হলে কি নির্দেশ দিতেন? আপনি এটা বলতেন, তাড়াতাড়ি করে ইনভেস্টিগেশন শেষ করে চার্জশিট দাও। তাই হচ্ছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** এই কথার সঙ্গে রিলেটেড নয়—একটি কথা বললে মাননীয় মুখ্যমন্ত্রী একটু বিব্রত বোধ করবেন। আমি সেই জন্য তাঁকে বিব্রত করতে চাইছি না। কিন্তু ঘটনা হল এই, উনি যে স্ট্যাটিসটিক্স দিলেন, এটা একটা সত্য সরকারের নমুনা। আমি আবার সেই আগের জমানার কথা বলতে চাইছি না, সেসব আমি পুলিশ বাজেটের সময় যদি সুযোগ থাকে তাহলে তুলনামূলক ভাবে সেগুলি এখানে হাজির করব। বিষয়টা ওরা এমন ভাবে নিয়ে আসছেন — বিষয়টা তুলতে চাইছি না। কিন্তু যে নমুনা দিলেন — প্রকৃতপক্ষে গণতান্ত্রিক পদ্ধতিতে পরিচালিত একটা সরকারের মুখ্যমন্ত্রী যে ভাবে এটা বললেন খুবই অভিনন্দনযোগ্য। আমি এই প্রসঙ্গে শুধু একটু বলব যে, ১৯৯০ থেকে ১৯৯৪ পর্যন্ত যে হিসাবগুলো দেওয়া হল তাতে আমার তো সুযোগ নেই অন্যান্য কম্প্যারিটিভ স্টাডি নেওয়ার এবং সেই কারণেই পরবর্তীকালে বিষয়টা যাতে তুলতে পারি সেইজন্য আমি এই প্রশ্নের কন্টেক্সটে বিষয়টা আপনার নজরে আনছি। আমার কোনও সাপ্লিমেন্টারি নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে তদন্তকারী পুলিশ অফিসারদের গাফিলতির জন্য বহু অপরাধী — খুনের আসামী থেকে শুরু করে এই সমস্ত ধর্ষণ বা অন্যান্য অপরাধীরা ছাড়া পেয়ে যাচ্ছে — আমি আপনাকে নির্দিষ্ট ডকুমেন্ট দিয়ে বলছি যে, মাদকদ্রব্য ধরা পড়া ৯২টা কেসে যথা সময়ে চার্জশিট না দেবার ফলে বিচারকরা সেই কেসগুলি খারিজ করে দিয়েছেন। ডি.জি.-র কাছে এ ব্যাপারে স্ট্রিকচার গেছে। আমার বক্তব্য হচ্ছে এই যে, তদন্তকারী পুলিশ অফিসারদের এই সমস্ত গাফিলতির জন্য অপরাধীরা ছাড়া পেয়ে যাচ্ছে খুনের অপরাধ থেকে। এ ব্যাপারে আপনার পুলিশ প্রশাসনকে তৎপর হওয়ার জন্য কোনও ব্যবস্থা নেবেন কি না?

[11-10 – 11-20 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** বক্তব্য শুনলাম, কি উত্তর দেব?

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের রাজ্যে ৫ বছরে কত খুন, ধর্ষণ এবং ডাকাতি হয়েছে তার পরিসংখ্যান দিলেন এবং সেই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেটা জানাবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই তুলনামূলক ভাবে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে বিশেষ করে কংগ্রেস শাসিত রাজ্যে ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত কত খুন, ডাকাতি এবং ধর্ষণ হয়েছে? কারণ পত্র-পত্রিকায় লক্ষ্য করছি যে পাঞ্জাব, কাশ্মীর এবং দিল্লিতে তো সাংঘাতিক ব্যাপার। সেখানে কত খুন, ডাকাতি রাহাজানি এবং ধর্ষণ হয়েছে এবং সেই ব্যাপারে পুলিশ যুক্ত আছে কিনা যদি স্বরাষ্ট্র দপ্তরে পরিসংখ্যান থাকে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন হয় না। অন্য রাজ্যের কথা উনি বলবেন কি করে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন যে ক্রিমিন্যাল প্রসিডিয়োর কোড অ্যামেন্ডমেন্ড হয়ে গেছে। তাতে কিছু কিছু অপরাধী আছে যাদের ৩ মাস থেকে আরম্ভ করে ৩ বছর ৪ বছর, চার্জশিট না দিলে খালাস হয়ে যাবে। এই রকম ঘটনা আছে যেখানে ইনভেসটিগেশন করে চার্জশিট না দেওয়ার জন্য নামকরা সমাজ বিরোধী খালাস হয়ে গেছে। আমার যেটা জানার বিষয় সেটা হল যথা সময়ে তদন্ত করে পুলিশ যাতে চার্জশিট দেয়, হোম ডিপার্টমেন্ট থেকে এই রকম কোনও নির্দেশ পুলিশকে দেওয়া হয়েছে কিনা, যাতে সময় পার হয়ে না যায় সেই দিকে লক্ষ্য রাখতে বলা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম ডাইরেকশন বরাবরই আছে। তবে অনেক সময় এই রকম হয় মাননীয় সদস্য যেটা বললেন সময় মতো চার্জশিট না দিলে কি হবে? ছেড়ে দেওয়া ছাড়া আর কিছু করার থাকে না। সেইজন্য বলেছি রিভিউ করতে হবে এবং প্রতিটি জেলায় রিভিউ করতে হবে যে সময়মত তদন্ত হয়েছিল কিনা। পুলিশের গাফিলতির জন্য চার্জশিট না দেওয়ার ফলে ছেড়ে দিতে হলে এটা একটা চরম অপরাধ। এই ব্যাপারে রিমাইন্ড করা হয়েছে এবং হোম সেক্রেটারিকে বলা হয়েছে এই বিষয়ে আপনি খোঁজখবর নেবেন যে, এই রকম কতগুলি কেস আছে যেখানে চার্জশিটের অভাবে ছেড়ে দিতে হয়েছে। আদালত ছেড়ে দিলে আলাদা কথা। চার্জশিট দিতে পারল না, তার জন্য ছেড়ে দিতে হল, এই ব্যাপারে আমরা তদারক করবার জন্য বলেছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে খুনের ঘটনাগুলি ঘটেছে এর মধ্যে কতগুলি রাজনৈতিক খুনের চেহারায় মামলা রয়েছে এবং তাতে কতজনের সাজা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা নিয়ে আলাদা প্রশ্ন করবেন, উত্তর দেব। তবে আগামী দিনে পুলিশ বাজেট আসছে, তখন সমস্ত খবর পাবেন।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানালেন ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত কত খুন, ধর্ষণ এবং ডাকাতি হয়েছে। আপনার দেওয়া হিসাব অনুযায়ী দাঁড়াচ্ছে ঘটনার সংখ্যা হয়েছে ১৪;৪৬৯টি এবং তাতে কনভিকশন হয়েছে দেখতে পাচ্ছি ৫৩৪ জন। ঘটনার সঙ্গে কনভিকশনের শতকরা আনুপাতিক হার হচ্ছে বিলো ৫ পারসেন্ট অর্থাৎ ৫ পারসেন্ট যদি টোটাল কনভিকশন হয়, এই প্রশাসন সঠিক ভাবে খুন ধর্ষণ এবং ডাকাতির ঘটনা যথাযথ মর্যাদা দিয়ে গুরুত্ব আরোপ করে মোকাবিলা করছে এটা কখনই প্রমাণিত হয় না। আমি জানতে চাই এই যে ধর্ষণ হয়েছে এই ধর্ষিত মহিলাদের মধ্যে কত জন তফসিলি জাতি এবং উপজাতির মহিলা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যে প্রশ্ন করেছেন আমার কাছে সেই হিসাব নেই, আপনি আলাদা ভাবে চাইলে জানিয়ে দেব। আপনি যে হিসাবটা করলেন তার থেকে কি ভাবে ওই সিদ্ধান্তে পৌঁছলেন সেটা জানতে চাই না। তবে আপনি হিসাব করে ফেলেছেন, আপনি অঙ্কে খুব ভাল মনে হচ্ছে। আমার কাছে হিসাব পারসেন্টেজে নেই, পরে দেখে নেব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, ডাকাতিতর যে পরিসংখ্যান আপনি দিয়েছেন, তাছাড়া আমাদের সরকারের যে ক্রিমিন্যাল ইন্টেলিজেন্স আছে, তার তৎপরতার ফলে কতগুলো ডাকাতি এড়ানো গেছে বা ডাকতদের ধরতে পারা গেছে, তার পরিসংখ্যানটা কি?

**মিঃ স্পিকার ঃ** এটা কোথা থেকে দেবেন? এটা হবে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, মুখ্যমন্ত্রী যে পরিসংখ্যান দিয়েছেন, কতগুলো ঘটনা ঘটেছে, কতজন গ্রেফতার হয়েছে, কতজনের বিচার হয়েছে, কতজনের চার্জশিট হয়েছে, কতজন ছাড়া পেয়েছে, তার পরিপ্রেক্ষিতে আমি প্রশ্ন করতে চাই, এরকম ঘটনা কি ঘটেছে, যেখানে চার্জশিটের পরেও ১৫ জনের মধ্যে ১০ জনকে ধরেছে ৫ জনকে ধরছে না এবং স্পেসিফিক্যালি কেস পেলেও ট্রায়াল স্টার্ট হচ্ছে না? আদালতের নির্দেশ থাকা সত্ত্বেও চার্জশিটে উল্লিখিত সবাইকে গ্রেফতার করা যাচ্ছে না। এসব ক্ষেত্রে আপনার দপ্তর কি নির্দেশ দিয়েছে বা কি করছে স্পিডি ট্রায়ালের জন্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম তো হতেই পারে। যেমন, হেমন্ত বসুর মামলায় আপনারা তো খুঁজেই পেলেন না কাউকে, ফলে মামলাও হল না। আর, আমাদের যখন ১১০০ খুন করেছিল কংগ্রেস গুন্ডা দিয়ে — ১৯৭০ থেকে ১৯৭৭-এ, তখন একজনকেও খুঁজে পাওয়া যায়নি বা একটাও গ্রেফতার হয়নি।

(গোলমাল)

**Mr Speaker :** Mr. Bhunia, you have asked for the reply which basically deals with the Judiciary.

**শ্রী মানব মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আপনার মাধ্যমে যে প্রশ্নটা করতে চাইছি, তা হল এই যে, চার্জশিট এবং তদন্তের দেরি হওয়ার কারণে অপরাধীরা ছাড়া পেয়ে যাচ্ছে, এ কথা বিরোধি দল বলছে। এই সম্বন্ধে গত পাঁচ বছরের মধ্যে কোনও সুনির্দিষ্ট অভিযোগ তাঁরা করেছিল কি না এবং এটা স্বরাষ্ট্রমন্ত্রীকে বলা হয়েছিল কি না?

[11-20 —, 11-30 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার যদি এই রকম প্রশ্ন থাকে তাহলে আপনি তা করবেন।

আমি খোঁজখবর নিয়ে জবাব দেব। চোদ্দ হাজার যা হয়েছে, তাব জবাব আমি কি করে দেব?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমার প্রশ্ন হচ্ছে, এই অ্যাসেম্বলিতে চেঁচামেচির আগে গত পাঁচ বছর বিরোধী দল সুনির্দিষ্ট কোনও অভিযোগ করেছিলেন কিনা, যেখানে তদন্ত করতে এবং ব্যবস্থা নিতে দেরি হয়ে গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এইমাত্র একজন মাননীয় সদস্য সেই অভিযোগই করলেন। উনি নিজে একজন আইনজীবী, উনি এই অভিযোগ করলেন। আমি তার উত্তরে বললাম, হতে পারে। আমি তো নির্দিষ্ট ভাবে বলতে পারি না। আপনার প্রশ্ন যদি আমার কাছে নির্দিষ্ট ভাবে না আসে, তাহলে আমি বলব কি করে? তবে আমি জানি, এই রকম ঘটনা কিছু কিছু হয়! যার জন্য তদারকি দরকার, ঠিকমতো ইনভেস্টিগেশন হচ্ছে কিনা, ঠিক মতো ধরা পড়ছে কিনা এবং চার্জশিট দেওয়া হচ্ছে কিনা ইত্যাদি বললাম।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী আছেন এবং তাঁর পাশে বুদ্ধদেব বাবুও আছেন, সেজন্য আমি এখানে এই প্রশ্নটি রাখছি। খুব খারাপ একটি ট্রেন্ড পুলিশের মধ্যে এসেছে। জগৎবল্লভপুরে একজন খুন হয়েছিলেন, এটি খুবই দুর্ভাগ্যজনক ঘটনা। এরজন্য এফ.আই.আর. করা হয়েছিল এবং পনের যোল জনকে অ্যারেস্টের বন্দোবস্ত করা হয়েছিল। পরবর্তীকালে, ১৪।৫।৯৪ তারিখে মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু এবং মাননীয় মন্ত্রী পতিতপাবন বাবুর নেতৃত্বে সেখানে একটি মিটিং অনুষ্ঠিত হয় এবং পুলিশেব উপর প্রেসারাইজ করা হয় যে আরও অনেক লোককে ধরতে হবে। এই ঘটনার অনেক পরে পুলিশ সেকশন ১৬১ অনুযায়ী প্রায় পঞ্চাশ জনের নাম নথিভুক্ত করে। শুধু তাই নয়, ঐ একই কেসে তাদের বিরুদ্ধে আবাব ৩০২ ধারায় মার্ডার কেসে পুলিশ অভিযুক্ত করে কেস করেছে। এই ধরণের ট্রেন্ড উদ্দেশ্যমূলক এবং দমনমূলক। এই ধরণের ঘটনা যাতে না ঘটে তার জন্য উনি বলবেন কি? বুদ্ধদেব বাবু তো পাশে আছেন, উনি কিছু বলবেন কি? একটি ঘটনার জন্য এফ.আই.আর. করা হল, অ্যারেস্ট করা হল। এরপর রাজনৈতিক নেতারা সেখানে মিটিং করলেন এবং পুলিশকে প্রেসারাইজ করায় পুলিশ যাদের বিরুদ্ধে সেকশন ১৬১ অনুযায়ী অভিযুক্ত করল, তাদের পরে কি করে পুনরায় মার্ডার কেসের আসামী করা হল? এটা কি পুলিশের কোনও নীতির ভেতরে পড়ে, এটা কি কোনও এথিক্সের মধ্যে পড়ে?

**শ্রী জ্যোতি বসু ঃ** উনি কাকে অ্যারেস্ট করিয়েছেন আমি তা জানি না। এরজন্য আপনার যদি নির্দিষ্ট কোনও প্রশ্ন থাকে আপনি তা করবেন, আমি তার জবাব দেব।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে একটি প্রশ্ন করছি — ১৯৯০ থেকে ১৯৯৪ পর্যন্ত খুন জখম এবং রাজনৈতিক হত্যাকান্ড বর্তমানে ভারতবর্ষে মহারাষ্ট্রে, পাঞ্জাব এবং পশ্চিমবঙ্গ, এই তিন রাজ্যের মধ্যে তুলনামূলক ভাবে কোন রাজ্যে বেশি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রশ্ন কোথায়? কোথায় কি জিজ্ঞাসা করছেন আমি বুঝতে পারছি না। এই যে কথাগুলো বললেন, এগুলো পুলিশ বাজেটের সময়ে বলবেন, তখন সব বলব সব হিসাব থাকবে। পাঞ্জাব, কাশ্মীর এইসব কথা বলে লাভ কি? পশ্চিমবাংলার সঙ্গে কারও তুলনা হয় নাকি?

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার প্রশ্ন হচ্ছে যে, এর আগে আপনাদের বিভিন্ন বক্তব্যে বা সরকারি পরিসংখ্যানে দেখেছি যে, এই সরকারের দীর্ঘস্থায়ীতার ফলে ক্রমান্বয়ে খুন এবং ধর্ষণের ঘটনা বাড়ছে, এক্ষেত্রে সরকার এই বিষয়ে কিভাবে গুরুত্ব দিচ্ছেন যাতে করে এই খুন, ডাকাতি এবং ধর্ষণ বন্ধ হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা ঠিকই খুন বেড়েছে ভারতবর্ষে, পশ্চিমবঙ্গেও তা বেড়েছে এবং এই ব্যাপারে পুলিশ বাজেটে তার হিসাবও পাবেন। কিন্তু সব দিক থেকে তুলনা করে দেখা যাবে যে পশ্চিমবঙ্গে এই খুনের সংখ্যা সব থেকে কম। আপনারা কংগ্রেসিরা থাকা সত্ত্বেও এর সংখ্যা কম।

### রাজ্যে অভয়ারণ্য

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে অভয়ারণ্যের সংখ্যা কত; এবং

(খ) বৃহত্তম এবং ক্ষুদ্রতম অভয়ারণ্য দু'টির অবস্থান ও নাম কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) রাজ্যে বর্তমান অভয়ারণ্যের সংখ্যা ১৫টি।

(খ) (১) বৃহতম অভয়াণ্যের নাম — সজনেখালি অভয়ারণ্য। ২৪ পরগনা দক্ষিণ জেলায় অবস্থিত। আয়তন ৩৬২.৪০ বর্গ কিঃ মিঃ।

(২) ক্ষুদ্রতম অভয়ারণ্যের নাম — জোরপুকুরী অভয়ারণ্য। দার্জিলিং জেলায় অবস্থিত। আয়তন .০৪ বর্গ কিঃ মিঃ।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বন্যপ্রাণী সংরক্ষণ প্রকল্পে এই রাজ্যে যতগুলো অভয়ারণ্যের নাম উল্লেখ করা আছে তাতে রাজ্যের বনভূমির আয়তন তার মধ্যে কত অংশের সেটা জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** পশ্চিমবঙ্গে শতকরা ৩৪ ভাগ অভয়ারণ্য রয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** অভয়ারণ্য ছাড়া অন্যান্য যে সমস্ত বন্যপ্রাণী সংরক্ষণ সংক্রান্ত প্রকল্প রাজ্যে চলছে বা গড়ে তোলা হয়েছে সেগুলো কি কি প্রকল্প জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** অভয়ারণ্যর মধ্যে যেহেতু বিষয়টা সেইহেতু এই অভয়ারণ্য ছাড়াও এই জীব পরিমন্ডলে যাতে বন্যপ্রাণী সংরক্ষিত রাখা যায়, সেই কারণে আমরা ২টি ব্যাঘ্র প্রকল্প পশ্চিমবঙ্গে গ্রহণ করেছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বন্যপ্রাণী সংরক্ষণ এবং তার রূপায়ণের ক্ষেত্রে বিগত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার কোনও সাহায্য বা আর্থিক অনুদান দিয়েছেন কিনা এবং দিয়ে থাকলে সেই অর্থের পরিমাণ কত?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** বন্যপ্রাণী সংরক্ষণের ক্ষেত্রে টাইগার রিজার্ভে কেন্দ্রীয় সরকার সাহায্য দিয়ে থাকেন এবং হাতির ক্ষেত্রেও সাহায্য দিতে থাকেন। রাজ্য সরকারও তার বাজেট থেকে খরচ করে থাকেন।

**শ্রী মনোহর তিরকি ঃ** এই অভয়ারণ্যের ব্যাপারে জানতে চাইছি যে, এই অভয়ারণ্য হওয়ার আগে বস্তি ছিল, সেগুলো এখন অভয়ারণ্য বলে ডিক্লেয়ার করা হয়েছে এবং এর ফলে ওখানকার লোকেদের কাজকর্ম বন্ধ হয়ে যাচ্ছে, তাদের জীবিকা বন্ধ হয়ে যাচ্ছে। সুতরাং যারা এইসব ঘন বস্তির মধ্যে থাকত তাদের জীবন জীবিকার জন্যে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** অভয়ারণ্য বলে ঘোষণা করে থাকলে সেখানে গ্রামের লোকেদের জীবিকার উপরে হস্তক্ষেপ করা হয়নি বা তাদের কোনও ডিসটার্ব করা হয় না। শুধুমাত্র ন্যাশনাল পার্ক বলে ঘোষণা করা হলে সেই এরিয়ার মধ্যে লোকে যেতে পারে না। এইক্ষেত্রে আমরা ৩টি ন্যাশনাল পার্ক ঘোষণা করেছি এবং আরও ২টি ঘোষণা করতে চলেছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বেথুয়াডহরি থেকে আরও কটা হরিণ অন্য জায়গায় ছেড়ে দিয়েছেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** ভারতবর্ষে এখন প্রায় জঙ্গল শেষ হয়ে গেছে এবং সেইজন্য আমরা আবার নতুন করে পশ্চিমবঙ্গে বনাঞ্চল গড়ে উঠতে পারে তার চেষ্টা করছি। সেখানে বন্যপ্রাণী সংরক্ষণের ক্ষেত্রে হরিণদের ক্যাপটিভ অবস্থার থেকে ছেড়ে দিয়ে তারা যাতে অন্য বনে জঙ্গলে ছেড়ে ঘুরে বেড়াতে পারে এবং সেখানে কেমন থাকে সেটা পরীক্ষা করে দেখার জন্যে এইভাবে ছেড়ে দেওয়া হয়েছে। ভারতবর্ষের মধ্যে এখানে এটা প্রথম করা হয়েছে। বন্য হরিণরা যাতে তাদের পুরনো অবস্থায় বন্ধন ছাড়া অবস্থায় ফিরে আসতে পারে সেই কারণে এই পথ ধরা হয়েছে।

[11-30 – 11-40 a.m.]

**মিঃ স্পিকার ঃ** ওনার প্রশ্ন ছিল বেথুয়াডহরিতে বর্তমানে হরিণের সংখ্যা কত?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** ২০০-র বেশি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বন ও পরিবেশ সংরক্ষণ মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, বর্ধমান জেলার গড় জঙ্গল মহল বিষ্ণুপুর প্রোজেক্ট গ্রহণ করা হয়েছে, সেখানে বন্যপ্রাণী সংরক্ষণের কোনও পরিকল্পনা বন দপ্তরের আছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** বর্ধমান জেলার কাকসা বনাঞ্চলে বিগত ১ মাস আগে একটা আলোচনা হয়েছে, সেখানে সভাধিপতি উপস্থিত ছিলেন। সেই সময় একটা এলাকা ডি-মার্কট করা হয়েছে এবং কাজ শুরু হবে। একটা বনাঞ্চল তৈরির ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, স্যাংচুয়ারি, মানে খাদ্য-খাদকের একটা ব্যবস্থা আছে। বর্তমানে আমরা লক্ষ্য করছি সেই ব্যালেন্স নেই। বাঘ বন ছেড়ে বেরিয়ে যাচ্ছে এবং লোকালয়ে ঢুকে অনেক সময়ই মানুষ খুন করছে।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এটা আপনি ঠিকই বলেছেন। এই ঘটনা সাধারণত সুন্দরবন এলাকার। আর পশ্চিমবাংলার উত্তরবঙ্গেও বাঘ আছে কিন্তু সেখানে এই ঘটনা শোনা যায় না। সুন্দরবন এলাকার বাইরেও অনেক বনাঞ্চল গড়ে তোলা হয়েছে। কিন্তু স্বাভাবিক ভাবেই লোকসংখ্যা বেড়ে গেছে এবং মাঝে মধ্যে বাঘ লোকালয়ের মধ্যে এসে পড়ছে। তবে আমাদের একটা ফরেস্ট ম্যানেজমেন্ট আছে, পরিবেশের ভারসাম্য রক্ষা করার জন্য সমস্ত পরিকল্পনা নেওয়া হয়েছে।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রী মহাশয়-এর কাছে জানতে চাই যে, মালদহের আদিনাথে যে অভয়ারণ্য তৈরি করা হয়েছে তার উন্নয়নের কোনও পরিকল্পনা আছে কিনা এবং এই অভয়ারণ্যে কতগুলো হরিণ আছে? এই জায়গাকে পর্যটন কেন্দ্র হিসাবে জনসাধারণের কাছে তুলে ধরার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** একটা নোটিশ দিয়ে দেবেন আমি জানিয়ে দেব। এমনিতে সব জায়গায় হরিণের সংখ্যা বেড়ে চলেছে। একটা প্রাইভেট ল্যান্ড আছে, সম্প্রতি একজন-এর সঙ্গে কথাবার্তা হয়েছে তিনি এই জায়গা দান করবেন বলেছেন। তা যদি হয় তাহলে এই এলাকা বাড়ানো যাবে এবং তাতে নতুন ব্যবস্থা করা যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি বাঘের খাদ্য খাদকের সংখ্যার কথা

বলেছেন, বাঘের সঙ্গে হরিণের সম্পর্কের কথাও বলেছেন, বাঘ মানুষও খেয়ে ফেলছে, মুখ্যমন্ত্রী যখন সুন্দরবনে গিয়েছিলেন তখন ওনার ব্যবস্থা করতে গিয়ে বন দপ্তরের এক কর্মী বাঘের পেটে গিয়েছিলেন। সুতরাং এই বাঘের হাতে যাতে মানুষ না মারা যায় তার জন্য কি ব্যবস্থা করেছেন সেটা জানাবেন কি? মুখ্যমন্ত্রীর মতো ভি.আই.পি. সফর কম হলে কিছু লোক বাঁচে।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** নিয়ম অনুযায়ী নিরাপত্তা রক্ষার ব্যবস্থা আছে। যেখানে কোর এলাকা আছে সেখানে কাউকে ঢুকতে দেওয়া হয় না। ওখানে যে সমস্ত পর্যটকরা যেতে চান তাদের জন্য অনুমতি লাগে, যখন তারা লঞ্চে যান তাদের প্রোটেকশনের জন্য সেখানে নিরাপত্তা রক্ষার ব্যবস্থা আছে। আমাদের বন দপ্তরের কর্মীরা তারা তাদেরকে ফলো করেন, যাতে তারা বাঘের হাত থেকে রক্ষা পান।

**শ্রী সুধন রাহা :** স্যার, ডুয়ার্সে প্রতি বছর বন্য হাতির আক্রমণে ৫০।৬০ জন লোক মারা যায়। বন্য হাতি সংরক্ষণের কথা আমরা শুনেছি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে একটা প্রস্তাব পাঠিয়েছে যাতে এই প্রকল্প রূপায়ণ হয়, এটা কতদূর অগ্রসর হয়েছে জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** কেন্দ্রীয় সরকার ব্যাঘ্র প্রকল্পের নামে একটা টাইগার প্রোজেক্ট করেছেন। বাঘের মতো হাতিকে একটা সুনির্দিষ্ট এলাকায় রাখা যায় না। হাতি আসাম থেকে আসছে, ভুটান থেকে আসছে, পশ্চিমবঙ্গ থেকে আসছে; কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে একটি এলিফ্যান্ট প্রোজেক্ট করবেন বলছেন, যেমন কর্ণাটক, মহারাষ্ট্রে এই রকম একটি প্রকল্পের প্রয়োজন হয়ে পড়েছে। এই বিষয়ে এখন আলোচনা চলছে, আমরাও উৎসাহ দিচ্ছি, পশ্চিমবঙ্গে এই রকম একটি প্রকল্প যাতে করা হয়।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তরে বললেন, বাঘকে আনার ব্যাপারে ব্যবস্থা করছেন। সুন্দরবন এলাকার ট্যুরিস্ট স্পট হিসাবে একটি ভাল জায়গা। বহু লোক সেখানে যান। কিন্তু রাষ্ট্রপতির মতো, শ্যামল বাবুর মতো খুব কম লোকই বাঘের দেখা পায়। আমাদের কমিটিও যখন যায় তারাও বাঘ দেখতে পায়নি, শুধু বাঘের পায়ের ছাপ দেখতে পায়। এখন বাঘ দেখতে না পাওয়ার জন্য সুন্দরবনের আকর্ষণ কমে যাচ্ছে। মিষ্টি জল খেতে পাওয়ার জন্য বাঘেরা আসে, বন দপ্তর সেখানে যদি আর্টিফিসিয়াল ফিডিং-এর ব্যবস্থা করে তাহলে সেখানে বাঘেরা আসতে পারে এবং ট্যুরিস্টরা আকর্ষণও পান, সেইজন্য সেখানে আর্টিফিসিয়াল ফিডিং-এর কোনও ব্যবস্থা করবেন কিনা জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশ্ব বন্য প্রাণী সংরক্ষণ-এ যারা আছে, তারা মাননীয় বিধায়কের এই প্রস্তাব শুনলে এই সরকারকে অপবাদ দেবেন। বন্য প্রাণীকে বন ছাড়া অন্য জায়গায় রাখার ব্যবস্থা করা যায় না, সেটা একমাত্র হতে পারে চিড়িয়াখানায়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, কিছুদিন আগে আদিনায় যে হরিণ প্রকল্প আছে, সেখানে অনেকগুলি হরিণ একসাথে মারা গিয়েছিল, সেখানে হরিণের চিকিৎসার ব্যাপারে ওখানকার ডাক্তাররা কোনও ব্যবস্থা করতে পারেন নি। ভবিষ্যতে যাতে এই রকম মড়ক লাগলে সেখানে ঠিকমত সাহায্য দেওয়া যায় এই রকম কোনও ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এই ধরনের পার্কগুলিতে একজন করে চিকিৎসক আছেন। ভবিষ্যতেও নেওয়া হবে। সংখ্যাটা যেহেতু হরিণের বেড়ে যায়, সেইজন্য ওখান থেকে সরিয়ে সাধারণ অরণ্যে রাখার ব্যবস্থা করছি। ভবিষ্যতেও এই ধরনের ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** আমাদের দার্জিলিং জেলায় মংপু ও সুখনা এলাকাতে ট্যুরিস্ট আকর্ষণ করার ক্ষেত্রে বন দপ্তর কিছু কর্মসূচি নিয়েছে। সেখানে দিনের বেলায় ট্যুরিস্ট যাচ্ছে, পৌছাচ্ছেও, সেখানে রাত্রি বেলায় ট্যুরিস্টরা বসে থাকে, জঙ্গলে যে জন্তু আছে হাতি ভাল্লুক সেইগুলি দেখার জন্য। নেপালের পোখরায় যেমন আছে, তেমনি এখানেও ট্রি টপ কলেজ করার জন্য আমরা সরকারের কাছে একটা প্রস্তাব দিয়েছিলাম, সেটা সরকার গ্রহণ করেছেন কিনা জানাবেন, যদি গ্রহণ না করেন তাহলে সেখানে প্রাইভেট অর্গানাইজেশনকে দিয়ে ট্রি টপ কলেজ করার ব্যাপারে কিছু ভেবেছেন কিনা জানাবেন কি?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** অবশ্যই, কারণ ইতিমধ্যে মহানন্দায় নতুন করে বনাঞ্চল আরও ভাল হয়েছে। সেইজন্য সেখানে পর্যটকরা যাচ্ছেন এবং সেই জায়গাটাকে মংপু বলে জানেন। সেই এলাকাকে কি করে তৈরি করা যায় সেইজন্য একটি নিগম তৈরি করা হয়েছে। সেই নিগম পরিকল্পনা তৈরি করেছেন। তবে যদি কোনও সংস্থা সহযোগিতা কারার জন্য এগিয়ে আসে তাহলে আমরাও তাদের সহযোগিতা করব।

## The death of an undertrial

***3.** (Admitted Question No. *35) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government have received any report regarding the death of an undertrial named Sheikh Azad in Police Custody;

(b) the circumstances in which the undertrial died;

(c) the cause of his death as recorded in the post-mortem report; and

(d) the finding of the magisterial enquiry, if any, held in the present case?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) Sk. Azad was arrested along with others and was remanded to police custody and kept in Central Lock-up, Lalbazar. On 31.12.94 Sk. Azad fell sick and on the advice of the Medical Officer he was removed to the Calcutta Medical College & Hospital where he expired on 1.1.95.

(c) Complication of diseased condition of lung and anti-mortem in nature.

(d) Magisterial enquiry has been completed. Report is expected shortly to the Chief Metropolitan Magistrate's Court.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, death in the police custody has become a common event in West Bengal under the present Government. Shri Jyoti Basu who is looking after the Home Department himself admitted on the floor of the House that 214 cases of death in police custody had been recorded in the State between 1977 and 1992. Sir, in each case, the police came up with a story to cover the crime. Unfortunately, the Government also accepted the story and refused to order for Judicial enquiry in each case. It was only in the case of Idris ali that the Government could not hold to the version of the police and finally yielded to order for a Judicial enquiry. Sir, in the present case also there was a demand for the Judicial enquiry. Unfortunataly, the Government accepted the version of the police and refused to order Judicial enquiry. Sir, I would like to know, what were the main points or facts which the Government have taken into consideration in refusing to order for a Judicial enquiry into the case?

**Shri Jyoti Basu :** I reserve this for the police Budget. You cannot generalise a specific question with all the things. You can discuss these things in the police Budget or in the General Administration Budget. How can I reply these things now? You are a long standing Parliamentarian.

If you are saying all these for the press, then it is all right. The point is that one Sk. Azad who was remanded to police custody was alleged to be beaten to death. Now according to the rules, a Magisterial enquiry has been made, the report of which has yet to come. The man told before the Magistrate that he was beaten up in the court premises by other prisoners.

**(Shri Saugata Ray stood up to say something)**
**(Noise and interruption)**

Do not shout like this. Mr. Sohanpal, you cannot control your colleagues. Now the point is that a Magisterial enquiry has been held and the report has yet to come out. It has been alleged that the man was beaten up by other prisoners. On the allegation of alleged death of a criminal in police custody, our party office in Garden Reach was attacked by the Congress. There after you know what had happened. This is the character of the Congress.

**Shri Gyan Singh Sohanpal :** I have great respect and regard for the knowledge and experience of the Hon'ble Chief Minister. I have also been a member of this House for a pretty long time. This has been the practice of the House that supplementary questions are asked by the members. If it is not in order, it is the chair who will disallow the supplementary questions. I have asked a supplementary question and it has been allowed by the Chair. The supplementary question was very simple I do not like to repeat it again. Now I want to know what are the reasons which the Government has taken into consideration for refusing to order a 'Judicial enquiry into the matter?

[11-50 - 12-00 noon.]

**Shri Jyoti Basu :** According to the rules, a magisterial enquiry has been made and we are waiting for the report. As far as Idris's death is concerned in police custody at Lalbazar, I did not believe the police report. The Police Commissioner that time gave a report which, according to me, was not correct. I thought it was an important case and that he would have been the main witness in the case. But the man was killed and the police gave a different kind of report. So I ordered a Judicial enquiry. But there is no rule, no law tohat in every such case Judicial enquiry has to be made. Here if I feel that the report is not correct, then I will order for Judicial enquiry.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Hon'ble Chief Minister has avoided the reply. Anyhow, I put my second supplementary. Sir, Sk. Azad was arrested with his associates on December 28 for taxi hijacking and snatching. A case to this effect was also registered with the police. Ahmed's two brothers who were associates were all along with Sk. Azad in lock-up at Lalbazar and also they were with him when he was forwarded to Bankshall lock-up where the police floated a story that there was a clash between the prisoners. I would like to know from the Hon'ble Chief Minister two points--(1) whether Ahmed's two brothers who were all along with him have given any statement to this effect about the clash? (2) Even accepting for argument sake that there was a clash, was there any FIR or G. D. entry in the Hare Street Police Station on the day of occurrence?

**Shri Jyoti Basu :** I am sure, the Magistrate who is holding the enquiry will go into the points and then submit a report to the Court and then I shall get a copy of the report and I shall see what is all about. He told that the Hon'ble Chief Minister just now has stated that this is a concocted story about the clash. How does he know?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I have not used that word.

**Shri Jyoti Basu :** Have you got any agent inside? If you have got any agent, who has given you such a report, you give it to me and I will take action against that person. If needed, I may order for a judicial enquiry also in this case.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, firstly I say that I have not used the word which the Hon'ble Chief Minister has said. What I have said is that enen accepting for argument sake that there was a clash, was there any FIR or G. D. entry in the Police Station on that day to that effect? Why should I wait for the report of the Magistrate? It is a very simple question. Secondly, two associates, Ahmed/s brothers who were all along with him in the Lalbazar lock-up were also in the

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, আমি দুঃখিত যে, আপনাকে সন্তুষ্ট করে প্রশ্ন করতে পারছি না। অথচ আপনি সন্তোষজনক প্রশ্ন না করলে উত্তর দিচ্ছেন না, এড়িয়ে যাচ্ছেন। আপনি আপনার উত্তরে বললেন, 'শেখ আজাদ ডেপুটি সুপারিনটেনডেন্টের কাছে স্টেটমেন্ট দিয়েছে আদার অ্যাকিউজড পার্সনরা তাকে মারার চেষ্টা করেছিল। মৃত্যুকালীন জবানবন্দিতে তিনি এই কথা বলেছেন যে তাঁকে মারা হয়েছিল। তাহলে কি এ ব্যাপারে কোনও খুনের মামলার এফ আই আর করা হয়েছে; যদি হয়ে থাকে তাহলে তা কাদের বিরুদ্ধে করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা তো পরবর্তী ব্যাপার। তাদের নাম রেজিস্টার্ডে আছে কিনা, মামলা হয়েছে কিনা ইত্যাদি পরের ব্যাপার। এ বিষয়ে যখন প্রশ্ন করবেন তখন বলব। অবশ্য যখন প্রশ্ন করলেন তখন এটা আমি খোঁজ নেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার উত্তরে বলেছেন—শেখ আজাদ ৩১ তারিখ অসুস্থ হয়ে পড়ে এবং তাকে মেডিক্যাল কলেজ হাসপাতালে ট্রান্সফার করা হয়, ১ তারিখে সে মারা যায়। তার লাঙে জটিলতা দেখা দিয়েছিল। লাঙের জটিলতা নিশ্চয়ই একটা জটিল রোগ। ২৮ তারিখে তাকে গ্রেপ্তার করা হয়েছিল, ২৯ তারিখে তাকে মারা হয়েছে বলে সে স্টেটমেন্ট করেছে। তাহলে তাকে আগেই কেন ট্রান্সফার করা হল না, সে তো আগে থেকেই অসুস্থ ছিল তাহলে কি তার শরীরে আগে থেকে অসুস্থতার কোনও লক্ষ্যণ দেখা যায়নি? আগে কেন ট্রান্সফার করা হল না, জাস্ট অন দি এক্সপায়ারী কেন ট্রান্সফার করা হল, এটা কি আপনি তদন্ত করে দেখেছেন?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তার সিমটম দেখে জাস্ট বিফোর দি এক্সপায়ারী তাকে ট্রান্সফার করা হল না কেন? তাকে ২৮ তারিখে গ্রেপ্তার করা হয়েছে। তাকে মারার আগে হাসপাতালে ট্রান্সফার করা হল না কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর কি জবাব দেব? সমস্ত ঘটনা তো জানেন। আদালতে একটা মারামারি হল, তারপর পুলিশের কাছে হ্যাণ্ডওভার করা হল। তারপর অসুস্থ বোধ করল, তাকে হাসপাতালে পাঠানো হল। তারপর রিপোর্ট পাওয়া গেল ডাক্তারের কাছ থেকে। তারা বলছে, মারার কিছু দাগ আছে। ম্যাজিস্ট্রেট সব বিচার করে রিপোর্ট দেবে। সেই রিপোর্টের জন্য অপেক্ষা করি না কেন। প্রথম থেকেই সেই আশঙ্কা কেন করব? সেই রিপোর্ট সন্দেহজনক যদি কিছু হয়, পরবর্তীকালে দেখব তার উপরে কিছু করা যায় কিনা ম্যাজেস্ট্রেরিয়াল এনকোয়ারী করার পরে।

**Shri Saugata Roy :** Sir, I have heard carefully the replies of the

Chief Minister where he has mentioned that Sheikh Azad was beaten by other people in the police custody. It has already been told by the Chief Minister. He asked where did Shri Gyan Singh Sohan Pal get this reply? The two co-accused of Azad— they have jointly given a statement in the daily newspaper saying that Azad was battered and he started coughing blood and became panic-stricken after the officials of the anti-snatching section of the Detective Department beaten him to death. This version of Aqueel and Anis who were the co-accused of Azad—the officer or Dr-in-Charge of the Unit by name Dr. Nandini Mukherjee, she denied the police claim that Azad had made a dying statement to her on the clash. But the Chief Minister has just told that it has been denied by the officer of the Hospital who was in-charge-of the case also. A junior doctor who had attended upon Azad attributed the death to continued battering of the body till the very end. Now this is a very serious incidence as the Chief Minister has said that it may have led to attack on the CPM party office in Garden Reach and in return it led to the CPM attack on the Congress M.P. Shrimati Mamata Banerjee. I am putting that aside for the moment. I want to know from the Hon'ble Chief Minister a specific reply whether his attention has been drawn to the statement of Aqueel and Anis who were remanded with Azad in the police custody as also to the statement of the Medical officer-in-Charge of the case who said that Azad made no dying statement to the junior doctor and said that Azad was battered to death. If his attention has been drawn and if the answer is 'Yes', then what action has the Chief Minister taken and why has he not ordered a Judicial enquiry even after all this?

**Shri Jyoti Basu :** I do not know from which paper he is quoting. I cannot go by the newspaper reports because there are some rules and regulations in the country.

**Shri Saugata Roy :** I can show you the copy.

**Shri Jyoti Basu :** I don't want any copy. The Magistrate must

have taken everything into consideration and now I hear a question was asked earlier on this. On this assault and death of Sheikh Azad a case has already been started. Now we have to find out those people who are the accused and supposed to have been beaten up this man. Whether all this is correct or not will come when the case has been instituted and in this case we shall find out. In the meantime, the most important think is to get that report of the Magistrate as to what exactly he has said—he must have taken, the Magistrate must have taken into consideration the statement which are supposed to have been made, then the hospital records, then the other reports of the doctors and so on—and gives his report.

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### দূষণ রুখতে বিদেশি সংস্থা

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪) **শ্রী তপন হোড়** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় দূষণ রোধ করতে রাজ্য সরকার বিদেশি সংস্থার সাহায্য নিতে চলেছেন; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে রাজ্য সরকারের নির্দিষ্ট পরিকল্পনা বা প্রস্তাব কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কলকাতা তথা সমগ্র পশ্চিমবঙ্গের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি গবেষণাগার, গৃহাদি নির্মাণ সরকারের "ওভারসিস ইকনমিক কো-অপারেশন ফাণ্ড (OECF) থেকে স্বল্প লগ্নিতে ঋণ পাওয়ার প্রস্তাব রয়েছে।

(২) এ ছাড়াও বৃটিশ সরকারে (ODA) ওভারসীজ ডেভেলপমেন্ট এজেন্সীর কাছ থেকে কলকাতার দূষণ রোধে পরিকল্পনার জন্য প্রয়োজনীয় অর্থ সাহায্যের উদ্দেশ্যে আলোচনা চলছে।

### কিডনী পাচার

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলায় আদিবাসী যুবকদের কিডনী কেটে নেওয়ার ঘটনা এবং এ নিয়ে এক শ্রেণীর লোকের অসাধু ব্যবসা গড়ে ওঠা সম্পর্কে রাজ্য সরকারের কোনও তথ্য আছে কি না;

(খ) থাকলে, এ পর্যন্ত সরকারের কাছে এরূপ কতগুলি ঘটনার সংবাদ এসেছে; এবং

(গ) এ ব্যাপারে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এইরূপ দুইটি ঘটনার সংবাদ এসেছে।

(গ) দুটি ঘটনাই বোম্বাইতে ঘটেছে। এ বিষয়ে তদন্ত চলছে।

### পেনশনপ্রাপ্ত স্বাধীনতা সংগ্রামী

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের জানুয়ারি থেকে ১৯৯৫ সালের জানুয়ারি পর্যন্ত রাজ্যে কত জন স্বাধীনতা সংগ্রামী পেনশন পাচ্ছেন; এবং

(খ) ঐ সময়ে রাজ্য সরকারের সুপারিশকৃত স্বাধীনতা সংগ্রামীদের কতগুলি আবেদনপত্র কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬২ জন

(খ) ৮৩ টি

### শিকারপুরে গণধর্ষিতা

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৩) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার শিকারপুর অঞ্চলের অন্তর্গত শান্তিরাজপুর গ্রামে গণধর্ষণের ঘটনায় কোনও মহিলার মৃত্যু হয়েছিল;

(খ) হয়ে থাকলে, দোষী ব্যক্তিদের কত জনকে পুলিশ এ পর্যন্ত গ্রেপ্তার করেছে; এবং

(গ) তাদের নাম কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (গ) তদন্ত চলছে।

**রাজ্যে নারী ধর্ষণ**

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪১) **শ্রী প্রবীর ব্যানার্জি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত ১লা মার্চ, ১৯৯৪ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত রাজ্যে নারী ধর্ষণের কতগুলি ঘটনা ঘটেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৬৯৭টি।

**রাজ্যে নতুন মহকুমা**

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯) **শ্রী নটবর বাগদী :** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে প্রশাসনিক সুবিধার্থে মোট কটি জেলাকে ভাগ করে নতুন মহকুমা তৈরি করা হয়েছে; এবং

(খ) পুরুলিয়া জেলার রঘুনাথপুরে পূর্ণভাবে মহকুমার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিগত বছরে কেবলমাত্র পুরুলিয়ার রঘুনাথপুরে একটি পূর্ণাঙ্গ মহকুমা স্থাপন করা হয়েছে।

(খ) রঘুনাথপুরকে পূর্ণাঙ্গ মহকুমা হিসেবে ঘোষণা করে সরকারি আদেশনামা জারি হয়েছে ১লা জুলাই, ১৯৯৪-এ এবং নির্দিষ্ট সময় থেকে পূর্ণভাবে মহকুমার কাজ শুরু হয়ে গেছে।

**কৃষ্ণনগরে খুন**

***১১**। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৪) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত ২৯-৫-৯৪ তারিখে কৃষ্ণনগরে সিং দরজার মোড়ে খুনের সঙ্গে জড়িত আসামীরা গ্রেপ্তার হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তাদের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না, এখনও তদন্ত চলছে।

**লোকালয়ে বনাঞ্চলের হাতি**

***১২**। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬) **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন বনাঞ্চলের হাতিদের লোকালয়ে প্রবেশ রোধে রাজ্য সরকারের কোনও স্থায়ী পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে, পরিকল্পনাটি কি; এবং

(গ) গত ১লা জানুয়ারি, ১৯৯৪ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৫ অবধি রাজ্যে হাতির আক্রমণে কত সংখ্যক মানুষের মৃত্যু ঘটেছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) স্থায়ী প্রবেশরোধ বর্তমান পরিস্থিতিতে দুরূহ তবে হাতিদের জঙ্গলেই রাখার জন্য পরিকল্পনা করা হয়েছে।

(খ) দক্ষিণবঙ্গের মেদিনীপুর জেলার ময়ূরঝর্ণায় এবং উত্তরবঙ্গের দার্জিলিং জেলার মহানন্দায়, জলপাইগুড়ি জেলার গরুমারা, জলদাপাড়া, ও বক্সার বনাঞ্চলে খাদ্য, জল, ছায়া, ও বিচরণ ক্ষেত্র প্রভৃতির ব্যবস্থা করা হচ্ছে।

(গ) ৫২ জনের হাতির কারণে মৃত্যু ঘটেছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Sudip Bandyopadhyay on the subject of reported death of one person in front of Siemens Telematic Factory by the pressure of the automatic gate and the second one is from Shri Saugata Roy on the same subject.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The Members may get ample opportunity to raise the matter during the discussion on Governor's address to be held on and from the 10th March, 1995.

I, therefore, withhold my consent to the Motions.

Any Member may, however, read out the text of the Motion.

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ চাকরির দাবি জানাতে গিয়ে বুধবার দুপুরে সল্টলেকের সিমেন্স টেলিম্যাটিক কারখানার স্বয়ংক্রিয় গেটে পিষ্ট হয়ে ভাঙর থানার হাটগাছার বাসন্দা জনমজুর সুচিত্র গায়েন (২৫) মারা যান "মহিষাবাথান জীবিকাচ্যুত বেকার সম্মিলনীর' নেতৃত্বে বেশ কিছু স্থানীয় মানুষ চিৎকার করে শ্লোগান দিচ্ছিলেন এবং একটি স্মারকলিপি জমা দিতে গিয়েছিলেন। কারখানার একজন নিরাপত্তারক্ষী বোতাম টিপে যন্ত্রচালিত গেটটি তুলে দিলে সেই গেট ও দেয়ালের মাঝে দাঁড়িয়ে থাকা সুচিত্রা গায়েনের দেহটি পিষ্ট হয়ে যায় ও মৃত্যু ঘটে। এই ঘটনায় আমরা বিচলিত ও উদ্বিগ্ন। স্থানীয় বেকার যুবকদের দাবি দাওয়াকে সহানুভূতির সঙ্গে বিবেচনা করা না হওয়ার জন্যই এই বিক্ষোভ সংগঠিত হয়েছিল। বেকার যুবকদের প্রতি রাজ্য সরকারের ঔদাসীন্যতা এমনিতেই পরিস্থিতিকে অগ্নিগর্ভ করে তুলেছে। তারও পর এই মর্মান্তিক ঘটনায় রাজ্যবাসী মর্মাহত এবং বেকার যুবকেরা স্তম্ভিত। রাজ্যের ৫২ লক্ষ বেকার যুবকদের চাকুরির দাবির সমস্ত আন্দোলনকে আমরা সমর্থন জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received nine notices of Calling Attention on the following subjects, namely :

| **Subject** | **Name** |
|---|---|
| 1) Report regarding death of persons under police custody. | Shri Ajoy Dey. |

| | Subject | Member(s) |
|---|---|---|
| ii) | Reported death of principal priest of Carcha Gurdwara under Gariahat P.S. on 8.3.95. | Shri Ambica Banerjee and Shri Shish Mohammad. |
| iii) | Reported death of one person in in front of Siemens Telematic Factory by pressure of automatic gate on 8.3.95. | Dr. Manas Bhunia and Shri Saugata Roy. |
| iv) | Reported murder of Md. Ramjan Ali. MLA at S.L.H. on 20.12.94. | Shri Sukumar Das. |
| (v) | Continuous strike of lawyers and suspension of work in Calcutta High Court. | Shri Deba Prasad Sarkar, Shri Tapan Hore and Shri Sailaja Kumar Das. |
| vi) | Govt. policy on conversion of Agricultural Land into Tea Garden. | Shri Manohar Tirkey. |
| vii) | Alleged attrocities by a section of Forest Officers at Baxa Tiger Project in Duars in the name of collecting revenue. | Shri Nirmal Das. |
| viii) | Dangerous condition of the Vivekananda Bridge over the River Ganges near Dakahineswar. | Shri Abdul Mannan and Shri Padmanidhi Dhar. |
| (ix) | Alleged death of a person from firing by B.S.F. at Najirpur, Nadia and consequential murder of four B.S.Fs. | Shri Kamalendu Sanyal. |

I have selected the notice of Shri Deba Prasad Sarkar, Shri Tapan Hore and Shri Sailaja Kumar Das on the subject of continuous strike of lawyers and suspension of work in Calcutta High Court. The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 13th March, 1995.

## NEW PANEL OF CHAIRMEN

**Mr. Speaker :** Under rule 9(1) of the rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I announce a New Panel of Chairmen for this session consisting of the following members

1. Shri Partha De
2. Dr. Motahar Hossain
3. Smt. Nirupama Chattopadhyay
4. Shri Kripa Sindhu Saha
5. Shri Manohar Tirkey and
6. Shri Probodh Purkait

## LAYING OF ORDINANCES

### The West Bengal Municipal Elections (Amendment) Ordinance, 1994

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Municipal Elections (Amendment) Ordinance, 1994 (West Bengal Ordinance No. VII of 1994) under Article 213(2) (a) of the Constitution of India.

### The West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1994

**Shr' Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1994 (West Bengal Ordinance No. VIII of 1994) under Article 213(2) (a) of the Constitution of India.

### The West Bengal Panchayat (Amendment) Ordinance, 1994

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to lay the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1994 (West Bengal Ordinance No. IX of 1994) under Article 213(2) (a) of the Constitution of India.

[12-10 - 12-20 p.m.]

### The Chandernagore Municipal Corporation (Amendment) Ordinance, 1994

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the Chandernagore Municipal Corporation (Amendment) Ordinance, 1994 (West Bengal Ordinance No. X of 1994) under Article 213(2) (a) of the Constitution of India.

## LAYING OF REPORTS

### The 19th, 20th and 21st Annual Reports of the West Bengal Dairy & Poultry Development Corporation Limited for the years 1987-88, 1988-89 and 1989-90

**Shri Mehboob Zahedi :** Sir, I beg to lay the 19th, 20th and 21st Annual Reports of the West Bengal Dairy and Poultry Development Corporation Limited for the years 1987-88, 1988-89 and 1989-90.

### The 11th Annual Report of the West Bengal Film Development Corporation Limited for the year 1990-91

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the 11th Annual Report of the West Bengal Film Development Corporation Limited for the year 1990-91.

### The Audited Annual Report of the Webel Telecommunication Industries Limited for the year 1993-94

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir. with your kind permission, I beg to lay the Audited Annual Report of the Webel Telecommunication Industries Limited for the year 1993-94.

## LAYING OF RULES

### The West Bengal Municipal Elections (Reservation of Seats) Rules, 1994.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the West Bengal Municipal Elections (Reservation of Seats) Rules, 1994 published under Notification No. 607/C-4/MIA-38/94 dated the 21st December, 1994.

## *POINT OF INFORMATION*

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জীবিকায় আইনজীবী ছিলেন। আমাদের গণতন্ত্রে কাস্টোডিয়ান অফ দি সিটিজেন হচ্ছে জুডিশিয়াল। প্রায় ২৫ দিন ধরে ক্যালক্যাটা হাইকোর্ট অচল হয়ে আছে। এখানে ৪০ হাজার কনটেম্পট মামলা বিচারাধীন আছে। অ্যালং উইথ দি রেস্ট ৪০ হাজার বিচারাধীন মামলা হাইকোর্ট হুকুম দিয়েছেন, রাজ্য সরকার তা পালন করছেন না। ৩ সপ্তাহের উপর হাইকোর্ট বন্ধ হয়ে আছে। স্টেট গভর্নমেন্ট কোনও উদ্যোগ নেননি, আমরা যদি কাগজে ঠিক দেখে থাকি, মাননীয় মুখ্যমন্ত্রী মাননীয় ল-মিনিস্টারকে বলেছেন এটা দেখতে, দেখে কোনও ব্যবস্থা হয়নি। আপনার অ্যাডভোকেট জেনারেল আছেন, তিনি কি কোনও উদ্যোগ নিয়েছেন? তিনি পুলিশ নিয়ে যাচ্ছেন, দেখাতে চাইছেন টু দি ওয়ার্ল্ড যে হাইকোর্ট চলছে, অথচ বিচারপ্রার্থী সাধারণ মানুষ আজকে বঞ্চিত হচ্ছে। এতবড় একটা স্টেলমেট ব্যাপার, অথচ রাজ্য সরকার কোনও চেষ্টা করছেন না। অন্য একটা কারণ আমরা জানতে পেরেছি, যে এখানে জজের সংখ্যা কম। অ্যাপ্রক্সিমেট ৪৮/৫০ স্ট্রেংথ, আছেন ৩৪ জন, বাকি ১৬ জন জজের অভাব আছে। যে প্ল্যানেল তৈরি হয় সেই প্যানেলে রাজ্য সরকারের একটা সম্মতি লাগে, রাজ্য সরকারের কাছে সেই প্যানেল পড়ে আছে ২ মাস ধরে, রাজ্য সরকার সেই প্যানেল পাঠাচ্ছেন না, ফলে কেন্দ্রীয় সরকার চীফ জাস্টিস অফ ইণ্ডিয়ার কাছে তা পাঠাতে পারছেন না। জজের অভাব হয়ে গেছে কিন্তু রাজ্য সরকার সে ব্যাপারে তৎপরতা দেখাতে পারেননি, ফলে বিচার প্রার্থী সমস্ত মানুষের অসুবিধা দেখা দিয়েছে। এ ব্যাপারে সমস্ত পশ্চিমবঙ্গের আদালতগুলি এক দিন বন্ধ হয়ে ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন, আপনি কি মনে করেন আপনার ল-মিনিস্টার ইজ দি ল মিনিস্টার কেপেবল টু রিসলভ দিস প্রবলেম? বিচার ব্যবস্থা বন্ধ হয়ে থাকলে আপনাদের যে অত্যাচার, সাংঘাতিক একটা অবস্থা করে ফেলেছেন। গতকাল মগরার একজন ক্যাণ্ডিডেট ডায়মণ্ডহারবারে পুলিশ অফিসারের কাছে গিয়েছিল তাকে আটকে দিয়েছে। এখানে মাননীয় সালাম মুন্সীর ওখানে একটি ছেলে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা দেবে, তাকে এখান থেকে ধরে নিয়ে চলে গেছে। প্রতিকারের জন্য কার কাছে যাবে? আপনারা প্রতিকার করবেন না, অত্যাচার হলে কোর্টের কাছে আশ্রয় পাবে না, বিচার ব্যবস্থা বন্ধ হয়ে আছে। আপনি কি মনে করেন, আপনার একজন সহকর্মী ছিলেন হরেকৃষ্ণ কোনার, আর আব্দুল কাইয়ুম মোল্লা আপনার সহকর্মী এতবড় একটা ক্রাইসিসকে মেটাতে পারবেন? আমি আপনাকে অনুরোধ করছি এই ব্যাপারে হস্তক্ষেপ করে হাইকোর্টকে চালু করুন, বিচারব্যবস্থা চালু করুন। আপনার কোনও বক্তব্য থাকলে বলুন, আমাদের তরফ থেকে আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি। বিচার ব্যবস্থার এই রকম বানচাল অবস্থা একটা সভ্য দেশে চলতে পারে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাইকোর্টে অনেকদিন ধরে কর্মবিরতি চলছে সেটা আমরা সকলে দেখেছি। কিন্তু আমি বারে বারে যাদের কাছে জিজ্ঞাসা করা উচিত তাদের কাছে জিজ্ঞাসা করেছি এই সম্পর্কে খবর নিতে যে আমাদের সরকারের কিছু করণীয় আছে কিনা? এটা হাইকোর্টের অভ্যন্তরীণ ব্যাপার, জজদের ব্যাপার, কর্মচারিদের ব্যাপার,

ক্লায়েন্টদের ব্যাপার। এটা ওরাই সমাধান করবেন কারণ ব্যাপারটা ওদের। আমাদের সরকারের কিছু করার আছে কিনা, আমি যতদূর বুঝেছি, এটা চীফ জাস্টিস ডীল করছেন, তাদের সিনিয়র জজদের নিয়ে দুই একবার মিটিংও করেছেন। আমি দু'একদিন আগে খবর পেয়েছি যে, চীফ জাস্টিস আমার সঙ্গে কথা বলতে চান। সেটা এই বিষয়ে, না অন্য বিষয়ে আমি জানি না। আজকালের মধ্যে কন্ট্যাক্ট করে কথা বলব। ইতিমধ্যে ওখানে যারা আইনজীবী আছেন, তারা দু'ভাগ হয়ে গেছেন। কোর্ট বসছে, আর উঠে যাচ্ছে কারণ ক্লায়েন্ট নেই। কিছু আইনজীবী যাচ্ছেন, আর কিছু যাচ্ছেন না, এই রকম একটা অবস্থা চলছে। গত দুইদিন ধরে এই ভাগাভাগিটা হয়েছে। তবে এটা নিশ্চয়ই আমাদের খবর নিতে হবে এবং যত তাড়াতাড়ি এটা চালু হয় তার ব্যবস্থা করা দরকার। আর একটা কথা মাননীয় বিরোধী দলের সদস্য কেন বললেন আমি জানিনা। ওদের অ্যাসোসিয়েশন যদি বলতেন যে, আমাদের অন্যায় হয়েছে, আমাদের গাফিলতি হয়েছে, জজ অ্যাপয়েন্টমেন্ট হয়নি, আমাদের যদি কারেক্ট করার কিছু থাকতো তাহলে আমরা করতাম। কিন্তু আমাদের কাছে এই রকম কোনও খবর নেই। আর জজ যা অ্যাপয়েন্ট হন তার কতকগুলি নিয়ম আছে, সেই নিয়ম অনুযায়ী জজ অ্যাপয়েন্টমেন্ট হচ্ছেন। ২/৩ বছর ধরে এই ভাবেই হচ্ছে। এবারে যে লাস্ট লিস্ট এসেছে জজদের জন্য, বার থেকে, সার্ভিস থেকে যাদের নাম এসেছে আমাদের কাছে, সেগুলির সাধারণ নিয়ম হচ্ছে ৬ উইকের মধ্যে আমাদের পাঠিয়ে দিতে হবে দিল্লিতে, গভর্নর এঁদের কাছে, সেই নিয়ম অনুযায়ী আমরা পাঠিয়ে দিয়েছি। লাস্ট লিস্টটা দিল্লি থেকে ঠিক করবেন। সুপ্রীম কোর্ট এই অধিকার নিয়ে নিয়েছে। শেষ পর্যন্ত এই জজ অ্যাপয়েন্টমেন্ট করার ব্যাপারটা কিছু অদল বদল হয়েছে। এটা ওরাই ঠিক করেন। আমাদের এখান থেকে যেটা পাঠাতে বলা হয়েছিল সেটা আমরা পাঠিয়েছি। এই জজ কম আছে, এখনও কিছু খালি আছে, সেটা আমাদের করতে হবে। আমি আবার বলছি যে, কর্মবিরতির যে ব্যাপার সেটা ওদের অভ্যন্তরীণ কারণে হয়েছে। কোন কোর্টে কে বসবে, এক কোর্ট থেকে আর এক কোর্টে জজ যাবেন কিনা হিয়ারিংয়ের জন্য, এগুলি চীফ জাস্টিস ঠিক করেন। এখন জজ যদি বদল হয় তাহলে সমস্ত রেকর্ডস এক কোর্ট থেকে আর এক কোর্টে পাঠাতে হয় এবং তাতে অসুবিধা হয়, দেরি হয়, ক্লায়েন্টরা অনেক সময়ে গোলমালের মধ্যে পড়েন। এই রকম একটা ঘটনা ঘটেছিল। কতদিন ধরে চলবে, এটা ওদের অভ্যন্তরীণ ব্যাপার। আমি কি বলতে পারি জজদের যে, মামলার শুনানির জন্য যেসব কোর্টে দিচ্ছেন, আপনারা চেঞ্জ করে অন্য কোর্টে যান? এটা আমার এক্তিয়ারের মধ্যে পড়ে না। এটা জজরাই ঠিক করবেন, আমি যেটুকু বুঝেছি। তবে এই ব্যাপারে আমি চীফ জাস্টিসের সঙ্গে কথা বলব।

## LAYING OF ORDINANCE

### The West Bengal University of Animal and Fishery Sciences Ordinance, 1994.

**Shri Mahboob Zahedi :** Sir, I beg to lay the West Bengal University of Animal and Fishery Sciences Ordinance, 1994 (West Bengal

Ordinance NO. XI of 1994) under Article 213 (2) (a) of the Constitution of India.

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মুখ্যমন্ত্রী চলে গেলেন। আমি বুঝতে পারলাম না উনি এই ব্যাপারটাকে নিয়ে কেন এরকম বললেন নরনারায়ণ গুপ্ত অ্যাডভোকেট জেনারেল, তিনি রাজ্য সরকারের। তিনি এ বিষয়ে যোগাযোগ রেখেছেন। আমরা যতদূর জানি তিনি এ ব্যাপারে সম্পূর্ণ ওয়াকিবহাল আছেন। মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, রাজ্য চলছে। ২৩ তারিখ থেকে হাইকোর্টে উকিলরা স্ট্রাইক করেছেন। লক্ষ লক্ষ লোকের ক্ষতি হচ্ছে। উনি বলছেন এটা তাদের অভ্যন্তরীণ ব্যাপার। অ্যাডভোকেট জেনারেল তো অ্যাপয়েন্টেড বাই দি স্টেট গভর্নমেন্ট। তো তার মাধ্যমে এ বিষয়ে হস্তক্ষেপ করে নিশ্চয় কিছু করতে পারতেন। এর ফলে কেসগুলি পেণ্ডিং হয়ে যাচ্ছে। মানুষের দুরবস্থা সৃষ্টি হচ্ছে।

## MENTION CASES

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩রা ফেব্রুয়ারি তারিখে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের উপসচিব অধ্যাপিকা ঈশিতা চ্যাটার্জি একটি সার্কুলার দিয়ে বর্তমান শিক্ষা বর্ষ থেকে অর্থাৎ ১৯৯৫-৯৬ শিক্ষাবর্ষ থেকে ইতিহাসের একটা বিকৃত, ইচ্ছাকৃত, অসৎ উদ্দেশ্যপ্রণোদিত ভাবে ইতিহাসকে অন্যদিকে নেওয়ার জন্য চেষ্টা করছেন। পাঠক্রমের ব্যাপারে ওই নির্দেশে বলা হয়েছে এই পাঠক্রম ১৯৯৫-৯৬ থেকে শুরু হবে। আগামী বছর নেতাজির জন্মশতবর্ষ। ঠিক তার আগে ইচ্ছাকৃত ভাবে সুভাষচন্দ্রের রাজনীতি থেকে নেতাজিতে উত্তরণের যে পর্যায় সেই পর্যায়টির সম্পূর্ণভাবে বিকৃত করে তৈরি করা হচ্ছে। পাঠ্যপুস্তকে আগে যা ছিল তাতে একটা জায়গায় ২টি অংশে বলা ছিল, প্রথম অংশ হচ্ছে নিউ ফেজ।

New phase in the Freedom Movement : The Lahore Congress; demand for complete independence under Jawaharlal Nehru's leadership, historical importance of the 26th January, British Police of "kicks and kisses". Round Table Conference. Civil Disobedience Movements, role of Jinnah and Muslim League, Abdul Gaffar Khan, Abul Kalam Azad, Congress participation in Government—disillusionment.

অন্যদিকে দ্বিতীয় অংশ ছিল ইমপ্যাক্ট

Impact of the Second World War, "Quit India" and August Upsurge. Netaji and the INA exploits of the Azad Hind Fauj, the Naval Revolt. Failure of British efforts at conciliation : Crips Mission, Cabinet Mission, Interim Government. Transfer of Power Indian Independence

Act, 1947—creation of two Dominions—India and Pakistan, India as Republic (1950).

ভারতবর্ষের বাইরে নেতাজি বিরাট কর্মকাণ্ড এবং বিপ্লবের মধ্য দিয়ে শেষ স্বাধীনতা সংগ্রামে যে ভূমিকা গ্রহণ করেছিলেন সেটাকে বিকৃত করা হচ্ছে, অন্ধকারাচ্ছন্ন করা হচ্ছে। এটা নতুন নয়। এই যে ভারতবর্ষের ইতিহাসের অন্ধকার দিক, সুভাষচন্দ্রের বিরুদ্ধে তাঁর কর্মকাণ্ডের বিরুদ্ধে দক্ষিণপন্থীরা এবং কিছু সংখ্যক বামপন্থী অতীতে ভুল বুঝেছিলেন। ওপরে তাঁরা তাদের ভুল স্বীকার করেছেন। পশ্চিমবঙ্গে বামপন্থীরা সরকার চালাচ্ছেন সেই সরকারের আমলে ইতিহাসকে যদি বিকৃত করা হয় তাহলে ভবিষ্যতে যারা ইতিহাস লিখবে তাদের হাতে ইতিহাসকে বিকৃত করার অস্ত্র তুলে দেওয়া হবে। একে কেন্দ্র করে গত সোমবার যে ঘটনা দক্ষিণপন্থী ছেলেরা পর্ষদ ভবনে ঘটালো আমরা সেটাকে সমর্থন করি না। ওদের আগের যে পাপ সেই পাপের প্রায়শ্চিত্ত করতে যাচ্ছে। তারা অন্য উদ্দেশ্য নিয়ে পর্ষদ অফিসে হামলা করল। এই ব্যাপারে সরকারি দপ্তরের মন্ত্রী যদি হস্তক্ষেপ না করেন তাহলে আগামী দিনে যে কোনও সময়ে এই ঘটনাকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় একটা অরাজকতা সৃষ্টি হতে পারে, একটা অশান্তির আবহাওয়া সৃষ্টি হতে পারে। মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি অনুরোধ করছি এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী যেন একটা বিবৃতি দেন। গত পরশু দিন গণশক্তি কাগজে দেখেছি মাননীয় শিক্ষামন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন। কিন্তু সেই বিবৃতি ঘোলাটে, সেই বিবৃতি সম্পূর্ণ নয়। নেতাজীর প্রতি তিনি শ্রদ্ধা জ্ঞাপন করেছেন, কিন্তু পাঠক্রমে যে সংশোধনী আনা হয়েছে এটা তিনি বলেননি। এই অংশে যে ভাবে ছিল, অত্যন্ত সংক্ষিপ্ত ভাবে ছিল, তবুও কিছু কথা ছিল। সুভাষ চন্দ্র থেকে নেতাজীতে উত্তোরনের কথা, ভারত ছাড় আন্দোলনের কথা এবং নৌবিদ্রোহের কথা ছিল। যাই হোক এই বিবৃতি দিলে চলবে না, এই ব্যাপারটা দেখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যানীতে ইতিমধ্যে শিল্পোন্নয়নের কিছু ফল আমরা লক্ষ্য করতে পাচ্ছি। আমাদের এখানে তিনটি কারখানা ড্রাইটন কারখানা, অ্যালায়েড অ্যালোমেটিক এবং ফারমেন্টেশন অফ ইণ্ডিয়া গত ৩-৪ বছর যাবৎ বন্ধ ছিল, এর মধ্যে দুটি কারখানা ইতিমধ্যে প্রোমোটাররা কিনে চালু করে দিয়েছে। ড্রাইটন এবং ফারমেনটেশন অফ ইণ্ডিয়া চালু হয়ে গিয়েছে এবং অ্যালাইড অ্যালোমেটিক খুলে গিয়েছে। এখানে দুটি নূতন স্টীল কারখানা শুরু হয়েছে। পি. এস. স্টীল—অরুণ বাজোরিয়া যে কারখানা করছে তার কনস্ট্রাকশনের কাজ শুরু হয়ে গিয়েছে। পি. কে. ঘোষ এখানে যে উন্নত মানের স্টীলের কারখানা করার জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে জমি চেয়েছিলেন সেই জমি মন্ত্রীমহাশয় দিয়ে দিয়েছেন। উনি বলেছেন কারখানা শুরু করবেন এবং সেটা জুন মাসের মধ্যেই শুরু করবেন বলেছেন। অরুণ বাজোরিয়া যে বড় স্টীলের কারখানা করছেন তার সনস্ট্রাকশনের কাজ

চলছে আর কংগ্রেসিরা গিয়ে সেখানে বোমাবাজি করেছে। পুলিশ এবং প্রশাসন তৎপরতার সাথে এই বোমাবাজিওলাদের গ্রেপ্তার করেছে এবং কারখানার কন্সট্রাকশনের কাজ চলছে আমরা আশঙ্কা করছি শিল্পোন্নয়নের যে কাজ হচ্ছে এবং কল্যাণীতে যেটা শুরু হয়েছে সেই কাজকে বানচাল করার জন্য চেষ্টা করছে কংগ্রেসের একটা অংশ। তার প্রমাণ সেখানে তারা গিয়ে বোমাবাজি করে সাময়িকভাবে কাজ বন্ধ করে দিয়েছিলেন। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে সুষ্ঠু ভাবে এই কারখানা গড়ে উঠতে পারে, সেই দিকে তিনি যেন দৃষ্টি দেন। পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ বেকার রয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে সরকার যে শিল্পোন্নয়ন করছে সেটা যাতে সাকসেসফুল হয় সেই দিকে দৃষ্টি দেবেন।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবরের কাগজে দেখেছেন নদীয়া জেলায় নাজিরপুরে একটা দুঃখজনক ঘটনা ঘটে গিয়েছিল। গত ৯.২.৯৫ তারিখে বি. এস. এফ একজন লোককে গুলি করে মেরে ফেলেছিল এবং তাকে কেন্দ্র করে একটা উত্তেজনার সৃষ্টি হয়। নাজিরপুর হাটে গরু আনছিল, সেই সময় গ্রামে গিয়ে রাস্তার উপর বি. এস. এফ গরু ধরে। এই ঘটনাকে কেন্দ্র করে বি. এস. এফ গুলি করে একটা লোক মেরে ফেলে। আর উত্তেজনা এমন পর্যায়ে পৌছেছে যে, চারজন বি. এস. এফকে ঐ এলাকার সমস্ত লোক মিলে মেরে ফেলে এবং শুধু মেরে ফেলাই নয় তাদের চারখানা রাইফেলও তারা ছিনতাই করে নিয়েছে। স্থানীয় এম. এল. এ. সেই এলাকায় দ্রুত যান এবং সারা রাত্রি ধরে চেষ্টা করে অস্ত্রগুলো উদ্ধার করে আমি নিশ্চয় তাঁকে ধন্যবাদ দেব, সুনাম করব, তিনি এই ছিনতাই হওয়া বি. এস. এফ-এর রাইফেলগুলো উদ্ধার করে দিয়েছেন। কিন্তু আমি বলতে চাইছি, এইগুলো কোথা থেকে উদ্ধার করা হল?

**শ্রী রবীন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিশ্বভারতীর আচার্য্য পদের একটা প্যানেল খবরের কাগজের মাধ্যমে জানতে পেরেছি প্রথম নামটা টি. এন. সেশনের। সমিতির অনেক বিশিষ্ট সদস্য এই নামের আপত্তি করেছেন। এমন কি বিশিষ্ট শিক্ষাবিদ, ঐতিহাসিক এবং স্বাধীনতা সংগ্রামী নেতা শ্রদ্ধেয় হিরেন মুখার্জিও আপত্তি তুলেছেন। এই চিন্তা উদ্ভট এবং গ্রহণযোগ্য নয় বলে আমি ব্যক্তিগত ভাবে মনে করি। প্রতিনিয়ত নানান অজুহাতে সোরগোল তুলে খবরের কাগজের সামনের সারিতে নাম তোলার জন্য যে ব্যক্তি বিখ্যাত হয়ে উঠেছে, এবং সংসদীয় গণতন্ত্রের সামনে নিজেই বিপদ, সেইরকম একজন মানুষকে বিশ্বভারতির আচার্য পদে ভাবনা, এটা রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত। যে পদে উমাশঙ্কর যোশী, জওহরলাল নেহরুর মতো মানুষ এক সময় অধিষ্ঠান করেছেন, সেখানে এই প্রস্তাব জঘন্য। এই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে বিরোধিতা করছি এবং এই ধরনের উদ্ভট প্রকল্প যাতে বাতিল হয়, তার জন্য আপনাকে আবেদন করছি এবং রবীন্দ্রনাথ ঠাকুরের শান্তিনিকেতনের মতো শিক্ষা প্রতিষ্ঠানে এই ধরনের মানুষের আনাগোনা রাজনৈতিক পরিমণ্ডল এবং শিক্ষাজগৎকে কলুষিত করতে

পারে। এটা অবশ্যই রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা কারামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা সভ্যতার কথা বলি, আজকে বর্তমান পশ্চিমবাংলায় যেটা ঘটছে, সেটা পশ্চিমবাংলার নারী সমাজকে কলঙ্কিত করেছে। স্যার, তৌলত সুলতানা খুনের আসামী কি না, সেটা কোর্টের বিচারাধীন। কিন্তু তাঁর কাছ থেকে স্বীকারোক্তি আদায় করানোর জন্য তাঁর সঙ্গে যে ব্যবহার করা হয়েছে, তাকে যে অত্যাচার করা হয়েছে, তাকে বিবস্ত্র করে ছবি তোলা হয়েছে, ইলেক্ট্রিক শক দেওয়া হয়েছে, ঠাণ্ডা জলে চোবানো হয়েছে তা খুবই মর্মান্তিক, অশালীন। পুলিশ কাস্টোডির মধ্যেই এসব করা হয়েছে। এই ভাবে রাজ্যের পুলিশ যে অত্যাচার করেছে তা কতখানি জঘন্যতম এবং ঘৃণিত এই ব্যাপারটা আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। এবং, আমি চাই এই ঘটনার একটা পূর্ণ তদন্ত হওয়া প্রয়োজন। সঙ্গে সঙ্গে আরও চাই যে, পশ্চিমবাংলা মহিলা কমিশন কেসটা দেখে, এটা খুবই প্রয়োজন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্গাপুর মহকুমার অন্তর্গত ইছাপুর ব্লকে ১৯৭৮ সালে আই. পি. ফোর অনুসারে প্রশাসনিক আদেশ দেওয়া হয় ওখানে একটি হাসপাতাল নির্মাণের জন্য। ১৯৮৫ সাল নাগাত সেই হাসপাতালের ভিত্তিপ্রস্তর স্থাপন করেন মন্ত্রী মহাশয় নিজে। আজ চার বছর হয়ে গেছে সেই হাসপাতালের নির্মাণকার্য শেষ হয়ে গেছে। হাসপাতালটি দশ বেডের। আশপাশের লোকজন আশা করছেন যে তাঁদের এলাকায় উক্ত হাসপাতালটি চালু হবে এবং তাঁরা চিকিৎসার সুযোগ পাবেন। হাসপাতালের বিল্ডিং সম্পূর্ণ ভাবে কমপ্লিট হয়ে যাবার পরেও আজ পর্যন্ত চালু হয়নি। এরজন্য অনেক আবেদন নিবেদন করেও কোনও অগ্রগতি ঘটেনি। এখন মনে হচ্ছে যে হাসপাতালটি চালু হবার সম্ভাবনা খুবই ক্ষীণ এবং দরজা, জানালা ইত্যাদি যাতে চুরি না হয়ে যায় তারজন্য গ্রামের লোকেরা একটি কমিটি করে দিনে-রাত্রে পাহারা দিচ্ছেন। তাঁরা লক্ষ্য রাখছেন যাতে সরকারি সম্পত্তি দুষ্কৃতকারিরা ক্ষতিসাধন না করতে পারে। এই রকম একটি অবস্থায় সাধারণ মানুষের মধ্যে—তাদের মধ্যে একটি ভাল ধারণা সৃষ্টি হয়েছিল, তাদের মনে আশা জেগেছিল যে. তাদের চিকিৎসার সুযোগের জন্য এত লক্ষ টাকা খরচ করে এটি তৈরি হয়েছে—অন্য ধারণা জাগতে পারে। বছরের পর বছর যদি একটি হাসপাতাল তৈরি হবার পরে অকেজো হয়ে পড়ে থাকে তাহলে মানুষের মনের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হতে পারে। আজকে আঠার বছর হয়ে গেল প্রশাসনিক আদেশ দেবার সময় থেকে এবং চার বছর হয়ে গেছে হাসপাতালটি তৈরি হবার পর পড়ে আছে। এই হেলথ সেন্টারটি কবে চালু হবে তা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে এসে বলুন। শুধু মাত্র বর্ধমান জেলায় এই হাসপাতালটি নয়, খোঁজ নিলে জানা যাবে যে অন্যান্য জেলাতেও এই রকম অনেক হাসপাতাল তৈরি হয়ে পড়ে আছে অথচ তা চালু হয়নি। আমরা কোনও জায়গায় গিয়ে জবাব পাচ্ছি না, প্রতিশ্রুতি পাচ্ছি না

যে কবে এটি চালু হবে। স্যার, আপনি খোঁজ নিলে দেখবেন যে অনেক হাসপাতালে নার্স নেই, ডাক্তার নেই, পাহারার জন্য দারোয়ান নেই। এই হাসপাতালটি কবে চালু হবে তা মন্ত্রী মহাশয় বিধানসভায় এসে বলুন, তিনি সুনির্দ্দিষ্ট ভাবে আমাদের কাছে প্রতিশ্রুতি দিন যে কবে এটিকে চালু করার ব্যবস্থা করবেন এবং স্থানীয় জনসাধারণ চিকিৎসার সুযোগ পাবেন। আপনি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে বলার জন্য নির্দ্দেশ দিন, এই দাবি আমি করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গতকাল মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে দক্ষিণ কলকাতায় বণ্ডেল গেট এবং লেক গার্ডেন এলাকায় ফ্লাই ওভারের একটি সূচনা হয়েছে। সেখানে রাজ্যের আরও অনেক মন্ত্রী উপস্থিত ছিলেন। কিন্তু দুঃখের বিষয়, স্থানীয় সাংসদ মমতা ব্যানার্জি, যিনি এম. পি.দের জন্য যে তহবিল তা থেকে দশ লক্ষ টাকা এই উদ্দেশ্যে দিয়েছেন, তাঁর নামটি ,কার্ডে ছাপানো দূরের কথা, অনুষ্ঠানের আগের দিন তাঁকে একটি নিমন্ত্রণ পত্র পাঠাবার সৌজন্যও রাজ্য সরকার দেখাননি। রাজ্য সরকারের এত সংকীর্ণতা কিসের জন্য? এখানে রেল প্রকল্পের জন্য—পুরুলিয়ার আদ্রা থেকে মেদিনীপুর হয়ে খড়গপুর পর্যন্ত যেটি হচ্ছে তারজন্য—আমরা দেখেছি যে সি পি এমের তিনজন বিধায়কের নাম দিয়ে খবরের কাগজে ছাপানো হয়েছে।

[12-40 – 12-50 p.m.]

জ্ঞান সিং সোহনপালের নাম সেখানে ছাপা হয়নি তারজন্য তিনি কোনও ক্ষোভ করেন নি কারণ তিনি জানেন যে, যেহেতু ওই রেললাইনটি আদ্রা থেকে খড়গপুর এবং ওখানকার তিনি বিধায়ক নন সেই করণে আমন্ত্রণ না আসাটাই স্বাভাবিক। কিন্তু এক্ষেত্রে যিনি এত চেষ্টা করে এই ওভার ব্রিজ এবং পুল করার জন্যে কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেছেন এবং তিনি নিজে এতে টাকা দিয়েছেন সেখানে এই মহিলা শ্রীমতী মমতা বন্দোপাধ্যায়কে আমন্ত্রণ করা হল না এই কাজকে আমরা কঠোরভাবে নিন্দা করছি৷ তিনি এই ওভারব্রিজ এবং পুলের জন্য পার্লামেন্টে দরবার করেছেন এবং রেলমন্ত্রীর সঙ্গে লড়াই করেছেন। সবচেয়ে আশ্চর্য তার কনস্টিটিউয়েন্সিতে হওয়া সত্ত্বেও এবং ওখানকার এম. পি. থাকা সত্ত্বেও তাকে নিমন্ত্রণ করা হল না। কিছুদিন আগে গিরিশ পার্কে যে মেট্রোরেলের আরেকটি স্টেশন উদ্বোধন হল সেই সভাতে মমতা বন্দোপাধ্যায় নিমন্ত্রিত ছিলেন। সেখানে তিনি কেন্দ্রীয় রেলমন্ত্রীকে খুব জোরের সঙ্গে পশ্চিমবঙ্গের দাবি যে উপেক্ষিত সেটা ঘোষণা করেছিলেন। তিনি যে ভাষাতে পশ্চিমবঙ্গের দাবির কথা বলেছিলেন তাতে আমাদের রাজ্যের মুখ্য মন্ত্রী যদিও তিনি মমতা বন্দোপাধ্যায়ের প্রশংসা করেন না এবং আমাদের কোনও কাজের সুনাম করেন না, তিনি আজকেও সৌগত বাবুকে প্রশ্নের উত্তর দিতে গিয়ে দ্যাট ম্যান, দ্যাট ম্যান' বলে সম্বোধন করলেন, তথাপি সেই মুখ্যমন্ত্রীরই ওই গিরিশ পার্কে মেট্রো রেলের স্টেশন উদ্বোধনে ভাষণ দিতে গিয়ে বললেন যে মমতা বন্দোপাধ্যায় রাজ্যের দাবি নিয়ে যা বললেন সেগুলো আমাদের পশ্চিমবঙ্গের দাবি এই কথা আমরা মানছি। রাজ্য সরকারের বিভিন্ন

কর্মসূচি হয়ে থাকে কিন্তু যেখানে ওই স্থানের তিনি এম. পি. এবং ওনাকে ছেড়ে অন্যান্য সি. পি. এমের পার্টির লোকেদের নিমন্ত্রিত করা হল অথচ তাকে করা হল না এর আমি তীব্র নিন্দা করছি, ভবিষ্যতে যেন এইরকম না হয় তার দিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সুদীপ বাবু এই আমন্ত্রণের প্রসঙ্গ তুললেন সেই পরিপ্রেক্ষিতে আমি বলি যে, গত কয়েকদিন আগে গিরিশ পার্কে মেট্রো রেলের স্টেশন উদ্বোধন হল। সেই স্টেশন উদ্বোধনে কেন্দ্রীয় রেলমন্ত্রী জাফর সরিফ উপস্থিত ছিলেন। আমি খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, সুদীপ বাবুও জানেন যে স্টেশনটির উদ্বোধন হল সেটি আমারই কনস্টিটিউয়েন্সির মধ্যে, কিন্তু তা সত্ত্বেও আমি নিমন্ত্রিত ছিলাম না। কাগজেও আমার নামে কিছু লেখা হয়নি। আমি সুদীপ বাবুকে এই কারণে বলছি তিনি আমারই পাশের কনস্টিটিউয়েন্সিতে রয়েছেন এবং সেখানে কংগ্রেসিদের নাম ছিল কিন্তু আমার নাম ছিল না। আমি আশা করেছিলাম যে এখানে অন্তত আমার নাম থাকবে। আমার নাম যে আমন্ত্রিতদের মধ্যে ছিল না এই ব্যাপারে কাগজেও কিন্তু লেখালেখি হয় নি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** আপনার নাম থাকল না কেন জানি না শান্তি গাঙ্গুলির নাম তো ছিল, তিনি তো আমন্ত্রিত ছিলেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এইখানে একটি ঘটনার অবতারণা করতে চাই। এই বছরের রমজান মাসে এখানে ইফতার সেইরকম ভাবে না হলেও দিল্লিতে খুব আড়ম্বরে ইফতার পালিত হয়েছে। একবার আপনিও ইফতার দিয়েছিলেন। কিন্তু এইবার ইফতার দিলেন না।

**মিঃ স্পিকার ঃ** আমি কখনো ইফতার দিই নি, একবার অপজিশন লিডার শ্রী সাত্তার সাহেব ইফতার দিয়েছিলেন।

(নয়েজ)

**শ্রী শীশ মহম্মদ ঃ** এই বছরে রমজানে একটি অদ্ভুত জিনিস দেখলাম, আমাদের প্রধানমন্ত্রী ইফতার দিলেন। কংগ্রেসিরা এইভাবে আমাদের ধর্মের উপরে হস্তক্ষেপ করতে চাইছেন। এই ইফতার নিয়ে প্রধানমন্ত্রী আবার একটা ছবিও তুলেছেন। ইসলাম ধর্মকে নিয়ে এইভাবে তারা খেলতে পারেন না। বাবরি মসজিদকে ভেঙ্গে যেভাবে ইসলাম ধর্মের ধর্ষণ করেছিলেন, ঠিক সেই একই কায়দায় আমাদের প্রধানমন্ত্রী ইফতারের মধ্যে দিয়ে আমাদের ইসলাম ধর্মকে ধর্ষণ করতে চাইছেন। তিনি যতই ছদ্মবেশে ইসলাম ধর্মের মধ্যে ঢুকে এই ধর্মকে ধর্ষণ করতে চান, পারবেন না। তিনি এইভাবে যদি ইসলাম ধর্মকে ধর্ষণ করতে চান তাহলে আমরা কোনও ভাবেই তা বরদাস্ত করব না, তার চেষ্টাও যাতে তিনি না করেন সেজন্য এই কথা বলে রাখলাম।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি রিলিফ অ্যান্ড রি-হ্যাবিলিটেশন মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সরকারের কোনও ক্ষমতা নেই। সাব-ডিভিশনে সাব-ডিভিশনে এস.ডি.এল.আর.ও. রিলিফ অফিসার নিযুক্ত করেন এবং সেই এ.আর.ও. উত্তর ২৪-পরগনা জেলার বনগাঁয় রিফিউজিল্যান্ডের রিলিফ পাট্টা বিলি করতে দেরি করছে ননী বাবু জানেন যে, সেখানে একজন এ.আর.ও. আছেন। সেখানে ৭০০ বিঘা জমির পাট্টা রেডি আছে। ২০০ পাট্টা রেডি ফর ডিস্ট্রিবিউশন। ৪০০ পাট্টার প্লট সার্ভে হয়ে গেছে। এমন সময় কো-অর্ডিনেশন কমিটির তরফ থেকে কে.জি.ও.-১ থাকা সত্ত্বেও কে.জি.ও.-২-কে দায়িত্ব দেওয়ার জন্য চাপ দেওয়া হচ্ছে। না হলে পাট্টা দেওয়া যাবে না। সেখানে এ.আর.ও. আছেন এবং তাঁকে চার্জের নির্দেশও দেওয়া আছে। পাট্টা দেবার কথা এবং ডিড রেডি হয়ে গেছে, ৭০০ বিঘা জমির প্লটিং হয়ে গেছে কিন্তু বিলিবন্টন হচ্ছে না, কো-অর্ডিনেশন কমিটি বাধা সৃষ্টি করছে। এ.আর.ও.-কে কাজ করতে দিচ্ছে না। আপনার মাধ্যমে মাননীয় রিলিফ মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে এ.আর.ও.-কে দায়িত্ব দেওয়া হোক যাতে সুষ্ঠভাবে কাজ করা যায়।

. **শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, আমরা খুবই উদ্বিগ্ন যে, আগামী ৩০-৩১ তারিখে রাজ্য সমবায় ব্যাঙ্কগুলির কর্মচারিরা তাদের ন্যায্য দাবির জন্য ধর্মঘট-এর ডাক দিয়েছে এবং সেখানে বঙ্গীয় প্রাদেশিক ব্যাঙ্ক কর্মচারি তাদের সমর্থনে ধর্মঘট করছে। আমরা লক্ষ্য করেছি রাজ্যের বিভিন্ন জায়গায় সমবায় ব্যাঙ্ক কর্মচারিরা অন্যান্য ব্যাঙ্ক কর্মচারিদের থেকে অনেক কম বেতন পায়। এমন কি বোনাসের ব্যাপারে কর্তৃপক্ষ টালবাহানা করে। ভক্তিভূষণের নেতৃত্বে একটা কমিটি হয়েছিল সেই কমিটি সর্ব-সম্মতিক্রমে ওদের বেতন বৃদ্ধির সুপারিশ করেছিলেন। কিন্তু সমবায় দপ্তর কোনও ব্যবস্থা গ্রহণ করেনি। এই অবস্থায় যদি সমবায় কর্মীরা ধর্মঘটের ডাক দেন, রাজ্য সরকার এবং কর্মচারিদের মধ্যে একটা টাসেল হয় তাহলে প্রকৃতপক্ষে সমবায় আন্দোলন ক্ষতিগ্রস্ত হবে এবং আমি মনে করি কর্মচারিদের বেতনক্রম সুপারিশের যে ন্যায্য দাবি ভক্তিভূষণ মন্ডল কমিশন করেছেন সেটা রাজ্য সরকার মেনে নেবেন। আশা করি মাননীয় সমবায় মন্ত্রী এই হাউসে এই ধর্মঘট সম্বন্ধে একটা বিবৃতি দেবেন এবং কর্মচারিদের ন্যায্য দাবি মেনে নেবেন। এই বলে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে রাজ্যের চূড়ান্ত ভোটার তালিকা প্রকাশ হবে। আমাদের নদীয়া জেলায় যে তদন্তের কাজ হয়েছে তা চরম খাম-খেয়ালি ভাবে হয়েছে। ভুয়ো ভোটারের নাম যেমন কাটা যাবে তেমনিই প্রকৃত ভোটারের নাম থাকা উচিত। সেখানে তদন্তের নামে প্রহশন হয়েছে। ৬ নম্বর এবং ৭ নম্বর ফর্মে নাম ঢুকিয়েছে তাদের ইন্টালিজেন্স এনকোয়ারি পুলিশ দিয়ে করানো হয়েছে। পুলিশ বাড়ি বাড়ি গিয়ে এনকোয়ারি করেছে এবং

এনকোয়ারি করার পর আমরা দেখেছি ১০ কি.মি. দূরে বি.ডি.ও. অফিসে যাওয়ার জন্য নোটিশ দেওয়া হয়েছে পঞ্চায়েত-এর অফিসের মাধ্যমে এবং বহু লোক যেতে পারেনি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত ও সড়ক দপ্তরের মন্ত্রী এবং পরিবহন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চিৎপুর মোড় হইতে শ্যামনগর রাস্তা মেরামত পূর্ত (সড়ক) দপ্তর মন্ত্রী, দ্রুত করান। পূর্ববৎ বলেছিলাম বর্ষাকালে বন্ধ হবে বাস, মিলেছে ঠিক। যাত্রী দলের শুনছি দীর্ঘশ্বাস। কলকাতা হইতে পলাশীপাড়া রাষ্ট্রীয় বাস গাড়ি পুনরায় চালু করতে, মন্ত্রী, করুন তাড়াতাড়ি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মূল দাবি হচ্ছে, অবিলম্বে আমার বিধানসভা কেন্দ্রে গোবরডাঙ্গায় একটা নূতন থানা তৈরি করা হোক। এই ব্যাপারে ১৯৯২ সালে যখন প্রশ্ন করেছিলাম তখন মাননীয় মন্ত্রী হাউসে বলেছিলেন উনি আমার প্রস্তাবটা দেখছেন। ১৯৯৫ সাল পড়ে গিয়েছে, কিন্তু এখনও কিছু হয়নি। এই ব্যাপারে একটি কথা বলতে চাই, নূতন থানা করতে গেলে সরকারকে আর্থিক দায়দায়িত্ব বহন করতে হয়, আমি বলছি সেটাও করতে হবে না। ওখানে একটি নূতন জীপ আছে, টেলিফোন আছে, থানার জন্য পৌরসভা বলেছে বিনা পয়সায় বাড়ি দেবে। শুধুমাত্র এস.আই. এবং কনস্টেবল দিয়ে ওখানে একটা থানা হতে পারে। গোবরডাঙ্গা ফাঁড়ি থেকে হাবড়া থানার দূরত্ব ১৪ কি.মি., গত দুই মাস ওখানে ২০ জন খুন হয়েছে, হাবড়া থানা থেকে গোবরডাঙ্গায় যেতে গেলে অনেক সময় লাগে। সরকার যদি বিষয়টি বিচার বিবেচনা করেন তাহলে ঐগুলির যে আর্থিক দায়দায়িত্ব তা নিতে হবে না, এটার দায়িত্ব গোবরডাঙ্গা পৌরসভা নেবে, অবিলম্বে সরকার পুলিশ বাজেটে ঘোষণা করুন এখানে একটি থানা হবে, এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে, স্বরাষ্ট্র মন্ত্রীর এবং তার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় ভারত বাংলাদেশ সীমান্ত দিয়ে ভারত থেকে বা পশ্চিমবঙ্গ থেকে প্রচুর পরিমাণে চাল, — হাজার হাজার কুইন্টাল চাল প্রতিদিন যাচ্ছে, এবং অন্যান্য জিনিসপত্র নিয়ে সীমান্ত পাড়ি দিয়ে ওপারে চলে যাচ্ছে। স্বাভাবিক ভাবে এটা বন্ধ হওয়া দরকার, নাহলে আমারা ভীষণ ভাবে ক্ষতিগ্রস্থ হব। সেইজন্য এই বিষয়টির প্রতি আমি স্বরাষ্ট্র মন্ত্রীর এবং স্বরাষ্ট্র মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারেরও দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন, গত বছরের মে মাসে কয়েকটি পৌরসভার নির্বাচন হয়েছে, তার মধ্যে রাজপুর ও সোনারপুর পৌরসভার নির্বাচন হয়েছে। ঠিক নির্বাচনের আগে আমরা দেখেছিলাম গড়িয়া ব্রিজ-এর কাজ শুরু

হয়েছিল। কিন্তু নির্বাচন হয়ে যাওয়ার পর ব্রিজের কাজ বন্ধ হয়ে গিয়েছে। গতকাল দেখলাম, বন্ডেল এলাকায় ও লেক গার্ডেন্সের অ্যাপ্রোচ রোড শিলান্যাস করলেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। স্যার, এটা কি একটা রাজনৈতিক স্টান্ড? আগামী পৌরসভার নির্বাচনকে সামনে রেখে আপনারা এটা করতে গেলেন, এটা আপনাদের একার পক্ষে করার ক্ষমতা নেই, এটা করতে গেলে রেল দপ্তরকে সঙ্গে নিয়ে করতে হবে, কারণ এটার অর্দ্ধেক খরচ তারা দেবে, বাকি অর্দ্ধেক টাকা আপনারা দেবেন। একজন সাংসদ ১০ লক্ষ টাকা দিয়েছে, তাকেও পর্যন্ত আপনারা ইনভাইট না করে যেভাবে রাজনৈতিক উদ্দেশ্য স্বার্থসিদ্ধি করার জন্য সেখানে অনুষ্ঠান করলেন — পলিটিক্যাল প্রোগ্রাম করলেন — এটার উদ্দেশ্য হচ্ছে পৌরসভার নির্বাচনকে সামনে রাখা। ঐ অনুষ্ঠানে আপনারা কংগ্রেসের লোককে বাইরে রেখে উদ্বোধন অনুষ্ঠান করে দিলেন, এটাকে আমরা তীব্র ভাষায় ধিক্কার জানাচ্ছি, নিন্দা জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ তথ্য জানাচ্ছি এবং এর প্রতিকারের দাবি করছি। আমাদের বোলপুর থেকে ইলামবাজার পর্যন্ত এলাকায় বেশ কিছুদিন যাবৎ ট্রাকে করে গরু, মোষ বাংলাদেশের ভিতরে পাচার হচ্ছে এবং এটা প্রতিদিনকার ঘটনা। সবচেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে পুলিশের সামনে দিয়েই এই ঘটনা ঘটছে। স্থানীয় মানুষ এই ব্যাপারে পুলিশের কাছে অভিযোগ জানিয়েছে কিন্তু এর কোনও প্রতিকার হয়নি। প্রতিদিন এইভাবে বাংলাদেশে গরু, মোষ পাচার হচ্ছে এবং সেখানে আমাদের ভারতীয় নাগরিক দু-চার জন আছে যারা এর সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত। প্রশাসন এই বিষয়টা জানে কিন্তু এর কোনও প্রতিকার হচ্ছে না। এই ব্যাপারে সাধারণ মানুষের মধ্যে ক্ষোভ বাড়ছে এবং যে কোনও সময় আমাদের শান্তিনিকেতন এবং শ্রীনিকেতন এলাকায় একটা ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি উপযুক্ত তদন্ত করে এই ঘটনার সঙ্গে যারা দায়ী তাদের চিহ্নিত করে তাদের উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বন্ডেল রোড এবং লেক গার্ডেন্সের অ্যাপ্রোচ রোড শিলান্যাসের যে অনুষ্ঠান ছিল, মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন, সেই বিষয় নিয়ে সুদীপ বন্দোপাধ্যায় বলেছেন। এই ব্যাপারে রাজ্য সরকার সংকীর্ণতা দেখালেন এবং শিলান্যাস অনুষ্ঠানে স্থানীয় সাংসদ মমতা বন্দোপাধ্যায়কে নিমন্ত্রণ করে নি। তাই আমাদের মনে হয়েছে রাজ্য সরকার এই অনুষ্ঠানের মধ্যে দিয়ে পুরোপুরি একটা স্টান্ট দিতে চাইছেন। কারণ একটা উড়ালপুল করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। এর সাথে অ্যাপ্রোচ রোড তারা তৈরি করতে পারে। ফ্লাইওভারটা রেল দপ্তর তৈরি করবে। কিন্তু এই অনুষ্ঠানে রেল দপ্তরেরও কোনও অংশগ্রহণ ছিল না। রেল দপ্তরের সঙ্গে কোনও রকম যুক্তি না করে রাজ্য সরকার পৌর নির্বাচন এবং বিধানসভা নির্বাচনের আগে এই দুটি পুলের শিলান্যাস করলেন। আমি লেক গার্ডেন্সের বাসিন্দা, কিন্তু আমাকে একটা কার্ড দিয়ে নিমন্ত্রণ করা পর্যন্ত হয়নি। আমরা কালকে বিক্ষোভ দেখাতে পারতাম। কিন্তু আমরা বিক্ষোভ দেখাতে চাইনি, কারণ আমরা

উড়ালপুল নির্মাণের পক্ষে। ১৮ বছর ধরে রাজ্য সরকার এই ব্যাপারে সংকীর্ণ মনোভাব দেখাচ্ছিল। কিন্তু নির্বাচনের ঠিক আগে এটার শিলান্যাস করে ওরা দেখাতে চাইছেন। ওটা কত টাকার বাজেট সেটা কেউ জানে না। রবীন বাবুরা বলার চেষ্টা করবেন কংগ্রেসিরা সেখানে গিয়েছিল। কংগ্রেস একটা বড় দল, বিচ্ছিন্নভাবে কয়েকজন গেলে সেটা যাওয়া বলে না। কংগ্রেসিরা সেই অনুষ্ঠান বয়কট করেছিল। ঐ অনুষ্ঠানের কার্ডে রাজ্যের মন্ত্রী, মেয়রের নাম ছাপা হল, কিন্তু ঐ এলাকা থেকে এক লক্ষ ভোটে জেতা নির্বাচিত সংসদের নাম আপনারা রাখলেন না। যিনি নিজের এম.পি. ডেভেলপমেন্ট ফান্ড থেকে ১০ লক্ষ টাকা দিয়েছেন এবং রেল থেকে টাকা স্যাংশানে করে এনে দিয়েছেন। এর দ্বারা এটাই প্রমাণ হয় এই রাজ্যে সরকার নিচ, সংকীর্ণ এবং অভদ্র।

**श्री सलीव टोप्पो** : मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से विभागीय मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। आज कुमारग्राम विधान सभा केन्द्र तथा इसके आस-पास के इलाके में विगत फरवरी महीने से पानी की समस्या हो गयी है। वहाँ के तालाब तथा कुए सुख चूके हैं। साथ ही जो टयूवेल है वहाँ भी पानी की समस्या है। यद्यपि जिला समाहर्ता एवं विभागीय इन्जिनियर को इस घटना की जानकारी है फिर भी इस समस्या का समाधान नही हो पा रहा हैं। यहाँ ४० वर्षो से अधिक समय के बाद विगत फरवरी महीने से पहाड़ी इलाको में जो समस्या है, विगत वर्षा नही होने के वजह से पानी का स्तर नीचे चला गया है। और अगर इस विधान सभा इलाकों में जल्द-से जल्द व्यवस्था नही कि गयी तो मनुष्य ही नही जानवरों को पीने की समस्या अधिक दिखाई देगी। अत: मैं आपके माध्यम से विभागीय मंत्री से अनुरोध करूगा कि उन इलाकों में आर० डब्लु स्कीम के तहत पानी की व्यवस्था किया जाए नही तो बाद में समस्या गम्भीर हो जाएगी।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয় এখানে উত্থাপন করছি। আপনি জানেন ১৯৮৯-৯১ সালে রাজবন্দিদের রাজ্যের বামফ্রন্ট সরকার আজিজুল হক সহ ২৮ জন রাজনৈতিক বন্দিকে মুক্তি দিয়েছিলেন, সেই সময় বলা হয়েছিল পশ্চিমবাংলায় আর কোনও রাজবন্দি আটক নেই। কিন্তু একটা মর্মান্তিক ঘটনা হল, যারা মুক্তি পেলেন তাদের সহকর্মী, যারা অভিন্ন কর্মসূচির শরিক ১৫৫ জনের মতো, দরিদ্র প্রান্তিক কৃষক তাদের বিরুদ্ধে আজকেও মামলা ঝুলছে, ইতিমধ্যে ১৮ জন কৃষককে যাবজ্জীবন কারাদন্ড দেওয়া হয়েছে। রাজ্যের বিভিন্ন জেলা আদালতে এবং মহকুমা আদালতে এখনও ১৫০ জনের মামলা চলছে, মামলার প্রহশন চলছে। ফলে এরা জেরবার হয়ে যাচ্ছে। ইতিমধ্যে নিমাই সরকার নামে

জনৈক কৃষক এর ফলে আত্মহত্যা করেছে এবং বিশ্বনাথ মালাকার নামে একজন বিনা চিকিৎসায় মারা গেছে। এই রকম একটা অবস্থা চলছে। সেই জন্য রাজ্য সরকারের কাছে আমি দাবি করছি, তাদের প্রতিশ্রুতি অনুযায়ী এই সব রাজনৈতিক বন্দিদের নিঃশর্ত মুক্তি দিতে হবে এবং বিচারের নামে প্রহসন বন্ধ করার জন্য দাবি জানাচ্ছি। এছাড়াও যাবজ্জীবন কারাদন্ড যাদের দেওয়া হয়েছে, তা প্রত্যাহার করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী তথা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। জলপাইগুড়ি জেলার সবচেয়ে বড় উপেক্ষার জায়গা হচ্ছে ময়নাগুড়ি এবং জড্ডা সেতুর কথা ময়নাগুড়ির বিধায়ক ছাড়াও গোটা ডুয়ার্স এলাকার বিধায়করাও বলেছেন শিলিগুড়ি থেকে আসাম সীমান্ত পর্যন্ত ৩১ নং জাতীয় সড়কের উপর যত সংকীর্ণ সেতু ছিল সেইগুলো চওড়া করা হয়েছে, একমাত্র ময়নাগুড়ির জড্ডা সেতু হয় নি। ৩১ নং জাতীয় সড়কের কর্তৃপক্ষের কাছে যদি জানতে চাই, তারা বলে এই সেতু ভাঙ্গার জন্য কেন্দ্রীয় সরকারের কোনও অনুমতি মেলেনি। সেইজন্য আমরা দাবি করেছিলাম যদি না ভাঙ্গতে দেওয়া হয় তাহলে তার পাশে অনুরূপ সেতু তৈরি করে ওয়ান ওয়ে করে দেওয়া হোক তাহলে যানজট কমবে এবং বহু দুর্ঘটনা থেকে রেহাই পাওয়া যাবে। রাজ্য সরকার যেন এই দিকটা দেখেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয় বুদ্ধদেব বাবু এখানে আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। অনেক ঘটনা করে, কোটি কোটি টাকা ব্যয় করে দ্বিতীয় হুগলি সেতু, বিদ্যাসাগর সেতু ওপেন করা হল। কিন্তু তার ২০ পারসেন্ট আজ পর্যন্ত ইউটিলাইজেশন হচ্ছে না। তার কারণ হচ্ছে, লিঙ্ক রোডগুলো এখনও পর্যন্ত হল না। কোনা এক্সপ্রেস হাইওয়ের ৪০ পারসেন্ট কাজ হয়েছে ৬০ পারসেন্ট কাজ বাকি রয়েছে। আন্দুল রোড যেটা বম্বে রোডে পড়েছে, সেটা চওড়া না করার ফলে এখন সেই রাস্তাটা জ্যাম হয়ে থাকে। আর একটা রাস্তা অত্যন্ত ইম্পর্ট্যান্ট রাস্তা ফোর সোর রোড, সেটা তৈরি হচ্ছে না। ওখানে একটা মন্দির ছিল, সেই মন্দিরটাকে পর্যন্ত উৎখাত করতে বাধ্য করা হয়েছে, আমার সহায়তায় সেটা হয়েছে।

সেই ফোর সোর রোড-এর কাজ আজ পর্যন্ত আরম্ভ হলই না বলা চলে, সামান্য কয়েকটি জায়গায় একটু আধটু আরম্ভ হচ্ছে। হাওড়া স্টেশন পর্যন্ত যাওয়ার রাস্তাটা আজ পর্যন্ত হল না। তা ছাড়া পাড়ার ভেতর দিয়ে যেসব রাস্তা যাবে, যেগুলি লিঙ্ক রোড সেইসব রাস্তার একটিরও কাজ আজ পর্যন্ত শুরু হল না। স্যার, কোটি কোটি টাকা ব্যয় করে যে বিদ্যাসাগর সেতু তৈরি হল তার মাত্র ২০ পার্সেন্টের ইউটিলাইজেশন হচ্ছে। এইসব রাস্তাগুলির কাজ যতক্ষণ পর্যন্ত না কমপ্লিট হচ্ছে ততক্ষণ পর্যন্ত পুরো ট্রাফিক এই ব্রিজে কোনও দিনই আসবে না। সেখানে গিয়ে দেখুন রক্ষণাবেক্ষণের কাজটা কি হয়ে দাঁড়িয়েছে। স্যার, কিছু কাজ নিশ্চয় হয়েছে, সাইনবোর্ড ইত্যাদির উন্নতি হয়েছে, সেজন্য অভিনন্দন জানাচ্ছি কিন্তু তা

সত্ত্বেও বুদ্ধদেববাবুকে বলছি রাস্তাগুলি চওড়া করার যদি ব্যবস্থা না করেন, কোনা এক্সপ্রেস ওয়ে তৈরির ব্যবস্থা যদি না করেন তাহলে পুরোপুরি এই ব্রিজ কাজে আসবে না। সেখানে একটা কোর্ট কেসের বাহানা দিয়ে সমস্ত ব্যাপারটা ঝুলিয়ে রাখা হয়েছে। আমি স্যার, আবারও বলছি, ফোর সোর রোড হাওড়া স্টেশন পর্যন্ত যদি নিয়ে যাবার ব্যবস্থা না করেন, পল্লীর ভেতরের রাস্তাগুলি যদি অবিলম্বে না করেন তাহলে কোনও দিনই এই ব্রিজ পুরোপুরি ব্যবহৃত হবে না। অবিলম্বে এ সম্পর্কে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় তথ্যমন্ত্রী মহাশয় সভায় উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের তরাই এবং পাহাড় অঞ্চলে বিশেষ করে চাঁ বাগান এবং বনাঞ্চলের গ্রাম গঞ্জে ওঁরাও, মুন্ডা, খেরিয়া গারো, মেচ, সাঁওতাল, রাভো, টোটো, ডুপকা, প্রভৃতি উপজাতি সম্প্রদায়ের মানুষের বসবাস। তাদের প্রজন্মের ভাষা, আচার-অনুষ্ঠান, সংস্কৃতির বৈশিষ্ট্য আলাদা আলাদা। এইসব ক্ষুদ্র ক্ষুদ্র জনগোষ্ঠীগুলি পৃষ্ঠপোষকতার অভাবে তাদের স্বতন্ত্রতা হারাতে বসেছে। সরকারের এ বিষয়ে নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করা দরকার তাদের নিজেদের বৈশিষ্ট্যগুলি বজায় রাখার জন্য। সঙ্গে সঙ্গে তাদের সংস্কৃতি ও আচার-ব্যবহার যাতে তারা সঠিকভাবে পরিচালনা করতে পারেন তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। তাদের সংস্কৃতি, ভাষা ইত্যাদি প্রচারের ব্যাপারে সরকারি গণ মাধ্যম যেমন দূরদর্শন, রেডিওতে সেগুলি যথাযথ ভাবে প্রচার করা দরকার। স্যার, আপনি জানেন, এইসব উপজাতি গোষ্ঠীর মানুষরা সব দিক থেকে নিপীড়িত, বঞ্চিত, বিচ্ছিন্ন। এদের সংস্কৃতি, ভাষা যাতে বজায় থাকতে পারে, স্বতন্ত্র ভাবে যাতে চলতে পারে সেটা দেখা দরকার। আমরা জানি, সরকার মাঝে মাঝে এসব বিষয় কিছু কিছু করে থাকেন কিন্তু সেটা পর্যাপ্ত নয়। আমি তাই অনুরোধ করব, এ বিষয়ে পর্যাপ্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। স্যার, ট্রাইব্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট থেকে ডুয়ার্স উইং অফ কালচারাল ইন্সটিটিউট আছে, এটা কলকাতা পর্যন্ত সীমিত, এটাকে আলিপুরদুয়ারে নিয়ে যাওয়ার ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তর 'গান্ধী সংখ্যা' বলে একটি বই বার করেছেন জানুয়ারি মাসে। অতীতে আমরা দেখেছিলাম যে বামফ্রন্ট সরকারের যাত্রা শুরু হয়েছিল জাতীয় মহাপুরুষদের অবমাননার মধ্যে দিয়ে। কিন্তু অবস্থার পরিপ্রেক্ষিতে এবং সমাজতান্ত্রিক দুনিয়ার বিপর্যয়ে বামফ্রন্ট সরকারের অবস্থান দেখা যাচ্ছে জাতীয় মহাপুরুষদের সম্মান দেওয়া। যে বইটি বেরিয়েছে, 'পশ্চিমবঙ্গ, গান্ধী সংখ্যা, ১৯৯৫' বলে তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে, সেই বইটি ভাল হয়েছিল কিন্তু এখানে সরকারের উদ্দেশ্যটা আপনি একটু দেখুন স্যার, এখানে সম্পাদকীয় কলমে লেখা হচ্ছে যে 'প্রাবন্ধিকগণ তাদের নিজস্ব মতামত ও দর্শন প্রকাশ করেছেন, সে সব বিশ্লেষণ একান্ত ভাবেই তাদের নিজস্ব চিন্তা এবং চেতনা সমৃদ্ধ'। এবারে শুনুন, 'পত্র পত্রিকায়

প্রকাশিত প্রবন্ধগুলি মন্তব্য, মতাদর্শ বিশ্লেষণ এবং চিন্তার সঙ্গে রাজ্য সরকার আদৌ সহমত পোষণ করেন না'। তাহলে স্যার, উদ্দেশ্যটা কি ছিল বইটা বের করার রাজ্য সরকারের? মহাত্মা গান্ধী বা তার আদর্শ-এর উপর লেখা বইগুলির প্রাবন্ধিককে অপমান করার জন্যই কি? মাধ্যমিকের সিলেবাসে নেতাজীর আদর্শ এবং সংগ্রামকে অপমান করার জন্য সিলেবাসে কিছু তোলা এবং না তোলার প্রশ্নে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন পত্রপত্রিকায় লেখা হচ্ছে।

[1-10 – 1-20 p.m.]

মাননীয় তথ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তাঁর কাছে আমি জানতে চাইছি এই সম্পাদকীয় কলমটি কি ঠিক আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্পিকার, স্যার, মাননীয় সদস্য যে প্রসঙ্গটি তুলেছেন সে সম্পর্কে আমি প্রথমেই বলতে চাই যে, গান্ধীজীকে অপমান বা ছোট করার কোনও উদ্দেশ্য রাজ্য সরকারের নেই। সম্পাদকীয়তে যা লেখার চেষ্টা করা হয়েছে তা হচ্ছে এই যে, এই সংকলনের সমস্ত প্রবন্ধের মতামতের সঙ্গে আমাদের মতামত এক নয়। এটাতে গান্ধীজীকে ছোট বা অপমান করার কিছু নেই। তবে ভাষাটা আর একটু উন্নত হলে ভাল হত। আমি এই সমালোচনা মেনে নিচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমাদের সকলের একটা বিশেষ বিপদের কথা এখানে উত্থাপন করতে চাই। স্যার, আপনি জানেন আমাদের উত্তরবঙ্গ থেকে কলকাতায় আসার জন্য যে ৩/৪টে ট্রেন আছে সে ট্রেনগুলোয় প্রায় প্রতি এক দিন অন্তরই ছিনতাই এবং ডাকাতির ঘটনা ঘটছে। এর আগে আপনি গৌড় এক্সপ্রেসের ডাকাতির ঘটনার ব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য পরিষদীয় মন্ত্রীকে বলেছিলেন, তিনি লিখেছিলেন। কিছু দিন ভাল ছিল। কিন্তু এখন আবার ঐসব শুরু হয়েছে। কয়েক দিন আগে আমাদের মালদা জেলার এক ব্যক্তি ট্রেনে নিহত হয়েছেন, বাড়িতে তাঁর তিনটি বাচ্চা আছে। অথচ তাদের খাওয়াবার কেউ নেই। এখন আবার একটা নতুন বিপদ ঐ লাইনে দেখা দিয়েছে। কাটিয়াহার প্যাসেঞ্জার এবং অন্যান্য গাড়িতে আপেল বা অন্য খাবারের মধ্যে দিয়ে প্যাসেঞ্জারদের এমন কিছু খাইয়ে দেওয়া হচ্ছে যে, মানুষ তা খেয়ে ২৪ ঘন্টা থেকে ৭২ ঘন্টা পর্যন্ত অজ্ঞান হয়ে থাকছে। এরকম ঘটনায় আমাদের ওখানে এক ব্যক্তি এক মাস পরেও সম্পূর্ণ সুস্থ হয়ে উঠতে পারেনি। এ ব্যাপারে আমরা সবাই রেল কর্তৃপক্ষকে বলেছি, লিখেছি, কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। আমি এখন আপনার মাধ্যমে দাবি করছি, যে ব্যক্তি কয়েক দিন আগে মারা গেছেন তাঁর পরিবারকে অবিলম্বে এককালীন কিছু সাহায্য করা হোক এবং মাসোহারার ব্যবস্থা করা হোক। সাথে সাথে তাঁর আত্মীয়স্বজনদের মধ্যে থেকে একজনকে চাকরি দেবার ব্যবস্থা করা হোক। সেদিন যে সমস্ত নিরাপত্তারক্ষীরা ডিউটিতে ছিলেন তাঁরা কেন নিরাপত্তা রক্ষায় ব্যর্থ হয়েছিলেন সে ব্যাপারে একটা ম্যাজিস্ট্রিয়াল এনকোয়ারিরও দাবি করছি। উত্তরবঙ্গের ট্রেনগুলোর নিরাপত্তার বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা

মুখ্যমন্ত্রীর এবং পরিষদীয় মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণের জন্য তোলবার চেষ্টা করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে বিষয়টির ওপর একটা বিবৃতি দাবি করছি। স্যার, গত ২০শে ডিসেম্বর আমাদের এম.এল.এ. হস্টেলের ইতিহাসে একটা নতুন কলঙ্কজনক অধ্যায় সংযোজিত হয়েছে। আমরা বিস্মিত এবং হতবাক যে, এম.এল.এ. হস্টেলে, এম.এল.এ.-রা যেখানে থাকেন সেখানে একজন এম.এল.এ-র ঘরের মধ্যেই হত্যাকান্ডের ঘটনা ঘটে গেল! এই ঘটনা ঘটার পরের দিনই বামফ্রন্টের চেয়ারম্যান ঘোষণা করলেন, এই হত্যাকান্ড পারিবারিক ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি বিচারাধীন, পুলিশ তদন্ত করছে। তথাপি আমরা এই নজিরবিহীন ঘটনার জন্য উদ্বিগ্ন। এই ঘটনা পারিবারিকই হোক, রাজনৈতিক হোক বা সামাজিকই হোক — আমরা এই ঘটনার প্রতিবাদে — ২০শে ডিসেম্বর ঘটনা ঘটে — ২২শে ডিসেম্বর কংগ্রেসের পক্ষ থেকে বাংলা বন্ধের ডাক দিয়েছিলাম। এখন বিধানসভা চলছে, আমরা এখন আবার আপনার মাধ্যমে স্বরাষ্টমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি এই হাউসে এই ঘটনার ব্যাপারে একটা অন্তর্বর্তী রিপোর্ট পেশ করা হোক। কারণ কাগজে দেখছি রবি শিকদার নামক জনৈককে গ্রেপ্তার করে বলা হচ্ছে, 'এই হত্যাকারী'। আবার কখনও নুরুল ইসলাম নামক জনৈককে গ্রেপ্তার করে বলা হচ্ছে যে, সে হত্যাকারী। এখন যখন বিধানসভা চলছে তখন আমরা এ বিষয়ে — যেহেতু আমরা ঐ বিধায়ক হস্টেলে থাকি সেহেতু মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছ থেকে ঐ ঘটনার বিষয়ে জানতে চাইছি। আমি দাবি করছি মাননীয় মুখ্যমন্ত্রী ঐ বিষয়ে এই সভার কাছে একটা অন্তর্বর্তী রিপোর্ট পেশ করুন।

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ দিনাজপুর জেলায় আমার নির্বাচনী কেন্দ্র তপনের অধীন ৮ নম্বর গ্রাম পঞ্চায়েতে তীব্র জল সঙ্কট দেখা দিয়েছে। এটা বাংলদেশের সীমান্তবর্তী অঞ্চল। পাশে বাংলাদেশে গভীর নলকূপ থাকায় ৮ নম্বর গ্রাম পঞ্চায়েতের সমস্ত জল টেনে নিচ্ছে, এর ফলে সমস্ত জল শুকিয়ে গেছে। এর ফলে তপন থানার ৮ নম্বর গ্রাম পঞ্চায়েতের ৮টি মৌজায়, যথা — ছত্রহাটি, বাখপুর, বাটুরিয়া, গোপালনগর, কাতরাইল, ভাদ্রইল, নাকসুতাইল, লক্ষ্মীনারায়ণপুর প্রভৃতি অঞ্চলে জল সঙ্কট দেখা দিয়েছে। এই জল সঙ্কট দেখা দেওয়ার ফলে বি.ডি.আর. এবং বি.এস.এফের সঙ্গে কথা বলে বাংলাদেশ থেকে সেখানকার লোকেরা জল নিয়ে আসছে এবং পানীয় জল হিসাবে ব্যবহার করছে। গত ৩ বছর ধরে এই ঘটনা ঘটছে। বারবার দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। সেই কারণে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলের স্তর নেমে যাওয়ার ফলে ৮টি মৌজাকে বাঁচানোর জন্য অতি সত্বর সেখানে গভীর নলকূপ যাতে স্থাপন করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং মর্মান্তিক বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ১ বছর হইতে চলল আমার বিধানসভা কেন্দ্র সবং-এর অন্তর্গত ৯ নম্বর বলপাই গ্রাম পঞ্চায়েত এলাকার পানপাড়া, তিলন্তপাড়া, বলপাই, বেউঁচা, পানিথর, হিতালজোড় প্রভৃতি গ্রামের ৪০টি কংগ্রেস সমর্থক পরিবারকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃবৃন্দের রাজনৈতিক অত্যাচারের শিকার করে সামাজিক এবং রাজনৈতিক বয়কট করে রেখেছে। আমরা প্রায়শ মানবাধিকার কমিশনের কথা বলছি, স্বাধীনতার কথা বলছি, গণতন্ত্রের কথা বলছি, কিন্তু মর্মান্তিক দুঃখের বিষয়, সেই ৪০টি পরিবারের সাড়ে ৪০০ সদস্যদের — বৃদ্ধ-বৃদ্ধা, মহিলা, শিশু সমেত সবাইকে তাদের নিজেদের বাড়িতে কাজ করতে দেওয়া হচ্ছে না। তাদের বেঁচে থাকার জন্য কাজ বন্ধ, স্বাধীনভাবে কথা বলা বন্ধ! এমন কি তাদের বাগান বাড়িতে কাজ করা বন্ধ। তারা জন মজুরের কাজ করতে যাবে, সেই কাজও বন্ধ। উল্লেখ্য, তারা রায়তি বা জমিদার শ্রেণীর লোক নয়, সবাই পাট্টা হোল্ডার বর্গাদার এবং প্রান্তিক ক্ষুদ্র চাষী। এদের একমাত্র অপরাধ — এরা চিহ্নিত কংগ্রেস কর্মী, কংগ্রেস সমর্থক। গত ৮ জুন, ১৯৯৪ সালের পানিথর গ্রামে জনৈক সন্তোষ মাইতি খুন হয়। এই সন্তোষ মাইতি রহস্যজনক ভাবে খুন হয়ে গেল। পুলিশ দেহ সবং থানায় নিয়ে এল এবং তার স্ত্রী ও পুত্রের স্টেটমেন্ট নিয়ে কেস করল। এই সরকারের পুলিশ যাদের গ্রেপ্তার করল তারা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তাবড় তাবড় নেতা। এরপর চারিদিকে বার্তা রটে গেল কংগ্রেস এবং পুলিশ মিলিতভাবে সি.পি.এম. নেতাদের গ্রেপতার করেছে। এই অজুহাতে গত জুন মাস থেকে আজ অবধি লাগাতার বয়কট চলেছে। আমি ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে খবর নিয়েছি এবং অনেক অত্যাচার দেখেছি এবং শুনেছি। কিন্তু স্বাধীনতার পরবর্তী সময়ে স্বাধীন ভারতবর্ষের গ্রামাঞ্চলে, এদের এই রাজত্বে এইভাবে স্বাধীন ভারতবর্ষের নাগরিকদের পরাধীনতার শৃঙ্খল পরিয়ে দেওয়া, কথা বলার অধিকার কেড়ে নেওয়া, কাজের অধিকার কেড়ে নেওয়া — এটা দেখিনি। এইভাবে তাদের স্বাধীনতাকে হত্যা করা হয়েছে।

[1-20 – 1-30 p.m.]

তাদের ব্যক্তি স্বাধীনতা খুন করে দেওয়া হয়েছে এবং মানবাধিকার কেড়ে নেওয়া হয়েছে। আমি আপনার মাধ্যমে বিনীত ভাবে অনুরোধ করছি এবং এ ব্যাপারে মুখ্যমন্ত্রীকে, মুখ্যসচিবকে, স্বরাষ্ট্রসচিবকে বলেছি এবং আমার জেলার বিভিন্ন মন্ত্রীকে বলেছি কিন্তু এখনও পর্যন্ত এ ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যের দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে বাংলা ভাষাভাষীর পাশাপাশি নেপালী ভাষাভাষীরাও বসবাস করেন। আমাদের রাজ্যের উত্তরাঞ্চলের দার্জিলিং, কার্শিয়াং, কালিম্পঙ, মিরিক এবং শিলিগুড়ি প্রভৃতি অঞ্চলে বহু সংখ্যায় এরা আছেন। এই নেপালী ভাষাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য রাজ্য সরকার অনেক কিছু করেছেন। ভাষার

জন্য লড়াই করতে গিয়ে আমরা ভাষার মান্যতা অর্জন করেছি। কিন্তু একটা জাতিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য শুধু মান্যতা দিলেই হবে না এদের ভাষা, সংস্কৃতি এবং সাহিত্যকে এগিয়ে নিয়ে যাওয়াও দরকার। তাই রাজ্য সরকার বসুমতি কর্পোরেশন লিমিটেডের পক্ষ থেকে একটা পত্রিকা বের করেছে। তারই সাথে সাথে একটা সাংস্কৃতিক কেন্দ্রকে গড়ে তোলার জন্য আমি এই বিভাগের কাছে অনুরোধ করছি। এদের যে যে বাদ্য যন্ত্রগুলি আছে এগুলি প্রিজার্ভ করে রাখার জন্য আমি সরকারকে অনুরোধ করছি। সরকার দার্জিলিং-এর পাহাড়ি অঞ্চলে একটা সাংস্কৃতিক কেন্দ্র যাতে গড়ে তোলেন, এই দাবি আমি মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যের কাছে রাখছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় বিদ্যুৎমন্ত্রী আমার নির্বাচন ক্ষেত্র কাঁদি শহরের জলের খুব অভাব। একেই জলের স্তর নিচে নেমে যাচ্ছে এবং তার সাথে সাথে স্যালো এবং মিনি ডিপটিউবওয়েল ইত্যাদি বসানোর ফলে জলের স্তর আরও নিচে নেমে গেছে। টিউওবওয়েলও কাজ করছে না। মিউনিসিপ্যালিটির তরফ থেকে মোটর পাম্প এর সাহায্যে জল সরবরাহ করা হত। কিন্তু ভোল্টেজ এতই কম যে সারা দিনে এক বারের বেশি আদিবাসীদের জল দিতে পারা যাচ্ছে না। ৩০-৪৫ মিনিটের বেশি জল দেওয়া যাচ্ছে না। আগে ইলেক্ট্রিক সাপ্লাই কাঁদি শহরে সাউথ বেঙ্গল থেকে করা হত। কিন্তু কয়েক সপ্তাহ যাবদ এটা নর্থ বেঙ্গল থেকে করা হচ্ছে। যার ফলে ভোল্টেজ কম থাকছে এবং এত ফ্লাকচুয়েট করছে যে সেখানকার মোটর ঠিকমতো কাজ করছে না। বহু চিঠি চাপাটি করেও এই অবস্থার উন্নতি হয় নাই। সেখানকার লোকেরা বিদ্রোহ করছে। তাদের রাগ কোনও রকম ভাবে প্রশমন করে রাখা হয়েছে। কিন্তু আর বেশি দিন তাদের থামানও যাবে না। মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করব অবিলম্বে এই ভোল্টেজ সমস্যার সমাধান করুন এবং সাউথ বেঙ্গল থেকে ইলেক্ট্রিক সাপ্লাই এর ব্যবস্থা করুন, যাতে অন্ততপক্ষে দিনে ৩বার জল দেওয়া যায়। অবিলম্বে এই ব্যবস্থা না করলে মারাত্মক অবস্থার সৃষ্টি হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা জানি যে, মাননীয় প্রধান মন্ত্রী সাংসদদের তাঁর এলাকার উন্নয়নের জন্য এক কোটি টাকা করে মঞ্জুর করেছেন। বিভিন্ন সাংসদ তাঁদের এলাকার উন্নয়নের জন্য পরিকল্পনা পেশ করবেন এবং কেন্দ্রীয় সরকারের টাকায় এলাকার উন্নয়ন হবে — এটা আমরা সংবাদপত্রে দেখেছিলাম। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা এই যে, পশ্চিমবঙ্গের এতগুলি মাননীয় সাংসদের মধ্যে — সি.পি.এম. সাংসদ অনেক আছেন, যাঁরা প্রতিনিয়ত কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিষোদগার করেন — মাত্র দুজন সাংসদ পরিকল্পনা পেশ করেছেন। মাননীয় শ্রী গুরুদাস দাশগুপ্ত এবং মাননীয়া শ্রীমতী মমতা বন্দোপাধ্যায়, এঁরা ছাড়া আর কেউ পরিকল্পনা পেশ করেননি। আমার এলাকার মাননীয়া সাংসদ শ্রীমতী মালিনী ভট্টাচার্য মহাশয়কে আমি চিঠি দিয়ে জানিয়েছিলাম যে আপনি আমাদের

বারুইপুর এলাকার এই এই উন্নয়নমূলক কাজের জন্য পরিকল্পনা গ্রহণ করুন। কিন্তু তিনি এখন পর্যন্ত তাঁর কোনও পরিকল্পনা পেশ করেননি। আগামী ৩১শে মার্চ শেষ তারিখ। আমি আমার মাননীয়া সাংসদের কাছে চিঠি দিয়ে জানিয়েছি এই এলাকার উন্নয়নের জন্য — এটা কোনও বিষোদ্গারের ব্যাপার নয়, আমি কারও বিরুদ্ধে কিছু বলছি না — ৩১শে মার্চ শেষ তারিখ .....

**(মাইক বন্ধ হওয়ায় মাননীয় সদস্য তাঁর আসন গ্রহণ করেন।)**

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের পূর্ত ও সড়ক ও নগরোন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রীদের ধন্যবাদ জানাচ্ছি। তার সাথে সাথে ধন্যবাদ জানাচ্ছি রেল দপ্তরকে, যাঁরা বালিগঞ্জ, টালিগঞ্জ এবং ঢাকুরিয়া এই তিনটি বিধানসভা কেন্দ্রের দীর্ঘ দিনের দাবি পূরণ করছেন। গত ১৯৮৮ সালের ৬ই সেপ্টেম্বর পিউ মাইতি এবং সুপর্ণা পাত্র বলে দুটি স্কুল ছাত্রী যেখানে রেল দুর্ঘটনায় নিহত হয়েছিল, সেই বন্ডেল গেটের কাছে গতকাল উড়াল সেতুর শিলান্যাস করা হয়েছে — সেজন্য ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রয়াত পূর্তমন্ত্রী এই সভায় আশ্বাস দিয়েছিলেন, এই কাজ খুব দ্রুততার সঙ্গে সম্পন্ন করার জন্য ব্যবস্থা নিচ্ছেন। আমরা দেখেছি রাজ্য সরকারের বিশেষ করে সি.এম.ডি.এ. পূর্ত সড়ক এর সিংহভাগ একটা ১০ কোটি ৬৫ লক্ষ এবং আরেকটা ২০ কোটি ৮২ লক্ষ যা বরাদ্দ হয়েছে তার মাত্র সামান্য অংশ রেল দপ্তর দিয়েছেন আর বাকিটা পূর্ত সড়ক থেকে দেওয়া হয়েছে। এটা একটা আশার কথা কেন্দ্রীয় লোকাল এরিয়া ডেভেলপমেন্ট স্কীম এতে দুজন মাননীয় সাংসদ শ্রী বিপ্লব দাশগুপ্ত ২০ লক্ষ টাকা দিয়েছেন এবং মাননীয়া শ্রীমতী মমতা বন্দোপাধ্যায় ১০ লক্ষ টাকা এই দুটি প্রকল্পের জন্য দিয়েছেন। এটা আনন্দের কথা। কিন্তু এখানে জানাতে চাই যে, মাননীয় সদস্যেরা বলছেন যে ওখানে শুধুমাত্র বামপন্থী সদস্যেরা উপস্থিত ছিলেন, তাঁদের অবগতির জন্য জানাচ্ছি যে, সেখানে এই সভার মাননীয় সদস্য শ্রী হৈমী বসু এবং পুরসভার বোরো কমিটির মাননীয় চেয়ারম্যান শ্রী অনিল মুখোপাধ্যায় এবং অসংখ্য কংগ্রেস অনুগামী মানুষ এতে অংশ নিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী শিলান্যাস করার সময়ে বলেছিলেন এই উন্নয়নে সকলের সহযোগিতা চাই। তাই আমি আপনার মাধ্যমে সকলকে ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় দীপক সেনগুপ্ত, বলুন আপনার পয়েন্ট অফ অর্ডার কি?

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার, এখানে বিভিন্ন রেফারেন্সে মাননীয় এম.পি.-দের কথা বলা হচ্ছে। প্রশংসা করে যা বলা হচ্ছে তাতে আমার আপত্তি নেই, কিন্তু তাঁরা কোথায় স্কীম দিয়েছেন কি দেননি — এই আলোচনাটাতে আমার আপত্তি আছে। আমাদের হাউসে প্রিসিডেন্ট রয়েছে যে কারও নাম বলে কিছু বলা যাবে না। মাননীয়া মালিনী ভট্টাচার্য স্কীম দিয়েছেন কি দেননি এই আলোচনা করা যাবে কিনা — আমাদের হাউসে যে কনভেনশন ডেভেলপ করেছে তাতে এটা দেখা দরকার।

**মিঃ স্পিকার :** আমি রেকর্ড দেখব। ওটা সেন্ট্রাল গভর্নমেন্টের এম.পি.-দের স্কীম। তাদের কন্ডাক্টে এটা হয়েছিল কিনা, পড়ে কিনা সেটা আমাকে দেখতে হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** আমি যতদূর জানি, তাতে এটা আমাদের হাউসের ডিসকাশনের মধ্যে পড়ে না।

**মিঃ স্পিকার :** আমাদের রেকর্ড দেখতে হবে। উনি কি বলেছেন।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, এম.পি.-রা কেন্দ্রীয় সরকারের টাকা পেলে এটা ইমপ্লিমেন্ট হবে স্টেট এজেন্সির মাধ্যমে। গতকাল অর্থমন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন যে তার ফাইনান্স ডেভেলপমেন্ট ২ জন এম.পি. ছাড়া আর কারও প্রপোজাল পাননি। অর্থমন্ত্রীর বিবৃতির উপরে এটা শোভনদেব চট্টোপাধ্যায় সাবমিশন ছিল। এতে নিন্দার কোনও প্রশ্ন নেই।

..... (গোলমাল) .....

**Mr. Speaker :** I am not going into that. প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় মন্ত্রী কি বিবৃতি দিয়েছেন, We are concerned with that. রাজ্যের অর্থমন্ত্রী দিল্লি সম্পর্কে কি স্টেটমেন্ট দিলেন, We are not concerned with that. We are making aspertion to the persons concerned who are not members here. How they are to defend himself? I will look into it. I will go by law.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অর্থ মন্ত্রীর বিবৃতি বলে যেটা বললেন, সেটা উনি একটু বিকৃত ব্যাখ্যা করেছেন। উনি বলেছেন, নির্দিষ্ট প্রোজেক্টের জন্য মিস ব্যানার্জি এবং বিপ্লব দাশগুপ্ত ১০ লক্ষ ১০ লক্ষ টাকা দিয়েছেন। কিন্তু অন্যরা যে দেন নি, এটা বলেননি।

..... (গোলমাল) .....

**মিঃ স্পিকার :** এটা আমি রুল দেখব, তারপরে বলব।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ প্রতীক্ষার পরে মেদিনীপুর জেলার সবংয়ে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের সহযোগিতায় একটা গ্রামীণ হাসপাতালের নির্মাণ কাজ সম্পন্ন হয়েছে। যদিও এক শ্রেণীর অসাধু কন্ট্রাক্টর কিছু টাকা পয়সা মারায় ডাক্তার, নার্স এবং স্টাফদের বিল্ডিংয়ের কাজ এখনও সম্পন্ন করতে পারেনি। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে মেদিনীপুর জেলায় এটা হবে তৃতীয় গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র এবং গ্রামের মানুষের চিকিৎসার সমস্ত রকম ব্যবস্থা করার উদ্যোগ গ্রহণ

করা একান্ত প্রয়োজন। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে বিপুল অর্থ ব্যয় করে ভবনটি করা হয়েছে, সেখানে অবিলম্বে স্পেসালিস্ট ডাক্তার, এক্স-রে মেশিন, বায়ো-কেমিস্ট্রি, প্যাথোলজি এবং অপারেশনের সমস্ত বন্দোবস্ত করে এই হাসপাতালটি যাতে উদ্বোধন করা যায়, তার সমস্ত রকম ব্যবস্থা করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাইকোর্ট সম্পর্কে আগে মুখ্যমন্ত্রী এখানে বলেছেন, অনেক আলোচনা হয়েছে। আমি শুধু একটি কথা বলতে চাই। আমাদের উত্তরবঙ্গে একটা হাইকোর্টের বেঞ্চ হওয়ার কথা ছিল। সেটা যদি হত তাহলে মানুষকে এত হয়রানি হতে হত না। এখানে উত্তরবঙ্গ থেকে লোক এসে ২২ দিন ধরে বসে আছে, তাদের কোনও কাজ হচ্ছে না। আমি মুখ্যমন্ত্রীর মাধ্যমে অনুরোধ করব যে, উত্তরবঙ্গে এই বেঞ্চ যাতে করা হয়।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি বোলপুর বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি। বিশ্বভারতী আমার বোলপুর বিধানসভা কেন্দ্রের অধীন। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের আচার্য পদ নিয়ে যে প্যানেল প্রকাশিত হয়েছে, সেই প্যানেলে দেখা যাচ্ছে যে, রাজ্যের শিক্ষাবিদ এবং অধ্যাপক মহলে একটা বিতর্কের সৃষ্টি হয়েছে। প্রফেসর হীরেন মুখার্জি সহ অনেকে এতে আপত্তি জানিয়েছেন। আবার কেউ এর পক্ষে বলেছেন। কিন্তু কবিগুরুর স্মৃতি বিজড়িত এই বিশ্ববিদ্যালয় নিয়ে বিতর্কিত হোক এটা আমাদের কাম্য নয়। একজন ব্যুরোক্রাটকে এই পদে আনা হবে, এটা শান্তিনিকেতনবাসীরা চান না। ভারতবর্ষের অনেক শিক্ষাবিদ আছেন বুদ্ধিজীবী মানুষ আছেন। তাদের মধ্যে থেকে বিশ্ববিদ্যালয়ের মতো একটা জায়গায় আচার্য হিসাবে একজনকে আনা হলে উপযুক্ত হবে বলে মনে করি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ শহরের উপর দিয়ে অসংখ্য এক্সপোর্ট ইমপোর্টের ট্রাক যায়। ফলে বনগাঁ শহরে জ্যামের সৃষ্টি হয়। থানা থেকে পুলিশের হাইওয়ে পেট্রল সেই পথ দিয়ে যাচ্ছিল। সেখানে একটা ট্রাক যাচ্ছিল। তারা সেই লোডেড ট্রাকটিকে গর্তের মধ্যে ঢুকিয়ে দিতে বলে। কিন্তু ড্রাইভার তাতে রাজি না হওয়ায় তাকে মারধোর করে। পাবলিক তার বিরোধিতা করে। সেই ড্রাইভারকে রাত্রি ১২টার সময় থানায় এনে পেটানো হয়। তিনি মোটরস ওনারস অ্যাশোসিয়েশন, ৭৮ নং বাসের যে নাকি সেক্রেটারি, যিনি ব্যবসাদার, কেন্দ্রীয় ব্যবসাদার সমিতির একজন সদস্য তাঁকে রাত ১২টার সময় বাড়ি থেকে তাঁর জামার কলার ধরে টেনে এনে বেধড়ক পেটানো হয়। সাথে ইনসিওরেন্স কোম্পানির অশোক ঘোষ ছিলেন। তিনি একজন সম্মানীয় ব্যক্তি এবং সমস্ত বনগাঁবাসী তাঁর জন্য ক্ষোভ প্রকাশ করছে। এস. ডি. ও. এর কাছে তাঁরা ডেপুটেশন দিয়েছেন। তাঁদের দাবি এস. পি. ডি. এম. সেখানে না যাওয়া পর্যন্ত এ বিষয়ের তদন্ত না হওয়া পর্যন্ত তাঁরা এটা মেনে নিতে পারছেন না।

আমি এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মুদ্রাস্ফীতি কিভাবে জনজীবনকে বিপর্যস্ত করছে তার একটা প্রতিচ্ছবি তুলে ধরছি।

মুদ্রাস্ফীতি নিয়েছে গতি,
কত হপ্তা, পার হল,
মনমোহনীয় প্রতিশ্রুতি।
লাভ করেছে উল্টোগতি
কেন এমন, বন্ধুরা বলতে পার
এক পয়সা দুই পয়সা,
বাজারে না পেয়ে ভরসা
মালা হয়ে বিকায় মেলায়—
একটাকা দুই টাকার নোট
বিশুষ্ক তাঁদের ঠোঁট
বাজারেতে কষ্টে পাওয়া যায়।
মুদ্রাস্ফীতি দারুণ চাপে
তলদেশে চোরা স্রোতে কাঁপে
উপর তলায় কেলেঙ্কারীর ঢেউ।
বিরোধিতার জন্য বিরোধিতা
ওদিকে করেন যতেক মিতা
শেষের দিনে দেখবেন নেই 'কেউ'।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার সদস্যদের শিক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের জেলাগুলিতে যারা মাধ্যমিক পরীক্ষার্থী তাদের সঙ্গীত বিষয়ের পরীক্ষার জন্য পরীক্ষাকেন্দ্র হচ্ছে কলকাতায়। শিক্ষা মন্ত্রী গতবারে বলেছিলেন এ ব্যাপারে বিবেচনা করবেন। কিন্তু এব্যাপারে কোনও

বিবেচনা করা হয়নি। এম. এল. এ. হোস্টেলে এখন তারা আসতে পারে না। এই অবস্থায় অনুরোধ করছি মন্ত্রিসভার সদস্যদের প্রতি এখানে ডঃ শঙ্কর সেন আছেন, উত্তরবঙ্গের জেলাগুলিতে সঙ্গীত বিষয়ে মাধ্যমিক পরীক্ষার্থীরা যাতে সেখানে পরীক্ষা দিতে পারে তার জন্য ব্যবস্থা করুন। আপনারা বলেছিলেন ডিসেন্ট্রালাইজেশন হচ্ছে। প্রকৃতপক্ষে কিছুই হয়নি। এতে পরীক্ষার্থীরা অভিভাবকরা নাজেহাল হচ্ছেন। সঙ্গীত বিষয়ে পরীক্ষার জন্য উত্তরবঙ্গের প্রতিটি জেলায় পরীক্ষাকেন্দ্র ঠিক করে এবং উত্তরবঙ্গের জেলাগুলি থেকে সঙ্গীত বিষয়ে পরীক্ষা নেওয়ার জন্য লোক নিযুক্ত করার অনুরোধ করছি। এটা এই সপ্তাহের মধ্যে করুন যাতে পরীক্ষার্থী এবং অভিভাবকদের নাজেহালের ঘটনা আর না ঘটে।

[1-40 – 2-15 p.m.(Including Adjournment)]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা করুণ ঘটনার প্রতি। গতকাল সল্টলেকে সিমেন্স টেলিম্যাটিক কোম্পানির কারখানায় সুচিত্র গায়েন অন্যান্য বেকার ছেলেদের সাথে একটা ডেপুটেশন দিতে গিয়েছিল। তার কারণ সেখানে তাদের এক সময় বাড়ি ছিল। দাবি ছিল, যেহেতু তাদের উচ্ছেদ হতে হয়েছে কারখানা হবার জন্য সেইজন্য তাদের সেখানে যাতে চাকুরি দেওয়া হয়। সেই সিমেন্স কারখানার যে দারোয়ান ছিল তার নির্দেশে সিকিউরিটি গার্ড রিমোট গেট ছেড়ে দেয়। এই রিমোট গেট পশ্চিমবাংলায় দুটি জায়গায় আছে, একটা জ্যোতি বসুর বাড়িতে এবং আর একটি হচ্ছে সিমেন্স কোম্পানির গেট। এই সিমেন্স কোম্পানির রিমোট গেট ছেড়ে দেয়, তার ফলে সুচিত্র গায়েন একটা বেকার দিন মজুর গরিব ছেলে ওই গেটে পিষ্ট হয়ে মারা যায়। শিল্পোন্নয়নের নামে শিল্পপতিরা এখানে এসে যা ইচ্ছা তাই করবে? অবিলম্বে এই সিমেন্স কারখানার মালিকের বিরুদ্ধে এই খুনের দায়ে কঠোরতম ব্যবস্থা যেন নেওয়া হয়। মালিকদের যেন বুঝিয়ে দেওয়া হয় পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের নামে পশ্চিমবাংলার বেকার ছেলেদের পিষ্ট করে শিল্প করা যাবে না। পশ্চিমবাংলার বেকার ছেলেদের এখানে চাকুরি চাওয়ার অধিকার যায়নি। এই যে ঘটনা ঘটেছে, এই ঘটনার ব্যাপারে সরকার যদি কিছু ব্যবস্থা না নেয় তাহলে এটা প্রমাণ হবে পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের নামে মালিকদের ফ্রিহ্যাণ্ড দিয়ে দেওয়া হয়েছে, এখানে তারা বেকার ছেলেদের পিষ্ট করে মারবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ৭ই মার্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হওয়ার আগের দিন ৬ই মার্চ মধ্য শিক্ষা পর্ষদে ছাত্র পরিষদের গুণ্ডারা হামলা করে, জিনিসপত্র ভাঙচুর করে। আমি এর তীব্র প্রতিবাদ করছি। আমি দাবি করব মাননীয় শিক্ষামন্ত্রী, নেতাজী সুভাষ বোস নিয়ে যে আলোড়ন সৃষ্টি হয়েছে সেই বিষয়ে যথাযথ সত্য ঘটনা বিধানসভায় বিবৃত করুন। স্বাধীনতা সংগ্রামে সুভাষচন্দ্র বোসের অবদান আছে। এটা নিয়ে বিভিন্ন পত্র-পত্রিকা বিভ্রান্তির সৃষ্টি করছে আমি দাবি করছি এই বিষয়ে সত্য ঘটনা বিধানসভার মাধ্যমে সকলকে জানানো হোক। এই সুযোগ নিয়ে কিছু সমাজবিরোধী বিভিন্ন সমাজবিরোধী

কার্যকলাপ করছে, মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। এই নিয়ে বহু বাজারে সরকারি বাস ভাঙচুর করা হয়েছে। এই ব্যাপারে মাধ্যমিক শিক্ষামন্ত্রী বিধানসভায় এসে বিবৃতি দিন, এই দাবি আমি সকলের পক্ষ থেকে করছি।

**শ্রী প্রবীব ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশু দিন, যে দিন বিধানসভা শুরু হল, আমার বিধানসভা কেন্দ্র গোবরডাঙ্গায় ভয়াবহ অগ্নি কাণ্ডে ২৪টি দোকান পুরোপুরি পুড়ে ছাই হয়ে গেছে, ১০০ জনের মতো মানুষের ক্ষতি হয়েছে। এই ক্ষতির পরিমাণ হচ্ছে ২ কোটি টাকা। এই ব্যাপারে বার বার বলা সত্ত্বেও ত্রিপল ছাড়া ডি. এম-এর অফিস থেকে কোনও মালপত্র যায়নি। এতে বহু মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। একটার পর একটা হার্ডওয়ারের দোকান, মুদির দোকান পুড়ে ছাই হয়ে গেছে। মাননীয় ত্রাণমন্ত্রী যেন সেখানে যান, গিয়ে সমস্ত কিছু পরিদর্শন করে যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করেন, এই দাবি আমি আপনার মাধ্যমে করছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সকলে জানি যে বাংলাদেশ এবং পশ্চিমবাংলার মধ্যে সীমান্ত রক্ষা করার জন্য সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়া হছে। কি করুণ সমস্যার সৃষ্টি হয়েছে এখানে দেখুন। আপনারা জানেন যে এই বেড়া দেওয়ার কথা ছিল ১৫০ গজ ছেড়ে। আসলে ২০০ থেকে ৫০০ গজ ছেড়ে এই বেড়া দেওয়া হচ্ছে। কথা ছিল প্রতি ৮ কিলোমিটার পর পর গেট দেওয়া হবে। কিন্তু সেখানে এখন গেট দেওয়া হচ্ছে ৫ কিলোমিটার। তারের বাইরে যে মানুষগুলো থাকল, তাদের চাষের জমি, বসতবাটি এই পাশে, তারা আসতে পারছে না। আসতে গেলেই বি. এস. এফ. এর অত্যাচার হচ্ছে। এবং, সেটা শুধু একটা দুটো পরিবারের সমস্যা নয়, হাজার-হাজার পরিবারের সমস্যা। একমাত্র স্বরূপনগরেই ১ হাজার পরিবার এই সমস্যার মধ্যে আছে। এই সমস্যার সমাধান এখনই করা দরকার। কারণ, এই দেশের মধ্যে থাকলেও সীমানার বেড়া পার হয়ে অন্য দেশের মধ্যে পড়ে যাবে, এটা হতে পারে না। এই সমস্যার সমাধান করার জন্য ওখানকার জনপ্রতিনিধি, ওখানকার বিধায়ক, বি. এস. এফ. এর প্রতিনিধি, প্রশাসনের প্রতিনিধি, তাদের নিয়ে দেখা দরকার। বি. এস. এফ. এর অত্যাচার খুব বেড়েছে। বহু লোক মারধর খাচ্ছে, রাজনৈতিক দলের লোকও বাদ যাচ্ছে না। এতে সীমান্ত সুরক্ষার নামে মানুষকে অরক্ষিত করে দেওয়া হচ্ছে। এটা রাজ্যসরকারের মাধ্যমে করা দরকার।

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আমরা পুনরায় মিলিত হব সোয়া দুটোয়।

**(At this stage the House was adjourned till 2.15 p.m.)**

[2-15 – 2-25 p.m.(After Adjournment)]

**Mr. Speaker :** Now, there are discussion today, But with your consent I will taking two bills for the West Bengal Panchayat (Amend-

ment) Bill, 1995. I think, I have the approval of the Bills on that.

**(Voices—'Noes')**

## LEGISLATION

### The West Bengal Panchayat (Amendment) Bill, 1995

**Dr. Suriya Kanta Mishra :** I beg to introduce the West Bengal Panchayat (Amendment) Bill, 1995 and to make a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Consequent upon the commencement of the West Bengal Municipal (Amendment) Act, 1994 (West Bengal Act XXX of 1994), it has become necessary to amend the provisions of the West Bengal **Panchayat Act,** 1973 relating to inclusion of a panchayat area in the area of a Municipality. A new provision is also necessary to allow the inclusion of an urban area in the area of a **Panchayat** when such urban area loses its urban character. Certain other amendments in the existing provisions are required following the decision to constitute a regular cadre of **Gram Panchayat Karmees** and to regularise the services of **Chowkidars** and **Dafadars.** Another amendment is necessary to equip the Darjeeling Gorkha Hill Council with more authority and control over the **Gram Panchayats** and the **Panchayat Samitis** in the hill areas. It is also necessary to incorporate certain other provisions with a view to improving the functional efficiency of the **Panchayats.**

2. As the Legislative Assembly of the State of West Bengal was not in session at the material time and as the Governor was satisfied that circumstances existed rendering it necessary for him to take immediate action, the Governor was pleased to promulgate an ordinance, viz., the West Bengal **Panchayat** (Amendment) ordinance, 1994, to achieve the above objects. The ordinance came into force on the 28th day of December, 1994.

3. The amendments proposed in the ordinance although significant in the interest of stranger and more responsive **Panchayats,** do not involve any major policy decision and are not at variance with the principle and concept relating to **Panchayats** as enshrined in the Constitution of India or contained in the existing Act.

**(Secretary then read the title of the Bill)**

**Mr. Speaker :** There was a notice of statutory resolution given by Shri Saugata Roy and Shri Abdul Mannan. I now request Shri Abdul Mannan to move his statutory resolution.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that this House disapproves the West Bengal Panchayat (Amendment) Ordinance 1994, West Bengal Ordinance No. 9 of 1994.

The motion was then put and lost.

**Dr. Surya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill 1995 be taken into consideration.

**Mr. Speaker :** The Motion of Dr. Manas Bhunia that the Bill be circulated for the prupose of eliciting opinion is out of order.

There is also one motion of Dr. Manas Bhunia for reference of the Bill to the Select Committee for which I now request Dr. Bhunia to move his motion.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that the Bill be referred to a Select Committee consisting of the members :

1. Dr. Surya Kanta Mishra, M.InC. of Panchayat Department;
2. Mr. Atish Chandra Sinha, Member;
3. Mr. Sakti Prasad Bal, Do;
4. Mr. Abdul Mannan, Do;
5. Mr. Subhas Goswami, Do;
6. Mr. Saugata Roy, Do;

and

7. Mr. Kripa Sindhu Saha, Do;

with the instructions to submit their report by 31st July, 1995.

মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে, এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। মাননীয় মন্ত্রী পঞ্চায়েতের যে বিল আজকে অ্যামেণ্ডাকারে এনেছেন দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত

অ্যামেণ্ডমেন্ট বিল, ১৯৯৫, এটি আকারে ছোট হলেও এর উদ্দেশ্য ভয়ঙ্কর, গণতন্ত্রকে হত্যা করার পক্ষে। ওদের হাত দিয়ে এই পবিত্র বিধানসভাতে এই বিল এনে গণতন্ত্রকে হত্যা করার চেষ্টা করা হচ্ছে এটা কতটা বিপজ্জনক বিষয় আপনি জানেন। গণতন্ত্রের নামে এই ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার নাম করে, উন্নয়নের নাম করে, যে পঞ্চায়েতের স্বপ্ন আমরা দেখি, সেই গণতন্ত্রকে হত্যা করার জন্যে এই অ্যামেণ্ডমেন্ট বিল নিয়ে এসেছেন।

[2-25 – 2-35 p.m.]

এবং পরিষ্কার করে সেখানে বলা হয়েছে যে, একবার যদি কারো বিরুদ্ধে, পঞ্চায়েতের বিরুদ্ধে অনাস্থা আনা হয় তাহলে ৬ মাসের মধ্যে আর আনা যাবে না। এটা বিপজ্জনক ব্যাপার। শেকল দিয়ে বেঁধে পিটিয়ে মেরে ফেলার মতো অবস্থা। আপনারা ট্যাক্সের কথা বলছেন, মানুষের মানবিকতার কথা বলছেন, কিন্তু আপনাদের কাজের মধ্যে দিয়ে চূড়ান্ত কেন্দ্রীভূত এক দলীয় শাসন ব্যবস্থা প্রতিফলিত হচ্ছে। এটা হতে পারে না। আমাদের প্রচেষ্টার প্রথম ব্যাপার হচ্ছে, খুঁটিনাটি সমস্ত বিষয়টা পড়ে ওয়ার্ড টু ওয়ার্ড, লাইন টু লাইন বিশ্লেষণ করে জিনিসটা বোঝা দরকার এবং পর্যালোচনার পর এই বিল আসবে। তাই আমরা দাবি করছি বিষয়টা সিলেক্ট কমিটিতে পাঠানো হোক। মাননীয় মন্ত্রী মহাশয় বিভাগীয় মন্ত্রী আমাদের মাথায় থাকবেন। তারপর যাদের যাদের নাম বললাম প্রত্যেকেই রাজনৈতিক দলের অভিজ্ঞ এবং প্রবীণ বিধায়ক এবং আমাদের দলের পক্ষ থেকেও নাম রাখা হয়েছে। গণতন্ত্রের আমরাই ধারক ও বাহক। আপনারা এর হত্যা করছেন। তাই আমরা দাবি করছি আজকে আমাদের প্রস্তাবকে গ্রহণ করা হোক এবং সিলেক্ট কমিটিতে রেফার করা হোক এবং তার পরে এই নিয়ে আলোচনা করা হোক। আমরা খুব কম সময় চাইছি—৩১শে জুলাই ১৯৯৫-এর মধ্যে।

**মিঃ স্পিকার ঃ** এটা কি আপনি মেনে নিচ্ছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, রুল ৭২(১) স্টেটমেন্টে আমার মনে হয় এটা সিলেক্ট কমিটিতে পাঠানোর কোনও দরকার নেই। খুব দরকারি ব্যাপার বলে আমার মনে হয় না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি প্রথমে মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করতে চাই, এই হাউস সেপ্টেম্বর ৯৪ পর্যন্ত চলেছিল, হাউসের কাজ হয়েছিল। What was the compulsion? What were the forces pursuading the Government to promulgate on ordinance? শুধু কি এই জন্য যে আপনাদের সঙ্গে বিহারের মুখ্যমন্ত্রী লালুপ্রসাদ যাদবের ঘনিষ্ঠ সম্পর্ক হয়েছে। prefers rule by ordinance. সেই জন্য যে অর্ডিনেন্স করলেন পঞ্চায়েত-এ what was the compulsion? What was the expediency? এটা আপনারা বললেন না কোথাও। ঐ এক কথাই বললেন দি হাউস ওয়াস নট্ ইন সেশন। জানুয়ারিতে হাউস বসেছে। সেপ্টেম্বরেও সেশন

হয়েছে। পঞ্চায়েত-এর মতো ডিপার্টমেন্টে অর্ডিনান্স নিয়ে কিন্তু রুল বাই অর্ডিনান্স বা গভর্নন্যান্স বাই অর্ডিনান্স এটা ব্যাড বলে মনে করি। একটা জাতীয় বিষয়ে যদি ন্যাশনাল ইমারজেন্সী এসে যায় তখন না হয় অর্ডিনান্স প্রক্লেম করুন। আপনি যে বিষয়ের পরিবর্তন করতে চাইছেন, যে আরবানাইজেশন্ করতে চাইছেন সেটা একটা কন্টিনিউয়াস এক্সপেণ্ডিং প্রসেস। আপনি শিলিগুড়ি কর্পোরেশন এবং কিছু কিছু মিউনিসিপ্যালিটি পঞ্চায়েত এরিয়ায় ইনকর্পোরেশন করার জন্য এই বিল এনেছেন। আপনি সেই প্রভিশন মেনে নিয়েছেন, আজকে আপনি রিভার্স করতে চাইছেন, আর্বান এরিয়ার ক্যারেক্টার নাকি থাকবে না। মানুষগুলি কি তাহলে পালিয়ে যাবে? আর্বান এরিয়ার ক্যারেক্টার, আপনাদের ডেনসিটি অফ পপুলেশন এর জন্য কি মানুষ পালিয়ে যাবে? আপনাদের স্বাস্থ্য দপ্তর-এর ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যানিং ফেইল করেছে। অ্যারেস্ট অফ দি গ্রোথ অফ দি পপুলেশন কি পেরেছেন, ইট ইজ অ্যান এক্সপ্লোশন অলমোস্ট। এখন জনসংখ্যা বাড়ছে, এটা কি বোঝা যাচ্ছে না? এখানে কি মিউনিসিপ্যালিটি এরিয়া ছেড়ে মানুষ পালিয়ে গিয়েছে—ভ্যাকেট করে? সুতরাং এখানে মিউনিসিপ্যাল ক্যারেক্টার থাকছে না? ফার্স্ট হচ্ছে, কনসেনট্রেশন অ্যাণ্ড ডেনসিটি অফ পপুলেশন পার স্কোয়ার কি.মি. ৪০০ হলে আর্বানাইজেশন ক্যারেক্টার অ্যাজিউম করে। আপনাদেরই তথ্য, আমাদের নয়। এখানে আপনাদের হোয়াট আর দি আদার ক্যারেক্টারস? আপনি ক্রমান্বয়ে চৌরঙ্গীকেও কি পঞ্চায়েত করবেন? আমি শুনেছি এই সরকার ল্যাণ্ডের ডেফিনেশন পাল্টাবার চেষ্টা করছেন। এরা এটা এনেছেন, আমাদের আপত্তি সত্ত্বেও। এখানে আপনারা দেখছি ইউ আর গিভিং এ রিভার্স ডিরেকশন, এটা রিট্রোগ্রেড বলে মনে করি। যদি সিভিক অ্যামিনিটিস ইন কর্পোরেশন অ্যাণ্ড মিউনিসিপ্যাল এরিয়াজ যা পায় মানুষ, পঞ্চায়েতে সেই অ্যামিনিটিজ আপনারা এখনও দিতে পারেননি। সেইজন্য যে বিলটা করছেন, এটা কি রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে করছেন, যেহেতু আপনার দপ্তর করবে না? ঐ মিউনিসিপ্যালিটিগুলিতে আপনাদের জয়ের অসুবিধা হবে, মনোপলি ওয়ান পার্টি রুল এর অসুবিধা হবে, তাই এরিয়াগুলিকে ভাগ করে দিচ্ছেন। যেখানে আপনারা মনে করবেন সেখানে মিউনিসিপ্যালিটির এরিয়া থেকে এক্সপাণ্ড করে পঞ্চায়েত এরিয়ায় বাড়াচ্ছেন। এখানে যে করছেন, এটার ব্যাপারে প্রিন্সিপাল অপোজিশন পার্ট অফ দি স্টেট তাদের কি কোনও পরামর্শ নিয়েছেন, এটা কি আর্বিট্রারী চলবে, পাবলিক ওপিনিয়ন নিয়েছেন যে পঞ্চায়েত হবে কি হবে না? এই ব্যাপারে ডিবেট হবে কি হবে না, সেটা কি দেখেছেন? আমাদের এখানে আগে যে আর্বান পপুলেশন ছিল সেটা ২০ শতাংশ ছিল, ২৭ শতাংশ হয়েছে। আপনি সেখানে মিউনিসিপ্যালিটিগুলিকে বস্তুত রিভার্স করার চেষ্টা করেছেন, এটা পলিটিকাল ইনটেনশন ছাড়া আর কিছু নয়। এটা আপনি একটু ব্যাখ্যা দেবেন। হোয়াট আর দি ক্যারেক্টারস ফর আর্বানাইজেশন? হোয়াট আর দি রিক্যুইজিট ফর আর্বানাইজেশন অ্যাণ্ড হোয়ার আর দি ক্যারেক্টারস লস্ট বাই দি পার্টিকুলার এরিয়া? তার জন্য আপনি কি পঞ্চায়েতে চলে যাচ্ছেন? এর জন্য যে কমপ্লিকেশন শুরু হবে সেটা কি করে মানবে? দুই হচ্ছে, আপনি এই বিলে কিছু কিছু প্রস্তাব রেখেছেন, এই প্রস্তাবগুলির সম্পর্কে মানস বাবু ঠিকই বলেছেন যে আপনাদের বিলটা আকারে অপেক্ষাকৃত ছোট হলেও এটা ইট অ্যাপিয়ারস

টু বি এ কমপ্রিহেনসিভ প্রবলেম, এটার জন্য আপনি সিলেক্ট কমিটিতে আপত্তি করলেন কেন? একটা সোবার কনটেমপ্লেশন থাকবে না, সোজা উঠিয়ে তোর বিয়ে বলে দেবেন—এটার জবাব দেবেন। কেন আপনারা নিলেন না সিলেক্ট কমিটির প্রস্তাবটা। তারপরে বলেছেন, মানস বাবু, ২টি ধারা দিয়েছেন পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত। আমরা নো কনফিডেন্স যেখানে চাচ্ছি, যেখানে আপনাদের পঞ্চায়েত প্রধান কমিটির সভাপতি রয়েছে সেখানে নোটিশ পাচ্ছে। যেদিন মিটিং ডাকছে রিকুইজিশন দিচ্ছে, ফর রিমুভাল অফ দি অফিস বিয়েরারস সেদিন সে তালা দিয়ে বন্ধ করে চলে যাচ্ছে, ক্যাডার বসিয়ে দিয়ে, ফলে বসারও জায়গা পাচ্ছে না। কোথায় মিটিং করবে? ইয়োর বিডিও ইজ নট কো-অপারেটিং। সি. পি. এম. এর বিরুদ্ধে কেউ মাথা তুলে বলতে পারছে না। মমতা ব্যানার্জিকে তো আপনারা দুইবার গুলি করলেন, এই তো অবস্থা। আপনাদের অফিসাররা অসহায়, তারা চলে গেছে। হোয়াট ইজ দি পিউনিটিভ মেজারস, এই আইনকে অগ্রাহ্য করে।

[2-35 – 2-45 p.m.]

তারা সেখানে তালা দিয়ে চলে গেছেন। পঞ্চায়েত সেক্রেটারি, জব ওয়ার্কস কেউ সেখানে নেই। পুলিশ বলছে আমরা ভেতরে যেতে পারব না। কোনও অল্টারনেটিভ পুলিশি বিধান নেই কেন? তাহলে কি আপনারা সাপোর্ট করছেন চুরিটাকে? একটা দূনীতির বিরুদ্ধে পঞ্চায়েত প্রধান বা সভাপতিকে রিমুভ করতে চাওয়া হচ্ছে, সেখানে আপনাদের প্রতিনিধিও যেমন আছে, আমাদের প্রতিনিধিও আছে। কিন্তু আপনাদের দুঃশাসনে আজকে প্রতিটি গ্রাম পঞ্চায়েত দূর্নীতি, কোনও অডিট নেই। একটা কনসেপশন নিয়ে এই গ্রাম পঞ্চায়েত, গ্রাম সভাগুলো গঠিত হয়েছিল। কিন্তু আপনারা আমাদের দেখাতে পারবেন গ্রাম সভা বা গ্রাম পঞ্চায়েত একটা মিটিং করেছে এবং সেই মিটিং-এ একটা পরিকল্পনা গৃহীত হয়েছে। কত পারসেন্ট মেম্বার percentage of the electorate of this Gram Sabha on Gram Panchayat oppeon আপনাদের এই আইনটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। এলাকার পঞ্চায়েত প্রধান, যার বিরুদ্ধে অভিযোগ, সেই নো কনফিডেন্স প্রস্তাব বিশ্লেষণের আগে সভাপতি যদি তালা বন্ধ করে চলে যায় তাহলে তারা মিটিং করবে কি করে। তারা যদি সুযোগ না পায়; তাহলে he will be criminal prosecutor. সেই ব্যবস্থাটা আপনার আইনে কোথায়, সে আপনাদেরই হোক বা আমাদেরই হোক। আমরা দেখতে পাচ্ছি পুলিশ ও অ্যান্টিসোশ্যালদের নিয়ে আপনারা এইসব করছেন। অষ্টাদশ শতাব্দী, উনবিংশ শতাব্দীতেও ইউনিয়ন বোর্ড ছিল, কিন্তু ১৯২১-এর পর কিছু কিছু লোকাল সেল্ফ গভর্নমেন্ট ইন্সটিটিউশন হয়েছে। আজকে আপনি দফাদার ও চৌকিদারদের রিক্রুটমেন্ট বন্ধ করেছেন। কিন্তু যারা আছে তাদের পজিশন ক্লিয়ারলি ডিফাইন করুন। আপনার বিভাগের কিছু পাবলিকেশন টাইম টু টাইম আপনার দপ্তরের কাছ থেকে আমি পাচ্ছি, এটা ওয়াদি বলে মনে করছি। আপনার নেতৃত্বে অফিসাররা এটা তৈরি করছে এবং এটা সাধারণ মানুষের পক্ষে ভালো। কিন্তু এইগুলো সকলের কাছে অ্যাভেলেবেল নয়। যারা মেম্বার হয়েছে তাদের কাছে তো এটা

দেবেন। আমি যখন এই বইগুলো দেখিয়ে তাদের জিজ্ঞাসা করেছিলাম আপনারা পান, তখন তারা বলেছিলেন না আমরা পাইনা। কি তাদের দায়িত্ব, কি তাদের ফাংশন, কি তাদের দায়বদ্ধতা সেগুলো তাদের জানানো দরকার আপনার দপ্তর থেকে। কিন্তু যদি আপনি সীমাবদ্ধতা রাখেন, এটা শুধু সি. পি. এমের লোকেরা পাবে, বিরোধী পক্ষের লোকেরা পাবে না তাহলে আলাদা কথা। এই সুযোগে আপনাকে আমি বলতে চাই দফাদার, চৌকিদারদের উপর কর্মী কথাটা কেন আপনি বলছেন? তাদের কর্মচারি বলতে আপনার বাঁধাটা কোথায়। একটা প্রেস্টিজ, একটা মর্যাদা, একটা ফিরিং আছে বলে তাদের ক্লাস ডি বলা হোক। আপনাদের সেই প্রস্তাব এখনও আসেনি, আমি এটা জানতে চাইছি এবং কর্মী নিয়োগে হবে কী করে, সি. পি. এম. .এর আগ মার্কা না হলে কাজ হবে না? হোয়াট উইল বি দি রিক্রুটমেন্ট প্রসিডিয়োর এবং এদের কোয়ালিটি কী হবে সেটা তো বলে দেবেন? আর একটা বলা হয়েছে যে অল অফ এ সাডেন একটা সার্টেন অর্গানাইজেশনে কে লিডার হবেন, আফটার সেভেনটি থ্রী অ্যামেণ্ডমেন্ট কি তাদের পার্টি অ্যাফিলিয়েশন হবে, গাইড লাইন না দিলে লিডারশিপ কী করে হবে? আজকে অধ্যক্ষ বলে নাম দিয়েছেন অনেক জায়গায় দেখছি। বলছেন অপোজিশন উইল বি দি চেয়ার পার্সন দেয়ার। কিন্তু আজকে তাদের বসার জায়গা নেই, চেয়ার নেই, রিকগনিশন নেই। ৯৩ সালে ইলেকশন হয়েছে, এরা একটা কি কোথাও বসবার জায়গা পেয়েছে, কাজ শুরু করেছে? এদের যে সুবিধা দেওয়া দরকার, অ্যাকসেস টু রেকর্ডস এবং ফেসিলিটি ফর মুভমেন্ট কি করেছেন? আজকে সেই ব্যবস্থাগুলো কোথায়? দক্ষিণ দিনাজপুরে সম্প্রতি গিয়েছিলাম, সেখানে আলমারী ভর্তি ঘর এবং আলমারীব মধ্যে আরশোলা ছাড়া কিছু দেখলাম না অথচ হি হ্যাজ বিন অ্যালাউড টু অ্যাজিউম দি রেসপনসিবিলিটি অব অধ্যক্ষ অব ডি. সি.। এটা কি শুধু আই ওয়াশ, না শো পিস? এখন এদের কাজটা কি হবে? অডিট যখন হয়, প্রধান কাজ হচ্ছে অডিট করা, অডিটের কী ব্যবস্থা করেছে জেলা পরিষদ? অডিটের কি ব্যবস্থা করেছে ৩৫০ পঞ্চায়েত সমিতি, ৩ হাজার ২৫টা গ্রাম পঞ্চায়েতে আপ টু ডেট কি ব্যবস্থা আছে অডিট রিপোর্ট পাবলিশের কী ব্যবস্থা হয়েছে? পরবর্তী কালে অডিট অবজেকশন যা হয়েছে, তার কটা রিজলভ হয়েছে? কারণ সব জায়গায় আপনাদের যারা আছে তারা পঞ্চায়েতের অর্থ হজম করছে, জওহর রোজগার যোজনার টাকা হজম করছে, একটা টেস্ট কেস হোক না, মানস বাবু যে প্রস্তাব দিয়েছেন, আপনি হেডে থাকুন, একটা স্যাম্পেল টেস্টের ব্যবস্থা করুন, কিছু গ্রাম পঞ্চায়েত, কিছু পঞ্চায়েত সমিতি, কিছু জেলা পরিষদে অ্যাট র‍্যাণ্ডাম স্টাডি করা হোক। আমি দু চারটে কমপ্লেন আপনার দপ্তরে পাঠিয়েছি, কিন্তু আপনার দপ্তর থেকে কোনও উত্তর পাচ্ছি না। এটা আপনার কাছে জানতে চাইছি। পরিকল্পনা, এর সঙ্গে রিলেটেড ডিস্ট্রিক্ট প্ল্যানিং। আজকে সভাধিপতি বাই ভার্চু ডিস্ট্রিক্ট প্ল্যানিং বোর্ডের এক্স-অফিসিও চেয়ারম্যান। আমরা দেখতে চাই একটা টেস্ট কেস করা হোক, কটা প্রপোজাল তলার দিক থেকে এসে স্যাংশন হচ্ছে অ্যাণ্ড উই হ্যাভ অ্যাকসেপ্টেড দ্যাট অ্যাণ্ড ইট হ্যাজ বিন ইনকরপোরেটেড ইন দি প্ল্যান। আমি যে ব্যাপারটা বলতে চাইছি সেটা হচ্ছে কাউন্টিং অব ভোটস। আমরা যে ব্যবস্থাটা চাইছি, তাতে

আপনারা থাকবেন না, আপনাদের লোকজনও থাকবে না। সেটা হচ্ছে কাউন্টিং অব ভোটস ইন দি প্যাটার্ন অব অ্যাসেম্বলি অ্যাণ্ড পার্লামেন্ট। আজকে সি. পি. এম.-এর মস্তান বাহিনী বুথ দখল করে বিরোধী দলকে বার করে দিয়ে কাউন্টিং করল। যেখানে ১০০ ভোটের ডিফারেন্সে আপনারা হারাচ্ছেন, আপনাকে জিতিয়ে দেওয়া হল সেই রকম নয়। আমরা চাই বাক্সগুলো লোকসভা, বিধানসভার মতো একটা সেফ কাস্টডিতে কোনও প্রমিনেন্ট জায়গায় আনা হোক এবং তারপর গণনা করার ব্যবস্থা করা হোক, এই সম্পর্কে ভেবে দেখবেন। তাহলে ম্যাল প্রাকটিসটা অনেক কমে যাবে।

[2-45 – 2-55 p.m.]

এদের গুলি করে তাড়িয়ে দিলেন। গুলি করেছেন মহিলাদের পিছনে থেকে। কি করে তাড়িয়ে দিলেন? বলছেন একশো ভোটে জিতেছেন। ওইসব কিছু না। দশ ভোটে সি. পি. এম জিতে গেল। এটা তো আমরা হরদম দেখেছি। কমপ্লেন আছে। পাল্টা এরা আসামী হয়ে বসে আছে। এই কাউন্টিং অব ভোট আপনি আবার অপশন দিচ্ছেন। আমরা বারবার বলেছি যে, আপনাদের সব দাবি আমরা মেনে নেব শুধু আমাদের একটা দাবি আপনারা মানুন। Counting of votes will be in a same place আজকে সে দাবি আপনারা মানবেন না কারণ আপনাদের কারচুপির সুযোগ চলে যাবে। আপনাদের প্রধান উপপ্রধান এদের মধ্যে বিবাদ হতে পারে টাকা দিলে, একথা আপনারা বলছেন, কিন্তু একথা কেন বলছেন না যে পাঁচশো টাকার বেশি ক্যাশ প্রধান রাখতে পারে না। ক জায়গায় এনটার টাকা ব্যাঙ্কে জমা হয়? প্রধান নিয়ে বেড়ায়, লাখ লাখ টাকা ভাঙিয়ে রেখে দেয়। এই অভিযোগ আপনার কাছে আছে, আপনার দপ্তরে আছে, প্রেসক্রাইবড অথরিটির কাছে আছে। কি ব্যবস্থা নিয়েছেন? আবার ভেরিফিকেশনে দেখলাম, একজন প্রধান, কাপাসিয়া He was temporarily suspended. একটা রাস্তার টাকা সম্পূর্ণ খেয়ে ফেলেছে। একটা কাজও করেনি। আপনার কাছে দিয়েছি এই অভিযোগ। যখন অভিযোগ আসলো ওই পঞ্চায়েতের বিরুদ্ধে, তখন আরও একটা রাস্তা করার রেজলিউশন আছে। সে রাস্তার কাজ সবে শুরু হয়েছে। টাকা তুলে নিয়েছে ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়ে। আবার আপনাদের পার্টির চাপে তাকে রিইনস্টেট করতে হল। তদন্ত হবে না কেন, ফাণ্ড ডিফালকেশন এমব্যাজলমেন্টের। তস্করূপ তস্করের নায়ক আপনারা তস্করের রক্ষাকর্তা এগুলোর তদন্ত হওয়া উচিত। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ এবং প্রধানরা বিশেষ জহর রোজগার যোজনাকে আদতে ইউটিলাইজড করছে কিনা জানতে চাইছি। আরেকটা বক্তব্য আপনার কাছে, এটা খুব সেনসিটিভ। বোধ করি হিল কাউন্সিলের চেয়ারম্যানকে খুশি করার জন্য ইলেকশন হচ্ছে। এই যে ধারণাটা রেখেছেন এখানে যে সবটাই এদের নিয়ন্ত্রণে থাকবে। এটা একটু আপনাকে বুঝতে হবে এবং আপনি আমাদের বলবেন, How can this relation between Gorkha Hill Council and the Gram Panchayat will be defined এটার কো-রিলেশন কি? নর্মালি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ এবং এখন মহকুমা পরিষদের প্রভিসন আছে শিলিগুড়ির

জন্য। হিল কাউন্সিল তো তা মানেই না। এখন আপনারা তো এত তেল টেল দিলেন কত তেল খরচ করলেন আপনি বলতে পারবেন না। মুখ্যমন্ত্রী বলতে পারবেন, হয়তো বুদ্ধদেব বাবু বলতে পারবেন, কিন্তু তাও তো ইলেকশন বয়কট হচ্ছে। একটা সেনসিটিভ ইস্যু, শুধু পশ্চিমবঙ্গে নয় উত্তরপ্রদেশেও উত্তরাখণ্ডের দাবি উঠেছে। এটাকে আপনাদের একটু দেখতে হবে। আপনাদের জানা উচিত ওরা ইলেকশন বয়কট করছে। আবার বেনামে কোথাও কোথাও দাঁড়ও করিয়েছে বলে আমরা সংবাদ পেয়েছি। আনকনটেস্টেড হয়েছে বলে আমরা খবর পেয়েছি। এবং আপনি জেনে দুঃখিত হবেন কংগ্রেসও আনকনটেস্টে চলে গেছে। দার্জিলিং হিল এরিয়ার খবরটা আপনি শুনেছেন। আপনার অস্বস্তির কারণ হবে বলে আমি এটা জানাতে চাইছি না। আমি ক্লজ ১৭টা জানতে চাইছি। এটা আমাকে বুঝিয়ে দেবেন তো আপনারা কি বলতে চাইছেন? ক্লজ ১৭, সাব ক্লজ ৩, ১৮৫ বি অব দি প্রিন্সিপ্যাল অ্যাক্ট "Clause (ii) of Sub-section (3) of Section 185B of the Principal Act, for the words "two persons, one from each of two such Constituencies comprised in the Block within the sub-division as may be specified by notification", the words" such number of persons, not exceeding 3, as may be presecribed on the basis of the number of voters in each Block within the specification, the Block being divided for the purpose into the Constituencies in the prescribed manner," shall be substituted. এইটা আপনার কাছে জানতে চাইছি। ব্লক গুলো কি করতে চাইছেন। যে কোন গণতান্ত্রিক প্রতিষ্ঠানের ট্রান্সপারেন্সী এবং অ্যাকাউনটেবিলিটি যদি না থাকে তাহলে তো কিছুই হবে না। ট্রান্সপারেন্সী বাই মিটিং অ্যাণ্ড অ্যাকাউনটেবিলিটি বাই অডিট—আমি আশা করব, এটা আপনি এনসিয়োর করবেন। আপনি কি উত্তর দেন তা শুনে আমি সময় চেয়ে নিচ্ছি থার্ড রিডিং-এর বলবার জন্য। আমি আশা করছি আপনি এই প্রশ্নগুলোর উত্তর দেবেন। যেহেতু দলীয় স্বার্থে এই প্রস্তাবগুলো করেছেন সেহেতু আমি এই বিলের সাথে একমত হতে পারছি না, আমি এই বিলকে সমর্থন করতে পারছি না। ধন্যবাদ, স্যার।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এই যে বিল এনেছেন, একে সমর্থন করে আমি দু একটা কথা বলতে চাই। স্যার, আমি একটু মনোযোগ দিয়ে আমাদের বিরোধী দলের মাননীয় নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য শুনলাম। তিনি বক্তব্যের প্রথমেই প্রশ্ন রাখলেন যে, মিউনিসিপ্যাল এরিয়াকে কেন ঢোকানো হচ্ছে পঞ্চায়েতের মধ্যে? এই বিলের মধ্যে সেই প্রভিসন কেন রাখা হচ্ছে? আমার মনে হয় উনি দেশের সব খবর রাখেন না। আমি জানি উনি অনেক দিনের পুরোনো সভ্য, কিন্তু উনি সব খবর রাখেন না। ওঁর জানা উচিত এমন অনেক পুরোনো মিউনিসিপ্যালিটি আছে ১০০ বছরের পুরোনো মিউনিসিপ্যালিটি আছে—যে কোনও কারণেই হোক মিউনিসিপ্যালিটি হয়েছিল—যার ক্যারেক্টরের কোনও চেঞ্জ হয়নি, এখনো সেখানে গ্রাম্য জীবনই আছে। এই অবস্থায় সে সমস্ত মিউনিসিপ্যাল শহরকে যাতে গ্রাম পঞ্চায়েতের সুযোগ সুবিধা দেওয়া

যায়—ই. এস. আই. বা অন্যান্য যেসব কেন্দ্রীয় সরকারের সুযোগ সুবিধা আছে সেগুলো যাতে দেওয়া যায় তার জন্যই এই প্রভিসনটা আনা হয়েছে—তাদের ক্যারেক্টর চেঞ্জ করে পঞ্চায়েতে আনার জন্যই আইন পরিবর্তন করা হচ্ছে। জয়নাল আবেদিন সাহেব আলোচনা করতে গিয়ে এই সব বিষয়গুলোর মধ্যে না গিয়ে এক তরফা ভাবে শুধু নিন্দাই করে গেলেন। কেন আইনের পরিবর্তন, পরিবর্ধন এবং সংযোজনের প্রয়োজন আছে, এটা ওঁর জানা উচিত ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে সংশোধনীগুলো এনেছেন সেগুলো প্রয়োজনের খাতিরে আনতে তিনি বাধ্য হয়েছেন। এর আগে ২৮শে ডিসেম্বর ১৯৯৪ তারিখে তিনি অর্ডিনান্স জারি করেছিলেন এবং সেটাই আজকে আইন হিসাবে অনুমোদনের জন্য বিধানসভায় রেখেছেন। এমন কতগুলো ক্লজ উনি রেখেছেন যেগুলো খুবই জরুরি এবং প্রয়োজনীয়। যেমন একটা ব্যবস্থা করছেন,—কোনও ক্ষেত্রে যদি প্রধান, সভাপতি বা সভাধিপতি মিটিং না ডাকেন তাহলে একের পাঁচ অংশ মেম্বার এক সাথে মিটিং কল করতে পারবেন। আইনে এই প্রভিসন যুক্ত করা হচ্ছে। দ্বিতীয়ত গ্রাম-পঞ্চায়েতের বাজেট যাতে অডিট হয় তারও ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই সংশোধনীর মধ্যে দিয়ে দফাদার, চৌকিদার এবং অন্যান্য কর্মচারিদের নিজ নিজ পদে সম্মানের সঙ্গে বহাল রাখতে চাইছেন। এই আইনে আরও বলা হচ্ছে, যদি কোনও ক্ষেত্রে প্রধান এবং উপ-প্রধানের মধ্যে লড়াই লাগে তাহলে ভবিষ্যতে মিটিং ডেকে পঞ্চায়েত যার ওপর ভার দেবে সে রকম ব্যক্তি প্রধান বা উপ-প্রধানের সঙ্গে মিলে ব্যাঙ্ক থেকে, পাশ-বুক থেকে টাকা তুলতে পারবেন। পঞ্চায়েতের কাজ-কর্ম যাতে ব্যাহত না হয় তার জন্যই এই প্রভিসন রেখেছেন। এটা রাখা যথার্থ হচ্ছে, ঠিক হচ্ছে।

[2-55 – 3-05 p.m.]

উনি আরও জিনিস করেছেন সেটা হচ্ছে, প্রয়োজন হলে পরে কোনও কোনও ব্লক মিউনিসিপ্যাল এরিয়ার মধ্যে আনার প্রয়োজন অনুভব করেছেন। জয়নাল সাহেব বোধ হয় জানেন, আসানসোল কর্পোরেশন কতগুলি ব্লক নিয়ে কর্পোরেশন গঠিত হয়েছে এবং এটা যথার্থই হয়েছে। একটা গোটা ব্লক আসতে পারে এর মধ্যে — এই আইন উনি আনতে চেয়েছেন এবং যে ইলেকশন হবে সেই ইলেকশন হতে পারে। পরবর্তীকালে যে অ্যাসেট থাকবে সেই ব্লকের অ্যাসেট আসতে পারে — এটা তিনি করেছেন। তারপর হিল কাউন্সিলের ব্যাপারে যে আইন করেছেন সেটা উনি গুরুত্ব দিয়েই করেছেন। জয়নাল সাহেব চেয়েছিলেন, হিল কাউন্সিলের সুভাষ ঘিসিং-এর সঙ্গে আমাদের চিরকাল ঝগড়া চলুক। কিন্তু তার সেই আশা ভেস্তে যাচ্ছে। এখানে প্রভিসন রাখা হয়েছে, ক্লজ ১৬-এর ৬(এ) তে,

No executive power referred to in Section 24 of the Darjeeling Gorkha Hill Council Act, 1988, shall be exercised by a Gram Panchayat or Panchayat Samiti in the hill areas unless the Council assigns such power to such Gram Panchayat or Panchayat Samiti, as the case may

be, on such terms and conditions as the Council may, by general or special direction, specify.

অর্থাৎ যদি কাউন্সিল না চায়, তাহলে কাউন্সিলকে উপেক্ষা করে পঞ্চায়েত তার নিজস্ব ক্ষমতা ব্যবহার করতে পারবে না। তারপর পরের প্যারায় আছে,—

The State Government shall not assign any power, function or duty in relation to any matter, referred to in Section 207 B or in any other provision of this Act, to any Gram Panchayat or Panchayat Samiti in the hill areas without prior consultation with the Council.

এটা ঠিক কাউন্সিলের সঙ্গে চুক্তি না করে, হিল কাউন্সিলকে উপেক্ষা করে গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতি হিল এলিয়াতে পাওয়ার খাটাতে পারবে না। এই প্রভিসন যথার্থই রাখা হয়েছে। এগুলি কংগ্রেসিদের পছন্দ হচ্ছে কিনা জানি না। তারপর আরও প্রভিসন রেখেছেন — কাউন্টিং এজেন্ট যিনি হবেন তিনি কেবল কাউন্টিং এজেন্টই থাকবেন। কোনও পলিটিক্যাল পার্টি বা কোনও ক্যাণ্ডিডেটের এজেন্ট হবে না বা কোনও পলিটিক্যাল পার্টির সাপোর্টারও হবেন না। ১৯ প্যারাতে উনি বলেছেন, পঞ্চায়েতে যদি কোনও কারণে সভাধিপতির নির্বাচন ১ মাসের মধ্যে করা গেল না বা কোনও কারণে দেরি হয়ে গেল, সেক্ষেত্রে আর বাধা থাকবে না, ১ মাস পরে হলেও আইনে সেটা গ্রাহ্য হবে এবং পঞ্চায়েত সেটা করবে। পঞ্চায়েতকে সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য উনি এই আইনগুলি এনেছেন। মিউনিসিপ্যালিটি যাতে পুনর্গঠন হতে পারে তার জন্য এনেছেন। একটা সময়ে অর্ডিন্যান্স জারি হয়েছিল। এখন এটা আইনগত করার জন্য এনেছেন। জয়নাল সাহেব অডিট হয় না, চুরি হয়, অমুক হয় বলে অনেক কথা বলে গেলেন। কিন্তু আমি আপনাকে বলতে চাই, এই পশ্চিমবঙ্গের পঞ্চায়েত সম্পর্কে স্বয়ং প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী প্রশংসা করে গেছেন। এখানকার প্রধানমন্ত্রী নরসীমা রাও পর্যন্ত প্রশংসা করেছেন। সুতরাং ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতই হচ্ছে আদর্শ। এই কথা বলে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আজকে এই হাউসে যে বিল — ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৫ যেটা এনেছেন তার আমি বিরোধিতা করছি। বিরোধিতা করার কারণ হল, মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি যদি এই বিলটা ভাল করে পড়ে থাকেন তাহলে দেখবেন, এই বিলের যে বক্তব্য তা ফুল অফ অ্যাম্বিগুইটিজ, এর কোনও মানে হয় না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি — একটা আরবান এরিয়া — নিউ ইনক্লুসন্স অফ আরবান এরিয়া, লসেস ইটস আরবান ক্যারেক্টার।

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে কি কি ক্যারেক্টর থাকল অর্থাৎ হোয়াট

আর দি ক্যারেক্টারিসটিক প্রপার্টি অফ এ লোকালিটি সো দ্যাট ওয়ান ক্যাল ডিফাইন ইট জি আরবান অর ইট ইজ রুর‍্যাল। দেশটা তো এগিয়ে যাচ্ছে। আপনার প্রিন্সিপ্যাল অ্যাক্ট (৬) এ বলা ছিল যে আমরা পঞ্চায়েতকে মিউনিসিপ্যালিটিতে আনব। আর এখন আপনি বলছেন যে মিউনিসিপ্যালিটিকে পঞ্চায়েতে নিয়ে যাবেন। আরবান থেকে রুর‍্যাল থেকে আরবান হয় কোনটা সত্য এই কথা আপনি বলুন। ধীরেন বাবু বললেন যে অনেক পুরানো আছে। যেগুলি ১০০ বছর ধরে চলছে। কিছু কিছু জায়গায় একই থেকে গেছে। আপনি এই কথা পরোক্ষ বা প্রত্যক্ষ ভাবে স্বীকার করে নিলেন না যে ১৭-১৮ বছর ক্ষমতায় থাকার পরও সেই জায়গাগুলির কোনও পরিবর্তন মিউনিসিপ্যালিটি করতে পারেনি। হাউসে দাঁড়িয়ে আপনি বলুন তো মিউনিসিপ্যালিটি মানুষকে সুযোগ সুবিধা দিতে পারেনি বলেই কি আপনি নতুন করে ভাবছেন। আপনি কি দয়া করে বলবেন যে তার সোশ্যাল ক্যারেক্টরটা কি হবে, ইকনমিক ক্যারেক্টর কি হবে? এটা একটা পলিটিক্যাল ক্যারেক্টর। আপনার মনে একটা ক্যারেক্টর আছে যেটা আপনি বলবেন না, সেটা আপনার গোপন আছে। আপনি যদি দেখেন যে একটা মিউনিসিপ্যালিটি একটা ওয়ার্ড বা দুটো ওয়ার্ড ঠেলে দিল সেটা পঞ্চায়েত পাবে আবার মিউনিসিপ্যালিটি পাবে। এই রকম একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়েই আপনি এই বিলটা আনতে চেয়েছেন। আমি আবারও বলছি আপনি কিন্তু স্বীকার করে নিলেন, এই রাজ্য সরকার স্বীকার করে নিল যে, ১৮ বছর ক্ষমতায় থাকার পর মিউনিসিপ্যালিটি থেকে পঞ্চায়েতে চলে যেতে হচ্ছে। এর মত দুঃখজনক ঘটনা আর কিছু নেই। আমরা চিৎকার করে বলি পঞ্চায়েতকে নিয়ে যাবেন। আপনাকে উদাহরণ দিয়ে বলতে পারি যেখানে পঞ্চায়েতকে মিউনিসিপ্যালিটিতে নিয়ে যাওয়া হচ্ছে সেখানে মানুষের অভিযোগের কোনও মূল্য দিয়েছেন? উদাহরণে বললেন আপনার মন্ত্রী হওয়ার আগে উলুবেড়িয়ার রামেশ্বর নগরের কথা। সেখানকার সবাই বলল যে আমরা মিউনিসিপ্যালিটিতে যাব না আমরা গ্রাম পঞ্চায়েতে থাকব। আপনি বললেন না, আপনার সরকার বলল যে মিউনিসিপ্যালিটিতে আসতে হবে। এই সব ভেগ কথা আপনি লিখে রেখেছেন যে আমরা মানুষের মতামত নেব। ব্যাখ্যা চাইব। কি কি নর্ম থাকলে আমরা এটাকে আরবান বলব বা রুর‍্যাল বলব সেটা বলুন। সবাই অন্ধকার থেকে আলোর দিকে যায় কিন্তু আপনি নিজে সূর্যবাবু হয়েও আলো থেকে অন্ধকারের দিকে ঠেলে দিচ্ছেন। পঞ্চায়েত থেকে মিউনিসিপ্যালিটি হওয়ার কথা আপনি মিউনিসিপ্যালিটি থেকে পঞ্চায়েতে নিয়ে যাচ্ছেন! এটা মানুষের মঙ্গলের জন্য আপনি করছেন না। এটাতে আপনি পলিটিক্যাল পারপাস সার্ভ করছেন। এর বিরোধিতা প্রচণ্ড ভাবে করা উচিত এবং আমরা বিরোধিতাও করছি। আপনি বলছেন যে একটা এলাকা যখন নিয়ে নেবেন তখন গ্রামপঞ্চায়েতেরই সমস্ত কিছু দেখার দায়দায়িত্ব থাকবে।

[3-05 – 3-15 p.m.]

উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির ৫ নম্বর ওয়ার্ড, সেখানে পি. এইচ. ই. তে জলের ট্যাঙ্ক আছে, অপারেটর আছে, আপনারা ঠিক করলেন উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির ৫ নম্বর

ওয়ার্ডে অ্যামবিগুইটি করে বললেন পঞ্চায়েতে চলে যাবে। ঐ পি. এইচ. ই.তে যে কারবার গুলি আছে সেখানে কে অপারেট করবে? এটা জানতে চাই। আপনি আর এক জায়গায় পরিষ্কার করে লিখেছেন, এটাতে আবার একটা অ্যামবিগুইটি আছে। ৩ বি, তে লিখেছেন The persons among there employed by the Minicipality in respect of the area included shall be deemed to be employed by the Gram Panchayat, the Panchayat Samity, the Zilla Parishad." আমার জানা নেই, আপনি ব্যাখ্যা করবেন। হাওড়া মিউনিসিপ্যালিটির একটা কর্মচারী কি কোথাও কার একটা কর্মচারী, হাওড়া উলুবেড়িয়া বা নদীয়ার করিমপুরের কর্মচারী একটা ওয়ার্ডের দায়িত্বে থাকতে পারে, কিন্তু সেই ওয়ার্ডটি যদি পঞ্চায়েতের সঙ্গে চলে যায়, আপনি বলছেন that is employed by the Gram Panchayat on Zilla Parishad on Mahakuma Parishad. আপনার কাছে আমি জানতে চাই আমাদের দেশের পঞ্চায়েতগুলি আছে সেই লোকটি কে সেই লোকটি কি ভাবে আইডেনটিফাই হবে? সেই এলাকাটিতে—আপনার মনে এই রকম আছে একটা ঝাড়ুদার বা তিনটি ঝাড়ুদার যদি ৩টি পঞ্চায়েতে চলে আসে তাহলে লোকগুলি পঞ্চায়েতের কর্মচারী হবে। পঞ্চায়েতের কর্মচারীর নির্দিষ্ট সংখ্যা আছে, জব ওয়ার্কার আছে, সেক্রেটারি আছে, আপনাকে জানাতে হবে সেই জায়গায় হোয়াট উইল বি দি নেচার অফ ওয়ার্ক যে ওয়ার্ড মিউনিসিপ্যালিটি থেকে পঞ্চায়েতে যাবে সেখানে কোন ধরনের কাজ করবে, পঞ্চায়েত তাকে মাইনে দিতে পারবে কিনা? পঞ্চায়েত মানে দিতে পারে না, একটা ভাইটাল কোয়েশ্চেন থাকে—আপনারা ১৮ বছর ধরে পঞ্চায়েতের অনেক ঢাক ঢোল বাজিয়েছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার যদি জওহর রোজগার যোজনার টাকা বন্ধ করে দেন তাহলে পঞ্চায়েতগুলির মৃত্যু ঘটে যাবে, ইংরাজিতে যাকে বলে ন্যাচারাল ডেথ। নিজের পায়ে দাঁড়িয়েছে এ রকম নূতন কোনও পঞ্চায়েত দেখাতে পারবেন না। পঞ্চায়েতের নিজস্ব প্রয়োজনে এমপ্লয় করতে পারে না, পঞ্চায়েত ফাণ্ড মেনটেন করতে পারছে? পশ্চিমবঙ্গে এই জিনিস করতে পারবে না। কাজের নেচারটা কি হবে দয়া করে বলবেন। প্রপার্টি কি ভাবে হবে, কাজটা কি ভাবে হবে সমস্ত অ্যামবিগুইটির মধ্যে রেখে দিয়েছেন। ক্যারেকটরটা কি হবে? আপনি পরিষ্কার পলিটিক্যাল মোটিভ নিয়ে এই সব কথা বলছেন। আমি একটা উদাহরণ দিচ্ছি, পশ্চিমবঙ্গে কোথাও কোথাও আছে, এই ওয়ার্ডটাকে যদি আমরা পঞ্চায়েতের মধ্যে দিতে পারি মিউনিসিপ্যালিটিগুলি পেয়ে যাব, এই ধরনের ভাবনা চিন্তা আপনার মধ্যে আছে। এই ওয়ার্ড থেকে পঞ্চায়েতগুলি থেকে পঞ্চায়েত ভোট পেয়ে যাব এই ১০০ পারসেন্ট পলিটিক্যাল মোটিভেশন নিয়ে এই বিলটা এনেছেন। স্বাভাবিক ভাবে এই বিলটি হতে পারে না। সভ্য জগতে মিউনিসিপ্যালিটি থেকে পঞ্চায়েত চলে যায় এটা আপনারা ছাড়া আর কেউ আনতে পারে না। অফিস বেয়ারার, একটা মারাত্মক কথা বলেছেন। আপনি আইন করেছেন একটা অফিস বেয়ারার প্রতি যদি অনাস্থা প্রস্তাব এনে তাকে সরানো যাবে, পরে বলছেন একবার একটা পঞ্চায়েতের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনলে পরবর্তী ৬ মাসের মধ্যে আর আনা যাবে না। সেটা হাউসে পাস হয়ে গেছে। এখানে যে কথা বলছেন নো রেজলিউশন রিমুভিং দি অফিস বেয়ারার ইজ

অ্যাডপটেড, কিন্তু মনে করুন একটা কংগ্রেস অধিকৃত পঞ্চায়েতের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব তুলে দেখা গেল কংগ্রেসের লোকেরা হৈ চৈ করে রেজলিউশন অ্যাডপটেড করতে দিল না। আমাদের আইনে স্পিরিট ছিল একবার পঞ্চায়েতের বিরুদ্ধে অনাস্থা আনলে যদি পাস হয়, না হয়, ৬ মাসের মধ্যে আনা হলে এটা পাস হয়ে যাবে, ইট ওয়াজ এ কারেক্ট মোটিভেশন; এখানে বলছেন যদি রেজলিউশন অ্যাডাপ্ট করা না যায় ৬ মাসের মধ্যে আনা যাবে না। এই আইনের বলে পশ্চিমবঙ্গে সি. পি. এমের যতই মেজরিটি থাক একটা প্রধানের বিরুদ্ধে অনাস্থা আনা যাবে। আপনার কাছে খবর থাকবে লোকাল কমিটির লোক দিয়ে গুণ্ডা, বদমায়েস দিয়ে কাটিয়ে দিলেন, রেজলিউশন অ্যাডাপ্ট ৬ মাস কাটিয়ে দেয় আবার ৬ মাস বাদে হলে এই জিনিসটা হবে। আপনি বলছেন নো রেজলিউশন ইজ অ্যাডাপ্ট, কোন জায়গায় সি. পি. এমের লোককে রেজলিউশন আনতে হবে। আপনি এই ব্যাপারটা নিয়ে এসেছেন, আমি জানি না আপনার মোটিভটা কি থেকে গেছে। আপনি একটা জায়গায় অবশ্য ভাল কথা বলেছেন যে গ্রাম পঞ্চায়েতের কর্মীদের একটা আইডেনটিফিকেশন চেয়েছেন, পঞ্চায়েতের গেট আপ পাল্টাতে চেয়েছেন। আবার পরে বলেছেন যে এদের চাকুরির নিরাপত্তার ব্যাপারে এটা করছেন। কিন্তু যে চৌকিদার, দফাদারদের কথা বলেছেন, আপনি তো পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদের সভাধিপতি ছিলেন, আপনি জানেন যে একটা গ্রাম পঞ্চায়েতের দফাদারের চাকুরি গেলে সেখানে আর অ্যাপয়েন্টমেন্ট হয় না। যে সমস্ত দফাদার গত কয়েক বছরে পঞ্চায়েত থেকে চলে গেছে তার পরে সেখানে আর অ্যাপয়েন্টমেন্ট হয়নি। আশির্বাদের জন্য করবেন? মৃত্যুর পরে তাদের তুলে এনে করবেন কিনা আমার জানা নেই পশ্চিমবাংলায় প্রচার হল যে আমরা কত কি ভেবে ফেলেছি। আমার মনে হয় এই ব্যাপারটা আপনি এনেছেন সেই রকম একটা কিছু ভেবে। আপনার কাছে আমার আর একটা অ্যাম্বিগুইটি থেকে গেছে। ১৯৯৩ সাল থেকে প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েত থ্রি টায়ার সিস্টেমে চলে গেছে। আগের পঞ্চায়েতে দুটি ছিল, এবারে তিনটি হয়েছে। আপনি একটা ওয়ার্ডকে নিয়ে এলেন। সেই ওয়ার্ডের রিপ্রেজেনটেটিভ কি হবে? সে কি পঞ্চায়েত সমিতিতে রিপ্রেজেন্ট করতে পারবে? গ্রাম পঞ্চায়েতে কি ভাবে রিপ্রেজেন্ট করবে? আপনি ইলেকশান করবেন, অথবা করবেন না? তাহলে ঐ সময়ে ঐ জায়গায় যারা কাউন্সিলর ছিলেন, যে ওয়ার্ডে তাদের মেম্বারশিপ সিস হয়ে গেল যেহেতু পঞ্চায়েত চলে গেল। একটা গ্রাম পঞ্চায়েত হয়ত একটা মেজরিটি নিয়ে আছে বা হয়ত দুটো মেজরিটি নিয়ে আছে। এবারে পঞ্চায়েতে আসার সঙ্গে সঙ্গে তাদের কাজ একটা ডিফাংক্ট পজিশনের মধ্যে চলে যাবে, সমস্ত পলিটিক্যাল ক্যারাক্টর চেঞ্জ হয়ে যাবে। আপনার মটিভ কি? আপনাকে আমি আবার বলছি যে ক্যারেক্টারটা কি। একদিন সকাল বেলা আপনার লোকাল কমিটির সেক্রেটারি বলে দিল যে এই ওয়ার্ডের সব কংগ্রেস গেছে, এদের তাড়িয়ে দাও। এটাই হচ্ছে এর ক্লিয়ার কাট মটিভ। একটা কথা আপনি এখানে পরিষ্কার ভাষায় বলেছেন যে গোর্খা হিল কাউন্সিলকে মোর অথরিটি অ্যাণ্ড কন্ট্রোল ওভার দি গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি দিচ্ছি। আমার খুব দুঃখ হচ্ছে আপনার জন্য। আপনি প্রথমবার এলেন এবং মন্ত্রী হলেন। আপনি পঞ্চায়েত সিস্টেমটা ভাল বোঝেন।

আপনি জেলা পরিষদের সভাধিপতি ছিলেন। কিন্তু এই লাইনটায় গ্রাম-পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির ক্ষমতাকে খর্ব করা হচ্ছে আপনার কলমের মধ্যে দিয়ে। আপনার বক্তব্য অনুযায়ী গোর্খা হিল কাউন্সিলকে মোর অথরিটি দেওয়া হচ্ছে। ঐ পাহাড়ী লোকটার কাছে রাজ্য সরকার সারাণ্ডার করে দিল। আপনি নিজে পঞ্চায়েত সিস্টেমের মাথা হয়ে বলছেন যে গোর্খা কাউন্সিলকে মোর পাওয়ার দিচ্ছি। আজকে কাগজে দেখেছি যে উত্তর ২৪ পরগনার জেলার পঞ্চায়েত সমিতি বিক্ষোভ দেখাচ্ছে যে জেলা পরিষদ থেকে নাকি ইন্দিরা আবাস প্রকল্প চালু করার চেষ্টা হচ্ছে। আর আপনি আইন করছেন, ঐ একটা লোকের ভয়ে তাকে তুষ্ট করার জন্য গোটা পঞ্চায়েত সিস্টেমটাকে তাদের কাছে বলি দিয়ে দিচ্ছেন। আপনি সেকেণ্ড পার্টে আবার বলেছেন যে যদি এই রকম কিছু হয় উইদাউট প্রাইওর কনসাল্টেশন অব দি গোর্খা কাউন্সিল রাজ্য সরকার কিছু করবে না। রাজ্য সরকার তাদের কাছে মাথা নত করে দিয়েছে। আজকে এই শায়ত্ত শাসনকে কোথায় নিয়ে যাচ্ছেন এটা কোনও সেনসেটিভ ব্যাপার নয়। একটা গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতিতে যদি এই রকম কিছু হয়, রাজ্য সরকারকে জানায়, রাজ্য সরকার বিলে স্বীকার করে নিচ্ছেন যে আমরা গোর্খা কাউন্সিলের প্রাইওর কনসাল্টেশন ছাড়া আমাদের একটা কথা বলার অধিকার নেই। আপনি পঞ্চায়েত মন্ত্রী হয়ে পঞ্চায়েত সিস্টেমটাকে খুন করার চেষ্টা করছেন। আবার হয়ত কোনদিন বলবেন যে, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদের ক্ষমতাকে কুক্ষিগত করব যদি সেটা বিরোধী দলের হাতে যায়। আপনার এই ইণ্ডিকেশন মারাত্মক খারাপ করে দিচ্ছে। সে জন্য আপনাকে সাবধান করতে চাই যে আপনি ব্যাপারটা একটু ভাল ভাবে দেখুন। আপনি আর একটা ভাল কথা বলেছেন যে, নুতন পঞ্চায়েত সিস্টেম হবার পরে প্রত্যেকটি পঞ্চায়েত সমিতিতে লিডার ঠিক করতে বলেছেন। এটা অনেক জায়গায় করতে পারা যায়নি। কিন্তু একটা জায়গায় যেখানে তিনটি দলের জগাখিচুড়ি হয়ে আছে সেখানে মেজরিটি কে, কে লীডার হবে? আপনি দয়া করে দেখবেন লিডার কে হবে। সেজন্য যেহেতু এই বিল মানুষের কল্যাণের জন্য নয় সি. পি. এমের কেবলমাত্র রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য এই বিল সুকৌশলে এনেছেন, এই বিলের বিরোধিতা করা ছাড়া আমার কোন উপায় নেই, এই কারণে এই বিলের বিরোধিতা করলাম এবং আমার দলের তরফ থেকে যে কাট-মোশনগুলি আনা হয়েছে তাকে সমর্থন করে শেষ করছি।

[3-15 – 3-25 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েতের কাজ কর্মের ক্ষেত্রে আরও কিছু আইনানুগ ব্যবস্থা গ্রহণের জন্য যে বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। আমরা সকলেই জানি যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থে গ্রামীণ ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে পঞ্চায়েত ব্যবস্থা তৈরি করেছেন সেই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে এই মুহূর্তে আমাদের রাজ্যের গ্রামীণ মানুষ এক নতুন দিগন্তের মধ্যে দিয়ে যাচ্ছেন। সুতরাং সেই পঞ্চায়েত

ব্যবস্থা যাতে আরও সুন্দরভাবে পরিচালিত হতে পারে সেই ব্যাপারে পূর্বেও আমরা কিছু কিছু বিল এই সভা থেকে পাশ করেছি। আবার একটা বিল আনা হয়েছে আজকে এবং সেই বিলের উদ্দেশ্য নিশ্চিত ভাবে বলতে পারি মহৎ কারণ পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা গ্রামীণ জনগণের কাজ করার ক্ষেত্রে প্রতিনিয়ত কাজের অভিজ্ঞতার মধ্যে দিয়ে যে সমস্যার সম্মুখীন হই, তা দূর করার জন্য বিভিন্ন সময়ে আমাদের আইন সংশোধন করার প্রশ্ন থাকে। আইন সংশোধন করতে হয় সেই দৃষ্টিভঙ্গিতে আজকে যে বিল সেই বিলের মধ্যে দিয়ে আমাদের যে এলাকা নির্ধারণের ক্ষেত্রে যে প্রস্তাব যে বিলে বিষয়টি রাখা হয়েছে সেটাকে যেমন আমি সমর্থন করি তেমনি ভাবে আমাদের পঞ্চায়েত প্রধান অপসারণের ক্ষেত্রে খুব স্বাভাবিকভাবে আমাদের একটা নির্দিষ্ট বক্তব্য ছিল, আইনের বিধান ছিল এবং সেই আইনে বিধান দিয়ে আমরা এর আগে পঞ্চায়েত প্রধান বা উপপ্রধান, সভাপতি বা অন্য ক্ষেত্রে তার অপসারণের সুযোগ ছিল সেই ক্ষেত্রে আবার নতুন করে কিছুটা সংযোজিত হচ্ছে; নিশ্চিত ভাবে এই প্রশ্নের ভালো-মন্দ দিক সব সময় থাকবে। কিন্তু নিশ্চিতভাবে আমি মনে করি, আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থার ক্ষেত্রে সরকারি দল বিরোধী দলের অবস্থান অনেক ক্ষেত্রেই আছে, সুতরাং আজকে বিরোধী দলের পক্ষ থেকে যে আশঙ্কা হচ্ছে যে এই রেজোলিউশনকে যদি অ্যাডাপ্ট করা না যায়, সারা রাজ্যে অনেক গ্রাম পঞ্চায়েত, বেশ কিছু পঞ্চায়েত সমিতি বিরোধীদলরাও পরিচালনা করেন, তাঁদের ক্ষেত্রে তাহলে এটা থাকবে। নিশ্চিতভাবে একটা আইনের গণতান্ত্রিক পদ্ধতি প্রয়োগ করার ক্ষেত্রে এই ধরনের আশঙ্কা আমরা নিশ্চিতভাবে আনতে পারি না। আমরা নিশ্চিতভাবে চাইব যে নানা ভাবে হয়তো বাধা সৃষ্টি করা যায় কিন্তু সেই পরিবেশ আমাদের রাজ্যে নেই থাকবে না। এ ক্ষেত্রে আমি মাননীয় মন্ত্রী যেহেতু এই ধরনের বিল এনেছেন আমি উল্লেখ করতে চাই নতুন সংবিধান সংশোধনের পরবর্তীকালে এই অপসারণের প্রশ্নে আমাদের রাজ্যে বিভিন্ন জায়গায়, বিভিন্ন ক্ষেত্রে, বিভিন্ন ধরনের অপসারণের নোটিশ হচ্ছে, সভা হচ্ছে। কিন্তু অনেক ক্ষেত্রে আমরা দেখেছি নির্দিষ্ট আইনে যা বলা আছে যে ভাবে অপসারণের কথা আছে এখনও পর্যন্ত সারা রাজ্যের তথ্য মাননীয় মন্ত্রী উল্লেখ করেননি, আলোচনা প্রসঙ্গে প্রাসঙ্গিক ভাবে অনেক ক্ষেত্রে আমরা দেখেছি যে আইনের যে বিধান আছে সেই বিধানে আমরা কিন্তু তাকে অপসারণ করতে পারছি না। তবে অপসারণ করতে গিয়ে হাইকোর্টের নির্দেশ বলে কোন পরিষ্কার ভাবে রায় আসছে না। গোটা বিষয়টা সম্পূর্ণ ভাবে ঝুলে থাকছে। অধিকাংশ ক্ষেত্রে দেখতে পাচ্ছি সংখ্যা গরিষ্ঠ সদস্যদের মতামত বা তাদের বক্তব্যে অপসারণের উল্লেখ আছে, কিন্তু সেই মত প্রতিষ্ঠিত হচ্ছে না, সংখ্যা লঘিষ্ঠের মত প্রতিষ্ঠিত হচ্ছে। হাই-কোর্টের নির্দেশ বলে সেই সংখ্যা লঘিষ্ঠের যিনি পদাধিকারী তিনিই বহাল থাকছেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব আমাদের পঞ্চায়েত নির্বাচনের যে অফিস বেয়ারার, ইলেকশনের যে পদ্ধতি ছিল সেই পদ্ধতি পরবর্তীকালে যেটা হয়েছে সেটা ভাল করে সমস্ত কিছু ভেবে দেখার দরকার আছে। কারণ যেহেতু আমাদের পঞ্চায়েত ব্যবস্থা সারা দেশে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। আমাদের রাজ্যের এই পঞ্চায়েত ব্যবস্থা দেশের মানুষের সাথে বিদেশের মানুষকেও উৎসাহ বাড়িয়েছে।

সর্বোপরি আমাদের রাজ্যের মানুষ এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে উপকৃত হয়েছে। এই ব্যাপারে ভেবে দেখতে বলব এবং প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়ার জন্য অনুরোধ করব। সরকার পক্ষ থেকে আগে ঘোষিত হয়েছে চৌকিদার দফাদার এবং পঞ্চায়েত কর্মচারিদের নিয়োগের ব্যাপারে। এই জায়গায় তাদেরকে যেভাবে স্বীকৃতি দিয়ে রাখার কথা বলা হয়েছে সেটা নিশ্চিত ভাবে অভিনন্দন যোগ্য। এই বিষয়ে আমি পূর্ণ সমর্থন করছি এই বিলে মূলত ২-৩টি বিষয় যা এখানে উল্লিখিত হয়েছে সেটা নিশ্চিত ভাবে আমাদের রাজ্যে উন্নয়নের ক্ষেত্রে পঞ্চায়েতের যে ভূমিকা আছে সেই পঞ্চায়েত ব্যবস্থাকে আর সরলীকরণ করার কথা বলা হয়েছে এবং মানুষের আরও গ্রহণযোগ্য করার কথা বলা হয়েছে। সেইজন্য আমি বিলকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। এই পঞ্চায়েত ব্যবস্থায় একটা বাস্তব দৃষ্টিভঙ্গির একটা অবস্থান আছে আমাদের রাজ্যে বিধানসভায় বিভিন্ন দলের সদস্যদের নিয়ে বিভিন্ন কমিটি আছে, তার মধ্যে পঞ্চায়েত কমিটি আছে। আমরা বিভিন্ন জায়গায় গিয়ে বিভিন্ন রকম জিনিস দেখেছি। একটা বিষয় মাননীয় মন্ত্রীকে দেখার জন্য অনুরোধ করব। এই ক্ষেত্রে মাননীয় বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব উল্লেখ করেছেন উনি বিলের বাইরে গিয়ে অনেক কথা বলেছেন। আমি এই বিলকে সমর্থন করে এই কথাটা বলে আমি আমার বক্তব্য শেষ করব। প্রতিনিয়ত আমাদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে, কাজের মধ্যে দিয়ে যেটা শিখছি তাকে আইনে পরিণত করে তাকে বাস্তবায়িত করার চেষ্টা করছি। এখন পর্যন্ত আইনের ক্ষেত্রে যে পদ্ধতিগুলি আছে, যে ব্যবস্থাগুলি আছে, গ্রাম সংসদের মিটিং থেকে শুরু করে গ্রাম পঞ্চায়েত মিটিং, বাজেট অর্ডিট পরিকল্পনা সব ক্ষেত্রে সরকারের ঘোষিত আইনের মাধ্যমে বিধান করা রয়েছে। সেটাকে সর্ব ক্ষেত্রে কার্যকর করার চেষ্টা করা হচ্ছে। এটা কার্যকর করার ক্ষেত্রে যদি কোনও ত্রুটি থাকে, এই ব্যাপারে যদি কোনও অভিযোগ থাকে সঠিক ভাবে দেখে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। আমরা যে আইনগুলি করেছি তাকে যদি সঠিক ভাবে রক্ষা করতে পারি তাহলে নিশ্চিত ভাবে আমাদের সরকারের যে উদ্দেশ্য তা সফল হবে। এই সফল করার তাগিদে এই বিল আনা হয়েছে। তাই আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-25 – 3-35 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মাননীয় মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় যে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত অ্যামেণ্ডমেন্ট বিল '৯৫ যেটা নিয়ে এসেছেন, এই বিতর্কে অংশগ্রহণ করেছেন আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব, সঞ্জীব দাস মহাশয়। আমাদের দলের মানস ভুঁইয়া মহাশয় বলেছিলেন এই বিলকে সিলেক্ট কমিটিতে পাঠাবার জন্য। তাতে মন্ত্রী মহাশয় বললেন যে এটা ছোট ব্যাপার, মাইনর ব্যাপার। ওনাকে বলি পটাসিয়াম সায়েনাইড জিনিসটা খুবই ছোট। ছোট হলে কি হবে জিনিসটা মারাত্মক আকার ধারণ করতে পারে। তার সাইজটা বড় কথা নয়, তার গ্র্যাভিটি কতটা। এই যে পঞ্চায়েত বিল এনেছেন, এটা যতটা না জনস্বার্থের কথা চিন্তা করে, নিয়ে এসেছেন, তার

থেকেও অনেক বেশি দলীয় স্বার্থের কথা চিন্তা করেছেন। দলের স্বার্থে নিয়ে এলেও আমাদের কিছু বলার ছিল না। আমরা বিরোধিতা করতাম, আপনারা শুনতেন না। এখন দলের স্বার্থ রক্ষা করতে গিয়ে জনস্বার্থ খুন্ন হচ্ছে। টোটাল কনটেক্সটে না গিয়ে বলছি, মিউনিসিপ্যালিটি গুলোকে পঞ্চায়েতের মধ্যে নিয়ে যাওয়ার জন্য আইন করছেন। কিসের ভিত্তিতে এইগুলো করবেন? বিভিন্ন সময়ে দেখেছি পঞ্চায়েতগুলোকে মিউনিসিপ্যালিটির মধ্যে ঢুকিয়ে দিলেন। দেখেছি, কেন্দ্রীয় সরকারের গ্রামোন্নয়নের যে সমস্ত স্কিম আছে, পশ্চিমবঙ্গের আরবান ডেভেলপমেন্ট স্কিমের মধ্যে নেই অনেক জায়গায়। ফলে পঞ্চায়েত এলাকার মানুষ যে বেনিফিট টা পায়, আরবান এলাকা পায় না। শুধু মাত্র একটা ট্যাক্স ইমপোজ করতে পারেন, যেটা পঞ্চায়েত এলাকায় করা যায় না। পঞ্চায়েত এলাকার লোকগুলো মিউনিসিপ্যালিটিতে এলেও কোন ফেসিলিটি পায় না। অথচ সেখানকার লোককে নিয়ে এসে ইনক্লুড করা হচ্ছে, তার কারণ হচ্ছে যেখানে আরবান এলাকায় বেশি হেরে যাচ্ছেন, সেখানে রুর‍্যাল বেল্টকে যুক্ত করে দিলে জিতে যাবেন। আবার কোন পঞ্চায়েতকে মিউনিসিপ্যাল এলাকায় নিয়ে আসছেন, যা আপনাদের খুব ভালো শক্ত ঘাঁটি, কারণ বিরোধী দলকে হারাবার জন্য। এটা তো করছেনই। পরবর্তীকালে মিউনিসিপ্যাল কর্পোরেশন আইনের বিল আছে, সেখানে আমাদের কিছু অ্যামেণ্ডমেন্ট আছে, তখন বলব। এই যে বিলে প্রভিসন রেখেছেন, কিসের ভিত্তিতে রেখেছেন? জনসংখ্যা কেমন হলে, থিক্‌লি পপুলেটেড হলে, ডেনসিটি অব পপুলেশন কি হলে নিয়ে আসতে পারেন, সেটা পরিষ্কার করে বলুন। এত স্কয়ার কিলোমিটারের মধ্যে এত লোক থাকলে করবেন, সেরকম কোনও কণ্ডিশন হলে বুঝতাম কোন খারাপ উদ্দেশ্য নেই।

নো কনিফডেন্সের ব্যাপারে যেটা এনেছেন, সেটা অনেকে বলছে, কেন হবে না? আজকে একটা মেম্বার চুরি করে ধরা পড়ল বা কোর্টে পঞ্চায়েত মেম্বার কনভিকশন হল, কেউ চলে গেলে মাইনরিটি হয়ে গেল, সেখানেও কি নো কনফিডেন্স পাস হয়ে করা যাবে না? সরানো যাবে না? একদিন আগে যদি নো কনফিডেন্স নেওয়া যায়, তাহলে ডিফালকেসান কেসের ব্যাপারে সরে গেল, পার্টি এক্সপেল করে দিল, মাইনরিটি হয়ে গেল, সেখানেও এটা থেকে যাবে? ধরুন পঞ্চায়েত প্রধান সোমবার অনাস্থা প্রস্তাব পাস করলেন, মঙ্গলবার তার সমর্থন কমে গেল, তারপর দিন বাজেট পেশ করতে গেলেন, বাজেট পাস হল না। সুতরাং একটা খিচুড়ি অবস্থা, ডেডলক অবস্থা হয়ে যাবে যখন মেজরিটি থাকবে না, তখন অনাস্থা প্রস্তাব আনা উচিত। কিন্তু আইনে ডিকটেটরি কায়দায় বলছে, নো কনফিডেন্স ছ'মাসের মধ্যে আনা যাবে না। এটা একটা পিকিউলিয়র অবস্থার মধ্যে এনেছেন। এইগুলো আমরা পঞ্চায়েতের মধ্যে আনতে চেয়েছিলাম। পঞ্চায়েত আইন ডে টু ডে সংশোধন করা দরকার হতে পারে, যদি কাজের জন্য সংশোধন করা দরকার হয়। আমরা বলেছি, আপনারা মেনে নেননি। আপনারা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে থাকেন। এর আগেও পঞ্চায়েত অ্যামেণ্ডমেন্ট বিলে অনেকবার বলেছি আপনার নেতৃত্বে জয়েন্ট সিলেক্ট কমিটিতে, এম. এল. এ., এম. পি. দের ভোটাধিকার দেবেন না। আপনি মন্ত্রী মহাশয় নিজে করেছেন, আপনাকে বললাম। তাতে হয় কি, রিপোর্টটা

ঠিকমতো প্রতিফলিত হয় না, অন্য ভাবে প্রতিফলন হয়। এম. এল. এ., এম. পি.দের দেবেন না জেলা-পরিষদের ভোটাধিকার, জেলা-পরিষদের সদস্যদের দেবেন না পঞ্চায়েত সমিতিতে ভোটাধিকার, পঞ্চায়েত সমিতির সদস্যদের দেবেন না গ্রাম পঞ্চায়েতের ভোটাধিকার। এতে হয় কি, আসনে জিতলেও এম. এল. এ., এম. পি. জেলা-পরিষদ এবং পঞ্চায়েত এক্স-অফিসিও ভোটের ফলে অন্যরা দখল করে। তখন সেটা না মানলেও, দেরিতে হলেও পরবর্তীকালে তা গ্রহণ করতে হল। আপনাদের এটা অভ্যাস জানি যে, কংগ্রেস পক্ষ থেকে কোনও প্রস্তাব এলে আপনারা তা মানবেন না, বিরোধিতা করবেন। আপনারা একদিন কেন্দ্রীয় সরকারের পক্ষে বললেন, আবার একই বিষয়ের উপরে আমাদের বিরুদ্ধে বললেন। এগুলো টেক ওভার হয়ে গেলে এখানে যে চৌকিদার, দফাদার কাজ করছে, তাদের চাকুরিগুলো চলে যাবে? সেজন্য এইসব চৌকিদার, দফাদারদের চাকুরির ব্যাপারে আপনাকে এখানে অ্যাকটিভ প্রভিসন রাখতে হবে। চৌকিদার, দফাদার যারা দিনের পর দিন কাজ করছে তাদের জন্য আজ পর্যন্ত কি ফেসিলিটিজের ব্যবস্থা রেখেছেন? তাদের জন্য আপনি কিছু ব্যবস্থা করতে পারেন নি এবং নতুন আইনে কিছু তৈরি করতে পারেননি। চৌকিদার, দফাদার, আপনাদেরই প্রধানরা যাদের অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন, তাদের চাকুরি চলে গিয়েছে। আঠার বছর ধরে যারা ডেলি ওয়েজে কাজ করেছে তাদের আপনি ছাঁটাই করেছেন। আঠার বছর ধরে যারা ডেলি ওয়েজে কাজ করেছে তাদের চাকুরির কোনও গ্যারান্টি আপনি দিতে পারেন নি। দ্বিতীয়ত, আপনি যাদের নেবেন তাদের অন্যান্য সরকারি কর্মচারিরা যে ফেসিলিটিজ পায়, গ্রাচুইটি, পেনশন ইত্যাদি দেবার কোনও কথা এখানে নেই। এগুলো সম্বন্ধে আপনি যদি এখানে বলেন তাহলে ভাল হয়। এর আগে অর্ডিন্যান্সের ব্যাপারে আমরা আপত্তির কথা বলেছিলাম। কিন্তু আপনি তখন আমাদের কথা শোনেন নি। সেপ্টেম্বর মাস পর্যন্ত আমাদের লাস্ট হাউস হয়েছিল, তখন আপনি এই বিল আনতে পারেন নি। তার তিনমাস পরে, ডিসেম্বর মাসে—আমরা বুঝতে পারলাম না কি কারণে—এর জন্য অর্ডিন্যান্স করতে হল। এত তড়িঘড়ি করে কেন যে অর্ডিন্যান্স করে এটা করতে হল তা আমরা বুঝলাম না। এর একটাই কারণ—সেটা হল, রাজনৈতিক উদ্দেশ্যের জন্য, রাজনৈতিক উদ্দেশ্যসিদ্ধির জন্য এটা করেছেন। আসলে আপনারা লালুপ্রসাদ যাদবের প্রভাবে প্রভাবিত হয়ে এটা করেছেন। এখানে আমাদের মাননীয় মানস ভূঁইয়া মহাশয় বলেছেন যে এটাকে সিলেক্ট কমিটিতে পাঠানো হোক। তাহলে আপনিই তো থাকতেন, সেখানে আপনি বলতে পারতেন এবং আমরাও বলতে পারতাম। আপনি মন্ত্রী হিসাবে সেখানে দায়িত্বে থাকতেন, সেখানে আপনি আমাদের বলতে পারতেন। আপনি বলুন যে কিসের ভিত্তিতে আপনি মিউনিসিপ্যাল এলাকাগুলোকে পঞ্চায়েতের মধ্যে নেবেন? এখানে জয়নাল সাহেব বলেছেন যে আপনি বিরোধী দলগুলোর সঙ্গে কোনও রকম শলাপরামর্শ করার কথা মনে করেননি। আপনি বলুন যে কোন ক্রাইটেরিয়ার ভিত্তিতে এটা করছেন? আপনি যদি এখানে বিশেষ কাইটেরিয়ার কথা, বিশেষ শর্তের কথা বলতেন যে, এই জন্য

এটা করছেন তাহলে না হয় আমরা বুঝতে পারতাম। আপনি যা করছেন তার ফলে এগুলো আরও বেশি করে ডিক্টেটরশিপকে প্রশ্রয় দেবে। সেজন্য আপনার কাছে অনুরোধ করছি যে, শর্তগুলোর কথা বলুন। তখন আমরা দেখব। যে এটাকে সমর্থন করা যায় কিনা। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় গ্রামোন্নয়ন এবং পঞ্চায়েত মন্ত্রী যে বিল আজকে উত্থাপন করেছেন — 'দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫ — আমি তাকে পূর্ণ সমর্থন করে কিছু কথা নিবেদন করছি। এখানে আলোচনা উঠেছে, সমালোচনা হয়েছে, আমিও অবজেক্টস অ্যান্ড রিজনস পড়তে গিয়ে খটকার মধ্যে পড়েছিলাম যে আর্বান এরিয়া আবার কি করে গ্রাম পঞ্চায়েতে রূপান্তরিত হয়? শহর ঘেঁষা এলাকাগুলো নিশ্চয়ই মিউনিসিপ্যালিটির মধ্যে অন্তর্ভুক্ত হওয়া উচিত। কিন্তু সেটা আবার গ্রাম পঞ্চায়েত এরিয়ায় রূপান্তরিত হয়ে যাবে। এই ব্যাপারে আমার একটু খটকা লেগেছিল। কিন্তু খুব চিন্তা ভাবনা করে আমি আমার উত্তরবঙ্গে একটি নজির পেলাম। দীর্ঘদিন ধরে ঐতিহ্য বহন করে যে মিউনিসিপ্যালিটি চলছে, বিশেষ করে কুচবিহার, সেখানে দেশ ভাগের ফলে কি কান্ড ঘটেছে? প্রাকৃতিক দুর্যোগের ফলে এমন কিছু মিউনিসিপ্যাল এলাকা পড়ে আছে যেগুলো শশ্মানের মত খাঁ খাঁ করছে।

[3-35 – 3-45 p.m.]

কাজেই সেখানে আরবানে থাকার কথা নয়, সেই কারণে সেই সমস্ত জায়গা গ্রাম পঞ্চায়েতে উন্নত করতে গেলে নিশ্চয় আইনের আশ্রয় গ্রহণ করা উচিত। সুতরাং যে বিল আজকে আনা হয়েছে সেই বিল পেশ করা হলে উন্নয়নের দিক থেকে কোনও অসুবিধা হবে না। আজকে একথা স্বীকার করতেই হবে যে, দেশভাগের ফলে এবং প্রাকৃতিক বিপর্যয়ের ফলে অনেক অখ্যাত জায়গা বিখ্যাত হয়েছে এবং অনেক বিখ্যাত জায়গা তার সৌষ্ঠব হারিয়েছে। যে শিলিগুড়ি এককালে চড়াইমহল ছিল আজকে উত্তর বাংলার রাজধানীতে রূপান্তরিত হয়েছে তা পঞ্চায়েতের ফলেই সম্ভব হয়েছে। আজকে পঞ্চায়েতের যে ব্যবস্থা এবং সেখানে যে উদ্দেশ্য এবং আদর্শ তাকে আমরা প্রসারিত করতে চাই। আমরা গণতান্ত্রিক ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করতে চাই। সেই কারণে আজকে স্লোগান উঠেছে যে উত্তরবঙ্গের বনাঞ্চলকে পঞ্চায়েতের মাধ্যমে উন্নীত করতে হবে। সেখানে স্লোগান উঠেছে যে, চা-বাগিচাগুলোকে পঞ্চায়েতের মাধ্যমে উন্নীত করতে হবে। এই বিলে মাননীয় মন্ত্রী মহাশয় সুস্পষ্ট ভাবে গোর্খা হিল কাউন্সিলের কথা বলেছেন। পঞ্চায়েতের সাবজেক্ট কমিটির মেম্বার হিসাবে এবং তারই সুবাদে আমি দার্জিলিংয়ে গেছিলাম এবং সেখানে হিল কাউন্সিলে ইউনিয়ন বোর্ডের সময়কার পঞ্চায়েত দেখলাম। সেখানকার প্রতিনিধিদের আন্তরিকতা লক্ষ্য করলাম। তারা মনে প্রাণে চাইছে পশ্চিমবাংলার অন্যান্য এলাকার মতো পঞ্চায়েত ওদের জেলাতেও

প্রসারিত করা হোক। সেখানে আজকে অফিসারদের কোনও কাজ নেই, তারা আন্তরিক ভাবে একই ধাঁচে সারা পশ্চিমবঙ্গে পঞ্চায়েত চালু হোক। আজকে যে সমস্ত সমালোচনা এখানে উঠেছে সেই প্রসঙ্গে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের একটি কবিতা মনে পড়ছে 'দেশ মৃন্ময় নয়, সে চিন্ময়'। আজকে মানুষ বুঝতে পেরেছে পঞ্চায়েতকে উন্নত করতে গেলে, তাকে ক্ষমতা আরও বেশি করে দিতে হবে। এবং তাহলেই স্বপ্নের পঞ্চায়েত বাস্তবে রূপায়িত হবে। সেখানে বিলের এই অংশটাকে সঠিক ভাবে নির্ণয় করতে হবে। তা যদি করা যায় তবেই ত্রিস্তর পঞ্চায়েত পশ্চিমবাংলায় একটা আদর্শ জায়গা দখল করে নিতে পারবে। আমরা অতীতে ইউনিয়ন বোর্ড দেখেছি, তার পরবর্তী সময়েও কংগ্রেসি জমানাতে পঞ্চায়েত দেখেছি। সেই সময়ের যে সমস্ত চৌকিদার ছিল, আজকে তাদের কোনও কাজ নেই। তারা উদ্বৃত্ত হয়েছিল, এই পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে ১ বছরের মধ্যে তাদের অ্যালট করা হয়েছে এবং বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের কর্মী হিসাবে তারা নিয়োগপত্রও পেয়েছে। আমি জানি, আমি নিজে একটি গ্রাম পঞ্চায়েতের প্রধান ছিলাম, সেই সময়ে ৮ জন চৌকিদার ছিল, তার মধ্যে একজন অবসর গ্রহণ করেছে। বাকি ৭ জনই অ্যাবজর্ভ হয়ে গেছে। বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে তারা আজকে অত্যন্ত আনন্দের সঙ্গে কাজকর্ম করছেন। তারা আজকে জানতে পেরেছে যে, বামফ্রন্ট সরকার তাদের আজকে সঠিক ভাবেই নিয়োগ করেছে। চাকুরির ক্ষেত্রে যেসব সুযোগ সুবিধা দেওয়ার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে সেগুলো আজকে সঠিকভাবে দেওয়া হচ্ছে। এবং এই বিল নিশ্চয় তাদের যথেষ্ট সহায়ক হবে। আজকে যে কথা আমি বলছিলাম, যে কোনও আইন মানুষের কল্যাণের দিকে তাকিয়ে তৈরি হয়। এর খারাপ ভাল দুটো দিকই থাকে। সমালোচনার জন্য তার খারাপ দিক তুলে ধরতে পারি। কিন্তু বাস্তবে কাজ করতে গেলে আইন এর সাহায্য আমাদের গ্রহণ করতেই হবে। আমার নির্বাচনী এলাকা গ্রাম পঞ্চায়েত এলাকা সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, সেখানে পলিটেকনিক স্কুল আছে, আনন্দচন্দ্র কলেজ আছে। সেখানে সারা কাজ গ্রাম পঞ্চায়েত করতে পারবে না। সেইজন্য আমাদের প্রস্তাব গৃহীত হয়েছে, সেটা মিউনিসিপ্যালিটিতে আপ-গ্রেড হয়ে চলে আসছে জলপাইগুড়ির উপকণ্ঠে ময়নাগুড়ি কেন্দ্রে। কাজেই এই আইন ত্রিস্তর পঞ্চায়েত-এর ক্ষেত্রে সহায়ক হবে। কাজেই এই আইনকে সমর্থন করে মাননীয় মন্ত্রী যে বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন তার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুলসী ভট্টরায় ঃ** মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এখানে যে বিল পেশ করেছেন ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৫ তাকে সর্বতোভাবে সমর্থন করে তার সমর্থনে নিজের বক্তব্য পেশ করব। পঞ্চায়েত হচ্ছে গ্রামের মানুষের অভিভাবক। দীর্ঘদিন ধরে মানুষের পাশে কোনও অভিভাবক ছিল না। এই রাজ্যে বামফ্রন্ট আসার পরে গ্রামের মানুষ সেই অভিভাবক পেয়েছিল। এই রাজ্যের সমতল এলাকার মানুষ নিজেরা অভিভাবক নিয়ে ১৭/১৮ বছর চলছে। কিন্তু পাহাড়ি এল্যাকার মানুষ বহু দিন থেকে অভিভাবক বিহীন ছিল। যেভাবে সমতল এলাকায় প্রাকৃতিক দুর্যোগ হলে বন্যা হলে, খরা হলে এই অভিভাবকরা তাদের

পাশে দাঁড়ায়, সেই ভাবে পাহাড়ি এলাকার মানুষের পাশে কে এসে দাঁড়াবে, এটা একটা প্রশ্ন চিহ্ন। গত কয়েক বছর ধরে এ বিষয়ে একটা চেষ্টা করা হচ্ছে। কিন্তু আমাদের সেই চেষ্টাকে বাধা দেবার জন্য এই হাউসে না হলেও আপার হাউসে, সংসদে একটা চেষ্টা হচ্ছে। যখন সংসদে পঞ্চায়েত বিল নিয়ে আলোচনা হচ্ছে তখন এই রাজ্যের একজন কংগ্রেস(আই) সাংসদ তিনি দার্জিলিং-এর পাহাড়ি এলাকায় পঞ্চায়েত করার বিরুদ্ধে মত দিয়েছিলেন। তিনি হলেন ইন্দ্রজিৎ খুল্লার। আমরা বারবার দাবি করে এসেছি, গ্রামের মানুষের ইচ্ছাও ছিল এই পঞ্চায়েতের পক্ষে। কিন্তু তিনি সমস্ত পাহাড়ি মানুষের বিরুদ্ধে বক্তব্য রেখেছিলেন। কিন্তু তার বক্তব্য, তার মতামত টেকেনি। তারপর পঞ্চায়েত হবে বলে ঠিক হয়।

[3-45 – 3-55 p.m.]

কিন্তু সেখানে সুস্পষ্ট ভাষায় লিখে দেওয়া হয়েছে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদে কি ধরনের পঞ্চায়েত হবে, সেই পার্বত্য পরিষদের নিয়ম অনুযায়ী, পার্বত্য পরিষদের যে কানুন আছে তাকে ভিত্তি করে এই জিনিসটা হবে। এটা ঠিক করে দেওয়া হয়েছে। তার ফলে সেখানে পঞ্চায়েত করার ক্ষেত্রে, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের ক্ষেত্রে বিভিন্ন সময় আমরা আলোচনা চালিয়েছি। এই ব্যাপারে আমার পূর্ববর্তী বক্তা কংগ্রেসের একজন সদস্য বললেন, একজন লোককে খুশি করার জন্য এটা করা হয়েছে। এটা ঠিক নয়, আমরা আলোচনা করেছি, সুভাষ ঘিসিং এর সঙ্গে আলোচনা করেছি। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের অধ্যক্ষর সঙ্গেও আলোচনা করেছি, কি ভাবে সেখানে পঞ্চায়েত নির্বাচন করা যায় এবং কি ভাবে এই নির্বাচনের ব্যবস্থা করা যায় সেই আলোচনা করেছি। সেই আলোচনার মধ্যে কিছু সন্দেহ ছিল নিশ্চয়, সেখানে যারা পার্বত্য পরিষদের পরিচালনা করছে তাদের মধ্যেও কিছু সন্দেহ ছিল, সেই সন্দেহের অবকাশ যাতে না হয় তার জন্য আবার নূতন করে বিল নিয়ে আসা হয়েছে, এছাড়া সেখানকার কাউন্সিলারদের যে সন্দেহ ছিল সেটাকে মেটাবার জন্য এই বিলটা করা হয়েছে। সেইজন্য আমি বলছি, এই ব্যাপারে যারা কংগ্রেসের থেকে বিরোধিতা করছেন, এটাকে এখানে পাস না করিয়ে সিলেক্ট কমিটিতে পাঠানো হোক, তাদেরকে বলি এত বড় হাউসে যদি আলোচনা না করা যায় তাহলে ঐ সিলেক্ট কমিটিতে ৫/৬ জনের মধ্যে আলোচনা করে কি হবে, এর চেয়ে এখানে এই বড় হাউসে আলোচনা করা হলে সেটা তো ভালই হবে। সেইজন্য বলছি, ওরা আজকে ভয় পাচ্ছেন বলে এটাকে সিলেক্ট কমিটিতে নিয়ে যেতে বলছেন। আর একটা জিনিস করা হয়েছে, ৬ মাসের মধ্যে যদি একবার অনাস্থা প্রস্তাব আনা হয়, এবং সেটা যদি আলোচনা নাও হয় তাহলেও পরবর্তীকালে ৬ মাসের মধ্যে আর অনাস্থা প্রস্তাব আনা যাবে না, খালি যদি অনাস্থা প্রস্তাব নিয়ে আলোচনা হতে থাকে তাহলে উন্নতির কাজ কিভাবে হবে, কোনও দিনই আর তাহলে উন্নয়নের কাজ করা যাবে না। সেইজন্য এটা ৬ মাস করা হয়েছে। এই ব্যাপারে একটা অ্যামেন্ডমেন্ট এসেছে। আমাদের এই সময়কারের যে চেষ্টা আছে, এটা হচ্ছে তার একটা প্রতিফলন। আমরা পঞ্চায়েতে কি স্লোগান ব্যবহার করছি, নিজের গ্রামকে নিজে গড়ে তুলবে, মানুষ এই ব্যাপারে চেষ্টা করছেন। সেই চেষ্টাকে

শক্তিশালী করার জন্য পঞ্চায়েতের যারা কাজ করছেন তাদেরকে কর্মচারী না বলে কর্মী বলা হয়েছে, কর্মচারী বললে চাকর মনে হয়, কর্মী বললে নিজেকে পঞ্চায়েতের কর্মী হিসাবে মনে হবে, পঞ্চায়েতের কর্মী মানুষের একজন বন্ধু হিসাবে সে নিজেকে মনে করবে। এই চিন্তা ভাবনা থেকেই পঞ্চায়েতকে সে আপন মনে করবে. এই ভাবনা চিন্তা করেই পঞ্চায়েত মন্ত্রী এটা এনেছেন, এইজন্য এটাকে স্বাগত জানাচ্ছি। আমাদের বিরোধী দলের বন্ধুরা বললেন কেন এটা করা হয়েছে, এটা করার উদ্দেশ্য হচ্ছে ওখানে যারা কাজ করছেন, তারা নিজেদেরকে পঞ্চায়েতের কর্মী বলে মনে করবেন, সেই কারণেই এটা হয়েছে। দার্জিলিং-এ ২৬ শে মার্চ নির্বাচন হচ্ছে। এই নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হোক, আমাদের রাজ্যে ত্রিস্তর পঞ্চায়েত রয়েছে, ওখানে চারটি স্তরে হবে। মানুষের কাছে পঞ্চায়েতকে নিয়ে যাওয়ার জন্য আমরা চেষ্টা করছি, তৃণমূল স্তরে পঞ্চায়েতকে পৌছে দেওয়ার চেষ্টা আমরা করছি। কারণটা হল, আগামী দিনে যেভাবে কাশ্মীরে হয়েছে, পাঞ্জাবে হয়েছে, সেই অবস্থা যাতে না হয় তার জন্য ন্যাশনাল মেইনস্ট্রিমের মধ্যে দিয়ে দেশের উন্নয়নের জন্য, রাষ্ট্রের উন্নয়নের জন্য তার অংশকে গ্যারান্টি করতে পারে সেই কারণে এই চিন্তা আমাদের সরকারের রয়েছে। তাই সাধারণ মানুষকে নিয়ে গ্রামাঞ্চলে একটা স্কীম আমরা করতে চাচ্ছি। জি.এন.এল.এফ. ভেবেছিল সেখানে নির্বাচন হলে তাদের পাওয়ার কার্টেল হয়ে যাবে, সেইজন্য তারা তখন বয়কট কল করেছিল, ভেবেছিল তারা হিল কাউন্সিলের পাওয়ার খর্ব হয়ে যাবে। আগামী ২৬ শে মার্চ যে নির্বাচন সেখানে অনুষ্ঠিত হবে, আশা করছি সেটা শান্তিপূর্ণ ভাবে হবে, এই নির্বাচনে অন্য রাজনৈতিক দলগুলি অংশ গ্রহণ করছে, কংগ্রেসও সেখানে অংশ গ্রহণ করছে।

কংগ্রেস কয়েকটা সীটে ক্যাণ্ডিডেট দিতে চেষ্টা করছে। আমরা তাদের স্বাগত জানাচ্ছি। পাহাড়ে পঞ্চায়েতটা এখন এক স্তরে হচ্ছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমরা বলে রাখছি গ্রাম পঞ্চায়েত নির্বাচন হওয়ার পর পঞ্চায়েত সমিতির নির্বাচন যত তাড়াতাড়ি করার চেষ্টা করা হোক, তার পরে জেলা পরিষদের চেষ্টা করা হোক। গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ এদের কাজ দেখবে আবার দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল। আমাদের পঞ্চায়েত মন্ত্রী যে বিল এখানে রেখেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দল নেতার বক্তব্যকে এবং তাদের আনীত অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট বিল এখানে উপস্থিত করেছেন আমি সেই সম্পর্কে কয়েকটি কথা এখানে উল্লেখ করছি। মাননীয় মন্ত্রী এই বিলে যে সংশোধনীগুলো এনেছেন সেটা খুবই সংক্ষেপ এবং ছোট্ট হলেও এটার মধ্যে যদি অন্য কোনও উদ্দেশ্য না থাকে এবং গ্রাম স্তরে গ্রামের সাধারণ মানুষের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণের রাজনৈতিক সদিচ্ছা যদি থেকে থাকে তাহলে এই আইনগুলোকে সংশোধন করা প্রয়োজন। এই রাজনৈতিক সদিচ্ছা থাকলে কোনও প্রশ্ন নেই। কিন্তু আমরা দেখছি গ্রাম পঞ্চায়েতে যে আইনগুলি রচিত হচ্ছে সেই আইনগুলোকে প্রয়োগ করবার ক্ষেত্রে শাসকদল যেখানে যেখানে তারা ক্ষমতা কেন্দ্রীভত না কুক্ষিগত করে নিতে পারছেন না

তখনই তারা এক একটা সংশোধনী এখানে আনছেন। এখানেই আমাদের আপত্তি। দলীয় স্বার্থে সুযোগ গ্রহণ করবার জন্যই গ্রামের সাধারণ মানুষদের উন্নতির জন্য এই আইনগুলো রচিত হচ্ছে না। একটা সংশোধনীতে বলা হচ্ছে প্রধান, উপ-প্রধান গ্রামোন্নয়নের কাজের ক্ষেত্রে টাকা পয়সা উইথড্র জয়েন্ট সিগনেচারের মাধ্যমে করবার কথা। কিন্তু আমরা দেখছি গ্রাম পঞ্চায়েত নির্বাচনে বিভিন্ন জায়গায় কমবিনেশন। প্রধান এক দলের, আর উপ-প্রধান অন্য দলের। কাজ করতে গিয়ে দেখা যাচ্ছে প্রধান-উপ-প্রধানের মধ্যে বিরোধ। কোনও কোনও জায়গায় আবার টাই হয়েছে। প্রধান অন্য দলের হয়ে গেছে। সেখানে আবার উপ-প্রধানের সঙ্গে বিরোধ চলছে, সে সই করছে না। সেখানে তারা বলছেন গ্রাম পঞ্চায়েতে প্রধান, উপ-প্রধান এক সাথে কাজ না করলে, অন্য কোনও সদস্যর সই দিয়ে প্রধান, বা উপ-প্রধান টাকা তুলতে পারবেন। তাহলে এটা ঠিকই আছে। কিন্তু দেখা যাচ্ছে নানা রকম সু-কৌশলে তারা এই অ্যামেন্ডমেন্ট আনছে কিনা, এই সন্দেহটা থেকে যায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, তিনি তার ভাষণে বলেছেন, যদি তারা প্রয়োজন মনে করেন তাহলে নোটিফিকেশনের মাধ্যমে পঞ্চায়েত এলাকাকে মিউনিসিপ্যালিটির মধ্যে অন্তর্ভুক্ত করতে পারেন।

[3-55 – 4-05 p.m.]

এটার ক্ষেত্রে কোনও বিরোধিতার কোন প্রশ্ন নেই। ক্রমাগত ভাবে একটা মিউনিসিপ্যালিটির পাশাপাশি এলাকায় নানা দিক থেকে উন্নয়নের প্রয়োজন, সেই জন্য মিউনিসিপ্যালিটিকে সম্প্রসারণ করা যেতে পারে। কিন্তু মিউনিসিপ্যালিটির কোন গ্রাম বা অংশ গ্রাম পঞ্চায়েতে নিয়ে যাওয়া হবে, এটা উল্টো দিকে চলবার পথটা ধরা হয়েছে। আপনি বলছেন গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের উন্নয়ন হচ্ছে। কিন্তু বর্তমানে দেখছি মিউনিসিপ্যালিটির কোনও ওয়ার্ড বা গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত করার জন্য একটা চেষ্টা চলছে। এটার যদি রাজনৈতিক সংকীর্ণতার দৃষ্টিভঙ্গি নিয়ে করা হয় বা যদি উদ্দেশ্য থাকে যে মিউনিসিপ্যালিটি এলাকায় মেজরিটি পাবার জন্য সেই গ্রাম পঞ্চায়েতের একটা অংশ মিউনিসিপ্যালিটির এলাকায় অন্তর্ভুক্ত হবে, কিন্তু এটার ক্ষেত্রে দেখা যাচ্ছে মিউনিসিপ্যালিটি এলাকাকে গ্রাম পঞ্চায়েতের মধ্যে নিয়ে যাবার জন্য একটা প্রভিসন আনলেন। আর একটা কথা অনাস্থার ক্ষেত্রে, অনাস্থা ছয় মাসের মধ্যে আনা যাবে না। সেখানে যে রেজলিউশন অ্যাডপ্ট হচ্ছে, বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে দেখছি, অনাস্থা সংগত কারণে আনা দরকার, সেখানে শাসক দল নানা ভাবে ষড়যন্ত্র করে মিটিং যাতে না হয়, রেজলিউশন অ্যাডপ্ট যাতে না হয়, তার চেষ্টা করেন। শেষ একটা কথা বলছি, আইন অনেক কিছু হয়েছে, কিন্তু সেই আইনগুলো বাস্তবে পঞ্চায়েত মানছে না। সেই ক্ষেত্রে সংসদের মিটিং করবার কথা বলা হচ্ছে। অ্যানুয়াল অ্যাকশন প্ল্যানের কথা বলা হয়েছে, কিন্তু বাস্তবে গ্রাম পঞ্চায়েতে সেটা কি কার্যকর হচ্ছে, আইন রচিত হলেও সেটা কার্যকর করা হচ্ছে না। এই কটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় না যে খুব বেশি কিছু এই বিলের সমর্থনে বলার আছে। বিরোধীপক্ষ কয়েকটি কথা বলছেন, সেজন্য আমাকে দু একটি কথা বলতে হচ্ছে। এখানে প্রথম কথা হচ্ছে যে, ওরা বলেছেন কেন এত তাড়াতাড়ি করে এই অর্ডিন্যান্স করলাম। সব সময়ে ওদের মনের মধ্যে একটা জিনিস থাকে, এটা দলীয় স্বার্থে করা হচ্ছে। আমার মনে হয় কি, কিছুটা দলীয় স্বার্থ আছে। তবে সেটা হচ্ছে বিরোধীদলের স্বার্থে, আর কি। বিরোধী দলের স্বার্থে আমাকে এটা করতে হচ্ছে। একটা তো আমার এখনই খেয়াল পড়ছে। আমরা গত বার যে বিল পাস করেছিলাম তাতে ছিল যে, আমাদের যে জেলা কাউন্সিল গঠন হবে, তাতে বিরোধীদলের যিনি নেতা হবেন তিনি তাঁর চেয়ার পার্সন হবেন। সেটা আপনি জানেন। এক মাসের মধ্যে সেটা করে দিতে হবে কিন্তু দুর্ভাগ্য আমার এমন বিরোধীদল এক মাসে করতে পারলেন না। আমাকে সেটা তোলার ব্যবস্থা করতে হল। ওদের স্বার্থেই আমাকে একটা সংশোধন করতে হল। একটা আধটা তো আপনাদের স্বার্থে করেছি, সেটা বললে পারতেন। এটা যদি সমর্থন করতেন এবং বাকিগুলো সমর্থন না করতেন তাহলে আমরা বুঝতাম। কিন্তু সব সময়ে দেখছি দলীয় স্বার্থ বলছেন। নিজের দলের স্বার্থ যে এখানে রক্ষিত হয় সেটা বললে পারতেন। আর সবাই মিলে একটা কথাই বলছেন। আমি আপনাদের বলছি, কেন আমাদের এটা করতে হল। মিউনিসিপ্যালিটি আইন যা আমাদের সংশোধন রয়েছে তাতে কিছু এলাকা পঞ্চায়েত থেকে মিউনিসিপ্যালিটিতে যাবে। তার কি ব্যবস্থা হবে? সে সব ক্ষেত্রে ব্যবস্থা করা হবে। আইন সংশোধন হল কিন্তু যা আইন ছিল, আমরা যদি সংশোধন না করতাম, তাহলে কিছু এলাকা মিউনিসিপ্যালিটিতে গেলে যতক্ষণ পর্যন্ত মিউনিসিপ্যালিটি ইলেকশন না হচ্ছে ততক্ষণ পর্যন্ত পঞ্চায়েতও নেই, মিউনিসিপ্যালিটি নেই মাঝখানে একটা শূণ্য অবস্থা থাকতো। বেশ কিছুদিন ধরে সেই অবস্থা থাকতো। সেজন্য সেখানে ব্যবস্থা করা হয়েছিল। মিউনিসিপ্যালিটি আইনেও সেই বিধান করা হয়েছে। সেটা এই হাউসে পাস করা হয়েছে। আমি আশা করেছিলাম বিরোধী পক্ষ সেই কথাটা মনে রাখবেন ভুলে যাবেন না এত তাড়াতাড়ি। যতক্ষণ পর্যন্ত ইলেকশন না হচ্ছে পঞ্চায়েতের ক্ষেত্রে সেটা কনটিনিউ করবে, সেই ব্যবস্থার সংস্থান আমাদের পঞ্চায়েতে রাখার দরকার ছিল। আমরা সেটা করেছি। সেটা যদি না করতাম তাহলে অর্ডিন্যান্সে কিছু অচলাবস্থা হত। কিছু কিছু জায়গায় সেজন্য আমাদের এটা করা দরকার হয়েছিল। আরেকটা কথা এখানে বলা হয়েছে যে কোনটা মিউনিসিপ্যালিটি হবে পঞ্চায়েত থেকে, আবার কোনটা মিউনিসিপ্যালিটি আছে পঞ্চায়েত হবে। সে আইন তো এখানে পাস হয়েছে। এখানে বলেছেন ক্যারেক্টার কি হবে, কিসের ভিত্তিতে হবে? ওরা বলছেন, সব ওই দলীয় স্বার্থে রাজনীতির স্বার্থে। কিন্তু কি হবে না হবে, তা এই হাউসে পাস হয়েছে। আমাদের এখানে মিউনিসিপ্যালিটি অ্যাক্ট, ওয়েস্ট

বেঙ্গল ১৯৯৩, সেখানে বলা আছে যে কি কি ক্যারেক্টার হতে হবে। সেকশন থ্রীতে বলা আছে কি হবে। যদি পপুলেশন নট লেস দ্যান ২০০০ ইন এভিডেন্স হয়, সেক্ষেত্রে বলা আছে ডেনসিটি কি হবে। ৯১৫ ইন এভিডেন্স পার স্কোয়ার কিলোমিটার ইন এরিয়া কম হলে হবে না। তার পর হচ্ছে যে ইন হুইচ in which more than one half of the adult population are chiefly engaged in pursuits other than agriculture। বলাই আছে খুব পরিষ্কার ভাবে, খুব সুনির্দিষ্ট ভাবে। তার পরেও দলীয় স্বার্থ এর মধ্যে কি করে এলো বুঝতে পারছি না। তার পর আমাকে একজন বললেন এখানে যে, এটায় নাকি অ্যামবিগুইটি আছে। আমার মনে হল, ওদের কথার মধ্যেই অ্যামবিগুইটি আছে। ওদের ভাষায়, পঞ্চায়েতে থাকা মানে অন্ধকারে থাকা আর মিউনিসিপ্যালিটি মানে আলো। আমি সে ভাবে দেখিনা। এখানে সুনির্দিষ্ট ভাবে কি বলা আছে? সবই মিউনিসিপ্যালিটি হয়ে যাবে? সবই আরবান্ ক্যারেক্টার হবে? এগ্রিকালচার থাকবে না? যাবেন কি? পারবেন কি? যাইহোক, কোন একটা কারণে উনি ভেবেছিলেন এটা পঞ্চায়েতে থাকা দরকার সেটা মিউনিসিপ্যালিটি হয়ে গেছে। তাহলে কি হবে? এখন যদি মনে হয় পঞ্চায়েত-এর ক্যারেক্টার কি, সেটা পঞ্চায়েতে থাকা উচিত তাহলে এই আইনটাতো আপনাদের সাহায্য করবে। তাহলে আমাদের কথায় অ্যামবিগুইটি আছে, না আপনাদের কথায় অ্যামিবিগুইটি আছে? এই রকম পরিস্থিতির উদ্ভব হয়েছিল গত নির্বাচনে। জ্ঞানসিং সোহন পালের এলাকায় এই রকম একটা ঘটনা ঘটেছিল। ওরা সব বললেন আমরা মিউনিসিপ্যালিটিতে থাকব না, আরবান ক্যারেক্টার নেই ইত্যাদি ইত্যাদি। আমরা পঞ্চায়েতে যাব। আমাদের এখানে আইন ছিল না, আমাকে বলতে হল যে মডিফাই করে দিন। তারপর ওখানে পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এটা ব্যতিক্রম। এই রকম কখনো যদি হয়, তার জন্য একটা বাঁধান রাখতে হয়েছে। এতে আতঙ্কিত হওয়ার কিছু নেই। আরেকটা হচ্ছে এখানে কয়েক জন মিলে বলছেন, এখানে যদি কখনো একবার অনাস্থা আনেন তাহলে ৬ মাসের মধ্যে আর আনা যাবে না। সেটা আমরা পাস করেছিলাম। ওরা বোধ হয় চাইছেন প্রতিদিন অনাস্থা আনতে। তাতে কি সুবিধা হবে? একবার নির্বাচন হলে ৬ মাস এবং একবার অনাস্থা আনলে আপনি ৬ মাসে অনাস্থা আনতে পারবেন না। তারপর আমরা দেখলাম কয়েক জায়গায় মিটিং ডাকা হচ্ছে। অনাস্থা ডেকে দিলেন। কিন্তু জোর নেই অনাস্থায়, রিমুভাল করবার মতো জোর নেই। ব্যাস, সাতদিন অন্তর একটা করে নোটিশ দিতে লাগলেন। সেজন্য আমি একটা ব্যবস্থা করে দিয়েছি। যদি আপনি মিটিং ডাকেন তাহলে মিটিং ডাকুন।

[4-05 – 4-15 p.m.]

তারপর ডাঃ আবেদিন কাউন্টিং অফ ভোটস বুথে না করে অন্য কোথাও নিয়ে গিয়ে

করতে বলছেন। তা এখন যেটা করা হচ্ছে তাতে ঐ মতকেই তো শক্তিশালী করা হচ্ছে। অথচ এটাকে উনি সমর্থন করতে পারলেন না। কিছুই কি সমর্থন করতে পারেন না, সব কিছুরই বিরোধিতা করতে হবে! আর একটা বললেন, আমরা নাকি এখানে ডি. জি. এইচ. সি.-কে খুশি করবার চেষ্টা করছি এবং আর একজন মাননীয় সদস্য বললেন পঞ্চায়েতের মধ্যে দিয়ে ক্ষমতা খর্ব করছি। খুশি কে কাকে করতে চেয়েছিল তা তো আমরা সকলেই জানি এবং একটু আগেই আমাদের একজন মাননীয় সদস্য সে সম্বন্ধে বলেছেন। সুতরাং আমি আর বেশি বলতে চাই না। যখন খসরা কন্সটিটিউশন অ্যামেণ্ডমেন্ট বিল পার্লামেন্টে আনা হয়েছিল তখন তাতে পঞ্চায়েত ছিল না—ওখানে, ঐ পার্বত্য এলাকায় পঞ্চায়েতের কোনও ব্যবস্থাই ছিল না। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে ওখানে তার বিরুদ্ধে লড়াই করতে হয়েছিল। অবশ্য এ বিষয়ে পার্লামেন্টে সব দলের মাননীয় সদস্যরাই লড়াই করেছিলেন ঠিকই, কিন্তু দার্জিলিং থেকে নির্বাচিত সদস্য, ডাঃ জয়নাল আবেদিনের দলের সমর্থনে নির্বাচিত সদস্য তার বিরোধিতা করেছিলেন। তিনি প্রশ্ন তুলে ছিলেন, 'ওখানে পঞ্চায়েত কেন হবে?' এসব লোকসভার প্রোসিডিংস-এ আছে, দেখে নেবেন। কাজেই এটা কাউকে খুশি করার জন্য নয় বা কারো ক্ষমতা খর্ব করার জন্য নয়। সংবিধানে যা লিপিবদ্ধ হয়েছে তারই প্রতিফলন রাজ্য আইনের মধ্যে ঘটছে। আর একজন মাননীয় সদস্য ক্লজ—১৭'র কথা বললেন। ওটা আমরা আগেই পাস করেছি—জেলা পরিষদের যে কন্সটিটিউয়েন্সীগুলো হবে তাদের প্রতিটির ভোটারের সংখ্যা মোটামুটি একই রকম হবে। আগে বড় ব্লকে যেখানে দুটো কন্সটিটিউয়েন্সী ছিল, সেখানে ছোট ব্লকেও দুটো কন্সটিটিউয়েন্সী ছিল। আমরা এখন বলছি মোটামুটি সম-সংখ্যক ভোটারের ভিত্তিতে হোক। এটা শিলিগুড়ি মহকুমা পরিষদ বিলের মধ্যেই আনা হচ্ছে। এখন ওখানে নির্বাচন হয়ে গেছে, তখন ওটা করলে ওখানে অসুবিধা হত। এখন ওটা ঢোকালাম। আগেই জেলা পরিষদের ক্ষেত্রে ওটা হয়েছে। আশা করি বিরোধী দলের নেতা এখন আশ্বস্ত হয়েছেন, সুতরাং এখন আর এর বিরোধিতা করবেন না। আর কর্মচারী, কর্মী ইত্যাদি ব্যাপারে আপত্তির কি আছে? অষ্টাদশ শতাব্দীর, উনবিংশ শতাব্দীর "দফাদার, চৌকিদার" ইত্যাদি রেখে লাভ কি আছে? আমরা একবিংশ শতাব্দীতে যেতে চলেছে। সুতরাং ঐ নিয়ে কোন তর্ক আছে বলে আমার মনে হয় না। তারপর প্রধান, উপ-প্রধানের কথা উঠেছে। আপনারা সকলেই জানেন আইনে আছে প্রধান; উপ-প্রধান এবং আর যে কোনও একজনের নামে অ্যাকাউন্ট থাকবে এবং এনি টু অপারেট করবে। প্রধান বা উপ-প্রধান অনুপস্থিত থাকলে তৃতীয় জন চেক সই করতে পারবেন ওঁদের একজনের সঙ্গে। কিন্তু কোনও ক্ষেত্রে তৃতীয় জন সই করতে না চাইলে কি হবে? কাজ তো আটকে যাবে! সুতরাং কাজ যাতে আটকে না যায় তার জন্যই এই ব্যবস্থা করা হচ্ছে যা বিলে বলা হয়েছে—গ্রাম পঞ্চায়েতের সভা তা ঠিক করবে। এর মধ্যে অগণতান্ত্রিক কি হল আমি বুঝতে পারছি না!

স্যার, আমার মনে হয় না যে, আমার ১৫ মিনিট সময় লাগবে। কারণ বিরোধী পক্ষ যেসব কথা বা প্রশ্ন তুলেছিলেন তার প্রায় সব উত্তরই আমি দিয়ে দিলাম। অডিট ইত্যাদি নিয়ে বাকি যেসব কথা বিরোধী দলের মাননীয় নেতা তুলেছেন সেসব কথার জবাব আমি আমার দপ্তরের বাজেট বরাদ্দ নিয়ে যখন আলোচনা হবে তখন দেব। সুতরাং বিলের ওপর যা আলোচনা হল তাতে এখন আমার সর্ব-সম্মত সিদ্ধান্তই গ্রহণ করতে পারি।

The motion of Dr. Manas Bhunia that the West Bengal Panchayat (Amendment) Bill, 1995, be referred to the select Committee was then put and lost.

The motion of Dr. Suriya Kanta Misra that the West Bengal Panchayat (Amendment) Bill, 1995, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 4**

**Mr. Speaker :** There are amendments to clause 4 by Dr. Manas Bhunia (Amendment No. 1) and by Shri Lakshmi Kanta Dey (amendment No. 6). The amendment of Dr. Manas Bhunia is out of order. So I request Shri Lakshmi Kanta Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 4, in sub-section (2) of proposed section 6A, for the words "Municipality shall cease to exist", the words "Municipality in the area so notified shall cease to exist" be substituted.

**Dr. Suriya Kanta Misra :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that (amendment No. 6) was then put and agreed to.

The question that clause 4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

## Clause 5

**Mr. Speaker :** There are amendments to clause 5 by Dr. Manas Bhunia (Amendment No. 2) and by Shri Lakshmi Kanta Dey (Amendment No. 7). The amendment of Dr. Manas Bhunia is out of order. So I request Shri Lakshmi Kanta Dey to move his amendment,

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 5, in the proposed third proviso in section 12 after the words and notation "at a meeting convened under this section." the words "either no meeting is held or" be inserted.

**Dr. Suriya Kanta Misra :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment No. 7) was then put and agreed to.

The question that clause 5, as amended, do stand part of the Bill was then put and agreed to.

## Clauses 6 and 7

The question that clauses 6 and 7 do stand part of the Bill was then put and agreed to.

## Clause 8

**Mr. Speaker :** there is amendment in clause 8 by Dr. Manas Bhunia (amendment No. 3). It is in order. I now request Dr. Bhunia to move his amendment.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that in clause 8 for the words "Gram Panchayat Karmees", where they occur the words "Gram Panchayat Karmachari" be substituted.

**Dr. Suriya Kanta Misra :** No. I do not accept the amendment.

The motion of Dr. Bhunia was then put and lost.

The question that clause 8 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 9

**Mr. Speaker :** There is amendment in clause 9 by Dr. Manas Bhunia (Amendment No. 4). The amendment is in order. Now I request Dr. Bhunia to move his amendment.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that in clause 9 for the words "Gram Panchayat Karmees", wherever they occur the words "Gram Panchayat Karmachari" be substituted.

**Dr. Suriya Kanta Mistra :** No. I will not accept the amendment. The Amendment of Dr. Bhunia amendment No. 4 was then put and lost.

The question that clause 9 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 10 and 11

The question that clause 10 and 11 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 12

**Mr. Speaker :** There is amendment in clause 12 by Shri Lakshmi Kanta Dey (Amendment No. 8) The amendment is in order. Now I request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 12, in the proposed third proviso in section 101, after the words and no motation "at a meeting convened under this section,", the words "either no meeting is held or" be inserted.

**Dr. Suriya Kanta Misra :** Yes, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that (amendment No. 8) was then put and agreed to.

The question that clause 8, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 13**

The question that Clause 13 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 14**

**Mr. Speaker :** There are amendments to Clause 14 being Amendment No. 5 of Dr. Manas Bhunia. the amendment of Dr. Bhunia is out of order and the Amendment No. 9 of Shri Lakshmi Kanta Dey. I request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 14, in the proposed third proviso in section 146, after the words and notation "at a meeting convened under this section the words "either no meeting is held or" be inserted.

**Dr. Suriya Kanta Mishra :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmikanta Dey (Amendment) No. 9) was then put and agreed to.

The question that Clause 14, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 15 to 20 and Preamble**

The question that Clauses 15 to 20 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Mr. Speaker :** With the consent of the House I extend the time by 15 minutes.

(Voices—"Ayes")

The time is extended for 15 minutes.

**Dr. Suriya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

[4-15 – 4-25 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্মল মুখার্জি এবং ডি ব্যানার্জিকে

নিয়ে **একটা কমিটি** করা হয়েছিল। তারা কর্মী এবং **কর্মচারিদের বদলি সংক্রান্ত** বিষয়ে বলেছিলেন। দিজ ইজ এ কোয়েশ্চেন অব ডিগনিটি। আপনারা এটা করলেন কি ভোটের জন্য? এখানে নিউ রিক্রুটমেন্টের প্রশ্ন হচ্ছে কেন? পঞ্চায়েতের কাজ যদি বড় হয়, কাজ প্রশস্ত হয়, বিস্তৃত হয়, তাহলে গভর্নমেন্টের কাজ কনসিকোয়েন্টলি কমবে। আপনারা দেউলিয়া হয়ে যাচ্ছেন, পিয়ারলেসের টাকা নিয়ে মাইনে দেন। আজকে গভর্নমেন্ট থেকে লিয়েন নিয়ে কেন ট্রান্সফার করা যাচ্ছে না? গভর্নমেন্টের যারা এমপ্লয়ী তারা কেন অ্যাবজরভ হল না? এটা হচ্ছে না কেন? এটা কি দলবাজির জন্য করেছেন? আপনারা এই কথাটার জবাব দিন। আর চৌকিদার, দফাদারদের সম্বন্ধে আপনাদের সিদ্ধান্ত কি সেটা একটু বলুন। এরা অবসরান্তে পেনশন বেনিফিট রিটায়ারমেন্ট বেনিফিট পাবে কি? সেটাও একটু বলুন। এদের রুরাল পুলিশ বলা হত। আজকে এই কাজটার কি কোনও দরকার নেই? নাকি চোর ক্যাডাররা যাতে করে খেতে পারে তার জন্য এটা করছেন? এই কথাটা বলে দিন। আমি একটা কথা জিজ্ঞাসা করি জওহর রোজগার যোজনায় পভার্টি ইরাডিকেশনের জন্য যে অনুদান কেন্দ্র থেকে আসছে তা কি হিল কাউন্সিলের মাধ্যমে গ্রাম পঞ্চায়েতে যাবে? এটা কি আপনারা চাইছেন না যে সরাসরি ওরা পাবে? এটা একটু পরিষ্কার করে দিন।

**শ্রী সূর্যকান্ত মিশ্র** ঃ স্যার, ডঃ আবেদিন যেটা বলছেন ঐ সব চৌকিদার, দফাদারদের কথা, আমি বলছি ওরা গ্রাম পঞ্চায়েতের কর্মচারী হয়ে গেছে। গ্রাম পঞ্চায়েতের অন্যান্য কর্মচারিদের সঙ্গে ওরা সমান ভাবেই সুযোগ পাবেন। সেটা নিয়ে কোনও সমস্যা নেই। এটা নিয়ে চিন্তিত হবার কোনও কারণ নেই। ডি. জি. এইচ. সি দার্জিলিংয়ে আছে, তার অ্যাক্ট আছে, অ্যাক্ট পাস হয়েছে, সেই অ্যাক্ট অনুসারে ব্যবস্থা হয়েছে। ওখানে তারা জেলা পরিষদের ভূমিকা পালন করছে। পশ্চিমবঙ্গে যেমন পঞ্চায়েতের ব্যবস্থাদি জেলা পরিষদে যায়, ঐ ২০ পারসেন্ট ৮০ পারসেন্ট যা আছে তাতে বলা আছে ২০ পারসেন্ট জেলাপরিষদ রাখবে ইত্যাদি যা আছে সেই রকম থাকবে। বাকি যেটা বলছেন সেটা এই বিলের বিচার্য বিষয় নয়, গভর্নমেন্ট স্টাফ অন্য কোথাও যাবে কি যাবে না সেটা নীতিগত ব্যাপার, সেটা আমি বলতে পারব না। রিপোর্টে আছে। আপনারা তো মতামত দিচ্ছেন না, আপনারা মতামত দিন, আমরা দেখব আলোচনা করে কি করা যায়।

The motion of Dr. Surya Kanta Mishra that the West Bengal Panchayat (Amendment) Bill, 1995, as settle in the Assembly be passed was then put and agreed to.

## The West Bengal Eletrical Undertaking (Recovery of Dues) Bill, 1995

**Mr. Speaker :** Now, The West Bengal Electrical Undertaking (Recovery of Dues) Bill, 1995. Hon'ble Minister-in-charge may please introduce the Bill.

**Dr. Sankar Sen :** Sir, I beg to introduce the West Bengal Electricity Undertaking (Recovery of Dues) Bill, 1995.

Sir, this Bill is just a simple one to make the existing provision, relevant provision of Indian Electricity Supply Act 1984 more operative. I may mention that a large number of our sister states have already adopted this Bill, so, I place the Bill with your kind permission before the House for consideration and passing.

(Secretary then read the title of the Bill)

**Dr. Sankar Sen :** Sir, I beg to move that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, be taken into consideration.

**Mr. Speaker :** There is a motion of Shri Saugata Roy for circulation of the Bill, Shri Saugata Roy may please move his motion.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995 be circulated for the purpose of eliciting public opinion by the 15th April 1995.

স্যার, মন্ত্রী মহাশয়, ইলেক্ট্রিক্যাল আণ্ডারটেকিংসগুলি যে লোকসান করছে তাতে তাড়াতাড়ি যাতে টাকা আদায় করা যায় তার জন্য এই বিলটা এনেছেন। ঠিকই টাকা আদায় করার জন্য যে ব্যবস্থা করছেন ল্যাণ্ড রেভিনিউতে যেভাবে আদায় করা হয় সেই ভাবে করবেন। স্বাভাবিক ভাবে এতে একটা বিরাট সংখ্যক লোক ক্ষতিগ্রস্থ হবে এবং অসুবিধায় পড়বে। এরিয়ার অফ ল্যাণ্ড রেভিনিউ যেমন পড়ে আছে ইলেক্ট্রিসিটি বোর্ডের আর্থিক চিত্রও সেই রকম খারাপ আকারে থেকে গেছে। সুতরাং আমার মনে হয় তাড়াতাড়ি করবার দরকার নেই। গত বারে বাজে বক্তৃতায় মন্ত্রী মহাশয় এই বিল আনতে চান এই রকম কোনও ইণ্ডিকেশন দেননি। সুতরাং পাবলিকের দরকার আছে কিনা, পাবলিক কোন ওপিনিয়ন দেন কিনা এবং ইণ্ডাস্ট্রিয়াল হাউস, চেম্বার অফ কমার্স তাঁদের কেউ কিছু ওপিনিয়ন দেন কিনা সেটা দেখে ফাইনাল করতে হবে এবং হাউসে বিলটা সারকুলেট করতে হবে। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের দাবিটা মেনে নেবেন।

**ডঃ শঙ্কর সেন :** স্যার, আমি এই অ্যামেণ্ডমেন্ট টু দি মোশনটার পুরোপুরি অপোজ করছি। এর জন্য জেনারেল পাবলিক অ্যাফেক্টেড হবে না। ভাল করে দেখলে দেখা যাবে এই বিলটা আনা হয়েছে কনজামশান অফ এনার্জি ন্যাচারালি লার্জ সেকশন অফ এগ্রি[illegible] কনজিউমার্স যারা লাম্প হিসাবে দেন, লার্জ সেকশন অফ কনজিউমার্স, আনমিটারড কা[illegible] থ্রু মণিটার সার্কিট বেকার তারাই অ্যাফেক্টেড হবে। সাধারণ মানুষ অ্যাফেক্টেড হবে [illegible]

মিনিয়েচার সার্কিট ব্রেকারের জন্য অ্যাফেক্টেড হচ্ছে না। সুস্থ নাগরিক যারা শহরে, গ্রামে এবং মিউনিসিপ্যালিটিতে আছেন, তারা এতে অ্যাফেক্টেড হচ্ছেন না। যারা অসুস্থ তারা অ্যাফেক্টেড হবেন। সেজন্য আমি এই অ্যামেণ্ডমেন্ট অপোজ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত ভাল লোকের কাজকে স্লপি বলা হয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী শঙ্কর সেন তার মুখোমুখি হয়েছেন। আমি এই রকম স্লপি কাজ কোনও সরকারের কখনও দেখিনি। আমরা হাউসে প্রায়ই দেখি যে মন্ত্রী একটা বিল আনেন, তারপরে সরকার পক্ষ থেকে কিছু অ্যামেণ্ডমেন্ট দেওয়া হয়। সেই অ্যামেণ্ডগুলি চীফ হুইপের নামে থাকে এবং সেগুলি প্রায় শেষ মুহুর্তে আসে। কিন্তু এখানে চীফ হুইপের নামে যে অ্যামেণ্ডমেন্ট এসেছে তাতে বিলের যে ওয়াইড স্কোপ ছিল, সেটা পুরোপুরি ভাবে রিডিউস করছে এতে বোঝা যাচ্ছে যে শঙ্করবাবু পার্টির সঙ্গে আলোচনা না করেই এই বিল এনেছেন। সেজন্য পার্টি এই বিলের স্কোপ অ্যাণ্ড এফেক্ট ড্রাস্ট্রিক্যালি কাটল করেছে। আমি এটা পড়লে আপনি বুঝতে পারবেন। এই বিলে কনজিউমার ডেফিনেশন বলতে কি বলা হয়েছে? সেখানে বলা হয়েছে, Consumer means any person who is supplied with energy by an electrical undertakings for domestic, commercial industrial or agricultural purposes and includes any person whose premises are for the time being connected for the purpose of receiving energy with the works of an electrical undertaking." তার মানে বাড়িতে বিদ্যুৎ দিন, শিল্পে বিদ্যুৎ দিন, অফিসে বিদ্যুৎ দিন, চাষের জন্য বিদ্যুৎ দিন বা একজন ডোমেস্টিক কনজিউমারকে বিদ্যুৎ দিন। কিন্তু সরকারি অ্যামেণ্ডমেন্টটা যদি শোনেন তাহলে আশ্চর্য হয়ে যাবেন। আমরাও এতটা চাইতে পারতাম না, যতটা লক্ষ্মীবাবু চেয়েছেন। উনি বলেছেন, এগ্রিকালচার, ডোমেস্টিক, এগুলি বাদ। লক্ষ্মীবাবু যে অ্যামেণ্ডমেন্ট মুভ করবেন তাতে বলা হয়েছে, Consumer means any person who is supplied with energy by an electrical undertaking for commercial or industrial purposes at 6 K.V. and above. ৬ কে. ভি ভোল্টেজের কম যদি কোনও ইলেক্ট্রিক নেওয়া হয় ডোমেস্টিক পারপাসে বা এগ্রিকালচার পারপাসে তাদের ক্ষেত্রে এটা হবেনা। আমরা এটা সমর্থন করি। লক্ষ্মী দের অ্যামেণ্ডমেন্টটা ঠিক আছে। চাষী এবং সাধারণ যারা ডোমেস্টিক কনজিউমার তাদের আনা উচিত ছিল না। মন্ত্রী মহাশয়ের কাছে আমি জিজ্ঞাসা করব, এতবড় স্কোপ অব অ্যামেণ্ডমেন্ট এই বিলে যেটা এসেছে, আপনি এটা ৩ দিন আগে আলোচনা করে আনতে পারলেন না? আজকে যখন এসেছে তখন shall we treat the House in the sloppy fashion? যে মন্ত্রী একটা বিল আনবেন, তারপরে সরকার থেকে একটা অ্যামেণ্ডমেন্ট আসবে যাতে এই বিলের পারপাসটাকে ডিফিটেড করে দেবে এই ক্যাজুয়ার স্লোপি অ্যাটিচ্যুড টুওয়ার্ডস লেজিসলেশান—এটাই সরকারের সম্পর্কে আমাদের অভিযোগ, গত বছর এই মন্ত্রী যে বাজেট ভাষণ দিয়েছিলেন, সেই ভাষণে—সাধারণত বাজেটে ইণ্ডিকেশন দেওয়া হয় যে মন্ত্রী কোন কোন ক্ষেত্রে নূতন আইন আনার কথা ভাবছেন—কোথাও শঙ্করবাবু এটা উল্লেখ

করেননি যে উনি এই ধরনের একটা বিল রিকোভারী অব ডিউস আনবেন। সুতরাং আমার মনে হয়, এই বিল দলের মধ্যে আলোচনা না করে হঠাৎ উনি এনেছেন এবং তার জন্যই এই ওয়াইড রেঞ্জিং অ্যামেণ্ডমেন্ট হল। এই বিলের উদ্দেশ্য কি সেটা বোঝা দরকার। আমাদের যে মূল অবজেকশন হত এই বিলের ক্ষেত্রে, সেটা লক্ষ্মীবাবুর অ্যামেণ্ডমেন্ট যদি অ্যাকসেপ্ট হয় তাহলে চাল যাবে। গৃহস্থ এবং চাষীদের বিদ্যুৎ সাপ্লাইয়ের ক্ষেত্রে এটা করবেন না। শঙ্করবাবু আশা করি এটা মেনে নেবেন। তারপরে ডিউজ মানে ইলেকট্রিক সাপ্লাইয়ের কিছু বকেয়া, সেটাও ডেফিনেশনে লক্ষ্মীবাবুর অ্যামেণ্ডমেন্টে ক্লিয়ার হয়ে যাবে। এখানেও শঙ্করবাবু আলোচনা না করে এনেছেন। শঙ্কর বাবু আলোচনা না করে এনেছেন ডিউজ সম্পর্কে বিলে ছিল "Dues means any sum payable to an electrical undertaking on account of — (i) consumption of energy supplied; or (ii) any remuneration, rent or other charges for hire, inspection, test, installation, connection, repairs, maintenance or removal of any works; or (iii) price of any works taken on loan but not returned; তার মানে যে কোনও ফর্মে বিদ্যুৎ নিয়োগের ক্ষেত্রে অন্য কোনও ভাবে যদি ইলেক্ট্রিক কোম্পানিগুলো কোনও লোকের কাছে টাকা পেত তাহলে সেটাকে ডিউজ বলে ধরা হয়। লক্ষ্মী বাবুর অ্যামেন্ডমেন্ট কি বলছে? বলছে dues means any sum payable to an electrical undertaking on account of consumption of energy supplied. শুধু যে যাদের বিদ্যুৎ দেবেন তার জন্য যেটা সেটা ডিউজ হবে। আপনি টেস্টিং করুন, অন্য কোনও জিনিস নিয়ে রাখুন সে ব্যাপারে যে রিকভারি সেটা ডিউজের মধ্যে আসবে না। তার ফলে বিল আনার আগে লক্ষ্মী বাবুর অ্যামেন্ডমেন্ট আমার হাতে এসে গেল এবং আমি বুঝলাম যে ওঁর পারপাস যেটা উনি চেয়েছিলেন শঙ্কর বাবু সেটাতে ডিফিটেড এবং আমি প্রথমেই বলেছিলাম right man in the wrong party. ভাল লোক খারাপ পার্টিতে — তার যে সমস্যা হয় শঙ্কর বাবুর সেই সমস্যা হবে। এটা আমি সম্পূর্ণ ভাবে একমত যে ইলেক্ট্রিসিটি বোর্ডে যে অবস্থা তাতে ইলেক্ট্রিসিটি বোর্ডে রিকভারি ইম্প্রুভ করা দরকার এবং সেই রিকভারির জন্য অ্যাডিকোয়েট ব্যবস্থা নেওয়া দরকার। এটা আমি একমত, ইলেক্ট্রিক বোর্ড যেমন ১৯৯২-৯৩ তে আমি দেখেছিলাম ৭৩১ কোটি টাকার বিদ্যুৎ সাপ্লাই করেছে সেই জায়গায় লস হয়েছে ৯২ কোটি টাকা বছরে। কোনও বছর ৭০ কোটি কোনও বছর ৮০ কোটি কোনও বছর ৯০ কোটি — এই হচ্ছে স্টেট ইলেক্ট্রিক বোর্ডের লস-এর চিত্র বছরের পর বছর। কোনও বছর ৫০ কোটি টাকার কম লোকসান ইলেক্ট্রিক বোর্ডে হয়নি। তার মানে ওঁরা বিদ্যুৎ কিনছেন যে খরচা দিয়ে সেই টাকা ওঁরা তুলতে পারেননি কোনও সময়। লোকের কাছে এনার্জি বিক্রি করে এই অবস্থা। স্বভাবতই রাজ্য বিদ্যুৎ পর্ষদের অবস্থা বিহারে সবচেয়ে খারাপ ভারতবর্ষের মধ্যে। তারপর পশ্চিমবাংলা বলা যায়। রাজ্য বিদ্যুৎ পর্ষদের অবস্থা খারাপ। রাজ্য বিদ্যুৎ পর্ষদের এ ব্যাপারে টোন আপ করা খুব দরকার। আমরা পাবলিক আন্ডারটেকিং কমিটিতে রাজ্য বিদ্যুৎ পর্ষদ নিয়ে ডিটেলস আলোচনা করেছি এবং আমাদের রিপোর্ট আসবে হাউসে, তাতে

আমরা দেখেছি কি প্যাথেটিক ফিনান্সিয়াল ডিসব্যালেন্স-এর মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদ পড়েছে। সুতরাং টাকা রিকভার করতে হবে। সেজন্য রাস্তা বার করতে হবে। এ ব্যাপারে আমি একমত, কিন্তু আমি শঙ্কর বাবুর কাছে এটার ক্ল্যারিফিকেশন চাই এবং আমি এজন্য একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি যে এই পাওয়ার রাজ্য বিদ্যুৎ পর্ষদ নিক, আমার কোনও আপত্তি নেই। এই পাওয়ার সি.ই.এস.সি. পাবে কেন? সি.ই.এস.সি. তো কোনও বছর লস করছে না। সি.ই.এস.সি. এমন কি হুক ট্যাপিং-এর জন্য লস করছে না। তারা প্রতি বছর ব্যালান্স শিটে লাভ দেখাচ্ছে এবং সি.ই.এস.সি. কলকাতাতে ইলেক্ট্রিক সাপ্লাই এর টাকা সারপ্লাসকে ইউজ করে নয়দা ইলেক্ট্রিক সাপ্লাই কিনে নিয়েছে, তারা ভুবনেশ্বরে ইলেক্ট্রিক সাপ্লাই কিনে নিয়েছে। সি.ই.এস.সি. কে আপনি আন-ডিউ পাওয়ার দেবেন কেন? তাই আমার বক্তব্য সি.ই.এস.সি. কে যদি আপনার লাইসেন্স ধরা যায় তাহলে সি.ই.এস.সি. কে এ থেকে বাদ দিন। আপনি এই পাওয়ার একটা প্রাইভেট রুটকে তুলে দেবেন, রাজ্য বিদ্যুৎ পর্ষদ যেখানে সাপ্লাই করছে তাদের এই পাওয়ার দিন। এখন এবার বিলে উনি কি করতে চেয়েছেন — উনি বলেছেন যে কোথাও যদি ইলেক্ট্রিক সাপ্লাইয়ের এখন স্কোপটা খুব কমে গেলে যেটা উনি চেয়েছিলেন সম্পূর্ণ ডিউজের ক্ষেত্রে এটা হবে। কিন্তু স্কোপটা কমে গেলে খুব একটা লিমিটেড বিল এসে শেষ পর্যন্ত ট্রাকেটেড বিল নিয়ে শঙ্কর বাবুকে সন্তুষ্ট থাকতে হবে এবং তাতে উনি কি বলেছেন? যদি কেউ বিদ্যুৎ পর্ষদ বা কোনও বিদ্যুৎ কোম্পানির কাছে টাকা বাকি রাখে এবং সেটাও বাকি মানে শুধু বিদ্যুতের বিলের টাকা, অন্য কোনও টাকা নয়। তাহলে ৩০ দিনের মধ্যে যে ইলেক্ট্রিক কোম্পানি একটা ডিমান্ড নোটিশ দেবে যে তোমার কাছে এত টাকা বাকি আছে এবং তারপর ডিমান্ড নোটিশ দেওয়ার পর ৩০ দিনের মধ্যে হয় আপনার টাকা জমা দিতে হবে, আর নইলে আপনার পুরো টাকা জমা দিয়ে আপনাকে সিভিল কোর্টে মামলা করতে হবে যে আমি এই ডিউজের জন্য, এই বকেয়ার জন্য আমি লায়াবেল নই। এটা হচ্ছে স্টেপ নাম্বার টু, এটা হচ্ছে ৩০ দিনের মধ্যে বিদ্যুৎ কোম্পানি নোটিশ দেবে স্টেপ নাম্বার টু হচ্ছে ৩০ দিনের মধ্যে টাকা জমা দিতে হবে। এমনকি মামলা করলেও পুরো টাকা জমা দিতে হবে। আমার বক্তব্য যে যদি কেউ মামলা করে বা যদি কেউ আপত্তি করে তাহলে আপনি পুরো টাকা জমা নেবেন কেন?

[4-35 – 4-45 p.m.]

আপত্তি যদি করে তাহলে আপনি বলুন যে ৩০ দিনের মধ্যে অর্ধেক টাকা জমা দাও, তারপর মামলা কর। মামলা করে মামলায় যেটা সেটেল্ড হবে সেই অনুযায়ী বাকি টাকা জমা দিতে হবে। পুরো টাকা জমা নিয়ে একেবারে মনোপলি করা ঠিক হচ্ছে না। অবশ্য টেলিফোন কোম্পানি এই ভাবে পুরো টাকা জমা নেয়। কনজিউমারদের প্রতি এই ভাবে আনফেয়ার ওয়েতে টাকা নিয়ে ঠিক হচ্ছে না। পুরো টাকা জমা নেওয়াটা আমি সমর্থন করতে পারছি না। মামলা হবার পর যা রেজাল্ট হবে সেই অনুযায়ী যদি পুরো টাকা জমা না দেওয়া হয়

তাহলে কনজিউমারকে আপনি ডিফল্টার হিসাবে ট্রিট করে আপনি টাকা আদায় করতে পারেন। ডিফল্টার হলে আপনি আবার কিভাবে আদায় করবেন বলেছেন? এরিয়ার অফ ল্যান্ড রেভিনিউ যেভাবে আদায় করে, খাজনা বাকি থাকলে যেভাবে আদায় করে সেই ভাবে করবেন বলেছেন। প্রথমে কোর্টে যাবে, তারপর সার্টিফিকেট কেস হবে, সেই সার্টিফিকেট কেসের উপর অবজেকশন হলে সার্টিফিকেট অফিসার সেই অবজেকশনের উপর সার্টিফিকেটস ইস্যু করবেন, তারপর সমস্ত সম্পত্তি ক্রোক করে সেই টাকা তোলা হবে। এই হচ্ছে এই বিলের লক্ষ্য। মাননীয় শঙ্কর বাবুকে জিজ্ঞাসা করতে চাই কত বছরের টাকা বাকি থাকলে আপনি ইলেক্ট্রিসিটি কেটে দিচ্ছেন? সাধারণ ভাবে কটা বিল বাকি পড়লে ইলেক্ট্রিসিটি ডিসকানেক্ট করবেন? আপনার এই যে ডিউজ হল, তার মূল দায়িত্ব হচ্ছে আপনার দপ্তরের। ইলেক্ট্রিসিটি বোর্ড যদি সময় মতো বিল দেয় এবং সেটা যদি সে জমা না দেয় সময় মতো তাহলে তো আপনি পাওয়ার ডিসকানেক্ট করে দিচ্ছেন। তাহলে তো আপনার ডিউজ হবার কথা নয়। তাহলে ডিউজটা হবার কারণ কি? কারণ হচ্ছে আপনার ইলেক্ট্রিসিটি বোর্ড সময় মতো বিল দেয় না। সেই জন্য সেই টাকা জমা না পড়ে ডিউজ হয়। আপনার সেই ডিউজ রিকভারির জন্য পাওয়ার দরকার। সেই পাওয়ারের জন্য এরিয়ার অফ ল্যান্ড রেভিনিউ যেভাবে আদায় করা হয়, সার্টিফিকেট কেস করে, সেই পাওয়ার আপনি নিতে চাইছেন। শঙ্কর বাবু শহরের লোক, সার্টিফিকেট কেস কি রকম হয়, কত দিন ধরে চলে, সেল করে টাকা আদায় করতে কত দিন লাগে এই ব্যাপারে ওনার ব্যক্তিগত অভিজ্ঞতা আছে কিনা জানি না। আমি বলছি এই টাকা আদায় করতে ৮-১০ বছর লেগে যায়। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের এই ভাবে রেভিনিউ আর্ন করার রাস্তা হতে পারে না, রেভিনিউ ইম্প্রুভমেন্ট করার রাস্তা হতে পারে না। খাজনা যারা দেয় না তাদের জমি বাড়ি গরু ক্রোক করে সেইগুলি বিক্রি করে খাজনা আদায় করা এটা একটা লং প্রসেস। সেইজন্য আমি বলছি এই বিলটা ট্রাঙ্কেটেড। আপনি রেভিনিউ আদায় করার জন্য যে রাস্তা গ্রহণ করেছেন আমি মনে করি সেটা খুব ডিলেটরি, খুব সময় সাপেক্ষ ব্যাপার। এটা সহজে করতে পারবেন বলে মনে হয় না। লিমিটেশন অ্যাক্টে কি বলেছেন? ৬ বছরের বেশি হলে তখন অ্যাপ্লাই করবে। আপনি বলেছেন —

"Notwithstanding anything contained in the Limitation Act, 1963, or in any other law for the time being in force, the period of limitation in respect of any suit or proceeding by or on behalf of an electrical undertaking for the recovery of any dues under this Act shall be six years from the date from which the period of limitation would begin to run under the Limitation Act, 1963, against alike suit by a private person".

৬ বছর লিমিটেশন অ্যাক্টে আপনি টাইম চেয়ে রাখছেন, এই টাইমের মধ্যে অ্যাপিল করতে পারবে না। আপনি ধরে নিচ্ছেন এই টাইমের মধ্যে এই রেভিনিউ আদায় করা যাবে না। আমি মনে করি যে ধরনের অ্যামেন্ডমেন্ট আপনার বিলের মধ্যে এসে গেল তাতে আপনার বিল ইন এনি কেস খুব ইনফ্রাকচুয়াস হয়ে গেল। আমি উদাহরণ দিচ্ছি। যেটা রানিং কোম্পানি, যে কোম্পানিটা ভাল ভাবে চলছে সে কখনও ইলেক্ট্রিসিটি বাকি রাখে না। তার কারণ সে জানে বাকি রাখলে পাওয়ার ডিসকানেক্ট হতে পারে, ইলেক্ট্রিসিটি কেটে দিতে পারে। নরম্যালি যাদের বাকি পড়ে যায় তারা করে কি? তারা কোর্টে একটা ইনজাংশন নিয়ে নেয় বলে 'ইলেক্ট্রিসিটি অথরিটি, তুমি আমার পাওয়ার ডিসকানেক্ট করতে পারবে না'। এখানে আপনি নিজেকে এমপাওয়ার করছেন যাতে এটা না করা যায়। এখানে আপনি বলছেন, মেন প্রিভেনশন এগেনস্ট নন-পেমেন্ট অফ ডিউজ হচ্ছে পাওয়ার টু ডিসকানেক্ট।

এবং ইলেক্ট্রিসিটি দরকার, ইলেক্ট্রিসিটি ছাড়া আপনাদের চলবে না। তার পক্ষে ডিসকানেকশন নিয়ে রান করা সম্ভব নয়। এবং, ইন্ডাস্ট্রিয়াল ক্ষেত্রে যে বড় কোম্পানি, তার ক্ষেত্রে পাশের জায়গা থেকে টানা সম্ভব নয়। তার ফলে ডিসকানেকশনের ভয়ে সে যে টাকা ডিমান্ড করে, বাকি পড়ে গেলে ডিসকানেক্ট করে দিলে কোম্পানি বন্ধ হয়ে গেল। তখন আস্তে আস্তে রিকভার করুন, তাতে অসুবিধা নেই। কিন্তু রানিং কোম্পানি কেমন করে, কি ভাবে বাকি রাখছে, কি করে এই ভাবে কারখানা চালাতে পারে সেটা আমাকে বলবেন। সমস্যাটা হচ্ছে রেগুলার ইলেক্ট্রিসিটি সাপ্লাইয়ের (ডিউসের)।

আমার আর একটা প্রস্তাব হচ্ছে, অ্যামেন্ডমেন্ড না আসার আগেই বলেছিলাম, নোটিশ দেবার পর দিন সময় দিন তাদের টাকা জমা দেওয়ার জন্য। এটা আমি অ্যামেন্ডমেন্ড সাজেস্ট করেছিলাম। কিন্তু আপনারা অনেক সিরিয়াস অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন আপনাদের পার্টি বা সরকারের পক্ষ থেকে। এখন আর সাত দিনের তাৎপর্য কি আছে? এটা আমাদের বলতে হবে। আমি দুটো ব্যাপার বলতে চাই — আপনার এখন পার্টি প্রবলেম, ইলেক্ট্রিসিটি বোর্ডের এটা নয়, ডিউস রিকভার করতে পারছেন না, তার জন্য আপনার পাওয়ার নেই। সমস্যা হচ্ছে, গ্রামাঞ্চলে যেভাবে হুকিং অ্যান্ড ট্যাপিং হচ্ছে এবং যেভাবে পাওয়ার চুরি হচ্ছে, আপনি কিছুতেই তা বন্ধ করতে পারছেন না। এবং, আপনার স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড-এর ভিজিলেন্স সেলে বিভিন্ন সংগঠনে যারা আছে, তারাও কিছুতেই এই টাকা রিকভার করতে আপনাকে সাহায্য করছে না। আমি অভিযোগ করছি আপনার কাছে যে, গ্রামে গ্রামে সি.পি.এম.-এর স্থানীয় নেতারা ডাইরেক্টলি হুকিং অ্যান্ড ট্যাপিং-এর কাজে সহায়তা করছেন এবং তারা বলছেন ইলেক্ট্রিসিটি বোর্ডকে টাকা দিতে হবে না, আমাদের টাকা দাও। আপনি জানেন গ্রামে স্যালো টিউবওয়েলের কানেকশন এমনিই পেতে পারেন, কিন্তু মিডিয়াম ডিউটি টিউবওয়েলের

কানেকশন নিতে গেলে ইলেক্ট্রিসিটি বোর্ডের পারমিশন নিতে হয়। স্যালো টিউবওয়েলকে মিডিয়াম ডিউটিতে কনভার্ট করতে গেলে ইলেক্ট্রিসিটি বোর্ডের পারমিশন ছাড়াই হইতে পারে। আমি স্পেসিফিক কতগুলো নাম বলছি, সবং থানার বলপাই, পানপাড়া, তিলোন্তপাড়া, এসব জায়গায় সি.পি.এম.-এর লোকেরা বিনা নোটিশে হুকিং, ট্যাপিং করছে। একদিকে বলছে পঞ্চায়েত থেকে বিল কালেক্ট করার কথা। কিন্তু আমরা বলছি, গ্রামাঞ্চলে ডাইরেক্টলি হুকিং ট্যাপিং হচ্ছে। এতে শাসক দলের লোকেরাই তো উৎসাহিত হচ্ছে। আমরা কখনও এটা সমর্থন করি না, যদি ইলেক্ট্রিসিটি বোর্ড লাভ না করে, যদি এই ভাবে চুরি হয়। আমরা বলেছি ফিনান্সিয়াল ম্যানেজমেন্টটা ঠিক করুন, ক্যাপিটাল রিস্ট্রাকচারিং ঠিক করুন, আপনারা বলছেন লসটা ওয়াইপ আউট করার কথা। পাস্ট লায়াবিলিটিসগুলো, স্টেট গভর্নমেন্টের লোন এসব ওয়াইপ আউট করার কথা। তাই বলছি, টোটাল ফিনান্সিয়াল অ্যান্ড ক্যাপিটাল রিস্ট্রাকচারিং ঠিক করা দরকার এবং, এইগুলোকে লাভজনক করার সমস্ত রকম চেষ্টা করা দরকার। তাই আমি বলব, এই ইনসিগনিফিক্যান্ট বিল না নিয়ে এসে গ্রামাঞ্চলে আরও ভিজিলেন্স বাড়ান এবং হুকিং অ্যান্ড ট্যাপিং বন্ধ করুন। ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে ইলেক্ট্রিসিটি ভিজিলেন্স যেভাবে আছে, সেই ভাবে করা দরকার। আমি একটা উদাহরণ দিয়ে আপনাকে বলছি, কিছু করার নেই। টিটাগড়ে একটা এন.জে.এম.সি.-র মিল থেকে হাই টেনশন লাইন থেকে হুকিং ট্যাপিং করছে, পাওয়ার থেপট হচ্ছে। সব জেনেই করছে। হুকিং, ট্যাপিং-এ সব কিছুই চলছে। মিলের মালিকরা বা মিলের ম্যানেজমেন্ট, তারা লাইন কাটতে পারছে না ভয়ে। ইলেক্ট্রিক সাপ্লাইও এ ব্যাপারে কিছু পদক্ষেপ নিতে পারছে না। এবং, শেষে বলছেন জেনারেশন ইম্প্রুভ করেছেন। আমরা বলছি, গ্রামে যান, সেখানে তিন, চার ঘন্টার বেশি পাওয়ার থাকে না। কোনও ট্রান্সমিশন সিস্টেম নেই, ট্রান্সফরমার নেই। কলকাতা শহরে সি.ই.এস.সি. এলাকায় পাওয়ার ইম্প্রুভমেন্ট যা আছে, সেটা গ্রামে দেখতে পাচ্ছি না। গ্রামে ভোল্টেজ খুবই কম থাকে। সন্ধ্যের পর গ্রামাঞ্চলে আলোটা ডিম হয়ে যায়, পড়তে পারছে না লোকে। বলছেন জেনারেশন ইম্প্রুভ করেছে, লস যদিও দারুণ ভাবে কমাতে পারেননি। এটা খুবই সিগনিফিক্যান্ট। বলছেন ইলেক্ট্রিসিটি সাকসেস স্টোরি, শঙ্কর সেন মিরাকেল করেছেন, এটা কিন্তু গ্রামে রিফ্লেকটেড হচ্ছে না।

[4-45 – 4-55 p.m.]

আপনি বলছেন যে আপনার পাওয়ার সারপ্লাস। আপনি আমাকে বলুন তো, পাওয়ার সারপ্লাস বলে আপনি ইন্ডাস্ট্রিকে যে ডাকছেন — এখানে তো অনেক ইন্ডাস্ট্রি বন্ধ আছে, সেগুলো যদি চালু হয়, তাহলে কি অবস্থা দাঁড়াবে? আপনি বলছেন যে আপনার পাওয়ার আছে। সব ইন্ডাস্ট্রিগুলো যদি এখানে হয় তাহলে তাদের যোগান দেবার মতো পাওয়ার

আপনার আছে কি? আপনার এখানে ৬টা থেকে ১০টা পর্যন্ত ইন্ডাস্ট্রির জন্য যে পাওয়ার রেশনিং আছে, বিদ্যুৎ যদি সত্যিই আপনার সারপ্লাস থাকত তাহলে এটা আপনি তুলে নিতে পারতেন। আমরা জানি, যে পিকচার দেওয়া হচ্ছে তা ফলস পিকচার। আমরা চাই যে ইলেক্ট্রিসিটি বোর্ড লাভ করুক, কিন্তু তার সাথে যেন সি.ই.এস.সি.-র লাভটা যুক্ত না হয়। আমার বক্তব্য হচ্ছে, আপনি যেটা করতে চাইছেন তাতে আপনার পার্টির সমর্থন আছে কিনা টা জানা দরকার। এটাকে লাভজনক কি করে করা যায় এটা আপনি দেখুন। আপনি যে সারপাস নিয়ে এটা করতে চাইছেন তা করতে পারবেন কিনা তা আপনি দেখুন। আমি আমার অ্যামেন্ডমেন্ট এনে বলতে চাই যে, এই বিলের কোনও দরকার নেই। এতে পারপাস সার্ভ হবে না। আমরা যদিও চাই যে ইলেক্ট্রিসিটি বোর্ড তার ডিউস আদায় করুক, তার ভীষণ লোকসানজনক অবস্থা থেকে লাভজনক অবস্থায় আসুক।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে বিল এনেছেন তাকে আমি পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। বহু ঘাত প্রতিঘাতের ভেতর দিয়ে, বহু বাধা বিপত্তির ভেতর দিতে এবং বহু প্রচেষ্টার ফলে আজকে ভারতের অন্যান্য রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গের বিদ্যুতের অবস্থা অনেক ভাল। আজকে এখানে মাঝে মাঝে বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে এবং অন্য রাজ্যকে তা দেওয়া যাচ্ছে এবং আরও নতুন নতুন বিদ্যুৎ প্রকল্প এখানে গড়ে উঠতে যাচ্ছে। যে সমস্ত গ্রামে বিদ্যুৎ যায়নি, আজকে সেই সমস্ত গ্রামে বিদ্যুৎ যাচ্ছে। আজকে কমার্শিয়াল পারপাজে ইন্ডাস্ট্রিতে এবং এগ্রিকালচারে বিদ্যুৎ দেওয়া হচ্ছে। এগ্রিকালচারে, যেখানে বিদ্যুতের ব্যবস্থা ছিল না, সেখানে আজকে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হচ্ছে। সত্তরের দশকে যখন বলা হয়েছিল যে ওয়েস্ট বেঙ্গলে সমস্ত গ্রামে বিদ্যুতায়ন হয়ে গেছে, তখন আমরা দেখেছি যে গ্রামে কয়েকটি করে পোল বসিয়ে দিয়ে সেই মৌজা কমপ্লিট হয়ে গেছে বলে বলা হয়েছিল। এই বিধান সভায় বাতি জ্বালিয়ে চালাতে হয়েছে, এইসব আমরা জানি। আজকে সেখানে বিদ্যুতের প্রসার হচ্ছে, আজকে বেশির ভাগ গ্রামে বিদ্যুৎ চলে গেছে এবং এগ্রিকালচারে বিদ্যুৎ চলে গেছে, যেটা আপনারা তখন পারেননি। শুধু তাই নয়, আপনারা তখন বিদ্যুৎ প্রকল্প করতে পারেননি। আপনারা বিদ্যুৎ প্রকল্পের টাকা দিয়ে স্টেডিয়াম তৈরি করেছেন।

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরে আপনারা কোনও টাকা দেননি, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আপনারা কোনও টাকা দেননি। কিন্তু এই অবস্থার মধ্যেও পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বিদ্যুৎ উন্নত। আমরা এর ভেতর দিয়ে দেখতে পাচ্ছি এখানে একটা চক্রান্ত চলছে। আজকে বিদ্যুৎ পর্ষদের যে টাকার অভাব তার মধ্যে দিয়েই তাকে কাজ করতে হচ্ছে। আগামী দিনে যে শিল্পায়ন হতে চলেছে পশ্চিমবঙ্গে সেখানে আমরা বিদ্যুৎ পৌঁছে দেব। গভর্নমেন্ট আন্ডারটেকিংয়ের আওতায় যেসব প্রকল্প আছে, বিশেষ করে যেগুলো

সমবায়ের মাধ্যমে চলছে, সেখানে বিদ্যুৎ সাপ্লাই দেওয়া হচ্ছে কিন্তু তারা ঠিকমতো বিদ্যুতের পাওনা মেটাচ্ছে না। সেখানে একটা চক্রান্ত চলছে, বিদ্যুৎ নিচ্ছে কিন্তু পাওনা দিচ্ছে না বিশেষ করে যারা কমার্শিয়াল পারপাসে বিদ্যুৎ নিচ্ছে যেমন ইন্ডাস্ট্রির বা শিল্পের মালিক কোল্ড স্টোরেজের মালিক তারা বিজনেস পারপাসে বিদ্যুৎ নিচ্ছে কিন্তু বেশির ভাগ ক্ষেত্রে তারা টাকা দিচ্ছে না। বিদ্যুৎ পর্যদের সেই রকম আইন নেই যার দ্বারা তাদের দমন করতে পারে। সেইকারণে আমরা চাই যে এমন একটা আইন হোক যাতে করে ওই সমস্ত বকেয় টাকা আদায় করা সম্ভব হয়। আজকে সেই আইনের প্রয়োজন হয়ে পড়েছে। সুতরাং সেইদিব থেকে বিদ্যুৎ মন্ত্রী সঠিক ভাবেই এই বিদ্যুৎ ব্যবহারের ক্ষেত্রে বকেয়া টাকা আদায়ের ক্ষেত্রে যে বিল এনেছেন সেটা সঠিক বিলই এনেছেন। সেইদিক থেকে সৌগত বাবু যে এই বিলটি আনার জন্যে জনমতের দরকার বলছেন, এর কোনও কারণ নেই। রাজ্য সরকার যাদের বিদ্যুৎ দিচ্ছেন তাদের তো উচিত টাইমের মধ্যে টাকা দিয়ে দেওয়া। তার সেইসব নিয়ম কানুন মানছেন না। বড় বড় শিল্পপতিরা বেশির ভাগ ক্ষেত্রে কোর্টে চলে যাচ্ছে এবং কোর্টের আদেশনামা দেখিয়ে বে-আইনি ভাবে বিদ্যুৎ নিয়ে যাচ্ছে অথচ টাকা দিচ্ছে না। আমরা দেখেছি কংগ্রেসিরা এই টাকা আদায়ের ব্যাপারে সেই রকম উৎসাহ দেখান না কারণ তারা কোটি কোটি টাকা আদায় না করে বিদেশ থেকে নানা রকম শর্তে ঋণ নিয়ে দেশকে বন্ধক রাখার ব্যবস্থা করেন। তারা বিদেশের ঋণে দেশকে উন্নত করতে চান। সেইজন্য তারা তাদের ভাষণে বারবারই বললেন যে বিদ্যুৎ নেওয়া যাবে কিন্তু দিতে হবে না। আজকে বিদ্যুৎ ক্ষেত্রে একটা চক্রান্ত চলছে। বিদ্যুৎ পর্যদ আজকে একটা চরম আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছে। এর ফলে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আগে যে ক্ষমতা ছিল সেটা লোপ পাচ্ছে। আজকে আন্ডার টেকিং যে সমস্ত সংস্থা আছে তারা কো-অপারেটিভ ভিত্তিতে বিদ্যুৎ নিচ্ছে কিন্তু টাকা দিচ্ছে না, ফলে বকেয়া পড়ে যাচ্ছে, আদায় করতে পারছে না। সেই দিক থেকে এই বিলটি সহায়ক হবে এবং বকেয়া টাকা এর দ্বারা আদায় করা সম্ভব হবে। আজকে এই বিলের ব্যাপারে তো আমার মনে হয় হাউসে কারুর দ্বিমত থাকতে পারে না, সবাই একমত হয়ে এই বিদ্যুৎ পর্যদের বকেয়া টাকা যাতে আদায় হয় তার জন্য চেষ্টা করতে হবে তার জন্য যত কঠোর আইন আনা যায় সেই দিকে লক্ষ্য রাখতে হবে। সুতরাং দ্বিমতের কোনও প্রশ্ন নেই। এই কথা বলে এই বিলকে সমর্থন করার অনুরোধ জানিয়ে এবং পুনরায় আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-55 – 5-05 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী "দি ওয়েস্ট বেঙ্গল ইলেক্ট্রিক্যাল আন্ডার টেকিংস (রিকভারি অ্যান্ড ডিউস) বিল, ১৯৯৫" যেটা এনেছেন সেটার

উপর বিতর্কে একটু আগে আমাদের দলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে বক্তব্য রাখলেন আমি আশা করেছিলাম সরকার পক্ষের মাননীয় সদস্য তাঁর বক্তব্য রাখার সময় তার উত্তর দেবেন। কিন্তু কি সব বলে গেলেন, কিসের উপর বললেন কিছু বুঝলাম না। তবে আমি তাঁকে কিছু বলতে চাই না, আমার জেলার লোক। মাননীয় মন্ত্রী মহাশয়কে শুধু বলতে চাই, সংসদীয় রাজনীতিতে খুব অল্প সময়ের মধ্যে এই বিধানসভার ইতিহাসে কোনও মন্ত্রী অতীতে হাস্যস্পদ হয়েছেন কিনা তার নজির নেই। কারণ সরকার পক্ষ থেকে অ্যামেন্ডমেন্ট প্রায়ই আসে কোনও বিলের উপর। সাধারণত যে বিল সার্কুলেট হয় বা গেজেট হয় তার কোথায় প্রিন্টিং ভুল থাকলে সরকার পক্ষের কোনও সদস্য বা চিফ হুইপ তার উপর একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে আসেন এবং মন্ত্রী মহাশয় সেটা অ্যাকসেপ্ট করে নেন। আবার কোথাও হয়ত একটা মাইনর ভুল হয়েছে তার জন্য সরকার পক্ষ থেকে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হয় এবং আমরা ধরে নিয়ে সরকার পক্ষ যে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসে সেই অ্যামেন্ডমেন্ট মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করে নেবেন বা মেনে নেবেন। কিন্তু আজকে সরকার পক্ষ থেকে যে চারটে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হয়েছে, সরকার পক্ষের মাননীয় চিফ হুইপ শ্রী লক্ষ্মীকান্ত দে নিয়ে এসেছেন সেগুলো যদি মন্ত্রী মহোদয় অ্যাকসেপ্ট করে নেন তাহলে টোটাল বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস যা আছে তা টোটাল চেঞ্জ হয়ে যাবে। তাই আজকে আমরা এই বিল নিয়ে আলোচনা করবার জন্য যে মানসিক প্রস্তুতি নিয়ে এসেছিলাম সরকার পক্ষের অ্যামেন্ডমেন্ট আসার পর টোটাল থিমটা অন্য রকম হয়ে গেল। সেইজন্য সৌগত বাবু বলেছিলেন যে, বিলটা পাবলিক ওপিনিয়নের জন্য সার্কুলেট করা হোক। তার পর এপ্রিল ১৫ তারিখ-এর পর আলোচনা করার জন্য বিল প্লেস করুন তার পর আমরা আলোচনায় অংশ গ্রহণ করব। এই অ্যামেন্ডমেন্টগুলোতেই প্রমাণ হয়েছে যে মন্ত্রী তাড়াহুড়ো করে এই বিল এনেছেন এবং বিল সম্বন্ধে সরকার পক্ষ নিজেরাও একটা বিভ্রান্তির মধ্যে রয়েছে। যেখানে সরকার পক্ষ চারটে গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্ট নিয়ে আসে একটা বিলে এবং নিজেরাই যখন বিভ্রান্তির মধ্যে রয়েছে বলে প্রকাশ পেয়েছে সেখানে সেই বিলকে সরকার পক্ষের বাইরে যারা আছেন অর্থাৎ বিরোধী পক্ষের লোকেরা, তাঁরা সমর্থন করবে এই আশা মন্ত্রী মহাশয় কি করে করতে পারলেন? আমার মনে হয়, মন্ত্রী মহাশয়কে ওনার ইচ্ছার বাইরে অনেক কিছু করতে হয় শুধু স্টেট ইলেক্ট্রিক্যাল বোর্ডের স্বার্থের কথা চিন্তা করে নয় ঐ যে ইলেক্ট্রিকাল আন্ডারটেকিংস বলেছিলেন সেটা আমরা জানি সি.ই.এস.সি.-র। ঐ সি.ই.এস.সি.-র চাপে পড়েই আপনি এটা নিয়ে এসেছিলেন। কারণ আজকে বিদ্যুৎ দপ্তরকে আপনি চালান না। এই বিদ্যুৎ দপ্তর ডঃ শঙ্কর সেন চালান না। এই বিদ্যুৎ দপ্তর চালাচ্ছে ঐ আর.পি. গোয়েঙ্কা সি.ই.এস.সি.-র মালিক। মাননীয় মন্ত্রী মহাশয়ের নামে যে বিবৃতি সংবাদপক্ষে বেরিয়েছে তার একটাও আপনি কন্ট্রাডিক্ট করেননি। আর. পি. গোয়েঙ্কা যখন বিদ্যুতের দাম বাড়িয়ে দেন আপনি বলেছেন—আপনি জানেন না, কোন আইন নেই। বিদ্যুতের দাম বাড়ানোর ক্ষেত্রে

সরকারের অনুমতি নিতে হবে—এই রকম কোনও আইন নাকি আপনার হাতে নেই। আমি জানি, তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার অধিকার বা ক্ষমতা আপনাদের নেই। তার কারণ আপনার দপ্তরের মূল যিনি খুঁটি তাঁর টিকি বাঁধা রয়েছে আর. পি. গোয়েঙ্কার কাছে। সেইজন্য আর. পি. গোয়েঙ্কার নির্দেশেই এই বিদ্যুৎ দপ্তর চলছে, এই সরকার চলছে। আর ঐ বিদ্যুৎ দপ্তর যা করতে যাবে আর. পি. গোয়েঙ্কার নির্দেশে এবং তার স্বার্থের কথা চিন্তা করেই তা করতে হবে। আপনি বলছেন ডোমেস্টিককে বাদ দেওয়া হয়েছে। ডোমেস্টিককে বাদ দিতে আমরাও চাই। এগ্রিকালচারও নিশ্চয় বিবেচনা করবেন। কিন্তু কমার্শিয়াল অ্যণ্ড ইণ্ডাস্ট্রিতে ৬ কে. ভি. উপরের কথা বলছেন। সত্যিই তো তাহলে যে সমস্ত বাদ দিয়ে দিচ্ছেন আবার ঐ ডিউসের ব্যাপারে ঐ যে ১, ২, ৩, আছে পুরো বাদ দিয়ে দিতে চেয়েছেন। লক্ষ্মীবাবু যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছেন তার পর এই বিল একটা নামকাওয়াস্তে নিয়ে এসে এমন একটা ছাড় দেবার কথা চিন্তা করছেন যে তাতে মূল উদ্দেশ্য কিন্তু বিদ্যুতের রিকভারি নয়। আসল উদ্দেশ্য অন্য, তা হচ্ছে সি. ই. এস. সি.-কে স্যাটিসফাই করা। আপনারা সি. ই. এস. সি.-র বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারবেন না। ঐ যে বলছেন লোকসান করছে। হ্যাঁ, এস. ই. বি. লোকসানে রান করলে কথা আছে। কিন্তু সি. ই. এস. সি. লোকসানে রান করেনি। সি. ই. এস সি. বছরের পর বছর তার প্রফিট বাড়াচ্ছে। তারা বলছেন পারসেনটেজ অফ প্রফিট বাড়াতে হবে সেইজন্য তারা দাম বাড়াচ্ছেন। একটা কনসার্ন, তাদের ব্যালেন্সশিট দেখা যাচ্ছে একটা বিরাট অঙ্ক তারা লাভ করছে। কিন্তু সেখানে আবার দেখা গেল তাঁরা খুশিমতো বিদ্যুতের দাম বাড়িয়ে দিলেন। আরেকটা জিনিস হচ্ছে, বিদ্যুতের যে বকেয়া বিল, শুধু কমার্শিয়াল, ইণ্ডাস্ট্রিয়াল, ডোমেস্টিক বন্ধ থাকে না বা এগ্রিকালচারে চাষীরা বন্ধ রাখে না। সৌগতবাবু ঠিকই বলেছেন যে, চালু কারখানাতে বিদ্যুতের বিল বাকি খুব কম থাকে। বিদ্যুতের বিল ম্যাক্সিমাম বাকি আছে লোক্যাল বাড়িগুলোতে, মিউনিসিপ্যালিটিতে। আপনাদের কর্পোরেশনের কত বাকি আছে? আপনাদের ক্যালকাটা কর্পোরেশনের বিদ্যুৎ-এর বিল কত বাকি আছে, মিউনিসিপ্যালিটিগুলির কত বিদ্যুৎ-এর বিল বাকি আছে, আর একটি জিনিস দেখা যাচ্ছে, সি. ই. এস. সি. কমপিউটারাইজড হয়ে গেছে, কিন্তু ভূতুড়ে বিল আসছে, সেখানে আপনি কনজিউমারদের প্রটেকশন দিতে পারছেন না, সেখানে আপনি বলছেন, ইলেকট্রিক বিলের টাকা জমা না দিলে আপনি আইন অনুযায়ি কনজিউমারকে টাকা জমা দেওয়ার ব্যাপারে ফোর্স করবেন। যারা ভূতুড়ে বিল পাঠাচ্ছে, তাদের বিরুদ্ধে কি কি অ্যাকশন নেওয়া যায় সেই ব্যাপারে আপনি কি কোনও চিন্তা-ভাবনা করছেন? অথচ যখন ভূতুড়ে বিল আসছে, তখন কনজিউমার যে হ্যারাস হচ্ছে, কনজিউমারকে যে বিল সি. ই. এস. সি. বা এস. ই. বি.-র ক্ষেত্রে জমা দিতে হচ্ছে, সেই ব্যাপারে আপনি কি স্টেপ নিতে পারছেন, সেখানে তো আপনি প্রথমে কোনও স্টেপ নিতে পারছেন না। আপনি বলছেন, ভূতুড়ে বিল যাই আসুক না কেন, আগে টাকা জমা দিতে হবে। কেন আপনি এক্ষেত্রে অ্যাডজাস্ট করবেন না, কেন আপনি সেক্ষেত্রে

কনজিউমারকে প্রটেকশন দেবেন না। আপনি তো কনজিউমারের ইন্টারেস্টটা দেখছেন না। যারা পাওয়ার প্রোডাক্ট করছেন, পাওয়ার জেনারেট করছেন, তাদের কথা আপনি চিন্তা করছেন। কনজিউমারদের কথা চিন্তা করছেন না। ওদের ব্যবসায়িক স্বার্থকে চরিতার্থ করার জন্য কনজিউমার ইন্টারেস্টে নয় যেখানে স্বার্থে ঘা লাঘছে, সেখানে আপনারা চিন্তা করছেন। কনজিউমারদের কথা জনপ্রতিনিধিরা চিন্তা করবেন না, তাহলে কি গোয়েঙ্কা চিন্তা করবে? গোয়েঙ্কা যদি চিন্তা করে তাহলে আপনি নিজেকে জনপ্রতিনিধি হিসাবে কিভাবে দাবি করবেন? আর একটি জিনিস এখানে এনেছেন, সৌগত বাবু যেটা বলেছেন, থার্টি ডেজ, সিক্সটি ডেজ, সেটা ধরেই নিচ্ছি আপনি করবেন। ক্লজ ফোরে ৬ নম্বরে যেটা ডিউজ ছিল, এটা যদি আপনি মেনে নেন তাহলে ধরে নেব আপনি আমাদের ইন্টারেস্টে করেছেন, সবচেয়ে ভাল হয়, যদি এই বিলটা উইথড্র করে নেন। আপনাদেরই দলের চীফ হুইপ কয়েকটি অ্যামেণ্ডমেন্ট এনেছে, ২এর পাতায়, ক্লজ সেভেনে, তার মধ্যে ৪টি অ্যামেণ্ডমেন্ট আছে, এর দ্বারা এই সরকারকে এই বিলের মাধ্যমে হাস্যস্পদ করেছেন। আপনি এই বিলটা প্রত্যাহার করে নিন, পাবলিক ওপিনিয়ন নিয়ে এখানে আনুন, সরকার তাহলে হাস্যস্পদ থেকে রক্ষা পাবে, তখন এটা কনসিডার করা যাবে, এই বিলে বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, যে বিল এনেছেন, সেটাকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই বিল এখানে অনেক আগেই আসা উচিত ছিল, কেন আসেনি আমি জানিনা। ইউ. পি. তে '৫৮ সালে এসেছে, রাজস্থানে '৬০ সালে এসেছে, হরিয়াণাতে '৭০ সালে এসেছে, অন্ধ্রপ্রদেশে '৮৪ সালে এসেছে, মধ্যপ্রদেশে '৬১ সালে এসেছে, তামিলনাড়ুতে '৭৮ সালে এসেছে, আমরা কেন পরে এনেছি, এটা বুঝতে পারছি না। এই বিলটা মন্ত্রী মহাশয় ঠিকই এনেছেন, উপযুক্তভাবে এনেছেন, এখানে অ্যামেণ্ডমেন্ট কেন হল, কংগ্রেস এর অ্যামেণ্ডমেন্ট আনার জন্য কি অ্যামেণ্ডমেন্ট হল, তাতে কিন্তু বিলের যে উদ্দেশ্য ৬ কে. ভি. বাদ দিয়ে—সব সময় ছোট চাষীরা টাকা বাকি রাখে না, বড় চাষীরা বাকি রাখে, আমাদের ওখানে, আমার কন্সটিটিউয়েন্সিতে ১০ লক্ষ টাকা বাকি আছে এখানে বললেন সি. ই. এস. সি. লাভ করছে, এস. ই. বি. লস করছে, সি. ই. এস. সি. তো সমস্ত শিল্পনগরীকে দখল করে বসে আছে।

[5-05 – 5-15 p.m.]

গ্রামে আজকে বিদ্যুৎ পর্ষদ ভলানটারি অর্গানাইজেশনের মতো কাজ করছে। আজকে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ গ্রামে নতুন আলো, নতুন আশা দেখিয়েছেন মানুষকে। আজকে তার খেসারত বিদ্যুৎ পর্ষদকে দিতে হচ্ছে। তিন মাইল দূরে গিয়ে জলের লাইনে ইলেক্ট্রিক দিতে হচ্ছে। সুতরাং সি. ই. এস. সি-র সঙ্গে তুলনা করলে চলবে না। আজকে বিদ্যুৎ দপ্তরে ভরতুকি দিতে হচ্ছে, কিন্তু বিদ্যুৎ পর্ষদ গ্রামাঞ্চলে যে কাজ করছে সেটা কোনও তুলনা নেই।

সেখানে তো লস হওয়া স্বাভাবিক ব্যাপার। তারপর চুরি, ডাকাতি ইত্যাদি আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আপনি যে অ্যামেণ্ডমেন্ট আনতে চলেছেন তাতে গ্রামাঞ্চলের মানুষের কোনও লাভ হবে না। এই লোকগুলোর সাহস আরও বেড়ে যাবে। আমি আপনাকে বলি, আমাদের ওখানে আট মাস ধরে একটা ট্রান্সফর্মার খারাপ হয়েছিল। চারজন লোক টাকা দিল না বলে ডোমেস্টিক এবং ইণ্ডাস্ট্রিয়াল লাইনের অসুবিধা হল। আমি অফিসে গিয়ে বললাম আপনারা তাদের লাইন কেটে দিচ্ছেন না, তারা বললেন অসুবিধা আছে। বিলের টাকা সব সময় ঠিকমতো আদায় হয়না। একজন লোক ২০ মাইল গিয়ে টাকা জমা দিতে গেল, কিন্তু গিয়ে সে দেখল ক্যাশিয়ার সেখানে নেই। এইসব কারণেই টাকা আদায় করা যাচ্ছে না। আমি আপনাকে বলব, ২০ মাইল দূরে গিয়ে টাকা জমা দেওয়ার এই ব্যবস্থার পরিবর্তন হওয়া দরকার, এই ব্যাপারে চিন্তা-ভাবনা করা দরকার। একজন লোক ডোমেস্টিক লাইন দিয়ে এগ্রিকালচারের জন্য জল তুলছে এবং সেই জল বিক্রি করছে। সে কোনও টাকা তার জন্য দিচ্ছে না, তাহলে তার লাইন কাটা হবে না কেন। ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডকে যখন আমরা বলি ৮৩টি মৌজায় ইনটেনসিফিকেশন স্কীম করার ব্যাপারে, তখন তারা বলে আমাদের সাতজন ইঞ্জিনিয়ার নেই। আজকে টাকা আদায় করার জন্য যে বিল আনা হয়েছে সেটাকে সমর্থন করছি, কিন্তু গ্রামাঞ্চলে টাকা আদায় কিভাবে হবে এটাকে যদি বলেন তাহলে ভালো হয়। আপনার বিলকে ধন্যবাদ জানিয়ে এবং বিদ্যুতের ক্ষেত্রে আপনি যে সাফল্য এনেছেন তারজন্য আপনাকে আবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল ইলেক্ট্রিকাল আণ্ডারটেকিং রিকভারী অব ডিউজ বিল, ৯৫ যা আনা হয়েছে, তার তীব্র প্রতিবাদ করছি আমি আর একবার রিপিট করব, কনজিউমারের যে ব্যাখ্যা দিয়েছেন, সেই ব্যাখ্যা অনুযায়ী বিদ্যুতের গ্রাহকদের কাছ থেকে বহু বছরের বকেয়া টাকা আদায় করবার জন্য আপনি ভূমি রাজস্ব আইন অনুযায়ী বলছেন শাস্তি হতে পারে, গ্রেপ্তার হতে পারে, হাজত বাস হতে পারে। কিন্তু এর টার্গেট কতটা, কনজিউমারদের উপর যদি এই বিধি প্রয়োগ হয় তাহলেও এই বিলকে আমাদের বিরোধিতা করতে হবে। আপনাকে যেটা জানাতে হবে, আপনি শাস্তির ব্যাপারে ওয়াইডেন করে দিলেন। আপনি টাকা তুলুন, টাকা তোলার ক্ষেত্রে যদি একটা মাপকাঠি না থাকে, যাদের ক্ষেত্রে বিধি প্রয়োগ করবেন, সেটা স্পষ্ট ভাবে বলা না থাকার জন্য কনফিউশন সৃষ্টি হচ্ছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদে যে পরিমাণ লস হচ্ছে, ৪৫ কোটি টাকা লস, এর গড় ধরে নিয়ে এগোনো যাচ্ছে। এই যে লস, এটা কেন হচ্ছে? আমাদের বারবার যখন আলোচনা হয়েছে, আমরা কমিটি অন পাবলিক আণ্ডারটেকিং-এ আলোচনা করেছিলাম, আপনারা একটা সিদ্ধান্ত করেছিলেন, পঞ্চায়েতের মাধ্যমে বিলগুলো সংগ্রহ করবেন। তার অভিজ্ঞতা কি আমরা তা জানতে চাই। সরকারি ঘোষিত বিধি আপনারা কিভাবে ইমপ্লিমেন্ট করছেন? আজকে পশ্চিম বাংলায় ৩৮ হাজার ২৪টি গ্রামের মধ্যে ২৮ হাজার ২৪টি গ্রাম

ইলেক্ট্রিফায়েড হয়েছে। চারটি জেলা সম্পূর্ণ ভাবে ইলেক্ট্রিফায়েড, নর্থ ২৪ পরগনা, সাউথ ২৪ পরগনা, হাওড়া, নদীয়া। আর সবচেয়ে বেশি যেটা দুর্ভাগ্য পশ্চিমবাংলার একটা বৃহত্তর জেলা, মেদিনীপুর জেলা ৪০ পারসেন্ট এর নিচে গ্রাম ইলেক্ট্রিফায়েড হয়েছে কাগজে কলমে, এছাড়া বাঁকুড়া, পুরুলিয়ার অবস্থাও একই। এই যে ভয়ঙ্কর অবস্থা, এটা আমরা গভীরে তলিয়ে দেখছি না। বিদ্যুতে দারুণ উন্নতি হয়েছে, প্রচণ্ড ভাবে বিদ্যুত পৌছে যাচ্ছে যে বলা হচ্ছে, তাহলে মেদিনীপুর জেলায় কেন বিদ্যুতায়ন ফরটি পারসেন্ট হল? সুতরাং আপনার দপ্তরের বিদ্যুৎ কনেকশন দেবার ক্ষেত্রে যে চিত্র, এই চিত্র সাফল্যের নজির হিসাবে দাবি করতে পারেনা। এই রাজ্যের মন্ত্রী মেদিনীপুর জেলার ওমর আলি, তিনি বলছেন মেদিনীপুর জেলার পাঁশকুড়া এলাকায় সাতদিন ধরে কোন বিদ্যুৎ নেই, শঙ্কর সেনের কাছে এই অভিযোগ করে তিনি চিঠি দিয়েছেন। পরে তিনি আবার চিঠি দিয়ে জানিয়েছেন যে বিদ্যুৎ পরিস্থিতির কোনও উন্নতি হয়নি বরং বলা যায় আরও অবনতি হয়েছে। আপনি ওঁর চিঠির প্রাপ্তি স্বীকার করেছেন এবং লিখেছেন চিঠি পেয়েছি, যথাসাধ্য চেষ্টা করছি। বিদ্যুৎ পরিস্থিতি বেহাল কি না জানি না সেটা ওমর আলি সাহেব বলতে পারবেন। বিদ্যুৎ পরিস্থিতি সম্পর্কে যত গাল ভরা কথা বলা হচ্ছে পরিস্থিতি কিন্তু তত ভাল গ্রামাঞ্চলে নয়। পরিস্থিতি ভাল সেটা মেনে নিতে পারব না। আমি আরও একটা মারাত্মক কথা বলছি। কমিটি অন পাবলিক আণ্ডার টেকিং এর একটা রিপোর্ট বিদ্যুৎ দপ্তর সম্পর্কে এসেছে, তাতে বলছে ডিউরিং এপ্রিল ৮২ টু মার্চ ৯২, আমাদের আর. ই. সি., এই সময় তাদের টাকা বরাদ্দ ছিল ৪১০ কোটি ৯৯ লক্ষ টাকা। বোর্ড তার থেকে ড্র করে ১২.৪৪ কোটি টাকা। আমরা কমিটিতে এটা আলোচনা করেছি।

[5-15 – 5-25 p.m.]

একটা কমিটি অন পাবলিক আণ্ডার টেকিং রিপোর্ট আসলো। যদিও আপনার ডিউরিং এপ্রিল ১৯৮২ থেকে মার্চ ১৯৯২ পর্যন্ত আমাদের রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন আইনে টাকা বরাদ্দ ছিল ৪১০.৯৯ কোটি এবং বোর্ড তার থেকে ড্র করেছে মাত্র ১২.৪৪ কোটি টাকা। আপনি চাইলে আমি আপনাকে রিপোর্ট এর কপি দিতে পারি। আমি কি বলছি তারা "During April 1982 to March, 1992 the Board drew Rs. 12.44 crores for only 30 schemes against Rs. 410.99 crores sanctioned for 771 schemes by REC." আর. ই. সির যে অ্যালটেড মানি সেই টাকার ক্ষেত্রে কিভাবে এবং ফিজিক্যাল টার্গেট ঠিক করে বোর্ড এর সঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে যেটা অ্যানুয়াল প্রোগ্রাম যাবে ঠিক করা হয়। ফলে আজকে বরাদ্দকৃত অর্থ আর. ই. সির টাকা নিয়ে ভারতের বিভিন্ন রাজ্যে তাদের গ্রামের বৈদ্যুতিকরণ ব্যবস্থাকে যে পরিমাণ স্ট্রেনদেন করে ফেলছে, আপনার ক্ষেত্রে দেখতে পাচ্ছি বরাদ্দের জন্য এক পারসেন্ট টাকা আপনি তুলতে পারছে না আর. ই. সি। এইটার ব্যাপারে আমাদের অভিযোগ তো থাকছেই। এর পর আপনার কাছে

যেটা বলা হচ্ছে যে বকেয়া বিদ্যুৎ বিল আদায় করতে গিয়ে একটা মামলার রাস্তা আপনি খুলে দিচ্ছেন। মামলা করবার একটা সুযোগ থাকছে। আমি বলছি বিদ্যুৎ পর্ষদ আবার নতুন করে একটা মামলার বেড়াজালে জড়িয়ে পড়বে এবং সেই মামলার বেড়াজালে জড়িয়ে পড়তে গিয়ে আপনাকে কিছু অর্থ বরাদ্দও মামলার জন্য রাখতে হবে। সুতরাং পুরোপুরি কোনও ফিনান্সিয়াল ইমপ্লিকেশন নেই। এটা হতে পারেনা। একটা ফিনান্সিয়াল ইমপ্লিকেশন থাকতে পারে। কারণ আপনি যাদের থেকে সম্পত্তি ক্রোক করবেন, গ্রেপ্তার করবেন, হাজতবাসের জন্য ফৌজদারি মামলা করবেন আর তাঁরা আপনার সঙ্গে কোর্টে যাবেনা, আদালতে যাবে না তা তো হতে পারে না। সুতরাং বকেয়া বিদ্যুৎ বিল আদায় করবার ক্ষেত্রে একটা রাজ্যে সরকারের পক্ষ থেকে একটা বিদ্যুৎ পর্ষদকে, আপনাকে আবার একটা মামলার বেড়াজালে জড়িয়ে ফেলছে। যদি আপনি আপনার এই নির্দিষ্ট গণ্ডিটাকে আরও নির্দিষ্ট ভাবে একটা একটা নির্দিষ্ট শ্রেণীর মানুষের কাছে না পৌছে দিতে পারেন। আজকে সেই কারণে আপনাকে বলা দরকার যে যে পরিস্থিতিতে এই বিলটা এসেছে, তার মধ্যে নিজের বিদ্যুৎ পর্ষদের যে ইন্টারনাল অ্যারেঞ্জমেন্টকে আরও স্ট্রেংদেন করতে হবে। আপনার ট্রান্সমিশন লস হচ্ছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে অন্যদের তুলনায় ন্যাশনাল অ্যাভারেজে আপনার ট্রান্সমিশন লস হচ্ছে। আপনি কি রিপোর্ট দেবেন জানিনা কিন্তু গত এক বছরে ট্রান্সমিশন লস আমাদের ভারতবর্ষের পশ্চিমবাংলায় প্রায় তেইশ পারসেন্ট ছিল। সেটা কমতে কমতে হয়তো আরও কিছুটা কমেছে ট্যাপিং, হুকিং নিয়ে বারবার বলা হচ্ছে যে আমরা এটার উপর একটা নজরদারি রাখতে চাই, আমরা এর উপর একটা ব্যবস্থা ট্যাপিং হুকিং নিয়ে বারবার বলেছি যে আমরা এটার উপর নজরদারি রাখতে চাই, আমরা এর উপর একটা ব্যবস্থা নেব কিন্তু দেখতে পাচ্ছি যে কোনও ক্ষেত্রে সে ভাবে এটা অ্যাপ্লিকেবল হচ্ছে না এবং ট্যাপিং, হুকিং এর ব্যাপারগুলো থেকেই যাচ্ছে এবং বিল আদায়ের ক্ষেত্রে যে গাফিলতি, যে গলদ, সেই গলদ যদি আপনি দূর করতে না পারেন তাহলে আমার মনে হয়, আপনার হাতকে সুদূর প্রসারিত করে গ্রামাঞ্চলে সাধারণ মানুষের দোরগোড়া পর্যন্ত পৌছে গিয়ে তাদের কাছ থেকে টাকা আদায়ের জন্য, আপনাকে এত শক্ত বিল আনতে হত না। আমি তাঁদের জন্য আপনার কাছে বলবো যে নির্দিষ্ট একটা অ্যামেণ্ডমেন্ট লক্ষ্মী দে মহাশয় এনেছেন। সেটা আপনি রাখবেন কি বর্জন করবেন, সেটা আপনার ব্যাপার। আমরা ঘুরিয়ে বলতে চেয়েছিলাম যে যখন একটা সরকারি দলের পক্ষ থেকে আপনার দলের উপর থেকে এত বড় একটা সংশোধনী এসেছে তখনই এই বিলের মূল উদ্দেশ্য অ্যাফেক্টেড হয়ে গেছে। সে কারণে আবার নতুন করে ভাবনা চিন্তা করে দলের সঙ্গে পরামর্শ করে, আপনি নতুন করে ভেবে চিন্তে এই বিলটা আনুন এবং এটার জন্য দরকার হলে পাবলিক ওপিনিয়ন নিন। আপনার বিদ্যুতের বকেয়া বিল আদায় করবার ক্ষমতা দিতে আমাদের আপত্তি নেই কিন্তু তার একটা লিমিট থাকা দরকার। কোন লিমিট পর্যন্ত আপনার টার্গেট, কতদূর পর্যন্ত, ঠিক কাদের আপনি ধরতে

চলেছেন, এর মাধ্যমে? এটা কেন? ইনট্রোডাক্টরী স্পিচে যেটুকু বললেন তার সঙ্গেও আপনার বিলের একটা ডিফারেন্স লক্ষ্য করছি। কারণ আপনার মনের ভাবটাও আপনি ইনট্রোডাক্টরী স্পিচে একটু টাচ করলেন। তার সঙ্গেও মূল বিলের সঙ্গে সঙ্গতি প্রপারলি হয়নি। তাতে হয়তো কিছুটা গ্রহণযোগ্য মনে হলেও এটা যে ভাবে প্রিন্টেড হয়ে এসেছে, যে ভাবে আমাদের কাছে সারকুলেটেড হয়েছে সেখানে আপনি নিজেই দাঁড়িয়ে থাকতে পারবেন না। যেখানে আপনি নিজেই দাঁড়িয়ে থাকতে পারবেন না, সেখানে আমরা এই বিলকে সমর্থন করব প্রত্যাশায়। সুতরাং রাজ্যের বিদ্যুৎ পষর্দকে বেহার পরিস্থিতি থেকে আপনি একে মুক্ত করার চেষ্টা করছেন। কলকাতা শহর এর মানুষ সি. এস. টি. সির দৌলতে হয়তো রিলিফ পাচ্ছে কিন্তু গ্রামাঞ্চলের মানুষ যেটুকু দাবি করছে সেটুকু রিলিফও তারা দিতে পারছেনা। এটা মন্ত্রীদের মধ্যে চিঠি-পত্র আদান-প্রদানের মধ্যে দিয়েই প্রমাণিত হচ্ছে। সেজন্য আপনাকে আমি বলছি, আপনি কেন যে সিস্টেমের মধ্যে দিয়ে এগোচ্ছেন, সেই সিস্টেমের মধ্যে দিয়েই চেষ্টা করুন। আমি আগেই বলেছি আপনি যা করতে চাইছেন তাতে আপনি মামলার বেড়াজালে জড়িয়ে পড়বেন। আপনার কাছে আমার অনুরোধ, আপনি মোট বকেয়ার একটা হিসাব করে সেটা আমাদের জানান। সাথে সাথে আরও জানান, আপনার ঘোষিত সিদ্ধান্ত—পঞ্চায়েতকে দিয়ে বিল কালেকশন করার—অনুযায়ী বিল কালেকশন করছেন কিনা? আপনি জানান সারা রাজ্যে ইয়ার্লি মোট বকেয়া বিলের পরিমাণ কি? যে মেশিনারী আপনি অ্যাডপ্ট করেছেন তার দ্বারা কতটা আদায় করতে পারছেন? আমার মনে হয় পঞ্চায়েতের মাধ্যমেই যদি বিল কালেকশন করতে হয় তাহলে বিনা পয়সায় তাদের দিয়ে কাজ করালে ফল আপনি খুব ভাল পাবেন না। সুতরাং কিছু রেমুনারেশন দিয়ে তাদের মাধ্যমে আর অতিরিক্ত বিল কালেক্ট করা যায় কিনা, এই কাজে তাদের উৎসাহিত করা যায় কিনা, এ বিষয়ে আপনাকে চিন্তা ভাবনা করে দেখতে অনুরোধ করছি। আমার মনে হয় তা যদি আপনি করেন তাহলে বর্তমান অবস্থা থেকে আপনি কিছুটা মুক্তি পেতে পারেন। আমরা দেখছি রেমুনারেশন দেবার বিষয়ে—যারা পঞ্চায়েতের পক্ষ থেকে বাড়ি বাড়ি গিয়ে বিল কালেকশন করবে, তাদের কিছু রেমুনারেশন দেবার বিষয়ে—আপনি এখন পর্যন্ত কোন প্রস্তাব বা সিদ্ধান্তের কথা ঘোষণা করেননি। আপনাকে যদি বকেয়া বিল আদায় করতে হয় তাহলে আপনাকে এই ধরনের সিদ্ধান্ত অবশ্যই গ্রহণ করতে হবে। আপনি আজকে এই বিলের মধ্যে দিয়ে যে পদ্ধতিতে বকেয়া বিল আদায় করতে চাইছেন তাতে আগামী দিনে আরও বেশি মামলার বেড়া জালে আপনি জড়িয়ে পড়বেন। যে পরিকল্পনা নিয়ে আপনি বিদ্যুৎ পর্ষদকে আর্থিক দুরবস্থা থেকে মুক্ত করার চেষ্টা করছেন তাতে আরও বেশি দুরবস্থার মধ্যে ফেলে দেবেন কিনা সে বিষয়ে আমাদের সন্দেহ হচ্ছে। সন্দেহ শুধু আমাদেরই নয়, সরকারি দলের সদস্যদেরও এই সন্দেহ হচ্ছে বলেই লক্ষ্মী দে অত সুন্দর একটা অ্যামেণ্ডমেন্ট এখানে উপস্থিত করেছেন যা আমাদের দলের পক্ষ থেকেও দেওয়া হয়নি। কাজেই আমি বলব এই বিল যেভাবে আপনি উপস্থাপিত করেছেন সেভাবে একে সমর্থন করার কোনও প্রশ্নই ওঠে না। সুতরাং আমি এর বিরোধিতা করছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল ইলেক্ট্রিক্যাল আণ্ডারটেকিং (রিকভারি অফ ডিউস) বিল, ১৯৯৫' এখানে উপস্থাপিত করেছেন এবং মাননীয় লক্ষ্মী কান্ত দে মহাশয় এই বিলের ওপর কতগুলো অ্যামেণ্ডমেন্ট এনেছেন। আমি অ্যামেণ্ডমেন্ট সহ বিলটিকে সমর্থন জানিয়ে ২/৪-টে কথা বলছি। এর ওপর খুব বেশি কিছু বলার নেই। কারণ এই বিলের ওপর আলোচনার খুব বেশ একটা অবকাশ নেই। আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা, কংগ্রেস সদস্যরা এই বিলের আলোচনায় অংশ গ্রহণ করে কতগুলো বিষয়ের অবতারণা করলেন। আমি বিগত '৯১ সাল থেকে এই সভার সদস্য। আমি ৩/৪ বছর ধরে দেখছি ওঁরা সব সময়েই কিছু, না কিছু বলার জন্যই বলে থাকেন। অনেক সময়ই আমরা লক্ষ্য করে দেখি যে, ওঁদের বলার মধ্যে কোন বিষয় বস্তু থাকে না। স্যার, আমরা দেখছি রাজ্য বিদ্যুৎ পর্যদের বিদ্যুতের বকেয়া বিল আদায় করতে যে প্রচলিত নিয়মকানুন রয়েছে তা দিয়ে আদায় করা যাচ্ছে না। এ বিষয়ে বহুকাল আগে যে পরিস্থিতিতে আইন রচিত হয়েছিল বর্তমানে সেই পরিস্থিতির পরিবর্তন হয়েছে। পপুলেশন, চাহিদা, সামাজিক এবং আর্থিক অবস্থা বর্তমানে অনেক জটিল হয়ে উঠেছে। ফলে বিল আদায়ের ক্ষেত্রে নানা রকম অসুবিধা দেখা দিচ্ছে। অতএব অসুবিধা দূর করার জন্য মাঝে মাঝেই আমাদের নানা রকম আইন প্রণয়নের প্রয়োজন হয়ে পড়ে। ইলেক্ট্রিসিটি বোর্ডের ক্ষেত্রে আমাদের যে প্রচলিত আইন আছে তাতে আমরা দেখছি রাজ্যের ছোট, বড় এবং মাঝারি কল-কারখানার মালিকরা সেই আইনেরই সাহায্য নিয়ে বিদ্যুতের বিল দিতে দেরি করেন এবং অনেক সময়েই ফাঁকি দেন।

[5-25 – 5-35 p.m.]

এবং ফাঁকি নানা রকমের হয়, অনেক রকমের টেকনিকাল ব্যাপার আছে। সুতরাং নানারকমভাবে ফাঁকি দিতে পারেন। এখন কি হয়? এই যে ফাঁকি দিলেন, বিল-এর টাকা জমা দিলেন না, তারফলে লাইন কেটে গেল। এরপর কি হল? ঐ কারখানার যে সমস্ত শ্রমিকরা কাজ করেন তাদের অবস্থা করুণ হল। তারা হয়ত ৪০০/৫০০ কিম্বা ৬০০ টাকা মাহিনা পেতেন, এখন এই অবস্থার ফলে তাদের অনাহারে, অদ্ধাহারে কিম্বা পথে পথে ঘুরে বেড়াতে হবে। এই অবস্থা সৃষ্টি হয়। তাই আমাদের একদিকে যেমন বকেয়া বিল আদায়ের বিষয় আছে, তেমনি যে সমস্ত মালিকরা ইচ্ছাকৃতভাবে এই ইস্যু তুলে কারখান লক-আউট, ক্লোজার করে শ্রমিকদের কর্মচ্যুত করছেন, ভিখারিতে পরিণত করছেন, স্ট্রিট বেগার হিসাবে তাদের নামিয়ে দিচ্ছেন—এই দুটোর মাঝখানে দাঁড়িয়ে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এই গুরুত্বপূর্ণ বিল আমাদের সামনে উপস্থাপিত করেছেন। এই বিল এখানে নতুন নয়, ভারতবর্ষের আর কয়েকটি রাজ্যে এইরকম আইন আছে। আমি যতদূর জানি, ৭/৮টি রাজ্যে এই ধরনের আইন আনা হয়েছে। ফাঁকি দেবার টেনডেনসি, বকেয়া না দেবার যে প্রবনতা তাকে রোখবার জন্য এই আইন। যারা বৃহৎ বিদ্যুৎ গ্রহীতা তাদের বাধ্য করানো হচ্ছে এই বকেয়া বিল

পেমেন্ট করার ব্যাপারে। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল এনে ঠিকই কাজ করেছেন। এখানে সুদীপবাবু যেসব কথা বললেন তাতে আমি একমত হতে পাচ্ছি না। তিনি বললেন আদালতে যেতে পারবেন না। আমরা গণতান্ত্রিক দেশে বাস করি। সুতরাং কেউ যদি মনে করেন আমি ডিপ্রাইভড হচ্ছি, জাসটিস পাচ্ছি না তাহলে তিনি স্বচ্ছন্দে আদালতে যেতে পারেন। এরজন্য আলাদা ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে হবে—এই ধরনের কথাবার্তা কেন আসে তা আমি জানি না। অন্যান্য রাজ্যে হয়েছে, আমাদের রাজ্যেও হচ্ছে বাস্তব অবস্থা হচ্ছে, বকেয়া বিল আদায় করতে হবে তারজন্য কমপালসন রাখতে হবে, আইন রাখতে হবে, তা নাহলে চলবে না এই সহজ কথাটা বোঝা দরকার। এই কারণ দেখিয়ে বৃহৎ গ্রহীতারা শ্রমিকদের প্রতি যে অন্যায়, অবিচার করেন, ছাঁটাই, ক্লোজার, লক-আউট করেন তাদের বিরুদ্ধে এই আইন প্রযোজ্য হওয়াই উচিত। তাই এই বিলটিকে সমর্থন করে এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় এইরকম একটা বিল কি করে উপস্থিত করতে পারলেন তা আমি ভেবে উঠতে পারছি না। কারণ এইরকম অগণতান্ত্রিক গ্রাহক স্বার্থ বিরোধী বিল কাদের স্বার্থে তিনি এনেছেন এটাই আমার কাছে দুর্বোদ্ধ। কারণ এখানে ২(এ) তে কনজিউমারের যে ডেফিনেশন দিয়েছেন সেটা মারাত্মক, যেটা কিনা কভার্স এভরিওয়ান। এতে গৃহস্থ পড়ছে, কৃষক পড়ছে, ক্ষুদ্র শিল্পের মালিকরা পড়ছে, ক্ষুদ্র ব্যবসায়ী পড়ছে অর্থাৎ সবাই পড়ছে এবং তাদের উপর এই আইন প্রযোজ্য—মানে—অ্যাজ ইট ইজ—বিল পাস হবে। বকেয়া বিল, বকেয়া টাকা নিশ্চয়ই পরিশোধ করতে হবে। কিন্তু বকেয়া বিলের নামে যথেচ্ছ ভূতুড়ে বিল দেওয়া হবে অথচ তার বিরুদ্ধে কোনও প্রতিবাদ করার সুযোগ থাকবে না, তাদের আগে টাকা জমা দিতে হবে—এটা কোনও গণতান্ত্রিক দেশে চলতে পারে? কেন আপনার তা অজানা নয়। আজকে বছরের পর বছর মিটারের জন্য টাকা জমা দিয়ে গ্রাহকরা মিটার পায় না। যে মিটার সাপ্লাই করা হচ্ছে সেই মিটার অত্যন্ত নিম্ন মানের। কিম্বা কিছুদিন ব্যবহার করার পর সেগুলি খারাপ হয়ে যায়। ভুল রিডিং দেয়। আর মিটার রিডিং এর প্রক্রিয়া তাও অজানা নয়। অফিসে বসে একটা আন্দাজে মিটার রিডিং করে নিয়ে অ্যাভারেজে বিল পাঠিয়ে দেওয়া হয়। হঠাৎ হঠাৎ করে হাজার হাজার টাকার ভুতুড়ে বিল এসে যাচ্ছে এর যথাযোগ্য বিহিত ব্যবস্থা করতে পারছেন না। এই রকম বিল আসলে গ্রাহকগণ অসুবিধায় পড়ে যাবে। আগের বিলের ডিমাণ্ড অনুযায়ী টাকা নিন। তারপর অন প্রটেস্ট কোর্টে স্যুট করতে পারেন ইত্যাদি। আর ৩০ দিনের মধ্যে ডিমাণ্ড নোটিশ এ এই টাকা জমা না পড়লে তাকে ওই ল্যাণ্ড রেভিনিউ অ্যাক্ট (১৬৩) ধারা অনুযায়ী সম্পত্তি ক্রোক করবেন ইত্যাদি ইত্যাদি। এটা কি তুঘলকি রাজত্ব। এর নাম কি গণতন্ত্র। এই জিনিস চলতে পারে না। আপনি এই রকম বিল এখানে করছেন। আপনি একের পর এক বিল আনছেন। কিন্তু আপনি গ্রাহকগণের অসুবিধার কথা

চিন্তা করছেন না। তাদের স্বার্থ রক্ষা করার দিকে লক্ষ্য রেখে বিল আনছেন না। আমি বলি কি আপনি অন্তত গ্রাহকগণের কথা চিন্তা করুন। এই গ্রাহকগণই তো আপনাদের ক্ষমতায় বসিয়েছে। অথচ তাদের দুরবস্থার কথা আপনারা ভাববেন না। মিটার সাপ্লাই হচ্ছে না কেন? আপনি এই মিটার দেওয়ার ব্যবস্থা করুন। সেই মিটার যাতে যথোপযুক্ত গুনমানের হয়, সঠিক রিডিং যাতে হয় তার ব্যবস্থা করুন। লো ভোল্টেজের সমস্যা মেটান। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ গ্রাহকদের কথা চিন্তা করুন, তাদের স্বার্থের কথা চিন্তা করে আপনি বিল করুন। তাদের স্বার্থের দিকে লক্ষ না রেখে এই বিল করার যে প্রবণতা তা পরিত্যাগ করুন। এই রকম একটা বিল করে গ্রাহক স্বার্থবিরোধী অগণতান্ত্রিক এবং মালিকদের হাতে ক্ষমতা কেন্দ্রীভূত করে গ্রাহক নিধনযোগ্য হাতিয়ার করে তুলেছেন। আপনারা আজকে গোয়েঙ্কার হাতে তুলে দিতে চাইছেন এই বিলের মাধ্যমে। এই বিল আপনি প্রত্যাহার করে নিন। জনবিরোধী গ্রাহক স্বার্থবিরোধী অগণতান্ত্রিক বিলের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার। আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে রিকভারী অব ডিউস বিল ১৯৯৫ যা এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে দু-একটি কথা বলতে চাইছি। স্যার একটা কথা উঠেছে পাবলিক ওপিনিয়ন সারকুলেট করা হোক। বিলটাকে এখন ড্রপ করা হোক। আমার মাথায় ঢুকছে না আমার আগে মাননীয় সদস্য বক্তৃতা করছিলেন যে গণতন্ত্র নাকি ভয়ানক বিপন্ন হয়ে যাবে। আমি কনজিউম করব আমি এনজয় করব, আর সরকারি সংস্থাই হোক বা বেসরকারি সংস্থাই হোক আমি বিদ্যুৎ ব্যবহার করব কিন্তু তার বিল বাকি রাখব। আর বিলটি চাইতে গেলেই আমার কাছে গণতন্ত্র বিপন্ন হয়ে যাবে। আর এটা তো পাবলিক সারকুলেশন। এটা নিয়ে যেতে হবে। এই বিধানসভা তো ভুতুড়ে সভা নয়।

[5-35 – 5-45 p.m.]

আমরা পাবলিক রিপ্রেজেনটেটিভ, পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষের প্রতিনিধিরা এখানে বসে আলোচনা করছি। সব আলোচনা পাবলিক ওপিনিয়নের জন্য পাঠাতে হবে কেন? মাননীয় মন্ত্রী মহাশয় বিলটি অনেক দেরিতে এনেছেন। আমি বিনয়ের সঙ্গে আপনাকে বলছি, মাননীয় লক্ষ্মী বাবুর ব্যাপারটি পরে উল্লেখ করব, অ্যামেণ্ডমেন্ট পূর্বেই সারকুলেট হয়েছে—উদ্দেশ্যটা আমি বুঝলাম, বিগহাউসেসদের ব্যাপারে কিছু বলবার নেই, জেনারেল কনজিউমার্সরা এফেকটেড হচ্ছে কিনা—লক্ষ্মী বাবুর অ্যামেণ্ডমেন্ট যদি মুভ না হত উনি অ্যাকসেপ্ট করবেন কি করবেন না সেটা ওঁর ব্যাপার, যেহেতু চীফ হুইপের পক্ষ থেকে এটা সারকুলেট হয়েছে অবশ্যই হবে।—গ্রামাঞ্চলে ছোট কনজিউমার্স কৃষিজীবিদের ক্ষেত্রে এটা এফেকটেড হবে না। কিন্তু তা সত্ত্বেও মাননীয় চীফ হুইপ এটা মেনশন করবেন, তাদের ক্ষেত্রে

আমার বক্তব্য আছে। বিগ এগ্রিকালচারিস্টদের ক্ষেত্রে ঢালাও ভাবে হলে হবে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবতে বলছি,—লক্ষ্মী বাবু মুভ করবেন কিনা ভাবুন—বিগহাউসেস তাঁরা এফেকটেড হচ্ছেন কিনা। মাননীয় বিরোধীদলের সদস্যরা এত চেঁচামেচি কেন করছেন জানিনা. লক্ষ লক্ষ টাকার বিল আটকে পড়ে আছে যাদের জন্য তাদের স্বার্থ রক্ষা করার জন্য আলোচনা নয়। মাননীয় সদস্যদের উদ্দেশ্যে বলছি যে, ওঁরা সেই ধান ভানতে শিবের গীত করছেন কেন? ডিউস বাকির ব্যাপারে আলোচনা আনা হয়েছে, ধরুন ওয়েস্টবেঙ্গল বিদ্যুৎ পর্ষদ এর ব্যর্থতা, কোথাও কনজিউমার্সরা বিদ্যুৎ পাচ্ছে না, গ্রামাঞ্চলে বা অমুক গ্রামে বিদ্যুৎ যায়নি এ সব কথা হচ্ছে কেন? বিদ্যুতের বাজেট যখন আসবে সেই বাজেটে আমরা সকলে আলোচনায় অংশ গ্রহণ করব, সরকারি দল তাঁদের মতামত দিতে পারবেন এবং মাননীয় বিরোধী দলের সদস্যরাও ভাল ভাল তথ্য পরিবেশন করতে পারবেন। দোজ হু আর ডিফল্টারস পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ব্যবহার করে বিগহাউসেসগুলি, দোজ হু আর ইণ্ডাস্ট্রিয়ালিজ যাঁরা ব্যবসা করেন অথচ টাকা দেন না, সেটা সি. এস. সি হতে পারে, হু এভার মে বি মামলার ভয়? আইন থাকলে আইনের ফাঁকও থাকবে, সেটা কারেকশন করতে হয় পরে করব কিন্তু মামলার ভয়ে পিছিয়ে যেতে হবে কেন? হাইকোর্টে তো লক্ষ লক্ষ মামলা পড়ে আছে, তার জন্য পাবলিক ওপিনিয়ন নিতে হবে কেন? We are those who are public representatives. We are sitting here. We are discussing every thing and expressing our opinion. এসবের জন্য তো আমাদের সিলেক্ট কমিটি, সাবজেক্ট কমিটি সব আছে। আমি একটা জিনিস বলতে চাই, মাননীয় সুদীপ বাবু সেটা মেনশন করেছেন। বিদ্যুৎ পরিষদের অবস্থার কথায় পরে আসব, এখন অপ্রাসঙ্গিক আলোচনা তুলে সময় নষ্ট করতে চাইনা। আমি বলব সময় মতো বিলটা আনা হয়েছে এবং যারা ডিউস বাকি রাখবে—ধরুন মামলা ভয় নিশ্চয় আসবে যারা বিগহাউসেস, কোটি কোটি টাকা তাদের বাকি পড়ে আছে। বাকিটা আদায় করতে গেলে আপনি প্রপার্টি অ্যাটাচমেন্টের দিকে যাবেন, তাদের বিরুদ্ধে গেলে কোর্ট থেকে পরোয়ানা আসবে, তারা নিশ্চয় কোর্টে আশ্রয় নেবে। গণতান্ত্রিক দেশে সবাই কোর্টে যাচ্ছে, কোর্টে লক্ষ লক্ষ মামলা আছে। গভর্নমেন্ট কি করবেন না করবেন সেটা ভেবে দেখবেন, আমি একটা জিনিস বলতে চাই এই বাকি পড়ে আছে সেই বাকিটা আদায় হয়না। এর সঙ্গে গভর্নমেন্ট এজেন্সীর লোকজন সত্যতার সঙ্গে কালেক্ট করার চেষ্টা করেন বলে মনে হয় না। আমার যতটুকু অভিজ্ঞতা মফস্বলে আমরা দেখি মাসের পর মাস ডিউস পড়ে আছে। আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ পর্ষদের লক্ষ লক্ষ টাকা ডিফল্টার পড়ে আছে। সেগুলি আদায় হচ্ছে না, এবং তার জন্য অফিসার যাঁরা আছেন তাঁরা সত্যতার সঙ্গে এটাকে আদায় করে নেবার চেষ্টা করেন না। বিদ্যুৎ পর্ষদে প্রচুর লোকসান হচ্ছে এবং আগামী দিনেও লোকসান হবে। পাবলিক সেক্টর আণ্ডারটেকিং বা সাবজেক্ট কমিটি যা বসে তাতে করে এটা মেটানো অসুবিধা জনক ব্যাপার। কাজেই সেটা কি করে মিটিয়ে আনা যায়,

কিভাবে রিকোভারী করে আগামী দিনে বিদ্যুৎ পর্যদের লসটাকে মেক আপ করা যায়, তার ব্যবস্থা করা দরকার। এটা কোন গণতন্ত্রে বলে যে, বিদ্যুৎ ব্যবহার করব, পাখা চালাব, জলের জন্য বিদ্যুৎ খরচ করব, চাযের জমিতে জল ব্যবহার করব, আর বিদ্যুতের টাকা দেবনা? পাম্প চালাব, আমন ফসলের জন্য, বোরো ফসলের জন্য ব্যবহার করব, কিন্তু টাকা দেবনা? ইণ্ডাস্ট্রির জন্য বিদ্যুৎ খরচ করব, কিন্তু টাকা দেবনা? চাষী হয়েছে বলে, তাদের সমর্থনে আমরা জিতে এসেছি বলে, ভোট দিয়েছে বলে কি বিদ্যুৎ ফ্রি অব কস্টে দিতে হবে? বিদ্যুৎ কি ফ্রি অফ কস্টে তৈরি হয়? কাজেই মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যথা সময়ে এই বিল এনেছেন এবং আমি এই বিল সমর্থন করছি। তবে চীফ হুইপ যে অ্যামেণ্ডমেন্ট মুভ করছেন, এই অ্যামেণ্ডমেন্ট মুভ না করলে গোলামল হয়ে যেত। এই অ্যামেণ্ডমেন্ট মুভ করার ফলে এই বিলের যে ডাইরেশন, এইম অব দি বিল, এটা ভেরি ক্লিয়ার। এটাতে ছোট চাষীর ক্ষেত্রে, কাস্টোমারের ক্ষেত্রে, ডিউজের ক্ষেত্রে কাচি চালানো হবেনা, তাদের ক্ষেত্রে রিল্যাক্স হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জগন্নাথ ওঁরাও ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বিদ্যুতের বকেয়া বিল আদায় করার জন্য যে বিল এনেছেন, তা সমর্থন করছি। বিদ্যুৎ সম্পর্কে আমার যে এলাকা আছে, সেখানে দুর্নীতির অভিযোগ আছে, নিয়মিত লোড শেডিং হচ্ছে। বিদ্যুতের যারা গ্রাহক, কিছু কিছু কারখানার মালিক, কিছু কিছু চা বাগানের মালিক, তাদের কাছ থেকে বিদ্যুতের বকেয়া টাকা পাওয়া যাচ্ছে না। বিদ্যুৎ কর্মীরা তাদের অফিসে কেউ যায় কিনা সেটা খোঁজ করা দরকার। শুধু অফিসে বলে একটা বিল করে পাঠিয়ে দিলাম, তারপরে তারা এসে টাকা দিয়ে দেবে, এটা হয়না। তার ফলে আজকে বিলের বকেয়া টাকা বেড়ে যাচেছ। পঞ্চায়েত সমিতি বা ব্লক স্তরে এই সব বিষয়ে আলোচনা করা হয়। বি. ডি. ও'র অধীনে মালিককে যে কমিটি আছে, সেই কমিটিতে এই ব্যাপারে যে আলোচনা হয় সেখানে বিদ্যুৎ দপ্তরের শিলিগুড়ি থেকে কেউ আসেনা এবং বিদ্যুৎ সম্পর্কে তারা আলোচনাও করেনা। কাজেই এই সমস্যা একটা বিরাট আকার ধারণা করেছে। তারপরে এখানে বিদ্যুতের জন্য যে মিটারগুলি আছে, সেই মিটারগুলিও কোনদিন বিদ্যুৎ দপ্তরের কর্মীরা চেক করেনা। তারা অফিসে বসে একটা বিল ঠিক করে পাঠিয়ে দেয়। আবার এমনও দেখা যায় যে ১৯৯৪ সালের আগস্ট মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত একটা বিল এল, তারপরে ১৯৯৫ সালের জানুয়ারি থেকে আগস্ট পর্যন্ত আর একটা বিল এল। এখন কোনটা দেবে, আর কোনটা বাদ দেবে, এই রকম একটা অবস্থার মধ্যে পড়তে হয়। আবার কখনও যে বিল দেওয়া হয়ে গেছে সেই বিল যুক্ত করে একটা বিল এল। এই রকম সমস্যা দেখা দিচ্ছে। আর এই যে চা বাগানের মালিকরাও বিলের টাকা দেয় না। এই সমস্ত ব্যাপারে সরকারের তরফ থেকে যদি তৎপরতার সঙ্গে না দেখা হয়, ইলেক্ট্রিক ডিপার্টমেন্টের কর্মচারিরা যদি সাধারণ মানুষের সঙ্গে সম্পর্ক না রাখেন, ব্লকের যে কমিটি আছে তার মিটিংয়ে না আসেন,

যদি তারা নিজেরা একটা সিদ্ধান্ত নিয়ে নেন তাহলে এই বকেয়া টাকা কিভাবে আদায় হবে?

[5-45 – 5-55 p.m.]

দার্জিলিং, জলপাইগুড়ির সমস্ত এলাকার এখানে অর্ধেকের বেশি চা বাগানে বিদ্যুৎ আসেনি। কিন্তু আইনটা কবে পাস হয়েছে। আইন আগে পাস করেছে। টাকা দেবার পর কাজ আরম্ভ করেনি। চা বাগানের আজ এই সমস্যা—বিদ্যুতের ব্যাপারটা সঠিক ভাবে না তুললে আড়ালে তলিয়ে যাবে। এসব ব্যাপার ভালভাবে তদ্বির করা দরকার। বিদ্যুতের কেন এত টাকা বাকি পড়ে আছে? এজন্য বেশি বলতে চাই না। এই বিল নিয়ে এসেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** স্যার, আমি খুব অল্প সময় নেব। আমার বিরোধী পক্ষের বন্ধুদের বলি যে বিলটা ছিল রিকভারি অফ ডিউজ-এর উপর। ওঁরা অনেক অপ্রাসঙ্গিক কথা এনেছেন—যে বিদ্যুৎ দপ্তর কোন মানুষ চালায়, কোন মানুষ ইত্যাদি ইত্যাদি এবং হুকিং, ট্যাপিং ইত্যাদি ইত্যাদি অনেক কিছু নিয়ে এসেছেন। আমার মনে হয় এখানে একটা ভুল বোঝাবুঝি হয়েছে। আমি গত বছরে ৩টি বিল এখানে এনেছিলাম, তার মধ্যে ২টি বিল যেগুলো এখন ভারত সরকারের কাছে আছে প্রেসিডেন্টস অ্যাসেন্টের জন্য। ইলেক্ট্রিক সাপ্লাই ওয়েস্ট বেঙ্গল (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৪, ইণ্ডিয়ান ইলেক্ট্রিসিটি ওয়েস্ট বেঙ্গল (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৪, এই দুটোর সঙ্গে এখানে এই বিলকে একসঙ্গে যদি রাখা যেত তাহলে কিন্তু আমার মনে হয় কনফিউশন থাকত না। আমি একটা কথা বলি যে, আমাদের চিত্রটা কি? মানচিত্রটা কি? এখনও মাননীয় চীফ হুইপ তিনি এখানে অ্যামেণ্ডমেন্ট বিলটা মুভ করেননি। তবে আমার মনে হয় যে কনজিউমার ডেফিনেশন নিয়ে উনি যেটা অ্যামেণ্ডমেন্ট দিয়েছেন ওটা অত্যন্ত ভাল অ্যামেণ্ডমেন্ট। এতে আমার মনে হয় শ্রী দেবপ্রসাদ সরকার একটু আশ্বস্ত হবেন। একটা অত্যাচারের জায়গায় চলে যাওয়ার সম্ভাবনা আছে। আমার বিদ্যুৎ পর্ষদ অথবা আমার যে এজেন্সিগুলো আছে তারা তো অনেক সময় এমন করে থাকেন যে আমাদের টোটাল কন্ট্রোল রাখা খুব ডিফিকাল্ট। হয়ত মানুষের উপর অত্যাচার হয়ে যেতে পারে। আমার মনে হয় আমি এই ভাবে জিনিসটা রাখব যে উনি যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন সেই অ্যামেণ্ডমেন্ট আমি নিশ্চয়ই গ্রহণ করব এবং যদি প্রয়োজন হয় ভবিষ্যতে এই বিলে অ্যামেণ্ডমেন্ট নিয়ে আসতে পারি যেখানে ডোমেস্টিক এবং এগ্রিকালচার, যারা মিটারড এগ্রিকালচার তাদের আমি নিয়ে আসব। সুতরাং এই যে সৌগত বাবু বলেছেন যে হোল জিনিস ডায়লুটেড হয়ে গেল এটা আমি মনে করিনা। আমার মনে হয় যে এটা তো একটা আলোচনা স্থল এবং আমি তো আমার বিধানসভার সভ্যদের অত্যন্ত রেসপেক্ট করি। তাঁরা আলোচনা করবেন, ক্রিটিসাইজ করবেন এবং তাঁরা পজিটিভ রেকমেণ্ডেশন করবেন, তা আমি নেব। এটা অন্তত কিছু কিছু জায়গায় বেরিয়ে এসেছে। যেমন আমার মনে হয়েছে যে রুলসের মাধ্যমে আমি যেগুলো

ইনকর্পোরেট করব। আমি একটা ব্যাপার বলি, যে কিভাবে বিলটা হল। প্রথমে এই এজেন্সি গুলো ধারে বিদ্যুৎ বিক্রি করে এবং এক মাস পরে অর্থাৎ মার্চ মাসের শেষাশেষি বা এপ্রিলের প্রথমে যখন মিটার রিডিং হয়, তারপর আরও এক মাস সময় দেওয়া হয় ইণ্ডাস্ট্রিয়াল কনজিউমারদের এবং আমি বলছি যে তারও ৩০ দিনের মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদকে একটা ডিমাণ্ড দিতে হবে। এর সঙ্গে সিকিউরিটির ব্যাপার যুক্ত। রাজ্য বিদ্যুৎ পর্ষদ ২ মাসের একটা ব্যাঙ্ক গ্যারান্টি নেয়, ক্যাশ সিকিউরিটি নেয় না। সি. ই. এস. সি. ক্যাশ সিকিউরিটি নেয়, শেষ ২ মাস পর্যন্ত আমরা অপেক্ষা করতে পারিনা। সুতরাং ৩০ দিনে আমরা বিলটা পেমেন্ট করি। তারপরে ৩০ দিন অর্থাৎ এই নিয়ে ৬০ দিন আমরা অপেক্ষা করতে পারি। তার আগে কিন্তু আমাকে নোটিশ দিতে হবে, যেজন্য ওই ৩০ দিনের কথাটা আছে, যেটা সৌগত বাবু বলেছেন ৭ দিন করতে হবে, আবার মনে হয় সেটা ঠিক নয়। ব্যাঙ্ক গ্যারান্টি পিরিয়ডের মধ্যে আমরা নোটিশ দেব আমাদের যে কনজিউমারস আছে তার মেজর ইউনিটস কারা করে এটা আমাদের দেখতে হবে, নাম্বার অফ কনজিউমারস দেখলে কিন্তু হবে না, মেজর ইউনিটস কারা কনজিউম করে ইণ্ডাস্ট্রিয়াল হাউসেস এবং কমার্শিয়াল হাউসেস। এই যে মানচিত্র, এখানে একটা ইন্সট্যান্স দিলে জিনিসটা ক্লিয়ার হয়ে যাবে। একটা সংস্থার কাছ থেকে ৪ কোটি টাকা পাওনা ছিল এবং সংশ্লিষ্ট এজেন্সীকে হাই-কোর্টে যেতে হল। ৪ বছর ধরে মামলা চলছে। এই বিলটার মাধ্যমে ওদের কোর্টে বল দিতে চাই। তাকে ৪ কোটি টাকা ডিপোজিট করতে হবে, তারপর সে যদি কোর্টে যায় দ্যাট ইজ ডিফারেন্ট। প্রতিটি ক্ষেত্রে এখন রাজ্য বিদ্যুৎ পর্ষদকে কোর্টে যেতে হয়। কোর্ট থেকে জিনিসটা বার করার থেকে এতে সুবিধা হয়েছে। এই বিলটা বিভিন্ন রাজ্য গ্রহণ করেছে। নোটিশ দেওয়ার পর তাকে নির্দিষ্ট দিনের মধ্যে ডিপোজিট করতে হবে। তা না হলে পরে ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট অনুযায়ী তার শাস্তি বিধান করা হবে। এটা ডিফারেন্ট হিসাবে দেখতে হবে। ডিসকানেকশন আমরা যে কোনও সময় করতে পারি। সর্বিক চিত্রটা কি? কোল্ড স্টোরেজে সামান্য ১৮-২০ জন মানুষ কাজ করে। সবাই করেন তা বলছি না, সুস্থ গ্রাহকও আছেন। যে কোনও কারণে ক্ষতি হচ্ছে, বন্ধ করে দিচ্ছে। এই ১৮ জন মানুষ আজকে অন্য সংস্থান থেকে বঞ্চিত হচ্ছে। বড় যদি সংস্থা হয় আমাদের গায়ে লাগে যে আমরা তাকে ডিসকানেক্ট করে দেব, সেই ইণ্ডাস্ট্রির শ্রমিকরা বেকার হয়ে যাবে। সেইজন্য বলা আছে কোনও ইণ্ডাস্ট্রির পাওয়ার ডিসকানেক্ট করার আগে পাওয়ার ডিপার্টমেন্টকে জিজ্ঞাসা করতে হবে। আমরা চাই না এই সুযোগ নিয়ে অসুস্থ শিল্পপতি শ্রমিকদের ছাঁটাই করুক, সংস্থা বন্ধ করুক। আমাদের চিফ হুইপ মহাশয় যে ৬ কে. ভি. অ্যাণ্ড অ্যাবভ বলে যে সংশোধনী এনেছেন আমার মনে হয় তিনি সঠিক ভাবেই এনেছেন। অনেকে আছে যারা কিন্তু লোক ঠকাবার চেষ্টা করে। বিল না দিয়ে তারা কি করে? শর্ট টার্ম ডিপোজিট ব্যাঙ্কে করে কিছু পয়সা করে নিতে চায়। আমরা এখানে তাদের একটা আঘাত হানছি। আমার নিশ্চয়ই অভিজ্ঞতা হয়েছে। আমি আশা করি এই বিলটা একটা সুন্দর জায়গায় নিয়ে যাবে। এই বিলকে যাঁরা সমর্থন করেছেন তাঁদের আমি ধন্যবাদ

জানাচ্ছি। বিরোধী পক্ষকে বলি আগের যে দুটি বিল আপনারা পাস করেছেন মিটার ট্যামপারিং এবং হুকিং ট্রাপিং-এর ব্যাপারে সেই দুটি বিল যদি এই বিলের সঙ্গে মিলান তাহলে সার্বিক ভাবে এই বিলটা বুঝতে পারবেন। আমার রিকোয়েস্ট আপনারা এই বিলকে সাপোর্ট করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saugata Roy that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 15th April, 1995, was then put and lost.

The motion of Shri Sankar Sen that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker :** There are amendments to Clause 2 by Shri Saugata Roy being amendment No. 1 and Shri Lakshmi Kanta Dey being amendment No. 2. The amendments are in order. Shri Saugata Roy may move his amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in clause 2(c), lines 6&7, the words "and includes, a licensee as difined in clause (h) of section 2 of the Indian Electricity Act, 1910, be omitted.

**Dr. Shankar Kumar Sen :** I Do not accept the amendment.

The motion of Shri Saugata Roy that in clause 2(c), lines 6&7, the words "and includes, a licansee as defined in clause (h) of section 2 of the Indian Electricity Act. 1910, be omitted, was then put and lost.

**Mr. Speaker :** Shri Lakshmi Kanta Dey may now move his amendment.

**Shri Lakshmi Kanta Dey** : Sir, I beg to move that in Clause 2—

(1) for sub-clause (a), the following sub-clause be substituted :—

(a) "consumer" means any person who is supplied with energy by an electrical undertaking for commercial or industrial purposes at 6 TV and above;

(2) for sub-clause (b), the following sub-clause be substituted :—

(b) "dues" means any sum payable to an electrical undertaking on account of consumption of energy supplied;

**Dr Shankar Kumar Sen** : I accept the amendment of Shri Laksmi Kanta Dey.

The amendment of Shri Laksmi Kanta Dey was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

[5-55 - 6-04 p.m.]

**Clause - 3**

**Mr. Speaker** : There are amendments to Clause 3 of Shri Saugata Roy being amendment no. 4 and Shri Lakshmi Kanta Dey being amendment no. 3. The amendments are in order. Shri Roy may now move your amendment.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that in Clause 3, line 2, for the word 'thirty' the word 'sixty' be substituted.

**Dr. Sankar Kumar Sen** : I do not accept the amendment.

The motion of Shri Saugata Roy that in Clause 3, line 2, for the word 'thirty' the word 'sixty' be substituted, was then put and lost.

**Mr. Speaker :** Shri Lakshmi Kanta Dey may now move your amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that to clause 3, the following proviso be added :—

"Provided that a notice under this section shall not be served or caused to be served on a consumer for any dues in respect of which a difference or dispute has been referred to the Electrical Inspector under section 24 of the Indian Electricity Act, 1910".

**Dr. Sankar Kumar Sen :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that to clause 3, the following proviso be added :—

"Provided that a notice under this section shall not be served or caused to be served on a consumer for any dues in respect of which a difference of dispute has been referred to the Electrical Inspector under section 24 of the Indian Electricity Act, 1910"., was then put and agreed to.

The question that clause 3, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 4**

There are amendments to clause 4 of Shri Lakshmi Kanta Dey being amendment no. 5 and Shri Saugata Roy being amendment no. 6&7. The amendments are in order and Shri Dey may now move your motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 4, in sub-clause (1), for the words "thirty days", the words "sixty days" be substituted.

**Dr. Sankar Kumar Sen :** Sir, I accept the amendment.

The motion of shri Lakshmi Kanta Dey that in clause 4, in sub-clause (1), for the words "thirty Days", the words "sixty days" be substituted, was then put and agreed to.

**Mr. Speaker :** Shri Saugata Roy may now move your amendments.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in clause 4, in line 3, after the word 'deposit' the words 'half the amount' be inserted; and in clause 4, line 4, for the word 'thirty' the word 'sixty' be substituted.

**Dr. Sankar Kumar Sen :** I do not accept the amendments.

The motions of Shri Saugata Roy that in clause 4, in line 3 after the word 'deposit' the words 'half the amount' be inserted; and in clause 4, line 4, for the word 'thirty' the word 'sixty' be substituted, was then put and lost.

The question that clause 4, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 5 to 7 and preamble**

The question that Clauses 5 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Sankar Kumar Sen :** Sir, I beg to move that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, as settled in the Assembly, be passed.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মন্ত্রী মহাশয়কে যেটা জিজ্ঞেস করেছিলাম, তার উত্তর পেলাম না। আমি জিজ্ঞেস করেছিলাম লক্ষ্মী বাবুর অ্যামেন্ডমেন্টটা মেনে নেবেন, যদি রিলিভেন্ট মনে হয় তাহলেই। কেনই বা তিনি এগ্রিকালচার ও ডোমেস্টিক—কে ইনক্লুড করলেন, আর এখন ডোমেস্টিক, এগ্রিকালচার বাদ দিয়ে দিলেনই বা কেন? তাহলে আর বিলটার কতটা অর্থ রইল?

দ্বিতীয়ত আপনি বললেন, ডিসকানেকশন আপনার হাতে সব সময়ই আছে। আপনার কথাটা কন্ট্রাডিক্টরি করছে। ডিসকানেকশন করে দিলে কোল্ড স্টোরেজের ১৯ জন লোকের চাকরি চলে যাবে। একই তো ব্যাপার। বিলের টাকা জমা দিয়ে তবেই মামলা করতে হবে। তাহলে, যে টাকার অভাবে বিল দিতে পারছে না, সেই টাকার অভাবেই তো মিলটা বন্ধ হয়ে যাবে।

হয় আপনার ইলেক্ট্রিসিটি ডিসকানেক্ট করে বন্ধ করুন, না হয় টাকা জমা দিতে হবে বলে বন্ধ রাখার জন্য বলতে হবে। যারা বিল দিচ্ছে না তাদের আপনারই হাতে রিকানেকশন প্রয়োগ করতে হবে। এটা করে আপনি কি করলেন, এটা আমার কাছে স্পষ্ট নয়।

তৃতীয়ত আমি জানতে চাইছি, এস.ইবি.-র এবং সি.ই.এস.সি.-র কত টাকা বাকি আছে? এস.ই.বি.-র এলাকা কলকাতায় খুব বেশি নেই। ইন্ডাস্ট্রিয়ালের বেশির ভাগই সি.ই.এস.সি.-র। এস.ই.বি.-র ইন্ডাস্ট্রিয়াল কনজুমারের সংখ্যা অল্প। আপনি সি.ই.এস.সি.-কে এই পাওয়ার দিচ্ছেন কেন? আপনি তো এগ্রিকালচার, ডোমেস্টিকের কথা বলছেন। তাহলে আপনি এস.ই.বি.-কে এটা দিচ্ছেন না কেন? সি.ই.এস.সি. একটি প্রাইভেট সংস্থা। আপনি স্টেট গভর্নমেন্টের হাতে পাওয়ার কি থাকবে সেটা বলছেন না। সি.ই.এস.সি. যারা যখন ইচ্ছা চার্জ রিভাইজ করছে এবং অনেক সময় আপনার সাথে আলোচনা করে না, আপনি তাদেরকে এমপাওয়ার দিয়ে দিলেন। তাদের হাতে আপনি এই পাওয়ার দিচ্ছেন কেন? আমার এতগুলো প্রশ্নের উত্তর আপনি দিচ্ছেন না। আমার মনে হয়, আপনি যে ভাবে কাজকর্ম করতে চাইছেন তা করতে পারছেন না। আমার মনে হয়, আপনার পার্টি থেকে চাপ আছে, সেজন্য আপনার জবাব দেবার কিছু নেই। না হলে রিকভারি হলে আপনার কোল্ড স্টোরেজ বন্ধ হয়ে যাবে? তখন ইউনিয়নগুলো তো আপনাকে চেপে ধরবে। সেজন্য এখানে একটা কন্ট্রাডিকশন রয়ে যাচ্ছে। এই ব্যাপারে আমি আপনার কাছ থেকে ক্লিয়ার বক্তব্য শুনতে চাই।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার মনে হচ্ছে, আমার যে বক্তব্য তা সৌগত বাবু ভাল করে শোনেননি। প্রথমত আমি বলেছিলাম যে সি.ই.এস.সি.-কে এর আওতা থেকে বাদ রাখার কোনও যুক্তি নেই। কারণ সি.ই.এস.সি. একজন লাইসেন্সি। কেন্দ্রীয় সরকার তো প্রাইভেট সংস্থাকে পুরোপুরি ব্যাক করছেন। সি.ই.এস.সি.ও একটি প্রাইভেট সংস্থা। ওঁরা তো সব কিছু প্রাইভেটাইজ করে দিতে চাইছেন। তাহলে আপনার এতে আপত্তির কি আছে? দ্বিতীয়ত আমি চিফ হুইপের সংশোধনী যেটা গ্রহণ করছি, তাতে কোনও কন্ট্রাডিকশন নেই। আমি বলেছি যে আমরা দুটো স্টেপে এগোতে পারি। আমি বলছি যে আমাদের এই রাজ্যে যে এজেন্সি আছে তাদের হাতে এতগুলো ক্ষমতা দেওয়া ঠিক হবে কিনা। প্রথমে আমাদের

চিন্তা যেটা ছিল সেটা আমরা ইনস্টেপস করতে চাইছি। এটা আসলে কন্ট্রাডিকশন নয়। আমরা চাইছি মুভিং টুওয়ার্ডস দ্যাট গোল ইন টু অর থ্রি স্টেপস। দরকার হলে পরে এই ব্যাপারে আমি অ্যামেন্ডমেন্ট আনতে পারি। আর আপনি জানতে চাইছিলেন যে সি.ই.এস.সি. এবং এস.ই.বি.-র বকেয়া বিল কত টাকা আছে। এই ব্যাপারে অফ অ্যান্ড অন আমার পক্ষে বলা মুশকিল। আপনি প্রশ্ন রাখবেন, আমি কোয়েশ্চেন আওয়ারে উত্তর দেব। আশা করি, আপনারা আমার এই বিলটিকে সকলে সমর্থন করবেন।

The motion of Dr. Sankar Kumar Sen that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.04 p.m. till 11 a.m. on Friday, the 10th March, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 10th March, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 6 Ministers, 4 Ministers of State and 111 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions

### (To which oral answers were given)

**Mr. Speaker :** The questions related to the PWD will be held over as the Minister concerned is not fit today. He has sent a communication to me. He is indisposed. So, the starred questions no. 13, 17, 20, and 22 will be held over.

*13, *17, *20, & *22—Held Over

*14—Not called.

*15—Held Over.

**শ্রী আব্দুল মান্নান :** প্রথম প্রশ্ন হেল্ড-ওভার হয়েছে, মাননীয় মন্ত্রী ক্ষিতি গোস্বামী আসতে পারেননি এটা আমরা মেনে নিচ্ছি। কিন্তু পরের প্রশ্ন যেটা আছে তার জন্য মাননীয় মন্ত্রী শ্রী সরল দেব উপস্থিত নেই। এর আগেও হাউসে এই রকম হয়েছে। আজকে মাননীয় মন্ত্রী নেই। এর আগে এই হাউসে আপনি বলেছেন, আপনার চেম্বারে বলেছেন যে, হাউস চলাকালীন যে মন্ত্রীর যেদিন উত্তর দেবার কথা সেই দিন সেই সংশ্লিষ্ট মন্ত্রীকে হাউসে থাকতে হবে, যদি না বিশেষ কোনও ঘটনা ঘটে। তিনি দলের কাজে বাইরে গেছেন, কলকাতার বাইরে গেছেন, রাজ্যের বাইরে গেছেন, খবরের কাগজে আমরা সেটা দেখেছি। আমরা মনে করি তিনি এই ভাবে হাউসকে ইগনোর করছেন। এই ভাবে আমাদের প্রশ্ন এড়িয়ে যাওয়ার কোনও অধিকার ওনার নেই। উনি যদি সরকারি কাজে বাইরে যান বা উনি যদি অসুস্থ হয়ে পড়েন তাহলে আমরা সেটা মেনে নেব। কিন্তু এটা আমাদের জানা দরকার কেন উনি উপস্থিত নেই। স্যার, এই ভাবে আমাদের অধিকারকে খর্ব করা হচ্ছে। এর পরে যেদিন হেল্ড-ওভার কোয়েশ্চেন আসবে সেদিন হয়তো এই প্রশ্নের উত্তর পাব কিন্তু অন্য একটা প্রশ্ন থেকে ডিপ্রাইভ হব। স্যার, আপনি মাননীয় পার্লামেন্ট অ্যাফেয়ারস মন্ত্রীকে জিজ্ঞাসা করুন মাননীয় মন্ত্রী সরল দেব কোথায় গেছেন? তিনি সরকারি কাজে গেছেন, ব্যক্তিগত কাজে

গেছেন না অন্য কোন কাজে গেছেন? এ ব্যাপারে আমি আপনার মাধ্যমে প্রোটেকশন চাইছি।

(গোলমাল)

**Mr. Speaker :** I have not allowed you. Please take your seat.

Hon'ble Minister Shri Saral Deb has addressed a letter to me on the 8th March, 1995 seeking further time to reply the question as materials required could not be collected by him within the time. The letter was sent by our Secretariat on the 1st of March, "95. It might have been received by the Department concerned on the 3rd or 4th March. As you all know, this session has been called at a short notice due to various circumstances prevailing. It is possible that because of the short time, the Minister might not be able to reply the question within the time allotted. It might have happened because of the paucity of time. Some questions do take more time for collection of materials to reply. But it is expected that the concerned Minister will be present in the House on the date on which the question is supposed to be replied. I think. that is the arrangement made. That is the understanding. The Minister concerned will be present in the House till mention Hour. After that, he can go out. But I find that the concerned Hon'ble Minister is not present in the House today. He may seek time. His Department may have problems. But he should be present in the House. Mr. Prabodh Sinha—I think, that was the arrangement made. On the question date, the concerned Minister will be present in the House. You enquire into the matter and let the House know about it.

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে কথাটা বললেন এটা সঠিক, এই ভাবেই অ্যলটেড হবে, কোয়েশ্চেন ডেট যেদিন যার হবে, সেদিন হাউসে তাকে উপস্থিত থাকতে হবে এবং মেনশন অবধি উপস্থিত থাকতে হবে। আজকে মাননীয় মন্ত্রী কেন আসেননি, সেই ব্যাপারে কোন ইনফর্মেশন নেই, বরং খবর নিয়ে আমি আপনাকে জানাব।

**Mr. Speaker :** Mr. Sinha, please collect information about the whereabouts of the Hon'ble Minister and let this House know the actual state of affairs.

### হলদিয়ায় গ্রন্থাগার

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার হলদিয়ায় গ্রন্থাগার গড়ে তোলার সিদ্ধান্ত গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী তপন রায় ঃ**

বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদিয়ায় নূতন মহকুমা হয়েছে, সুতরাং স্বাভাবিক ভাবে মহকুমা স্তরে একটা বড় গ্রন্থাগার যাতে করা যায় সেই বিষয়ে আপনি কি বিবেচনা করছেন, এবং কবে নাগাদ এটা হতে পারে?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়ক যেটা বলেছেন, সেটা ঠিকই। হলদিয়াতে এমনিতেই টাউন লাইব্রেরি আছে, এবং হলদিয়া যে ভাবে ডেভেলপ হয়েছে, তার গুরুত্বও বাড়ছে, সেইজন্য এটাকে গুরুত্ব দিয়ে আমরা বিবেচনা করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি গুরুত্ব দিয়ে বিবেচনা করছেন, আমরা জানি লাইব্রেরী বিভিন্ন ধরনের হয়, একটা সরকার পরিচালিত হয়, আবার স্পনসরিং বডিও লাইব্রেরি তৈরি করেন—সরকার অনুমোদন দেন, এই বিষয়ে কিছু চিন্তা-ভাবনা করছেন কিনা, কিভাবে লাইব্রেরি করবেন?

**শ্রী তপন রায় ঃ** আপনি ঠিকই বলেছেন, ২ ভাবেই হয়। যে জায়গায় লাইব্রেরি করতে যাচ্ছি সেখানে যদি লাইব্রেরি না থাকে তাহলে নূতন ভাবে লাইব্রেরি হতে পারে, আবার যদি এলাকার ব্যাপারে কোনও শর্ত্ত থাকে অর্থাৎ যে জায়গায় লাইব্রেরি হবে সেই এলাকায় উপস্থিত বিভিন্ন ভাষা-ভাষী মানুষ আছেন, তাদের কথা ভেবে নূতন ভাবেও হতে পারে। আবার কোনও লাইব্রেরিকে স্পনসর করাও যেতে পারে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্থানীয় অথরিটি থেকে যদি স্পনসরিং করে, সেক্ষেত্রে স্পনসর্ড লাইব্রেরি করার কোনও প্রস্তাব যদি আসে, সেক্ষেত্রে আপনি বিবেচনা করবেন কিনা জানাবেন কি?

**শ্রী তপন রায় ঃ** নিশ্চয় সেই বিষয়ে ভাবনা-চিন্তা করে বিবেচনা করা যাবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কোন জায়গায় একটা গ্রন্থাগার করতে হলে কি কি নর্মস এর ভিত্তিতে করবেন, এই রকম কোনও সুনির্দিষ্ট নর্মস আছে কি?

**শ্রী তপন রায় ঃ** এই ব্যাপারে সুনির্দিষ্ট নিয়ম আছে। মাননীয় বিধায়কের অবগতির জন্য জানাচ্ছি, ধরুণ এলাকার অবস্থা, সেই এলাকার জন সংখ্যা কত, ২/৩ কি. মি. এর

মধ্যে অন্য কোনও লাইব্রেরি যদি না থাকে, সেই এলাকার পড়ুয়ার সংখ্যা, বা স্কুল কলেজ রয়েছে বর্তমানে নব স্বাক্ষররাও আসছে, এই সমস্ত বিষয়গুলি বিচার বিবেচনা করে দেওয়া হয়, তার সঙ্গে অন্যান্য আনুষঙ্গিক ব্যাপারও আছে।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** '৮৬ সাল থেকে '৮৯ সাল পর্যন্ত, দার্জিলিং আন্দোলনের ফলে যে সমস্ত লাইব্রেরি আগুনে জ্বলে গিয়েছিল, তার মধ্যে কতগুলি নূতন ভাবে তৈরি হয়েছে, আর কতগুলি তৈরি করার স্কিম আছে?

**শ্রী তপন রায় ঃ** আমার কাছে যা খবর আছে, দার্জিলিঙে আন্দোলনের সময় ৩৭টি লাইব্রেরির ক্ষতিগ্রস্থ হয়েছিল, তার মধ্যে ২১টি গ্রন্থাগার এর জন্য গত বছরে টাকা দিয়েছে, আমার কাছে যা খবর আছে তাতে গ্রন্থাগারগুলি সম্পূর্ণ হয়েছে। এই বছরে আর ৯টিকে টাকা দিচ্ছে, আর ৭ টি আছে, সেইগুলির প্রয়োজনীয় কাগজপত্তর অভাব আছে, সেইগুলি পেলে দেখা হবে।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন লোকসংখ্যা, দু-তিন কিলোমিটারের মধ্যে কোনও গ্রন্থাগার আছে কিনা, এই সমস্ত বিষয় দেখা হয়। কারা প্রস্তাব দিলে আপনি গ্রন্থাগার খুলবেন? পার্টির কোনও লীডার প্রস্তাব দিলে কি আপনি সেই প্রস্তাব গ্রহণ করবেন?

**শ্রী তপন রায় ঃ** আপনি যদি প্রস্তাব দেন তাহলেও সেই প্রস্তাব বিবেচনা করা হবে। কোনও দলের প্রস্তাব গ্রহণ করা হচ্ছে না। সেই এলাকার মানুষেরও প্রস্তাব আসছে। আপনি যদি নির্দিষ্ট প্রস্তাব দেন নিশ্চয় গ্রহণ করা হবে।

**শ্রী মনোহর তিরকী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, সাব ডিভিশনাল টাউনে গ্রন্থাগার করা হচ্ছে। উত্তরবঙ্গে অনেক চা-বাগান আছে, সেই এলাকার মানুষ সরকারি সমস্ত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত, তাদের লাইব্রেরির কোনও সুযোগ-সুবিধা নেই। বর্তমানে চা-বাগানে শিক্ষার প্রসার ঘটেছে, লেখাপড়ার ব্যাপারে তারা উদ্যোগী হচ্ছে। সেইসব এলাকায় গ্রন্থাগার করার ব্যাপারে আপনি কোনও পরিকল্পনা গ্রহণ করবেন কি?

**শ্রী তপন রায় ঃ** আমি জলপাইগুড়ি জেলার চা-বাগান এলাকায় ঘুরেছি। এর আগে আমি বলেছি এই মুহুর্তে আমরা সারা রাজ্যে ব্যাপকভাবে না করলেও কিছু কিছু চিন্তা-ভাবনা আমরা করছি। বর্তমানে হলদিয়ার কথা আমার মাথায় আছে। আপনার যদি কোনও সুনির্দিষ্ট প্রস্তাব থাকে তাহলে সেটা নিশ্চয় বিবেচনা করা হবে। পাহাড়ি এলাকার মানুষদের ব্যাপারেও আমরা চিন্তা-ভাবনা করছি।

**শ্রী প্রবোধ পুরাকায়ত ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, আপনি গ্রন্থাগার স্থাপনের জন্য যে শর্তগুলোর কথা বললেন এই রকম কোনও প্রস্তাব জনপ্রতিনিধি বা গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে আপনার দপ্তরের কাছে আসে তাহলে আপনি সেটা বিবেচনা করবেন কি?

**শ্রী তপন রায় ঃ** আপনি জানেন নিশ্চয় আমাদের সরকারের একটা পদ্ধতি আছে, আমাদের এখানে স্টেট লাইব্রেরি কাউন্সিল আছে। দু-তিন মাস অন্তর তাদের সঙ্গে বসে আমরা মিটিং করে ঠিক করি। যদি কোন প্রস্তাব আমাদের কাছে আসে আমরা নিশ্চয় তা বিবেচনা করব।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিগত ১০-১২ বছরে গ্রামীণ লাইব্রেরি বিভিন্ন জেলাতে হয়েছে। কিন্তু যে সমস্ত গ্রামীণ গ্রন্থাগারগুলির গৃহ নেই, সেখানে গৃহনির্মাণের জন্য কোনও অর্থ বরাদ্দের কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী তপন রায় ঃ** জেলা স্তরে প্রত্যেকটি জেলায় লোকাল লাইব্রেরি অথরিটি আছে। আপনার অবগতির জন্য জানাচ্ছি, গত আর্থিক বছরে ৪৩ লক্ষ টাকা বিল্ডিং পারপাসে দেওয়া হয়েছে। প্রতিনিয়ত আমাদের কাছে প্রস্তাব আসছে এবং প্রতিবছরই আর্থিক অনুদান দেওয়া হয়। যদি জেলা থেকে প্রস্তাব আসে নিশ্চয় আমরা তা বিবেচনা করব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমি জানতে চাই আপনি বললেন, লাইব্রেরিগুলো সিলেকশন করার কতগুলো প্রসিডিওর আছে। আমার বক্তব্য নর্মসগুলো মেইনটেইন করার পরেও ডিস্ট্রিক্ট লেভেলে যে অ্যাডভাইসারী বোর্ড আছে তারা দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করছে। তাহলে কি করে আমরা লাইব্রেরি করব।

**শ্রী তপন রায় ঃ** প্রস্তাব আপনারা সরাসরিভাবেও পাঠাতে পারেন। তবে এই রকম কোনও ঘটনা হয় না।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অবগতির জন্য বলছি, প্রশ্নটা ছিল হলদিয়ার উপর, আমি এই প্রশ্নের উপর কোনও সাপ্লিমেন্টারি করছি না। যে প্রশ্নটা ছিল হলদিয়ার উপর, সেই প্রশ্নটা কিন্তু সারা পশ্চিমবঙ্গের সম্পর্কে আলোচনা হয়ে গেল। আপনি অনেক ব্যাপারে রুলিং দেন। আপনি এখানে অনুগ্রহ করে আমাদের যদি এই সম্পর্কে রুলিংটা বলে দেন যে আমরা কতদূর পর্যন্ত একটা প্রশ্নের সাপ্লিমেন্টারি করতে পারি, এটা যদি ক্লিয়ার করে দেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়।

**মিঃ স্পিকার ঃ** হলদিয়ার ব্যাপারে প্রশ্ন হলে অন্য জায়গা সম্পর্কে উত্তর দেওয়া যায় না। কিন্তু মন্ত্রী মহাশয় যদি উত্তর দেন তাহলে আমি কি করতে পারি?

**শ্রী সমর হাজরা ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন যে নব সাক্ষরদের জন্য গ্রন্থাগারের গুরুত্ব

বেড়েছে, এখানে যে নব সাক্ষর রয়েছে অথচ সেখানে গ্রন্থাগার নেই, সেখানে স্কুলের সঙ্গে গ্রন্থাগারকে যুক্ত করে নব সাক্ষরদের সুযোগ দিতে পারেন কি না?

**শ্রী তপন রায় ঃ** এটা আপনারা নিশ্চয়ই জানেন, আমরা সিদ্ধান্ত নিয়েছি, নব সাক্ষরদের জন্য যেখানে গ্রন্থাগার নেই সেখানে স্কুলের লাইব্রেরির সঙ্গে ওদের সদস্য করা হবে এবং প্রত্যেকটা জেলায় নব সাক্ষরদের জন্য পয়সা না নিয়ে তাদের সদস্য করা হচ্ছে, এছাড়া বিভিন্ন পত্র পত্রিকা যেগুলো বেরোয় সেইগুলো তাদের আলাদা ভাবে পড়ার ব্যবস্থা থাকছে।

**শ্রী নাসিরুদ্দিন খাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আমাদের বিধায়কের অতিরিক্ত প্রশ্নের উত্তরে নর্মস সম্পর্কে বলেছেন যে তিন চার কিলো মিটারের ভেতর যদি লাইব্রেরি না থাকে এবং পপুলেশন এর উপর নির্ভর করছে বললেন। যদি ধরুন একটা গ্রামে পপুলেশন প্রচুর হয়, সেখানে কি দুটো লাইব্রেরি করার প্রভিশন আছে?

**শ্রী তপন রায় ঃ** ব্যতিক্রম নিশ্চয়ই থাকতে পারে কিন্তু বাস্তব অবস্থায় মূলত যে নিয়মগুলো আছে সেই সম্পর্কে বললাম। অবস্থার পরিপ্রেক্ষিতে বিচার করে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী সত্য মাহাতো ঃ** মন্ত্রী মহাশয় জানবেন কি, আমাদের পুরুলিয়া জেলাতে বিভিন্ন লাইব্রেরিতে লাইব্রেরিয়ান বাদ দিয়ে সাইকেল পিওন অ্যাপয়েন্টমেন্ট এর ব্যবস্থা হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত করা যায়নি কেন?

**শ্রী তপন রায় ঃ** আমরা এই সম্পর্কে ভাবনা চিন্তা করেছি এবং জেলা স্তরে কিছু সাইকেল পিওন অ্যাপয়েন্টমেন্টের প্রস্তাব পাঠিয়েছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই রাজ্য এবং জেলা স্তরে লাইব্রেরি উপদেষ্টা কমিটি আছে, কিসের উপর ভিত্তি করে সেই উপদেষ্টা কমিটি তৈরি করা হচ্ছে?

**শ্রী তপন রায় ঃ** এটা আপনি ভাল করে জানেন, এর প্রসিডিয়োরটা কি, এটা পঞ্চায়েত স্তর থেকে নেওয়া হয়, জেলা পরিষদ স্তর থেকে নেওয়া হয় এবং বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের স্তর থেকে নেওয়া হয়। এখানে একটা কাঠামো আছে তার থেকে নেওয়া হয়, এখানে কোনও দলীয় ভাবে কোনও ভাবনা চিন্তা করা হয় না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিগত ১৯৯৩-৯৪ আর্থিক বছরে এই রাজ্যে কোনও নুতন লাইব্রেরিকে অনুমোদন দেওয়া হয়েছে কি না, যদি দেওয়া হয়ে থাকে তাহলে তার সংখ্যা কত?

**শ্রী তপন রায় ঃ** এই প্রশ্নটার সম্পর্কে নোটিশ দিলে উত্তর দিতে পারব।

**ইন্দাস ব্লক প্রথামিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরকরণ**

***১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪০০) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ইন্দাস ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে (পি. এইচ. সি.) গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

আপাতত নেই।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এটা না হওয়ার কারণ কি এবং এটা করতে হলে কি কি নিয়মের মধ্যে পড়ে এটা জানালে ভাল হয়।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সাধারণত আমাদের গোটা পশ্চিমবঙ্গে ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। এটা ১৫ শয্যা বিশিষ্ট। এই ব্লক প্রাইমারি হেলথ সেন্টারগুলি আমাদের প্রত্যেকটি ব্লকেই আছে। সুতরাং আমরা সমস্ত পশ্চিমবঙ্গে একটা পর্যালোচনা করে ধীরে ধীরে এগুলিকে উন্নয়ন করার চেষ্টা করি। সুতরাং যে ভাবে আপনাদেরটাও হবে। এটা সময় সাপেক্ষ কিন্তু নিশ্চয় হবে।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গ্রামীণ হাসপাতাল স্থাপন করতে গেলে তা জনসংখ্যার উপর নির্ভর করে কিনা।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কোথায় প্রয়োজন সেটা বিবেচনা করেই আমরা এটা করি। আর আপনার আরও তো তিনটি স্বাস্থ্য কেন্দ্র আছে। সেটা আপনি জানেন। আখুটিতে আছে, কানুটতে আছে, দীঘল গ্রামে আছে। সুতরাং এটা আমরা বিবেচনা করে দেখব যে রুর‍্যাল হাসপাতাল করা যায় কিনা।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গ্রামীণ হাসপাতাল এবং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের জনসংখ্যার নিরিখে এক নির্দিষ্ট গাইড লাইন আছে। এক লক্ষ জনসংখ্যা পিছু কয়টা গ্রামীণ হাসপাতাল হিল এরিয়াতে অনেক কম। ৩০ হাজার জনসংখ্যা পিছু কয়টা স্বাস্থ্য কেন্দ্র? বর্তমান পশ্চিমবঙ্গে জনসংখ্যার নিরিখে ৩শো ৪৬টা ব্লকে কতগুলি গ্রামীণ হাসপতাল আপনি তৈরি করতে পেরেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ঠিক একজ্যাকটলি সংখ্যাটা আপনাকে বলতে পারছি না। তবে আমরা করছি। ধীরে ধীরে করছি প্রতি বছরই আমরা করছি একটা দুটো তিনটে করে। যেমন আমাদের অর্থের সংস্থান হয় সেটা বিবেচনা করে।

**শ্রী রবীন দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যেসব প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলো আছে, সেখানে ডাক্তার আছে তো ঔষধ নেই, ঔষধ আছে তো ডাক্তার নেই। ভীষণ অচলাবস্থা চলছে। এইগুলোকে সচল করার ব্যবস্থা করবেন কি?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা জানেন, আমি বহুবার বলেছি যে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলোতে সাধারণ ভাবে চিকিৎসকরা যেতে চান না। কয়েক বছরের মধ্যে সাড়ে দশ হাজার ডাক্তার আমরা পি.এস.সি. মারফৎ নিয়োগ করেছি। কিন্তু ৫০ পারসেন্ট অর্থাৎ ৫ হাজারের বেশি ডাক্তার জয়েন করেনি। এর মধ্যে যারা জয়েন করেছে তাঁরাও ২।৪ দিন পরে পরে চলে যায়। আমি বলতে পারি আমাদের তিনশো, সাড়ে তিনশো এই রকম প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে যেখানে ডাক্তার নেই। আর ঔষধের ব্যাপারটা যে বলেছেন, ঔষধের ব্যাপারটাতো অনেক উন্নতি হয়েছে। আগে আমাদের সেন্ট্রাল মেডিক্যাল স্টোর থেকে সমস্ত ঔষধ কেনা হত। আমি এখন ডিসেন্ট্রালাইজড করে দিয়েছি। প্রত্যেক জেলার জেলা সভাধিপতি, সভাপতি জেলা ম্যাজিস্ট্রেট, আমাদের চীফ মেডিক্যাল অফিসার সদস্য এই পাঁচজনের কমিটি বসে আলোচনা করে, সমস্ত জেলাতে কোথায় কি ঔষধ দরকার সেই সিদ্ধান্ত করবে। আমি আমার অভিজ্ঞতা থেকে বলতে পারি যে, আমরা প্রতি কোয়াটারে প্রতিটি জেলাকেই টাকা দিয়ে থাকি। তাঁরা তাঁদের প্রয়োজন মতো ঔষধ কেনেন। দু বছর ধরে এই রীতি চালু হয়েছে। আমি নিজে বহু স্বাস্থ্য কেন্দ্রে গিয়ে দেখেছি ডাক্তার নেই, কিন্তু ঔষধ আছে, ফার্মাসিস্ট আছেন, তিনি রুগীদের যতটা পারেন ঔষধ দেন। তা কি করা যাবে, খুবই দুর্ভাগ্যের বিষয় ডক্তাররা যেতে চান না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মন্ত্রী মহাশয়, আপনি উত্তরে বললেন যে, প্রতিটি জেলায় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে সভাপতি করে ঔষধ-পত্র কেনার জন্য কমিটি করে দিয়েছেন এবং বর্তমানে গ্রামাঞ্চলের হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলোয় ঔষধের কোনও অভাব নেই। কিন্তু আমরা দেখছি গ্রামাঞ্চলের মানুষদের প্রায়ই কুকুরে কামড়াচ্ছে, অথচ কোথাও কোনও স্বাস্থ্য কেন্দ্রে এ.আর.ভি. ইঞ্জেকশন পাওয়া যাচ্ছে না। এ.আর.ভি. ইঞ্জেকশনের অভাবে কুকুরের কামড়ে মানুষ মারা যাচ্ছে। কুকুরের কামড়ের হাত থেকে গ্রামের মানুষদের বাঁচাবার জন্য আপনি কি এ.আর.ভি. ইঞ্জেকশন কিনে সরবরাহ করার জন্য ডি.এম.-দের কোনও নির্দেশ দিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ, প্রশ্নটা কি, তা আমার মনে হয় সব বিধায়কই জানেন। এখন এই প্রশ্ন থেকে গোটা চিকিৎসা ব্যবস্থা, ঔষধ, এ.আর.ভি. ইত্যাদি সব কিছুরই কি উত্তর দিতে হবে? আপনি বললে আমি উত্তর দিতে পারি, আমার কোনও আপত্তি নেই। কিন্তু আমার মনে হয় এটা ঠিক নয়।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তাররা যেতে

চাইছে না। এই না যেতে চাওয়ার একটা বড় কারণ হচ্ছে হুগলির ছেলেকে বাঁকুড়ায় পাঠানো হচ্ছে এবং এসব নিয়ে ডি.এইচ.এস. থেকে শুরু করে অনেকেই অনেক কারবার করছে। সুতরাং স্থানীয় ছেলেদের যদি থানা বা জেলা ভিত্তিতে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় তাহলে আমার মনে হয় এই সমস্যার অনেকটাই সমাধান হতে পারে। এ বিষয়ে কি আপনি কোনও ভাবনা চিন্তা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মনানীয় বিধায়ক সঠিক কথাই বলেছেন। সরকার এ বিষয়ে চিন্তা ভাবনা করছে। অল্প সময়ের মধ্যেই আমি এ বিষয়ে আমাদের একটা নতুন নীতি ঘোষণা করব। যাঁরা যাঁরা নিজ নিজ জেলায় থাকতে চান তাঁদের তাঁদের সঙ্গে একটা সার্ভিস কন্ট্রাক্ট করা হবে সাবজেক্ট টু রিনিউয়াল। অর্থাৎ পারফরমেন্স ভাল হলে কন্ট্রাক্ট রিনিউ করা হবে। আমরা এই ভাবে একটা চিন্তা ভাবনা করছি। মাননীয় সদস্য ঠিকই বলেছেন, এই ভাবে হয়ত সমস্যার সমাধন হতে পারে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়, রাজ্যের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির অবস্থা সম্পর্কে আপনি যেমন সন্তুষ্ট নন তেমন আমরাও সন্তুষ্ট নই। অতএব এই অবস্থায় রাজ্যের স্বাস্থ্য কেন্দ্রগুলিকে রিকন্সট্রাক্ট করে সেগুলিতে আরও বেশি ফেসিলিটিস বাড়াবার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি? আমরা শুনেছি বিশ্ব ব্যাঙ্কের প্রতিনিধিরা এসেছিলেন এবং তাঁদের সঙ্গে রাজ্য সরকারের এ ব্যাপারে কিছু কথাও হয়েছে। তাঁদের সঙ্গে কি কথাবার্তা হয়েছে, তাঁরা এ বিষয়ে রাজ্য সরকারকে কিভাবে সাহায্য করতে চাইছেন ইত্যাদি বিষয়ে যদি আপনি এই সভায় একটু আলোকপাত করেন তাহলে ভাল হয়।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি ঠিকই বলেছেন। আমরা এই সমস্যার সমাধান করার জন্য বিশ্ব ব্যাঙ্কের সাথে প্রায় ৯৭৯ কোটি টাকার একটা পরিকল্পনা নিয়ে আলোচনা শুরু করেছি এবং আলোচনা ভালই হচ্ছে। সেটা হল, জেলা হাসপাতাল যাকে বলা হয় সাব ডিভিশনাল হাসপাতাল, স্টেট জেনারেল হাসপাতাল, রুর‍্যাল হাসপাতাল এবং ব্লক স্তরে প্রাইমারি হেলথ সেন্টার এই পর্যন্ত আমরা চিকিৎসা ব্যবস্থার উন্নতি করার চেষ্টা করছিল। পরিকাঠামোর দিক তো বটেই, পরিকাঠামো আমাদের আছে, কিন্তু যেটুকু পরিকাঠামো ভেঙ্গে গেছে তাকে নতুন করে তৈরি করা এই ব্যাপারটা আছে। আর চিকিৎসকদের রাখার ব্যবস্থার দিকটা আছে। সবচেয়ে বড় হল ইক্যুইপমেন্টস। গ্রামাঞ্চলে যেসব স্বাস্থ্য কেন্দ্রগুলি রয়েছে সেখানে অনেক যন্ত্রপাতির অভাব আছে। সেই সব যন্ত্রপাতি যদি দিতে পারি এবং মেডিক্যাল অফিসারদের নতুন পদ্ধতিতে দিতে পারি সেটা আমরা দেখছি। সামগ্রিক ভাবে গ্রামাঞ্চলে ৭০ শতাংশ মানুষ বসবাস করে। তাদের স্বাস্থ্যের দিকটা, তাদের পরিষেবার যদি উন্নতি সাধন করা যায় এই ধরনের আলোচনা বিশ্ব ব্যাঙ্কের সাথে করছি। আমার মনে হয় আগামী ৩।৪ মাসের মধ্যে প্রস্তুত করে ফেলতে পারব। তারপর নেগোশিয়েশন করে সঠিক সিদ্ধান্ত নিতে পারব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র পশ্চিমবঙ্গে এমনিতেই কম। আমার জিজ্ঞাস্য, চলতি অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কতগুলি গ্রামীন স্বাস্থ্য কেন্দ্র তৈরি করবার পরিকল্পনা গ্রহণ করেছিলেন এবং এখন অবধি কতগুলি স্বাস্থ্য কেন্দ্র তৈরি করতে পেরেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ব্লক প্রাইমারি হেল্‌থ সেন্টার প্রত্যেক ব্লকেই আমাদের আছে। আর আমাদের রাজ্যে একটা ব্যতিক্রম হল সহায়ক স্বাস্থ্য কেন্দ্র যেটাকে আমরা বলি সাবসিডিয়ারি হেলথ সেন্টর — এটা অন্য কোনও রাজ্যে নেই, কিন্তু আমাদের এখানে আছে যাকে আমরা প্রথিমিক স্বাস্থ্য কেন্দ্র বলি। যাই হোক, আমাদের এখানে নতুন করে করার কোনও প্রয়োজন নেই। আমাদের যা আছে সেগুলিকে যাতে ভাল করে চালাতে পারি সেটাই আমাদের দেখতে হবে। চিকিৎসক থেকে আরম্ভ করে, ফার্মাসিস্ট, ঔষধ যাতে দেওয়া যায়, কিছু কিছু যন্ত্রপাতি যাতে দেওয়া যায় সেগুলি যদি দিতে পারি তাহলে আমাদের গ্রামীণ চিকিৎসা ব্যবস্থা, পরিষেবা ব্যবস্থার উন্নতি হবে। শুধু প্রাইমারি হেল্‌থ সেন্টার করলেই হবে না।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** দার্জিলিং এবং জলপাইগুড়ি হচ্ছে দুর্গম এলাকা। সেখানে যে সমস্ত সাব-সিডিয়ারি হেলথ সেন্টার এবং প্রাইমারি হেলথ সেন্টার আছে সেখানকার স্টাফদের হিল অ্যালাউন্স দেওয়া হয় কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হিল অ্যালাউন্স বলে দেওয়া হয় না। সেখানে যেসব চিকিৎসক থাকে, যদি রুর‍্যাল হাসপাতাল হয় তাহলে দুটি অ্যালাউন্স পেয়ে থাকে। যখন তাদের নিয়োগ করা হয় তখন থেকেই অ্যালাউন্স পেয়ে যায়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, মালদা জেলার গাজোল ব্লকের বাবুপুর অঞ্চলে যে স্বাস্থ্য কেন্দ্রটি আছে সেটি প্রায় ১০।১২ বছর ধরে বন্ধ হয়ে আছে। এই স্বাস্থ্য কেন্দ্রটি বন্ধ হয়ে থাকার কারণটি কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি আমাকে পরে জিজ্ঞাসা করলে আমি দিয়ে দেব।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — যে সমস্ত সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার আমার জেলায় পুরুলিয়াতে আছে, আমি লক্ষ্য করেছি এখানে একজন ডাক্তার, কর্মী থাকেন। ডাক্তারের থাকার জন্য আবাসনও দেওয়া আছে। কিন্তু ওখানে না থেকে ডাক্তার প্রায় ১৮-১৯ কিলোমিটার দূরে শহরতলীতে থাকেন। ওখান থেকেই উনি যাতায়াত করেন। এই কারণেই সব সময় ওনাকে পাওয়া যায় না। ফলে মানুষকে অসুবিধার মুখে পড়তে হয়। আমি নির্দিষ্ট হাসপাতালের কথা বলতে পারি। এক্ষেত্রে ডাক্তাররা যাতে বাধ্যতামূলক ভাবে আবাসনে থাকেন তার নির্দেশ দেবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই ধরণের নির্দেশ দেওয়া আছে। তবে এ ব্যাপারে আপনাদের আমি অনুরোধ করব, আপনারা যাঁরা বিধায়ক তাঁরা ওদের বোঝানোর চেষ্টা করুন যে হাসপাতাল কোয়াটারেই যেন ওনারা থাকেন। তা না হলে অসুবিধার সৃষ্টি হবে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী অতিরিক্ত প্রশ্নের উত্তরের বাইরেও অনেক উত্তর দিয়েছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। আমি বাঁকুড়া জেলার ইন্দা গ্রামের কথা বলছি। প্রাথমিক স্বা... ন্দ্রের কতগুলি নর্ম আছে। যেমন কতগুলি বেড থাকবে, কত ডাক্তার থাকবে, কতগুলি এন.এ.এম. থাকবে। এই সমস্ত স্বাস্থ্য কেন্দ্রে আউটডোরে ডাক্তাররা রোগী দেখে থাকেন। কিন্তু ইনডোরের কোনও ব্যবস্থা নেই। রোগীরা প্রেসক্রিপশন নিয়ে আসেন এবং ডাক্তার দেখিয়েই চলে যান। এই রকম কতগুলো স্বাস্থ্য কেন্দ্র আছে যেখানে ইনডোরের ব্যবস্থা নেই।

**শ্রী প্রশান্তকুমার শূর :** এই ধরনের প্রায় ৯০০টি প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে। সহায়ক স্বাস্থ্য কেন্দ্র হচ্ছে কেন্দ্রীয় সরকারের নিয়ম বহির্ভূত। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র বলতে বোঝায় দুটো শয্যা থাকে, সেখানে ডাক্তার থাকবে, সেখানে কোনও রোগী ভর্তি হবে না। প্রায় দুশো থেকে আড়াইশোটা সহায়ক স্বাস্থ্য কেন্দ্র আছে সেখানে সত্যিই কোনও চিকিৎসক নেই। সেগুলি কার্যকর হচ্ছে না।

**শ্রী প্রবোধ পুরকায়ত :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে বিশ্ব ব্যাঙ্কের সাথে আপনাদের আলোচনা ভাল ভাবে এগোচ্ছে এবং এর ফলে পরিকাঠামোগুলিকে কার্যকর অবস্থায় নিয়ে যাওয়া যাচ্ছে। এখানে আমি জিজ্ঞাসা করতে চাই যে গ্রামাঞ্চলে নতুন করে প্রাথমিক চিকিৎসা কেন্দ্র স্থাপনের পরিকল্পনা কি আপনারা ছেড়ে দিয়েছেন?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি আগেই বলেছি কতকগুলি নুতন নুতন করলেই সেটা কার্যকর হবে বলে আমরা মনে করি না। যেগুলো আছে সেগুলো যদি ভাল করে চালু করে উন্নতি করতে পারি তাহলে ভাল হবে। এই হচ্ছে আমাদের সাধারণ ধারা।

**শ্রী তুলসী ভট্টরায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — দার্জিলিং পাহাড়ি অঞ্চলের সব হাসপাতালগুলি দার্জিলিং পার্বত্য পরিষদের হাতে তুলে দেওয়া হয়েছে। একটি হাসপাতাল এখন আছে সে.বি.দে. টি.বি. হাসপাতাল। তাতে ৩১২টি সিট আছে, কিন্তু এখন অত টি.বি. রোগী হয় না, গড়ে মাসে ১১৪টির মত হয়, ৪০ একর জমির উপর এই হাসপাতালটি আছে, এটার উপর অন্য কোনও পরিকল্পনা স্বাস্থ্য দপ্তরের আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি জানেন যে জি.এন.এল.এফ.-এর সঙ্গে চুক্তি মতো সব হাসপাতাল তাদের হাতে তুলে দেওয়া হয়েছে, শুধু ঐ স্যানাটোরিয়ামটাই আছে। এখন পর্যন্ত ওখান থেকে কোনও রকম প্রস্তাব আসেনি, ওখান থেকে প্রস্তাব এলে আমরা বিবেচনা করব।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় মূল প্রশ্নের উত্তরে বলেছেন যে, প্রত্যেক ব্লকে ধীরে ধীরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র নিয়ে যাওয়া হবে, সেটা তো একদিনে সম্ভব নয়, কি

কি নর্মসের ভিত্তিতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে নিয়ে যাওয়া হবে সেটা আপনার কাছে জানতে চাই।

**শ্রী প্রশান্তকুমার শূর :** এটা ইতিপূর্বে বলা হয়েছে। যেখানে এক লক্ষ মানুষ বাস করেন সেখানে আমরা রুর‍্যাল হেল্‌থ সেন্টার করতে চাই। তবে পশ্চিমবঙ্গের এতগুলি ব্লকে যেখানে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে ধীরে ধীরে সেইগুলির উন্নতি করতে হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** হ্যাঁ, কিন্তু কোন ব্লকে আগে হবে এবং কোনও নর্মসের ভিত্তিতে হবে জানাবেন কি —

**শ্রী প্রশান্তকুমার শূর :** যে ব্লকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে তার আশে পাশে রুর‍্যাল হেল্‌থ সেন্টার আছে কিনা, ইত্যাদি বাস্তব পরিস্থিতি দেখে ডিমান্ড অনুযায়ী আমরা করে থাকি।

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ডাক্তারের অভাবের জন্য চালু করা হাসপাতালও থাকছে না, আপনার দপ্তর কি মনে করছেন কোনও বে-সরকারি সংস্থার হাতে দেবেন কিনা, যেমন বীরপাড়া হাসপাতালটি চা বাগান নিতে চাইছেন, এই রকম বে-সরকারি হাতে দেবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** না, এ রকম কোনও পরিকল্পনা নেই, তবে আমরা জয়েন্ট ভেঞ্চারে দুটি হাসপাতাল করেছি, মেযো এবং নিরাময়। এই রকম যদি কেউ জয়েন্ট ভেঞ্চারে করতে চা- তাহলে আমরা চিন্তা করে দেখতে পারি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে, আপনি আমার কেন্দ্রে হাসপাতাল করছেন। আপনি বলেছিলেন যে, যেদিন পূর্ত দপ্তর ঐ বিল্ডিং তৈরি করে দেবে, তারপরে আপনি সেটা ওপেন করবেন। আনফরচ্যুনেটলি, বিল্ডিংয়ের কাজ শেষ হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত হাসপাতাল কবে উদ্বোধন হবে, সেটা আপনি ঠিক করে উঠতে পারেননি। কাজেই আপনি দয়া করে জানাবেন কি যে, এটা কবে নাগাদ চালু করতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় সদস্য বোধ হয় জানেন যে, পূর্ত দপ্তরকে আমাদের কাছে হ্যান্ড ওভার করতে হয়। হ্যান্ড ওভার করার পরে ক্যাবিনেটে যায় স্যাংশনের জন্য। হ্যান্ড ওভার হয়েছে কিনা আমি জানি না। আপনি এখানে প্রশ্ন করলেন, আমি বলতে পারছি না। তবে এটা আমার কাছে আসবে। যদি হ্যান্ড ওভার হয়ে থাকে তাহলে আই উইল প্রসিড অ্যাকর্ডিংলি।

## Starred Questions
## (To which written answer laid on the Table)

### কুলপী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে রুর‍্যাল হসপিটালে উন্নীতকরণ

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩) শ্রী **কৃষ্ণধন হালদার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার কুলপী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে "রুর‍্যাল হসপিটাল"-এ পরিণত করার কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনায় আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হইতে পারে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### নদীয়া জেলায় ম্যালেরিয়া রোগ

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭) শ্রী **শিবদাস মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ (৩১শে জানুয়ারি পর্যন্ত) সময়ে নদীয়া জেলায় ম্যালেরিয়া রোগে কত জন আক্রান্ত হয়েছেন; এবং

(খ) কত জনের মৃত্যু হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৫৭ জন।

(খ) কেউ মারা যায়নি।

### শান্তিপুরের ফুলিয়া উপ-স্বাস্থ্য কেন্দ্রটিকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে রূপান্তরকরণ

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৭) শ্রী **অজয় দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর থানার অধীন ফুলিয়া উপ-স্বাস্থ্য কেন্দ্রটিকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে রূপান্তরের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কোন পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ফুলিয়া উপ-স্বাস্থ্য কেন্দ্রটি ইতিমধ্যে প্রাথমিক রূপান্তরিত হয়েছে ১৯.৬.৯০-এর আদেশনামা নং এইচ। এম.এস। ১০১৭।৪-এইচ-৬৯।৮৫ অনুযায়ী।

(খ) প্রশ্ন উঠে না।

*19 Not Called.

*21 Not Called.

**Mr. Speaker :** Mr. Probodh Sinha, where is your Minister, Shri Saral Deb?

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমবায় সচিবের সঙ্গে যোগাযোগ করে যে তথ্য জেনেছি যে, উনি গতকাল নর্থ বেঙ্গলে গেছেন কতগুলি প্রোগ্রামে অ্যাটেন্ড করতে। উনি ১৩ তারিখ রাত্রে কলকাতা ফিরবেন।

**মিঃ স্পিকার ঃ** এখন কথা হচ্ছে, অ্যাসেম্বলি ইজ ইন সেশান। এটা আপনারাই ঠিক করেছেন। মন্ত্রীরা ক্যাবিনেট মিটিং করে ডেট ঠিক করেছেন যে অমুখ তারিখে অ্যাসেম্বলি বসবে। মন্ত্রীরা তাদের প্রশ্নের উত্তরের দিন জানেন যে কোন কোন দিন কার আছে। আমি বুঝতে পারি না, আপনারাই ডেট ঠিক করলেন যে অ্যাসেম্বলি বসবে। মন্ত্রীরা তাদের দিন জানেন। আপনারাই সেই দিন অ্যালট করেছেন যে কোন দিন কোন মন্ত্রীর থাকবে, অথচ তারা আসছেন না কেন? এটা শুধু প্রশ্নের ক্ষেত্রেই নয়। সদস্যরা কোনও ডিপার্টমেন্টের সম্পর্কে প্রশ্ন তুলতে পারেন, উল্লেখ পর্ব রয়েছে। সে জন্য বলা হয়েছে যে ৬ জন মন্ত্রী উপস্থিত থাকবেন এবং সদস্যরা যদি প্রশ্ন তোলেন তার উত্তর দেবেন এবং প্রশাসনিক ব্যবস্থা যাতে নিতে পারেন। কিন্তু এই ভাবে উনি চলে যাবেন হাউসকে না জানিয়ে, অনুমতি না নিয়ে, এটা ঠিক নয়। ইট ইজ এ ভেরি ব্যাড প্রাক্টিস। এতে হাউসকে ক্যাজুয়ালি নেওয়া হচ্ছে, অগ্রাহ্য করা হচ্ছে। এই জিনিসটা ঠিক নয়। হ্যাঁ কয়েকজন মন্ত্রী অসুস্থ আছেন। পি. ডব্লিউ.ডি. মন্ত্রী আমাকে জানিয়েছেন যে, তিনি অসুস্থ, জ্বর হয়েছে। আমি বলেছি যে, শরীর খারাপ থাকলে কি করবেন। কিন্তু অ্যাসেম্বলি সামন হয়েছে, তাদের দিন ধার্য হয়েছে, সেগুলি ছেড়ে দিয়ে তারা বাইরে মিটিং করতে যাবেন, এটা ঠিক নয়। এমন কি ঘটনা ঘটেছে, সরকার কি ফল করে যাচ্ছিল, না কো-অপারেটিভ ডিপার্টমেন্ট টোটালি কোলাপস করে যাচ্ছিল যে তাকে যেতে হল? আপনি ওনাকে বলবেন, উনি ১৩ তারিখ ফিরলে হাউসে এসে এক্সপ্লেন করবেন কেন আসেননি? তারপরে যদি কিছু করণীয় থাকে সেটা আমি দেখব। আর একটা কথা হচ্ছে, আজকে তিন জন সদস্যও অনুপস্থিত আছেন, যারা প্রশ্ন দিয়েছিলেন।

আমি জানি না তারা অসুস্থ কিনা। কিন্তু সদস্যদেরও অনুপস্থিত থাকা ঠিক নয়। কারণ তাদেরও একটা দায়িত্ব আছে। শুধু মন্ত্রী থাকবেন, আর সদস্যরা থাকবেন না, এটাও ঠিক নয়। সদস্যদের ব্যাপারে আমি বেশি জোর দিচ্ছি না, কিন্তু মন্ত্রীদের দায়িত্ব অনেক বেশি কারণ তারা সরকার চালাচ্ছেন। ভবিষ্যতে এই রকম যাতে না হয় সেটা আপনি দেখবেন।

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :-

| | | |
|---|---|---|
| i) Opening of Tehatta Subdivision in the year 1995-96 | : | Shri Kamalendu Sanyal |
| ii) Reported death of 3 persons in an accident caused by a minibus near Bakultala under Shibpur P.S. of Howrah District on 9.3.95 | : | Shri Ambica Banerjee, Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy |
| iii) Reported discussion between the State Government and the representative of World Bank for improvement of the condition of Primary Health Centres in the State | : | Shri Tapan Hore |
| iv) Reported closure of Basumati Patrika Office | : | Shri Abdul Mannan |

I have selected the notice of Shri Abdul Mannan on the subject of reported closure of Basumati Patrika Office.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th March, 1995.

## MENTION CASES

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার স্যার, এখানে গ্রন্থাগার মন্ত্রী উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে এখানে উল্লেখ করতে চাই, দীর্ঘদিন ধরে বিভিন্ন সময়ে এই হাউসে বলেছি যে, বঙ্কিমচন্দ্রের বাড়ি এবং বিরাট জায়গা অনেক দিন আগে সরকার অধিগ্রহণ

করেছেন। কিন্তু সে ব্যাপারে কোনও পরিকল্পনা নেই। আমি বলছিলাম ওখানে লাইব্রেরি করার পরিকল্পনা করা হোক। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী উপস্থিত আছেন, উনি যদি আলোকপাত করেন তাহলে ভাল হয়।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়ক যেটা বললেন সেটা ঠিকই যে, প্রতাপচন্দ্র চ্যাটার্জি স্ট্রীটে বঙ্কিমচন্দ্রের যে বাড়িটি আছে, এ ব্যাপারে আলোচনা হয়েছে। উচ্চ শিক্ষা দপ্তর থেকে আমাদের দপ্তরে সেই জায়গা নেওয়ার পরিকল্পনা আছে। এটা হলে ক্যালকাটা মেট্রোপলিটন লাইব্রেরি সেখানে শিফট করতে পারি। এ ব্যাপারে পরিকল্পনা করা হয়েছে। এক্ষেত্রে ওনার সহযোগিতা চাই। এটি অলোচনার স্তরে আছে। আশা করছি খুব শীঘ্রই এর কাজ করতে পারব।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন দূষণ সমস্যা ভয়াবহ সমস্যা হিসেবে দেখা দিয়েছে — জলে স্থলে, আকাশে, বাতাসে সর্বত্র। বিশেষ করে কলকাতা শহরে দূষণ ইতিমধ্যেই জনজীবনে বিপর্যয় সৃষ্টি করেছে। কিছুদিন আগে এক সমীক্ষায় দেখা গেছে কলকাতার বাতাসে প্রতিদিন ২৫০ টন টকসিক গ্যাস যেগুলি মানুষের পক্ষে খুব ভয়াবহ বাতাসে ভেসে বেড়াচ্ছে। গাড়ি থেকে, চিমনির ধোঁয়া থেকে দূষণ হচ্ছে। যতই বলা হোক দূষণ আটকানোর ব্যবস্থা হচ্ছে কিন্তু আসলে কিছুই নেওয়া হচ্ছে না। এক্ষেত্রে জনস্বাস্থ্যের ব্যাপার আছে। জনস্বাস্থ্য দেখার দায়িত্ব স্বাস্থ্য মন্ত্রীর। স্বাস্থ্য মন্ত্রী আছেন। স্বাস্থ্য মন্ত্রীর দপ্তর থেকে দূষণ প্রতিরোধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি? বলা হচ্ছে ২ হাজার সালের মধ্যে সমস্ত মানুষের স্বাস্থ্য চাই। সেখানে বাচ্চা থেকে বড় সকলেই দূষণের শিকার হচ্ছে। নানা রকম জটিল রোগে আক্রান্ত হচ্ছে। আমি মনে করি স্বাস্থ্য দপ্তরের এ বিষয়ে অনেক কিছু করণীয় আছে। এ ব্যাপারে স্বাস্থ্য দপ্তরের কোনও কর্মসূচি দেখতে পাচ্ছি না। স্বাস্থ্য দপ্তর অন্যান্য বিভাগের সঙ্গে আলোচনা করে জনস্বাস্থ্যকে সুরক্ষিত করার জন্য এবং পলিউশন নিয়ন্ত্রণ করে কলকাতা শহরকে দূষণ মুক্ত করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

এখানে স্বাস্থ্য মন্ত্রী আছেন, এই বিষয়ে আমি স্বাস্থ্য মন্ত্রীকে বিশেষ গুরুত্ব দিয়ে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। তা না হলে আগামী ৫ বছরের মধ্যে লক্ষ লক্ষ মানুষ ভয়ঙ্কর রোগে আক্রান্ত হবে, মানুষ পঙ্গু হয়ে যাবে, সেই সময় আমাদের নীরব দর্শক হওয়া ছাড়া আর কোনও উপায় থাকবে না। এই বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী প্রতিরোধের জন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন সেটা জানালে বাধিত হব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মানবিক দিক থেকে অত্যন্ত বেদনাদায়ক বিষয়ের প্রতি মাননীয় মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবসর প্রাপ্ত স্কুল শিক্ষকদের পেনশন দানে দীর্ঘসূত্রতার ফলে রাজ্যে একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে। অবসর প্রাপ্ত স্কুল শিক্ষক পেনশন না পেয়ে ২রা ফেব্রুয়ারি কলকাতায় পবিত্র চক্রবর্তী আত্মহত্যা করেছেন। বীরভূমে মাধ্যমিক স্কুল শিক্ষক

পেনশন না পেয়ে মৃত্যু বরণ করেছে। ১ লক্ষ ৩০ হাজার শিক্ষক রিটায়ার করেছেন, তার মধ্যে ৩০ হাজারের কম পেনশন পেয়েছেন। এই রকম একটা মর্মান্তিক অবস্থা চলছে পেনশন দেওয়ার ক্ষেত্রে। বিগত দিনে পেনশন ব্যবস্থার বিকেন্দ্রীকরণের প্রশ্ন উঠেছিল। এক সময় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় জেলায় জেলায় পেনশন শিবির বসাবার কথা বলেছিলেন। উত্তর ২৪-পরগনার বারাসাতে এই রকম একটা পেনশন শিবির বসেছিল। তারপর আর জেলায় জেলায় পেনশন শিবির বসেনি। বর্তমানে শিক্ষামন্ত্রী বলেছেন জেলায় জেলায় পেনশন সেলের টিম পাঠানো হবে এবং সেখানে পেনশন দানের ব্যবস্থা করবেন কিন্তু সেটা কার্যকর হচ্ছে না। পেনশন সেল থেকে যাঁরা গিয়েছেন তাঁরা অত্যন্ত হতাশাব্যাঞ্জক রিপোর্ট দিয়েছেন। ডি.আই অফিসে এমন অব্যবস্থা যার ফলে এটা কার্যকর করা যাচ্ছে না। জেলায় জেলায় পেনশন শিবির না করলে হবে না। পশ্চিমবাংলার শিক্ষক সমাজ যাতে পেনশন পান, আত্মহত্যার পথে তাদের যাতে না যেতে হয় সেই দিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেলডাঙ্গায় একটা থানা ছিল, সেখানে আরও একটা থানা হয়েছে রেজিনগরে, যেটা আমার কেন্দ্রে অবস্থিত। ৩৪ নম্বর জাতীয় সড়কের উপর এই থানা অবস্থিত। ২ বছরের উপর হল এই থানা হয়েছে। আমি বহুবার ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করেছি থানার কাছে একটা বাস স্টপেজ করার জন্য। সেখানে একটা থানা হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত কোনও বাস স্টপেজ হল না। এটা অত্যন্ত দুঃখের বিষয়। এই বিষয়ে আমি জেলা শাসকের দৃষ্টি আকর্ষণ করেছি। বছর দেড়েক আগে একটা অর্ডার গিয়েছে, সেই অর্ডারের কপি আমি পেয়েছি। এই ব্যাপার নিয়ে ওদের সঙ্গে বসা হয়েছে। তারপর আর কি হল আমি জানতে পারিনি। এন. বি. এস. টি. সি সহ লোকাল বাস পর্যন্ত এখানে দাঁড়ায় না। এখানে যাতে বাস স্টপেজ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই বাস স্টপেজ থানার সামনে অবশ্যই করা দরকার বলে আমি মনে করি।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত কয়েকদিন ধরে দেখতে পাচ্ছি কলকাতার শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে কংগ্রেসের পক্ষ থেকে, ছাত্র পরিষদের পক্ষ থেকে নানা অজুহাতে গোলমাল সৃষ্টি করা হচ্ছে। গত কাল মাননীয় বিধায়ক কৃষ্ণচন্দ্র হালদার মহাশয় বলেছেন মাধ্যমিক শিক্ষা পর্ষদের উপর ছাত্র পরিষদ হামলা করেছে, ভাঙচুর করেছে। পাশাপাশি সুরেন্দ্রনাথ কলেজে একটা ছাত্রাবাস আছে, সেটা দীর্ঘ দিনের ছাত্রাবাস। সেখানে মহিলা কলেজ স্থানান্তরিত করবার পরিকল্পনা চলছে। সেই পরিকল্পনা কলকাতা বিশ্ববিদ্যালয়ের নিজের। সেখানেও ছাত্র পরিষদ গোলমাল সৃষ্টি করেছে। এবং এটা আরও আমার কাছে বিস্ময়ের

বিষয়, প্রাক্তন শিক্ষামন্ত্রী, যিনি এখন সুরেন্দ্রনাথ কলেজের অধ্যক্ষ, তাকেও কিন্তু অপমান করতে এই ছাত্রপরিষদের নামধারীরা কুণ্ঠাবোধ করছে না। তাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এবং বিশেষ করে উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, এসব যারা করছে, তাদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক এবং সুরেন্দ্রনাথ কলেজের ছাত্রাবাসের মহিলাদের স্থান স্থানান্তরিত করার উদ্যোগ গ্রহণ করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে বসে আছেন, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে ব্লাড ব্যাঙ্ক। এখানে দুটো প্রস্তাব আছে—সাধারণত আমাদের রাজ্যে যেসব ব্লাড ব্যাঙ্ক আছে, তার মধ্যে সেন্ট্রাল ব্যাঙ্ক অনেক বেশি সময় খোলা থাকে, বাকিগুলো বেশি সময় খোলা থাকে না। মুমূর্ষু রোগীরা প্রয়োজনে রক্ত সংগ্রহ করতে পারে না, অনেক সময় রক্তের অভাবে মৃত্যু হয়। এই যেসব ব্লাড ব্যাঙ্ক অল্প সময় খোলা থাকে, শুধু অফিস টাইমে খোলা থাকে, সেইগুলো যাতে ২৪ ঘন্টা খোলা রাখা যায়, তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন, যাতে মুমূর্ষু রোগীরা প্রয়োজনে সেখান থেকে রক্ত সংগ্রহ করতে পারে।

আর একটা হচ্ছে, ব্যাঙের ছাতার মতো চারিদিকে ব্লাড ব্যাঙ্ক গজিয়ে উঠছে। অথচ, যারা স্বেচ্ছায় রক্তদান করে, তারা বিনা পয়সায় রক্ত দান করে। সেইগুলো বেসরকারি ব্লাড ব্যাঙ্কগুলো নিয়ে মুনাফা করছে। এমন কি মুমূর্ষু রোগীর কাছ থেকে এক বোতল রক্তের জন্য এক হাজার টাকা পর্যন্ত নিচ্ছে। জানি সরকারি আইনে এদের বাধা দেওয়ার উপায় নেই। এটা যাতে বন্ধ করা যায়, তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে আমি পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাইছি। সেটা হল আমার বিধানসভা কেন্দ্রের পাশে ডানকুনি এলাকা, যেটা চণ্ডীতলা কেন্দ্রের অন্তর্গত সেখানে কোল ইণ্ডিয়ার যে দুষিত বর্জ পদার্থ এবং কলকাতা থেকে খাটাল উচ্ছেদের পর যেসমস্ত গরু, মোষগুলো ওখানে চলে গেছে, তাদের যে সমস্ত গোবর এবং অন্যান্য যে সমস্ত ময়লা আবর্জনা এবং কতগুলি কারখানার যেসমস্ত বর্জ পদার্থ বালী-খালে ফেলা হচ্ছে, তার ফলে ওখানে মাছ মরে যাচ্ছে এবং যে সমস্ত মৎসজীবীরা সেখানে মাছ ধরত, তারা মাছ পাচ্ছে না। আবার, জোয়ারের সময় পার্শ্ববর্তী এলাকায় মানুষের যে পুকুর আছে, সেইগুলোতে ঐ জল ঢুকছে, যা অত্যন্ত দুর্গন্ধযুক্ত এবং বিষাক্ত। তাতে বিভিন্ন রকমের চর্মরোগ দেখা দিচ্ছে। আমি অবিলম্বে এটাকে পরিবেশ দূষণের আওতায় নিয়ে আসার জন্য এবং গঙ্গা অ্যাকশন প্ল্যানের অন্তর্ভুক্ত করার জন্য যাতে জল দুষিত হচ্ছে বালিখালের মাধ্যমে, সেটা রোখার জন্য আবেদন করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** স্যার, আমি প্রথমেই মুখ্যমন্ত্রীর দেওয়া উত্তর রাখতে চাইছি। জ্ঞানসিং সোহনপাল একটা প্রশ্ন করেছিলেন, টোটাল নাম্বার অফ ডেথ ইন পুলিশ কাস্টডি

বিটুইন ৭৭ অ্যাণ্ড ৯২। অর্থাৎ ৭৭ থেকে ৯২ সালের মধ্যে পশ্চিমবাংলা এবং কলকাতায় পুলিশ লক’ আপে মৃত্যুর সংখ্যা কত। মুখ্যমন্ত্রী উত্তর দিচ্ছেন, ‘২১৪ পারসনস ডায়েড হোয়াইল ডিটেইন ইন দি পুলিশ কাস্টডি’। অর্থাৎ পুলিশ কাস্টোডিতে ১৯৭৭ থেকে ১৯৯২, এই চোদ্দ বছরে মৃত্যুর সংখ্যা ২১৪। সেই সংখ্যা এখন অবশ্যই বেড়ে দুশ’র কাছাকাছি পৌঁছেছে। পুলিশ হেপাজতে মৃত্যুটা খুনেরই সামিল। পুলিশ লক-আপের ভেতরে যারা খুন করছে তাদের বিরুদ্ধে মামলা করার বিষয়টি আমাদের ভেবে দেখতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীর উত্তরেই যদি এই সংখ্যা বেরিয়ে আসে, তাহলে এই কুকর্মের সঙ্গে যারা লিপ্ত তাদের বিরুদ্ধে ৩০২ ধারা মতে মামলা রুজু করা যায় কিনা তা রাজ্য সরকার যেন ভেবে দেখেন। জাতীয় মানবাধিকার কমিশনের সভাপতি, রঙ্গনাথ মিশ্র সম্প্রতি বলেছেন যে পশ্চিমবঙ্গ সরকারের কাছে বারবার করে এ সম্পর্কে রিপোর্ট চাওয়া সত্ত্বেও রাজ্য সরকার তা দিচ্ছে না। তাকে সম্পূর্ণ অবজ্ঞা করছে এবং জাতীয় মানবাধিকার কমিশনকে গুরুত্ব দিচ্ছে না। আমি দাবি করছি, লক আপে মৃত্যুর ব্যাপারে সমস্ত রিপোর্ট যেন জাতীয় মানবাধিকার কমিশনের কাছে অবিলম্বে পাঠিয়ে দেওয়া হয়।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিষয়টি রাখছি। আমি জানিনা, এটি কোন দপ্তরের মধ্যে পড়ে। আমাদের রাজ্যে যে পাবলিক সার্ভিস কমিশন আছে, এখানে যে ইন্টারভিউগুলো হয়, তার মাধ্যমে পাহাড়ী এলাকাতে অনেক লোক অ্যাপয়েন্টমেন্ট নিয়ে যায়। পাহাড়ী এলাকার লোকদের এই ব্যাপারে ভুল বোঝানো হয়। এখানকার মানুষকে ভুল বোঝানোর অস্ত্র হিসাবে এটাকে ব্যবহার করা হয় এবং এরফলে এখানকার মানুষের মধ্যে অসন্তোষ দেখা দেয়। তারফলে আমরা যারা ন্যাশনাল মেইন স্ট্রিমে মানুষকে আনতে চাই, তাদেরকে বোঝানো অসম্ভব হয়ে পড়ে। তাই আমি দাবি করছি যে, পাহাড়ী এলাকায় ছোট ছোট যে চাকুরিগুলো আছে, সেগুলোর জন্য আলাদা একটি বডি করা হোক এবং ঐ চাকুরিগুলোত নিয়োগের জন্য এর মাধ্যমে আলাদা ভাবে পরীক্ষা নেওয়ার ব্যবস্থা করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভারতবর্ষের জনসংখ্যার নিরিখে সর্ববৃহৎ জেলা হচ্ছে মেদিনীপুর। এখানে প্রায় ৯৩ লক্ষ মানুষের বাস। এখানে ৭টি মহকুমা এবং ৫৬টি ব্লক আছে। এই জেলার জন্য দীর্ঘদিন ধরে পরিকল্পনা ছিল যে একটি মেডিক্যাল কলেজ স্থাপন করা হবে। দুর্ভাগ্যের বিষয়, এই পবিত্র সভায় আমাদের মানুষের পবিত্র দাবিকে বারবার করে তুলে ধরা সত্ত্বেও এবং গুরুত্ব দিয়ে প্রস্তাব দেওয়া সত্ত্বেও রাজ্য সরকার নীরব দর্শকের ভূমিকা পালন করছে। পশ্চিমবঙ্গে স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। তার প্রতিক্রিয়া গতকাল ঘটেছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, যাকে এতদিন পশ্চিমবঙ্গ সরকার অচ্ছুত বলে মনে করত, তাদের সাথে গতকাল মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী প্রায় এক হাজার কোটি টাকার একটি প্রকল্প নিয়ে কথা বলেছেন। মেদিনীপুর জেলা যেটি ভারতবর্ষের

মধ্যে সর্ব বৃহৎ জেলা, সেই জেলার মানুষ চিকিৎসার সুযোগ পাচ্ছে না। আজকে কেন্দ্রীয় সরকারের সাহায্য পাচ্ছি না, এই কথা রাজ্য সরকার বলতে পারবেন না। কারণ কেন্দ্রীয় সরকারেরই সাহায্য নিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কল্যাণীতে 'অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স' গঠন করতে চলেছেন। কেন্দ্রীয় সরকার এখন সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের সেই মানসিকতার যখন পরিবর্তন ঘটেছে, তখন আমি দাবি করছি যে মেদিনীপুরে একটি মেডিক্যাল কলেজ স্থাপনের ব্যবস্থা করা হোক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তারজন্য উদ্যোগ গ্রহণ করুন এবং এই বাজেটেই তিনি তা ঘোষণা করুন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই। আনন্দের কথা, গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী কলকাতা হাইকোর্টে গত ১৪/২/'৯৫ তারিখ থেকে যে অচলাবস্থা দাঁড়িয়েছে, তারজন্য মাননীয় বিরোধী দলের নেতার দৃষ্টি আকর্ষণ করার পর, তা দেখার চেষ্টা করবেন বলে এই হাউসে জানিয়েছেন। আজকে যে পরিস্থিতি দাঁড়িয়েছে তা যাতে সব রকম আলাপ আলোচনার ভেতর দিয়ে মীমাংসার দিকে যায় তারজন্য চেষ্টা করতে হবে। এটি কিছুটা আটকে আছে। এখানে মোট বিচারপতির আসন হচ্ছে ৫২। কলকাতা হাইকোর্টে এখন বিচারপতি আছেন ৩২ জন এবং প্রায় আড়াই লক্ষাধিক মোকদ্দমা পড়ে আছে।

[12-10 – 12-30 p.m.](Including Adjournment)]

এই পড়ে থাকার নানা কারণ থাকে। যারা বিচারপ্রার্থী তারা দিনের পর দিন বিরস বদনে বাড়ি ফিরে যান। এই হতে হতে অর্ধেন্দু ঘোষ বলে একজন অ্যাডভোকেটকে গালে তার মক্কেল চড় মেরে বসেন। ফলে সিজ ওয়ার্ক হয়ে যায়। তখন তাঁদের কোনও দাবি-দাওয়া ছিল না পরে তার সঙ্গে দাবি-দাওয়া যুক্ত হয়। কিন্তু এখন এই অবস্থার ফলে আমাদের রাজ্যের বহু মানুষ যারা বিচারপ্রার্থী তাদের সমস্যার মধ্যে পড়তে হয়েছে। সকলে মিলে চেষ্টা না করলে এই সমস্যার সমাধান করা যাবে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমাদের এই রাজ্যে নাকি শিল্পায়নের জোয়ার আসছে। এই শিল্পায়নের জোয়ারে গা ভাসিয়ে রাজ্যের মন্ত্রীরা, শিল্পমন্ত্রী, বিদ্যুৎমন্ত্রী সিঙ্গাপুর বেড়িয়ে এলেন এবং এবার ডেলিগেশন নিয়ে চিনে যাবেন। সোমনাথ চ্যাটার্জি, যিনি ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের চেয়ারম্যান গেলেন সিঙ্গাপুরে। তারপর লণ্ডনে শিল্পপতিদের সঙ্গে কথা বললেন। মুখ্যমন্ত্রী জুন মাসে শিল্প আনার জন্য লণ্ডন যাচ্ছেন, সেখান থেকে আমেরিকা যাবেন সঙ্গে কিছু পেটোয়া অফিসারও যাবেন। এই ভাবে রাজ্য সরকারের লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে মুখ্যমন্ত্রীর বিদেশ ভ্রমণে কত টাকার মূলধন আমাদের দেশে এসেছে? গরিব দেশের এত টাকা খরচ হচ্ছে কি শুধু ওঁদের বিদেশ ভ্রমণের জন্য। আমি আপনার মাধ্যমে দাবি করছি, বিনিয়োগ আনার নামে ওঁনাদের বিদেশ সফর বন্ধ করা হোক এবং কত বিনিয়োগ এনেছেন তার একটা তদন্ত করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে, কুকুরে কামড়ানোর কোনও ইঞ্জেকশন নেই, ওষুধ নেই, অ্যাম্বুলেন্স খারাপ হয়ে পড়ে রয়েছে, এক্স-রে মেশিন খারাপ, মেডিকেল অফিসার বলে কিছু নেই। একটা চরম অব্যবস্থা চলছে। গরিব লোকেরা বিনা ওষুধে, বিনা চিকিৎসায় মারা যাচ্ছে। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে শুধু উলুবেড়িয়ার লোকই নয় মেদিনীপুর, ২৪-পরগনা প্রভৃতি নানা জায়গা থেকে রোগী এখানে আসে। সেখানে অবস্থা এমন ভাবে চলছে যে জনসাধারণ আমাদের অভিশাপ দিচ্ছে। তাই মাননীয় মন্ত্রীকে উলুবেড়িয়া মহকুমা হাসপাতাল সরোজমিনে তদন্ত করে সেখানে সুব্যবস্থা ফিরিয়ে আনার আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আমরা আবার ২.৩০ মিনিটে মিলিত হব।

**(At this stage the House was adjouned till 2.30 p.m.)**

[2-30 – 2-40 p.m.](After Adjournment)

**ডাঃ গৌরিপদ দত্ত :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় জয়পুর, কোতলপুরে ওখানে বিদ্যুৎ প্রায় সব গ্রামেই চলে গিয়েছে, রাত্রি ১১টা পর্যন্ত যা আলো তাতে কোনও কাজ করাই যায়না। ওখানে একটা ট্রান্সফরমার দরকার। ওখানে একটা লাইন আরামবাগ থেকে টেম্পোরারি দেওয়া হয়েছিল, আরামবাগের যে লাইনটি টেম্পোরারি দেওয়া হয়েছিল, সেটা এখন পার্মানেন্ট হয়ে গেছে। আমার ওখানে রাত্রিবেলায় ছেলে-মেয়েরা পড়াশুনা করতে পারছে না, ওখানকার মিনি ডিপ-টিউবওয়েলগুলির অবস্থা খুব করুন, ঐগুলি চালাতে প্রচুর খরচ পড়ে যাচ্ছে। ওখানে যদি তাড়াতাড়ি বিদ্যুৎ অসুবিধাটা ঠিক না করা যায় তাহলে সাধারণ মানুষের মধ্যে কৃষকদের মধ্যে ভীষণ অসন্তোষ হবে। ওখানকার ট্রান্সফরমারের লাইনটা ঠিক করে দেওয়া দরকার। আরামবাগে শোনা গিয়েছে একটা ট্রান্সফরমার বসবে, ওটাকে যদি এখানে দিয়ে দেওয়া যায় তাহলে মানুষের উপকার হবে।

**শ্রী প্রবোধ পুরকায়ত :** স্যার, আমি আপনার মাধ্যমে উদ্বাস্তু দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কুলতুলির গুড়গুড়িয়া ভুবনেশ্বর গ্রাম পঞ্চায়েতের দেবীপুর গুড়গুড়িয়ায় উদ্বাস্তু কলোনি আছে। এ. বি. সি. নামে তিনটি কলোনিতে উদ্বাস্তুদের জমি দেওয়ার পর—যেগুলি জলাজমি, পতিত জমি অবস্থায় পড়েছিল—সেই জমিতে স্থানীয় ২৮টি পরিবার ৭/৮ বছর ধরে বসবাস করছিল। কিন্তু হঠাৎ দক্ষিণ ২৪ পরগনার পুলিশ কর্তারা তারা পুলিশ বাহিনী নিয়ে জানুয়ারি মাসের গোড়ার দিকে সেখানে যায় এবং এই ২৮টি ফ্যামিলিকে গৃহচ্যুত করে দেয়। ৮ দিনের শিশুসহ একটি পরিবার শীতের মধ্যে ওখানে দিন কাটাচ্ছে, বৃষ্টির মধ্যে, রৌদ্রের মধ্যে তারা দিন কাটাচ্ছে। ওখানে যে ২৮টি পরিবার দীর্ঘদিন ধরে নিজেরা ঘরবাড়ি তৈরি করে বসবাস করছিল, সেই বসতবাটীতে তারা যাতে

বাস করতে না পারে তার জন্য তাদেরকে ঐ পুলিশরা গৃহচ্যুত করে ঐ ঘরবাড়িতে পুলিশ ক্যাম্প করে বসে আছে। এই বিষয়টি আমি আপনার মাধ্যমে উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই ২৮টি পরিবারের ওখানে যাতে পুনর্বাসনের ব্যবস্থা করা যায়।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে, স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেরবার স্বাস্থ্যমন্ত্রী হাসপাতালগুলির অবস্থা বলেছিলেন করুণ, বোলপুর সাবডিভিশন হাসপাতাল এর অবস্থা অত্যন্ত করুণ। এখানে অ্যানাসথেসিস্ট নেই, অ্যানাসথেসিস্ট না থাকার ফলে গুরুত্বপূর্ণ কোনও অপারেশন হতে পারছে না, নন-প্রাকটিসিং অ্যালাউন্স যারা নেন সেই সমস্ত ডাক্তাররা চুটিয়ে প্রাকটিস করছেন। একটা ভয়ানক অরাজক অবস্থা বোলপুর সাব-ডিভিশন হাসপাতালে চলছে। এই ব্যাপারে মানুষের মধ্যে একটা ভয়ঙ্কর ক্ষোভের সৃষ্টি হয়েছে। যারা নন-প্রাকটিসিং অ্যালাউন্স নেন তারা যাতে সময়মতো হাসপাতালে হাজির হন এবং তারা যাতে ঠিকমতো হাসপাতালে ডিউটি করেন তারজন্য আমি দাবি জানাচ্ছি এবং এনাসথিসিয়ার অভাবে অপারেশন বন্ধ হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি নির্দিষ্ট ঘটনার কথা বলতে চাই। এই ঘটনার সঙ্গে আমার শুধু নয়, বিধানসভার মাননীয় সদস্যদের আত্মমর্যাদা জড়িত। আমার এলাকায় মাননীয় সেচমন্ত্রী গণেশ মণ্ডল মহাশয় একটা উদ্বোধন করতে গিয়েছিলেন। কিন্তু আমি জানিনা, আমাকে কোনও খবর দেওয়া হয়নি। সেই উদ্বোধন অনুষ্ঠানে জেলা পরিষদের সভাধিপতি গিয়েছিলেন যথারীতি। সরকারি নিয়মটা কি? এই ব্যাপারে আপনার কাছে আমরা প্রোটেকশন চাইব, যাতে আমাদের আত্মমর্যাদা লঙ্ঘিত না হয়। একজন এম. এল. এ-র এলাকায় মন্ত্রী যাচ্ছেন অথচ তাকে জানানো হচ্ছে না। কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মমতার, এলাকায় গিয়ে উদ্বোধন করে এলেন অথচ তাকে জানানো হল না। গণেশ মণ্ডল মহাশয় উদ্বোধন করতে গেলেন, সেখানে সি. পি. এম পার্টির ফ্লাগ নিয়ে লোকে চিৎকার করছে আমি আপনার কাছে জানতে চাই, কনডাক্ট অফ বিজনেস অফ দি হাউস কি? বিধানসভার একটা কোড অফ কনডাক্ট আছে। মন্ত্রী যেসব এলাকায় যাবেন সেখানকার এম. এল. এদের কেন জানানো হবে না। হি ইজ বিয়িং পেইড পাবলিক এক্সচেকার। হি ইজ এ পাবলিক সার্ভেন্ট। এই ব্যাপারে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি কিছু বলুন। এই ব্যাপারে আপনি হস্তক্ষেপ করুন।

(নয়েজ)

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নদীয়া জেলার করিমপুর। কৃষ্ণনগর থেকে করিমপুর সীমান্ত বরাবর যে বিরাট রাস্তা আছে সেই রাস্তা গত বর্ষা থেকে খারাপ হয়ে আছে এবং রাস্তার ভেতরে বড় বড় গর্ত। সেখান দিয়ে কোন যানবাহন চলাচল করতে পারছে না।

মালপরিবহনের অসুবিধা হচ্ছে এবং সেই রাস্তা এখনো পর্যন্ত মেরামত হয়নি। সেখান দিয়ে কোনও বাস যেতে পারছে না, সরকারি বাস রাস্তাতেই খারাপ হয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে রাস্তাটি মেরামত করা হোক।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দাবি এই সভায় আপনার মাধ্যমে পেশ করছি। আপনি জানেন যে কাজগুলো রাজ্য সরকারের এক্তিয়ারে পড়ে না, সেই কাজগুলো কার্যকর করার জন্য প্রায়ই দেখা যায় অল পার্টি ডেলিগেশন করে দিল্লিতে পাঠানো হয় যাতে কাজগুলো করা যায়, সেই দাবি জানাতে। গত এক মাসে আগে বিধানসভার একটা কাজে আমরা ত্রিপুরা গিয়েছিলাম। সেখানকার প্রাক্তন মুখ্যমন্ত্রীর সঙ্গে একটা বিষয়ে কথা হল যে ত্রিপুরা এবং কলকাতার মধ্যে সড়ক সংযোগ করার ব্যাপারে। এই রকম একটা প্রস্তাব আগে হয়েছিল যখন ওরা ক্ষমতায় ছিলেন এবং তখন কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশনের ভাইস চেয়ারম্যান বলেছিলেন যে এটা করা হবে। আজকে আগরতলা থেকে কলকাতায় আসতে গেলে তিন দিন সময় লাগে, বারবার চেষ্টা করা সত্ত্বেও, কেন্দ্রীয় সরকারকে বলা সত্ত্বেও ত্রিপুরা থেকে আনফর্চুনেটলি ঐ সড়ক সংযোগ করা যায়নি। এমন অবস্থায় ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গ থেকে মিলিত ভাবে একটা অল পার্টি ডেলিগেশন দিল্লিতে পাঠিয়ে কেন্দ্রীয় বিদেশ মন্ত্রীর কাছ যাতে বাংলাদেশ গভর্নমেন্ট পশ্চিমবঙ্গের সঙ্গে সরাসরি সড়ক যোগাযোগকারী রাস্তা করার অনুমতি দেন। বিদেশে একটা সিস্টেম আছে অন্য কোনও দেশের মধ্যে দিয়ে যদি যোগাযোগের কোনও ব্যবস্থা থাকে তাহলে সেই ট্রেনের প্যাসেঞ্জাররা সেই দেশের কোনও স্টেশনে নামতে পারবে না এবং ট্রেনও সেই দেশের কোনও স্টেশনে থামে না এবং তারা ট্রানজিট ভিসা নিয়ে যাতায়াত করতে পারে। এই ব্যবস্থা করতে পারলে পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরাবাসীদের খুব সুবিধা হবে।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা খুব সিরিয়াস ঘটনা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার দ্বিতীয় বৃহত্তম মেলা হচ্ছে সতী মায়ের দোল মেলা। সেই দোল মেলার যে জমি সরকার থেকে দেওয়া হয়েছে দু জন মাস্তান এবং দুষ্কৃতকারী ঐ মেলার জমি প্লট করে বিক্রি করে দিচ্ছে। আমি ডি. এম. এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সামনে ১৭ তারিখে দোল, ২০০ প্লট করে মেলার কর্ম কর্ত্তারা সেই জমি বিক্রি করে দিচ্ছে। ওখানে একটা হিম সাগর বলে পুকুর আছে, তার পাড়ে যে জমি আছে সেখানে তীর্থ যাত্রীরা এসে থাকেন এবং সেই পুকুরে স্নান করেন। সেই জমি দীপক মণ্ডল এবং গৌতম বৈদ্য প্লট করে বিক্রি করে দিচ্ছে এবং একজন বিশেষ অফিসার এতে মদত দিচ্ছে। পশ্চিমবাংলার দ্বিতীয় বৃহত্তম মেলার এই জমি যাতে বিক্রি করা না হয় তার জন্য ঐ দুষ্কৃতকারীদের বিরুদ্ধে যেন কঠোর ব্যবস্থা নেওয়া হয় এবং যে অফিসার এর পেছনে

আছে, তার শাস্তির ব্যবস্থা যেন করা হয়। যে মেলাতে হাজার হাজার বাউল আসে, বাংলাদেশ থেকে তীর্থ যাত্রীরা আসেন, পশ্চিমবাংলার বিভিন্ন অংশ থেকে তীর্থ যাত্রীরা আসেন, সেই মেলার জমি বিক্রি করে দেওয়া হচ্ছে, গাছ কেটে ফেলা হচ্ছে। তার মধ্যে কল্যাণীর একজন শীর্ষ স্থানীয় অফিসার আছেন, এবং ঐ গৌতম বৈদ্য একজন কংগ্রেসের মস্তান তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকারের আমলে নতুন চাকরি পাবার কোনও উপায় নেই। বিভিন্ন মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্কুলে যে সমস্ত শিক্ষক নিয়োগ হচ্ছে, এমপ্লয়মেন্টের মাধ্যমে সিলেকশন করে ম্যানেজিং কমিটির কাছে যাচ্ছে, সেখানে লক্ষ লক্ষ টাকা নিয়ে টিচার অ্যাপয়েন্টেড হচ্ছে, তাদের অ্যাকাডেমিক কোয়িলিফিকেশন যাই হোক না কেন। এই হচ্ছে শিক্ষার অবস্থা। অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন ভাল যাদের, সেই সমস্ত মাস্টার নিয়োগ করলে শিক্ষার অবস্থাটাও ভাল হতে পারে সরকারও এ বিষয়ে নিশ্চিত জানেন। ডোনেশনের নাম করে এই সমস্ত টাকা নেওয়া হয়। বিশেষ করে যে সব স্কুলে সি. পি. এম ম্যানেজিং কমিটি আছে, শিক্ষকে টাকা না দিলে পরে কোনও প্রকার সিলেকশন হচ্ছে না, কোনও প্যানেল হচ্ছে না, ডি. আই. অফিস থেকে কোনও প্যানেল পাস হচ্ছে না। তাই শিক্ষামন্ত্রীকে হস্তক্ষেপ করতে বলছি যেখানে টাকা চাইছেন এবং টাকা নিয়ে মাস্টার নিয়োগ করলে, তাদের অবিলম্বে একটা শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের হলদিয়ায় শিল্প পরিকাঠামো, সামাজিক পরিকাঠামো গড়ে তোলা খুবই জরুরি। অনেক গ্রাম শহরের সঙ্গে যুক্ত। জলনিকাশি ব্যবস্থা উন্নত করা, উন্নত মানের রাস্তা এবং বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা আরও উন্নত হওয়া দরকার। গ্রাম শহরে রূপান্তরিত হলে এইসব প্রকল্পগুলি যদি না থাকে তাহলে ভবিষ্যতে শিল্পায়নে ক্ষতি হবে। সেজন্য আমাদের রাজ্যের নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর কাছে অনুরোধ করছি, একশো কোটি টাকার যে প্রকল্প করা হয়েছে, তিনি যেন সেই অর্থ বরাদ্দ করেন করার ব্যবস্থা করেন। আমরা সদস্যরা এই যে মেনশন করি, তার কোনও উত্তর পাওয়া যায়না। তার ফলে আমাদের কোনও ইচ্ছা থাকে না মেনশন করার। এ সম্পর্কে আপনি যদি একটা রুলিং দেন, যাতে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীরা একটা উত্তর দেন, কি পদক্ষেপ তাঁরা গ্রহণ করছেন, তাহলে সংসদীয় গণতন্ত্রের একটা অর্থ থাকবে, নাহলে এটা অর্থহীন হয়ে পড়বে। সবশেষে মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখছি হলদিয়ায় সামাজিক শহর পরিকাঠামো গড়ে তোলার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হোক।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি কথা বলতে চাই।

"সন ১৯৪৭ সাল

নদীয়ার হইলো কাল—

বঙ্গভাগে নদীয়া ভাগ হল,

করিমপুর ও তেহট্ট থানা

মেহেরপুরে করতো আনাগোনা,

(কৃষ্ণনগর যুক্ত হওয়ার) পথ খরচা বাড়িল।

১৯৭৭ সালে এল বামজোট সরকার

জনস্বার্থে কাজ আশার হল সঞ্চার

সবার মনে লাগলো নতুন দোলা—

স্বাধীনতা সংগ্রামে নিবেদিত প্রাণ নদীয়ার কৃষকের ঘরে ঘরে স্থান

কমরেড মাধবদার ডাকে তেহট্ট মহকুমা খোলা।

তেহট্ট হবে মহকুমা শহর

আহ্বান পৌঁছিল প্রতি ঘর

বাধাবিঘ্ন এলো একে একে

সবার সাথে কথা বলি

গণতান্ত্রিক পথে চলি

এখন সবাই রাজি শর্তাবলী দেখে।

১৯৯১-৯২ বাজেটে ছাপা

তেহট্ট মহকুমা রইবে চাপা?

এখন বাকি শুধুই প্রজ্ঞাপন

প্রয়াত নেতার আরব্ধ কাজ

আসুন সাঙ্গ করতে আজ

আগামী এপ্রিলেই হোক স্থাপন।।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মালদা জেলার একটা বিশেষ গুরুত্বপূর্ণ অর্থনৈতিক বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত কয়েক বছর ধরে মালদায় ভাল আম হয়নি এবং গত বছর একদমই হয়নি, ফলে যারা গাছ কাটার ব্যবসা করে তারা ইতিমধ্যে প্রায় অর্ধেক আম গাছ কেটে ফেলেছে। যে গাছগুলো এখনও আছে সে গাছগুলোয় এবারে ভাল মুকুল ধরেছে। প্রাকৃতিক দুর্যোগ যদি না ঘটে তাহলে আশা করা যাচ্ছে ভাল আম ফলবে। কিন্তু সেই আমের যদি বাজার না পাওয়া যায় তাহলে আগামী দিনে আম বাগানগুলোকে আর রক্ষা করা যাবে না। দেশ ভাগের আগে মালদার আমের বাজার ছিল পূর্ব বঙ্গে। সেখান থেকে হাজার হাজার নৌকা এসে মালদার আম ঢাকা বরিশাল পর্যন্ত নিয়ে যেত। আমরা জানি এবারেও যদি ভাল আম হয় তাহলে সে আম বাংলাদেশে যাবে, কিন্তু যাবে চোরা পথে। তাতে সরকারের কোনও লাভ হবে না এবং উৎপাদকরাও ভাল দাম পাবে না। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি — কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে বাংলাদেশের সঙ্গে যাতে আইন মোতাবেক আমের রপ্তানি ব্যবসা করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। এই ব্যবস্থা যদি করা যায় তাহলে মালদার চাষীরা, কুলি মজুররা, গাড়োয়ানরা, এমন কি যারা ঝুড়ি তৈরি করে তারা পর্যন্ত লাভবান হবে। মালদা থেকে বাংলাদেশে লরি করে অনেক জিনিসই যাচ্ছে, সুতরাং আম যাওয়াও সম্ভব। সেজন্য আমি অনুরোধ করছি মাননীয় মুখ্যমন্ত্রীকে, তিনি মালদা জেলার আম বাগানগুলোর স্বার্থে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে মালদা থেকে বাংলাদেশে আইন অনুযায়ী আম রপ্তানির ব্যবসা যাতে চালু হয় তার ব্যবস্থা করুন।

## ZERO HOUR

[2-50 – 3-00 p.m.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী, পূর্তমন্ত্রী, কেন্দ্রীয় সরকার এবং দিল্লি মিউনিসিপ্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাছে প্রস্তাবাকারে একটা আবেদন রাখতে চাই। দিল্লিতে পশ্চিমবঙ্গ সরকারের যে বঙ্গ ভবনটি আছে, সেটির ডাঃ বিধানচন্দ্র রায় পুরোধা ছিলেন। তিনিই প্রথম দিল্লিতে 'বঙ্গ ভবনের' স্বপ্ন দেখেছিলেন এবং দিল্লির হেইলি রোডে জমি অধিগ্রহণ করে তৈরি করেছিলেন। এখন আমি প্রস্তাব করছি ডাঃ বিধানচন্দ্র রায়ের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে দিল্লির হেইলি রোডের নাম ডাঃ বিধানচন্দ্র রায় মার্গ বা ডাঃ বিধানচন্দ্র রায় রোড রাখা হোক। পরিষদীয় মন্ত্রী, স্বাস্থ্য মন্ত্রী এবং বিরোধি দলের নেতা এখানে উপস্থিত আছেন। ওঁদের উপস্থিতিতে আমি এই প্রস্তাব করছি এবং রাজ্য সরকারকে এ বিষয়ে উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া যে প্রস্তাব করলেন — দিল্লির হেইলি রোডের নাম ডাঃ বিধানচন্দ্র রায়ের নামে রাখার জন্য, সে প্রস্তাব গ্রহণ করতে আমাদের কোনও দ্বিধা নেই। এই প্রস্তাব কার্যকর করার জন্য অবশ্যই

আমরা কেন্দ্রীয় সরকার এবং দিল্লি মিউনিসিপ্যাল কর্পোরেশনকে আমাদের পক্ষ থেকে জানাব। আমরা মাননীয় সদস্যের প্রস্তাব গ্রহণ করতে সম্মত আছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, — শিক্ষকদের পেনশনের ব্যাপারে আমাদের জেলায় এবং অন্যান্য জেলায় দেখছি যে, পেনশন পাবার জন্য এখনও পর্যন্ত বহু অবসর প্রাপ্ত শিক্ষককে নানা রকম হয়রানি সহ্য করতে হচ্ছে এবং তাঁরা পেনশন পাচ্ছেন না। আমি যখনই বীরভূম জেলার বিভিন্ন প্রান্তে যাচ্ছি তখনই আমাকে এ বিষয়ে মানুষের প্রশ্নে সম্মুখীন হতে হচ্ছে। তাঁরা বলছেন, বামফ্রন্ট সরকারের আমলে পেনশন চালু হয়েছে এবং শিক্ষকদের পেনশন দেবার জন্য সেল করা হয়েছে, অথচ এখন শোনা যাচ্ছে যে, সল্টলেক সিটির ঐ সেল নাকি উঠিয়ে দেওয়া হচ্ছে! এবং সেখানে নাকি দুর্নীতির কথা শোনা যাচ্ছে। কাজেই শিক্ষকদের পেনশনের ব্যাপার নিশ্চিত করবার জন্য রাজ্য সরকার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। তা না হলে এই ব্যাপারে আমাদের জবাবদিহি করতে হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসের পক্ষ থেকে একজন মহীয়সী মহিলাকে অভিনন্দন জানাতে চাইছি, তিনি হচ্ছেন ডঃ ফুলরেণু গুহ। তিনি কেন্দ্রীয় মন্ত্রী এবং সংসদ সদস্যা ছিলেন। তার স্বামী ডঃ বীরেশচন্দ্র গুহ একজন বিখ্যাত বিজ্ঞানী ছিলেন। তিনি জৈব রসায়নের প্রবক্তা এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ছিলেন। ডঃ ফুলরেণু গুহ সম্প্রতি তাঁর বাড়িটি বিক্রি করে দিয়ে ২৫ লক্ষ টাকা কলকাতা বিশ্ববিদ্যালয়কে দান করেছেন, যা দিয়ে ডঃ বীরেশচন্দ্র গুহর নামে অ্যানডাউমেন্ট তৈরি করা হবে, বায়ো-কেমিস্ট্রির প্রফেসরশীপ এবং গবেষণার ব্যবস্থা করা হবে। আজকের দিনে দেবার প্রবণতা শেষ হয়ে যাচ্ছে লোকে এখন শুধু গ্রহণ করতে চায়। সেই সময়ে ডঃ ফুলরেণু গুহ যিনি একজন সমাজ কর্মী এবং পদ্মভূষণে সম্মানিত হয়েছেন, তার দান নিঃসন্দেহে সকল মানুষের প্রশংসার যোগ্য হবে এবং সকল মানুষের কাছ থেকে তিনি যথেষ্ট সমাদর পাবেন এটাই আমার আশা। আমি আশা করব, ১৪০ বছরের পুরানো বিশ্ববিদ্যালয়কে ডঃ গুহর এই দানের জন্য এই হাউস তাকে অভিনন্দন জানাবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার উল্লেখযোগ্য বিষয় হল, ৩ বছর আগে — মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় জানেন — রাজারহাট-তেঘড়িয়া-ভি.আই.পি. রোডের কাছে সুকুমার রায় নামে একজন ব্যক্তি ২৬ কাটা জায়গা ৪৩ খানা ঘর সমেত স্বাস্থ্য দপ্তরকে দিয়েছেন। এর আনুমানিক মূল্য হচ্ছে আড়াই কোটি টাকা। এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি ছিল এখানে ১০০ বেডের মেটারনিটি চাইল্ড কেয়ার হাসপাতাল হোক। মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে গিয়ে দেখে এসেছেন এবং ডিপার্টমেন্ট থেকেও উদ্যোগ নিয়েছেন। ৩ বছর ধরে নানা রকম ডিপার্টমেন্টাল

প্যারাফার্নেলিয়া অতিক্রম করে এসেছে। কিন্তু এখন পর্যন্ত কার্যকর হচ্ছে না। আমি আপনার সহৃদয় হস্তক্ষেপ প্রার্থনা করছি। আপনি অনুগ্রহ করে তৎপরতার সাথে বিষয়টি তরান্বিত করুন। এটি করলে রাজারহাটের মানুষ আপনাকে সাধুবাদ জানাবে। আপনি করিৎকর্মা মন্ত্রী আছেন। আমি বিশ্বাস করি, আপনি সেই উদ্যোগ গ্রহণ করবেন।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আজকে যে বিষয়টি আলোচনার জন্য উপস্থাপিত করছি জিরো আওয়ারে সেটি খুবই গুরুত্বপূর্ণ বিষয়। পেনশন না পেয়ে বহু স্কুলের শিক্ষক ছোটাছুটি করে ঘুরে বেড়াচ্ছেন। এইরকম দক্ষিণ কলকাতার একজন স্কুলের শিক্ষক পেনশন না পেয়ে আত্মহত্যা করেছেন। লেক থানার গোবিন্দপুর প্রাথমিক বিদ্যালয়ের পবিত্র সরকার ৩৫ শিক্ষকতা করেও তিনি সময় মত পেনশন পাচ্ছেন না। তিনি অবসর গ্রহণ করার পর দীর্ঘ ৮ মাস ধরে দৌড়াদৌড়ি করেছেন। কিন্তু পেনশন না পেয়ে আত্মহত্যার পথ পেছে নিয়েছেন। এটা রাজ্য সরকারের কলঙ্ক। এইরকম আর একজন শিক্ষক পেনশন পাননি। তিনি হচ্ছেন, বীরভূমের সাঁইথিয়া টাউন হাইস্কুলের ব্যোমকেশ মুখোপাধ্যায়। তিনি ক্যানসার রোগে আক্রান্ত হয়ে ১৯শে জানুয়ারি মারা যান। তিনি অবসর গ্রহণ করেছিলেন ১৯৯২ সালে। এদিকে মন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন, অবসর গ্রহণ করার ১ সপ্তাহ কিম্বা ১ মাসের মধ্যে পেনশন পাবেন। অথচ দেখছি, একজন সামান্য স্কুলের শিক্ষক হয়েও পেনশন না পেয়ে আত্মহত্যা করছেন, মৃত্যু মুখে পতিত হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন। তিনি শিক্ষকদের পেনশনের প্রশ্নে কিছুটা নজর দিন। শিক্ষকদের পেনশন সংক্রান্ত বিষয়ে এই যে রাজ্য সরকারের মারাত্মক অব্যবস্থা চলছে, হাজার হাজার শিক্ষক পেনশন না পেয়ে আত্মহত্যার পথ বেছে নিচ্ছেন, ক্যানসার রোগে মৃত্যু হচ্ছে, বছরের পর বছর না খেতে পেয়ে অনাহার, অপুষ্টি জনিত রোগের সম্মুখীন হতে হচ্ছে — এই ব্যাপারে রাজ্য সরকার দৃঢ় পদক্ষেপ গ্রহণ করুন। অবসর প্রাপ্ত শিক্ষকরা যাতে পেনশন তাড়াতাড়ি পান তারজন্য সত্ত্বর ব্যবস্থা গ্রহণ করুন।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহোদয়, আমি এই দেশের বিজ্ঞান এবং গবেষক যাঁরা তাঁরা গ্যাট চুক্তির ফলে যে অবস্থার সম্মুখীন হয়েছেন সে সম্বন্ধে একটু বলতে চাইছি। ১৯৯৩ সালে কার্লা হিলস যখন এখানে এসেছিলেন, এই সভাতে আমি সেদিন বলেছিলাম 'কার্লা পিসি বেচবে মিশি, সস্তা নয় হুঁ হুঁ মাল বিদেশি। মেধা সত্ত্ব ৩০১, ৩০২-সুপার, কেমনে বন্ধু হইবা রে পার, মেধা সত্ত্ব জড়াল গ্যাটের জালে। মাংস খাবে, হাড় চিবোবে, চামড়ায় ডুগডুগি বাজাবে, ঘাড় মটকাবেন আছেন ওরা তালে, দেরি নেই আর নেবে টেনে ডাঙ্কেলি শেয়ালে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কয়েক দিন আগে ঠাকুর শ্রী শ্রী রামকৃষ্ণের জন্মদিন সাড়ম্বরে পালিত হয়েছে। ঠাকুরের জন্মস্থান কামারপুকুর

যাবার রাস্তাটি একেবারে অবহেলিত এবং উপেক্ষিত হয়ে রয়েছে এবং তাঁর জন্মস্থানও সরকার সংস্কার করছেন না। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে একটা আবেদন রাখছি যে পি.জি. হাসপাতালের সামনে বিবেকানন্দের যে মূর্তি বসানো আছে, সেখানে পর্যাপ্ত আলোর যেন ব্যবস্থা করা হয়। কারণ সেখানে এখন পর্যাপ্ত আলো নেই। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি — কলকাতায় শ্রী শ্রী ঠাকুর রামকৃষ্ণের একটি বড় আবক্ষ মূর্তি বসানোর জন্য এবং পূর্ণ মর্যাদা দেওয়ার জন্য। ঠাকুরের জন্মদিন শুধু সারা পশ্চিমবাংলায় কিংবা ভারতবর্ষেই নয় সারা পৃথিবী — ওয়েস্ট জার্মানী, ইটালি, আমেরিকায় পালিত হয়েছে। এই জন্মদিবস উপলক্ষ্যে তাঁর মূর্তি বসানো হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সারা পৃথিবীর মধ্যে সুস্মিতা সেন মিস ইউনির্ভাস হয়েছেন, এটা শুধু ভারতবর্ষের গর্বই নয়, এটা সারা পশ্চিমবাংলার গর্ব। উনি কিছুদিন আগে এখানে এসেছিলেন এবং মাদার টেরিজার সাথে অনাথ আশ্রম করবেন বলে কথা বলে গিয়েছেন। ১৯ বছরের মেয়ে ভারতবর্ষে নয় সারা পৃথিবীর মধ্যে মিস ইউনিভার্স হলেন। তবুও তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে তাঁকে সংবর্ধনা জানাতে দেখলাম না। এটা পশ্চিমবাংলার লজ্জা, এটা পশ্চিবঙ্গের নারী জাতির লজ্জা। আপনারা পশ্চিমবঙ্গের অগ্রগতির কথা বলেন মেয়েদের কিভাবে এগিয়ে নিয়ে যাবেন তার কথা বলেন, সভ্যতার কথা বলেন। কিন্তু এই ব্যাপারে আপনারা সিনিয়র মেম্বার হয়েও এই রকম টোন্ট করে যাচ্ছেন। এটা অত্যন্ত লজ্জার কথা। যাই হোক আমি এটুকু বলতে চাই যে এই হাউস থেকে তাঁকে যেন আমরা অভিনন্দন জানাই। এই আবেদন রেখে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। এখানে গত ৭ই মার্চ মহামান্য রাজ্যপালের ভাষণের পরে মাননীয় সদস্য শ্রী ননী কর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন করেছেন সেই ধন্যবাদ সূচক প্রস্তাবের পরে আমাদের তরফ থেকে যে সংশোধনী আনা হয়েছে, অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। প্রথমত এবারে মাননীয় রাজ্যপালের ভাষণ খুব দীর্ঘ হয়েছে, মাননীয় রাজ্যপালের ভাষণে আমি দেখছি বিগত বছরের থেকে একটা অংশ বেশি করে দেখান হয়েছে, যাতে আমরা দেখতে পাচ্ছি যে প্রচন্ড ভাবে রাজ্য সরকারের আত্মতুষ্টির একটা মনোভাব প্রকাশ করা হয়েছে যার পিছনে কোনও যুক্তি নেই। রাজ্য সরকারের আর্থ সামাজিক অবস্থার কোনও প্রতিফলন নেই এবং আমি মনে করি সেটা পার্পাসফুল্লি করা হয়েছে। দীর্ঘ ভাষণে এই কথাগুলি বলা উচিত ছিল। আজকে বাংলার অবস্থা কি দাঁড়িয়েছে? এই ভাষণে কিছু কন্ট্রাডিকশন হয়েছে, সে বিষয়ে আমি আসব। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, যদি প্রিন্টিং

মিসটেক না হয় তাহলে আমি মনে করি এটা মানুষকে বিভ্রান্ত করার আর একটা লক্ষ্য। আমি মনে করি এই ভাষণে — কবে আমরা জানি না মাননীয় মুখ্যমন্ত্রী উপর নির্ভর করে — সামনের নির্বাচনের একটা ব্যাপার আমরা দেখতে পাচ্ছি যে সরকার পক্ষ যেন প্রস্তুতি নিতে চাইছেন। সেই রকম একটা আবহাওয়া সৃষ্টির চেষ্টা হয়েছে। এই সরকার অনেক কিছু অ্যাচিভমেন্ট করেছেন কিন্তু আসলে পুরো ব্যর্থ হয়েছে। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক, আর্থ সামাজিক, আইন শৃঙ্খলার উন্নতিতে এই সরকার পুরোপুরি ব্যর্থ হয়েছেন এবং এই ব্যর্থতা ঢাকবার একটা অতি কৌশল প্রয়োগ করা হয়েছে, সর্বোপরি এমন একটা সাদামাঠা কথায় লিপিবদ্ধ হয়েছে যেন কোনও ক্লাস থ্রি, ফোরের ছেলের কাছে মাস্টার মহাশয় বক্তব্য রেখেছেন। এই অবস্থায় ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তার সংশোধনী এসেছে, সেই সংশোধনীগুলি আমি সমর্থন করছি। এক নম্বর কথা সরকার পক্ষ বলেছেন মাইনরিটি কমিশন পশ্চিমবঙ্গে আছে, এখানে সাম্প্রদায়িক দাঙ্গা হয় না, এই হাউসে বি.জে.পি. মুসলিম লীগ কেউ আসেনি, যদিও আপনাদের চেষ্টা হয়েছে বি.জে.পি.-কে প্রচ্ছন্ন ভাবে মদত দিয়ে কংগ্রেসকে দুর্বল করার। তাই আমরা দেখতে পাই ঝালদায় আদবানীর রথকে থামানো হয়নি। তাই আমরা দেখতে পাই এখানে কল্যাণ সিং বক্তৃতা করে চলে যান মুসলিম নিহত হয়, হিন্দু মুসলমান দাঙ্গা হয়, লালুপ্রসাদ থামান। এই কল্যাণ সিং বাবরি মসজিদ ভাঙ্গার জন্য বক্তৃতা দেন। এটা যদি কোনও কন্ট্রাক্টার দিয়ে ভাঙ্গানোর চেষ্টা করা হত তাহলে ৬ মাস সময় লাগত, ৫০ হাজার টাকা খরচ হত। মাননীয় মুখ্যমন্ত্রী নীরব। সুতরাং সেদিক থেকে আপনার সরকারের গর্ব করার কিছু থাকে না। বাংলার মানুষকে লাখো সেলাম যারা হিন্দু মুসলমান সম্প্রীতি বজায় রেখেছেন। শুধু তাই নয়, আজকে প্ররোচনা দিলেও বাংলার মানুষ কোনও সায় দেয় না। এই সভায় বাংলা থেকে কোনও সাম্প্রদায়িক দল আসেনি সেজন্য সাধুবাদ জানাই। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে সরাসরি প্রশ্ন করি এই কমিশনে ৮০ ভাগ সংখ্যা লঘু, তফসিলি, খ্রিস্টান মানুষ তাঁরা সবাই তো বাংলা ভাষাভাষী, এমন একজনকে নিয়োগ করলেন যে কদিন এই কমিশন বসে, কটা সিটিং হয়েছে এ পর্যন্ত কি করেছে এদের অফিস কোথায়, কি উদ্দেশ্যে সংখ্যা লঘু কমিশন করেছেন, নিয়ম রক্ষার জন্য করেছেন কিনা সেটা দয়া করে বলবেন। ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন নিয়ে আত্মতুষ্টি প্রকাশ করার চেষ্টা করেছেন মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে। প্রথম কথা হচ্ছে পরিষ্কার ভাবে বলতে পারি ভারতবর্ষে যে ক্রাইম রেকর্ড সংকলিত হয়েছে তাতে কিন্তু অপরাধ কমেনি। তার প্রচ্ছন্ন আভাষ আছে। থানাগুলোতে কি অবস্থা হয়েছে, কোনও থানায় সি.পি.এম.-এর বিরুদ্ধে কোনও অভিযোগ লিপিবদ্ধ হতে দেবেন না। বার বার বলা হয়েছে এই কটা নাম লিখবেন না। এতে আত্ম শ্লাঘা প্রকাশ করেছেন। ইনটেলিজেন্স ব্যাঞ্চের কথা বলেছেন, ইনটেলিজেন্স ব্যাঞ্চ যদি এত সতর্ক হত, এত কার্যকর হত তাহলে বহুবাজারের 'রশিদ-ব্লাস্ট' হল কেন? তারপরেও আমি পার্সোনালি আপনাকে চিঠি লিখেছি। কুচবিহারের মদন মোহনের কি অবস্থা হল?

[3-10 – 3-20 p.m.]

একটা আইডল, একটা বিশেষ জায়গার উৎসর্গীকৃত দেবতা, সেটা চুরি হয়ে গেল। আপনার রাজত্বে দেবতা চুরি হয়ে যায় কিন্তু ইনটেলিজেন্স সেটা আবিষ্কার করতে পারে না। এর জবাব মুখ্যমন্ত্রীকে দিতে হবে। সর্বোপরি এখানে যে সমস্ত ঘটনা ঘটছে এগুলি কি আগে থেকে জানতে পারছেন না? আজকে রেলে ডাকাতি, ব্যাঙ্কে ডাকাতি, বাড়িতে ডাকাতি, কলকাতার ফ্লাটে ডাকাতি, দিনে-দুপুরে ডাকাতি হচ্ছে। আজকে মানুষের নিরাপত্তা নেই এই ডাকাতদের হাত থেকে। বিধানসভা চলাকালীন দেখছি যে ব্যাঙ্কে ডাকাতি হচ্ছে। আজকে এদের সঙ্গে যদি পার্টির প্রচ্ছন্ন মদত থাকে তাহলে এদের ধরা যাবে না। সমাজ বিরোধি, দুষ্কৃতকারী যারা তারা পাওয়ারের আশ্রয় নেয়, ক্ষমতার ছত্র ছায়ায় থাকতে ভাল বাসে। কাজেই আপনারা এদের ধরতে পারবেন না। তারা আজকে আত্মতুষ্টির সুযোগ নিচ্ছে। আজকে কোর্টের সার্কিট বেঞ্চ নিয়ে আমার দুটো প্রশ্ন আছে। আমি আগেও চিঠি দিয়ে জানতে চেয়েছি যে এই বেঞ্চ কোথায় হবে? আমি উত্তরবঙ্গের মানুষ। আজকে জলপাইগুড়ি, না শিলিগুড়ি, এই দ্বন্দ্ব আপনি কতখানি লাগিয়ে দিয়েছেন, এই বিষয়ে আপনার ভূমিকা কি, সেটা আমরা জানতে চাচ্ছি? আজকে হাইকোর্টে যে অবস্থা চলছে সেটা কতদিন ধরে চলবে, সেকথা আমরা জানতে চাই। আমরা জানি বিচার ব্যবস্থার দুটো অঙ্গ আছে। একটা সিস্টেম অ্যান্ড দি আদার, ইনফ্রাস্ট্রাকচার। আপনি কোর্টের সংখ্যা বাড়াবার কথা বলেছেন। এখানে মোটামুটি ৭টি কোর্ট আছে। জুডিশিয়াল ইনফ্রাস্ট্রাকচার বাড়াবার জন্য আপনার দায়িত্ব আছে। যে টাকা গ্রান্ট হিসাবে কেন্দ্রীয় সরকার দিচ্ছে তার ব্যবহার হচ্ছে কিনা জানাবেন? সরকারের যে নির্দিষ্ট কোর্ট নির্মাণ করার কথা ছিল, সেটা কি আপনি করেছেন? আজকে ইনফ্রাস্ট্রাকচার যদি না থাকে তাহলে জজরা বসবে কোথায়, তাদের নিরাপত্তা কোথায়? আপনি বলেছেন যে গাড়ি দিয়েছেন। কিন্তু এটা দিয়ে তো বিচার হয় না। সল্টলেক তো আজকে হয়নি। আজকে জজদের জন্য আপনি বাসস্থানের ব্যবস্থা করছেন, কিন্তু এতদিন করেননি কেন? কালকে হাইকোর্ট-এর ব্যাপারে আপনাকে বলেছিলাম যে, আপনি পার্সোনালি দেখুন। আপনি বলেছেন, এটাতে আমার কিছু করার নেই। আমি মনে করি যে, রাজ্যের নেতা হিসাবে, সরকারের প্রধান হিসাবে আপনার হস্তক্ষেপ করার প্রয়োজন আছে। সাধারণ মানুষ যাতে বিচারের সুযোগ পায় তার জন্য আমি অনুরোধ করেছি। আপনি বাংলার প্রবর্তন করেছেন। কিন্তু দুই রকম ব্যবস্থা থাকবে কেন? এক রকম ব্যবস্থা করা সম্ভব হচ্ছে না কেন? কোথাও কোথাও বাংলায় পড়বে, আবার কোথাও কোথাও ইংরেজিতে পড়বে — এই রকম পরস্পর বিরোধি হবে কেন? আমরা দেখেছি যে শিক্ষা কমিশন তৈরি করা হয়েছিল, তারা ক্লাশ ফাইভ থেকে ইংরাজি শেখানো হবে বলেছিলেন। আপনারা বারবার বলেছেন যে, বাংলা ভাষার মাধ্যমে পড়ানো হবে ক্লাশ সিক্স পর্যন্ত। আবার এখন বলছেন যে ক্লাশ ফাইভ থেকে শুরু হবে। আপনারা বলেছেন যে মাতৃভাষা মাতৃদুগ্ধবত। কিন্তু ইন্ডাস্ট্রিয়ালিস্টদের জন্য কলকাতায় ইংরাজি মিডিয়াম স্কুল করতে হবে। আপনারা ১৯৯৩ সালে ইনফ্রাস্ট্রাকচার কমিটি করেছিলেন। কিন্তু

আমার কথা হচ্ছে, শিক্ষা কেন সর্বজনীন হবে না? আজকে কি লোয়ার কোর্ট, কি মুন্সেফ কোর্ট, সেখানে যে ভাষায় পড়া হবে, যে ভাষায় আলোচনা হবে, যে ভাষায় তর্ক-বিতর্ক হবে আইনের, সেগুলি এক রকম হবে না কেন? জজরা কি হনলুলু থেকে এসেছেন যে তারা বাংলা বুঝবেন না? আজকে আপনাদের অ্যাটিচ্যুডটা এই রকম হয়ে দাঁড়িয়েছে। কংগ্রেস এবং সি.পি.এম.-এর মধ্যে যে রকম ডিসক্রিমিনেশন করা হয়, সব জায়গায় আজকে এই রকম ডিসক্রিমিনেশন করা হচ্ছে। আমি আপনাকে বলব যে, আপনি একটা নিয়ম চালু করুন। সেটা যদি করতে পারেন তাহলে আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি। আজকে রাজ্যপালের ভাষণের যে বাংলা অনুবাদ করা হয়েছে তার অনেক জায়গায় অর্থ বোঝা যায় না।

এটা যদি সহজ করা যায়, আপনারা বিশ্বকোষ দেখে তার চেষ্টা করুন, তাহলে কৃতার্থ হব। এরপর পুলিশ সম্বন্ধে বলছি। এ সম্বন্ধে পৃথক সময় নেব। আমি জানতে চাই পুলিশ সম্বন্ধে আপনি প্রচন্ড সার্টিফিকেট দেওয়ার চেষ্টা করছেন। এই হাউসের বাইরে পুলিশের কাজের যে পার্থক্য রয়েছে, আপনাদের হুকুম সব জায়গায় একই শ্রেণীর নয় এই জিনিস দেখতে পাচ্ছি। এ ব্যাপারে কোনও ফেভার দাবি করছি না। দেশের আইন আছে। দেশের আইন রক্ষায় পুলিশ হচ্ছে একটা সিস্টেম, একটা বিরাট ডিপার্টমেন্ট। এতে বিরাট ব্যয় হয় সরকার থেকে। সেজন্য বিষয়টি সর্বজনীন করার চেষ্টা করুন। এ ব্যাপারে পরে বলব।

মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা দেখতে পাচ্ছি জেলাগুলির প্রশংসা করা হয়েছে। একটা তথ্য আছে, জেলের ইনমেটসদের ব্যাপারে কোনও হেরফের আপনাদের কার্যকালে হয়নি। আমি জিজ্ঞাসা করি সরকারি পার্টির নেতৃস্থানীয়দের কাছের লোক রশিদ খান জেলে আছে। তার জন্য আলাদা খাওয়ার ব্যবস্থা আছে এবং নানা সুযোগ-সুবিধা আছে। সাংবাদিকরা তার কাছে গিয়ে আলোচনা করে তার বক্তব্য লিপিবদ্ধ করল, তাতে তো আপনার দলের নেতৃস্থানীয় লোকের থাকার কথা নয়? আজকে সি.পি.এম. মাইন্ডেড ক্রিমিন্যাল যারা তাদের জন্য এক রকম ব্যবস্থা আর অন্যদের জন্য আরেক রকম ব্যবস্থা এদের হিউম্যান কনসিডারেশন হোক। জেলে এদের ট্রেনিং-এর ব্যবস্থা হোক, এদের উৎপাদিত দ্রব্য বিক্রির ব্যবস্থা হোক, এদের জন্য রেডিও, টিভির ব্যবস্থা হোক, ওদের যা যা দেওয়ার দেওয়া হোক। আমরা এর বিরোধি নই। এটা সম্ভব হয় না কেন? কোনও কোনও জেলে অত্যাচার হয়, জেলে মৃত্যুর খবর পাচ্ছি এটা কি করে হয়? জেলে যারা রক্ষণাবেক্ষণ করে তাদের ইউনিয়ন এতই প্রবল যে তাদের নাকি বদলি করা যায় না। জেল মন্ত্রী এখানে নেই, আমি তাঁকে অনুরোধ করছি ইনডিসক্রিমিনেট ট্রান্সফার অফ দি জেল ওয়ার্কারস, জেল গার্ডস হোক। আমরা দেখতে পাচ্ছি এখানে দলবাজি তে বেশি যে কিছুই হচ্ছে না। আজকে হিউম্যান রাইটসের কথা বলছেন। সেন্ট্রাল ন্যাশনাল লেভেলে হিউম্যান রাইটস কমিশন হয়েছে সেন্ট্রাল অ্যাক্ট অনুযায়ী। হিউম্যান রাইটস ফর দি স্টেটস হওয়া উচিত। আপনি তার মেম্বার, আপনি হোম মিনিস্টার না হলে আপনার ক্যাবিনেটের জন্য কেউ এর মেম্বার হত। বিরোধি দলের নেতা এর মেম্বার। এই কাজ কেন শুরু করছেন না? কবে শুরু করবেন? এই টার্ম শেষ হলে? হোয়াট আর দি কনস্ট্রেইনস?

কি বাধা? মাননীয় সুদীপ বাবু উল্লেখ করেছেন সেন্ট্রাল হিউম্যান রাইটস কমিশন, ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশনের সুপ্রীম কোর্টের প্রাক্তন প্রধান বিচারপতি যার চেয়ারম্যান, তিনি কিছু তথ্য চেয়েছিলেন, কিন্তু আপনারা দেননি। কেন দেননি? লজ্জা হত? না দুর্বলতা প্রকাশ পেত? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় হিল কাউন্সিলের ব্যাপারে আপনি যে আশা ব্যক্ত করেছেন, উনি বলেছিলেন বিরোধি দলের নেতা মাইনে নেয় বলে বিরোধিতা করছে।

[3-20 – 3-30 p.m.]

এটা আপনি নিজে ডিল করছেন। এটা আপনি দেখবেন যে এমন অবস্থায় যেন এটা না চলে যায় যে দিকে ওরা নিয়ে যেতে চাইছে। আপনি দুটি এম.এল.এ.-এর প্রেমে পড়েছেন। পঞ্চায়েত নির্বাচন হবে, পঞ্চায়েত নির্বাচন হবে শুনতে পাচ্ছি, কিন্তু হচ্ছে না। ২৬ তারিখে নির্বাচনের নির্ঘন্ট প্রকাশিত হয়েছে। ওরা বয়কটা করেছে। এর সঙ্গে পঞ্চায়েত সংশোধনী বিল পাস করা হয়েছে। দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল চাইছে পঞ্চায়েত তাদের নেতৃত্বে থাকতে হবে, ওদের নির্দেশ মতো চলতে হবে। এটার সমালোচনা করছি না। কিন্তু যাচ্ছে কোন দিকে? সুপ্রীম কোর্টে আবেদন করেছে, সেটা খারিজ হয়ে গেছে। ন্যাশনাল ইন্ট্রিগেশনের ব্যাপার আছে, উই হ্যাভ এনাফ কনফিডেন্স ইন ইয়োর উইসডাম। বৃহত্তর নেপাল, বৃহত্তর সিকিম এদের নিয়ে একটা কনক্লেভের দরকার আছে। এই বিষয়ে আমি আর বেশি কিছু বক্তব্যের মধ্যে যাচ্ছি না। করিডোরের কথা বলেছেন, করিডোর বিনিময় হওয়া দরকার। বেরু বাড়ি তিনবিঘা নিয়ে বি.জে.পি.-র সহযোগী দল হয়ে — আগে আপনার বামফ্রন্টে শরিক দলে ছিল — সমস্যার সৃষ্টি করেছিল। পরবর্তীকালে শান্তিপ্রিয় ভাবে মিমাংসা হয়েছে। এর জন্য আমরা বিরুদ্ধে কিছু বলছি না। এক্সচেঞ্জ হোক। সবিনয়ে যে কথা বলতে চাই তা হল আউট সাউড সেন্ট্রাল প্লান প্লানিং কমিশন এখানকার অ্যামিনিটিজের জন্য ২ কোটি টাকা দিয়েছিল। এখানে হসপিটল, রোডস এবং স্কুল তৈরি করবার জন্য এক্সট্রা ২ কোটি টাকা দিয়েছিল। এই টাকা ব্যয় হয়েছে? এই প্রতিষ্ঠানগুলি শুরু হয়েছে কিনা জানতে চাই। আমাদের কাছে যে সংবাদ এসেছে তাতে জানতে পেরেছি প্রতি বছর প্লানিং কমিশন আউট সাইড প্লান অ্যাসিস্টেন্স, কমিটেড সেন্ট্রাল গ্রান্টের বাইরে সাড়ে বারো কোটি টাকা দিয়েছে সেন্ট্রাল অ্যাসিস্টেন্স। এখান থেকে অল পার্টি ডেলিগেশন গিয়েছিল স্পিকারের দৌলতে, এই ক্ষেত্রেও আউট সাইড প্লান অ্যাসিস্টেন্স দেবে বলে কমিট করেছেন। এখানে তার প্রতিফলন পাওয়া গেছে। আমি মনে করি এটা সংগত দৃষ্টিভঙ্গি। এবারে আপনারা মাননীয় গভর্নরের বক্তৃতা সেই দিকে দৃষ্টি রেখে করেছেন, সেন্ট্রালের বিরুদ্ধে কোনও কটাক্ষ করেননি, কোনও কনফ্রনটেশনে যাবার চেষ্টা করেননি। প্রচ্ছন্ন কো-অপারেশনের ইঙ্গিত পাচ্ছি। আমি মনে করে এটা রাজ্যের পক্ষে মঙ্গলময়, রাজ্যের পক্ষে প্রয়োজন আছে। আজকে সেই দিকে আপনি লক্ষ্য রাখবেন যাতে কোনও ক্রিটিক্যাল অবস্থা তৈরি না হয়। আউট সাইড প্লান অ্যাসিস্টেন্স সেন্ট্রাল কি কি দিতে পারেন সেটা দেখবেন। তাঁরা ইতিমধ্যে সাড়ে ১২ কোটি টাকা দিয়েছেন। স্বাস্থ্য মন্ত্রী জানেন কল্যাণীতে এ.আই.আই.এম.এস.-এর পাটার্নে চিকিৎসা এবং গবেষণা কেন্দ্র

তৈরি হচ্ছে। তার জন্য কেন্দ্র এককালীন ১০ কোটি টাকা দিয়েছে এবং আমি মনে করি এটা পরিবর্ধিত হবে। আপনি এখানে বলেছেন ইনফ্রাস্টাকচার ফর এগ্রিকালচার অফ ইন্ডাস্ট্রি তৈরি করেছেন। এগ্রিকালচার ইনফ্রাস্ট্রকচার কি তৈরি করেছেন? প্রথম কথা হচ্ছে সেচের পটেনসিয়ালিটি বেড়েছে? কতখানি বেড়েছে মেজর এবং মাইনর ইরিগেশনের ক্ষেত্রে? আমাদের কাছে তথ্য আছে। বলেছেন যে এত পাম্প সেট দিতে পেরেছে। এটা অত্যন্ত অকিঞ্চিতকর অন্য রাজ্যের তুলনায়। অন্য রাজ্যে যেখানে ৭ লক্ষ পাম্প সেট কাজ করে এখানে সেটা ১ লক্ষ কাজ করে। এটা নিয়ে আপনি গর্ব করতে পারেন না। আজকে ড্রট এবং ফ্লাড দুটোই কৃষকের শত্রু গ্রামবাংলার মানুষের শত্রু। শহরে আজকে বেকার সমস্যা ভয়ঙ্কর আকার ধারণ করেছে। আপনি নিজে ইনফ্রাস্ট্রাকচার কমিটি করেছেন ১৯৯৩ সালে কমিটি হয়েছে। এই ইনফ্রাস্ট্রাকচার কমিটিতে ১৬ জন সদস্য আছে। এই ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কমিটি সুপারিশ করেছে ফিজিক্যাল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করার জন্য, এই কমিটি সুপারিশ করেছে রোডস অ্যান্ড ব্রিজেস-এর জন্য, সুপারিশ করেছে প্রোপোজড নিউ টাউনশিপ ইন দি সল্ট লেক সিটি, সুপারিশ করেছে সিস্টেম ডেভেলপমেন্ট করার জন্য, ওরা প্রস্তাব দিয়েছে সিমপ্লিফিকেশন অফ ল্যান্ড কনভারশন প্রসিডিয়োর।

এরা প্রস্তাব করেছেন ডেভেলপমেন্ট অফ সাপোর্টিং সার্ভিসের, এরা প্রস্তাব করেছেন কনস্ট্রেইন্স ফর ডেভেলপমেন্ট পিনিং দি স্পেসিফিক এরিয়াস অফ দি স্টেট বোথ ফর ইন্ডাস্ট্রি অ্যান্ড ফর এগ্রিকালচার। কতগুলো সুপারিশ করেছেন এবং কতটা রূপায়িত হয়েছে, সেটা আপনার কাছে জানতে চাই। আজকে যে প্রস্তাবগুলো এরা করেছে, আপনার গঠিত কমিটি কতগুলো প্রস্তাব গ্রহণ করেছে, আপনারা ইমপ্লিমেন্টেশনে আদৌ আগ্রহী কিনা, আপনাদের সেই রিসোর্সেস আছে কিনা, আমাদের এটা জানাবেন, শুধু টু ইন সিটি বললেই কথা শেষ হয় না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পরবর্তী বক্তব্য হচ্ছে — যে অ্যাডমিনিস্ট্রেশন খরচের কথা বলেছেন আজকে, অ্যাডমিনিস্ট্রেশন-এ সুবিধার জন্য মহকুমার কথা বলেছেন, নতুন মহকুমা গঠনের জন্য আজকে আনপ্রোডাক্টিভ এক্সপেন্ডিচার কম করার কথা, কারণ প্ল্যান ইমপ্লিমেন্ট করতে পারছেন না। অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনায় যোজনা বরাদ্দ ধরা আছে ৯৯৬০ কোটি টাকা, প্রথম তিন বছরে খরচ করতে পেরেছেন ৩০০২ কোটি টাকা। আর দু বছর বাকি, যদি আরও ধরে নিচ্ছি দু হাজার কোটি টাকা দু বছরে ব্যয় করবেন, তাহলেও সাত হাজার কোটি টাকার বেশি হয় না। আপনি এটা ব্যয় করতে পারছেন না, প্ল্যান ইমপ্লিমেন্টেশন করছেন না, তারই জন্য গ্রোথ হচ্ছে না, প্রোডাক্টিভিটি বাড়ছে না, আন-এমপ্লয়মেন্ট বাড়ছে। সেখানে আন-প্রোডাক্টিভ কিছু এক্সপেন্ডিচার করছেন। মেদিনীপুরের জনসংখ্যা ৮৯ লক্ষ, এসপার সেনসাস ১৯৯১। কি কারণে এটা ভাগ হল না, আর পশ্চিম দিনাজপুর ভাগ হয়ে গেল, যেখানে ৩০ লক্ষ মানুষ? আমার এলাকায় যাওয়ার জন্য বলেছিলাম অনেক করে, পাঁচটা চিঠিও লিখেছি, কিন্তু পারলাম না নিয়ে যেতে। আপনাদের প্রচার মেশিন সক্রিয়,

আজকে কি কারণ ছিল তার? অনেক জায়গায় মানুষের জীবিকার পরিবর্তন হচ্ছে, তাদের শিক্ষার পরিবর্তন হচ্ছে, তাদের আইডেন্টিটির পরিবর্তন হচ্ছে। আজকে ইনফ্রাস্ট্রাকচার নেই, আজকে জেলা ভাগ করে দিলেন — এটা কি রাজনৈতিক উদ্দেশ্যে? এই যদি হয়, তাহলে রেফারেন্ডামে যেতে পারল না কেন? একান্তই যদি করতে হয়, তাহলে পঞ্চায়েতের মত নিলেন না কেন? আমাদের মত নিলেন না কেন? কেন অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি গঠন করলেন? আপনার একটা বৈশিষ্ট আছে, কোনও মহারথী এলাকায় গেলে রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করেন এই জন্য যে, যাতে ভোটে জেতেন। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের সুপারিশ ছিল চারটে। সুপারিশ নম্বর চারে সিট অফ অ্যাডমিনিস্ট্রেশনে পশ্চিম দিনাজপুর জেলা ভাগ করার কোনও চেষ্টা হয় না। আমি গেছি, প্রেসিডেন্টকে নিয়ে গেছি, সুব্রত বাবুকে নিয়ে গেছি — তিরস্কৃত হয়েছি। কিন্তু তিন-চারটে অঞ্চলে আপনারা যেতে চান না, ভোটারলিস্টে নাম তোলেন না, আজকে ফটো তুলছেন, এই ষড়যন্ত্র করছেন এই জন্য যে, জয়নাল আবেদিন সেখানে অপ্রিয় হয়ে যায়। কিন্তু তা হবে না। ৮৭ উইল বি ব্রোকেন আপ সো ফার আই আন্ডারস্ট্যান্ড।

আমি সবিনয়ে নিবেদন (অনুরোধ) করছি, যদি প্রিন্টিং মিস্টেক না হয়, আই উইল বি সরি ফর ইট — আজকে এখানে বলেছেন ল্যান্ড রেভিনিউ তে ল্যান্ড রক্ষার কথা। স্বর্গীয় বিমলচন্দ্র সিনহার সুযোগ্য পুত্র মাননীয় অতীশচন্দ্র সিনহা এখানে আছেন। স্টেট অ্যাকুইজিশন ডিউরিং বিমলচন্দ্র সিনহার আমলে এখানে ল্যান্ড রিফর্মস শুরু হয়েছে। ল্যান্ড রিফর্ম এর প্রথম, দ্বিতীয় অ্যামেন্ডমেন্ট শুরু হয়েছে, আন্ডার দি সান। যার বক্তব্য সব জমিই এগ্রিকালচারাল ল্যান্ড। এমন কি রাইটার্স বিল্ডিং বিলংস টু দি চিফ সেক্রেটারি অ্যান্ড ইন ইজ অলসো এগ্রিকালচারাল ল্যান্ড, বাগান এগ্রিকালচারাল ল্যান্ড, সবই এগ্রিকালচারাল ল্যান্ড। হার্টিকালচার, অর্কিড, চলে যাচ্ছে তার মধ্যে। পুকুরগুলোর সর্বনাশ হয়ে গেল। আজকে অ্যাকুয়ারের পক্ষে যদি আপনার সুবিধা হয়, আমার বক্তব্য কিছু নেই, কিন্তু আমি বিগত বছরে বারবার এই কথা উল্লেখ করেছি, গভর্নমেন্ট এর ফার্স্ট অ্যান্ড সেকেন্ড অ্যামেন্ডমেন্টের কথা আপনাদের আমলে কত জমি উদ্বৃত্ত হল? ইট জি ক্লিয়ার, এভরি এরিয়া হ্যাজ এন এগ্রিকালচারাল ল্যান্ড-৭(এ) এবং ৭ (এএ)।

[3-30 – 3-40 p.m.]

৭(এ) এবং ৭(এএ) ফর্মে, দুটো ফর্মে, কত জমি আপনি পেয়েছেন? গভর্নরকে দিয়ে আপনি আগেরবার বলিয়েছিলেন —

"My Government continue to lay emphasis on land reforms, distribution of vested land to the landless poor and computerisation of the land records".

১৯৯৪ সালে আপনি এই কথা বলেছিলেন যে আউট অফ ১২.৭ লাক্স একর অফ ল্যান্ড — ভেস্টেড এগ্রিকালচারাল ল্যান্ড ৯.৫ লাক্স বিলি করেছেন, হোয়ার সো ফার ডিস্ট্রিবিউটেড অ্যামং ২১ লাক্স ল্যান্ডলেস কাল্টিভেটর্স। এবারে ঐ গভর্নরকে দিয়ে বলেছেন, এক জায়গায় — ঐ সেম গভর্নরকে দিয়ে বলিয়েছেন যে,

After 30,000 acres of land vested during the last year taking total quantum of vested land of 28.63 lakhs. 12.7 lakh acres are agricultural land.

আগেরবার সাড়ে নয় লক্ষ একর জমি দিয়েছেন ২১ লক্ষ মানুষকে বলে বলেছিলেন। আর এবারে ঐ সাড়ে নয় লক্ষ একর জমি ২২ লক্ষ হয়ে গেল কি করে? আপনি বলেছেন, ৯.৫০ ল্যাক্স একরস অফ এগ্রিকালচারাল ল্যান্ড হ্যাজ সো ফার বিন ডিস্ট্রিবিউটেড অ্যামং ২২ ল্যাক্স ল্যান্ডলেস পার্সনস। এই ডিস্ক্রিপ্যান্সিটা আপনি প্লীজ, এক্সপ্লেন করবেন। যদি প্রিন্টিং মিস্টেক না হয়ে থাকে, তাহলে প্রোগ্রেস আপনার কোথায়? আপনি যদি বছরে তিরিশ হাজার একর জমি বিলি করেন, তাহলে প্রোগ্রেস কৈ? আপনি অ্যাকোয়ার করেছেন, কিন্তু ডিস্ট্রিবিউশন করতে পারেননি। আগেরবার আপনি রাজ্যপালের ভাষণে এবং এবারের রাজ্যপালের ভাষণে ডিস্ট্রিবিউশন অফ ভেস্টেড ল্যান্ড বলেছেন সেম। কিন্তু গেলবার ডিস্ট্রিবিউশন করেছেন, যেটা বলেছেন, ২১ লক্ষ মানুষের মধ্যে, আর এবারে তা ২২ লক্ষ বলে বলেছেন। এই অ্যানোমালিটা যদি এক্সপ্লেন করেন তাহলে ভাল হয় এবং আই উইল বি ডিপলি অবলাইজড টু ইউ। এই যে তিন লক্ষ একর জমি এখনও বিলি হয়নি, সেটা কি কারণে হয়নি? সবগুলোতে তো কোর্টের ইনজাংশন নেই? তাহলে কি কারণে এই ভেস্টেড ল্যান্ড বিলি হয় নি, যেখানে ল্যান্ড হাঙ্গার রয়েছে, ল্যান্ড হ্যাংরি পেজেন্টস এর সংখ্যা, ল্যান্ডলেস লেবারের সংখ্যা বেড়ে যাচ্ছে? যেটা ৩২ লক্ষ থেকে ৫০ লক্ষ হয়েছে। আজকে সেখানে কেন এই জমিটা আপনি বিলি করতে পারছেন না? হোয়াট আর দি কন্সিডারেশন্স? আপনি পঞ্চায়েত ব্যবস্থার গুণগান করছেন। তাহলে এই পঞ্চায়েতের হাতে কেন এর দায়িত্ব দিচ্ছেন না? বিশেষ করে যেখানে কোর্টের ইনজাংশন নেই, সেগুলো কেন দিচ্ছেন না? কোর্টের ইনজাংশন যদিও বা থাকে, তাহলে সেই ইনজাংশন কি ইনডেফিনিট পিরিয়ড থাকবে? আঠার বছর হয়ে গেল আপনি ক্ষমতায় আছেন, পুলুরাল ডেমোক্রেসিতে এটা সৌভাগ্যের ব্যাপার। এতকাল একজন মানুষ সরকারি নেতৃত্বে কেউ ছিলেন না। এতদিন ক্ষমতায় থাকায় কি পেল গ্রামের মানুষ? আজকে আমরা দেখতে পাচ্ছি, একজন এটি লিখেছেন, 'পশ্চিমবাংলায় দুর্নীতি, রাজনীতি' বইতে, এখানে বলছে যে, পশ্চিমবাংলায় আমাদের মূল সমস্যা হচ্ছে দরিদ্রতা — পশ্চিমবাংলায় গ্রামের মানুষের দরিদ্রতা। গ্রামের ৫১ পার্সেন্ট মানুষ, ১৪৩ লক্ষ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করতে বাধ্য হচ্ছে। আর এই সংখ্যা শহরের মানুষের ক্ষেত্রে ২৬ পারসেন্ট বা ৪০ লক্ষ মানুষ, যারা দারিদ্র সীমার নিচে বাস করে। আর গ্রাম এবং শহর মিলিয়ে মোট ৪৫ পারসেন্ট মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। আমরা জানি এখানে ডিস্ক্রিপ্যান্সি আছে

ডাটায়। এখানে বলছে ২৭ পারসেন্ট মানুষ দারিদ্র সীমার নিচে এবং সারা দেশের ক্ষেত্রে বলছে ২৮। কিন্তু পভার্টি যেটা বলেছেন তা হচ্ছে ২৭ পারসেন্ট। আপনার কাছে নিশ্চয়ই তথ্য আছে, এটা সম্বন্ধে আপনি আমাদের বলবেন। আপনারা তো দরিদ্র মানুষের কথা বলেন, তাহলে আপনাদের আমলে দারিদ্রতা ঘোচাতে পারছেন না কেন? দারিদ্রতা মোচনের জন্য যে উপায় আছে, নট বাই ডিস্ট্রিবিউশন অফ ল্যান্ড, ল্যান্ড দিতে নয়, এর জন্য তিনটি উপায় আছে — ডিস্ট্রিবিউশন অফ ভেস্টেড ল্যান্ড থ্রু ল্যান্ডলেস লেবার, একটা আই.আর.ডি.পি. কিম্বা এই জাতীয় কোনও উদ্যোগকে সাহায্য করে এবং এমপ্লয়মেন্ট পোটেনশিয়াল যেটা কৃষিতে আছে তা করে। এই এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি আপনার সরকার, সাড়ে সতের বছর ক্ষমতায় থাকা সত্ত্বেও করতে পারেননি। দারিদ্র সীমা এখান থেকে কেন যাচ্ছে না, এটা বলে দেবেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর পরে শিশুদের কথা বলা হচ্ছে, মাননীয় ওয়েলফেয়ার মন্ত্রী এখানে নেই। আজকে যেসব আই. সি. ডি. এস. আছে যে সম্বন্ধে বলা হচ্ছে। এখন এক্সপেনটেন্সি অফ লাইফ বেড়ে গেছে। স্বাধীনতার সময় যেটা ৩৭ বছর ছিল এখন সেটা ৬০ বছর-এ গিয়ে দাড়িয়েছে। মহিলাদের ক্ষেত্রে ৬১ হয়েছে। মহিলারা বেশি দিন বাঁচে। দে লিভ অন দি অ্যাভারেজ এক্সপেন। টাটা যে বই সংকলন করেছে তাতে এই জিনিস বলা আছে। আমাদের একান্নবর্তী পরিবার অর্থাৎ সেই জয়েন ফ্যামিলি সিস্টেম ভেঙ্গে যাচ্ছে এদের দায়িত্ব কে নেবে সেই জন্য নিরাময়, ওল্ড-এর হোম করার প্রয়োজন হয়ে পড়ছে। এখানে ৩৪০টি ব্লক ৩২০ টায় ইলেকশন হয়ে গেছে। এখনও সব জায়গায় আই. সি. ডি. এস. হল না। এটা ১০০ ভাগ সেন্ট্রাল স্কীম। সেখানে পার থাউজেণ্ডে একজন করে এমপ্লয়মেন্ট আছে। এবং এই এমপ্লয়মেন্ট প্রটেনশিয়াল অ্যাট এ ভেরী মিনিমাম কস্ট দেওয়া হচ্ছে। যেখানে দেওয়া হচ্ছে সেখানে প্রোক্রাস্টিমেশন অথবা দীর্ঘসূত্রতা এসে যাচ্ছে। এনিয়ে কিছু বলা হল না। পেনশন। শিক্ষকরা এবং সরকারি কর্মচারিরা সময় মতো পেনশন পাচ্ছেন না। সুদীপ বাবু বলেছেন, এজন্য লোকেরা কোথাও কোথাও আত্মহত্যা পর্যন্ত করেছেন। এ বিষয়টা চিন্তা করা প্রয়োজন বলে আমি মনে করি। তখন কমলবাবু দায়িত্বে ছিলেন। আমরা মনে করি এটা সকলের জন্য করা দরকার। আজকে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা। ফাদার অফ দি নেশনও এই ব্যবস্থা চেয়ে ছিলেন। আমাদের নবীন প্রধানমন্ত্রীও পঞ্চায়েত সিস্টেমে একটা নতুন যুগের সূচনা করেছেন। নরসিমা রাও ৭৩-তম অ্যামেণ্ডমেন্ট এনে শতকরা ৩০ ভাগ থেকে ৩৫ ভাগ রিজার্ভেশন করেছেন। তাদের ট্রেনিং-এর ব্যবস্থা হয়েছে, বিভিন্ন যোজনা—জওহর রোজগার যোজনা, থেকে আরম্ভ করে সেসরু পর্যন্ত করা হয়েছে, দারিদ্র দূরিকরণ, স্বনিযুক্তি প্রকল্প ইত্যাদি ঋণের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু ওদের জন্য আরও যেসব ব্যবস্থা থাকা দরকার তা ওরা পাচ্ছে না। আপনাদের ১৬ টা জেলা পরিষদ, কটার অডিট আজ পর্যন্ত হয়েছে। আজকে ৩৪০টি পঞ্চায়েত সমিতির মধ্যে ৩২০টির ইলেকশন হয়েছে, বাকিগুলোতে হয়নি। ৩ হাজার ২২৮টি গ্রাম পঞ্চায়েতের কটাতে অডিট হয়েছে? ডিপার্টমেন্টাল অফিসার বা ই. ও. পি. কটা

অডিট অবজেকশন দিয়েছেন। এবারে প্ল্যানিং। প্ল্যানিং-এর ব্যাপারে আপনারা কি কি ব্যবস্থা নিয়েছেন। ইমপ্লিমেন্টেশন-এর জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন। আপনার ম্যান পাওয়ার নেই। নির্মল মুখার্জি ও ডি. বন্দোপাধ্যায় কমিটির সুপারিশ করেছিল ফর-ম্যান, ফর স্টাফ, ইত্যাদি। এই পঞ্চায়েতকে তো ম্যান পাওয়ার বাড়াতে হবে। আপনারা তার জন্য কি অ্যাডিশন্যাল রিক্রুটমেন্ট করেছেন? ট্রান্সফার অফ পারসনস অ্যাণ্ড সার্ভিস আপনারা কতটা কি করেছেন তা আমরা দীর্ঘদিন ধরে জানতে পারিনি। পঞ্চায়েত জানবে কোথা থেকে। পঞ্চায়েতে যে ক্লাস ফোর স্টাফ আছে তাদের জন্য আপনাকে ভাবতে হবে। এছাড়াও যেসব টেকনিক্যাল স্টাফ আছে ইঞ্জিনিয়র, ওভারসিয়ার তাদের ট্রেনিং-এর ব্যবস্থা করতে হবে। ওদের কাজের সুপারভিশন যাতে ঠিক ভাবে হয়, সেই সব জিনিস দেখবার জন্য আপনাকে অনুরোধ করছি।

[3-40 – 3-50 p.m.]

গ্রাম বাংলায় এখনও ফায়ার হয়, ডিভাসটেটিভ ফায়ার হয়, সেই ফায়ারের জন্য ফায়ার সার্ভিস পঞ্চায়েতের মাধ্যমে, পঞ্চায়েত সমিতির মাধ্যমে, জেলা পরিষদের মাধ্যমে করার জন্য আপনার কাছে অনুরোধ করছি। এর সঙ্গে মিউনিসিপ্যালিটির কথা আপনি একটুও বলেননি। আপনাকে আমি চিঠি লিখেছিলাম—কলকাতা কর্পোরেশনের এরিয়ায় সি. পি. এম ভোটে জেতার জন্য যাদবপুর গার্ডেনরিচকে নিয়ে আসেন, ওখানকার কাউন্সিলারদের ৫ হাজার, ১০ হাজার-এর বেশি ভোট নেই। কোথাও ৫ হাজার, ১০ হাজার, আবার এই চৌরঙ্গীতে ৫৫ হাজার, ৬০ হাজার—এটা কি আপনি মনে করেন সঙ্গত হয়েছে? পঞ্চায়েত আইনে আনছেন জেলা পরিষদের মেম্বারদের কন্সটিটিউয়েন্সি অনুযায়ী সম্পূর্ণ অধিকার থাকবে, তাহলে কলকাতায় কেন হবে না? আপনাকে আমি চিঠি লিখেছিলাম, বিরোধী দলের নেতা হিসাবে, একটা প্রিন্সিপাল থাকা উচিত, উত্তর দেওয়ার প্রয়োজনও মনে করেননি। আমি আলোচনা চাই, অধিকাংশ জায়গায় আপনারা যে নির্বাচনে জিতেছেন সেটা হচ্ছে, বাই ফোর্স, মিউনিসিপ্যাল ইলেকশনে ডেমক্রেসির কোনও মূল্য নেই, বিরোধীদলের মতামত নেওয়ার কথাও মনে করেন না। এখানে একটা প্রিন্সিপাল থাকা দরকার। আপনি কো-অপারেশানের কথা বলেছেন, এখন কো-অপারেশন দরকার, ক্রেডিট ফেসিলিটিস অ্যাকরডিং টু '৭১ রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া রিপোর্ট অ্যাণ্ড দি প্রাইজ লেবেল অফ ১৯৭০-৭১, ৩০০ কোটি টাকা; এখন ৩ হাজার কোটি টাকা দরকার। নট ইভেন এইটি ক্রোরস, নট ইভেন ফিফটি ক্রোরস। কো-অপারেটিভ সেক্টরের মাধ্যমে, কো অপারেটিভ ব্যাঙ্কের কাছে রাজ্য সরকার কর্জ করছে ক্রেডিট পাচ্ছে না। শর্ট টার্ম লোন পাচ্ছে না, ফিনান্সিয়াল ইমপুট টু দি এগ্রিকালচারাল লেবারারস পাচ্ছে না, কো-অপারেটিভ ম্যানেজমেন্ট ঠিকমতো হচ্ছে না, ফলে লিক্যুইডেশনে যাচ্ছে। কো-অপারেটিভ ফার্মগুলি দীর্ঘদিন ধরে ঠিকমতো চলছে না। বেনফেডে দীর্ঘদিন ধরে সিটু এবং ম্যানেজিং ডিরেক্টারের মধ্যে বিরোধ চলছে। ইমপুট ডিস্ট্রিবিউশন ঠিকমতো হচ্ছে না। এখন তো দেখছি কো-অপারেটিভ নিয়ে একটা চিরস্থায়ী বিপদ দেখা দিয়েছে, একটা সমাধান দরকার। রায়গঞ্জ কো-অপারেটিভ ব্যাঙ্ক দীর্ঘদিন ধরে ধুঁকছে, সেখানে অ্যাডমিনিস্ট্রেটর দিয়ে কাজ করানো হচ্ছে ১

কোটি ৬০ লক্ষ টাকা ডিফল্ট আছে, কেন আপনি সব জায়গায় ইলেকটেড বডি করবেন না; অ্যাডমিনিস্ট্রেটার দিয়ে কতদিন কাজ চালাবেন? সর্বোপরি ইউনিভার্সালাইজেশন অফ প্রপার্টিতে বলেছেন—এটা কেন হল না, সঠিক ইমপুট কেন হবে না—ফার্মাররা আজকে জানতে চায়। হাউজিং দপ্তরের মাননীয় মন্ত্রী কিছু বাড়িঘর করেছেন, কো-অপারেটিভ সেক্টরে, সাধারণের জন্য সস্তায় বাড়ি দিচ্ছেন। বহু প্রমোটার বাড়ি করেছিল, অনেকগুলি বাড়ি ভেঙ্গেও পড়েছে। কিন্তু গত কয় বছরে কো-অপারেটিভ ভিত্তিতে ক'টা হাউসিং স্কিম করেছেন? প্রাইভেট সেক্টরে প্রচুর বাড়ি হচ্ছে, নূতন ভাবে প্রমোটাররা ডেভেলপ হচ্ছে, যাদের বাড়ি কেনার ক্ষমতা থাকবে না, তাদের জন্য সরকার থেকে প্যাট্রোনাইজ কেন করা হচ্ছে না। তারপরে দেখছি রাইস প্রোডাকশন নিয়ে আপনি একটা আত্মশ্লাঘা প্রকাশ করেছেন। স্যার, আমাদের স্বাধীনতার পরবর্তীকাল থেকে যেহেতু আমরা ধান চাষ করি সেইজন্য রাইস প্রোডাকশনে আমাদের একটু বেশি। কিন্তু টোটাল ফুড প্রোডাকশনে আপনার রাজ্যে কোথায়? রাইস হচ্ছে ১৫.৪%, হুইটে আমাদের পজিশন ওয়ান পারসেন্ট, তৈলবীজে ২.৫ পারসেন্ট, টোটাল ফুড প্রোডাকশনে ১৭ পারসেন্ট এর বেশি নয়। ন্যাচরালি এটাতে আত্মগর্ব করার কিছু নেই। গমের প্রোডাকশন ১২ লক্ষ টন হয়েছিল, এখন ১ লক্ষ টনও হয় না। আপনারা বারবার দাবি করেছেন, এফ. সি. আই.এর কাছে আমাদের গম দাও, চাল দাও, আপনারা কেন এটা করছেন, আপনাদের যদি ঠিকমতো এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট হত তাহলে বছরে যে ৫/৭ হাজার কোটি টাকা বাইরে যাচ্ছে, খাদ্য কিনতে, ওটা এখানে থাকলে এখানকার কৃষকরা স্বাবলম্বী হতে পারত। এগ্রিকালচারের কথা বলতে গেলে আজকে স্বভাবতই এসে যায় ইরিগেশনের কথা। আপনারা দুটো জিনিসের উপর দাঁড়িয়ে আছেন ফ্লাড এণ্ড ড্রাউট। গত বছর ছয়টি জেলায় ড্রাউট হয়েছিল। কিন্তু ওয়েষ্ট দিনাজপুরের নাম উল্লেখ নেই। এখনতো উত্তর দিনাজপুর, দক্ষিণদিনাজপুর হয়েছে। সেখানে যে রিলিফ দেওয়া হয়েছিল তা ভিখারিরাও নেই না। শিয়ালদহ স্টেশনে ভিখারিদের দশ পয়সা দিলে তারা তা নেয় না। আপনি যে রিলিফ দিয়েছেন তা ইনসিগনিফিকেন্ট, রিলিফ সার্ভিস ন্যাচরাল ক্যালামিটির ক্ষেত্রে প্রমপ্ট নয়, সাফিসিয়েন্ট নয়। আজকে জলঙ্গী ভেঙ্গে চলে গেছে, মুর্শিদাবাদ ভেঙ্গে চলে গেছে, সেখানে আপনার ইনসিগনিফিকেন্ট রিলিফ। ন্যাচরাল ক্যালামিটিস it is applicable both in terms of Jalangi and Ganga. আজকে আপনার কোন কম্প্রিহেনসিভ প্রোজেক্ট রিপোর্ট নেই। টু প্রিভেন্ট ফ্লাড এণ্ড ইরোশান। জলঙ্গী ভাগীরথীর ব্যাপারে আপনার কোনও কম্প্রিহেনসিভ প্রোজেক্ট রিপোর্ট নেই। সেন্ট্রালের কাছে এই ব্যাপারে কোন প্রোজেক্ট রিপোর্ট আপনি দিতে পারেননি। Because of seasonal difficulties and distress তার জন্য আজকে এই মানুষগুলোকে সাফার করতে হচ্ছে। সাড়ে সতেরো বছর ধরে সেচ দপ্তর বামফ্রন্টের নিয়ন্ত্রণে আছে, কিন্তু কেন এই ব্যবস্থাগুলো করা হল না সেটা আমরা জানতে চাই। আজকে মেজর অ্যাণ্ড মাইনর ইরিগেশন আপনার এফেকটিভ নয়, এগুলো আপনার দেখা দরকার। রিভার লিফ্‌ট ইরিগেশন, ডীপ টিউবওয়েল ইরিগেশন, ক্লাস্টার শ্যালো টিউবওয়েল ইরিগেশন, এগুলোও আপনার এফেকটিভ নয়। ট্রান্সফর্মার চুরি যাওয়ার জন্য চাষীরা আজকে বিদ্যুৎ পাচ্ছে না। এই

ব্যাপারে আমি বার বার সেচমন্ত্রীকে বলতে বাধ্য হয়েছি। চাষীরা চাষ করছে লক্ষ লক্ষ একর জমি, কিন্তু ট্রান্সফর্মার চুরি যাওয়ার জন্য তাদের বিদ্যুৎ দেওয়া যাচ্ছে না, ফলে তারা জল পাচ্ছে না। আজকে কৃষকদের পি. ডি. আর খুব একটা উপাদেয় নয়। It is not a welcome measure. দরকার হলে আপনাকে সাবসিডি দিতে হবে, প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান বলেছেন। জওহর রোজগার যোজনার ব্যাপারে মানসবাবু দীর্ঘ বলতে পারবেন। দুটি কিস্তিতে আপনাদের টাকা দেওয়া হয়েছিল তারপর আর পাননি। অতীতের বছরগুলিতে আপনারা কত টাকা পেয়েছেন এবং সবজায়গায় ম্যাচিং গ্রান্ট গেছে কিনা বলবেন। জওহর রোজগার যোজনার ব্যাপারে হিল কাউন্সিলের সঙ্গে কি করে কাজ হবে। How it will be channelised. হিল কাউন্সিল সেখানে কি করে কাজ করবে। These are the measures for augmenting employment. These are the measures for eradication of poverty. আজকে মানুষকে কাজ দিতে হবে। সেখানে এইগুলো যদি নিয়মমতো না হয়, সর্বোপরি এইগুলোর যদি সুপারভিশন না হয় তাহলে অসুবিধা হবে। আজকে পঞ্চায়েতগুলোর কেন কম্প্রিহেনসিভ অডিট হবে না, পিরিওডিকালি অডিট কেন হবে না? আপনি ডিস্ট্রিক্ট লেভেলে ডিস্ট্রিক্ট কাউন্সিল করেছেন। অবশ্য সব জায়গায় তৈরি করতে পারেননি। খবরের কাগজে দেখলাম ২৪ পরগনায় তৈরি হচ্ছে। আপনি এনিমাল রিসোর্সের কথা বলেছেন1 এক সময় আমাদের এখানে দুধ সারপ্লাস হত। আর এখন আপনি কলকাতা থেকে খাটাল সরিয়ে দেবার একটা উদ্যোগ নিয়েছিলেন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি দুধের সাপ্লাই কমে যাচেছ। হাসপাতালগুলোতে কি দুধ যাচ্ছে, শিশুর মুখে কি দুধ যাচ্ছে? আপনি কিন্তু পরিষ্কারভাবে সেটা বলেননি। রাজ্যপালের ভাষণে মাংস, ডিমের কথা বলা হয়েছে—এই ব্যাপারটা আমি ডিপার্টমেন্টাল বাজেটের সময় বলব—কিন্তু ফিশারীর সাফিসিয়েন্ট স্কোপ এখানে ইউটিলাইজড হয়নি। এখানে অন্ধ্রের মাছ না আসলে বাংলায় মাছ পাওয়া যায় না। আমরা এখানে মাছ পাচ্ছি না, স্টেট প্রোডাকশন সাফিসিয়েন্ট নয়। আজকে ৫০ গ্রাম পার হেড মাছ ধরলে আমাদের দরকার পার ডে ১১ লক্ষ টন মাছ।

[3-50 – 4-00 p.m.]

আপনার টেনেটুনে দাঁড়ায় ৭।। থেকে ৮ লক্ষ টনও নয়, আসলে বাকি ব্যবস্থা কী হয়? বাকি যে তিন লক্ষ টন বাইরে থেকে আসে, সেখানে হোয়াট আর দি মিডিয়ামস্, কী সুপারভিশন হচ্ছে? শুনতে পাচ্ছি এবং কাগজে দেখছি বাংলাদেশ থেকে ইলিশ আসার চুক্তি হয়েছে, কিন্তু আমরা সেই ইলিশের পরিচয় পাইনি, এপার বাংলার মানুষ কতখানি পেয়েছে জানিনা। স্পিকার মহাশয় সম্প্রতি বাংলাদেশে যাবেন, আমি চাই উনি বাংলাদেশে গিয়ে উনার রসনা তৃপ্ত করুন। ফিশারী ডিপার্টমেন্ট সম্পর্কে কিছু বলার আছে আমি দফাওয়ারী আলোচনার সময় বলব। এবারে ফরেস্টের কথায় আসি। এটা খুব উল্লেখযোগ্য হয়নি। আজকে অ্যাভারেজ ফরেস্ট ভারতবর্ষে যা থাকা দরকার, ইকলজিক্যাল ব্যালেন্স রক্ষা করার জন্য তা নেই। তবুও পশ্চিমবঙ্গে যেটুকু হয়েছে আপনি বলছেন ১১.৪ হাজার কিলোমিটার, এটা ন্যাশনাল অ্যাভারেজের

ফোর পারসেন্টও নয়। আজকে আপনি দেখুন উড়িষ্যায় যেখানে ২৮.৬ পারসেন্ট, ইউ. পি. তে ১৮.১৯ পারসেন্ট মধ্য প্রদেশে ৭৭.৩ পারসেন্ট, সেখানে পশ্চিমবাংলা কোথায় আছে, মাত্র ১১.১ পারসেন্ট। আজকে আমাদের এখানে ফরেস্টে কিছু উদ্যোগ নেওয়া হয়েছে, আপনি বললেন এক পারসেন্ট ফরেস্ট বেড়েছে, কিন্তু ডিনিউডেশন যা হচ্ছে, যে আন অথারাইজড ট্রী ফেলিং হচ্ছে তার হিসাব আপনি দিলেন না। আমি উত্তরবঙ্গে গিয়ে দেখেছি দিনের আলোয় দুষ্কৃতকারীরা বড় বড় গাছ কেটে নিয়ে চলে যাচ্ছে, মাফিয়া রাজ সেখানে চলেছে। এরফলে গাছ এবং এনিম্যাল লাইফের অপূরণীয় ক্ষতি হচ্ছে। কিছু দিন আগে শুনলাম তিনটে গণ্ডার অ্যানথ্রাক্স রোগে মারা গেছে, পরে শুনলাম সেটা কারণ নয়, তাহলে কী কারণ সেটা পরিষ্কার করে বলা হল না। আজকে হাতিরা বন থেকে বেরিয়ে আসছে খাবার অভাবে। বন কেটে ফেলার জন্য এই সব জিনিস হচ্ছে। দলমার হাতিদের জন্য মেদিনীপুর বারেবারে বিপন্ন হবে কেন, সুন্দরবনের বাঘের জন্য এলাকার মানুষ বিপন্ন হবে কেন? আজকে ৩০টা হরিণ মারা গেল পাণ্ডুয়ার জঙ্গলে হরিণালয় থেকে, সেখানে কোন ব্যবস্থা নেওয়া হল না। এখানে জিওলজির্কাল গার্ডেনের এনিম্যালরা খেতে পায় না, এখানে রেয়ার অ্যানিম্যালের সংখ্যা কমে আসছে, তাদের অযত্ন হচ্ছে। রাস্তার দুধারে ফ্রুট বিয়ারিং ট্রি লাগানোর কথা ছিল সেটার তো কিছু হল না, বরং দেখা যাচ্ছে রাস্তার ধারের গাছগুলো পর্যন্ত কেটে নেওয়া হচ্ছে। এই সম্পর্কে পরে বলব। আজকে পলিউশন কন্ট্রোল সম্পর্কে বলেছেন, কাগজে দেখেছি পলিউশন বেড়ে যাচ্ছে, দূষণ নিয়ন্ত্রণ মোটেও এফেকটিভ হচ্ছে না। যে ৩০টি সংস্থাকে সুপ্রীম কোর্ট দূষণের দায়ে বন্ধ করে দেবার নির্দেশ দিয়েছেন, তার মধ্যে সরকারি আণ্ডার টেকিংগুলোতে রয়েছে, সেই ব্যাপারে আপনারা কী পদক্ষেপ নিয়েছেন? এখানে দিলীপ বাবু মেনশন করেছেন এখানে পলিউশন বাড়ছে। এখানকার বাতাসে জিংক, লেড থাকার কথা নয়, পেট্রোলে, কিন্তু সেইগুলো আজকে অ্যালার্মিংলি বেড়ে যাচ্ছে। আজকে সাউণ্ড পলিউশন হচ্ছে। এই পলিউশন সম্পর্কে কিছু কিছু ব্যবস্থা নিয়েছেন। এবারে পোর্টেবল ওয়াটার সাপ্লাই সম্পর্কে বলছি। আপনারা বলছেন ৬০ পারসেন্ট পোর্টেবল ওয়াটার গ্রামে এবং শহরে ৬৮ পারসেন্ট অ্যাশিয়োর করা গেছে, কিন্তু বাকি মানুষগুলো কী খাবে? পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রামে আছে, এখনও পাঁচ হাজার গ্রামে জল নেই, ওখানে এখন চৈত্রমাসে কলগুলো ড্রাই হয়ে যাচ্ছে, জল পাচ্ছে না, আপনি কী ব্যবস্থা নিচ্ছেন? কি ব্যবস্থা, এটা তো আপনি এনসিওর করছেন না? আজকে নেওড়া খেলা হয়ে গেল, কিন্তু এখন যে হাওড়ার মানুষ চাল পাচ্ছে না, এখন কলকাতার মানুষ চাল পাচ্ছে না। আজকে সেই জিনিসটা দেখবেন। আজকে ওই যে জয় অফ সিটি লিখেছিল লা পিয়ার, ফরাসী লেখক। আমার ইচ্ছা করছে, আমি এখনই মেয়র হয়ে এখানকার অন্তত স্লামগুলির উন্নতি করে জল সরবরাহ অ্যাসিওর করা। আজকে এটা কোন দেশের পক্ষে, কোন রাজ্য সরকারের পক্ষে, বিদেশির হুঙ্কার গৌরবের হতে পারে না। সে বলেছে, স্পর্ধা প্রকাশ করেছে। কিন্তু আপনারা সাড়ে ১৭ বছর আছেন। আপনি ২০ বছর থাকবেন। কিন্তু এটা কি করে হল? আজকে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম সম্বন্ধে বলুন। এখানে মাঝে পুজার দাগে হই হই হল। যে, কেন খাবার

*পাওয়া যাচ্ছে না পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে? হাওড়ায় ভাঙচুর হল।* পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে গম নেই, জেলাগুলিতেও গম নেই, চালও নেই। মোডিফায়েড রেশনিং সিস্টেম ফেল করেছে। এখন এখানে স্ট্যাটুটারী রেশনিং ফেল করেছে। ক্যালকাটা, হাওড়ার এবং আরও যে জায়গা আছে, এমন কি আসানসোল, আজকে সেখানে সিস্টেম ফেল করেছে। এটা কেন আপনার প্রোকিওরমেন্ট নেই বলে? হোয়াই ডু দেড়ু? লেভি তুলে দিয়েছেন, ভাল কাজ করেছেন। কিন্তু প্রোকিওরমেন্টের কি ব্যবস্থা হয়েছে? কতখানি টার্গেট, কতখানি প্রোকিওর করেছেন? রাইস মিলগুলির সম্বন্ধে আপনাদের সম্পর্ক কি? কি তাদের বক্তব্য? এখানে আপনারা ২০০ মিনি রাইস মিল করবেন বলে কথা দিয়েছেন। কারা চালাবে? আবার লস? এই কথা আপনারা স্পষ্ট ভাবে বলবেন। যে, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে নেটওয়ার্ক থাকলে হবে না এবং তারপরেও আপনারা ইনডিসক্রিমিনেট। আপনাদের দলের না হলে আপনারা এই র‍্যাশন ডিলারসদের সাসপেণ্ড করে দিতেন। এই রেশন ডিলারদের বাতিল করে দিচ্ছেন। ক্যানসেলেশন অব রেশন ডিলার, সেই জিনিসটা আমি আপনাদের কাছে জানতে চাইছি। আজকে এই জিনিসটা আপনি আমাদের বলবেন, এটা অনুরোধ করি। হেল্‌থ মিনিস্টার মাথায় হাত দিয়ে বসে আছেন। মিনিমাম কথা বলতে চাই যে, আপনাদের হেলথের ব্যবস্থা কিছু নেই। মানুষ মারা কি কি ব্যবস্থা আর রেখেছেন এই হসপিটাল, হেলথ সেন্টারগুলোত বলবেন। কারণ এখানে মানুষ যদি হেঁটে যায়, তাহলে চিৎ হয়ে বেরিয়ে আসে। কেউ হেঁটে বেরিয়ে আসে না। আজকে তার ফল হয়েছে কি? আজকে আপনাদের সাথে নার্সিংহোমের সম্পর্কটা কি জানি না? আজকে ফল হয়েছে আপনাদের যে, ব্যাঙের ছাতার মতো নার্সিংহোম গজাচ্ছে। আজকে আমাদের ৩টা সাইড আপনাদের প্রিভেনটিভ সাইড, কিউরেটিভ সাইড, আপনারা ডাক্তারদের পাচ্ছেন না। গালে হাত দিয়ে বসে আছেন। আমরা তো সহযোগিতার জন্য এগিয়ে বসে আছি। আজকে এটা তো আপনারা দেখবেন? আপনারা এটা দেখবেন যে, কেন মানুষ ওষুধ পাচ্ছে না? মাইনে দিতে, আমাদের এখানে হেলথের চেয়ারম্যান নেই, আজকে মাইনে দিতে ৮৭ পারসেন্ট থেকে ৯০ পারসেন্ট চলে যাচ্ছে। বাকি ১২ পারসেন্ট খাওয়া। ১২ থেকে ১৩ কোটি টাকা আপনাদের খাওয়া। আর ১২ থেকে ১৩ কোটি টাকা আপনি ওষুধের জন্য ব্যয় করছেন মাত্র। সারা ভারতে এটা উল্লেখযোগ্য নয়? আমাদের এখানে হেলথের যে পারসেন্টেজ, বেড অ্যাণ্ড হসপিটালস, আমাদের এখানে তো খুব হতাশাব্যাঞ্জক নয়? এগুলো স্ট্রিমলাইনিং কেন হবে না? অ্যাডমিনিস্ট্রেটিভ এগুলো টোন আপ এগুলো কেন হবে না? কেন মানুষ চিকিৎসা পাবে না? কেন যথেচ্ছ অত্যাচার হবে? কেন ভাঙচুর হবে এবং আজকে ইললিগাল টারমিনেশন অব প্রেগনেন্সি, এগুলো তো লিগালাইজড হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে, এখানে কিছু হচ্ছে না। প্লেগ নিয়ে আতঙ্ক ছড়িয়ে ছিল। প্লেগ এখানে আসেনি আমরা ধরেই নিচ্ছি। কিন্তু এখানে তো দুটো জিনিস রিঅ্যাপিয়ার করেছে। ম্যালেরিয়া, আপনি নিজে বলেছেন যে, ৫৬ হাজার পিউপিল অ্যাফেক্টেড ম্যালেরিয়া। এখানে কলেরায় ছদ্মবেশে গ্যাসট্রো রিঅ্যাপিয়ার করেছে। এগুলি প্রিভেনটিভ ডিসিস। আজকে পোর্টেবল পিওর ড্রিঙ্কিং ওয়াটার যদি এরা পেত তাহলে এগুলি কন্ট্রোল করা দরকার। নতুন

করে আর্সেনিক পয়জনিং দেখা দিয়েছে। এটা একটা বিরাট ব্যাপার। কেন্দ্র সাহায্য করার জন্য প্রস্তুত আছে। আপনারা কতখানি নিয়েছেন, সে জিনিসটা দেখাবেন। এখানে প্যারা মেডিক্যাল সার্ভিস আছে, আর মেডিক্যাল এডুকেশান আছে। এগুলোর জন্য আপনারা এডুকেশন তৈরি করছেন কিনা সেটা তো দেখবেন? এখানে অবশ্য আপনারা এডুকেশন তৈরি করছেন কিনা সেটা তো দেখবেন? এখানে অবশ্য আমাদের ৭টি মেডিক্যাল কলেজ আছে। এখানে অতীশ বাবু ওঁর মেয়েকে ভর্তি করেছেন, কিন্তু যা অবস্থা বললেন, তাতে তো খুব সুখকর নয়। কলকাতার বাইরে মেডিক্যাল কলেজগুলির অবস্থা সর্বোপরি এখানে বলা দরকার। দুটো জিনিস আমদানি হয়েছে। ড্রাগস। এটা একটা বিরাট প্রবলেম অ্যাণ্ড এডস। নতুন একটা থ্রেড। আজকে পশ্চিমবাংলাকে আপনি বাঁচান। এটা অনুরোধ করছি। এখানে যাতে এডস না ছড়ায় তার জন্য আপনাকে অনুরোধ করছি।

[4-00 – 4-10 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী, আমি আপনাকে অনুরোধ করছি, আপনি এই দেশটাকে অন্ততঃ ড্রাগস অ্যাণ্ড এডস থেকে বাঁচান। এর বেশি তো কিছু বলতে পারছি না— অ্যাডিকোয়েট নিউট্রিশন নাহলে টি. বি. ঠেকানো যাবে না।

এ রাজ্যে এস. সি. এস. টি.-দের অবস্থার খুব একটা উল্লেখ যোগ্য পরিবর্তন হয়নি। ফলে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ঝাড়খণ্ডী আন্দোলন হচ্ছে এবং ঝাড়খণ্ডীরা সি. পি. এম-এর সঙ্গে লড়াই করছে তাদের জন্য যদি পর্যাপ্ত ওয়েলফেয়ারের ব্যবস্থা করা যেত তাহলে আজকে সি. পি. এম.কে তাদের সঙ্গে কনফ্রনটেশনে যেতে হত না। কিন্তু সে কাজ এখানে করা যায়নি। উত্তরবঙ্গেও আন্দোলন হচ্ছে, রাজবংশীরা উত্তরখণ্ডের দাবি করছে। বাই ইকনমিক ওয়েলফেয়ার সমস্যার সমাধানের দিকে না গিয়ে ফিসিপেরাস টেণ্ডেন্সী নিয়ে পার্টি পলিটিক্স কনফ্রনটেশনে যাচ্ছেন। শুধু পঞ্চায়েতে রিজার্ভেশন দিলেই হবে না, সর্ব ক্ষেত্রে এদের যে রিজার্ভেশন পাওনা তা এরা পায়নি। সেগুলো এদের দিন, আমরা আপনাদের সহযোগিতা করতে প্রস্তুত আছি। আমরা এ নিয়ে দলবাজি করতে চাই না। 'মণ্ডল কমিশন' নিয়ে গোটা দেশে কাস্ট পলিটিক্স হয়ে গেল। আপনাদের বন্ধু ভি. পি. সিং সরকারের এটা একটা নতুন সৃষ্টি। তারা কাস্ট পলিটিক্স সৃষ্টি করেছে। আর বি. জে. পি. করেছে কমিউনাল পলিটিক্স। এফেকটিভ ওয়েলফেয়ার মেজার নেওয়া হলেই এর মোকাবিলা করা যায়।

রিফিউজি সমস্যার কথা এখানে উল্লেখ করেছেন। অথচ এ বিষয়ে আপনারা ফিনান্স কমিশনের কাছে বিশেষ কোন বড় বক্তব্য রাখেননি। পাঞ্জাবে যে টাইপ অফ রিফিউজি রিহ্যাবিলাইটেশন হয়েছে, এখানে কেন সেই টাইপে হল না? আমরা কংগ্রেসের তরফ থেকে টেন্থ ফিনান্স কমিশনে আলাদা ভাবে দাবি পেশ করেছি। তার মধ্যে আমরা এবিষয়ে উল্লেখ করেছি বাঁকুড়ার বিষ্ণুপুরের বাসুদেবপুর কলোণীতে ডিফেন্সের ১৭৩ একর জমি আছে, আপনারা ওটা চেয়েছেন। আমরাও ও বিষয়ে চিঠি লিখেছি ডিফেন্সকে। আমি আপনাদের কাছ জানতে

চাইছি ওগুলো কেন কুইক.রেগুলারাইজ করা যাচ্ছে না? আপনারা মানুষের অসন্তোষকে স্থায়ী করতে চাইছেন আপনাদের পলিটিক্যাল স্বার্থে।

এডুকেশন সম্বন্ধে প্রথমেই একটা কথা বলতে হয়—আপনাকে এবং আপনার শিক্ষামন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি—আপনারা ফারাক্কা এবং হরিরামপুরে দুটি কলেজ উদ্বোধন করেছেন। এটা আপনাদের শুভ উদ্যোগ। এর জন্য আমি আপনাদের সাধুবাদ জানাচ্ছি। কিন্তু আমি একই সঙ্গে অভিযোগ করছি যে, পশ্চিমবাংলার সব জায়গায় এখনো কলেজ এডুকেশনের ব্যবস্থা গড়ে তুলতে পারেন নি। কোন জেলায় ১৭-টা কলেজ আছে, কোথাও দুটো কলেজও নেই। পুরোপুরি ইমব্যালান্স অবস্থা। এই ইমব্যালান্স দূর করুন। কলেজ এডুকেশনের সঙ্গে সঙ্গে টেকনিক্যাল এডুকেশন সম্প্রসারিত করুন। কেন প্রত্যেক সাব-ডিভিশনে, প্রত্যেক ব্লকে টেকনিক্যাল এডুকেশনের ব্যবস্থা থাকবে না? জুনিয়র এডুকেশন, সেকেণ্ডারী এডুকেশনের পরেই প্রোফেশনাল অ্যাণ্ড ভোকেশনাল এডুকেশনের ব্যবস্থা কেন সব জায়গায় থাকবে না? সেই ব্যবস্থা আজকে করতে হবে। কারণ এটা কমপিউটারের যুগ, সফটওয়ারের যুগ। সুতরাং এই সমস্ত শিক্ষার সম্প্রসারণ ঘটাতে হবে। আপনাদের হিসাব মতো ক্লাশ রুম বেড়েছে। আমাদের সময়ে ছিল ৪১ হাজার প্রাইমারি স্কুল। আপনাদের সময়ে ১০ হাজার বেড়েছে। তাই যদি হয় তাহলে এখন প্রাইমারি স্কুল হওয়ার কথা ৫১ হাজার। অথচ আমাদের এখানে ৩৮ হাজার গ্রাম আছে। আপনাদের হিসাব মতো তাহলে কিছু কিছু গ্রামে ৩/৪টে প্রাইমারি স্কুল থাকার কথা। অথচ এখনো পাঁচ হাজার গ্রাম আছে যেখানে প্রাইমারী স্কুল নেই। কেন নেই? হাজার হাজার কোটি টাকা আমরা এখান থেকে এডুকেশন বাজেটে পাস করে দিয়েছে, তথাপি এই অবস্থা। মাস লিটারেসি প্রোগ্রামের কি অবস্থা দয়া করে একটু বলবেন। জওহর রোজগার যোজনায় এ বিষয়ে কোথায় কোথায় কি কি হল সে চিত্রও এখানে উল্লেখ করেননি। আপনারা ক্যাডারদের স্কুলে রিক্রুট করছেন। এ কথা আজকেই ভূপেন শেঠ এখানে উল্লেখ করেছেন। স্কুলে রিক্রুটমেন্ট নিয়ে লক্ষ লক্ষ টাকার খেলা চলছে। সুপ্রিম কোর্ট আপনাদের কান মুলে দিয়েছে। ৯টা জেলাকে রিভিউ করতে বলেছে, ইলিগ্যাল অ্যাপয়েন্টমেন্ট হয়েছে কিনা তা স্কুট্রিনি করে দেখতে বলেছে এই একজামিনেশনের ফল কি হয় তা আমাদের জানাবেন। নন-স্কুল ভিলেজ গুলোয় কবে স্কুল হবে জানাবেন।

ইনফরমেশন অ্যাণ্ড কালচারাল মিনিস্টার এখানে উপস্থিত আছেন— নতুন করে তিনি মন্ত্রী হয়ে এসেছেন—আমি শুধু লীডার অফ দি অপোজিশনই নই, আমি ৩৫ বছর ধরে এই সভার সদস্য আছি, মাঝে চার বছর ছিলাম না—আমরা আগে গেজেট পেতাম, আজকে আর তা পাচ্ছি না। কেন ক্যালকাটা গেজেট পাচ্ছি না? হাউ উই বি অ্যাকোয়েন্টেড উইথ দি অ্যাডমিনিস্ট্রেশন? কোথায় কনস্ট্রেন্টস? বি. জি. প্রেস বসে আছে, কেন পাচ্ছি না? আজকে ক্যালকাটা গেজেট নিয়মিত পাচ্ছি না। ক্যালকাটা গেজেট সাপ্লাই টু মেম্বার হচ্ছে না। কি মহকুমা হল, কোন থানা হল কিছুই জানতে পাচ্ছি না। আপনাদের কি পলিসি, কি কাস্টমস, প্রেজেন্ট অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কি হল কোন সংবাদই ত না। কেন এই জিনিস হল

তার উত্তর দেবেন। এবার বসুমতীর প্রশ্নে আসছি। বসুমতীর জার্নালিস্টদের নন-জার্নালিস্ট বানিয়ে দিয়েছেন। বসুমতী সম্পর্কে একটা সুস্পষ্ট বক্তব্য রাখবেন। আজকে বসুমতীকে নিয়ে গেছেন শিলিগুড়িতে। ৩ হাজার সার্কুলেশন হত। কলকাতা থেকে নিয়ে গেলেন কেন? গণশক্তিকে বাঁচাবার জন্য কি বসুমতীকে গলা টিপে মারার চেষ্টা হচ্ছে? গভর্নমেন্টের যে অ্যাডভার্টাইজমেন্ট সেটা দিয়েও সাসটেন্ট হতে পারে। বসুমতী কর্পোরেশন একটা পৃথক কোম্পানি হয়েছে। তাকে আপনারা ছিন্ন-ভিন্ন করছেন, সাংবাদিকদের নন-সাংবাদিক বানিয়ে দিয়েছেন। তাই বসুমতী সম্পর্কে আপনার বক্তব্য জানতে চাইছি। স্লাম এরিয়া সম্পর্কে বললাম। বাইরের মানুষ এখানে এসে আস্ফালন করেন। মেগাসিটি পরিকল্পনা হচ্ছে। কিন্তু স্লাম এরিয়া হবে এটা আমি মনে করি। এবার ইণ্ডাস্ট্রি সম্পর্কে বলি। ইণ্ডাস্ট্রি সম্বন্ধে আপনারা বিরাট হৈ-চৈ শুরু করে দিয়েছেন। এটা কি ১৯৯৬ সালের ইলেকশন দেখে? আজকে নগর উন্নয়নের জন্য ইনফ্রাস্ট্রাকচার কমিটি করেছেন। কিন্তু এই কিছুদিন আগেই বিদেশি পুঁজির বিরোধিতা আপনারা করেছিলেন, গ্যাটের বিরোধিতা করেছিলেন, নিউ ইকনমিক রিফর্মসের বিবোধিতা করেছিলেন, ইণ্ডাস্ট্রিয়াল পলিসির বিরোধিতা করেছিলেন। সাধু, এখন আপনাদের সুমতি হয়েছে, সরকারের সুমতি হয়েছে। আপনারা বিপ্লব করবেন বলেছিলেন, কিন্তু বিপ্লব হয়নি। সোভিয়েত রাশিয়াতে হয়নি, পূর্ব ইউরোপেও হয়নি। আপনাদের ভ্রান্ত মতবাদ চলে গেছে। এখন আপনারা রিফর্মস-এর নীতি গ্রহণ করেছেন।

We the members are to see how the Chief Minister is making Summer sault on the ground of West Bengal which converted.

২৬ শে সেপ্টেম্বর আপনারা ভারত বন্ধ ডেকে দিলেন। আজকে সেটাই আপনারা গ্রহণ করেছেন এবং ভাবছেন এখন কিছু করা দরকার। আমি কতকগুলি প্রশ্ন রাখতে চাইছি সরাসরি। নাগরিক মঞ্চ এই প্রশ্নগুলি করেছেন ঃ- (১) শিল্পায়ন হলে তো ভাল, কিন্তু আদৌ কিছু হবে তো? (২) এই শিল্পায়নে লাভ কার? (৩) লক্ষ লক্ষ বেকারের কাজ পাবার সম্ভাবনা বাড়বে তো? (৪) এই ধরনের শিল্পায়নে দেশের উন্নয়ন আনতে পারে কি? (৫) বামফ্রন্ট কি বদলে গেল? (৬) এই শিল্পায়নের নতুনটা কি? (৭) কর্মচ্যুত শ্রমিকরা কাজ ফিরে পাবে তো? (৮) শিল্পপতিরা বামফ্রন্ট সরকারকে বিশ্বাস করছে তো? (৯) সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা বা জীবনযাত্রার মান বাড়বে তো? (১০) সরকারি শিল্পায়নের পরিকল্পনা কী ধরনের? (১১) বন্ধ কারখানার গেট খুলবে তো? (১২) এইসব শুধু নির্বাচনী চমক নয় তো? নাগরিক মঞ্চ এই প্রশ্নগুলি করেছেন। শিল্পায়নের ক্ষেত্রে ইনফ্রাস্ট্রাকচার হয়নি। আপনি ফলতায় গেলেন হেলিকপ্টারে করে। কারণ রাস্তার এমনই অবস্থা যে রাস্তা দিয়ে আপনি যেতে পারবেন না, রাস্তার কোন ব্যবস্থা নেই। রোড কনডিশন ইজ ওয়াস্ট ইন ওয়েস্ট বেঙ্গল। আর আমাদের পাশের রাজ্য উড়িষ্যাতে আমাদের চেয়ে তিনগুণ রাস্তা আছে। আপনি বলেছেন সুপার ফাস্ট রোজ করবেন। কিন্তু যে রাস্তাগুলি আছে সেগুলিই আপনি মেরামত করতে পারছেন না। এর ফলে হয়েছে, রাস্তার চুরি-ডাকাতি বহু গুণ বেড়ে গেছে। অবশ্য যদি

আপনাদের বখরা দেয় তাহলে এই জিনিস হতে পারে। আজকে বাসের সংখ্যা বৃদ্ধি হচ্ছে না, ব্রিজ হচ্ছে না, যোগাযোগ ব্যবস্থার কোনও উন্নতি হচ্ছে না, সুতরাং যারা শিল্প করবে তারা কলকাতায় তো আসবে। তারা এসে কি দেখবে? তারা দেখবে, রাস্তা নেই, সব ডাম্প হয়ে যাচ্ছে, রাস্তায় চলতে পারছে না, ট্রাফিক জ্যাম হচ্ছে। রোড কন্ডিশন খারাপ। ইলেক্ট্রিসিটির অবস্থার কথা বললাম। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন বন্ধ করে দিয়েছেন। ট্যুরিজিমের কথা তো ছেড়েই দিলাম। এবার পুলিশের কথায় আসি। কোন সভ্য দেশে এই জিনিস হয়—থানার লক-আপে, পুলিশ কাস্টোডিতে মানুষকে খুন করবে? কেন খুন করবে? আমরা সেখানে দেখতে যেতে পারব না? আজাদকে খুন করিয়ে দিলেন, আপনাদের পুলিশ খুন করেছে। আমি ব্যক্তিগতভাবে আপনাকে চিঠি দিয়েছি। আজকে পুলিশ লক-আপে মানুষের নিরাপত্তা নেই। সর্বোপরি চীফ মিনিস্টারকে জিজ্ঞাসা করতে চাই; আপনি কি এক দলীয় শাসন ব্যবস্থা কায়েম করতে চান? সেইজন্য বিরোধীদলের কণ্ঠ রোধ করার চেষ্টা করছেন। বিরোধীদলের নেতারা সহানুভূতি দেখাতে যেতে পারবে না—এটা কোন সভ্য দেশে এই জিনি. হয়?

[4-10 – 4-20 p.m.]

আজকে এই কথা বলুন যে কোন সভ্য দেশে এই জিনিস চলতে পারে? আজকে পশ্চিমবঙ্গের পুলিশের এই অবস্থা। আজকে আমরাই শুধু বলছি না, আপনাদের মন্ত্রীরাই এই অভিযোগ করছে যে পুলিশ বাড়ি থেকে, বিছানা থেকে লোককে তুলে নিয়ে এসে খুন করছে। আমাদের কথা নয়। আপনাদের পার্টনারদের কথা। পুলিশ আজকে রাজ্যকে কোথায় নিয়ে যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী আমার অনেক কথা বলার ছিল। কিন্তু সেই কথাগুলি আমার পরবর্তী বক্তারা বলবেন। আপনি যে একদলীয় শাসন কায়েম করবার চেষ্টা করছেন তা কিছুতেই আমরা হতে দিতে পারি না। হিটলারও বাঁচেনি, স্তালিনও বাঁচেনি এবং চেসেস্কুও বাঁচেনি। সুতরাং আপনি যতই একদলীয় শাসন কায়েম করবার খোয়াব দেখান না কেন তা আমরা বরদাস্ত করব না এবং পশ্চিমবাংলার মানুষও বরদাস্ত করবে না। এর জবাব আপনাকে দিতেই হবে। আপনি জুডিসিয়াল এনকোয়ারী করছেন। পুলিশের আজকে কুৎসিত অবস্থা আমরা দেখতে পাচ্ছি। প্রচুর দুর্নীতি হয়েছে। দুর্নীতি করে কেউ কখনও মাফ পায় না। ইতিহাস লক্ষ্য করছে। সাবধান সেদিন আগত যেদিন মানুষ আপনাদের কাছে হিসাব চাইবে। এই কথা বলে সংশোধনের সাপেক্ষে বক্তব্য রেখে আমার কথা শেষ করছি।

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় এই কক্ষে মাননীয় রাজ্যপাল যে ভাষণ প্রদান করেছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাই। মাননীয় সদস্য ননী কর মহাশয় এ ব্যাপারে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা সমর্থন করেছেন এবং আমিও পরিপূর্ণভাবে এই ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও অতিশয়োক্তি নেই। তিনি আমাদের রাজ্যের বর্তমান সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক পরিস্থিতির একটা বাস্তব চিত্র তুলে ধরেছেন। এছাড়া রাজ্যের সার্বিক

উন্নয়নের জন্য রাজ্যসরকারের যে উদ্যোগ, প্রয়াস তার সামগ্রিক চিত্র তিনি তুলে ধরেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি বিরোধী দলনেতা আবেদিন সাহেবের বক্তব্য মন দিয়ে শুনছিলাম। তাঁর বক্তব্যের মধ্যে আমি দুটো জিনিস লক্ষ্য করেছি। একটা হচ্ছে তাঁর বক্তব্যের মধ্যে হতাশা ফুটে উঠেছে। তার কারণ পশ্চিমবাংলার মানুষ তাঁদের রাজ্য সরকারের ক্ষমতায় আসার যে সাধ তা পূরণ হতে দিচ্ছে না। তাদের প্রত্যাখ্যান করছে। এর জন্যই তাদের হতাশা। সেই হতাশা তাঁর বলার মধ্যেই ফুটে উঠেছে। কারণ এতক্ষণ তিনি যা বললেন তাতে রাজ্যসরকারের কোনও উন্নতির কথা শুনতে পেলাম না এবং সরকারের যে সমস্ত কর্মসূচি তার মধ্যেও তিনি কোন কিছু ইতিবাচক দেখতে পেলেন না। তিনি ৩৫ বছর ধরে এখানে আছেন। সুতরাং তিনি প্রাজ্ঞ ব্যক্তির মতো ভারতের রাজনীতি, রাজ্যের রাজনীতি সম্পর্কে ওয়াকিবহাল। কিন্তু তিনি রাজ্য সরকারের কাছেই সমস্ত কিছু দাবি তোলেন। তিনি বললেন যে রাজ্য সরকারকেই সমস্ত সমস্যার সমাধান করতে হবে। কোন দৃষ্টিভঙ্গি থেকে তিনি এই দাবি করছেন তা আমার কাছে বোধগম্য হচ্ছে না। আমি নতুন কথা বলতে চাচ্ছি না। কারণ এ ব্যাপারে আগেও আলোচনা হয়েছে। কোন ধরনের সীমাবদ্ধতার মধ্যে থেকে প্রশাসনিক, আইনগত, সর্বোপরি অর্থনৈতিক সীমাবদ্ধতার মধ্যে থেকে রাজ্য সরকারগুলিকে—আমরা শুধু বামফ্রন্ট সরকারের কথা বলছি না—কাজ করতে হয়। আমাদের যুক্ত রাষ্ট্রীয় শাসন ব্যবস্থার কাঠামোটা আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা ঘটনা যে প্রথম থেকেই আমাদের সংবিধানের মধ্যে কেন্দ্রীয় সরকারের হাতে ক্ষমতা কেন্দ্রীভূত। রাজ্যগুলিকে বেশি ক্ষমতা দেওয়া নেই। যেটুকু দেওয়া ছিল সেটাও বিগত ৪৬/৪৭ বছরের মধ্যে নানাভাবে অধিকাংশ সময়েই কেন্দ্রীয় সরকার কুক্ষিগত করেছেন। পার্লামেন্টে সংখ্যাগরিষ্ঠতার জোরে বার বার সংবিধান সংশোধন করা হয়েছে, সংবিধান বহির্ভূত পথেও রাজ্য সরকারের যেটুকু ক্ষমতা সেখানেও কেন্দ্রীয় সরকার অনুপ্রবেশ ঘটিয়েছেন। স্বাধীনভাবে রাজ্যসরকারের সম্পদ সংগ্রহের ক্ষেত্রকেও সঙ্কুচিত করা হয়েছে। রাজ্যের মানুষ জানেন কেন্দ্র রাজ্যের অন্য রাজনৈতিক দলকে শাসন ক্ষমতায় বসানোর পরে অনেক সময় পশ্চিমবঙ্গে এই ঘটনা একাধিকবার ঘটেছে রাজনৈতিক হিংসা চরিতার্থ করার জন্য ভারতের সংবিধানের ৩৫৬ ধারা প্রয়োগ করে রাজ্য সরকারকে উচ্ছেদ করেছে, ফলে ক্ষমতা আরও বেশি সঙ্কুচিত হয়েছে। আজকে অবশ্য অনেক রাষ্ট্রেই যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা আছে। আগামী দিনে যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা যেটা সেটা ভারতবর্ষে কার্যকর হবে না। যুক্ত রাষ্ট্রীয় সমবায়, যুক্ত রাষ্ট্রীয় দেশগুলিতে কথা আছে যে রাজ্য এবং কেন্দ্রীয় সরকার পরস্পরের সঙ্গে সহযোগিতা করবে কোন সংঘাত সৃষ্টি করবে না এবং রাজ্যগুলির কার্যে কোনও রকম হস্তক্ষেপ করবে না। কিন্তু আজকে ভারতবর্ষে যুক্তরাষ্ট্রীয় নীতির ন্যূনতম নিয়মও কার্যকর হয়নি। আমাদের পশ্চিমবঙ্গে অভিজ্ঞতা আছে। আজকে কেন্দ্রে যে দলের সরকার রয়েছে কংগ্রেস দলের সরকার তাদের কে এখানে ক্ষমতায় বসানো হচ্ছে না বলে তাদের রাজনৈতিক চেতনার উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা করা হয়েছে। বিভিন্ন ক্ষেত্রে বিরোধিতা করা হয়েছে। সেই বিরোধিতা অনেক সময় অর্থনৈতিক ক্ষেত্রে অর্থনৈতিক বিরোধিতার পর্যায়ে পৌঁছে গেছে। আজকে যুক্ত রাষ্ট্রীয় কাঠামোটা আছে,

সেটা শুধুই বজায় রাখা হয়েছে অ্যাকাডেমিক ডিসকাশনে এই কথা বলা হয়। বাস্তব পরিস্থিতি তা নয়, ভারতবর্ষে যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা আছে এই না বলে বরং যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় কিছু কিছু সীমিত এককেন্দ্রিক শাসন ব্যবস্থায় কেন্দ্রীয় সরকার আজকে রাজ্য সরকারগুলিকে বিশেষ করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বিগত ১৭/১৮ বছর ধরে এই সীমাবদ্ধতার মধ্যে থেকে রাজনৈতিক সদিচ্ছা এবং পশ্চিমবঙ্গের মানুষের আশীর্বাদকে সঙ্গী করে এবং একটা বিকল্প নীতি জনগণের পক্ষে থাকার ফলে এই ধরনের পরিস্থিতির মধ্যে থেকে একটা রাজ্য সরকারের পক্ষে যতখানি করা যায় রাজ্যের উন্নয়নের স্বার্থে বামফ্রন্ট সরকার কাজ করে এসেছেন। এই কথা ঠিক যে সরাসরি বলা দরকার একটা যুক্ত রাষ্ট্রে জাতীয় সরকারের নীতি সমস্ত রাজ্য সরকারগুলি স্পর্শ করে। কেন্দ্রীয় সরকারের যে নীতি যদি ভাল হয় বা না হয় যদি মানুষের স্বার্থের বিরোধী হয় তার প্রতিক্রিয়া রাজ্যগুলিকে স্পর্শ করে। রাজ্যের মানুষকে স্পর্শ করে। আজকে কেন্দ্রীয় সরকার ক্ষমতায় থেকে দীর্ঘদিন ধরে কংগ্রেস দলের সরকার কেন্দ্রের সরকার জনবিরোধী নীতি দেশের উপর চাপিয়ে দিয়েছেন। ফলে গোটা দেশটা গভীর একটা সঙ্কটের মধ্যে পড়েছে। রাজ্যগুলিও সেই সঙ্কটের বাইরে যেতে পারে না। পশ্চিমবঙ্গ আলাদা কোনও রাষ্ট্র নয়। আমাদের এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোরই একটা রাজ্য। এটা মনে রাখা দরকার। এটা দু-একবার উল্লেখ করা হয়েছে এবং বার বার বলা হয়েছে। আমরা বলছি আজকে কেন্দ্রের কংগ্রেস দলের সরকার বিদেশি ঋণের উপর নির্ভরশীল হয়ে পড়েছেন, তাঁরা যেভাবে শিল্প বিকাশের কথা বলছেন সে কথা শুনে সাধারণ মানুষ শিউরে উঠছেন।

[4-20 – 4-30 p.m.]

এরা শিল্প বিকাশের কথা ভাবছেন। আজকে দেশের মানুষ শিউরে উঠবে একথা শুনে যে ১৯৯৩ সালের শেষের দিকে এবং ১৯৯৪ সালের প্রথম দিকে ভারতবর্ষে প্রতিরক্ষা খাতে ঋণ এবং বৈদেশিক ঋণের পরিমাণ হচ্ছে ৩ লক্ষ ৩০ হাজার কোটি টাকা। প্রতি বছর তার কিস্তি শোধ করতে হয় ৯০ হাজার কোটি টাকা। আর এই বিদেশি ঋণের সুদ দিতে হয় ৩৮ হাজার কোটি টাকা। ১৯৯৩-৯৪ সালের বাজেট বরাদ্দ ২৯ শতাংশ অর্থাৎ এই বাজেটে গ্রামোন্নয়ন, সেচ, কৃষি উন্নয়ন, স্বাস্থ্য, শিক্ষা এবং সর্বোপরি গ্রামীণ সার্বিক উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার মাত্র ১২ শতাংশ বাজেটে বরাদ্দ করেছেন, আর সুদ দেবার জন্য ২৯ শতাংশ বরাদ্দ রাখা হয়েছে। আজকে এই ঋণের বেশির ভাগ নেওয়া হচ্ছে প্রতিষ্ঠানিক সংস্থা অর্থাৎ আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার, বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে। এই ঋণের উপরে নির্ভর করে অর্থনৈতিক উন্নয়নের প্রয়াস ঘটাতে গিয়ে ভারতবর্ষকে বিপদের মাঝখানে ফেলে দিয়েছে কেন্দ্রীয় সরকার। আজকে বিভিন্ন রাজ্য যে অসুবিধার মধ্যে পড়ছে তার জন্য কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতিই দায়ী। সাধারণ ভাবে একথা বলা হয় যে, কোনও দেশের ঘাড়ে বিদেশি ঋণের বোঝা যদি তার মোট জাতীয় উৎপাদনের ৩০ শতাংশের বেশি হয় তাহলে সেই দেশকে ঋণের ফাঁদে জড়িয়ে দেওয়ার সম্ভাবনা থাকে। আমাদের দেশের হিসাব হচ্ছে, ১৯৯০-৯১ সালে মোট বিদেশি ঋণের পরিমাণ ছিল জাতীয় উৎপাদনের ৩০ শতাংশের

কাছাকাছি। আর দুই বছরের মধ্যে ১৯৯২-৯৩ সালে আমাদের বৈদেশিক ঋণ মোট জাতীয় উৎপাদনের ৪০ শতাংশের কাছে পৌঁছে গেছে এবং আবার ঋণ না করে আমরা শোধ করতে পারবনা। দক্ষিণ আমেরিকার দেশগুলির বাস্তব অভিজ্ঞতা হচ্ছে, কোনও সরকার যদি বিদেশি ঋণের উপরে নির্ভরশীল হয়, একবার যদি তাকে বিদেশি ঋণের ফাঁদে জড়িয়ে দেওয়া যায় তাহলে যে সমস্ত সংস্থা এই ঋণ দেয় তাদের অনুকূল শর্তে নিতে হবে এবং তাতে যে দেশ ঋণ নেয় তাদের অবস্থা কি দাড়াবে সেটা তারা বিচার করেনা। আজকে আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার, বিশ্ব ব্যাঙ্ক থেকে ঋণ নিতে গিয়ে ভারতবর্ষের উপরে সেই ধরনের শর্ত তারা চাপিয়ে দিয়েছে। ভারত সরকারের দায়িত্ব এ ছিল দেশের মানুষকে সংগঠিত করে, সচেতন করে এর বিরুদ্ধে জনমত গড়ে তোলা এবং প্রতিরোধ আন্দোলন করা। কিন্তু সেই পথে তারা না গিয়ে তারা আত্মসমর্পণ করেছেন। ভারতবর্ষের দরজা বিদেশি শিল্পপতিদের কাছে খুলে দেওয়া হয়েছে। আজকে ডাঙ্কেল প্রস্তাব এবং গ্যাট চুক্তি অনুযায়ী ঢালাও ভাবে বিদেশি প্রতিষ্ঠানকে ভারতবর্ষে প্রবেশ করতে দিতে বাধ্য কেন্দ্রীয় সরকার। এর ফলে যে সমস্ত শিল্প সামগ্রী ভারতবর্ষে উৎপাদন হত সেগুলি মার খাবে এবং রাজ্যের কলকারখানা বন্ধ হয়ে যাবে। আজকে এর জন্য কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতিই দায়ী। আজকে নুতন কলকারখানা হওয়া দুরের কথা, যেগুলি ছিল সেগুলিও বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে। ১৯৯০-৯১ সালের হিসাব অনুযায়ী দেখা যাচ্ছে যে বন্ধ কলকারখানার সংখ্যা হচ্ছে ২ কোটি ২১ লক্ষ। তারপরে দুই বছরে এই বন্ধের সংখ্যা এসে দাঁড়িয়েছে ২ কোটি ৪৮ লক্ষ। ফলে শ্রমিকদের নুতন ভাবে কাজ হওয়া দুরের কথা, যারা কাজ করছিলেন তারাও কাজ হারাচ্ছেন। ১৯৯৩ সালের প্রথম দিকে এমপ্লয়মেন্ট একচেঞ্জে নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ৩ কোটি ৬৩ লক্ষ। ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাসে লোকসভায় শ্রমদপ্তরের যে স্ট্যাণ্ডিং কমিটি, সেখানে ভারতবর্ষের শ্রমমন্ত্রী বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে, ভারতবর্ষে নথিভুক্ত বেকারে সংখ্যা হচ্ছে প্রায় ৪। কোটি দাঁড়িয়েছে। তার সঙ্গে যদি গ্রামীণ বেকারের সংখ্যা যুক্ত করি এবং অর্ধ বেকারের সংখ্যা যদি যুক্ত করি তাহলে এই সংখ্যা প্রায় ১০ কোটি দাঁড়িয়ে যাবে। আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের কোন নীতির কারণে এই বেকারত্ব বাড়ছে, সেটা যদি মাননীয় বিরোধি দলের সদস্যরা আমাকে বুঝিয়ে দেন, আমি বোঝার চেষ্টা করব।

আমরা বলছি এই সর্বনাশা নীতি কুফল হিসেবে দেশ জুড়ে বেকারত্ব বেড়েছে। পশ্চিমবঙ্গকে অভিশাপ বহন করতে হচ্ছে, যার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এ অবস্থার মধ্যে আজকে বেকারত্ব বেড়ে গেছে তার উপর নতুন বেকার, নতুন যারা কর্ম সংস্থান চাইছেন তাদের কোনও কাজের সুযোগ হচ্ছে না। এই প্রতিকূলতার মধ্যে থেকে বামফ্রন্ট সরকার, বিগত ১৭-১৮ বছর ধরে চেষ্টা করছেন, এই প্রতিকূলতা ভেঙ্গে কি করে রাজ্যের অগ্রগতি করা যায়। মাননীয় জয়নাল সাহেব ভূমি সংস্কার সম্বন্ধে কতগুলি প্রশ্ন তুললেন। আজকে এই প্রতিকূলতা সত্ত্বেও রাজ্য সরকার খানিকটা এগোতে পেরেছে। রাজ্যের অর্থনীতিকে চাঙ্গা করতে পেরেছে। এটা ভূমি সংস্কারের ফলেই হয়েছে। আমরা এই কক্ষের বাইরেও এই কথা বার বার বলেছি। আমরা যারা বামপন্থী কর্মী

আমরা জানি আমরা যে প্রকৃত ভূমি সংস্কারের কথা বলছি তা ভারত সরকারের এই সাংবিধানিক আইনগত কাঠামোর মধ্যে থেকে করা সম্ভব নয়, তথাপিও আমরা অনেকখানি করতে পেরেছি। যা ভারতের অন্য জায়গায় হয়নি। ভূমি সংস্কারে ভারতের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম। হিসাবে দেখা যাচ্ছে ভারতের সিলিং বহির্ভূত ৪৮ লক্ষ একর জমি সরকারের হাতে ন্যাস্ত হয়েছে। তার মধ্যে পশ্চিমবাংলায় জমি বিলি বন্টন হয়েছে শতকরা ১৯.০২ ভাগ। ভূমি সংস্কারের ফলে পশ্চিমবঙ্গের যে ইতিবাচক ঘটনা ঘটেছে তা হল, সারা ভারতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর হাতে চাষের জমি আছে মোট জমির ২৯ ভাগ, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর হাতে আছে মোট জমির ৬০ ভাগ, আর বর্গাদারদের ধরলে সেটা দাঁড়ায় ৭০ ভাগ চাষের জমি ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে আছে। মাননীয় সদস্যরা নিশ্চয় একমত হবেন কৃষক যদি নিজের হাতে তার নিজের জমি চাষ করে তাহলে সেই জমির উৎপাদন বাড়ে। পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের ফলে খাদ্য শস্য উৎপাদন অনেক বেড়ে গেছে। আমাদের রাজ্য শুধু খাদ্য উৎপাদনেই প্রথম নয়, উৎপাদন বৃদ্ধির হারেও প্রথম। শুধু তথ্য দিয়ে সভা ভারাক্রান্ত করতে চাই না। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে আগে যে অবস্থা ছিল ধারাবাহিক প্রয়াসের মধ্যে দিয়ে আজকে মৎস্য উৎপাদন বেড়েছে। সমস্তটা যে মেটানো যাচ্ছে তা নয়, তবু মৎস্য উৎপাদনে কেন্দ্রীয় সরকারের হিসেবে পশ্চিমবঙ্গ প্রতি বছর প্রথম পুরস্কার পাচ্ছে। মাননীয় জয়নাল সাহেব বনসৃজন সম্পর্কে বলেছেন। পশ্চিমবঙ্গে বনাচ্ছাদন শতকরা ৫ ভাগ বেড়েছে। ভারতের অন্য জায়গায় কতটা বেড়েছে এই নিয়ে সন্দেহ আছে। কিন্তু আমাদের এখানে বেড়েছে। অন্য কতকগুলি বিষয়ের মধ্যে দিয়ে যেমন পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে গ্রামের মানুষের হাতে ক্ষমতা পৌঁছেছে। ভূমি সংস্কারের সুফল গ্রামের মানুষের অর্থনীতি এবং অর্থনৈতিক অবস্থার পরিবর্তন ঘটিয়েছে। গ্রামের ক্ষেত মজুরদের মজুরির হার বৃদ্ধি পেয়েছে। ১৯৭৬ সালে কংগ্রেস সরকার চলে যাওয়ার আগে আমাদের রাজ্যে ক্ষেত মজুরদের মজুরির হার ছিল গড়পড়তা ৫.৬০ টাকা, সেখানে ১৯৯১-৯২ সালে ক্ষেত মজুরদের মজুরির হার পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় গড়পড়তা ২৭.১৫ টাকা।

[4-30 – 4-40 p.m.]

কোনও কোনও জায়গায় ৩০ টাকা ছাড়িয়ে গেছে এই পরিবর্তনের ফলে একটা ক্রয় ক্ষমতা গ্রাম এলাকার মানুষের বেড়েছে। ভূমি সংস্কারের ফলে আমাদের রাজ্যের মধ্যে শিল্প উন্নয়নের একটা সুস্থ পরিবেশ সৃষ্টি হয়েছে, শিল্পজাত জিনিসের বাজার খানিকটা সৃষ্টি হয়েছে। আজকে শিল্পোন্নয়নের প্রশ্ন নিয়ে জয়নাল আবেদিন সাহেব তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে খানিকটা কটাক্ষ করেছেন। তাঁর বক্তব্যের মধ্যে কিছু কিছু ব্যাঙ্গ শোনা গেল, ব্যাঙ্গার্থক প্রশ্ন কতকগুলি তুলে ধরলেন। জয়নাল আবেদিন সাহেব বলবেন না, আমরা জানি, পশ্চিমবাংলার মানুষ জানে ভারতবর্ষের মানুষ জানে পশ্চিমবাংলার প্রতি কংগ্রেস দল এবং তার সরকার অতীতে এক সময় যখন রাজ্যে ক্ষমতায় ছিলেন সেই ক্ষমতায় বসে কি সীমাহীন অপরাধ পশ্চিমবাংলার মানুষের প্রতি করেছেন। এমনটি হওয়ার কথা ছিল না। শিল্প বিকাশের ক্ষেত্রে পশ্চিমবাংলা

ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে ছিল। তার কতকগুলি বাস্তব কারণ ছিল। পশ্চিমবাংলায় প্রাকৃতিক সম্পদের প্রাচুর্য্যতা স্বাধীনতার আগে থেকে ছিল, তার উপর এখানকার শ্রমিকদের দক্ষতা অনেক বেশি। পশ্চিমবাংলার যোগাযোগ ব্যবস্থা তুলনামূলক ভাবে অন্যান্য জায়গায় থেকে ভাল ছিল। অনেক দূর থেকে শিল্প বিকাশের জন্য এখানে মানুষ এসেছে। বাংলা তাদের অ্যাকোমোডেট করেছে, ধরে রেখেছে। তারা আমাদের নিশ্চয়ই শিল্প বিকাশের ক্ষেত্রে সাহায্য করেছে। এটা মনে রাখতে হবে দেশ ভাগের পর পূর্ব পাকিস্তান থেকে বিরাট সংখ্যক মানুষ পশ্চিমবাংলায় এল। তারা দায়ী নয়, তারা বাস্তুচ্যুত হয়ে এসেছে। পশ্চিমবাংলার জন সমষ্টি বেড়ে গেল। সেই পরিস্থিতিতে এটা মনে করা হয়েছিল, অনেকে ভেবেছিলেন পশ্চিমবাংলার সার্বিক অর্থনৈতিক উন্নয়নের জন্য, বিশেষ করে অন্য রাজ্য থেকে মানুষ আসছে, পূর্ব পাকিস্তান থেকে মানুষ আসছে, একটা ঐতিহাসিক কারণে বিপর্যয়ের মধ্যে পড়ে তারা বাস্তুচ্যুত হয়ে আসছে, তার জন্য জাতীয় পরিকল্পনায় পশ্চিমবাংলা বাড়তি গুরুত্ব পাবে। বরং তার উল্টোটা হয়েছে। স্বাধীনতার পরেও পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের একটা গতি ছিল ৬০ দশক পর্যন্ত। পশ্চিমবাংলার মানুষ এটা ভুলতে পারবে না ৬০ দশকের পর থেকে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে এখানে কোনও বড় বিনিয়োগ হয়নি, আধুনিক বড় কারখানা গড়ে ওঠেনি। বে-সরকারি শিল্পপতিদের এখানে বিনিয়োগ করার জন্য কেন্দ্রীয় সরকার উৎসাহ দেননি। বরং লাইসেন্স প্রথা চালু করে লাইসেন্স দেওয়া হয়নি পশ্চিমবাংলায় বিনিয়োগের জন্য। ১৯৭৭ সালের পর থেকে সেটা আরও জোরদার করে ধারাবাহিক ভাবে চালাচ্ছিল। কেন্দ্রীয় সরকারের ওই মনোভাবের ফলে বে-সরকারি প্রতিষ্ঠানগুলি পুরানো কারখানাগুলির আধুনিকীকরণ কিংবা সম্প্রসারণ করেনি। বরং এখান থেকে মুনাফা নিয়ে অন্য রাজ্যে চলে গেছে। এর পিছনে অতীতের সরকার উৎসাহ দিয়েছে। পশ্চিমবাংলার মানুষের এই চেতনার ফলশ্রুতি হিসাবে কংগ্রেস দলকে আর পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত করে নি। সেইজন্য পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারকে বারে বারে ক্ষমতায় প্রতিষ্ঠিত করছে। এই রকম একটা পরিস্থিতি সৃষ্টি করেছিলেন বলে পশ্চিমবাংলা শিল্প উৎপাদনের ক্ষেত্রে প্রথম স্থান থেকে কমতে কমতে অনেক নিচের দিকে চলে এসছিল। তারপর এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমরা ভূমি সংস্কারের সাথে সাথে সেচ ব্যবস্থার উন্নতি ঘটিয়ে এবং উন্নত কৃষি সাজ সরঞ্জাম কৃষকদের মধ্যে সরবরাহ করে খাদ্য শস্যের উৎপাদন বাড়িয়েছি। তার ফলে গ্রাম এলাকার মানুষের ক্রয় ক্ষমতা বাড়ছে এবং তার সাথে সাথে শিল্পজাত জিনিসের বাজার তৈরি করতে পেরেছি। আপনাদের সেই মাসুল সমীকরণ নীতি আমাদের শিল্পের উপর বেশি আঘাত হেনেছে। জাতীয় স্বার্থ রক্ষা করার দরকার ছিল। দেশের একটা অংশে শিল্পোন্নয়ন হবে, এটা হতে পারে না। এই দাবি পশ্চিমবাংলাকে উপেক্ষিত করেছে। সারা ভারতবর্ষ জুড়ে পূর্বাঞ্চল রাজ্যগুলির ভৌগলিক অবস্থান এবং তার সাথে ছিল এই মাসুল সমীকরণ নীতি। ইস্পাত, লোহা এবং কয়লার দাম ধারাবাহিক ভাবে বেড়ে চলতে লাগল এবং সেই সঙ্গে আমরা বঞ্চিত হয়েছি। এই বঞ্চনার বিরুদ্ধে সেই সময় কংগ্রেস দলের পক্ষ থেকে রাজ্যের নেতারা কোনও দাবি নিয়ে সোচ্চার হয়নি।

পশ্চিমবঙ্গে ব্যবহৃত হয় না, অথচ অন্যান্য জায়গায় ব্যবহৃত হয় কাঁচামাল হিসাবে। সুতরাং, মাসুল সমীকরণ নীতি এখানে করা হোক, এই দাবি আমি করছি, বামপন্থীরা করছেন। কংগ্রেস তা করেনি। আজকে এই নতুন পরিস্থিতিতে, বিরোধি দলের বয়স্ক নেতা, জয়নাল আবেদিন সাহেব বলে চলে গেলেন, কেন্দ্রের নীতি পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছে। আদৌ তা নয়। কেন্দ্রের যে সর্বনাশা নীতি, তার বিরুদ্ধে আমরা প্রতিনিয়তই বলছি, এখানেও বলছি, বাইরেও বলছি, এটা দেশের আরও সর্বনাশ করবে। দেশের দরজা খুলে দেওয়া হয়েছে এবং কেন্দ্রের সঙ্গে গ্যাটের চুক্তি হয়েছে, তাতে সাক্ষর করার ফলে রাষ্ট্রায়ত্ত শিল্প থেকে কেন্দ্রীয় সরকার সরে আসছে। এটা দেশের পক্ষে বিপদ। আমরা, যারা বামপন্থী রাজনৈতিক কর্মী, আমরা এটা মনে করি না ধনবাদী পুঁজিবাদী রাষ্ট্রে সাধারণ ভাবে সাধারণ মানুষকে সহযোগিতা করে, শ্রমিক শ্রেণীকে সহযোগিতা করে, বরং পুঁজিবাদকেই সহায়তা করে। রাষ্ট্রায়ত্ত শিল্প, ভারি শিল্পকেই সহায়তা করে। তা সত্ত্বেও কমউনিস্ট পার্টির সদস্য হিসাবে আমরা সমর্থন করি এই জন্যই যে, স্বনির্ভর অর্থনীতি গড়ে তোলার পক্ষে এর একটা ভূমিকা আছে। এখানে যাতে বিদেশিরা কটাক্ষ না করতে পারে, তার জন্য একটা ভূমিকা আছে। রাষ্ট্রায়ত্ত শিল্পের এই কথা উপলব্ধি করে কংগ্রেস সরকার এতে অংশ নিয়েছিল এবং ১.৫ লক্ষ কোটি টাকা বিনিয়োগ করেছিল। আজকে ডাঙ্কেল প্রস্তাব, গ্যাট চুক্তির শর্ত হিসাবে এই রাষ্ট্রায়ত্ত শিল্প থেকে, ভারি শিল্প থেকে কেন্দ্রীয় সরকার সরে আসছে এবং সেখানে রাষ্ট্রায়ত্ত শিল্পের অনেকগুলোকে, — ৫৮টি শিল্পকে রুগ্ন বলে ঘোষণা করা হয়েছে। সেখানে ৪ লক্ষের মতো শ্রমিক কর্মচারি কাজ করে। তাদের ভবিষ্যৎ কি? এই ৫৮টি শিল্পের মধ্যে ২৬টি শিল্পই পশ্চিমবাংলায়। তার ৪৭টি ইউনিটে ১ লক্ষ শ্রমিক কর্মচারি ছাটাইয়ের সম্মুখীন। আপনারা বলবেন, এর জন্য রাজ্য সরকার বা বামফ্রন্ট সরকার দায়ী। কিন্তু কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতিই রাজ্যের শ্রমিক কর্মচারিদের এর মধ্যে ফেলে দিয়েছে। আজকে মাসুল সমীকরণ নীতি রদ হয়েছে এবং এই সর্বনাশা নীতি তারা গ্রহণ করেছেন। কোনও রাজ্যই তার বাইরে থাকতে পারে না। জাতীয় সরকারের যে বিল আপনারা চালু করেছেন, অন্য জায়গাতেও বিনিয়োগ হবে। এই পরিস্থিতিতে পশ্চিমবাংলার মানুষের স্বার্থ, পশ্চিমবাংলার শ্রমিক কর্মচারিদের স্বার্থ বিসর্জন না দিয়ে যতটা শিল্পায়ন করা যায়, যতটা রাজ্যের মানুষের স্বার্থের পরিপন্থী না হয়, সেই ভাবে চিন্তা ভাবনা করে কর্মসংস্থানের কথা মনে রেখে শিল্পায়নের সম্ভাবনাকে বাস্তবায়িত করতে হবে। জয়নাল আবেদিন সাহেব দুর্নীতির কথা বলছেন, আজকে কংগ্রেস দল এবং তার নেতারা এবং দুর্নীতি একটা সমার্থক শব্দ হিসাবে দেখা দিয়েছে। আজকে উদার নীতি গ্রহণ করার মধ্যে দিয়ে দুর্নীতি প্রাতিষ্ঠানিক রূপ নিয়েছে। হাজার হাজার কোটি টাকার শেয়ার কেলেঙ্কারি, আজকে রাষ্ট্রায়ত্ত শিল্পের শেয়ার বিক্রি করে প্রতারণা, চিনি কেলেঙ্কারি, সবই ঐ দুর্নীতির লক্ষ্য। আপনি কটাক্ষ করলেন, সাম্প্রদায়িক সম্প্রিতি পশ্চিমবঙ্গে অন্য রাজ্যের থেকে ভাল, একেবারে আদর্শ স্থান। হয়ত আমরা সবচেয়ে কাম্য জায়গায় যেতে পারি নি, কিন্তু আমাদের প্রচেষ্টা আছে। পশ্চিমবাংলার মানুষ হিসাবে এই গর্বের আপনারাও অংশীদার। কিন্তু সাম্প্রদায়িক সম্প্রিতি রক্ষার ক্ষেত্রে কংগ্রেস দলের যে ভূমিকা, তা ভারতবর্ষের

মানুষের তো অজানা নয় ১৯৯২ সালের ৬ ডিসেম্বরের ঐ ঘটনা? বি.জে.পি. সাম্প্রদায়িক শক্তি, তাদের অপরাধ আছে। কিন্তু কংগ্রেস দলের যে সীমাহীন অপরাধ, তা কি ভারতবর্ষের মানুষ ক্ষমা করতে পারেন? আপনারা নীরব দর্শক, ভারতবর্ষের প্রধানমন্ত্রী নীরব দর্শক। সারা ভারতবর্ষ জুড়ে দাঙ্গা হলে বামপন্থীরাই সমবেত হয়ে দাঙ্গা-হাঙ্গামার বিরুদ্ধে লড়েছে এবং সাম্প্রদায়িক সম্প্রিতি রক্ষা করার চেষ্টা করেছে। কংগ্রেসের পক্ষ থেকে কোনও সমাবেশ হয় নি, দু চারটি বিবৃতি দিয়েই আপনারা দায়িত্ব শেষ করেছেন।

[4-40 – 4-50 p.m.]

আমরা আদৌ বলছি না যে আপনারা সাম্প্রদায়িক দল। কিন্তু ধর্ম নিরপেক্ষ দল হিসাবে আপনাদের যে দাবি, আজকে তা ম্লান হয়ে গেছে, ক্ষীণ হয়ে গেছে। রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য আপনাদের সব কার্যকলাপ। জয়নাল সাহেব, পার্লামেন্টারিয়ান হিসাবে আপনার খানিকটা যে খ্যাতি আছে, সংসদীয় ব্যবস্থার রীতি হিসাবে মাননীয় অধ্যক্ষ বা উপাধ্যক্ষের বাঁ দিকেই আপনাকে বসতে হবে। ডান দিকে বসার যে আশা তা পশ্চিমবাংলার মানুষ পূরণ করতে দেবে না। ইংরাজিতে একটা কথা আছে — 'সো নিয়ার ইয়েট সো ফার'। কংগ্রেস সো নেয়ার হলেও কিন্তু পশ্চিমবাংলায় সো ফার হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, তাকে আমি আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সরকারি দলের সদস্য যে বক্তব্য রাখলেন ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের সমর্থনে, আমি তার শেষ থেকেই শুরু করি। খুব ভাল লাগল প্রসঙ্গটা উনি উৎথাপন করলেন খুঁচিয়ে। এই কয় বছর এই হাউসে থাকার অভিজ্ঞতার আলোকে মাননীয় রাজ্যপালের ভাষণ সম্পর্কে বলতে পারি যে, এই বছরে যে বক্তব্য তিনি উপস্থাপনা করেছেন, তাঁর বক্তব্য এবং তাঁর বক্তব্যের সঙ্গে সরকারি দলের প্রথম এবং প্রধান বক্তার যথেষ্ট ফারাক রয়েছে। বক্তব্য শুনতে শুনতে মনে হচ্ছিল, উনি যেন পার্লামেন্টে কেন্দ্রের কংগ্রেসের বিরোধি দলের নেতা হিসাবে বক্তব্য রাখছিলেন। পশ্চিমবঙ্গের প্রেক্ষাপটে তা সীমাবদ্ধ ছিল না। মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, সেই আলোকেও তাঁর বক্তব্য ছিল না। আমি ওঁর শেষ কথা দিয়ে শুরু করি। উনি বললেন, কংগ্রেসের মুখে সাম্প্রদায়িকতা বিরোধি কথা শোভা পায় না। বি.জে.পি. সাম্প্রদায়িক দল। কংগ্রেস এমন কোন সভা সমাবেশ করে না। ১১০ বছরের ঐতিহ্যপূর্ণ দলকে উনি কটাক্ষ করলেন। মাননীয় সদস্য অনেক অভিজ্ঞতা সম্পন্ন কমিউনিস্ট পার্টির সদস্য। যে দলের জন্য হয়েছে দেশের বিরুদ্ধাচারণ করে, দেশদ্রোহীতা করে, চিন দেশের দালালি করে, যাদের রাজনীতির তত্ত্ব ভারতবর্ষের স্বাধীনতাকে উপেক্ষা করেছে জন্ম থেকেই। যে রাজনৈতিক দল ১৯৪২ সালে ভারত ছাড় আন্দোলনে বিপ্লবীদের পেছন থেকে ছুরি মেরে ইংরেজের দালালি করেছে, যে রাজনৈতিক দল চিনের স্বার্থে দাঁড়িয়ে ভারতবর্ষের মানুষকে

গভীর ভাবে উপেক্ষা করেছে, যে রাজনৈতিক দল সাম্প্রদায়িক দল বি.জে.পি.-কে ২টি আসন থেকে ১২১টি আসনে নিয়ে গিয়েছে তার নাম মার্কসবাদী কমিউনিস্ট পার্টি। সেই দলের পক্ষ নিয়ে উনি বক্তব্য রাখলেন। তাঁর মুখে শুনতে হবে এইসব কথা। জাতির জনক গান্ধীজী যে সাম্প্রদায়িক শক্তির হাতে প্রাণ দিয়েছেন, ভারত মাতা ইন্দিরা গান্ধী প্রাণ দিয়েছেন ভারতবর্ষের স্বাধীনতাকে রাখতে গিয়ে, প্রধানমন্ত্রী রাজীব গান্ধী প্রাণ দিয়েছেন ভারতবর্ষের স্বাধীনতাকে রক্ষা করতে গিয়ে, যিনি প্রকাশ্যে বলেছিলেন — 'আমার কুর্শি যায় যাক, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আমার লড়াই চলবে'।

সেই ইতিহাসের প্রেক্ষাপটে দাঁড়িয়ে একটা দেশদ্রোহী শক্তির প্রতিভূ ওঁরা এবং সারা পৃথিবীর টালমাটাল অবস্থায় বিক্রি হয়ে গেছে ওঁদের রাজনৈতিক তত্ত্ব, সেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ওঁরা। ভারতবর্ষের জাতীয় কংগ্রেস সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সংগ্রাম করে নি? কার হাত ধরে আপনাদের নেতা জ্যোতি বসু সিভিক রিসেপশন দিয়েছিলেন? তিনি অটলবিহারি বাজপেয়ি। জ্যোতি বসু অটলবিহারি বাজপেয়িকে ১৯৮৯ সালে জুলাই ফার্স্ট উইকে সিভিক রিসেপশন দিয়েছিলেন। তার জন্য কি কংগ্রেস দায়ী? সারা ভারতবর্ষের সাড়ে ৫ হাজার গ্রাম-এ যে রাজনৈতিক দল বি.জে.পি.-র বিরুদ্ধে সংগ্রাম করছে তারা জাতীয় কংগ্রেস, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি নয়। আর আপনি বলছেন, ভারতবর্ষে কংগ্রেস লড়াই করে নি। এই কংগ্রেসিরাই ব্রিটিশদের বিরুদ্ধে লড়াই করেছিল লক-আপে গিয়েছিল। সারা ভারতবর্ষে সি.পি.এম.-কে অনুবিক্ষণ দিয়ে দেখতে হয়। সাড়ে ৫ লক্ষ গ্রামে কোটি কোটি কংগ্রেসি স্বেচ্ছাসেবি কাজ করছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মার্কসবাদী পন্ডিতকে আমি বোঝাতে চাই যে, ওদের ঐ দল দেশদ্রোহী, চিনের দালাল এবং ভারতবর্ষের স্বাধীনতার বিরুদ্ধে ওরা বিদ্রোহ করেছিলেন। ১৯৪২-এর আন্দোলনে ওরা কুঠারাঘাত করেছিল। ওঁরা ৪০ বছর পরে নেতাজীকে জেনেছিল। আমি সে প্রসঙ্গে যেতে চাই না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রেক্ষাপটে মাননীয় রাজ্যপাল মহাশয় বললেন আমাদের রাজ্য খুব শান্তি শৃঙ্খলার মধ্যে দিয়ে চলছে। কেমন শান্তি শৃঙ্খলার মধ্যে চলছে তা গতকালের এই সভায় কিছুটা বোঝা গেছে। ১৭ বছরের নবাব, ওনাকে প্রশ্ন করা হলে ক্ষেপে যান। স্বরাষ্ট্র মন্ত্রীকে প্রশ্ন করা হয়েছিল তিনি রেগে গেলেন, এমন হাব-ভাব দেখালেন যেন আমরা তাঁর চাকর-বাকর। সংবিধানে আমাদের যে অধিকার আছে তা উনি গ্রাহ্য করতে রাজি নন। কালকে অনাকে প্রশ্ন করা হয়েছিল, লক-আপে কত লোক খুন হয়েছে? এর উত্তর দিতে তিনি পারলেন না। কারণ তিনি পুলিশকে বলেছেন রেপ কর, লক-আপে খুন কর, ডাকাতি-রাহাজানি কর, মদ্যপ অবস্থায় পতিতা পল্লিতে ঢুকে যাও। সম্প্রতি এটা হয়েছে। এই পুলিশ জ্যোতি বাবুর পুলিশ, মদ্যপ, খুনি, ডাকাত। কিন্তু তার কোনও বিচার নেই। কারণ তিনি বলেছেন, যত খুশি খুন কর, ডাকাতি কর, লুঠ কর, রাহাজানি কর; শুধু একটা দিন আমাদের দেখ — সেটা ভোটের দিন। পুলিশকে আপনারা ইউনিয়ন করার অধিকার দিয়েছেন। তারা কমরেডদের সঙ্গে হাতে হাত মিলিয়ে ডাকাতি, রাহাজানি, খুনও করছে। আজকে সেই

পুলিশ বাহিনী রেকলেস হয়ে গেছে। বাংলার খুব ভাল অবস্থায় নেই। বাংলা এক সময় শান্তি শৃঙ্খলা পরিস্থিতিতে এক নম্বর ছিল। আজ আমাদের বাংলা, ক্রাইম ইন ইন্ডিয়ার যে রেকর্ড আছে, ১৯৯২ রেকর্ড, তাতে সারা ভারতবর্ষের প্রেক্ষাপটের হিসাবে অনেক নিচে আছে। মাননীয় রাজ্যপাল মহাশয় বলে গেলেন, আমাদের রাজ্যে সুন্দর পরিস্থিতি আছে। যে বাংলার ছেলেরা মহিলাদের সম্মান করত। বাড়ি থেকে বেরোবার আগে মায়ের পায়ে প্রণাম করে বেরত। আজকে তাদের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে পশ্চিমবাংলায় টরচার অন ওম্যান-এর সংখ্যা ৩ হাজার ৮৪৪। সারা ভারতে ২৫টি রাজ্য এবং ৬টি কেন্দ্র শাসিত অঞ্চল-এর মধ্যে পশ্চিমবাংলা ১ নম্বরে নেই। মহিলাদের উপর নির্যাতনের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান এইটথ পজিশন। জ্যোতিবাবুরা অষ্টম স্থান দখল করেছেন।

[4-50 – 5-00 p.m.]

খুন, ধর্ষণ কত হয়েছে। এখানে মেয়েদের সম্মান আজকে ভুলুণ্ঠিত হয়েছে। এখানে মহিলা সদস্যারা আছেন, আমার বলতে লজ্জা হচ্ছে, এদের নাক কেটে দেওয়া দরকার। এরা প্রতিবাদ করে না। এদের কি অবস্থা স্যার? '৯১ সালে পশ্চিমবঙ্গে ধর্ষণের সংখ্যা ছিল ৪৬৯, আর এক বছরে লাফিয়ে '৯২ সালে হয়েছে ৬১৫। সারা ভারতবর্ষের ২৫টি রাজ্য, কেন্দ্র শাসিত অঞ্চল ৬টি, সেখানে আমাদের পশ্চিমবঙ্গের স্থান ৬। ধর্ষণে সিক্সথ স্থান দখল করেছে পশ্চিমবঙ্গ। এই হচ্ছে পশ্চিমবঙ্গের শীতলতম পরিবেশ। এখান মুখ্যমন্ত্রী বলেছেন, '৯০ থেকে '৯৪ এর মধ্যে সাড়ে ৮ হাজার খুন হয়েছে। তার মধ্যে শাস্তি হয়েছে ৫৯১ জনের। আর ভারতবর্ষের প্রেক্ষাপটে কমপারেটিভ স্টাডি কি বলছে, পশ্চিমবঙ্গে '৯১ সালে খুনের সংখ্যা ছিল ১,৭১২; '৯২ সালে ১,৭০০। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে সেভেন্থ। পশ্চিমবঙ্গ ভাল জায়গায় নেই। জ্যোতি বসুর সমস্ত অফিসাররা মাননীয় রাজ্যপালকে অসত্য ভাষণ লিখে দিয়েছেন, সেই অসত্য ভাষণ মাননীয় রাজ্যপাল এখানে পড়ে দিয়েছেন। সাংবিধানিক দায়-দায়িত্ব তিনি সেরেছেন মাত্র, কিন্তু পশ্চিমবঙ্গ মোটেও ভাল জায়গায় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে কথা মাননীয় রাজ্যপাল বললেন, রায়টে পশ্চিমবঙ্গ কোন অবস্থায় আছে, '৯২ সালে সাম্প্রদায়িক দাঙ্গায় সবচাইতে শ্রেষ্ঠ এই রাজ্য, এই রাজ্যে ৭,৯৫৬টি রায়টের ঘটনা ঘটেছে, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ফিফথ। এই হচ্ছে আইনশৃঙ্খলার পরিবেশ। ডাঃ ওমর আলি কয়েকদিন আগে একটি স্টেটমেন্ট করেছেন, আমার জেলার মন্ত্রী সি. পি. আই. এর ; তিনি বলেছেন, পাঁশকুড়া থানার পুলিশ প্রশাসন এ কেমন? একটা গরীব মানুষকে তুলে নিয়ে এসে পাঁশকুড়া থানা লকআপে সারা রাত ধরে পিটিয়ে পিটিয়ে তার হাড় ভেঙে দিয়েছে, মাননীয় মন্ত্রী পাবলিকলি স্টেটমেন্ট করেছেন। সেই পরিপ্রেক্ষিতে বলি, মাননীয় রাজ্যপাল তিনি কি উত্তর দিচ্ছেন, ল অ্যাণ্ড অর্ডার সিচুয়েশন কন্টিনিউ টু রিমেইন পিসফুল ডেসপাইট সাম অ্যাটেম্পট টু ডিসরাপ্ট পাবলিক অর্ডার, এটা কি প্রমাণ করে? আজকে খুনের দিক দিয়ে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে সেভেন্থ, রায়টে ফিফ্থ পজিশন ইন ইণ্ডিয়া। মহিলাদের উপর অত্যাচার—পশ্চিমবঙ্গের স্থান

হচ্ছে এইটথ, এটা কি প্রমাণ করে পশ্চিমবঙ্গ হীমশীতল পরিবেশে চলেছে? মাননীয় রাজ্যপাল এই কথাটা সঠিক ভাবে বলেননি। মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে আমরা মেনে নিয়ে কি করে ধন্যবাদ দেব, এই ধন্যবাদ কি দেওয়া যায়? ওনারা বললেন পশ্চিমবঙ্গ দ্রুত এগিয়ে চলেছে, শিক্ষা, স্বাস্থ্য, বিভিন্ন ক্ষেত্রে, এই ব্যাপারে আমাদের নেতা খুব ভিভিডলি এবং পয়েন্ট ওয়াইজ তিনি বলেছেন। আমার কাছে কতকগুলি ইণ্ডিকেটর অফ দি ইকনমিক ডেভেলপমেন্ট '৯৩-'৯৪ আছে, তার রেফারেন্স দিচ্ছি, টাটা অ্যাপ্লাইড ইকনমিক ব্যুরো অফ স্ট্যাটিসটিক্যাল ইনডেক্স, এটা লেটেস্ট, এটা অ্যাভেলেবল, ইণ্টারন্যাশনাল ফোরামে রেফার হচ্ছে, সেখানে কি বলছে, ইনফান্ট মটালিটি রেট ঃ- ১৯৯৩-৯৪ সালে উনি দাবি করতেন পশ্চিমবঙ্গ এক নম্বরে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হেল্‌থ মিনিস্টারকে আপনি বলে দিন পশ্চিমবঙ্গ ফিফ্‌থ পজিশনে আছে, আর পাঞ্জাব আছে ফার্স্ট পজিশনে। গত ১৭ বছরে পশ্চিমবঙ্গ আর এক নম্বরে নেই, নেমে গেছে। এই অবস্থা কি হেলদি? ইনফ্যাস্ট মোরালিটি রেট এখানে পাঞ্জাব ফার্স্ট এবং পশ্চিমবঙ্গ ফিফ্‌থ। পারসেন্টেজ অফ চিলড্রেন ইন প্রাইমারী স্কুল—যেখানে পশ্চিমবঙ্গ দাবি করে ১০০ টাকার মধ্যে ২৬ টাকা বাজেটে খরচ করা হয়—সেখানে পশ্চিমবঙ্গের অবস্থা কি? প্রাইমারী এডুকেশনে এক থেকে পাঁচ ক্লাশে ড্রপ আউটের ফিগার হচ্ছে ৬৪.৭। ভাবুন কি অবস্থা? ছেলেরা সব পালিয়ে যাচ্ছে ভয়ে। আপনারা শিক্ষার সাথে রাজনীতি করছেন, কোনও ফাণ্ড নেই, কোনও ঘর নেই। এক থেকে পাঁচ ক্লাসের মধ্যে মাত্র ৩৬ জন থাকছে, বাকিরা সবাই পালিয়ে গেছে। দিজ ইজ দি ইণ্ডিকেটর? পশ্চিমবঙ্গে এনরোলমেন্টে সেকেণ্ড ড্রপ আউটে ফিগার ৬৪.৭। সেকেণ্ডারী এডুকেশন ১ থেকে ৮ ক্লাশ, জুনিয়ার স্কুলে ড্রপ আউটের ফিগার হচ্ছে ৭৪.৮। কি ভয়ঙ্কর অবস্থা? এটা কি হেলদি ইণ্ডিকেটর অফ ডেভেলপমেন্ট। যে রাজ্য দাবি করে আমরা ১০০ টাকায় ২৬ টাকা খরচ করি শিক্ষা খাতে সেই রাজ্যের এই অবস্থা। ১ থেকে ১০ ক্লাস, এখানে ড্রপ আউটের সংখ্যা হচ্ছে ৮৫.৬ পারসেন্ট। অর্থাৎ ১৫ জন ছেলেমেয়েও থাকছে না। ১০০ জন ছেলে ভর্তি হলে ৮৫ জন চলে যাচ্ছে, ১৫টা ছেলে থাকঁছে। ইজ ইট দি ইণ্ডিকেশন অফ দি হেলদি ডেভেলপমেন্ট অফ এ স্টেট? এই জায়গায় আজকে আমরা দাঁড়িয়ে আছি। মাননীয় সদস্য বলে চলে গেলেন তার এগুলো শোনার দরকার ছিল। গ্রসফাক্টরি আউটপুট ক্যাপিটাল ইনভেস্টমেন্ট কত? পশ্চিমবঙ্গে ২,০৯৮। ভারতবর্ষের প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গের পজিশন সেভেন্থ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা কি খুব হেলদি ইণ্ডিকেটর ফর এ ডেভেলপমেন্ট ইন ইণ্ডাস্ট্রিয়াল আউটপুট? ১৯৯৩-৯৪ সালে পশ্চিমবঙ্গ রয়েছে সেভেন্থ পজিশনে। কি অবস্থা তাহলে ভাবুন। নেট ইরিগেটেড এরিয়া এজ পার পারসেন্টেজ টু দি নেট ক্রপড এরিয়া পশ্চিমবঙ্গে কত? পশ্চিমবঙ্গে ৩৫.৮ পারসেন্ট। সেখানে পাঞ্জাব ফার্স্ট পজিশনে রয়েছে এবং পশ্চিমবঙ্গের স্থান সেভেন্থ। এটা কি হেলথি ইণ্ডিকেটর? ফার্টিলাইজার কনসাম্পশন, ৮৭.৬ কেজি পার হেক্টর অফ দি ক্রপ এরিয়া। সেখানে পশ্চিমবঙ্গের স্থান কত? আমাদের স্থান সেখানে পঞ্চম, আর পাঞ্জাবের স্থান প্রথম। হরিয়ানার স্থান দ্বিতীয়, আর অন্ধ্রপ্রদেশের স্থান তৃতীয়, তারপরে পশ্চিমবঙ্গের স্থান। পশ্চিমবঙ্গ কৃষিতে এখন আর

এক নম্বরে নেই। ধান উৎপাদনে পশ্চিমবঙ্গ এক নম্বরে কথা। রাজ্যপাল বলেছেন কৃষিতে এক নম্বরে, এটা অসথ্য কথা। আমি চ্যালেঞ্জ করছি, এটা অসত্য কথা স্যার, the progress of the State or the country depends on the consumption of the electricity. What is the total consumption of electricity in West Bengal? পশ্চিমবঙ্গে ১৪৫ কিলো ওয়াট পার আওয়ার, পাঞ্জাব ৭৮৮ কিলো ওয়াট পার আওয়ার। পশ্চিমবঙ্গের পজিশন ২৫টি রাজ্য এবং ৬টি কেন্দ্র শাসিত অঞ্চল মিলে ফিফটিন্থ পজিশনে। তাহলে একটা স্টেটে যদি ইলেক্ট্রিসিটি কনজাম্পশন কম হয়, That indicates no development of industry, no development of agricultural sector. আর আপনি দাবি করছেন, আপনি নাকি পাওয়ার প্রডাকশনে একসেস হয়ে গেছেন, পাওয়ার বাইরে বিক্রি করছেন। হ্যাঁ, আপনি বাইরে বিক্রি করছেন, এখানে কনজাম্পশন কম, মানুষগুলোকে কৃষিতে পেছনে রেখেছেন, শিল্পকে সেই জায়গায় রেখে দিয়েছেন এবং গ্রাম থেকে আরম্ভ করে শহরগুলোতে ইলেক্ট্রিসিটি কনজাম্পশন কম হচ্ছে, যার ফলে ডোমেস্টিক, এগ্রিকালচার ইণ্ডাস্ট্রিয়াল কনজাম্পশন এই রাজ্যে কম হচ্ছে যার জন্য ১৪৫ কিলো ওয়াট পার আওয়ার ৯৩-৯৪ সালে হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের স্থান ফিপটি। Is it the healthy indicator of the development? No. Not at all. মাননীয় অধ্যক্ষ মহাশয়, Surplus and deficit in electricity supply পারসেন্টেজ পশ্চিমবঙ্গে In relation to the supply of the electricity still West Bengal is—5.8% because of the transmission defect. যদিও আপনার প্রডাকশন বেশি হয়েছে, কিন্তু ট্রান্সমিশন ডিফেক্টের জন্য এই মুহূর্তে—৫.৮ পারসেন্ট ডেফিসিটে রান করছে। সারা ভারতবর্ষে সাপ্লাই অব ইলেক্ট্রিসিটি পশ্চিমবঙ্গের স্থান নাইন্থ পোজিশন, এক নং জায়গায় নেই। Is it the healthy indicator of the development? No. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে বলা হচ্ছে যে ভূমি সংস্কারে পশ্চিমবঙ্গ এক নং জায়গায় রয়েছে। এটা অশ্বত্থামা হত ইতি গজ-র মতো। আমার কাছে এই বইটা আছে, এই বইটা মাননীয় পঞ্চায়েত মন্ত্রী সূর্য্য মিশ্র পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের সমস্ত কৃতিত্ব, ভাল মন্দ মিলিয়ে প্রকাশ করার জন্য প্রাক্তন পাঞ্জাবের গভর্নর নির্মল মুখার্জি এবং এই রাজ্যের প্রাক্তন ল্যাণ্ড কমিশনার, আই. এ. এস. অফিসার দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে দিয়ে একটা বই লিখিয়েছেন, ওরা ভেবেছিলেন ওরা বামফ্রন্ট সরকারের প্রশংসা করে লিখবেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় পশ্চিমবাংলায় ৩৪৬টি ব্লকে সার্ভে করার পর ওরা যা লিখলেন, তার ফলে এই বইটা বাজার থেকে তুলে নেওয়া হয়েছে, এটা বাইরে পাবেন না। আমার কথা নয়, ওরা যা ভূমি সংস্কারের চিত্রটা যা তুলে ধরেছেন, সেখানে তারা কী বলেছেন,

[5-00 – 5-10 p.m.]

Has land reform really reached a cul-de-sac? Sir, official figures of land vested and distributed revealed a disturbing state of affairs. Ac-

cording to "Land Reforms in West Bengal Statistical Report—VII" published by the Board of Revenue (1982) as on 31st December, 1981, vested agricultural land totalled to 12,49,177.76 acres, of which 7,16,916.22 acres had been distributed leaving a balance of 3,52,799.09 acres available for distribution. This was after deducting the area hit by various court orders between then and the end of September, 1992, a span of nearly 11 years, a total of only 94,031 acres of vested agricultural land was distributed. এগার বছরে ৯৪ হাজার মাত্র। This works out to an average of 30.30 acres distributed per day throughout the State or 1.89 acres per day per district. The tempo of activity can hardly be called high. Vested agricultural land left for distribution should, now, be 2,58,715.78 acres. If the tempo continues as before, it will take 25.56 years to distribute this. এর পর প্রশান্ত বাবু কিছু বলবেন নাকি? আর কিছু বলার আছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ অবধি পশ্চিমবঙ্গে বিমলচন্দ্র সিনহা যখন প্রথম ভূমি রাজস্ব মন্ত্রী, তখন ভূমি রাজস্ব আইন এসেছিল কংগ্রেস আমলে। ব্যক্তি মালিকানা থেকে পারিবারিক মালিকানায় গেছে। সেচ এলাকা অসেচ এলাকা হয়েছে বর্গ দেওয়া হয়েছে। সর্বদলীয় কমিটি করে রক্তপাত না করে, লাল পতাকার মিছিল না করে, গরিবে গরিবে যুদ্ধ না বাধিয়ে, রক্তাক্ত পশ্চিমবঙ্গ না করে শান্তির মধ্যে ডাঃ আবেদিনরা, সর্বদলীয় কমিটি করে জমি বণ্টন করেছেন। আমি মাননীয় মন্ত্রী বিনয়বাবুকে জিজ্ঞাসা করছি বারবার করে, আজ অবধি ১২ লক্ষ ৯০ হাজার একর এগ্রিকালচারাল ল্যাণ্ড ভেস্ট হয়েছে। তার মধ্যে বিলি হয়েছে, মাননীয় রাজ্যপাল বলেছেন, ৯ লক্ষ ৫০ হাজার একর জমি। মাননীয় বিনয় বাবু বলবেন কি ১৯৭৭ সাল অবধি কত জমি বিলি হয়েছে? ৭৭ থেকে ৯৪ পর্যন্ত কত জমি বিলি হয়েছে? আপনার কাছে রেকর্ড আছে। উনারা উত্তর দেননি। ওনারা বলেন পশ্চিমবঙ্গ ফার্স্ট। আমরা বলি হ্যাঁ ফার্স্ট। সেই কৃতিত্ব শুধু আপনাদের নয়। আপনারা অনেক কম দিয়েছেন। ৭৭ সাল অবধি ৯ লক্ষ ৫০ হাজার একর বণ্টিত জমির মধ্যে ওদের আমলে বিলি হয়েছে মাত্র ৩ লক্ষ ১০ হাজার একর জমি। ৭৭ সাল অবধি বিলি হয়েছিল ৬ লক্ষ ১০ হাজার একর। আর ওদের সময়ে বিলি হয়েছে ৩ লক্ষ ১০ হাজার জমি। আর ওরা দাবি করেন যে ওরাই নাকি সব করেছেন। তাহলে প্রমাণ হয়ে গেল ওরা কত সত্যি কথা বলে। ওরা মানুষকে ধাপ্পা দেয়। ওদের সময়ই শুরু হয়নি, শুরু হয়েছে অনেক আগে থেকেই। পশ্চিমবঙ্গ এক নম্বরে তার দাবিদার ওরা নয় তার দাবিদার আমরা। ওরা অনেক কম করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা পঞ্চায়েতের কথা বলে। পঞ্চায়েতের মন্ত্রী চলে গেলেন থাকলে ভাল হতো। মুখ্যমন্ত্রীকে দিয়ে স্টেটমেন্ট করে গেলেন। পঞ্চায়েতে আমরা এক নম্বরে। কোথা থেকে এক নম্বরে? এখন এক নম্বর নয় শুনুন। এই যে স্টেটস রিপোর্ট নিয়ে এসেছি। রুর‍্যাল ডেভেলপমেন্ট অব ইণ্ডিয়া। একটু পড়বেন। পশ্চিমবঙ্গের স্থানটা শুনুন খালি। কি বিপজ্জনক অবস্থায় আছেন আপনারা শুনুন স্যার, এমপ্লয়মেন্ট জেনারেশন, জহর রোজগার যোজনায়

পশ্চিমবঙ্গের টার্গেট ছিল ৫ কোটি ৬৩ লক্ষ ৮১ হাজার ম্যান ডেজ তৈরি হবে। কত তৈরি হল? জহর রোজগার যোজনায় ৪ কোটি ৯৫ লক্ষ ১৮ হাজার। পারসেন্টেজ ৮৭.৮৩। পজিশন ইন ইণ্ডিয়া এক নম্বর জায়গায় নয়। শ্রমদিবস তৈরির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এক নম্বরে নয়, ১৫ নম্বরে।

[5-10 – 5-20 p.m.]

এক নং নয়, ১৫ নং পোজিশন। এমপ্লয়মেন্ট জেনারেশন, শ্রম দিবস সৃষ্টির ক্ষেত্রে জওহর রোজগার যোজনায় ১৫ নং পোজিশন। ১৯৯৩-৯৪ সালের স্ট্যাটাস রিপোর্টে এটাই আমরা দেখতে পাচ্ছি। এরপরে ১৯৯৪-৯৫ সালের চিত্রটা কি? যে বছরটা আগামী ৩১শে মার্চ শেষ হবে তার সেপ্টেম্বর পর্যন্ত আমার কাছে ফিগার আছে গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার রুর‍্যাল ডেভেলপমেন্ট মিনিস্ট্রির। তাতে পশ্চিমবঙ্গের অবস্থা কি বিপদজনক দেখুন—জওহর রোজগার যোজনায় পশ্চিমবঙ্গ অক্টোবর মাস পর্যন্ত পেয়েছে ২৪৬ কোটি ৫ লক্ষ ৯১ হাজার টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কর্মবীররা কত খরচ করেছে? ৭৭ কোটি ৬১ লক্ষ ৯১ হাজার টাকা। পারসেন্টেজে ইউটিলাইজেশন অফ রিসোর্সেস অফ জে. আর. ওয়াই. ইন ওয়েস্ট বেঙ্গল ৩১.৫৪%, স্যার, পোজিশন ইন ইণ্ডিয়া? নাইন্থ, এক নং নয়। আর এই বয়স্ক মানুষটাকে দিয়ে ডাঃ মিশ্র এবং মন্ত্রীসভার সদস্যারা অসত্য কথা বলাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আদিবাসী এবং তফসিলি মানুষদের বাড়ি তৈরির প্রকল্প 'ইন্দিরা আবাসন যোজনা'য় পশ্চিমবঙ্গ মোট ১৯,৯৬০টি বাড়ি তৈরি করার জায়গায় ১৩,৩৮৯টি তৈরি করেছে। ৬ হাজার বাড়ি তৈরি করতে পারেনি। গরিব আদিবাসী এবং তফসিলি মানুষদের উন্নয়নের জন্য এই কাজ করতে পারেননি। আজকে আর আপনারা কেন্দ্রের বঞ্চনার কথা বলতে পারছেন না। রাজ্যপাল, তাঁর ভাষণে বলতে পারেননি, মুখ্যমন্ত্রীও বলতে পারছেন না। একটা চার্ট আমার কাছে আছে, তাতে দেখছি—প্ল্যানিং কমিশন ১৯৯১-৯২ সালের জন্য পশ্চিমবঙ্গের প্ল্যান আউটলে ধার্য করেছিল ১,৪৮২ কোটি টাকা। সেই টাকার ওপর কেন্দ্রীয় সরকার আর ২ কোটি টাকা এক্সট্রা দিয়েছিল। অর্থাৎ মোট হয়েছিল ১,৪৮৪ কোটি টাকা। ১৯৯২-৯৩ সালে কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশনের মঞ্জুর করা পশ্চিমবঙ্গের প্ল্যান আউটলে হয়েছিল ১,৫০১ কোটি টাকার। তার ওপর প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান এবং প্রধান মন্ত্রী অতিরিক্ত আর ৪০ কোটি টাকা দিয়েছিলেন। মোট হয়েছিল ১,৫৪১ কোটি টাকা। তাহলে কেন্দ্র কোথায় বঞ্চনা করল? কোথায় গেলেন মাননীয় সদস্য, যিনি একটু আগে কেন্দ্রের বঞ্চনার কথা বলছিলেন? ১৯৯৩-৯৪ সালে প্ল্যানিং কমিশন ওয়েস্ট বেঙ্গলের জন্য প্ল্যান আউটলে ১,৫৫০ কোটি টাকা ধার্য করার পর প্রাইম মিনিস্টার পশ্চিমবঙ্গকে অ্যাডিশনাল রিসোর্স দিয়েছিলেন ১২ কোটি ৬ লক্ষ টাকা, টোটাল হয়েছিল ১,৫৬২ কোটি ৬ লক্ষ টাকা। ১৯৯৪-৯৫ সালের প্ল্যান আউটলে কত হল? ১,৭০৬ কোটি টাকা এবং এর ওপরেও অ্যাডিশনাল রিসোর্স দেয়া হল ২৭ কোটি ৯৩ লক্ষ টাকার; টোটাল দেয়া হল ১,৭৩৩.৯৩ কোটি টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুবই দুর্ভাগ্যের বিষয় এই যে, ৬ষ্ঠ পরিকল্পনায় এই রাজ্য সাড়ে তিন

হাজার কোটি টাকার মধ্যে মাত্র ২৪০০ কোটি টাকায় রীচ করতে পারল। আমরা যদি সাড়ে তিন হাজার কোটি টাকায় রীচ করতে পারতাম তাহলে ৭ম পরিকল্পনায় আমাদের প্ল্যান আউটলে হত ৭ হাজার কোটি টাকার এবং পরিকল্পনায় সেটা করতে পারলে ৮ম পরিকল্পনায় আমরা পেতাম ১৪ হাজার কোটি টাকা। কিন্তু তা আমাদের হল না। আমাদের প্ল্যান আউটলে কখনো ১৪০০ কোটি টাকা, কখনো ১৫০০ কোটি টাকা কখনো ১৬০০ কোটি টাকা বাড়ল। আমাদের পণ্ডিত অর্থমন্ত্রী কিছুতেই পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে ৭০০ কোটি টাকায় পৌঁছতে পারলেন না। তাহলে কি করে এ রাজ্যের বেকারদের কাজ হবে? কাগজে কলমে ৫২ লক্ষ বেকার। অথচ জওহর রোজগার যোজনায় শ্রম দিবস সৃষ্টি হচ্ছে না, শ্রম দিবস নষ্ট হচ্ছে। চাকরি চাইতে গিয়ে সুদীপ্ত গায়েন কারখানার গেটের তলায় পিষ্ট হয়ে মারা গেলেন। স্লোগান উঠেছে, 'শিল্পায়ন', অথচ জল নেই! স্লোগান উঠেছে, 'শিল্পায়ন', অথচ বিদ্যুৎ নেই! স্লোগান উঠেছে, 'শিল্পায়ন', অথচ রাস্তা নেই! স্লোগান উঠেছে, 'শিল্পায়ন', অথচ কমিউনিকেশন নেই! স্লোগান উঠেছে শিল্পায়ন, এদিকে পুলিশের লাঠি এবং লাল ঝাণ্ডার অত্যাচার। কোথায় শিল্প? কোথায় তার অগ্রগতি? সব জায়গায় আজকে মানুষ বঞ্চনার শিকার হচ্ছে। আজকে ৩৮ হাজার গ্রামে এই ভণ্ড লাল তপস্বীদের অত্যাচারে গ্রামীণ সম্পদ লুঠ হচ্ছে, এদের অত্যাচারে কষাই খানায় পরিণত হয়েছে, নারীদের উপর নির্যাতন হচ্ছে আর তারই দলিল রাজ্যপালের ভাষণ। সুতরাং এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব ভণ্ডামির নামান্তর মাত্র। তাই এই প্রস্তাবের আমি তীব্র বিরোধিতা করে এবং আমাদের আনীত অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ননীকর মহাশয়ের উত্থাপিত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে আমি আন্তরিকভাবে সমর্থন করে কয়েকটি কথা রাখতে চাইছি আর কংগ্রেসিরা যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছেন তার মধ্যে কোন সারবত্তা নেই বলে বিরোধিতা করছি। আজকে আমি মাননীয় জয়নাল সাহেবকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ তিনি আজকে না রেগে অনেক কনস্ট্রাকটিভ বক্তৃতা রাখার চেষ্টা করেছেন। কিন্তু ডাঃ মানস ভূঁইয়া যে ভাষায় এখানে একজন মাননীয় সদস্যকে বললেন, সেই ভাষায় বলার অধিকার তাঁর আছে কিনা তা আমি জানি না। উনি বললেন, আমরা ১১০ বছরের কংগ্রেস। একথা ওনার বলার অধিকার আছে। আগেকার কংগ্রেস আর এই কংগ্রেস এক নয়। ধরুণ, একজন তার বাবাকে খুব ভালবাসেন। এখন তার বাবা যদি মারা যায় তাহলে তাকে ৩ দিনের বেশি রাখা যায় না, গন্ধ বেরিয়ে যায়। এখন সেই কংগ্রেসের গন্ধ বেরিয়ে গেছে যে কংগ্রেসে ওরা আছে। আজকের যে কংগ্রেস, গান্ধীজির কংগ্রেস নয়, ইন্দিরা গান্ধীর কংগ্রেস নয়, বোফর্সের কংগ্রেস। যেখানে কথা উঠেছে সুটকেস ভর্তি টাকা নিয়ে প্রধানমন্ত্রীর বিরুদ্ধে কথা। ৪ হাজার কোটি টাকা শেয়ার কেলেঙ্কারীর কথা। আজকে সেই কংগ্রেসের মুখ থেকে কি করে দুর্নীতির কথা শুনতে পাই? কি করে তারা দুর্নীতির কথা বলেন? আমি একটি গল্প শুনেছিলাম, একটি মধুর দোকানে একজন মধু কিনতে যায়। তিনি গিয়ে দেখলেন, সামনের দিকে কোনও লোক নেই, সব

লোক ভিতরের দিকে। তিনি জিজ্ঞাসা করলেন, কি ব্যাপার? মধু নেই? এটা কি মধুর দোকান নয়? দোকানদার বললো, মধুর দোকানের পরিবর্তে মদের দোকান হয়ে গেছে। তা কংগ্রেসের সেই অবস্থা হয়েছে। কংগ্রেসের একটা পর্যায় ছিল যখন তারা দেশের জন্য কিছু করেছেন। এখন এই কংগ্রেস তাকে ব্যবহার করার চেষ্টা করছেন। কংগ্রেসের সেই নীতি ওদের মধ্যে নেই। মাননীয় জয়নাল সাহেব বললেন ৩৫ বছর ধরে উনি আছেন। আমিও ওনার মতো বেশ কিছু সময় ধরে আছি। এই বিধানসভায় ৪জন মুখ্যমন্ত্রীকে দেখেছিলাম। ডাঃ বিধানচন্দ্র রায়কে, প্রফুল্ল সেনকে, অজয় মুখার্জি কে দেখেছিলাম এবং মাননীয় জ্যোতি বসুকেও দেখছি। এখানে দাঁড়িয়ে ডাঃ বিধানচন্দ্র রায় কেন্দ্রের বঞ্চনার কথা বলেছিলেন। এখানকার প্রসিডিংস যদি দেখেন তাহলে দেখবেন তিনি বারে বারে কেন্দ্রের বঞ্চনার কথা বলেছেন। আর আজকে আপনারা এখানে দাঁড়িয়ে বলছেন কিছুই হয়নি। এই কথা বলা আপনাদের শোভা পায় না। কেন্দ্রের বঞ্চনার কথা প্রফুল্ল সেন এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন। তিনি দিল্লিতে গিয়ে বলেছিলেন, এবং জনসভাতেও বলেছেন। কেন্দ্র চিরকাল এখানে বঞ্চনা করে গেছেন এবং তারই ফল আমাদের ভোগ করতে হচ্ছে। আজকে আপনারা মহারাষ্ট্রের কথা বলছেন। হাজার হাজার রিফিউজি পশ্চিমবাংলায় এসেছে। এদের দায়িত্ব পশ্চিমবাংলার লোকের শুধু ছিল, সারা ভারতবর্ষের লোকের ছিল। তাদের রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ছিল। কিন্তু তারা তা করেনি। আজকে আপনারা বলছেন যে আমরা ৭ নম্বরে আছি। কিন্তু ৭২ সালে আপনারা কত নম্বরে ছিলেন? ৭ নম্বরের অনেক নিচে ছিলেন।

[5-20 – 5-30 p.m.]

সেটা তো আপনি বলছেন না। ডঃ আবেদিন কিছু বললেন না। কিছু না বললে হরিরামপুরে কলেজ হল কেন? হরিরামপুর তো ওনারই এলাকা। আজকে তো বঞ্চনার কথা বলছিলেন। আজকে আপনারা বললেন যে আমরা ৭ নম্বরে আছি। কত নম্বর থেকে কত নম্বরে আমরা গিয়েছি সেটা কি দেখেছেন? আমি ইকনমিক রিভিউ থেকে ছোট্ট হিসাব দিচ্ছি। ১৯৮৫-৮৬ সালে ৩১শে মার্চ ১৯৯৩ পর্যন্ত আই.ডি.বি. থেকে মহারাষ্ট্রে ১৭ হাজার ৭৭২৯ কোটি টাকা দেওয়া হয়েছে, গুজরাটে ১২ হাজার ৫৪৫ কোটি টাকা, তামিলনাড়ুতে ৯ হাজার ৬৩৪ কোটি টাকা, কর্নাটকে ৭ হাজার কোটি টাকা, আর পশ্চিমবঙ্গ ৫ হাজার কোটি টাকা দেওয়া হয়েছে। লোন নেওয়ার জন্য ব্যবস্থা ছিল, আইন ছিল কিন্তু আপনারা তা করেননি।

**(গোলমাল)**

আজকে আমরা যদি কিছুই করে না থাকি, তা হলে আপনারা যেখানে সারা ভারতবর্ষে ১৯ লক্ষ একর জমি বিলি করেছেন সেখানে আমরা পশ্চিমবঙ্গে মোট ৪৮ লক্ষ একর জমি বিলি করেছি। আর আপনাদের আমলে তো ৬ লক্ষ একর জমি বিলি করেছিলেন। আমাদের এখানে ক্ষুদ্র প্রান্তিক চাষীদের প্রায় ৬৫ শতাংশের হাতে জমি আছে। এটা ভারতবর্ষের কংগ্রেস রাজত্বে আছে? আপনারা যদি এতই ভাল কাজ করবেন তাহলে গুজরাটে মিটিংএ

কেন ৫০০ লোক হয়েছিল, উড়িষ্যায় কেন ৫০০ লোক হয়েছিল? ভোটের রেজাল্ট বেরোবার পর আপনারা দেখতে পারেন। ভাল কাজ যদি আপনারা করেই থাকেন তা হলে আপনাদের এত দুরবস্থা কেন? আমরা এই সব খবর খবরের কাগজ থেকে পাচ্ছি। ভক্তি করে আপনারা আমাদের সাহায্য করতে আসছেন না, আসছেন ভয়েতে। কেননা জ্যোতি বসু যদি সাহায্য না করেন তাহলে আপনাদের আর কোনও উপায় থাকবে না। আজকে আপনাদের গলা নেমে গেছে। ১৩ তারিখের পর আরও নেমে যাবে।

(মানস ভূঁইয়া কিছু বলতে ওঠেন গেলমাল)

আপনারা কোনও রায়েটের কথা বলছেন। থানাতে যেগুলি কেস হয় সেগুলিই রায়েট হয় না। রায়েটের মানে কি। আজকে সারা ভারতবর্ষের লোক এসে বলে আপনারা কেমন করে শান্তি রক্ষা করছেন?

(গোলমাল)

কোরাম নেই। কোরাম নেই স্যার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে। বসুন। বলুন, বীরেন বাবু।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথাটা বলছিলাম, যখন আমরা ভারতবর্ষের অন্যান্য জায়গায় যাই কোনও কমিটি নিয়ে তখন সবাই আমাদের জিজ্ঞাসা করেন যে আপনারা কেমন করে শান্তি রক্ষা করেন? এই ৯টা দল এক সঙ্গে ১৬ বছর কেমন করে আছেন? তাঁরা আমাদের সঙ্গে পরামর্শ করেন, আর আপনারা একটা দল, তাতেই রোজ মুখ্যমন্ত্রী বদল হচ্ছে। আপনারা আজকে কংগ্রেসের কথা বলছেন, মহাত্মা গান্ধী এবং মাননীয়া ইন্দিরা গান্ধী থাকলে কি বলতেন জানিনা, মনিপুরে মেম্বার কিনে মন্ত্রী সভা করলেন, পার্লামেন্টে মাইনরিটি হয়েও মেজরিটি হয়ে গেলেন, এই যে দল, এই দল করে কংগ্রেস কতদিন চলবে? আপনারা বড় গলা করে আমাদেরকে বলেন। যদি আমরা বলতে যাই যে চালে আমাদের সব থেকে ভাল হয়েছে, বলুন ওটা কিছু নয়। মাছে প্রথম হয়েছে, আপনারা বলেন অন্ধ্রের মাছ না হলে চলে না অন্ধ্রের মাছ তো আসবে কারণ এখান থেকেই অন্ধ্রের মাছের চারা যাচ্ছে। আপনারা তো কোনও ভালটা দেখতে পারেন না। আমি বলছি জমি আপনারা বেশি করতে পারেননি, কেন করতে পারেননি? এই কংগ্রেসের মদতে ভূমি জীবিরা হাইকোর্ট করে মামলা ঝুলিয়ে রেখে জমি বিলি করতে দিচ্ছেন না। আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে বলছি এখানেও আরম্ভ হয়েছে কংগ্রেসের মদতে অন্যদিকে জমি বিক্রি করে বড় লোকরা লাভ করছেন। আজকে বনাঞ্চল কিছু হয়নি? আজকে সারা ভারতবর্ষের লোক স্কীমটাকে মেনে নিয়েছেন, বলছেন লুপ্ত প্রায় বনগুলিকে আমরা পুনরুজ্জীবিত করেছি, সারা ভারতবর্ষের লোক তা দেখতে আসছে। বনাঞ্চল আমরা বাড়িয়েছি, আপনারা তা বলতে পারলেন না। গ্রামের প্রোটেকশন ফোর্স করে এটা করা হয়েছে, আপনারা ভাল কিছু দেখতে

পারছেন না। আজকে জলে আর্সেনিক দেখা গিয়েছে, সেটাও বামফ্রন্ট সরকারের দোষ? আমি ধন্যবাদ জানাব, কারণ আমাদের সরকার এই বিষয়ে যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করেছেন। সেন্ট্রাল গভর্নমেন্টকেও ধন্যবাদ জানাচ্ছি, কারণ ৭৫ পারসেন্ট টাকা দিয়েছেন। গণ বন্টন ব্যবস্থা সম্পর্কে যা বলেছেন ভারতবর্ষের অন্য কোথাও তা আছে? গ্রীষ্ম মরশুমে ভর্তুকি দিয়ে চাল দেওয়া হয়েছে এই রকম ঘটনা এখানে কোথায় আছে? তারপর বিদ্যুতের উন্নতি, বিদ্যুতের উন্নতি যা হয়েছে তা কি আগে ছিল? ১৯৭২ সালের পর থেকে আমাদের ব্যাকলগ নিয়ে আসতে হয়েছিল, এখন বিদ্যুতের উন্নতি হয়েছে। বলবেন কলকাতায় হয়েছে, গ্রামে হয়নি, কেন হয় নি? মাননীয় জয়নাল আবেদিন সাহেব সমবায়ের দুর্নীতির কথা বললেন, মাননীয় জয়নাল সাহেব যখন সমবায় মন্ত্রী ছিলেন, প্রতিদিন কাগজে বেরোত আজ ৩ জন চোর ধরা পড়ল, আজ ৪ জন চোর ধরা পড়ল, উনি করলেন কি, সবাইকে ভয় দেখিয়ে জোর করে কাগজে কলমে দেখিয়ে দিলেন এত টাকা আদায় হয়েছে, ৯০ পারসেন্ট টাকা আদায় হয়েছে দেখিয়ে দিলেন। তারপর যে চুরি হল তার দায় আমাদের ঘাড়ে এসে পড়ল। আপনারা দুর্নীতির কথা বললেন, মাননীয় রমজান আলি মারা গেলেন, রায়পুরে এক কোটি টাকা চুরি হয়েছে, গভর্নমেন্ট এনকোয়ারি করেছেন তার রিপোর্ট এসেছে।

[5-30 – 5-40 p.m.]

তার রিপোর্টে বেশ কিছু ত্রুটি ছিল। সেই কমিটিকে সরকার ভেঙ্গে দিয়েছে। ওরা বললেন যে কিছু হয়নি। মাথা পিছু হিসাবে যে র‍্যাংকিং করা হয় সেটাতে ১৯৬৭-৬৮ সালে আমরা ছিলাম ১৫ নম্বরে, এখন এসেছি ৭ নম্বরে। এটা কি অগ্রগতি হল না, উন্নতি হলনা? শিল্পে জোয়ার দেখা দিয়েছে। ওরা বলছেন যে এত ভাল ভাল নয়। এত শিল্পের জোয়ার ভাল নয়, এটা ওরা বলতে চাইছেন। ওরা আজকে সরকারকে হেনস্তা করার চেষ্টা করছেন। আমাদের বামফ্রন্ট সরকার সারা ভারতবর্ষে আজকে যে ইমপ্রেশন তৈরি করেছে, ওরা যতই চেষ্টা করুন, সেখানে কোনও ফাটল ধরাতে পারবেন না। যে সব রাজ্যে ওদেরই মুখ্যমন্ত্রী আছেন, ওদের স্পিকার আছেন, তারা আমাদের প্রশংসা করেছেন। সাধারণ মানুষ শুধু বামফ্রন্ট সরকারের প্রশংসাই করেন না, তারা আমাদের দিকে চেয়ে আছেন। আমরা যে এক জোট হয়ে ১৬ বছর আছি, এটা সকলের কাছে একটা আশ্চর্য্যের বিষয় বলে মনে হয়েছে, যেটা ওরা কোনও দিন করতে পারেননি। তবে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই যে, কিছু সরকারি কর্মচারি আমাদের শরিক দলগুলির মধ্যে ফাটল সৃষ্টি করার জন্য নানা ভাবে কংগ্রেসের সঙ্গে চক্রান্ত করছে, সহযোগিতা করছে। আমি এখানে দু একটা দৃষ্টান্ত দিতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বারবার বলেছেন যে, যখনই কোনও সমাজবিরোধি কার্যকলাপ সংঘটিত হবে, কোনও মার্ডার হবে, কোনও হিংসাত্মক কার্যকলাপ সংঘটিত হবে, সেখানে কোনও দল টল না দেখে, তাকে অ্যারেস্ট করতে হবে। কিন্তু বারাসাতের ২ নম্বর ব্লকের খড়ি বাড়িতে সমাজ বিরোধিদের হাতে দুই জন খুন হল, কিন্তু কাউকে অ্যারেস্ট করা হল না। মহিলারা গিয়ে এস.পি.-কে বললেন। এস.পি. বললেন যে, আপনারা অমুকের কাছে যান

তা না হলে ধরা যাবে না। এটা কি এস.পি. করতে পারেন? তারপরে বামফ্রন্ট থেকে বলা হয়েছে যে, কোনও গণতান্ত্রিক আন্দোলনের উপরে পুলিশ হস্তক্ষেপ করবে না। আমার নির্বাচনী এলাকায় কিছু সি.পি.এম.-এর লোক, কোনও জমি দখল করেছি, তারা সরকারি জমিতে বসে ছিল। কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে ও.সি. সেখানে গিয়ে ২৭ জনের বাড়ি ভেঙ্গে দিল, কিন্তু কিছু করা হল না। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী ডাক্তার দেবার জন্য চেষ্টা করছেন, বহু কড়া ভাষায় নানা কথা বলেছেন। কিন্তু এই ডাক্তারদের ঠিক করা যাচ্ছে না। তিনি গ্রামে ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দেবার যে প্রস্তাব দিয়েছেন, আমি তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা এটা আগেই চেয়েছিলাম। কিন্তু বাইরের ডাক্তাররা হাসপাতালে গিয়ে রুগীদের বলছে যে আপনারা নার্সিং হোমে যান। লোকাল ডাক্তারও যদি সেই কথা বলেন তাহলে এতে আমাদের দুর্নাম হবে, মন্ত্রী মহাশয়ের দুর্নাম হবে। এটাও দেখা দরকার। আর একটা কথা হচ্ছে, আমাদের ওখানে মাধ্যমিক স্কুলগুলি ১০ বছর ধরে অর্গানাইজড হয়েছে, কিন্তু সেগুলি মঞ্জুরি পাচ্ছে না। কাজেই এটা বিবেচনা করার জন্য আপনাকে অনুরোধ করব। আর একটা কথা হচ্ছে, মালদা জেলায় কোনও সাব-ডিভিশন নেই। সেখানে একটা সাব-ডিভিশন হওয়ার কথা গত বছর থেকে শুনছি। এখানে অন্য জায়গার কথা বলা আছে, কিন্তু আমাদের ওখানে হওয়ার কোনও কথা নেই। পশ্চিমবঙ্গের একমাত্র জেলা মালদা, যেখানে কোনও সাব-ডিভিশন নেই। কাজেই আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে এই বিবেচনা করে এই সেশানে আমাদের আশ্বাস দেবেন। এই কথা বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল বিধানসভায় যে ভাষণ দিয়েছেন তার প্রত্যুত্তরে যে তাঁকে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব আমাদের হাউসের পক্ষ থেকে উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবের সমর্থনে দুই একটি কথা আপনার কাছে জ্ঞাপন করছি। আমাদের রাজ্যপালের ভাষণে সারা রাজ্যে বামফ্রন্ট সরকারের কর্মকান্ডের প্রতিফলন হয়েছে এবং আগামী দিনের কর্মসূচি তৈরি নিয়ে ভারতের সংবিধানগত যে অধিকার সেই অধিকার মাননীয় রাজ্যপাল রাজ্যের কল্যাণের জন্য যে সমস্ত কর্মসূচি গ্রহণ করা উচিত তা এই সভায় উল্লেখ করেছেন এবং বামফ্রন্ট সরকারের যে সাফল্য সেই সাফল্যের দিকগুলিও তিনি উল্লেখ করেছেন এবং যেগুলি করা উচিত ছিল কিন্তু পারেন নি সেগুলিও তিনি উল্লেখ করেছেন। সংসদীয় গণতন্ত্রে বিরোধি দল যারা আছেন তাঁরা আলোচনার জন্য ৬০ ভাগ সময় পান। কিন্তু তা সত্ত্বেও এই বামফ্রন্ট সরকারের রচিত বক্তব্য রাজ্যপাল বলে গেলেন — শুধু একথা বলে তাদের দায়িত্ব পালন করা হয় না, তাদের দায়িত্ব পালন করতে হলে তারা এই রাজ্যপালের বক্তব্যে যে বিষয়গুলি আছে সেগুলি আলোচনা করে দেখবেন। বামফ্রন্ট সরকারের রাজত্বে যে ত্রুটি বিচ্যুতি আছে তা দূরীকরণ করে সেগুলি যাতে জনস্বার্থে দেশের কল্যাণের জন্য বিবেচিত হয়, সে সব কথা আজকে বিরোধি দলের সদস্যদের স্মরণ করিয়ে দেওয়া উচিত। মাননীয় রাজ্যপাল সত্য কথা বলেছেন, ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটল 'বাবরি মসজিদ' ভেঙ্গে — সারা ভারতবর্ষের মধ্যে আমরা একটা রাজ্য, অঙ্গ রাজ্য কিন্তু

পশ্চিমবঙ্গের মানুষ সারা ভারতের যেখানে যেখানে ছড়িয়ে আছে, এই যে মসজিদ ভাঙ্গার ঘটনা এতে সাম্প্রদায়িক সম্প্রীতি বিনষ্ট হল এবং ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে দাঙ্গা হাঙ্গামা ছড়িয়ে যায়, পান্ডুয়ায় আমার কেন্দ্র 'কলিসন্ডা' গ্রাম, সেখানকার একটা পরিবারের ৩ জন মানুষ সুরাটের 'বারসা রোডে' খুন হলেন, সেই ঘটনা ভারতের প্রধানমন্ত্রীকে জানানোর পর তাঁরা মিলিটারি পাঠান, তার চিঠি আছে এবং শ্রী সঈফুদ্দিন চৌধুরি একজন এম.পি. তিনিও এনিয়ে উল্লেখ করেছেন আজকে আমাদের দেশের মানুষ সব জায়গায় ছড়িয়ে আছে, একটা দাঙ্গা হাঙ্গামা হল, আর আমার এলাকায় খুন হল, ৩টি জীবন নষ্ট হল। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ, তারা সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রেখেছিলেন এবং তাই এজন্য আমরা রাজ্যপালকে ধন্যবাদ জানাই। আমরা পশ্চিমবঙ্গের বিধানসভা থেকে প্রস্তাব গ্রহণ করেছিলাম যাতে ১৯৯১ তে কেন্দ্রীয় সরকার যে আর্থিক নীতি গ্রহণ করেছিলেন সেই নীতির পলিশি ঠিক হবে না, সেই নীতিতে কি বিদেশিরা ঢুকে যাবে, সেই নীতিতে কি আমার দেশের সার্বভৌমত্ব নষ্ট হবে? সেই নীতিতে আমার দেশের শিল্প বন্ধ হবে? সেই নীতিতে কি আমার দেশের শ্রমিক বেকার হবে?

[5-40 – 5-50 p.m.]

সেই নীতিতে কৃষি মার খাবে। সেই জন্য আমরা একটা বিকল্প প্রস্তাব দিয়েছিলাম। আজ কৃষিতে পশ্চিমবাংলা চাল উৎপাদনে প্রথম হয়েছে। মাছ উৎপাদনে পশ্চিমবাংলা প্রথম হয়েছে। আলু উৎপাদনে পশ্চিমবাংলা দ্বিতীয় হয়েছে। শুধু তাই নয় কৃষিতে আমরা স্বয়ং সম্পূর্ণ হয়েছি। কৃষির পাশাপাশি শিল্প বিকাশের দরকার। তা না হলে দেশের অগ্রগতি হয় নি। পশ্চিমবাংলায় এই পরিবেশ সৃষ্টি হয়েছে। সেই পরিবেশ সৃষ্টি করার জন্য পশ্চিমবাংলার জনগণ সংগ্রাম করে চলেছে। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে পশ্চিমবাংলার জনগণ সংগ্রাম করেছেন, আজকে কৃষি এবং শিল্প বিকাশের জন্য সংগ্রাম করছে। আজকে ক্ষেত মজুর শ্রেণীর মজুরি বেড়েছে। নিরক্ষরতার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকার আন্দোলন চালাচ্ছে। তার মাধ্যমে আজকে ১১টি জেলায় নিরক্ষরতা দূর করতে পেরেছে। আদালতে বাংলা ভাষা শুরু করেছে। বাংলা ভাষায় বই প্রকাশ করেছে। সরকারি উকিলদের ১০০ টাকা করে ভাতা বাড়িয়েছে। এই ভাবে পশ্চিমবাংলা এগিয়ে চলেছে। পশ্চিমবাংলার অগ্রগতি যাঁরা সহ্য করতে পারছেন না তাঁরা নানা মিথ্যা কথা বলছেন। পশ্চিমবাংলার জনগণ এগিয়ে চলেছে, এগিয়ে যাবে এবং সাহসের সঙ্গে এগিয়ে যাবে। ভবিষ্যতে আরও নূতন পরিবর্তন আসবে এই আশা রেখে এই আকাঙ্খা রেখে, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে বক্তব্য রেখেছেন তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে তার উপরে কিছু বক্তব্য রাখতে চাই। প্রথম কথা হল মানস বাবু যে কথা বলেছেন তার থেকে বোঝা

গেল উনি যে কোর্টটি পরে এসেছেন তার থেকে বেড়াল বেরিয়ে পড়েছে। উনি বলতে গিয়ে বললেন পশ্চিমবাংলায় জম ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে ১ নম্বর-এ আছে ঠিকই। তার জন্য বামফ্রন্ট সরকারের গর্ব করা উচিত নয়। এটা নাকি ওনাদের আমল থেকে হয়ে আসছে। হ্যাঁ, এটা সত্যি কথা যে জমি ডিস্ট্রিবিউশন হয়েছে কংগ্রেসের সময়। সেই সময় ভূমি সংস্কার হয়েছে। কিন্তু সেই ভূমি সংস্কার যারা করতে এসেছিল তারা ঘোড়ায় চড়ে এসেছিল। তারা ঘোড়ায় চড়ে জমিদারের বাড়ি গিয়ে জমিদারের গরু জমিদারের ছাগল এবং জমিদারের যে শিশু জন্মগ্রহণ করেনি তার নামে জমি লিখিয়ে দিয়ে এসেছিল। এই ছিল কংগ্রেসের ভূমি সংস্কার। এতেই ওনারা গর্ব করেন যে, ভূমি সংস্কার করেছি। এতই যদি আপনারা ভূমি সংস্কার করে থাকেন তাহলে কেন কংগ্রেস শাসিত রাজ্যগুলি ভূমি সংস্কারের ক্ষেত্রে প্রথম স্থানে আসছে না? এত দিন ধরে তো তারা সেখানে শাসন করে আসছে, কেন পশ্চিমবাংলা প্রথম স্থানে আসছে? উনি আমার থেকে সিনিয়ার নেতা, ওনাকে আমি একবার স্মরণ করিয়ে দিতে চাই এই বিষয়টা তাঁর ভেবে চিন্তে বলা উচিত ছিল। বিরোধি দলের নেতা মোটামুটি সমর্থন করেছেন রাজ্যপালের ভাষণ। বিরোধি দলের নেতা, তাই বিরোধিতা করতে হয়, তাই ওনাদের আনা সংশোধনীকে উনি সমর্থন করেছেন। মোটামুটি তিনি রাজ্যপালের ভাষণকে উনি সমর্থন করেছেন। তিনি একটু সাম্প্রদায়িকতার কথা বলেছেন, মানসবাবুও বলেছেন! কংগ্রেসের মুখে সাম্প্রদায়িক সম্প্রিতির কথা মানায় না, শোভা পায় না। যে দিন ভি.পি.সিং-এর সরকারকে গদিচ্যুত করবার জন্য নো-কনফিডেন্স মোশন আনা হয়েছিল — ৭ই নভেম্বর ১৯৯০ সালে এই প্রস্তাব আনা হয়েছিল, সেই দিন কংগ্রেস বি.জে.পি. একটা সাম্প্রদায়িক দল তার সঙ্গে হাতে হাত মিলিয়ে ভি.পি.সিং-এর সরকারের বিরুদ্ধে ভোট দিয়েছিল।

বলে দেওয়ার জন্য তৈরি ছিল যে, ভি.পি.সিং সরকার তার বিরুদ্ধে ভোট দিয়েছে। অথবা ধর্ম নিরপেক্ষতার বিরুদ্ধে সাম্প্রদায়িকতার পক্ষে সাম্প্রদায়িক দলের সঙ্গে হাত মিলিয়ে ভোট দিয়েছে। এদের ধর্ম নিরপেক্ষতার যে চরিত্র ছিল, সেটা নষ্ট করেছেন সেদিন থেকেই। তাই আজকে কংগ্রেসের মুখে সাম্প্রদায়িক সম্প্রিতির কথা শোভা পায় না। আপনি বলছেন, এই রাজ্যের মুখ্যমন্ত্রী ১৭ বছর ধরে বসে আছেন, তিনি কিছু শুনছেন না। আমাদের মুখ্যমন্ত্রী তো ১৭ বছর ধরে এই রাজ্যে কিছু কাজ করেছেন, কিন্তু দেশের প্রধানমন্ত্রী, যাকে আপনি নেতা বলে মনে করেন, তিনি তো দিল্লির শাসন আঁকড়ে বসে আছেন, দেশ জাহান্নামে যাক, পার্টি জাহান্নামে যাক, তিনি ছাড়বেন না তার চেয়ার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, হাউসে কোরাম নেই। লিডার অফ দি হাউস বারবার বলা সত্ত্বেও মেম্বাররা অনুপস্থিত থাকছেন।

**(এই সময় কোরামের বেল বাজানো হয়।)**

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** বিরোধী দলের নেতা জয়নাল আবেদিন সাহেব তথ্য এবং সংস্কৃতি বিভাগের কিছু কথা বলতে গিয়ে উত্তরবঙ্গের বিরুদ্ধে একটা কথা বললেন — কেন বসুমতিকে কলকাতা থেকে শিলিগুড়িতে নিয়ে যাওয়া হয়েছে? কলকাতায় তো অনেক কাগজ আছে, কিন্তু সেখানে কি আছে? বসুমতি সেখানকার লোকের কথা বলছে। আমাদের রাজ্য থেকে অনেক বড় বড় কলকারখানা কেন্দ্রীয় সরকার নিয়ে যাচ্ছে। আমার জেলা, দার্জিলিং জেলা থেকে ডিজেল সেড উঠিয়ে নিয়ে যাওয়া হল। তারা এই কথাটার বিরোধিতা করছেন না, কিন্তু বসুমতি শিলিগুড়িতে নিয়ে যাওয়া নিয়ে, — যা এই রাজ্যেই আছে, — তার বিরোধিতা করছেন। এটা তার চিন্তা-ভাবনা করা দরকার। নিজের রাজ্যের সম্বন্ধে চিন্তা করা তার ঠিক হবে না, কারণ তিনি বিরোধি দলের নেতা।

দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের কথা বলছেন? একটা জাতিকে আমরা তৈরি করেছি, সেখানে শান্তি প্রতিষ্ঠা করতে আমরা সক্ষম হয়েছি। এই হাউসে দাঁড়িয়ে বলতে আমরা গর্ব অনুভব করছি। — আজকে দার্জিলিংয়ে শান্তি প্রতিষ্ঠিত হয়েছে। জি.এল.এফ. দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের বাই ইলেকশন বয়কট করা সত্ত্বেও কোনও খুন হয় নি, কোনও ঝামেলা হয় নি সেখানে। সেখানকার ভোটাররা ভোট দিতে এগিয়ে এসেছেন। এই অবস্থা কারা সৃষ্টি করেছে? আমরাই সৃষ্টি করেছি, এই রাজ্য সরকারই সৃষ্টি করেছে। আসামে কেন্দ্রীয় সরকার বোড়োল্যান্ড বোড়োদের নিয়ে যেমন করেছে, জম্মু-কাশ্মীরে যেমন করেছে দিল্লি সরকার, এখানে রাজ্য সরকার যদি সেই ভাবে যেত, তাহলে দার্জিলিংয়ে এই শান্তির অবস্থা হত না। আমরা গর্ব অনুভব করি, দার্জিলিংয়ে এত আন্দোলন হওয়া সত্ত্বেও আজ পাহাড়ে শান্তি প্রতিষ্ঠা করতে আমরা সক্ষম হয়েছি। এই বছরের মধ্যে কোনও খুন-খারাপি সেখানে হয়নি। সেটাই শুধু নয়, দার্জিলিংয়ের মানুষের আজ অভিভাবক হয়েছে। আজকে শিল্পনীতির কথা বলছেন? রাজ্য সরকার যে শিল্পনীতি ঘোষণা করেছেন, আমাদের এই শিল্প নীতি সফল হবে।

[5-50 – 6-00 p.m.]

কারণ আমরা গ্রামের অর্থনীতিকে পঞ্চায়েতের মাধ্যমে চাঙ্গা করেছি। গ্রামের মানুষের ক্রয় শক্তি বেড়েছে। তার ফলে আমাদের শিল্পনীতি এই রাজ্যে সফল হবে। কিন্তু দিল্লির যে শিল্পনীতি তা সফল হবে না। কারণ এই রাজ্য ছাড়া অন্য কোনও রাজ্যে গ্রামের অর্থনীতিকে তারা চাঙ্গা করতে পারেননি, চাঙ্গা করা হয়নি। অন্তিম কথা যেটা বলব, আমাদের মানস ভুঁইয়া সাহেব বলেছেন, পেপারে দেখেছি, যে জ্যোতি বাবুর থেকে লালু ভাল। তাঁর পেছনের চোখ দিয়ে দেখেছেন বোধ হয়। বিহার ভাল, এই কথা তিনি বলেছেন, তাঁর নেতা বলেছেন, প্রধানমন্ত্রীও বলেছেন। এই রাজ্যের সব দিকই ভাল, এখানকার ল' অ্যান্ড অর্ডার ভাল। বিহারকে ভাল দেখার এই তথ্য মানস বাবু কোথা থেকে পেলেন জানি না। তিনি এখানকার অবস্থা খারাপ দেখেছেন। আপনি বিরোধি দলের নেতা, আপনাদের গঠন মূলক সমালোচনা করা উচিত বলে আমি মনে করি। প্রবীরদা আমাকে বলার জন্য তাঁর সময় আমাকে দিয়েছেন, সেজন্য তাঁকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই পবিত্র বিধানসভায় মহামহিম রাজ্যপাল মহোদয় যে ভাষণ দান করেছেন তারজন্য তাঁকে আমাদের নিশ্চয়ই ধন্যবাদ জানানো উচিত। সেই কারণে মাননীয় সদস্য ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাবের উপরে আলোচনার সূত্রপাত ঘটিয়ে আমাদের বিরোধি দলের নেতা, ডাঃ আবেদিন, আজকে যে বক্তব্য রাখলেন তা আমার কাছে অভিনব লাগছিল। অভিনব লাগছিল তাঁর বক্তব্যের বিষয়ের জন্য নয়, তাঁর বক্তব্য উপস্থাপনার জন্য। আমার দুর্ভাগ্য, তাঁর এত কাছে থেকেও তাঁর বক্তব্য পুরোটা আমি শুনতে পাইনি। আজই দেখলাম, তাঁর স্বাভাবিক ভঙ্গি ত্যাগ করে অন্য ভঙ্গিতে ভাষণ রেখে গেলেন। প্রথমে তিনি যে ভাবে আরম্ভ করতে চাইলেন, ভাবলাম বিরাট গর্জনের সাথে সাথে বর্ষণও ঘটবে। কিন্তু তা না হয়ে ঠান্ডা বাতাস বয়ে গেল। তিনি রাজ্যপালের ভাষণকে আমাদের সরকারের একটি আত্মতুষ্টিমূলক বিবৃতি, বিভ্রান্তিকর এইসব ভাষণে ভূষিত করতে লাগলেন। আমরাও ভাষণটির সব কিছু পড়েছি, কোথাও আত্মতুষ্টি দেখিনি। কোথাও আত্মতুষ্টির সুযোগ নেই। কিন্তু তিনি স্পষ্ট করে কিছু অবতারণা না করে, যেহেতু এটি সরল ভাষায় লেখা, এটি দুর্বোধ্য ভাষায় লেখা হলে ভাল হত, এই রকম অভিযোগ করলেন। বাকি সমালোচনা যা করলেন তাতে সমালোচনার থেকে সমর্থনই বেশি ছিল বলে মনে হল। ওঁদের পরের বক্তার বক্তব্য তুলনা করলে ফারাক চোখে পড়বে। সরকারের সাফল্যগুলো নিয়ে বলা তাঁর দায়িত্বের মধ্যে পড়ে না। সমালোচনাগুলোই বেশি করে তুলে ধরবেন, তর্কের খাতিরে বলবেন। কিন্তু যেখানে বিরাট সাফল্য আছে, সে সম্বন্ধে কি করা উচিত? এটা আমাদের পক্ষ থেকে বলার অপেক্ষা রাখে না।

দিল্লিতে যে সরকার বসে আছে বা অন্যান্য রাজ্যে যাঁরা সরকার চালাচ্ছেন তাঁরা এখানে এসে এই সমস্ত দেখে রাজ্য সরকারের কাজের প্রশংসা করে গেছেন, তিনি এটা উল্লেখ করেননি। কিন্তু গ্রামের মানুষ সেটা স্বচক্ষে দেখতে পাচ্ছেন, বুঝতে পাচ্ছেন। এ বিষয়ে কতকগুলো উল্লেখযোগ্য পদক্ষেপ নেওয়া হয়েছে। যেমন — বিশুদ্ধ পানীয় জল সরবরাহ প্রকল্প। এটা একটা বিরাট অ্যাচিভমেন্ট আমাদের জেলা খরা প্রবণ জায়গা, পাথুরে জায়গা। বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়ার একটা বিরাট অংশ, এই ল্যাটেরাইট জোনে পানীয় জলের সমস্যা আছে। বিশুদ্ধ জলতো দূরে থাক, সাধারণ পানীয় জল, কুঁয়োর জল পাওয়া দুরুহ ছিল। জল সংগ্রহের জন্য গ্রাম থেকে অন্য গ্রামে যেতে হত। সেই সমস্ত জায়গায় রিজ বোর্ড টিউবওয়েল করার ফলে এই সমস্যা শতকরা ৬৫ ভাগ দূর করা সম্ভব হয়েছে। তা সত্ত্বেও কিছু কিছু অসুবিধা আছে। যেমন — পানীয় জল পরীক্ষার ব্যবস্থা। এটা সব জায়গায় নেই। আমি জানি বাঁকুড়ায় একটা খ্রিস্টান কলেজে এই জল পরীক্ষা করা হত। কিন্তু কয়েকমাস যাবৎ সেটা বন্ধ হয়ে গেছে। বিষয়টা এলারমিং তাতে কোনও সন্দেহ নেই। আবার মুর্শিদাবাদ, নদীয়া, ২৪-পরগনা প্রভৃতি কয়েকটা জেলাতে জলে আর্সেনিক পাওয়া গেছে। এতে জীবনহানি

হতে পারে। পানীয় জল পরীক্ষা করার ব্যবস্থা বিভিন্ন জায়গায় থাকার দরকার আছে। দ্বিতীয়ত, বনসৃজন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে আমাদের পাবলিক অ্যাকাউন্ট কমিটির সদস্যরা বাঁকুড়া, পুরুলিয়ার বনাঞ্চল দেখতে গিয়েছিলেন। আজ আমরা যখন সর্বত্র বন ধ্বংসের কথা শুনে থাকি তখন ওখানে গিয়ে নিজের চোখে না দেখলে বুঝতেই পারতাম না যে একটা বিরাট অঞ্চলে বনসৃজন হচ্ছে এবং পালন করা হচ্ছে। এজন্য বিভিন্ন কমিটি করা হয়েছে এবং তাদের গ্রুপ করে দায়িত্ব দেওয়া হয়েছে। আগে যারা বনে কাঠ সংগ্রহ করে জীবিকা নির্বাহ করত, বনের কথা ভাবত না, তারাই আজকে দায়িত্বশীল হয়ে বন সংরক্ষণ করছেন। এতে তারাও উপকৃত হচ্ছেন। আমাদের রাজ্যে বন সংরক্ষিত হচ্ছে এবং তার পরিমাণ বাড়ছে সেটা স্যাটেলাইট সার্ভে-তে ধরা পড়েছে। যদি আমরা এই ভাবে চলতে পারি তাহলে আমাদের যে সমস্ত ফলো ল্যান্ড আছে, যেগুলো চাষের উপযোগী নয়, সেখানে বনভূমির পরিমাণ বাড়াতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তৃতীয় সাফল্য হচ্ছে ভূমি সংস্কারে, এর সাফল্যের বিষয়ে আমি আগেই বলেছি। বেশি প্রশংসা করে নিজেদের ঢাক নিজেদের পেটানোর দরকার নেই। সেখানে ল্যান্ড রেকর্ড করার জন্য কম্পিউটার সিস্টেম চালু করা হয়েছে। এই রেকর্ডের সাথে ফটোগ্রাফিও থাকবে। এটা না হলে কার জমি কে নিচ্ছে বা বিক্রি করছে তার কোনও রেকর্ড থাকছে না। এছাড়া অনেক সময় ইনহ্যারিটেড ভাবে জমি পূর্বতন মালিকের নামে থেকে যাচ্ছে। এর একটা পরিষ্কার চিত্র থাকা দরকার। সেটা যদি আমরা করতে পারি যে ওয়ান ম্যান রেকর্ড তাহলে খুব ভাল হয়। পাশ বই-এর মতো একটা বই থাকবে তাতে জমির সমস্ত কিছু রেকর্ড থাকবে। কার জমি কতটা জমি, কার নামে ট্রান্সফার হল ইত্যাদি। এই প্রসঙ্গে একটা কথা না বলে আমি পারছি না, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের ল্যান্ড ট্রান্সফার হত জমির মূল্য কম দেখিয়ে। এইভাবে সরকারের রেভিনিউ ফাঁকি দেওয়া হত।

[6-00 – 6-10 p.m.]

আগে রেভিনিউ ফাঁকি দেওয়া হত সেটা বন্ধ করার জন্য একটা ব্যবস্থা করা হয়েছে। যে, যা খুশি দাম উল্লেখ করা চলবে না, যুক্তিসঙ্গত হওয়া উচিত। রেজিস্টার ঠিক করে দেবেন এটাই ঠিক হয়েছে। এখন দেখছি প্রায় উল্টো দিকে চলে গেছে। আমরা জানি বাস্তু ভিটার ক্ষেত্রে যে জমির দরকার হয় তার দু-তিন গুণ হয় চাষের জমির ক্ষেত্রে, তা হচ্ছে না, ৫ হাজার টাকা বিঘা জমি কেনার লোক নেই, সেই জমির ক্ষেত্রে ৫০০ অথবা হাজার টাকা ডেসিমেল করে দাম ফেলে দিয়েছেন। ১০ হাজার টাকা একজ্যাক্ট ভ্যালুয়েশন সেটা যতটা সম্ভব ব্যবস্থা করার দরকার আছে, জমির একজ্যাক্ট দামটা কত সেটা রেজিস্টাররের উপর ছেড়ে দেওয়াটা ঠিক হবে না, তাই স্থানীয় অথরিটি যাঁরা দায়িত্বে থাকবেন তাঁরা ন্যায্য দাম ঠিক করে দেবেন। আর একটা কথা, যে জমি ইনহেরিটেড এসে যাচ্ছে অর্থাৎ বাপ মারা যাবার পরও পুরাতন নামে থেকে যাচ্ছে। সকলে আপোষ বন্টননামা করে নেয় নিজেদের

মধ্যে, জমির ভ্যালুয়েশন এই রকম হলে পৈত্রিক জমি ভাগ করে নেওয়ার ক্ষেত্রে ১০ হাজার টাকা ফি দিতে হলে কোনও কালেই কিছু হবে না, এইগুলি যদি সহজ করা যায়, দাম দেখে নিয়ে জমি রেকর্ডিংয়ের ক্ষেত্রে ভাল পদক্ষেপ নিতে পারা যাবে। এ ব্যাপারে আমি ল্যান্ড রেভিনিউ মিনিস্টার মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এক কথায় বলতে গেলে রেভিনিউ যেটা হল সেটার অনেক পরিবর্তন ঘটে গেল। ডাঃ মানস ভূঁইয়া মহাশয় জানেন আগের মতো সেই মহাজন এখন আর গ্রামে দেখা যায় কিনা। যে মহাজনের কাছে ফসল তুলে দিয়ে লোককে শূন্য হাতে ফিরে যেতে হত, এখন তার উল্টো হয়েছে। কম জমির বর্গাদাররা এখন ধান ধরে নেয়। এখন ক্ষেত মজুররা অনেকে বাজার করে, কোনও মহাজনের লোকের কাছে কিছু চাইতে হয় না। পরিপূরক কাজ অনেক বেড়েছে, এখন গ্রামের মানুষের হাতে অনেক পয়সা এসেছে। বনাঞ্চলে তৈরির জন্য মানুষ কাজ পাচ্ছে। অন্যান্য জায়গায় মানুষ চলে যাচ্ছে কাজের জন্য। সেজন্য রুর‍্যাল ইকনমি বৃদ্ধি পাচ্ছে, মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। এটা হয়ত ওঁদের ভাল লাগবে না। ওঁরা চাইছেন আগে যেমন ভুখা মানুষ যেন দাও, খাবার দাও, ভাত দাও ইত্যাদি বলত এখন তারা সেই অবস্থা কাটিয়ে উঠেছে। শুধু কৃষি ক্ষেত্রে নয়, শিল্পের ক্ষেত্রেও সেই বন্ধ্যা দশা কেটে যাবার লক্ষণ বৃদ্ধি পেয়েছে। কিছু কিছু শিল্প প্রকল্প গড়ে ওঠার সম্ভাবনা আমাদের রাজ্যে দেখা দিচ্ছে, যাতে করে বেকার যুবকরা একটা আশার আলো দেখতে পাচ্ছে। এখানে শিল্প প্রকল্প যা হয়েছে এবং আগামী দিনে যা সম্ভাবনা দেখা দিচ্ছে সেটা কয়েকটি ক্ষেত্রে সীমাবদ্ধ। কলকাতা, হুগলি, হাওড়া, ২৪-পরগনা এবং মেদিনীপুরের কিছু অংশ। বাকি অন্যান্য জায়গায় এর বিশেষ প্রতিক্রিয়া হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে নীতি ঘোষণা করা হয়েছে যে শিল্প প্রতিষ্ঠানে লোক নেওয়া হবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হবে, কিন্তু বাঁকুড়া বা পুরুলিয়ায় যদি শিল্প না হয়, মার্চ, এপ্রিল মাসে যখন তাদের কাজ থাকে না তখন কি হবে। কাজেই ঐসব এলাকায় একটা লোকাল এক্সচেঞ্জ করলে সেই এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হবে এবং শিল্পে প্রশিক্ষণ প্রাপ্ত যুবকরা সেখানে তাদের নাম নথিভুক্ত করতে পারবে।

এছাড়াও আমাদের মত জেলাতে শিল্প প্রশিক্ষণ প্রাপ্ত যেসব যুবক আছে তাদের চাকরি দেবার নিয়ম নীতি পাল্টাতে হবে। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মহামান্য রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তার উপর মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন না করে আমাদের আনীত সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমি এখানে বক্তব্য রাখছি। আজকে প্রথম দিন হাউসে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক শুরু হয়েছে। যেমন পশ্চিমবাংলায় এই বিদ্যুৎ আসে, এই বিদ্যুৎ যায়, সেই রকম হাউসে এই

কোরাম আছে, এই কোরাম নেই। হাউসে প্রথম থেকেই বামপন্থী বন্ধুরা একটা কথাই বলছেন যে আপনারা জনগণের কাছ থেকে অনেক দূরে আছেন। স্বীকার করতে বাধা নেই, আপনারা নিচের তলায় অনেক কারচুপি করেছেন, সেইজন্য এই কথা বলেছেন। টি. এন. সেশন নিয়ে অনেক বিতর্ক আছে। পশ্চিমবঙ্গে কো-অর্ডিনেশান কমিটিকে দিয়ে আপনারা নিচু তলায় ভোটার লিস্টে যে কারচুপি করেছেন তাতে আমাদের ধারনা টি. এন. সেশন কিছু করতে পারবেন না। আমি এই ব্যাপারে একটা ছোট উদাহরণ দিচ্ছি। বাংলাদেশের ভোটারদের সম্পর্কে ব্যক্তিগত ভাবে আমার কোনও বক্তব্য নেই। যে লোকগুলো উদ্বাস্তু হয়ে চলে আসছে পূর্ববাংলা থেকে তারা যাবে কোথায়। সেইসব লোকগুলো সি. পি. এমের ছত্রছায়ায় ঢুকে যাচ্ছে যাতে ভোটার লিস্টে নাম ওঠে। যদি সে ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি বা সি. পি. আই করে তাহলে তাদের নাম ভোটার লিস্ট থেকে বাদ যাবে। আমার এলাকায় চারজন ভোটার গ্রেপ্তার হয়ে আছে। আমার বিধানসভা কেন্দ্রে চারজন ভোটারের নাম উঠেছে, এই ব্যাপারে আমাদের কর্মীরা অবজেকশন দিল এবং তাদের নাম বাদ দেওয়ার জন্য বলা হল। কিন্তু সেই চারজন ভোটার জাল সার্টিফিকেট নিয়ে আসল বি. ডি. ও চাকদার কাছ থেকে। রাণাঘাট ইস্টে ১৪৮ নং পর্টে তাদের নাম আছ। আমাদের কর্মীরা সেখানে গেল, সেখানে গিয়ে দেখা গেল ভোটার লিস্ট পুরোপুরি জাল করা হয়েছে এবং বি. ডি. ও চাকদার সই জাল করা হয়েছে। আসল ভোটার লিস্টে তাদের কোন নাম ছিল না। ভোটার লিস্ট জাল করে, বি. ডি. ও-র সই জাল করে পশ্চিমবাংলায় আজকে বামফ্রন্ট সরকার টিকে আছে। আমার বিধানসভা কেন্দ্রে দেখা গেল ২৪২ নং পার্টে সি. পি. এম কর্মীরা ১৭৯ জন ভোটারের জন্য ছয় নম্বর ফর্মে দরখাস্ত করল, ১৮০ জন ভোটার কালিয়াগঞ্জ ব্লক থেকে গাইঘাটায় আসছে। তাহলে সবাই কি সার্টিফিকেট নিয়ে গাইঘাটায় চলে আসছে এবং গাইঘাটার ভোটার হচ্ছে।

[6-10 – 6-20 p.m.]

ডি. এম. কে বললাম, ডি. এম. এনকোয়ারী করলো এবং দেখা গেল সবগুলো জাল। এই সূত্র ধরে বলছি বাগদা গ্রাম পঞ্চায়েতের একজন সি. পি. এম. সদস্য নিখিল ঘোষ গ্রেপ্তার হল, কারণ তার কাছে এস. ডি. ও. এবং বি. ডি. ও.'র জাল সার্টিফিকেট পাওয়া গেল এবং আর একজন সদস্যের কাছ থেকেও জাল সার্টিফিকেট পাওয়া গেল। ভোটার লিস্টে কারচুপি আগে থেকেই করা হচ্ছে। ঐ যে প্রফেসার মুস্তাফা বিন কাশিম বললেন যে আপনারা এখানে যতই স্পিকারের কাছে থাকুন, আপনারা কিন্তু জনগণের কাছ থেকে অনেক দূরে আছেন। কিন্তু আসলে তা নয়, আপনারা কারচুপি করে এখানে আছেন। ঠিক ভোটার লিস্ট নিয়ে পশ্চিমবাংলায় লড়াই করুন তাহলে দেখবেন আমরা ওদিকে যাব, আপনারা এই দিকে আসবেন। আর একটা উদাহরণ দিচ্ছি, যশোর রোডের অন্তর্গত চাঁদের হাট মাধ্যমিক

বিদ্যালয়, বাংলা দেশ থেকে মহাদেব বিশ্বাস ৭৮ সালে মাধ্যমিক পাশ করেছে। যে লোকটা ৭৮ সালে বাংলাদেশ থেকে পাশ করল, সেই লোকই এস. ডি. ও. বারাসাত-এর কাছ থেকে জাল সার্টিফিকেট দেখিয়ে প্রমাণ করল যে ৮৩ সালে সে ইণ্ডিয়ান সিটিজেন হয়েছে। আমার জিজ্ঞাস্য যে ৭৮ সালে বাংলাদেশ থেকে পাশ করল অথচ সংবিধান অনুযায়ী আফটার সেভেটি ওয়ান যারা বাংলা দেশ থেকে এপারে এসেছে তারা ভারতীয় নাগরিক হিসাবে গণ্য হবে না, তারা এই দেশের সিটিজেন নয়। কিন্তু এই ভদ্রলোক সি. পি. এম. প্রধান এবং মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির একটা গ্রাম পঞ্চায়েতের প্রধান। যিনি বাংলা দেশ থেকে পাশ করেছেন। যারা বাংলাদেশ থেকে এসেছে এবং ভোটার লিস্টে নাম লিখিয়েছে তাদের বিরুদ্ধে আমার কোনও বক্তব্য নেই। কিন্তু যারা শুধু মাত্র মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ছত্র ছায়ায় আসছে, তাদেরই কেবল মাত্র ভোটার লিস্টে নাম উঠছে। যদি তুমি সি. পি. এম. এর সমর্থক না হও তাহলে নাম বাদ যাবে। আরও মজার ব্যাপার শুনবেন, আমার কন্সিটিটিউয়েন্সিতে উড়িষ্যার মালকানগিরির এস. ডি. ও. যে বয়ানে সার্টিফিকেট দিয়েছে, ইসলাম পুরের এস. ডি. ও. সেই একই বয়ানে সার্টিফিকেট দিয়েছে। এখানে আপনারা বললেন যে আপনারা ক্ষমতায় আসতে পারবেন না। চুরি করে, জালিয়াতি করে, রিগিং করে পশ্চিমবাংলার মাটিতে আপনারা আছেন। সেই জন্য আমরা প্রতিবাদ করছি। মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে পশ্চিমবাংলায় জওহর রোজগার যোজনায় কাজ হচ্ছে, আই. আর. ডি. পি.'র টাকা গরিব মানুষদের কাছে ডিস্ট্রিবিউট হচ্ছে কিন্তু আমার কাছে চারটে ব্যাঙ্কের রশিদ আছে, ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, ঠাকুর নগর শাখা, চারজন গরিব তফসিলি জাতির লোক, সেই চার জন মানুষকে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বলল, ভাই লোন দেব, কিন্তু তোমাদের পার্ট ফাণ্ডে টাকা দিতে হবে। আজকে চিন্তা করতে পারেন যে তারিখে টাকা লোন নিচ্ছে, সেই তারিখেই টাকাটা শোধ করে দিচ্ছে, এটা কী করে সম্ভব? আমি সরকারকে বললাম আমি খেতে পাচ্ছি না, আমাদের লোন দাও, কিন্তু দেখা গেল যে টাকা লোন পেল তার অর্ধেক সে সেদিনই শোধ করে দিচ্ছে। এর কারণ কী? কারণ হচ্ছে এস. সি. এস. টি.'র ক্ষেত্রে ৫০ পারসেন্ট সাবসিডি পাওয়া যায়। একজনকে হয়তো ২০ হাজার টাকা দেওয়া হচ্ছে ১০ হাজার টাকা নিয়ে নেওয়া হল, আর পরবর্ত্তী ১০ হাজার টাকার মধ্যে পাঁচ হাজার টাকা ব্যাঙ্কে গেল। যেটা ছয় বছর পরে অটোম্যাটিক্যালি শোধ হয়ে যাবে। এই ভাবে আই. আর. ডি. পি.'র টাকা নয়ে নয় ছয় করা হচ্ছে। সেই জন্য এই সরকারকে আমি ধিক্কার জানাচ্ছি। জনবিরোধী এই সরকার রাজ্যপালের মুখ থেকে কিছু অসত্য কথা বলিয়ে নিয়ে এই বিধানসভাকে কলঙ্কিত করেছেন এবং আমলাতন্ত্র সরকারকে অসত্য পরিসংখ্যান দিয়ে বিধানসভাকে, মানুষকে এবং হাউসকে বিভ্রান্ত করেছেন। ৯১-৯২ সালের আর্থিক বছরে বলা হয়েছিল পারসেন্টেজ অব গ্রস ইরিগেটেড এরিয়া টু টোটাল ক্রপড এরিয়া—পশ্চিমবঙ্গে ২২.৮১ শতাংশ জমিকে সেচের আওতায় আনা হয়েছে, যেখানে পাঞ্জাব ছিল ৯১.৭৪ শতাংশ, হরিয়ানায় ৮২.৮৬

শতাংশ উত্তরপ্রদেশে ৫৬.৯৮ শতাংশ অর্থাৎ সেই সময়ে পশ্চিমবঙ্গে ৪৫ লক্ষ একর জমির ২.৮১ শতাংশ অর্থাৎ ১০.৩ লক্ষ একর জমিকে সেচের আওতায় আনা সম্ভব হয়েছে। কিন্তু রাজ্যপাল ৯৫ সালের ভাষণের ১৪ নং অনুচ্ছেদে বলেছেন তিস্তা কংসাবতী সহ কয়েকটি মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে ১২.৯৪ লক্ষ হেক্টর সেচ সামর্থ সৃষ্টি করা হয়েছে এবং ক্ষুদ্র সেচের ক্ষেত্রে মোট ২৭.৯৪ লক্ষ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে অর্থাৎ মোট ৪০.৯২ লক্ষ হেক্টর জমি অর্থাৎ মোট ৪৫ লক্ষ হেক্টর জমির ৯১ শতাংশ জমিকে সেচ আওতায় আনা হয়েছে। এই পরিসংখ্যানটি সম্পূর্ণ অসত্য। এইরূপ অসত্য পরিসংখ্যান দিয়ে মাননীয় রাজ্যপাল শুধু বিধানসভা নয় সারা বাংলার মানুষকে ধাপ্পা দিয়েছেন।

৪। মাননীয় রাজ্যপাল ১২ নং অনুচ্ছেদে বলেছেন ১৮.১ মিলিয়ন মেট্রিক টন চাল উৎপাদিত হয়েছে। ১৯৯৪-৯৫ সালের মধ্যে ১৮১ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে। এই চাল এসেছে ২ কোটি ৭০ লক্ষ টন ধান উৎপাদনের মাধ্যমে। আবার গত বছর অর্থমন্ত্রী বলেছেন পশ্চিমবঙ্গে মোট ১ কোটি ৮৪ লক্ষ টন ধান উৎপাদন হয়েছে, অর্থাৎ ১২৬ লক্ষের দুএর তিন অংশ অর্থাৎ ৮৪ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে। সুতরাং ৮৪ লক্ষ টনের পরিবর্তে ১৮১ লক্ষ টন চাল উৎপাদন এর কথা বলে রাজ্যপাল আবার এই বিধানসভাকে কলঙ্কিত করেছেন।

৫। বাংলায় শিল্পায়ন হওয়ার যে মহড়া চলছে তা ১৯৯৬ সালের ভোটের মহড়া বলে বিবেচিত হয়। মাননীয় রাজ্যপাল তার ৩৮ নং অনুচ্ছেদে দীর্ঘ তালিকা দিয়েছেন এই প্রসঙ্গে কিন্তু শিল্পায়নের জন্য প্রথম শর্ত হল বিদ্যুৎ, অথচ বিদ্যুৎ ব্যবহারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সকল রাজ্যের নিচে চলে এসেছে। পি. এন. ইউ বাজেট সেশন ১৯৯৪ লোক সভায় প্রশ্নের উত্তরে যা পরিসংখ্যান পাওয়া যায় তা হল ৯৩.৯৪ সারা ভারতের বিদ্যুতের ব্যবহার ছিল ২৯,৯,৪৯৪ মেগাওয়াট অর্থাৎ ৯০ কোটি মানুষের বার্ষিক মাথা পিছু বিদ্যুৎ ব্যবহার ছিল ৩৬১ ইউনিট আর পশ্চিমবঙ্গের ৭ কোটি মানুষের জন্য বিদ্যুতের ব্যবহার হয়েছে ১২,০৫৬ মেগাওয়াট অর্থাৎ মাথা পিছু ১৭৭ ইউনিট সারা ভারতের বিদ্যুতের গড় ব্যবহারের অর্ধেক হয় পশ্চিমবঙ্গে সেখানে হরিয়ানাতে ৬৫৩ ইউনিট, পাঞ্জাবে ৯০০, মহারাষ্ট্রে ৫৫২, গোয়া ৭২৮, গুজরাট ৬৯২, তামিলনাড়ু ৮৫৮, অন্ধ্রপ্রদেশে ৪০৫, মধ্যপ্রদেশে ৩৪৫ এই হল পশ্চিমবাংলার অবস্থা।

৬। পশ্চিমবঙ্গে অর্ধেক গ্রামে এখনও বিদ্যুৎ যায়নি অধিকাংশ গ্রামে শালের খুঁটি পুতে দাবি করছেন বিদ্যুতায়ন হয়েছে।

৭। শিল্পের দ্বিতীয় শর্ত হল শ্রম। ৬০ এর দশক থেকে এই বাংলার বামপন্থীরা ক্ষমতা দখলের জন্য সরকারি কর্মচারি, শ্রমিক, কৃষক, গরিব মানুষকে বিপ্লবের কথা বলে খেঁপাতে শুরু করে। ওরা বলতেন মালিক, শোষক, শ্রমিক শোষিত তাই শ্রমের প্রয়োজন নেই।

আজকে সে সমস্ত শ্রমজীবী মানুষরা কাজ পাচ্ছে না। পশ্চিমবঙ্গ আজকে সব দিক দিয়ে বিপর্যস্ত। ওয়ার্ক-কালচার বলে কোন কিছুই এখানে অবশিষ্ট নেই।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে)**

[6-20 – 6-34 p.m.]

আমার আর অনেক কিছু বলার ছিল, কিন্তু সময় শেষ হয়ে যাওয়ার জন্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুসারে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই সভায় উপস্থাপন করেছেন তার প্রত্যুরে মাননীয় সদস্য শ্রী ননী কর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। সাথে সাথে তার ওপর যে অ্যামেণ্ডমেন্ট আমাদের বিরোধী পক্ষ, কংগ্রেসের পক্ষ থেকে আনা হয়েছে, আমি তার বিরোধিতা করছি। এই জন্য করছি স্যার, এই মুহূর্তে ভারতবর্ষে নির্বাচিত কিম্বা টাকা দিয়ে কেনা এমন একটাও রাজ্য সরকার নেই যাদের সামগ্রিক সাফল্য পশ্চিম বাংলার সামগ্রিক উন্নয়নের এবং বিভিন্ন ক্ষেত্রের ভূমিকাকে ছোট করতে কিম্বা ম্লান করতে পারে। এটা শুধু আমাদের কথাই নয়, ওঁদেরই প্রয়াত প্রাক্তন প্রধান মন্ত্রী রাজীব গান্ধীও এটা বুঝেছিলেন। তিনি বুঝতে পেরেছিলেন যে, কি রকম রাজনৈতিক, প্রশাসনিক এবং সাংবিধানিক সীমাবদ্ধতা এবং প্রতিবন্ধকতার মধ্যে পশ্চিমবঙ্গকে কাজ করতে হয়। বুঝতেন বলেই তিনি এ রাজ্যের বহুমুখী সাফল্যকে স্বীকার করতেন এবং যার জন্য তিনি ওঁদের বিরাগভাজন হতেন। বর্তমান প্রধান মন্ত্রী পি. ভি. নরসীমা রাও নির্বাচনী বৈতরণী পার হবার জন্য সে কথা রাজ্যে রাজ্যে মুখে বলে বেড়াচ্ছেন— তবে একটু বিকৃত ভঙ্গিতে। ওঁরা কিন্তু এসব কিছুই মানবেন না। তাই ঐসব সবুজ মলাটের, হলুদ মলাটের বিভিন্ন রকম পুস্তক নিয়ে এসে বিকৃত তথ্য দিয়ে বিকৃত বক্তব্য পেশ করছেন। ইণ্ডিয়ান প্রেস অ্যাক্ট অনুযায়ী আমাদের দেশে যার যা খুশি ছেপে বই প্রকাশ করতে পারে। এমন কি এই মহতী সভাতেও যেন-তেন প্রকারে যে কোনও পরিসংখ্যান হাজির করতেও কোনও অসুবিধা নেই। ওঁরা তাই করছেন। তবে পশ্চিমবঙ্গের মানুষের বাস্তব-বোধ আছে—সে জন্যই ওঁরা ঐ জায়গা থেকেই দীর্ঘ ১৭ বছর ধরে চিৎকার করছেন। পশ্চিমবঙ্গের মানুষ দেখছে ১৯৭৭ সালের তুলনায় ১৯৯৪ সালে শিক্ষা থেকে শুরু করে জন জীবনের এবং সমাজ জীবনের সর্ব ক্ষেত্রে ইতিবাচক পরিবর্তন এসেছে। সে জন্যই মানুষ বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় বসিয়ে রেখেছে। আমি আজকে বাধ্য হয়ে ওঁদের দেওয়া তথ্য ও পরিসংখ্যানকে খণ্ডন করার জন্য একটা তথ্য এখানে রাখতে চাই—মহামহিম সিদ্ধার্থশঙ্কর রায়ের রাজত্বকালের শেষ বছরে এ রাজ্যে মোট ৭৪ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্যের উৎপাদন হয়েছিল। আর বামফ্রন্ট রাজত্বে—বর্তমান বছরে—মোট খাদ্য

শস্যের উৎপাদন হচ্ছে ১৮০ লক্ষ মেট্রিক টন। আলাদা করে বলতে হলে বলতে হয় যে, সিদ্ধার্থশঙ্কর রায়ের রাজত্বকালের শেষ বছর এ রাজ্যে আলুর উৎপাদন হয়েছিল ১২ লক্ষ মেট্রিক টন। আর এ বছর আলু উৎপন্ন হয়েছে ৫০ লক্ষ মেট্রিক টনেরও বেশি। সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে পশ্চিমবঙ্গে তৈলবীজের উৎপাদন ছিল ৫ হাজার মেট্রিক টন, বর্তমান সময়ে সে পরিমাণ বেড়ে ২০ হাজার মেট্রিক টনকেও ছাড়িয়ে গেছে। এই প্রসঙ্গে আমি এ কথাই বলতে চাই যে, জনসংখ্যা বাড়ার সাথে সাথে পশ্চিমবঙ্গের প্রয়োজনও মিটছে এবং মিছে বলেই মানুষ এই সরকারকে সমর্থন করছে। এখন আর রাজ্যের মানুষদের মাইলো খেতে হচ্ছে না, উপোস করতে হচ্ছে না, কম পয়সায় মজুরি করতে হচ্ছে না বা শ্রম বিক্রি করতে হচ্ছে না। সে জন্যই আজ আর পশ্চিমবঙ্গের ক্ষেতমজুররা চাল চায় না, পাকা রাস্তা চায়। ইলেক্ট্রিসিটি চায়, গ্রামে স্কুল চায়। ৫/৭টা ফ্যামিলির জন্য একটা করে টিউবওয়েল এখন তাদের ডিমাণ্ড। কিন্তু আজকে আপনারা যে বিরোধিতা করছেন, দীর্ঘ ২৮ বছর ধরে কিন্তু অন্য চেহারা ছিল। এখানে দাঁড়িয়ে চিৎকার করলেও, ভুল পরিসংখ্যান হাজির করলেও মানুষকে বোকা বানানো যাবে না। বাস্তবের অভিজ্ঞতা থেকে মানুষ বুঝেছেন। তারা দেখেছেন, শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে ৫৬০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হত। ৩৮ হাজার গ্রামের মধ্যে মাত্র ১০ হাজার গ্রামে বিদ্যুতের খুঁটি নিয়ে গেছেন, কিন্তু আলো জ্বালাতে পারেননি। সেন্ট্রাল সেক্টর বাদ দিলে আজ পশ্চিমবঙ্গে ২ হাজার মেগাওয়াটের বেশি বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। ৩৮ হাজার গ্রামের মধ্যে প্রায় ২৬ হাজার গ্রামে বিদ্যুতায়ন করা সম্ভব হয়েছে। যদিও এখনও কিছু কাজ বাকি আছে। শুধু বিদ্যুৎ উৎপাদন বেশি হয়েছে তা নয়, আমাদের পাশের রাজ্য উড়িষ্যাতেও আমরা বিদ্যুৎ দিতে সক্ষম হয়েছি। এই জিনিস ভাবা যায় না। আগে ক্ষুদ্র শিল্পের কি অবস্থা ছিল? ১৯৭৭ সালের আগে পর্যন্ত ৭৯ হাজার ইউনিট ছিল। আর এখন সেই জায়গায় ৩ লক্ষ ৫০ হাজার ইউনিট ছাড়িয়ে গেছে। এ কথা আমাদের বলতেই হবে। সেইজন্য আম সাফল্যের কথা বললাম। তাই বলছি, মাননীয় রাজ্যপাল তাঁর যে ভাষণ রেখেছেন তা বাস্তব এবং সেইজন্য আমি তাঁর প্রত্যুত্তরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় উপস্থাপন করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। সেই রকমভাবে শিক্ষা, সেচ, মৎস্য, বন-সৃজন প্রভৃতি সর্বক্ষেত্রে উন্নতি ঘটেছে। এবার আমি আইন-শৃঙ্খলার কথা একটু বলতে চাই। এখানে বারে-বারে আইন-শৃঙ্খলার কথা ওঠে। কিন্তু আমি জিজ্ঞাসা করি—পশ্চিমবঙ্গের চেয়ে ভাল আইন-শৃঙ্খলা আর কোথায় আছে? পশ্চিমবঙ্গে যারা হরিজন মানুষ, যারা তফসিলি শ্রেণী ভুক্ত মানুষ, যারা সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়ের মানুষ তাদের উপর কি অত্যাচার হয়? হয় না। অথচ বিহারে দেখুন, ভুপালে দেখুন—এই শ্রেণীভুক্ত মানুষের উপর কি রকম অত্যাচার হচ্ছে দিনের পর দিন। মধ্যপ্রদেশ, সুরাট, মিরাট মালিয়ানে কি রকম অত্যাচার হয়। এসব কথা শুনতে হবে। বোম্বের ধারাবি বস্তির মানুষের উপর অত্যাচার করে কি সর্বনাশ আপনারা করেছেন। সুতরাং আইন-শৃঙ্খলার কথা আর কত বলব।

দিল্লিতে কি ঘটেছিল? সবদরজং রোডে প্রধানমন্ত্রী বাড়িতে পুলিশি ব্যবস্থা থাকা সত্ত্বেও ইন্দিরা গান্ধীকে ইহলোক ত্যাগ করে চলে যেতে হয়েছিল। তাই বলছি, কোন আইন-শৃঙ্খলার কথা বলব? পেরাম্বুদুরে কি ঘটেছিল—জানেননা? আর এখানে আইন-শৃঙ্খলার কথা বলেন? সেইসব রাজ্যে আইন-শৃঙ্খলা কি ঠিকমতো রক্ষিত হচ্ছে? তবে হ্যাঁ, এখানে কিছু কিছু ঘটনা ঘটছে। কারণ, যে সমাজ কাঠামোর মধ্যে আমরা আছি, যে শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থা তাকে উৎখাত করা সহজ নয়। যে সংস্কৃতিকে আপনারা দীর্ঘদিন ধরে লালন-পালন করছিলেন তাকে এক-নিমেষে পরিবর্তন করা সম্ভব নয়। আপনাদের ১৩ দলের ভিতর যে কোন্দল সেই কোন্দলের পরিপ্রেক্ষিতে কিছু সমস্যা হতেই পারে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের দিকে একবার তাকান—রেফের পরিসংখ্যান কি আছে? পুরানো কথা আমাকে বলতেই হবে। শ্রী জ্যোতি বসু এক প্রশ্নের উত্তরে যে পরিসংখ্যান দিয়েছেন তা আপনারা নিশ্চয়ই শুনেছেন। টোটাল ঘটনা আমাদের এখানে ঘটেছিল ১৪৪৬৯টি আর গ্রেপ্তার করা হয়েছে ২৯৬৫২ জনকে। এবার দেখা যাক অন্যান্য রাজ্যে ১৯৯৩-৯৪ সালে কি অবস্থা ছিল। উত্তরপ্রদেশ—৮৭২১, মহারাষ্ট্র—৩৩৩১, মধ্যপ্রদেশ—২৬৬১, আর পশ্চিমবঙ্গে—১৩৯১, অপেক্ষাকৃত কম। ভারতবর্ষের স্বাধীনতার পর ৪৭টি বছর পার হয়ে গেল। নেতৃত্ব দিচ্ছেন আপনারা (কংগ্রেসিরা)। দেখেছেন। দেশের কি হাল করেছেন? আর ২ বছর পরে আপনারা সুবর্ণ জয়ন্তী পালন করবেন। এই ২ বছরের মধ্যেই দেশটা বিক্রি হয়ে গেল ধনতান্ত্রিক দেশের কাছে ভারতবর্ষের মানুষ জানল পি. ভি. নরসিমা রাওয়ের নেতৃত্বে কংগ্রেস পরিচালিত এই দেশের স্বাধীনতা, প্রতিরক্ষা কর্মসূচি আত্মসমর্থন করলো বিদেশি বনিকদের হাতে। ডিফেন্স টেকনোলজির গোপন কর্মসূচি বিশ্বের সমস্ত শত্রু মিত্র দেশগুলি জানবে। আমাদের দেশের উপগ্রহ কর্মসূচি সব বন্ধ হয়ে গেল। কাদের ধমকে? কেন পাঠালেন সোমালিয়াতে সৈন্য-এর উত্তর আছে? উত্তর দেওয়া সম্ভব নয় তা আমি জানি। এই তো আপনাদেরট্রাডিশন। সুতরাং আপনাদের মুখ থেকে এসব কথা বলা শোভা পায় না। আর এই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবাংলায় লৌহ কঠিন নেতৃত্ব দিচ্ছেন বামফ্রন্ট সরকার দীর্ঘ ১৭ বছর ধরে একাধিক দলকে সঙ্গে নিয়ে। এটা একটা আদর্শ, একটা নজির সৃষ্টি করেছে।

আমরা এখানে অনেক কাজ করেছি। কিন্তু আপনারা অন্যান্য রাজ্যের কি অবস্থা করেছেন? অন্যান্য রাজ্যের ভোটের খবর যখন এসে পৌঁছবে তখন আপনারা কোথায় গিয়ে দাঁড়াবেন? তাই এসব কথা কেন বারবার তুলছেন। প্রবীর বাবু ভোটার লিস্টের কথা বলছিলেন। রাজ্যপালের ভাষণের উপর বলতে উঠে উনি শুধু ভোটার লিস্ট ভোটার লিস্ট করে বলে গেলেন। পশ্চিমবাংলার গরিব মানুষের জন্য কি তারা কিছু বলেছেন? আমরা এতদিন শুধু হাসপাতালে গিয়ে বুকের ছবি করতাম, পায়ের ছবি তুলতাম। এবার ভোটের জন্য মুখের ছবি তুলতে হবে। এই কলকাতায় চৌরঙ্গী কেন্দ্রে ডঃ বিধানচন্দ্র রায়ের আমলে ছবি তুলে ভোট হয়েছিল। কিন্তু আপনারাই হেরে গি[illegible]লেন। ছবি তুলে ভোট হলেও

আপনাদের পরাজয় অবশ্যম্ভাবী। কেন না রাজনৈতিক সদিচ্ছার অভাব রয়েছে। মহম্মদ বীন তুঘলকের পাগলামীর ঘটনা সবাই ক্ষমা করে দিয়েছেন। একজন ঐতিহাসিক আলফিন স্টোন বলে গেছেন মহম্মদ বীন তুঘলক হচ্ছেন একজন মানুষ with the best of intention, but with no sense of proportion. So Mohammad Bin Tughlak was transcendently a failure আপনাদের পতনের মূলে কি আছে। কি ইনটেনশন রয়েছে? আপনাদের রাজনৈতিক সদিচ্ছার অভাব রয়েছে। ভারতবর্ষের ক্ষেত্রে কি হবে সেটা কয়েকদিনের মধ্যেই বুঝতে পারবেন। তাই গঠনমূলক সমালোচনা সুনির্দিষ্ট রীতিনীতি চর্চা যেভাবে করা উচিত তা আপনারা করুন এবং রাজ্যপালের ভাষণের প্রত্যুত্তরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব গৃহীত হয়েছে তা সমর্থন করুন এই কথা বলে, আপনাদের আহ্বান জানিয়ে এবং আপনাদের সংশোধনীগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6.34 p.m. till 11 a.m. on Monday, the 13th March, 1995 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 13th March, 1995 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 5 Ministers of State and 122 Members.

[11-00 - 11-10 a.m.]

**Starred Questions**

**(To which oral Answers were given.)**

*23—Held Over

*24—Not called.

গ্রেট ইস্টার্ন হোটেল

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রেট ইস্টার্ন হোটেলটিকে 'হেরিটেজ' হোটেল হিসাবে গড়ে তোলার প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) এজন্য কোন সংস্থার সাথে চুক্তি করা হয়েছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) বিবেচনাধীন।

(খ) না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, প্রস্তাবটি বিবেচনাধীন আছে। কোন সংস্থার সঙ্গে চুক্তি হয়েছে কিনা সেটা বললেন না। আমরা সংবাদপত্রে বিভিন্ন খবর পাচ্ছি। আমরা দেখছি যে মন্ত্রীর নামে বিবৃতি বের হচ্ছে যে একটা ফরাসি সংস্থার সঙ্গে এই ব্যাপারে কথাবার্তা চলছে, শ্রমিক ইউনিয়নের সঙ্গে কথাবার্তা চলছে। সংবাদপত্রের মন্ত্রীর

যে বিবৃতি বের হচ্ছে, আর আজকে মন্ত্রীর যা বিবৃতি, এটা কন্ট্রাডিকশন হচ্ছে। কাজেই আমি জানতে চাচ্ছি যে, কোনও ফরাসি সংস্থা কি এই হোটেলটা আধুনিকীকরণ করা বা গ্রহণ করার প্রস্তাব রাজ্য সরকারের কাছে দিয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নির্দ্দিষ্ট প্রশ্নের নির্দ্দিষ্ট উত্তর দিয়েছি। এই সম্পর্কে আলাপ-আলোচনা চলছে, অনেক কথাবার্তা হচ্ছে। অনেক ঠিক কথা বের হচ্ছে, আবার বে-ঠিক কথা বের হচ্ছে, নানা রকম কথা বের হচ্ছে। এই সম্পর্কে একটা পূর্ণাঙ্গ স্টেটমেন্ট আমি আগামী ১৫ তারিখে করতে চাই আমি আশা করব যে তাতে বিস্তারিত বক্তব্য থাকবে। সমস্ত প্রশ্ন যা তাদের জিজ্ঞাস্য জনমানসে এবং হাউসের সদস্যদের, সেটা নিরসন হবে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে ধন্যবাদ যে আপনি ১৫ তারিখে বিস্তারিত তথ্য দেবেন। কিন্তু আপনি জানেন যে স্টেটমেন্ট দেবার পরে আমাদের জিজ্ঞাস্য করার আর কোনও স্কোপ থাকবে না। সেজন্য আমি আপনার কাছে কতকগুলি তথ্য জানতে চাই যে, এখানে কর্মচারি যারা আছেন, তারা ছাঁটাই হবেন কিনা, কর্মচারি যারা ছাঁটাই হবেন তারা কি কি সুযোগ সুবিধা পাবেন, এবং কি কি শর্তে দেওয়া হবে? কারণ আপনি কি বিবৃতি দেবেন আমরা জানি না সেজন্য এই তথ্যগুলি আমরা জানতে চাচ্ছি যে, কর্মচারিরা ক্ষতিগ্রস্ত হবে কি না, তাদের জব সিকিউরিটি থাকবে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমি বলছি যে, বিস্তারিত বিবরণের মধ্যে সব থাকবে। এটা পুনঃনবীকরণ এবং হোটেলটাকে উচ্চমানের করার বিষয়ে যে প্রস্তাব আছে, সেটা কার্যকর করতে গিয়ে রাজ্য সরকার একজন কর্মচারিকেও ছাটাই করবে না।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি, যদিও তিনি বলেছেন যে, ১৫ তারিখে একটা পূর্ণাঙ্গ বিবৃতি দেবেন, সরকার বা মিনিস্ট্রির পক্ষ থেকে জয়েন্ট সেক্টর হিসাবে এটা উন্নয়ন করা বা আপ টু ডেট করে মডার্নাইজ করার প্রস্তাব আছে কি না?

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় মন্ত্রী তাঁর বিবৃতিতে বিস্তৃত কথা বলবেন বলেছেন, কিন্তু আমি প্রশ্ন উত্তরের মাধ্যমে জানতে চাই, আমরা দীর্ঘদিন ধরে দেখছি তাঁরা যে উদ্যোগ গ্রহণ করেছেন এই গ্রেট ইস্টার্ন হোটেলের ব্যাপারে, এই বিষয়ে শ্রমিক কর্মচারিদের মূল দুটি প্রতিনিধিমূলক সংগঠন — আই.এন.টি.ইউ.সি. এবং সিটু এবং তাদের যে রাজনৈতিক দল তাদের শ্রমিকরা মূল প্রস্তাবের সঙ্গে তীব্র বিরোধিতা করে আন্দোলনে সামিল হয়েছেন এবং সে ক্ষেত্রে মন্ত্রী সভার বক্তব্য এবং আপনার বক্তব্য অনুযায়ী, আমরা সংবাদপত্রে যা দেখছি, এ ব্যাপারে আপনাদের বক্তব্য কি সেটা আমাদের বলুন। শ্রমিক ইউনিয়নের যে বক্তব্য এবং

আমরা সংবাদপত্রে আপনাদের যে বক্তব্য দেখছি এই দুই বক্তব্যের মধ্যে ফারাক আছে। এ ব্যপারে খোলাখুলি ভাবে বলুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ;** আমি বক্তব্য-এর ফারাক সম্পর্কে মন্তব্য করছি না। সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন তাকে কার্যকর করতে গিয়ে যে যে ব্যবস্থাগুলি নেওয়া হবে বলে প্রস্তাব গৃহীত হয়েছে সেগুলি হল — এই কর্মচারিদের সমস্যাগুলি মোকাবিলা এবং মীমাংসা করা। প্রথমত কারও চাকরি যাবে না; দ্বিতীয়ত, কেউ যদি সদিচ্ছায় অবসর নিতে চান সেক্ষেত্রে ভারত সরকার এবং আমাদের রাজ্য সরকার তাদের অধিগৃহীত সংস্থাগুলির কর্মচারিদের যে সমস্ত অবসরকালীন সুযোগ সুবিধা দিয়েছে আমরা তার সবগুলি বিবেচনার মধ্যে রেখেছি এবং সেসব প্রস্তাবগুলি আগামী ১৫ তারিখের বিবৃতিতে বিস্তৃত ভাবে দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমার স্পেসিফিকালি প্রশ্ন ছিল যে, দীর্ঘদিন ধরে দেখছি সিটু, আই.এন.টি.ইউ.সি. সংশ্লিষ্ট কর্মচারিদের নিয়ে আন্দোলন করছেন এবং তাদের সঙ্গে রাজ্য সরকারও কথা বলেছেন। ওই সিটু এবং আই.এন.টি.ইউ.সি.-তে যারা নেতৃত্ব দিচ্ছেন, কর্মচারিদের স্বার্থ নিয়ে যারা সংগ্রাম করছেন, তাদের বক্তব্যের সঙ্গে আপনার বক্তব্যের যে ফারাক আছে সেটা খোলাখুলি ভাবে বলুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যারা চাকরি করতে চান তাদের একজনেরও চাকরিতে ছেদ ঘটবে না। দ্বিতীয়ত, অবসরকালীন ভাতা, অবসরকালীন যে সুযোগ সুবিধে আছে সেগুলি পাবেন তারা। প্রাইভেটাইজেশন করছি না। যৌথ উদ্যোগে, সরকারের প্রস্তাবিত কোনও সংস্থা বা রাজ্য সরকার নিজে প্রধান শক্তি হিসেবে থেকে এই হোটেলটিকে নিবদ্ধিকরণ এবং অধিগ্রহণ করবেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি হোটেলের সংশ্লিষ্ট কর্মচারিদের যে ইউনিয়ন তাদের সঙ্গে আলোচনায় বসে ছিলেন, সেই আলোচনার ফলে কি অবস্থা হয়েছে সেটা আমাদের জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমরা সমস্ত ইউনিয়নের সঙ্গে, সমস্ত সংস্থার সঙ্গে আলোচনা করেছি এবং তাদের একত্রিত করে মূল যে প্রস্তাব দিয়েছি সেটার ওপর ভিত্তি করে আমি আগামী ১৫ তারিখে একটি বিবৃতি দেব। তাদের কি প্রতিক্রিয়া তা তারা এখনও জানাননি। তারা কয়েক দিন সময় নিয়েছেন, এক সপ্তাহ বা দু সপ্তাহ সময় নিয়ে আলোচনা করতে পারেন বা লিখিত উত্তর দিতে পারেন, তবে এখনও কিছু জানাননি।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে, এটা বে-সরকারিকরণ

হচ্ছে না, যৌথ উদ্যোগে পরিচালিত হবে এবং সরকারই মূল পুঁজি হিসাবে কাজ করবে। আমার প্রশ্ন, এই যে যৌথ উদ্যোগে হবে সেক্ষেত্রে কার পারসেন্টেজ কত থাকবে — সরকারের পারসেন্টেজ কত থাকবে বা ফরাসি সংস্থার পারসেন্টেজই বা কত থাকবে? এইসঙ্গে আমার জিজ্ঞাস্য, এইরকম পদক্ষেপই বা নিতে যাচ্ছেন কেন যেখানে সংস্থাটি লাভজনক সংস্থা হিসাবে চলছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কার কত অংশ থাকবে এটা এখনও স্থিরিকৃত হয়নি, তবে আলোচনা যা হয়েছে তাতে সরকারের প্রাধান্য থাকবে বলতে পারি। আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে বলছি, সংস্থাটি লাভজনক কি লোকসানজনক সেই তর্কে কখনও যাইনি, কিন্তু এই বিধানসভা কক্ষে ১৯৮০ সালে একটি প্রস্তাবের মাধ্যমে সংস্থাটিকে অধিগ্রহণ করা হয়েছিল, ন্যাশনালাইজড করা হয়েছিল। সেখানে যে যুক্তি ছিল সেটা গত ১৫ বছরে কার্যকর করা সম্ভব হয়নি। বর্তমানে আমরা সেটাই কার্যকর করতে যাচ্ছি। তাতে এক নম্বরে ছিল, সেখানে যেসব কর্মচারি রয়েছেন সরকার পক্ষ থেকে তাদের স্বার্থ রক্ষা করা হবে; দুই, হোটেলটির যা অবস্থা সেই অবস্থায় হোটেলটিকে রাখা যাবে না, নবীকরণ করতে হবে, আধুনিকীকরণ করতে হবে। ১৯৮০ সালের গৃহীত এইসব সিদ্ধান্ত কার্যকর করবার জন্যই বর্তমানের এই নতুন পর্যায়ের উদ্যোগ।

**শ্রী নির্মলকুমার দাস ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, রাজ্য সরকার যেখানে ঘোষণা করেছেন সেখানকার কেন্দ্রীয় অলাভজনক সংস্থাগুলিকে লাভজনক অবস্থায় নিয়ে যাওয়া হবে সেখানে গ্রেট ইস্টার্ন হোটেল, যেটা লাভজনক অবস্থায় রয়েছে, সেই হোটেলকে যৌথ উদ্যোগে নিয়ে যাওয়া হচ্ছে কেন? এটা রাজ্য সরকারের নীতির পরিপন্থী কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিষয়টা খুবই পরিষ্কার। রাজ্য সরকারের জনসাধারণকে সাহায্য করবার ব্যাপারে কতগুলো বিষয়ে অগ্রাধিকারের ব্যাপার রয়েছে। হোটেলটি রাজ্য সরকারের ছিল না, কর্মচারিদের স্বার্থ রক্ষা করতে গিয়ে হোটেলটিকে তাঁরা অধিগ্রহণ করেছিলেন। কিন্তু হোটেল চালাবার মতো কাজ রাজ্য সরকারের অগ্রাধিকারের মধ্যে নেই। ১৫ বছর আগে সিদ্ধান্ত হয়েছিল, হোটেলটির নবীকরণ করা হবে। সেই আধুনিকীকরণ করতে গিয়ে যে যে কন্সালটেন্সীর সাহায্য আমরা নিয়েছিলাম তারা আমাদের দেশে খুবই প্রতিষ্ঠিত এবং বেশ গুরুত্ব সম্পন্ন। তাদের প্রত্যেকের প্রস্তাব ছিল, হোটেলটিকে ভেঙ্গে ফেলতে হবে এবং সেখানে নতুন করে হোটেল করতে হবে। কিন্তু রাজ্য সরকার ঠিক করেন যে, এই ধরনের একটা ঐতিহ্যমন্ডিত বাড়ি না ভেঙ্গে কাজটা করা যায় কিনা। সেই ব্যাপারে দেখা গেল, তারজন্য যে প্রযুক্তি দরকার সেই প্রযুক্তি নিয়ে সেই সময় কেউ এগিয়ে এল না।

ভারত সরকারের প্রস্তাব অনুযায়ী ইন্দো-ফ্রেঞ্চ ফ্রেন্ডশিপ ট্রিটি পরিধির মধ্যে ভারত

সরকারের পক্ষ থেকে ওদের পাঠানো হয় এটা করতে। ওরা পুরানো সমস্ত কিছু বজায় রেখে, বাইরের আকৃতির সমস্ত কিছু বজায় রেখে এই প্রস্তাবে ওরা নিতে রাজি হয়েছে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** বামপন্থী সরকারের নীতি ছিল কাউকে ছাঁটাই না করা। কিন্তু দেখতে পাচ্ছি গ্রেট ইস্টার্ন হোটেল লাভজনক হওয়া সত্ত্বেও আপনি সি.আই.টি.ইউ. এবং আই.এন.টি.ইউ.সি.-র সঙ্গে আলোচনা করছেন কর্মচারিদের অবসর গ্রহণ করার ব্যাপারে। কাগজে দেখতে পাচ্ছি আপনি বলেছেন চাকুরি দেবেন, তার জন্য বেকারি এবং হোটেল খোলার পরিকল্পনা আছে। সেখানে চাকুরি দিতে গেলে আপনার মূল কথা হচ্ছে সবাই অবসর গ্রহণ করার পর তাদের আলাদা ভাবে চাকুরি হবে। আমার প্রশ্ন হচ্ছে দপ্তরের এই রকম কোনও পরিকল্পনা আছে কিনা তাদের ফোর্স করে অবসর গ্রহণ করানোর পর তাদের আলাদা ভাবে চাকুরি দেওয়া হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি প্রথমেই বলেছি একজনও শ্রমিক কর্মচারিকে ছাঁটাই করা হবে না। তারা যদি চায় নিজেরা কাজ করতে পারে সেই সংস্থায়। গ্রেট ইস্টার্ন হোটেল অথরিটি সরকারের আইনের দ্বারা পরিচালিত হবে। এই সংস্থা উঠে যাচ্ছে না, সেই সংস্থার অধীনে তাঁরা থাকবেন। যত দিন না হোটেল নূতন হচ্ছে ততদিন তারা এই অথরিটির কাছ থেকে বেতন পাবেন। যাঁরা স্বেচ্ছায় অবসর নেবেন যাতে বিশেষ ভাবে সুযোগ সুবিধা দেওয়া যায় সেই প্রস্তাব আমরা ইউনিয়নগুলির কাছে করেছি। কেউ ছাঁটাই হচ্ছে না।

### বিচার ব্যবস্থার সংস্কার

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিচার ব্যবস্থা সংস্কারের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, প্রস্তাবগুলি কি কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কোনও প্রস্তাব পেশ করা হচ্ছে না। কিন্তু আমরা দেখতে পাচ্ছি বিচার ব্যবস্থা একটা অব্যবস্থার মধ্যে দিয়ে চলছে, বহু

মামলা জমে থাকছে। বিচার ব্যবস্থার গণতন্ত্রীকরণ করার ব্যাপারে এবং জনগণের কাছে দায়বদ্ধ করার ব্যাপারে বিভিন্ন মহলে আলোচনা হচ্ছে। এই পরিস্থিতিতে এই রকম কোনও প্রস্তাব দেবার ব্যাপারে উদ্যোগ গ্রহণ করছেন কিনা?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** আমরা যেগুলি করতে চাই তাতে এই রকম প্রস্তাব দেওয়ার কোনও প্রশ্ন নেই। আমরা প্রতিটি সাব-ডিভিশন হেড কোয়ার্টার্সে অ্যাসিস্ট্যান্ট অর অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জাজ দেওয়া আরম্ভ করেছি, ফ্যামিলি কোর্ট আরম্ভ করেছি। বিভিন্ন জায়গায় কেসের লোড কমানোর জন্য স্টেট ট্রাইব্যুনাল করেছি। ল্যান্ড ট্রাইব্যুনাল করার প্রচেষ্টা করছি। বিভিন্ন জায়গায় নূতন করে আরও কোর্ট বিল্ডিং তৈরি করে নূতন একটা পরিধি বাড়াবার চেষ্টা করছি। লোক আদালতের মাধ্যমে কেসের মীমাংসা করার চেষ্টা করছি। আমরা এই ভাবে চেষ্টা করছি যাতে মানুষ কোর্টের মাধ্যমে সুবিধা পায়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** আপনি যে পদক্ষেপ নিয়েছেন তা হল বিচার ব্যবস্থার পরিকাঠামোর যাতে আরও উন্নতি করা যায়। বিচার ব্যবস্থা জনগণের কাছে দায়বদ্ধ করার প্রশ্নে, গণতন্ত্রীকরণ করার ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও প্রস্তাব দেবার পরিকল্পনা আছে কিনা? সমস্ত জিনিসটা রাজ্য সরকারের পক্ষে করা সম্ভব নয়, কেন্দ্রীয় সরকারের সাহায্যের দরকার। এই বিষয়ে উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** আমাদের প্রধানমন্ত্রী বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রী এবং বিভিন্ন রাজ্যের প্রধান বিচারপতিদের নিয়ে আলোচনা করেছিলেন। তাতে কতকগুলি রেকমেন্ডেশন হয়েছিল। সেইগুলি কার্যকর করার প্রচেষ্টা করছি, সেইভাবে কিছু করার প্রচেষ্টা চলছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে বলবেন কি, এই বিচার ব্যবস্থা, বিশেষ করে নিম্ন আদালত, মহকুমা আদালত, জাতীয় আদালত বা হাইকোর্টে বহু বিচারকের পদ খালি পড়ে থাকার জন্য অসংখ্য মামলা জমে যাচ্ছে, সেসব খালি পদগুলো পূরণের জন্য কোনও পরিকল্পনা আছে কি না এবং মামলাগুলোকে এক্সপিডাইট করবার কোনও পরিকল্পনা আছে কি না।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** বিভিন্ন নিম্ন আদালতে খুব বেশি পদ খালি নেই। পরপর দু বছর আমরা অ্যাপয়েন্টমেন্ট দিতে পারিনি। তার কারণ, সুপ্রিম কোর্ট বলেছিল, রিক্রুটমেন্ট পলিশিটা কি হবে। সেই পলিশি অনুযায়ী আমাদের রাজ্যে অর্ধেক পি.এস.সি.-র মাধ্যমে হত, অর্ধেক মাননীয় হাইকোর্টের বার অ্যাশোসিয়েশনের মাধ্যমে হত। সেটা পরিবর্তন করে সমস্তটাই পি.এস.সি.-র মাধ্যমে করার প্রচেষ্টা করে আমরা হাইকোর্টকে জানাই এবং হাইকোর্ট কোনও উত্তর না দেওয়ার পর আমরা এই বছর সমস্তটাই পি.এস.সি.-র মাধ্যমে রিক্রুট করব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নবম অর্থ কমিশন বিচার ব্যবস্থার সুষ্ঠ পরিচালন কাঠামো গড়ে তোলার জন্য, আরও দ্রুত পদক্ষেপ গ্রহণের জন্য, তাকে আরও সুষ্ঠ, সার্বিক পরিপূর্ণ রূপ দেওয়ার জন্য কত অর্থ পেয়েছিলেন, কত টাকা খরচ করতে পেরেছিলেন এবং কতটা বেশি পরিকাঠামো গড়তে পেরেছেন, এবং এই ব্যবস্থা কতটা ইমপ্লিমেন্ট করেছেন, কতটা অ্যাচিভ করেছেন?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আমরা দু কোটি ৪৩ লক্ষ টাকা পেয়েছিলাম। তার সঙ্গে ছিল রাজ্য সরকারের ম্যাচিং গ্রান্ট। তাই দিয়ে আমরা সল্ট লেকে হাইকোর্টের আট জন জজের জন্য আটটি কোয়াটার তৈরি করছি। সেখানে ভিত্তি প্রস্তর স্থাপন করে কাজ শুরু করেছি। আর, ডায়মন্ড হারবার, আসানসোল, শিউড়ি, কালনা, দূর্গাপুর, বারাসাতে কোর্ট বিল্ডিং করার জন্য টাকা মঞ্জুর করা হয়েছে। এখানে হাওড়া, রামপুরহাট, রায়গঞ্জে প্লান এস্টিমেট সাবমিট করার টাকা দেওয়া হয়েছে। কল্যাণী, হলদিয়াতেও ওদের প্লান এস্টিমেট চেয়েছি, ওখানে নতুন কোর্ট বিল্ডিং করে দিচ্ছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, একটা জনমুখী বিচার ব্যবস্থা, যা একটা ক্ষেত মজুর পায়, শ্রমিকরা যাতে দ্রুত বিচার পেতে পারে, সেইরকম ধরনের সংস্কার এবং আপনি বললেন যে, প্রধানমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর মধ্যে বিচার ব্যবস্থা সংস্কারের ব্যাপারে বা পরিবর্তনের ব্যাপারে একটা মিটিং হয়েছে, রেকমেন্ডেশন হয়েছে, তাতে কি আছে? একটা জনমুখী এবং দ্রুত বিচার যাতে সাধারণ মানুষ পেতে পারে সেই ব্যাপারে কতটা সাহায্য হয়েছে, কি কি ব্যপার গৃহীত হয়েছে, কতটা করতে চান, সেটা বিস্তারিত ভাবে বলার জন্য অনুরোধ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** এতগুলো বলা যাবে না। তবে বিভিন্ন ট্রাইব্যুনাল করার জন্য একটা রেকমেন্ডেশন হয়েছে। বিভিন্ন ট্রাইব্যুনালের মাধ্যমে কেস নিষ্পত্তি করার ব্যবস্থা হচ্ছে। এছাড়া কিছু অ্যামেন্ডমেন্ট করার কথাবার্তা হয়েছে। আপনি যদি ডিটেলসে জানতে চান তাহলে নোটিশ দিলে আমি সবগুলো একসঙ্গে বলে দেব।

**Shri Rajesh Khaitan :** Supplementary question, Sir. Housing facilities to the judges in Calcutta are the poorest in the country and the owest, I mean, in comparison to Bombay, Madras, Bangalore etc. Everywhere the facilities are far superior. Now, my supplementary question to the Hon'ble Minister is that how much time will it take to complete the Housing Complex for judges at Salt Lake?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আমাদের এখানে পশ্চিমবাংলায় বিভিন্ন জাজদের কোয়ার্টার বা অন্যান্য সুযোগ সুবিধা পুয়োরেস্ট নয়। যাঁদের নিজস্ব কোয়ার্টার আছে তাঁদের ক্ষেত্রে সরকারি কোয়ার্টারের জন্য টাকা দিয়ে আসছে সরকার। পশ্চিমবাংলায় সর্ব প্রথম জাজদের থাকার জন্য বিল্ডিং করা হচ্ছে। ভারতের কোনও রাজ্যে এই রকম ব্যবস্থা নেই। সেদিন কলকাতা হাইকোর্টের চীফ জাস্টিস বলছিলেন যে সর্বপ্রথমে এই পশ্চিমবাংলায় এই ব্যপারে অগ্রণী ভূমিকা নিয়েছে। ঠিক হয়েছে যে দু বছরের মধ্যে জাজদের কোয়ার্টার কমপ্লিট করা হবে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার সাপ্লিমেন্টারি প্রশ্ন হচ্ছে, এই যে বিভিন্ন জেলায় এবং মহকুমায় কোর্টগুলো আছে সেখানে এ.পি.পি. এবং পি.পি. নিয়োগের ক্ষেত্রে আমরা বিভিন্ন কথাবার্তা শুনতে পাই, নানা বিতর্কও উঠেছে, এদের অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে পদ্ধতিটা কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** কোয়েশ্চেনটা আলাদা হয়ে গেল। তবুও আমি বলছি, এ.পি.পি. এবং পি.পি. দুটি ভিন্ন জিনিস — একজন সরকারি কর্মী এবং অন্যজন বে-সরকারি লোক। আপনি কোনটি সম্পর্কে জানতে চান তা বললে বলতে সুবিধা হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে পি.এস.সি.-র মাধ্যমে বিচারপতিদের নিয়োগের ব্যবস্থা করা হয়েছে। বিচারপতি নিয়োগের জন্য শেষ কোন সময়ে পরীক্ষা হয়েছে, তার ফলাফল কি এবং কবে তাঁদের নেওয়া হয়েছে? কতজনকে নেওয়া হয়েছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** পরীক্ষার ফল বেরিয়ে গেছে দু বছর আগে এবং সমস্ত অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেছে। তবে পরপর দু বছর কোনও পরীক্ষা হয়নি। এবারে পরীক্ষার জন্য নোটিফিকেশন দেওয়া হয়েছে, শীঘ্রই পরীক্ষা হবে। কতজনকে নেওয়া হয়েছে, অ্যাকচুয়াল নম্বরটা আমার মনে নেই।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, জেলা এবং মহকুমাগুলিতে কত কেস পেন্ডিং আছে? সেই কেসগুলোকে ধরে, টার্গেট করে, তার সমাধানের জন্য এই ইনফ্রাস্ট্রাকচার, যেমন জাজদের জন্য নতুন বাড়ি ইত্যাদি হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, এই টার্গেট পিরিয়ড কবে শেষ হবে এবং জনমুখী বিচার ব্যবস্থার দ্বারা সাধারণ মানুষ উপকৃত হবে? এটা বললে ভাল হয়।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** অ্যাকচুয়াল রিপোর্ট নেই। তবে ১৯৯২ সালে নিম্ন আদালতগুলিতে সতের লক্ষের মতো কেস পেন্ডিং ছিল। বর্তমানে সেগুলিকে লোক আদালতের

মাধ্যমে যেটা সেন্ট্রাল অ্যাক্টে আছে, সেই অনুযায়ী একটা প্রচেষ্টা আরম্ভ হয়েছে। তবে কবে শেষ হবে সেটা বলতে পারছি না।

## বলাগড় বিদ্যুৎ প্রকল্প

***২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বলাগড় বিদ্যুৎ প্রকল্পের অংশীদার হচ্ছেন কোনও এক বিদেশি কোম্পানি;

(খ) সত্যি হইলে, উক্ত বিদেশি কোম্পানির নাম কি;

(গ) এ বিষয়ে কোনও চুক্তি স্বাক্ষরিত হয়েছে কি না; এবং

(ঘ) প্রকল্পটির জন্য কত টাকা ব্যয় ধার্য হয়েছে?

**ডঃ শংকর সেন ঃ**

(ক) হ্যাঁ। একটি বিদেশি সংস্থা এই কোম্পানির ইকুইটি শেয়ার হোল্ডার হবে।

(খ) বিদেশি সংস্থার নাম রোলস - রয়েস পি.এল.সি.। ইহা একটি ব্রিটিশ সংস্থা।

(গ) বলাগড় পাওয়ার কোম্পানি লিমিটেড এর পক্ষে চুক্তির চূড়ান্ত রূপ দেওয়া হচ্ছে তবে এখনও স্বাক্ষরিত হয় নাই।

(ঘ) ২২৩৬ কোটি টাকা।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, আপনি যে বললেন এই চুক্তি এখনও স্বাক্ষরিত হয়নি, কবে নাগাদ এটি স্বাক্ষরিত হতে পারে বলে আপনি মনে করছেন এবং যে টাকার কথা বললেন তাতে কত অংশ রোলস রয়েস কোম্পানি এবং কত অংশ বিদ্যুৎ দপ্তর দেবে সেটা বলবেন কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** এই পাওয়ার স্টেশনটি পুরোপুরিই ব্যক্তিগত মালিকানায় হচ্ছে। এখানে যে বিদেশি সংস্থার সঙ্গে চুক্তি এবং কথাবার্তা চলছে তা বলাগড় পাওয়ার কোম্পানিই কথাবার্তা বলছে। এখনও ডিটেলস অ্যাভেলেবেল নয়, ডিটেলস অ্যাভেলেবেল হলেই আমরা পেশ করতে পারব। তবে যেটুকু স্থির হয়েছে তাতে এইটুকু বলতে পারি যে, বিদেশি ইকুইটি ৯১ মিলিয়ন ডলার এই ইকুইটি ছাড়া ডেবটের পোরশন হচ্ছে ৩৬২ মিলিয়ন

ডলার এবং এটাই সুপারিশ করা হয়েছে। টোটাল ইকুইটি ৬০০ কোটি টাকা এবং ঋণের পরিমাণ হচ্ছে ১৬৩৬ কোটি টাকা। তার মধ্যে ৯১ মিলিয়ন ডলার ইকুইটির জন্যে এবং ঋণের জন্য ৩৬২ মিলিয়ন ডলার সুপারিশ করা হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** বলাগড়ের সঙ্গে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রকেও বিদেশি সংস্থায় করার একটা চুক্তি হচ্ছে শুনেছি, তাহলে কোন কোন ইউনিটের সঙ্গে চুক্তি হচ্ছে এবং কোন কোন কোম্পানির সঙ্গে চুক্তি হচ্ছে, কত টাকার চুক্তি হয়েছে এবং এক একটা ইউনিটে কত পরিমাণ টাকা ধার্য হয়েছে জানাবেন কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** বলাগড়ের সঙ্গে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের চরিত্রগত তফাৎ আছে। বক্রেশ্বর আমাদের অধীনে একটি সংস্থা ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন করছে। এর ৩টি ইউনিটের জন্যে জাপান থেকে সফট লোন হিসাবে লোন নেওয়া হয়েছে। এটা বাই ল্যাটারেল এগ্রিমেন্ট হয়েছে এবং ওরা টোটাল ৮০ পারসেন্ট লোন দেবে আর আমরা ২০ পারসেন্ট দেব। বাকি ২টি ইউনিটের জন্যে ডেভেলপমেন্ট কনসালটেন্টের সঙ্গে কথা বলেছি। এর চুক্তির উদ্যোগ আছে কিন্তু ডিটেলস করে উঠতে পারিনি। পারচেজ এগ্রিমেন্ট এই ভিত্তিতেই করা হবে যে আমরা কত পারসেন্ট বিদ্যুৎ নেব তার উপরে। ১-২-৩ জাপানী ঋণে করা হচ্ছে, ৩০ বছরে আমরা শোধ করব, এটি প্রাইভেটাইজেশন নয়। আর ৪-৫ যৌথ্ উদ্যোগে করা হবে। তাতে আমাদেরও শেয়ার থাকবে, বিদেশেরও থাকবে এবং দেশীয় সংস্থারও কিছু শেয়ার থাকবে। তবে এই ব্যপারে এখনও চূড়ান্ত হয়নি।

**শ্রী তপন হোড় ঃ** এই ১-২-৩ ইউনিটের এবং ৪-৫ ইউনিটের উৎপাদন কবে নাগাদ হবে বলে আপনি মনে করেন?

**ডঃ শংকরকুমার সেন ঃ** আমাদের ১-২-৩ ইউনিট যেটি জাপানী. ঋণে হচ্ছে সেটা আমরা দুভাগে .পেয়েছি। একটা গত বছরে পেয়েছি এবং এই বছরে একটার অ্যাপ্রুভ্যাল পেয়েছি। ১-২ এর টেন্ডার ডাকা হয়ে গেছে। অক্টোবর-নভেম্বর মাসে অর্ডার প্লেস করব।

কারণ অর্ডার প্লেস করতে গেলে কতগুলো স্টেপ আছে। টেন্ডার হবে, সেই টেন্ডার ইভ্যালুয়েশন হবে এবং তার পরে সেটা দিল্লি পাঠাতে হবে। দিল্লি অ্যাপ্রুভ করলে তখন আমরা অনার দিতে পারব। তাই আমরা ধরেছি, দিল্লি দু-মাস সময় নেবে, জাপান দু-মাস সময় নেবে, যারা ঋণ দিচ্ছে। এই রকম হিসাব করে আমরা দেখেছি যে অক্টোবর-নভেম্বর নাগাদ আমরা এটা প্লেস করতে পারব। আর অক্টোবর-নভেম্বর নাগাদ যদি এটা করতে পারি তাহলে প্রথম ইউনিট আসবে এপ্রিল ১৯৯৯। এবং তার পরে ৬ মাস বাদে বাদে বাকি দুটো

আসবে। আর ৪,৫ যদি আমরা এর মধ্যে করে ফেলতে পারি — আপনারা জানেন যে, ৪,৫,-এর মধ্যে একটি প্রায় ৭০ পারসেন্ট বয়লারের কাজ হয়ে গেছে। তাহলে হয়ত ওটাকে একটু এগিয়ে আনা সম্ভব হতে পারে। যদি আমরা আর্থিক যে চুক্তি করতে চাচ্ছি সেটা তাড়াতাড়ি করে ফেলতে পারি, অন্তত আগামী ৬ মাসের মধ্যে, তাহলে হয়ত ১৯৯৮ সালের শেষ দিকে আমরা এটাকে নিয়ে আসতে পারব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলাগড় পাওয়ার স্টেশনের কথা যা বললেন সেটা আর.পি.জি. গ্রুপ যারা সি.ই.এস.সি.-র মালিক তারা তৈরি করেছেন। এবং আমাদের মন্ত্রী উল্লেখ করে সেটা তারা রোলস রয়েস-এর সঙ্গে একটা চুক্তি করেছেন। মাননীয় মন্ত্রী নিশ্চয় জানেন যে, রোলস রয়েস এমনিতে পাওয়ার স্টেশন চালায় না। তাঁরা ঐ পাওয়ার স্টেশনে যে ইঞ্জিনটা, টারবাইন সেটা তৈরি করে এবং তাঁরা বয়লার তৈরি করেন। সুতরাং তাঁরা যে এতে পার্টিসিপেশন করছেন তাতে আমাদের যেটা মনে হয় যে, তারা ঐ জেনারেটর সাপ্লাই করবে এবং সেই পরিমাণ ইকুইটি বা লোন তারা দিতে প্রস্তুত আছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, এটাকে উনি কি পাওয়ার সেক্টরে ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট বলে ধরবেন? আর ধরলে ঐ ধরণের প্রোজেক্ট যেখানে ইকুইটির বদলে মাল সাপ্লাই করে সেটাই ইকুইটি হয়ে যায় এই ধরণের প্রোজেক্টগুলোকে এনকারেজ করবেন না উনি ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্টকে এনকারেজ করবেন।

**ডঃ শংকরকুমার সেন ঃ** আমরা ডেফিনিটলি যেটা এনকারেজ করি সেটা হচ্ছে — দেশে টাকা আসুক এবং গ্লোবাল টেন্ডারের মাধ্যমে সেটা দেওয়া হোক। কিন্তু এ বিষয়ে যেহেতু গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার নর্মস ক্লিয়ার ছিল না — এখন গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার সেই নর্মস আসছে — সেই হেতু আর.পি.জি. গ্রুপ ডাইরেক্টলি রোলস রয়েস-র সঙ্গে কথাবার্তা বলেছে এবং আমি সঠিক ভাবেই বলেছি রোলস রয়েস তারা টাকা-পয়সা দিচ্ছেন এই কন্ডিশনে যে পারসিয়ালি তাদের যন্ত্র নিতে হবে। কিন্তু আমরা সাধারণত যেটা এনকারেজ করি সেটা হচ্ছে, যেমন বক্রেশ্বরের ব্যাপারে হয়েছিল। গ্লোবাল টেন্ডার দিয়ে ইন্টারন্যাশনাল বিডিং এবং ইন্টারন্যাশনাল বিডিং-এর মাধ্যমে কোয়ালিটি এবং প্রাইস দেখে আমরা তাদের সিলেক্ট করলাম। ঐ সিলেকশনের মধ্যে স্টেট গভর্নমেন্ট, জাপানিস সংস্থা এবং গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার রিপ্রেজেনটেটিভ থাকে। আমার মনে হয়, জেনারেলি এটা অনেক বেশি সুস্থ দৃষ্টিভঙ্গি। এই পারটিকুলার কন্ট্রাক্ট অনেক দিন আগে হয়ে গিয়েছিল কিন্তু ডিটেলস এখনও কিছু হয় নি। এটাই গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ক্লিয়ার করেছে।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি সি.ই.এস.সি.-কে বলুন না ভেল থেকে নিতে — কেন

বলছেন না? আপনারা তো ভেলের হয়ে খুব বলতেন। এখন ওরা জেনারেটর দিচ্ছে, আপনি বলছেন না কেন? হোয়াই ইউ আর সাইলেন্ট শংকর বাবু? স্যার, মন্ত্রী এই পয়েন্ট ক্লিয়ার করুন।

**ডঃ শংকরকুমার সেন ঃ** আপনারা জানেন, একমাত্র পশ্চিমবঙ্গই 'ভেল'-এর যে উৎপাদন ক্ষমতা সেটাকে ব্যাক করছে। আজকে ন্যাশনালি এবং বিভিন্ন রাজ্যে আমরা যখন যাই তখন আমরা ভেলের কাছ থেকে বিভিন্ন মালপত্র কেনার চেষ্টা করি। এখানে ভেল যে আসবে না সেটা কিন্তু এখন ঠিক নেই। হয়ত বয়লারে ভেল অথবা এ.বি.এল. আসতে পারে। রোলস রয়েস যদি জেনারেটর দেয় তাহলে ভেল হয়ত দেবে। কিন্তু এখনও পর্যন্ত কিছু স্থির হয় নি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** কিন্তু পাওয়ার ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আমরা যদি উন্নত ব্যবস্থা না করতে পারি, বিশেষ করে গ্রামাঞ্চলে আমরা দেখেছি পাওয়ার ফেলিওর আবার অকেশনালি হচ্ছে। আমাদের রাজ্যকে পাওয়ার ডিস্ট্রিবিউশনের জন্য কোনও উন্নত ব্যবস্থার কথা ভেবেছেন কি?

[11-40 – 11-50 a.m.]

**ডঃ শংকরকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নটি অবশ্য আমার মূল প্রশ্নের সঙ্গে সংযোগ নেই, তবে উত্তর দিচ্ছি। ডিস্ট্রিবিউশন সিস্টেম সাইন্টিফিকালি ম্যানেজ করে আমরা যে প্লানিং করেছি সেখানেও টাকা লাগবে। সেই টাকার জন্য আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, পাওয়ার ফিনান্স কর্পোরেশন এবং বিদেশির মাধ্যমে এফেকটিভ মেজারস নিচ্ছি। যতক্ষণ না আসে ততক্ষণ কিছু হচ্ছে না। আমরা আমাদের রেভিনিউ দিয়ে যতটা করার করছি, নিশ্চয় সেটা আশানুরূপ নয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি নিশ্চয় জানেন, যদি বাইরে থেকে বা কোনও দেশের থেকে যখন ঋণ নেবেন সেটা মোটামুটি ম্যান্ডেটারি হয়, গ্লোবাল টেন্ডার দিতে হবে। আমরা সম্প্রতি দেখতে পাচ্ছি, গ্লোবাল টেন্ডার যেখানে অ্যাডভার্টাইজ হচ্ছে সেক্ষেত্রে ডোমেস্টিক ইন্ডাস্ট্রি প্রোটেকশন পাচ্ছে না। সব বাইরে চলে যাচ্ছে। চিত্তরঞ্জন লোকোমোটিভও এক্ষেত্রে কোনও প্রটেকশন পায়নি, সবই বাইরে থেকে নিতে হয়েছিল, জার্মান এবং সুইডেন নিয়ে চলে গেছে। একটাও চিত্তরঞ্জন লোকোমোটিভ পায়নি। একমাত্র ইলেক্ট্রিসিটির ক্ষেত্রে যেখানে সহজ শর্তে ঋণ পাওয়া যায়, পাওয়ার প্রোজেক্টের ব্যাপারে, বাইরে থেকে মিনিমাম ইন্টারেস্টে ঋণ পাওয়া যায় ওয়ান পারসেন্ট, টু পারসেন্ট, যে রকম সি.ই.এস.সি. করেছে, শিল্প বিনিয়োগের জন্য

এটা পাওয়া যায় না, এই ব্যাপারে ভাবছেন কিনা কোনও দেশকে না দিয়ে কোনও সংস্থাকে না দিয়ে যেমন বজবজে করেছেন, ওয়ান পারসেন্ট, টু পারসেন্ট হাফ পারসেন্ট সুদে ঋণ নিয়ে করার ব্যাপারে কিছু চিন্তা করছেন কিনা জানাবেন কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** এখানে একটু সংবাদে ভুল আছে। যেটা ওয়ান পারসেন্ট, ওয়ান পয়েন্ট ফাইভ পারসেন্ট বলছেন, অ্যাবাভ দি লাইন, এটা টোটাল করলে দাঁড়াবে ৬.৫ থেকে ৮.৫ পারসেন্ট। বজবজের বয়লারটা এ.বি.এল.-কে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়ার ব্যবস্থা করেছি। দুর্গাপুরে ওদের একটা ফ্যাক্টরি আছে, পারসনস এটা টেকওভার করেছে, বজবজে ট্রান্সফরমারটা বিদেশ থেকে এসেছে, পারসনস সি.ই.এস.সি.-র হয়ে যে ইক্যুইটি ইনভেস্টমেন্ট করেছে, তার জেনারেটার, টারবাইন, কন্ট্রোল সিস্টেম সবই ওখান থেকে নিতে হবে। সুতরাং বজবজ এবং বলাগড় দুটো একই রকম। ইন্টারন্যাশনাল বাইলাটারাল এগ্রিমেন্ট-এ যে টাকা পায় সেটা জার্মান লোন, কে.এল.ডব্লিউ., ও.ই.সি.এফ. যে লোন আছে সেটা খুব সফট লোন। সেখানে ইন্টারন্যাশনাল কন্ডিশানে যেতে হবে, ইন্টারন্যাশনাল বিল্ডিং হবে। আমরা কি করি, আমরা টেন্ডারকে এমন ভাবে সাজাই যাতে ভেল এ.বি.এল. সংস্থা বাদ না পড়ে। তারা কমপিট করতে পারে। আমরা বক্রেশ্বরে যে ভাবে সাজাচ্ছি, ভেল তাতে অংশ গ্রহণ করেছেন। আমরা একটা পার্ট খুলেছি, ইভ্যালুয়েশন টেবিল খুলেছি, ভেল তাতে কমপিট করেছে, টেন্ডার দিয়েছে, কত প্রাইস দিয়েছে, সেটা বলতে পারছি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি যে বলাগড় বিদ্যুৎ কেন্দ্রটি বিদেশি সংস্থার হাতে দিতে চাইছেন, আমার জিজ্ঞাস্য হচ্ছে, বিদেশি সংস্থা তাদের পুঁজি বিনিয়োগের ক্ষেত্রে যে ১৬ পারসেন্ট মিনিমাম প্রফিট এনসিওর করতে চাইছেন, এই চুক্তিতে কি সেই রকম কিছু আছে? ১৬ পারসেন্ট প্রফিট দিতে হবে, তাহলে তো বিদ্যুৎ উৎপাদন ব্যয় যে রকম ভাবে বেড়ে যাবে, তাতে কনজিউমার এফেক্টেড হবে, এই ব্যাপারে কিছু ভেবেছেন কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** রাজ্য সরকার বলাগড়ের ব্যাপারে আর.পি.জি. গ্রুপের সাথে এম.ও.ইউ. করেছে, অর্থাৎ একটা আন্ডারস্ট্যান্ডিং করেছে। আর.পি.জি. গ্রুপ তারা যখন ফাইনান্স করতে যায় তখন বিদেশি সংস্থার কাছ থেকে কিছু সফট লোন পেয়েছে কিন্তু এটা কমপ্লিট হয়নি, কথাবার্তা চলছে। সো ফার অ্যাজ গভর্নমেন্ট ইজ কনসার্নড আর.পি.জি.-র সাথে আমাদের এম.ও.ইউ. হয়েছে। আমরা কিন্তু যতদূর সংবাদ পেয়েছি, ভাষাভাষা পেয়েছি, দিল্লির যে ফরেন ইনভেস্টমেন্ট প্রমোশন বোর্ড আছে, তারা এটা ক্লিয়ার করেছে। দ্বিতীয় প্রশ্ন যেটা বললেন, এটা নিশ্চয় ঠিকই, বিদেশি সংস্থার কাছ থেকে টাকা নিয়ে করতে গেলে অনেক সমস্যা হবে, ট্যারিফ বেড়ে যাবে।

আমাদের জেনারেশন কস্ট বাড়বে, পাশাপাশি আরেকটা প্রবলেম হচ্ছে স্পেয়ার পার্টস। দশ বছর পরে যখন স্পেয়ার পার্টস দরকার হবে তখন সংস্থার প্রতি আমাদের ডিপেন্ড করে থাকতে হবে। বলাগড়ে ওরা যে হিসাব দিয়েছে তাতে ওরা বলেছে ২২৩৬ কোটি টাকা টোটাল লগ্নি হবে এবং তাতে জেনারেশন কস্ট হবে ২.১০ পয়সা।

**ইন্দাস ব্লকে লোকদীপ প্রকল্প**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪০২) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বাঁকুড়া জেলার ইন্দাস ব্লকে ১৯৯৪ সাল পর্যন্ত;

(১) কতগুলি মৌজায়, এবং

(২) কতগুলি পরিবারকে লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে?

**ডঃ শংকর সেন ঃ**

ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না। তবে ইন্দাস থানা এলাকায় —

(১) ৩১শে মার্চ, ১৯৯৪ পর্যন্ত মোট ১০২টি মৌজায় বিদ্যুৎ পৌঁছেছে।

(২) ১৯৯৫ সাল পর্যন্ত ৯০টি পরিবারকে লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** কি কি নিয়ম মেনে এই লোকদীপ প্রকল্প করা হয়।

**ডঃ শংকরকুমার সেন ঃ** আর্থিকভাবে পিছিয়ে পড়া লোকেদের জন্যই এই লোকদীপ প্রকল্প। সেইজন্য নিয়মটা হচ্ছে সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতির মাধ্যমে, জেলা পরিষদের মাধ্যমে এই টোটাল লিস্টটা পাঠাতে হবে। ধরুন একটা মৌজায় শতকরা ৯০ ভাগ লোক আর্থিক অবস্থায় পিছিয়ে আছে, কিন্তু বাকি দশভাগ যে লোক আছে তাদের কিন্তু এই লোকদীপ প্রকল্পের আওতায় আনা যাবে না। তবে টোটাল লিস্টটা পঞ্চায়েতের মাধ্যমে, জেলা পরিষদের মাধ্যমে আসলে তবেই আমরা সেটা টেকআপ করতে পারি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** এক একটি পরিবারের জন্য লোকদীপ প্রকল্পে সরকারের কত খরচ পড়ে?

**ডঃ শংকরকুমার সেন ঃ** খরচ অনেক বেশি পড়ে, প্রায় ১,০২০ টাকার মতো, এটা লেটেস্ট ফেব্রুয়ারি মাসের হিসাব অনুযায়ী। তার মধ্যে পশ্চিমবঙ্গ সরকার ৪৫০ টাকা, ভারত সরকার ২৫০ টাকা এবং বাকি টাকা রাজ্য বিদ্যুৎ পর্ষদ দেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ইন্দাস পি.এসে ১০২টি মৌজায় বিদ্যুৎ পৌছে দিয়েছেন। মৌজা মিনস ভিলেজ। তাহলে ১০২টি ভিলেজে সবার কাছেই বিদ্যুৎ গেছে? আর আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে দেখা যাচ্ছে কোনও কোনও গ্রামে ১০টা বাড়িতে বিদ্যুৎ গেছে আবার কোনও কোনও গ্রামে তিন হাজার ফ্যামিলি বিদ্যুৎ পাইনি। অথচ বলা হচ্ছে গ্রামটি বিদ্যুতায়ন হয়ে গেছে। ১৯৭২ সাল থেকেই এটা চলে আসছে। কিন্তু বামফ্রন্ট সরকারের পলিসি তা নয়, সেটা কতটা পরিবর্তন হয়েছে।

[11-50 – 12-00 (Noon)]

বকখালির ব্যাপারটা আপনি জানেন। এখন এসব জায়গার ক্ষেত্রে আপনার পলিসিটা কি? যে জায়গাতে পঞ্চায়েত সমিতি করবে না, আপনারা করবেন না সেখানে পঞ্চায়েত সমিতিকে দায়িত্ব দেওয়া হবে কিনা? এ সম্পর্কে পলিসি-টা চেঞ্জ করতে পারবেন কিনা?

**ডঃ শংকরকুমার সেন ঃ** আপনার প্রথম প্রশ্নের উত্তরে জানাই যে, ভার্জিন মৌজার যে কনসেপ্ট — রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন, তারা আমাদের ঋণ দেন রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য। ভার্জিন মৌজার কনসেপ্ট এখান থেকেই এসেছে। অ্যারাউন্ড ৬৮, সেই প্রোপোজাল অ্যাপ্রুভড হয়েছে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার। প্রথমে মৌজায় নিয়ে যাওয়া হবে, সেখানে একটা/দুটো আলো জ্বললেই বলা হবে যে বৈদ্যুতিকরণ করা হয়েছে। সেকেন্ড স্টেজে, যেটাকে বলা হয় ইন্টেন্সিফিকেশন স্কীম, এটার জন্য আবার নতুন করে ঋণ নিতে হবে। প্রথম স্টেজটা হয়ে গেলে সেকেন্ড স্টেজটার জন্য ঋণ নিতে হবে। আর যে সব জায়গায় তার চুরি হয়ে গিয়েছে সেখানে টাকা দিতে হবে রাজ্য সরকারকেই, দিল্লি সেখানে টাকা দেবে না। আমরা এইভাবে করছি। আপনি বকখালির কথা বললেন। বকখালিতে লাইন খুব উইক। এখানে এক্সপানশন করলে যে প্রবলেম আছে সেটা বেড়ে যাবে। সোনারপুরে আমরা সাব স্টেশন করছি। আমরা ২২০ ভোল্টের সাব স্টেশন লক্ষ্মীকান্তপুরে করব। এটা করে সবটা নিয়ে যাব। লক্ষ্মীকান্তপুরে ২২০-র সাব স্টেশন করতেই হবে। এইভাবে বিভিন্ন জেলাতে করতে হবে। মেদিনীপুরের অবস্থাও ভাল নয়, সেখানেও ২২০ ভোল্টের সাব স্টেশন করছি। ২২০, ১৩২ — এইসব সাব স্টেশন করলে ভোল্টেজের মানটা ঠিক থাকবে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** এই লোকদীপ প্রকল্প এবং কুটির জ্যোতি প্রকল্প আমরা জানি এটা আমাদের রাজ্যের সম্ভবত রুর‍্যাল এলাকার জন্য। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন, মফঃস্বল শহরগুলিতে এমন অনেক এলাকা আছে যেগুলি সদ্য পঞ্চায়েত থেকে পৌরসভাতে এসেছে। সেইসব এলাকার পিছিয়ে পড়া মানুষ, এমন কি হরিজন সম্প্রদায়ের মানুষদের বিদ্যুৎ দিতে গেলে এই সুযোগটা পাওয়া যাচ্ছে না। আমার জিজ্ঞাস্য, এ সম্পর্কে সরকারের কোনও প্রকল্প বা কর্মসূচি আছে কিনা?

**ডঃ শংকরকুমার সেন ঃ** প্রকল্পটির নাম হচ্ছে লোকদীপ, কুটিরজ্যোতি। এর একটা অংশ রাজ্য সরকার দেন, একটা অংশ ভারত সরকার দেন। রাজ্য সরকার বেশিটা দেন এবং বিদ্যুৎ পর্ষদ দেয়। আমরা দিল্লিকে লিখেছি যে মিউনিসিপ্যাল এলাকার মধ্যে যেসব ব্যাকওয়ার্ড কমিউনিটিস আছে, অর্থনৈতিক ভাবে যারা অনুন্নত তাদের জন্য স্কীম অ্যাপ্রুভ করতে। সেটার উত্তর এখনও পাইনি। তা সত্ত্বেও রাজ্য সরকারের দেয় অংশ এবং বিদ্যুৎ পর্ষদের দেয় অংশ নিয়ে আমরা এটা করছি দুটি মিলিয়ে। তবে এটা খুব স্লো হচ্ছে। টাকার অংশ কমে গিয়েছে ফলে প্রগ্রেস খুব স্লো। আমরা মিউনিসিপ্যাল এরিয়াতে করছি এবং আবার বলছি তার স্পিড কম কারণ ভারত সরকারের টাকাটা পাচ্ছি না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিদ্যুৎ পর্ষদ থেকে জানিয়ে দেওয়া হয়েছে যে সে রকমের স্কীম নেই এবং ফিরিয়ে দেওয়া হচ্ছে। আপনি বলছেন যে স্কীম আছে। ওরা কিন্তু বলছেন যে আরবান এলাকার জন্য ওদের স্কীম নেই।

**ডঃ শংকরকুমার সেন ঃ** আরবান কথাটা বললে অন্য রকম মানে দাঁড়ায়। মিউনিসিপ্যাল এলাকা বলতে হবে, সেমি আরবান এরিয়াস। তবে আপনি যদি কেসগুলি আমাকে দেন আমি জানিয়ে দেব কি ব্যাপার। আমরা বিদ্যুৎ দপ্তর থেকে অর্ডার দিয়েছি। অনেক এলাকা মিউনিসিপ্যালিটির মধ্যে এসেছে এবং তার মধ্যে অনেক এরিয়া আছে যেগুলিতে ব্যাকওয়ার্ড এবং ইকনমিক্যালি উইকার সেকশনের লোকরা থাকেন। এখানে এই প্রকল্পে কিন্তু মিউনিসিপ্যালিটি এবং জেলা পরিষদের হাত দিয়ে আসতে হবে।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়, লাইট মোর লাইট, এ গ্রেট ফিলজফার সেড। শংকর বাবু যখন মন্ত্রী হলেন, তখন আমাদের মনে একটা আশা দেখা দিল। লোকদীপ যখন এল, গ্রামের কিছু লোক আলো পেল। অতীতে একটা ব্যবস্থা ছিল, তিন জন কনজিউমার থাকলেই একটা পোলের ব্যবস্থা হত এবং কানেকশন দেওয়া হত, এটা এস.ই.বি. করত। সেই আলোর উৎসটা বন্ধ হয়ে গেল। এখন গ্রামীণ জীবনে রুর‍্যাল পিপল তারা তিনজন একত্রিত হলেও বিনা পয়সায় যেটা পেত সেটা পাচ্ছে না এবং শহরের লোকেরাও পাচ্ছে না। এটা কেন বন্ধ হল, মন্ত্রী মহাশয় দয়া করে কি বলবেন?

**ডঃ শংকরকুমার সেন ঃ** আপনি কোন সময়ের কথা বলছেন জানি না, তবে রাজ্য বিদ্যুৎ পর্ষদের আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ, আসল রিজিনটা হচ্ছে এস.ই.বি. ঋণ ভারে জর্জরিত। পোলের দাম অত্যন্ত বেড়েছে, এই দুটো মিলিয়ে একটা সমস্যা এসেছে। আমি লজ্জিত এটা করা যাচ্ছে না, কিন্তু এটা করা উচিত। আসল জায়গাটা হচ্ছে ঐ টাকা।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মৌজা বিদ্যুতায়নের কথা বললেন। আমরা দেখেছি, আমাদের এলাকার গ্রামে বিদ্যুতের জন্য তার টাঙাবার পর এবং ট্রান্সফরমার বসাবার পর সেটা চুরি হয়ে যাবার ফলে সেখানে রিভাইটালাইজেশনের স্কীমে আর কোনও কাজ করা হচ্ছে না। কেন্দ্রীয় সরকার এতে টাকা দিচ্ছে না বলে এই প্রকল্প বাধা প্রাপ্ত হচ্ছে। রাজ্য সরকারের কাছে এই রকম কোনও স্কীম আছে কি না যাতে এইগুলোকে এক্সপিডাইট করা যায়?

**ডঃ শংকরকুমার সেন ঃ** এইগুলোতে কেন্দ্রীয় সরকার কোনও টাকা দেয় না। কেন্দ্রীয় সরকার কেবল মাত্র ভার্জিন মৌজায় ইলেক্ট্রিফিকেশনের জন্য টাকা দেয়। আমরা বিভিন্ন জেলা পরিষদের কাছে আবেদন করেছি এবং কিছু কিছু জেলা থেকে এসেছে, কিছু টাকা দিয়ে রিভাইট্যালাইজেশন করছি। মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, বাঁকুড়া কিছুটা হয়ত আর্থিক ভাবে একটু বেশি সুস্থ, এরা কিছু টাকা দিচ্ছে, আমরা কিছু কিছু কাজ করেছি। উত্তর ২৪ পরগনার কিছু অংশে আমরা কিছু রিভাইট্যালাইজেশন স্কীমে কাজ করেছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** রাজ্য সরকারের দপ্তর থেকে কোনও উদ্যোগ গ্রহণ করা হচ্ছে কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** আমরা সেটা বাজেট থেকে করি।

## হাইকোর্টে আইনজীবিদের কর্মবিরতি

***৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মামলা তালিকা ঠিক সময়ে প্রকাশিত না হওয়ায় গত ১৯৯৪ ডিসেম্বর মাসে কলকাতা হাইকোর্টের আইনজীবিরা কয়েক দফায় কর্মবিরতি পালন করেন; এবং

(খ) সত্যি হইলে, কলকাতা হাইকোর্টের মামলা তালিকা নিয়মিত প্রকাশের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ইতিপূর্বে পশ্চিমবঙ্গ সরকারের ছাপাখানার কাদাপাড়া শাখা থেকে মামলা তালিকা ঠিক সময়মতো প্রকাশিত হয় না। সেই জন্য হাইকোর্ট প্রশাসন রাজ্য সরকারের

বাণিজ্য ও শিল্প বিভাগের মতামত অনুসারে প্রকাশনার কাজটা সরস্বতী প্রেসকে ১৬.২.৯৪ তারিখ থেকে দেওয়ার পর মামলা তালিকা বর্তমানে সময়মতো প্রকাশিত হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমানে হাইকোর্টে যে অচলাবস্থা চলছে, তার জন্যই কি নিয়মিত যে তালিকা প্রকাশিত হত, সেটা না হওয়ার জন্য এখন হাইকোর্টে কর্ম বিরতি চলছে? এবং এই ব্যাপারে রাজ্য সরকার কি হস্তক্ষেপ করেছেন এই অচলাবস্থা দূর করার জন্য?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** বর্তমানে যে অচলাবস্থা চলছে সেটা তালিকার ব্যাপার নয়, সেটা ঠিক হয়ে গেছে। বর্তমানে অচলাবস্থা হাইকোর্টের প্রশাসনের বিরুদ্ধে চলছে, এটায় রাজ্য সরকারের কোনও হাত নেই। আজকে তার জন্য আমরা একটা মিটিং ডেকেছি বিভিন্ন বারের সিনিয়ার অ্যাডভোকেটদের নিয়ে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আজকে মিটিং ডেকেছেন। এটা কি ল-ইয়ারদের শুধু ডেকেছেন না হাইকোর্টের প্রশাসনকেও ডেকেছেন।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** না, বার কাউন্সিল ওয়েস্ট বেঙ্গল, হাইকোর্টের বার অ্যাসোসিয়েশনের যারা প্রেসিডেন্ট তাদের নিয়েই মিটিং। প্রশাসনের সঙ্গে কিছু নয়। এদের সঙ্গে কথাবার্তা বলে নিয়ে মূল স্রোতটা বুঝে ওদের সঙ্গে কথাবার্তা বলব।

**মিঃ স্পিকার :** শুধু একটা কথা মিঃ মোল্লা এই যে হাইকোর্টে লিস্ট ছাপা হয় এটা কে ছাপে? হাইকোর্ট দিয়ে ছাপা হয় না গভর্নমেন্ট ছাপে।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** এটা হাইকোর্ট ছাপে। এখানে আমাদের কোনও দায়িত্ব নেই। এটা হাইকোর্ট ছাপে আমরা সহযোগিতা করি।

**Mr. Speaker :** Mr. Molla, I was in the Bar and I was also a Minister for some years.

এই জন্য আমি ক্ল্যারিফাই করছিলাম। না হলে লোকের মধ্যে ভুল ধারণা হবে। এটা ক্ল্যারিফাই করা দরকার। অন্য ব্যপার হচ্ছে ওই যে আজকে উকিলদের সঙ্গে বসবেন। কিসব

বারের সঙ্গে, হাইকোর্টের ডিসপুট চলছে। উকিলরা কর্ম বিরতি করছেন, কাজ করছেন না। এটা তো ডঃ আবেদিন কি প্রসঙ্গে বললেন সেদিন। দীর্ঘদিন হাইকোর্ট বন্ধ আছে। সুপ্রিম কোর্টেও এদিন একটা রায় হয়েছে কি বার অ্যাসোসিয়েশন কোনও স্ট্রাইক ডাকতে পারবেন না। এই রায়ের ব্যাপারে তো আপনি অবগত আছেন। জানেন বোধ হয় কোনও উকিলকে কাজে বাধা দেওয়া যায় না যদি কোনও উকিল কাজ করতে চান এই ব্যপারটা আপনি অবগত আছেন তো?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** এই ব্যপারে কিছু অ্যাডভোকেট বর্তমানে কাজ আরম্ভ করেছেন এবং করেও যাচ্ছেন। ধীরে ধীরে তাদের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে।

**Mr. Speaker :** The Question Hour is over.

## Starred Questions
## (To which written Answers were laid on the Table.)

### বাগদা চিংড়ি চাষ প্রকল্প

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার কোন কোন ব্লকে 'বাগদা চিংড়ি' চাষের জন্য নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) বাগদা চিংড়ি চাষ, সংরক্ষণ, প্রশিক্ষণ ও বাজার তৈরির জন্য বিভিন্ন ব্লকে প্রতিটি ক্ষেত্রে কত টাকা ব্যয় করা হয়েছে? (১৯৯৪, মার্চ থেকে ১৯৯৫, জানুয়ারি পর্যন্ত ব্লক ওয়াড়ি হিসাব)

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার নিম্নলিখিত ব্লকগুলিতে বাগদা চিংড়ি চাষের জন্য নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

১। বাসন্তী, ২। ভাঙ্গর - ২, ৩। ক্যানিং - ১, ৪। ক্যানিং - ২, ৫। ডায়মন্ডবারবার - ১, ৬। ডায়মন্ডবারবার - ২, ৭। গোসাবা, ৮। জয়নগর - ২, ৯। কাকদ্বীপ, ১০ কুলতলি, ১১। মথুরাপুর - ১, ১২। মথুরাপুর - ২, ১৩। কুলপি, ১৪। নামখানা, ১৫। সাগর, ১৬। পাথরপ্রতিমা।

(খ) সংশ্লিষ্ট পৃষ্ঠায় উত্তর দেওয়া হল।

*৪৫ নং বিধানসভা প্রশ্নের 'খ' ভাগের উত্তর ঃ-

| | | চিংড়ি চাষ | প্রশিক্ষণ | | সংরক্ষণ | বাজার তৈরি |
|---|---|---|---|---|---|---|
| Sl. No. | Name of Block | Amount Sanctioned as BFDA subsidy | Amount towards 3 days trg. | Amount towards 15 days trg | | |
| 1. | Basanti | 1,60,661 | — | 29,500 | — | — |
| 2. | Canning-I | 1,91,598 | 5,738 | 28,641 | — | — |
| 3. | Canning-II | 1,60,500 | — | — | — | — |
| 4. | Gosaba | 1,48,355 | — | 19,249 | — | — |
| 5. | Bhangore-II | 3,58,750 | — | — | — | — |
| 6. | D/Harbour-I | — | 9401 | — | — | — |
| 7. | Kulpi | 44,357 | 10,944 | — | — | — |
| 8. | Mathurapur-I | 95,634 | — | 15,597 | — | — |
| 9. | Mathurapur-II | 4,39,596 | — | — | — | — |
| 10. | Joynagar-II | 2,28,431 | 8,033 | 10,368 | — | — |
| 11. | Kultoli | 2,58,411 | 5,738 | 11,626 | — | — |
| 12. | Kakdwip | 1,77,139 | — | 19,121 | — | — |
| 13. | Pathar Pratima | 2,74,766 | — | 26,422 | — | — |
| 14. | Namkhana | 4,24,049 | 15,209 | — | — | — |
| 15. | Sagar | 1,03,415 | — | — | — | — |
| | **Total.** | **30,65,662** | **55,113** | **1,60,524** | **—** | **—** |

**মঙ্গলদ্বীপে পর্যটন কেন্দ্র**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৯) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার রানাঘাটের মঙ্গলদ্বীপে পর্যটন কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হইলে, ঐ পর্যটন কেন্দ্র তৈরির জন্য কত অর্থ ব্যয় হইবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) কেন্দ্রীয় সরকার ১৪.৯৯ লক্ষ টাকায় এখানে একটি পান্থনিবাস তৈরি করার জন্য গত জানুয়ারি মাসে অনুমোদন দিয়াছে। সেই সঙ্গে ৭ লক্ষ টাকাও কেন্দ্রীয় সরকার অগ্রিম দিয়েছে। শীঘ্রই কাজ শুরু করার জন্য পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে।

**ডায়মন্ডহারবার আদালতে এ.পি.পি.**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৮) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ডায়মন্ডহারবার এস.ডি.জে.এম. আদালতে ও তার অধীন অন্যান্য আদালতে কতজন এ.পি.পি. সরকার নিযুক্ত করেছেন;

(খ) তারা কে কোন তারিখে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছেন; এবং

(গ) ঐ সমস্ত আদালতে নিযুক্ত এ.পি.পি.-দের নাম কোন সালে তালিকাভুক্ত হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চারজন (এস. ডি. জে. এম কোর্টে ১ জন অন্যান্য আদালতে ৩ জন)

১। শ্রী অমলকুমার বর্মন ১৪.১০.৭৬

২। আব্দুল হালিম মোল্লা ২৪.১১.৮৩

৩। শ্রী দীপককুমার দত্ত ১৯.১১.৮৩

৪। শ্রী সন্দীপ রায়চৌধুরি ১৯.১০.৯৩

(বর্তমানে কোর্টে ৬.১০.৯৪ তারিখ থেকে অ্যাপয়েন্টমেন্ট পাইয়াছে)

যথাক্রমে ১৯৭৬, ১৯৮৩, ১৯৮৩ ও ১৯৯৩ সালে।

**রাজ্যে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা**

***৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৩) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলির মোট উৎপাদন ক্ষমতা কত মেগাওয়াট; এবং

(খ) বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলিতে ১৯৯৪ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত দৈনিক গড় উৎপাদন কত ছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলির (দিশেরগড় পাওয়ার সাপ্লাই কোং বাদে) মোট উৎপাদন ক্ষমতা ৫৪০১ মে-ও।

(খ) বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলিতে ১৯৯৪ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত গড় দৈনিক উৎপাদন নিম্নরূপ ঃ

(১) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ—১০.৩৭০ এম. ইউ

(২) পি. ডি. সি. এল—১৫.৭৮৪ এম-ইউ

(৩) সি. ই. এস. সি—১০.১৮১ এম. ইউ

(৪) ডি. পি. এল—২.৪১৪ এম. ইউ

(৫) এন. টি. পি. সি—১২.৬১ এম. ইউ

(৬) ডি. ভি. সি—৩.৫৫ এম. ইউ

**অযোধ্যা পাহাড়ে নতুন ট্যুরিজমের পরিকল্পনা**

***৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০১) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে নতুন করে ট্যুরিজমের জন্য কোনও পরিকল্পনা

গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রায়নায় ১৩২ কে.ভি. সাব-স্টেশন**

***৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৯) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমানের রায়নায় ১৩২ কে.ভি. সাব-স্টেশন তৈরির পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হইলে, কত দিনের মধ্যে কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাব-স্টেশন তৈরির প্রাথমিক কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে এবং টেণ্ডার ডাকা হয়েছে।

**নয়াচরে মৎস্য প্রকল্প**

***৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নয়াচরে (মীনদ্বীপ) মৎস্য প্রকল্প গড়ে তোলার জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন; এবং

(খ) কোনও বিদেশি সংস্থা উক্ত প্রকল্প রূপায়ণে এগিয়ে এসেছে কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নয়াচরে ২৫০ হেক্টর জলাশয়ের উপর সমবায় ভিত্তিতে চিংড়ী মাছ চাষের জন্য পশ্চিমবঙ্গ সরকারের পশ্চিমবঙ্গ রাজ্য মৎস্যজীবী সমবায় সংস্থা (বেনিফিস) কর্তৃক

১৩.৫০ কোটি টাকার একটি প্রকল্প জাতীয় সমবায় উন্নয়ন নিগমের (NCDC) নিকট মঞ্জুরির জন্য পাঠানো হয়েছে। এছাড়া বেসরকারি উদ্যোগে প্রকল্প গড়ে তোলা যায় কি না তাও খতিয়ে দেখা হচ্ছে।

(খ) না।

## ভাতজংলা বিদ্যুৎ সাব-স্টেশন

***৩৭**। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) কৃষ্ণনগরের ১ নং ব্লকের অধীন ভাতজংলা পঞ্চায়েতে বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কাজটি কোন পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষ্ণনগর ১নং ব্লকের অধীন ভাতজাংলা গ্রাম পঞ্চায়েত কৃষ্ণনগর ২২০/১৩২ কে. ভি. সাবস্টেশন নির্মাণের জন্য পরিকাঠামো উন্নয়নের কাজ চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## হাইকোর্টে বিচারপতির সংখ্যা

***৩৮**। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা হাইকোর্টে বিচারপতি পদের মোট সংখ্যা কত; এবং

(খ) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত মোট কত জন বিচারপতি আছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৮

(খ) ৩৫

## দিল্লিতে মৎস্য বিক্রি

***৩৯**। (অনুমোদিত প্রশ্ন নং *২৫) **শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বেনফিস বা এই দপ্তরের অধীন অন্য কোনও সংস্থা নভেম্বর ১৯৯৪ দিল্লিতে মাছ বিক্রির ব্যবস্থা করেছিল;

(খ) সত্যি হলে, কি পরিমাণ ও কি কি মাছ ঐ সময় দিল্লিতে বিক্রি করা হয়েছে; এবং

(গ) এর ফলে সরকারের কত লাভ/লোকসান হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বেনফিস মাছ বিক্রির ব্যবস্থা করেছিল।

(খ) ভাজা মাছের বিভিন্ন খাবার ও বাংলাদেশ থেকে আমদানি করা ইলিশ মাছ বিক্রয় করা হয়েছে।

মাছের সঠিক পরিমাণ সংগ্রহ করা হচ্ছে।

(গ) বেনফিসের প্রায় ৫৬ হাজার টাকা নীট মুনাফা হয়েছে।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য চুক্তি**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র নির্মাণে কিছু বিদেশি সংস্থার সঙ্গে রাজ্য সরকারের চুক্তি হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোন কোন ইউনিট কোন কোন বিদেশি সংস্থা গড়বে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) (১) জাপানের সংস্থা ও. ই. সি. এফ. বক্রেশ্বর প্রকল্পের ১, ২ ও ৩ নং ইউনিট নির্মাণ এবং কিছু পরিকাঠামোগত নির্মাণকাজের জন্য ঋণদান করবেন, কিন্তু নির্মাণকার্য গুলি পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমই করবে।

(২) প্রকল্পটির ৪ নং ও ৫ নং ইউনিটগুলি স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম, ডি. সি. এল এবং আমেরিকার দুটি সংস্থা দি কুলজিয়ান কর্পোরেশন এবং সি. এম.

এস. জেনারেশনের মধ্যে Built-operate Transfer-র ভিত্তিতে যৌথ উদ্যোগের বিষয়ে আলোচনা চলছে।

**গোবরডাঙ্গায় ৩৩ কে. ভি. সাব-স্টেশন**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ২৪-পরগনার গোবরডাঙ্গাতে ৩৩ কে. ভি. সাব-স্টেশন স্থাপনের কাজ সর্বশেষ কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মৌজা মেদিয়ায় (গোবরডাঙ্গা) ৪৫.৯৩ লক্ষ টাকায় একটি ৩৩।১১ কে. ভি. সাব-স্টেশন নির্মাণের সিদ্ধান্ত পূর্বে নেওয়া হয়েছিল।

কিন্তু উপযুক্ত জমির অভাবে কাজ শুরু করা যায়নি।

- গোবর ডাঙ্গা পৌরসভার সহযোগিতায় তিন একর জমির একটি প্লট নির্বাচন করা হয়েছে।

উক্ত জমির উন্নয়ন ও সীমানায় প্রাচীর নির্মাণ করে গোবরডাঙ্গা পৌরসভা রাজ্য বিদ্যুৎ পর্ষদকে জমি হস্তান্তর করলে প্রয়োজনীয় নির্মাণ কাজ হাতে নেওয়া হবে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of reported death of seven persons at Lakshmikantapur under Mathurapur P.S. on 10-3-95.

The Subject matter of the Motion does not call for ajdournment of the business of the House. The Members will get ample opportunity to raise the matter during the discussion on Governor's Address.

I, therefore, withhold my consent to the Motion.

The member may, however, readout the text of the Motion, as amended.

**Shri Saugata Roy :** "This Assembly do now adjourn its besiness

to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—

Death of seven persons at Lakshmikantapur in Mathurapur P.S. on Friday, the 10th March, 1995. One person has also been critically injured in the incident. The killed persons fired shots and threw bombs before being beaten to death by the mob. The Police did not reach the spot in time to prevent the happening."

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker** : I have received two notices of Calling Attention on the following subjects, namely :-

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported death of seven persons by a mob at Lakshmikantapur on 10-3-95 under Mathurapur P.S. in the district of South 24-Parganas. | : | Shri Saugata Roy, Shri Anjan Chatterjee, Shri Tapan Hore, Dr. Manas Bhunia and Shri Abdul Mannan. |
| ii) Reported death of an Assistant sub-Inspector of Police at Bishnupur of North 24-Parganas district on 11-3-95. | | Shri Nirmal Das. |

I have selected the notice of Shri Saugata Roy, Shri Anjan Chatterjee, Shri Tapan Hore, Dr. Manas Bhunia and Shri Abdul Mannan on the subject of reported death of seven persons by a mob at Lakshmikantapur on 10/3/95 under Mathurapur P.S. in the district of South 24-Parganas.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, the statement will be made on the 23rd March, 1995.

**Mr. Speaker :** Mr. Saral Deb, you are to explain about your absence on the last Questions and Answers Day.

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য আব্দুল মান্নানের কোয়েশ্চনের মেটিরিয়াল সংগ্রহ করতে দেরি হবে বলে আপনার কাছে আমি একটা লিখিত চিঠি পাঠিয়েছিলাম। তবে আমার ভুল হয়েছে কোয়েশ্চনের ডেটে এখানে উপস্থিত না থাকাটা—কোয়েশ্চন নাহলেও মন্ত্রীর থাকা উচিত। টেকনিক্যালি এই ভুলটা হয়েছে। কোন মাননীয় সদস্যের অধিকার খর্ব করার কোনও ইচ্ছাই আমার নেই। ভবিষ্যতে আমি এ ব্যাপারে সতর্ক থাকব, এই আশ্বাস আমি দিচ্ছি।

## RULING FROM CHAIR

**মিঃ স্পিকার ঃ** ভবিষ্যতে এটা খেয়াল রাখবেন। মন্ত্রীর জরুরি কাজ থাকতেই পারে, দিল্লিতে থাকতে পারে, অন্য জায়গায়ও থাকতে পারে। কিন্তু হাউসের একটা মর্যাদা আছে। সুতরাং আপনি আগে থেকে হাউসকে জানিয়ে দেবেন যে, আপনি এই কারণে, এই সময়ে হাউসে থাকতে পারবেন না। আপনি হাউসকে না জানিয়ে, হাউসকে অগ্রাহ্য করতে পারেন না। যখন হাউস ইন সেসন তখন আপনাকে সেই ভাবে আপনার প্রোগ্রাম অ্যাডজাস্ট করতে হবে। হাউসের ডেট বাদ দিয়ে প্রোগ্রাম অ্যাডজাস্ট করবেন—সেই ভাবে চেষ্টা করবেন। আর যদি একান্তই যেতে হয় অন্তত হাউসকে জানিয়ে যাবেন। আমরা কেউ জানতে পারলামনা মন্ত্রী কখন কোথায় চলে গেলেন—অন্য সদস্যরা কে কোথায় চলে গেলেন, হাউসে রিকুইজিট স্ট্রেন্থ থাকল না—হঠাৎ আপনি দিল্লি চলে গেলেন, এটা ঠিক নয়। ভবিষ্যতে এ বিষয়ে খেয়াল রাখবেন।

Now the Minister-in-Charge of the Judicial Department to make a statement on the subject of continuous strike of lawyers and suspension of work in Calcutta High Court. (Attention called by Shri DebaPrasad Sarkar, Shri Tapan Hore and Shri Sailaja Kumar Das on the 9th March, 1995)

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীদেবপ্রসাদ সরকার, শ্রী তপন হোড় এবং শ্রী শৈলজাকুমার দাস মহাশয়গণের ৯/৩/৯৫ তারিখের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি জানাচ্ছি যে, ইংরাজি ১৪.২.৯৫ তারিখে একজন মক্কেলের হাতে একজন অ্যাডভোকেটের নিগ্রহকে সূত্রপাত করে ১৫.২.৯৫ তারিখ থেকে হাই কোর্টের

সমস্ত মামলা মোকদ্দমার শুনানি বন্ধ হয়ে গেছে, কারণ অ্যাকভোকেটগণ প্রতিবাদে কর্ম-বিরতি পালন করছেন। অবশ্য অ্যাডভোকেটদের আরও বহু অভিযোগ হাই কোর্ট সম্বন্ধে রয়েছে।

হাই কোর্টে বিচার ব্যবস্থা এবং অভ্যন্তরীণ প্রশাসন প্রধান বিচারপতির এক্তিয়ারভুক্ত। এই বিবেচনায় এবং আশায় যে শীঘ্রই এই অচল অবস্থার অবসান হবে বিচারপতি এবং অ্যাডভোকেটদের সম্মিলিত প্রচেষ্টায়। সরকার হাই কোর্টের এই ব্যাপারে প্রত্যক্ষভাবে হস্তক্ষেপ করে নি। যদিও দৈনন্দিন ঘটনার প্রতি সরকার লক্ষ্য রেখেছেন।

এই বিষয়ে উল্লেখ করা যেতে পারে যে অ্যাডভোকেটগণের পক্ষ থেকে অথবা হাইকোর্টের প্রশাসন থেকে সরকারকে সরকারি ভাবে এই ঘটনার সম্পর্কে কিছু জানানো হয়নি। কিন্তু জনসাধারণের স্বার্থ বিবেচনা করে আমি আমার তিন জন উচ্চ পদস্থ অফিসারগণকে গত ৭.৩.৯৫ তারিখে হাইকোর্টে বর্তমান পরিস্থিতি দেখার জন্য পাঠিয়েছিলাম এবং তাঁদের যৌথ রিপোর্ট থেকে যা বোঝা গেল যে, সমস্ত সমস্যাটি বহু দাবির মধ্যে একটি বিশেষ দাবির উপরে কেন্দ্রীভুত হয়েছে। সেটি হচ্ছে, এক কোর্ট থেকে অন্য কোর্টে রেকর্ড না পাঠিয়ে বরং বিচারপতিগণ প্রধান বিচারপতির দ্বারা নির্দিষ্ট কোর্টে গিয়ে বিচার করবেন। এ ব্যাপারে সরকারের আপত্তি নেই। কিন্তু ব্যাপারটি সম্পূর্ণ নির্ভর করছে প্রধান বিচারপতি এবং অন্যান্য বিচারপতিদের সম্মতির ওপর।

এ ব্যাপারে সরকার প্রধান বিচারপতির সঙ্গে আলোচনা করতে ইচ্ছুক। এ ছাড়াও আজকে আমি সরকারি ভাবে পশ্চিমবঙ্গের বার কাউন্সিলের সভাপতি শ্রী বিদ্যুৎকিরণ মুখার্জি, কলকাতা হাইকোর্টের বার অ্যাসোসিয়েশনের সভাপতি শ্রী দিলীপকুমার দত্ত এবং ঐ সংস্থার সম্পাদক শ্রী সৌরিন তালুকদার এবং সম্পাদক শ্রী দিলীপ গুপ্ত মহাশয়গণকে অদ্য মহাকরণে আমার চেম্বারে বেলা ২.৩০ মিঃ-এ উপস্থিত থেকে সকলে মিলে এই সমস্যা সমাধানের একটি পথ খুঁজে বের করার জন্য বিশেষ ভাবে আমন্ত্রণ জানিয়েছি।

কলকাতা হাইকোর্টের বিচারপতি নিয়োগের ব্যাপারে সরকারের পক্ষ থেকে যা যা করণীয় সবই করা হয়েছে এবং আমাদের আশা যে শীঘ্রই কয়েকজন বিচারপতি নিয়োগ হতে পারে।

এই ব্যাপারটি শুধু উদ্বেগজনক নয় দুঃখজনকও বটে। এই সমস্যার আশু এবং সুষ্ঠু সমাধান আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর এক কথায় আমাদের সরকারের সকলেরই কাম্য।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, ব্যাপারটা গুরুত্বপূর্ণ এবং মাননীয় মন্ত্রী যে স্টেটমেন্ট দিলেন তাতে মোটামুটি আমরা খুশি। কিন্তু আপনি জানেন স্যার, অ্যাডভোকেট জেনারেল হাউসে আসতে পারেন। কিন্তু আমরা জানি না তিনি হাউসে কোনও বিবৃতি দিতে পারেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** হাউস চাইলে দিতে পারেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তাহলে আমি অনুরোধ করছি তাঁকে এখানে ডাকা হোক। তিনি এসে এখানে এ বিষয়ে একটা বিবৃতি দিন। কারণ উনি — মন্ত্রী মহাশয় — ডাইরেক্ট এ বিষয়ে বিশেষ কিছুই বলতে পারবেন না। কেবলমাত্র কিছু রিপোর্ট উনি জনসাধারণের জ্ঞাতার্থে জোগাড় করে আনতে পারেন। দেয়ারফোর আমার রিকোয়েস্ট উনি অ্যাডভোকেট জেনারেলকে এখানে ডেকে পাঠান।

**মিঃ স্পিকার ঃ** ডাকলে আমি ডাকব, উনি কি বলবেন!

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তাহলে আপনি সেই ব্যবস্থাই করুন।

**মিঃ স্পিকার ঃ** প্রয়োজন মনে করলে ডাকব, তাঁকে স্টেটমেন্ট করতে বলব।

[12-10 - 12-20 p.m.]

## LAYING OF RULES

### The West Bengal Panchayat (Member's Disqualification) Rules, 1994

**Shri Probodh Chandra Sinha :** Sir, with you kind permission. I beg to lay the West Bengal Panchayat (Member's Disqualification) Rules, 1994 published under notification No. 1893/I/Panch./IA-16/93 (Pt IV) dated the 21st July, 1994.

### Amendment To The West Bengal Panchayat (Gram Panchayat Administration) Rules, 1981.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission. I beg to lay the amendment to the West Bengal Panchayat (Gram Panchayat Administration) Rules, 1981 published under notification No. 2125/I/Panch./3R-2/94 (Pt I) dated the 12th August. 1994.

### Amendment To The West Bengal Panchayat (Panchayat Samiti Administration) Rules, 1984.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission. I beg to lay the amendment to the West Bengal Panchayat (Panchayat

Samiti Administration) Rules, 1984 published under notification No. 2124/I/Panch./3R-I/94 (Pt I) dated the 12th August. 1994.

## LAYING OF REPORT

### Audit Certificate, Certified Accounts & Audit Report On The Accounts Of Calcutta Metropolitan Development Authority For The Year 1989-90.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission. I beg to lay the Audit Certificate, Certified Accounts & Audit Report on the Accounts of Calcutta Metropolitan Development Authority for the Year 1989-90.

## MENTION CASES

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটি বিষয় উল্লেখ করতে চাইছি। সেটা হচ্ছে, আজকে আমাদের খুবই দুঃখের দিন। যেখানে ১৮৮৫ সালে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের জন্য একটি মঞ্চে কংগ্রেসের জন্ম হয়েছিল সেই মহারাষ্ট্রের বম্বে কংগ্রেস পরাজিত হল এবং মোহনদাস করম চাঁদ গান্ধীর রাজ্য গুজরাট সেখানেও কংগ্রেস ধুয়ে-মুছে চলে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমাদের রাজ্যবাসীর কাছে গভীর উদ্বেগের বিষয়। কংগ্রেস সভাপতি ১৯৯২ সালের ২৭ নভেম্বর অযোধ্যার প্রশ্নে গৃহীত সিদ্ধান্ত যদি কার্যকর করতেন এবং যে শ্বেতপত্র প্রকাশ করা হয়েছে সেই শ্বেতপত্র যদি আর.এস.এস.-এর নির্দেশে প্রকাশিত করা না হত তাহলে এইরকম বিপর্যয় ঘটত না। আজকে ঐ কংগ্রেস দলের সভাপতি গোটা দেশকে এই ধরনের বিচ্ছিন্নতাবাদ, বিভেদকামী শক্তির হাতে তুলে দিয়েছেন। আজকে মহারাষ্ট্র এবং গুজরাটে যে সরকার আসতে চাইছে, কংগ্রেসের অপকর্মের ফলেই এটা সম্ভব হচ্ছে। ভারতবর্ষের স্বাধীনতা, সার্বভৌমত্ব এবং ধর্মনিরপেক্ষতার উপর আঘাত এসেছে। তাই আমি উল্লেখ করছি, এর বিরুদ্ধে সমস্ত ধর্মনিরপেক্ষ মানুষের আজকে সোচ্চার হওয়া প্রয়োজন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, সম্প্রতি অনুষ্ঠিত ৩টি রাজ্যের বিধানসভার ফল বেরিয়েছে। তার মধ্যে আমাদের পার্শ্ববর্তী রাজ্য উড়িষ্যাতে কংগ্রেস সংখ্যা গরিষ্ঠতা লাভ করেছে। গুজরাটে বি.জে.পি. সংখ্যা গরিষ্ঠতা লাভ করেছে এবং মহারাষ্ট্রে এখন পর্যন্ত কোনও দল বা জোট সংখ্যা গরিষ্ঠতা লাভ করেনি। উড়িষ্যায় কংগ্রেসকে আবার ফিরিয়ে আনার জন্য আমি এই হাউস থেকে উড়িষ্যার জনসাধারণকে অভিনন্দন জানাই এবং আরও অভিনন্দন জানাই এই

কারণে, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু উড়িষ্যাতে নির্বাচনী প্রচার করতে গিয়ে বলেছিলেন, হয় সি.পি.এম.-কে ভোট দাও, তা না হলে জনতাকে ভোট দাও। কিন্তু সি.পি.এম. উড়িষ্যাতে একটি সিটও পায়নি। তাই সি.পি.এম.-কে একটি কথা বলতে চাই, আপনাদের উল্লসিত হওয়ার কারণ নেই, কারণ, কংগ্রেসের বদলে যারা গুজরাট বা মহারাষ্ট্রে আসার চেষ্টা করছে তাদের কর্তৃত্ব থাকলে বামপন্থীদের ভাল হবে না। ওদের লাঠি কংগ্রেসের পিঠে নয়, বামপন্থীদের পিঠে পড়বে, আপনাদের সামলাবার ক্ষমতা নেই।

আপনাদের শিক্ষা এর থেকে নিতে হবে, তা হচ্ছে এই যে, প্রত্যেক রাজ্যে সাধারণ মানুষ স্বাধীন ভাবে তারা ভোট দিচ্ছে এগজিসটিং সরকারের বিরুদ্ধে, যাকে ইংরাজিতে বলে ইনকামবেন্সি সিনড্রোম। মহারাষ্ট্রের বর্তমান সরকারের বিরুদ্ধে ভোট হচ্ছে, উড়িষ্যা সরকারের বিরুদ্ধে ভোট হয়েছে এবং দেওয়ালের লেখাটা এবার বামফ্রন্ট সরকার পড়ুন যে সর্বত্রই মানুষ, যারা সরকারে আছে তাদের ঔদ্ধত্য দেখে তাদের সরিয়ে দিচ্ছে এবং পশ্চিমবাংলায় আগামী বিধানসভা নির্বাচনে আমরা এই ফলাফল দেখতে পাব। এটা বিধানসভা নির্বাচনেরই শিক্ষা।

**মিঃ স্পিকার ঃ** এই যে বললেন মানুষ বর্তমান সরকারের বিরুদ্ধে ভোট দিচ্ছে, এটা যদি ন্যাশনাল লেভেলে হয় তা হলে কি হবে — কি বলছেন একটু বুঝে বলুন।

**শ্রী তপন হোড় ঃ** স্যার মাননীয় সদস্য সৌগত রায় বললেন ঔদ্ধত্যের কথা। অর্থাৎ তাঁদের ওই গুজরাট, বোম্বাই, মহারাষ্ট্র কর্নাটক, অন্ধ্রপ্রদেশে ঔদ্ধত্য দেখা গিয়েছিল। এটা আজকে মাননীয় সৌগত রায় স্বীকার করলেন। ধন্যবাদ। তবে আজকে যে ঐ নির্বাচনগুলি অনুষ্ঠিত হয়েছে, এই নির্বাচনে গুজরাটে যাঁরা ক্ষমতায় আসছেন, মহারাষ্ট্রে যাঁরা ক্ষমতায় আসছেন সে ব্যাপারে উল্লাসিত হবার কোনও কারণ নেই। আমি এই কথা মনে করি না যে গুজরাট, মহারাষ্ট্রের সাধারণ মানুষ একটা সাম্প্রদায়িক মনোভাব নিয়েই বি.জে.পি., শিবসেনাকে ক্ষমতায় আনছেন। আসলে কংগ্রেসের জনবিরোধি নন, তার যে আর্থিক নীতি, উদার নীতি, বিদেশি পুঁজিকে সাদরে অভ্যর্থনা জানিয়ে আই.এম.এফ.-এর ঋণ নিয়ে গোটা দেশকে বিকিয়ে দেবার যে নীতি, কংগ্রেসের এই যে জাতীয় চরিত্র এই নীতির কারণেই আজকে মানুষ সাম্প্রদায়িক শক্তিকে মদত জুগিয়েছে। কাজেই আজকে কর্নাটক, অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাটের ঘটনা প্রমাণ করে দিয়েছে যে, কংগ্রেসের এই উদার নীতি, বিদেশি পুঁজির কাছে বিকিয়ে দেবার যে নীতি, তার বিরুদ্ধে মানুষ গর্জে উঠেছে। আজকে পশ্চিমবাংলার কথা বললেন? পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মধ্য দিয়ে, সাধারণ মানুষের মধ্য দিয়ে আমরা গ্রাস রুট লেভেলে কাজ করছি। মানুষের কল্যাণের জন্য বামফ্রন্টের যে নীতি, সেই নীতির মধ্যে কোনও ফাঁক নেই। আজকে গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন। সেখানে কি হচ্ছে? কিন্তু আমরা হচ্ছি সত্যিকারের বামফ্রন্ট। কিন্তু কংগ্রেস তা না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী হাউসে আছেন। আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গ্রামাঞ্চলে এই সময় ব্যাপক ভাবে বোরো চাষ হচ্ছে। এছাড়া মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের বার্ষিক পরীক্ষা অনুষ্ঠিত হচ্ছে। কিন্তু আমার এলাকাতে বিদ্যুতের ভোল্টেজ নিয়ে প্রচন্ড সমস্যা হচ্ছে। আমার কাটোয়া মহকুমা, ওই এলাকায় ভেল্টেজের প্রচন্ড সমস্যা রয়েছে। কাজেই স্যার লো ভোল্টেজ থাকার জন্য ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি চলছে না। শহরাঞ্চলে ডোমেসটিক কানেকশন যেখানে রয়েছে সেখানে টিউবলাইট জ্বলছে না। ফলে একটা সার্বিক সঙ্কট সৃষ্টি হয়েছে। জলের অভাবে বোরো চাষের ক্ষতি হতে পারে। কিন্তু লো ভোল্টেজের জন্য সমস্যার সৃষ্টি হচ্ছে। বিদ্যুৎ দপ্তরের সঙ্গে যোগাযোগ করা হয়েছে এবং বিভিন্ন স্তরে কথাবার্তাও হয়েছে। কিন্তু এ অবস্থার উন্নতি হয়নি। তাই আসুন বোরো চাষের ক্ষতি হলে ঐ এলাকার অর্থনীতির উপর একটা বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হবে। আর ওখানে ছাত্রছাত্রীদের পড়াশুনা দারুণভাবে বিঘ্নিত হচ্ছে।

[12-20 – 12-30 p.m.]

এস.ই.বি.-র মেম্বার (ডিস্ট্রিবিউশন) যারা, মেম্বার (টেকনিক্যাল) যারা, তাদের সঙ্গে কথাবার্তা বলেছি। জেলা স্তরে এস.ই.বি.-র কর্তৃপক্ষের সঙ্গে কথাবার্তা বলেছি, কিন্তু অবস্থার কোনও পরিবর্তন হচ্ছে না। ভোল্টেজ নেমে যাবার ফলে একটা সঙ্কটজনক অবস্থায় পৌঁছে গেছে। মাইনর ইরিগেশনের যে মটরগুলি আছে সেগুলি পুড়ে যাচ্ছে। ট্রান্সফরমার যেগুলি আছে সেগুলিতে জোর করে পাম্প সেটা চালানোর ফলে জ্বলে যাচ্ছে। এর ফলে এস.ই.বি.-রও ক্ষতি হচ্ছে, আবার ক্ষুদ্র সেচ দপ্তরেরও ক্ষতি হচ্ছে। কাজেই এই ব্যাপারে অবিলম্বে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের হস্তক্ষেপ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ই মার্চ হাওড়ার আন্দুল রোডে একটা ভয়াবহ মিনিবাস দুর্ঘটনায় ৫ জন মারা গেছে। এই আন্দুল রোড অত্যন্ত স্বল্প পরিসরের রাস্তা। এই রাস্তার উপর দিয়ে বড় বড় ট্যাঙ্কার তেল নেবার জন্য মৌড়িগ্রাম পেট্রোল ডিপোতে যায় এবং ওখানে পেট্রোল নেবার জন্য পেট্রোল ডিপোতে সব সময়েই ভীড় থাকে। তার উপরে বিদ্যাসাগর সেতু খুলে দেবার জন্য সব গাড়ি এই রাস্তার উপর দিয়ে যাচ্ছে। ফলে মৌড়িগ্রাম রেলওয়ে ক্রসিংয়ের কাছে মৌড়িগ্রাম থেকে বকুলতলা পর্যন্ত প্রায় সব সময়ে জ্যাম থাকে। ঐ এলাকায় যারা বাস করে তাদের বাড়ির ছেলে-মেয়েরা, যারা স্কুলে যায়, তারা বাড়িতে ফিরে আসবে কিনা সেই বিষয়ে তাদের দুশ্চিন্তা থাকে। বিদ্যাসাগর সেতু খুলে দেওয়া হয়েছে, কিন্তু হাওড়ার দিকের রাস্তা সেই ভাবে তৈরি করা হয়নি। তার ফলে গাড়িগুলি আন্দুল রোড দিয়ে যাচ্ছে এবং এর ফলে গত দুই বছরে অনেকগুলি মানুষের প্রাণহানি

হয়েছে। কাজেই আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে, আন্দুল রোডের মোড়ে পুলিশের ব্যবস্থা করা হোক। সেই সঙ্গে হাওড়ার দিকে যে রাস্তা করার কথা সেটা করা হোক। কোনও এক্সপ্রেস ওয়ে যদি খুলে দেওয়া না হয় তাহলে বিদ্যাসাগর সেতু যে উদ্দেশ্যে খুলে দেওয়া হয়েছে সেটা ব্যর্থ হয়ে যাচ্ছে। কাজেই কোনও এক্সপ্রেস অবিলম্বে খুলে দেওয়া হোক এবং যান বাহন চলাচল ব্যবস্থা যাতে সচল থাকে সেই ব্যবস্থা করা হোক।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর এবং পূর্তমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার তমলুকে দক্ষিণ দামোদরপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ১৪ বছর ধরে বিদ্যুৎ পায়নি। খুব দুঃখের কথা যে, বারবার আবেদন জানিয়েও কোনও ফল হচ্ছে না। পি.ডব্লিউ.ডি.-র ইলেক্ট্রিক সেকশন, জানি না এখনও পর্যন্ত কোনও এস্টিমেট করেছেন কিনা। বিদ্যুৎ না থাকায় সেখানে কোনও ডাক্তার, নার্স থাকে না, সেটা একটা ভুতুড়ে বাড়িতে পরিণত হয়েছে। ১৪ বছর যদি একটা স্বাস্থ্য কেন্দ্র বিদ্যুৎ না পায় তার থেকে আর লজ্জার ব্যাপার কি হতে পারে। এই হাসপাতালটির ১৫ ফুট দূরে ট্রান্সফরমার র[illegible] চারিদিকে আলোকিত থাকা সত্ত্বেও এই হাসপাতালটি ১৪ বছর ধরে আলো পাচ্ছে না। কাজেই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন করব যে এই স্বাস্থ্য কেন্দ্রটি যাতে অবিলম্বে বিদ্যুতায়িত করা হয়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে তফসিলি উপজাতি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবাংলায় অনগ্রসর শ্রেণীর কমিশনের সুপারিশক্রমে রাজ্য সরকার অনেক পরে ২৬টি শ্রেণীকে অনগ্রসর শ্রেণীভুক্ত করেছিল এবং রাজ্যপালের ভাষণে তিনি বলেছিলেন যে, তাদের জন্য ৫ পারসেন্ট রিজার্ভেশন করা হয়েছে। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে চাই যে, এই রাজ্যে অনগ্রসর শ্রেণীর সার্টিফিকেট পাবার জন্য মানুষকে কি ভাবে হয়রানি করা হচ্ছে। আমি দায়িত্ব নিয়ে বলছি, হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমায় এখনও পর্যন্ত একজন অনগ্রসর শ্রেণীর মানুষকে রাজ্য সরকার সার্টিফিকেট দেননি। এখানে দুইজন মন্ত্রী আছেন। একজন পূর্তমন্ত্রী, আর একজন ডেপুটি মিনিস্টার। তাদের কাছে আমার আবেদন যে, শুধু হাতে-কলমে অনগ্রসর শ্রেণীর ২৬টি গেজেট করলেই হবে না, তারা যাতে সার্টিফিকেট পেতে পারে, সরকারের সুযোগ সুবিধা পেতে পারে, এই ব্যাপারে সচেষ্ট হওয়ার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের বাণিজ্য মন্ত্রী মহোদয়-এর প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, আলু বর্তমানে পশ্চিমবঙ্গের একটি প্রধান অর্থকরী ফসল এবং পশ্চিমবাংলার চাষীরা পশ্চিমবঙ্গ সরকারের কৃষি নীতির কল্যাণে আলুর উৎপাদন

বৃদ্ধি করতে পেরেছে। পশ্চিমবাংলায় ৫০ লক্ষ টন আলু উৎপন্ন হয়, কিন্তু পশ্চিমবাংলার হিমঘরে ৩০ লক্ষ টন ধরে, বাকি আলু হিমঘরের মালিকরা ষড়যন্ত্র করায় কম দামে বিক্রি হচ্ছে। আমি কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকারের মাধ্যমে দাবি জানাচ্ছি, এই উদ্বৃত্ত আলু কেন্দ্রীয় সরকার বাংলাদেশে রপ্তানির জন্য যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যাসাগর সেতু কয়েক বছর হল তৈরি হয়ে জনসাধারণকে উৎসর্গ করা হল। আমরা যারা দক্ষিণবঙ্গে বাস করি তাদের প্রায়শই বাসে যাতায়াত করতে হয়। আমরা ভেবেছিলাম যে, বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে যাতায়াত করতে পারব, কারণ হাওড়া সেতু দিয়ে যাতায়াত করতে যান জটের সম্মুখীন হতে হয়। কিন্তু আমরা কয়েক বছর ধরে দেখছি, যে সমস্ত বাস দিঘা থেকে আসে তাদেরকে বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে যাতায়াত করার অনুমতি দেওয়া হচ্ছে না। মাঝখানে কয়েকটি বাসকে এসপ্ল্যানেড থেকে দিঘা পর্যন্ত ওই বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে যেতে অনুমতি দেওয়া হয়েছিল, কিন্তু এখন সেগুলির অনুমতি দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দাবি করছি, দক্ষিণবঙ্গের মানুষদের যাতায়াতের সুবিধার জন্য বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে বাস চলাচলের অনুমতি দেওয়া হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া শহরের উপর ও.টি. রোড উলুবেড়িয়া কোর্ট থেকে কুলগাছিয়া পর্যন্ত বিস্তৃত, যে রাস্তা ব্রিটিশ আমলে তৈরি হয়েছিল, ওই রাস্তায় উলুবেড়িয়া কোর্ট আছে, কলেজ আছে, বালিকা বিদ্যালয় আছে; সমস্ত মানুষের যাতায়াত ওই রাস্তা দিয়ে হয়। উলুবেড়িয়া স্টেশন রোডের উপর উলুবেড়িয়া হসপিটাল আছে। সেই রাস্তাটির সামনে পি.ডব্লিউ.ডি.-র দপ্তর রয়েছে। বারে বারে মহকুমা শাসক এবং পি.ডব্লিউ.ডি. অফিসারদের বলা সত্ত্বেও রাস্তাটি শোচনীয় অবস্থায় আছে। ফলে জনসাধারণের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, রাস্তাটি এখনই তদন্ত করে যাতায়াতের জন্য যেন অবিলম্বে সংস্কার করা হয়। জনসাধারণের সুবিধার্থে ছাত্র-ছাত্রীদের সুবিধার্থে আপনার মাধ্যমে আমি এই অনুরোধ জানাচ্ছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর একটি প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী বলেছিলেন যে, গাইঘাটা বিধানসভা কেন্দ্রের সমস্ত মৌজায় সব জায়গায় বিদ্যুৎ চলে গেছে। একটু আগে ওঁকে একটি কাগজ দিয়েছি যার মাধ্যমে আমি প্রমাণ করেছি যে উনি হাউসকে মিসগাইড

করেছেন, মিথ্যা তথ্য হাউসকে দিয়েছেন, কারণ সেখানকার বহু মৌজায় বিদ্যুৎ যায়নি, কিন্তু প্রশ্নোত্তরে তিনি বলেছেন যে, সব মৌজায় বিদ্যুৎ চলে গেছে। কাজেই অবিলম্বে তদন্ত করে যেসব মৌজায় বিদ্যুৎ যায়নি সেসব মৌজায় বিদ্যুতের ব্যবস্থা করুন। কেন এ সম্পর্কে আপনার আমলারা আপনাকে ভুল তথ্য দিলেন সে ব্যাপারে কিছু বলবার থাকলে বলতে পারেন।

**ডঃ শংকর সেন :** যদি কোনও মৌজায় একটি লাইন গিয়ে একটি বাতিও জ্বলে তাহলে সেই মৌজা ইলেক্ট্রিফাইড হয়ে গেছে — আর.ই.সি.-র এই যে নর্ম এই নর্ম অনুযায়ী উত্তরটা দেওয়া হয়েছিল। গাইঘাটার প্রতিটি মৌজায় নিশ্চয়ই লাইন গেছে, তবে মাননীয় বিধায়ক যখন বলছেন তখন এ ব্যাপারে খোঁজ নেব।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গভীর উদ্বেগের বিষয়ের প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেশ কিছুদিন থেকে বাংলাদেশ সীমান্ত দিয়ে চাল এবং অন্যান্য খাদ্যদ্রব্য ওপারে চলে যাচ্ছে যার ফলে ঐ এলাকায় ভীষণ সমস্যা দেখা দিয়েছে। এর ফলে বিশেষ করে জলঙ্গী এবং রানীনগর ব্লকে বারো-তেরো টাকা কিলোর কমে চাল পাওয়া যাচ্ছে না এবং তার জন্য জনমানসে ভীষণ অসন্তোষ দেখা দিয়েছে। এর ফলে সেখানে আইন-শৃঙ্খলা ভেঙ্গে পড়তে পারে। বর্তমানে সেখানকার জনগণ লাইসেন্স প্রাপ্ত যেসব চাল ওপারে যাচ্ছে সেগুলোও আটকাবার চেষ্টা করছেন। তার জন্য অবিলম্বে সীমান্ত রক্ষীবাহিনী এবং পুলিশ বাহিনী যাতে বাংলাদেশে চাল পাচার বন্ধ করতে সক্রিয় ভূমিকা গ্রহণ করে সে ব্যাপারে হস্তক্ষেপ করতে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি। এটা না করা হলে সেখানকার মানুষ দারুণ ভাবে ক্ষতিগ্রস্ত হবেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে আমার এলাকার চারটি জায়গা — কালিগঞ্জ-১, মাটিয়ারি, বল্লভপাড়া ঘাট এবং পলাশী মনুমেন্ট পর্যন্ত সি.এস.টি.সি. এবং এন.বি.এস.টি.স.-র লঙ ডিস্টেন্স রুটের বাস চালাবার জন্য অনুরোধ করছি, কারণ এর থেকে কম গুরুত্বপূর্ণ জায়গাতেও লঙ ডিস্টেন্স রুটের বাস চালাবার পারমিট দেওয়া হয়েছে। এ ব্যাপারে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও আজ পর্যন্ত সেটা চালু হয়নি। পলাশী মনুমেন্ট একটা ঐতিহাসিক জায়গা, কিন্তু খৈতানরা তাকে খৈতাননগর করে তার ঐতিহ্যকে মুছে ফেলবার চেষ্টা করেছিলেন। তারই জন্য ঐসব এলাকায় লঙ ডিস্টেন্স বাস সার্ভিস চালু করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শিশিরকুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় বর্তমানে শিল্পের বাতাবরণ সৃষ্টি হয়েছে। ক্ষুদ্র

এবং কুটির শিল্পের বিভিন্ন এন্টারপ্রিনিয়র ডি.আই.সি.-র পারমিশান নিয়ে রেজিস্ট্রেশন নিয়ে ডব্লু.বি.এফ.সি.-র, কাছে ঋণ নেবার জন্য আবেদন করছে যে সময় সেই সময় ওরা যে কারখানা করবে তার জন্য রেজিস্ট্রি সার্চ এবং কোর্ট সার্চের প্রয়োজন হয়। বর্তমানে মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট জাজ মৌখিক আদেশ বলে কোর্ট সার্চ বন্ধ রেখেছেন। গত বছর আমি এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। অবিলম্বে যদি এই আদেশ তুলে নেওয়া না হয় তাহলে এই সমস্ত এন্টারপ্রিনিয়ররা নিরুৎসাহ হয়ে পড়বে। এই বিষয়ে আমি আইন ও বিচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং জন স্বাস্থ্য কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ দিন ধরে আমার বিধানসভা কেন্দ্র সবং-এর বাসুলিয়া গ্রামে আন্ত্রিকের প্রকোপ দেখা দিয়েছে। প্রায় ১৩০টি পরিবার আন্ত্রিকের প্রকোপে পড়েছে এবং ২০০ জনেরও বেশি সেখানে আক্রান্ত হয়েছে। গত কয়েক দিনের মধ্যে হাসপাতালে ভর্তি করে রাখার জায়গা পাচ্ছে না এবং সেখানে ১ জনের মৃত্যু হয়েছে। অত্যন্ত দূর্ভাগ্যের বিষয় এই ব্যাপারে কার্যকর ভূমিকা নেওয়ার ক্ষেত্রে জেলা প্রশাসনকে বলা হয়েছে, কিন্তু কোনও ফল হয় নি। সি.এম.ও.এইচ.-কে খুঁজে পাওয়া যাচ্ছে না, তাঁকে ধরা যাচ্ছে না। হাসপাতালে কোনও স্যালাইন নেই, কোনও ঔষধ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় হল আমি কাল যখন সমস্ত পরিদর্শন করে সমস্ত ঘটনা ডাক্তারবাবুদের বলতে গেলাম, তখন ডাক্তারবাবুরা কান্নাকাটি শুরু করে দিলেন। স্যার, তিন মাস ধরে সবং হাসপাতালের অ্যাম্বুলেন্স মেদিনীপুরের সি.এম.ও.এইচ. আটকে রেখে দিয়েছেন। হাসপাতালে স্যালাইন নেই, ঔষধ নেই, একটা গাড়িও নেই। ব্যক্তিগত উদ্যোগে একটা গাড়ি ভাড়া করে যা স্যালাইন ছিল, যা ঔষধ ছিল গতকাল ঘটনাস্থলে পৌছে দিয়ে চিকিৎসা শুরু করা গেছে ৬ দিন বাদে। জেলা প্রশাসনকে না দেখতে পেয়ে আমি রাত্রি ১১টার সময় এ.ডি.এম. জেনারেলকে বললাম থানার পুলিশের একটা গাড়ি দিন ওই গ্রামে ঔষধ নিয়ে ডাক্তার নিয়ে যাব। অত্যন্ত দুঃখের বিষয় একটা গাড়িও পাওয়া গেল না। সেই জন্য একটা প্রাইভেট গাড়ি ভাড়া করে ঔষধ নিয়ে সরকারি ডাক্তারদের গ্রামে পাঠানো হল। এটা কি সরকার চলছে? একটা মানুষ মারা গেছে আন্ত্রিকে। সেখানে কোনও পরীক্ষা-নিরীক্ষা হচ্ছে না যে এটা আন্ত্রিক না কলেরা! ৪৫ হাজার মানুষ যখন আক্রান্ত হল পশ্চিমবাংলায় তখন মন্ত্রী মহাশয় স্বীকার করলেন না যে এখানে কলেরা দেখা দিয়েছে। যখন ওয়ার্ল্ড হেলথ অরগানাইজেশন পশ্চিমবাংলা ভিজিট করার পর পরীক্ষা-নিরীক্ষা করে ধরা পড়ল পশ্চিমবাংলায় আবার কলেরা ফিরে এসেছে। পশ্চিমবাংলায় ম্যালেরিয়া ফিরে এসেছে, কলেরা ফিরে এসেছে। তথাপিও আলিবাবা চল্লিশ চোরের এই মন্ত্রী সভা বসে আছেন। গ্রামে মানুষ মারা যাচ্ছে। অবিলম্বে এখানে মেডিক্যাল টিম পাঠানো হোক এই দাবি আমি করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পে-কমিশনের সুপারিশ রাজ্য সরকার গ্রহণ করেছেন। এখনও পর্যন্ত রাজ্যের শিক্ষক এবং শিক্ষাকর্মীরা তাদের বকেয়া বেতন পেল না। কেন্দ্রীয় সরকারের ঘোষিত যে মহার্ঘভাতা দেবার কথা তার সমস্ত পাওয়া গেল না। রাজ্যের অর্থমন্ত্রী বলেছেন রাজ্যের অর্থের অবস্থা ভাল হচ্ছে। আমার দাবি ২১ তারিখে রাজ্য বাজেট পেশ করার আগে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষাকর্মীদের যাতে বকেয়া বেতন দেওয়া যায় তার ব্যবস্থা তিনি যেন করেন। সারা ভারত বঙ্গীয় প্রাথমিক শিক্ষক সমিতি এবং মাধ্যমিক শিক্ষক সমিতি ঘোষণা করেছেন এই বিষয়ে তারা বিধানসভা অভিযান করবে।

[12-40 – 12-50 p.m.]

আমি আশা করব সেই অভিযানের আগেই রাজ্য অর্থমন্ত্রী এখানে সময় ঘোষণা করবেন, বকেয়া অর্থ প্রদানের ব্যবস্থা করবেন এবং কেন্দ্রের দেওয়া সমস্ত প্রতিশ্রুতি — রাজ্যের পাওয়া ডি.এ. ও অন্যান্য ফান্ড দিয়ে দেবেন রাজ্যকে। কেন্দ্রীয় সরকার ভারতবর্ষে শেষ হওয়ার পথে, তাসের ঘরের মত ভেঙ্গে পড়ছে, এই অবস্থায় রাজ্য সরকারের যে সমস্ত অর্থ পাওয়া, তা অবিলম্বে দেওয়ার ব্যবস্থা করুন। এবং ৩১ শে মার্চের মধ্যেই এখানে যাতে সব চালু করা যায়, প্রতিশ্রুতি রক্ষা করা যায়, তার ব্যবস্থা রাজ্য সরকার করুন, এই দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বছরে রাজ্যে ৮১টি পৌরসভায় নির্বাচন হবে। কলকাতা কর্পোরেশন ও চন্দননগর কর্পোরেশনে নির্বাচন হবে। এই নির্বাচন নতুন নগরপালিকা মিউনিসিপাল যে বিল এসেছে, সেই হিসাবে হবে। সাধারণ ভাবে নির্বাচনের সময় বিভিন্ন ওয়ার্ডের সংখ্যা বৃদ্ধি পেয়েছে; কোথাও কমেছে, সীমানা পুনর্বিন্যাস করা হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে শাসকদল সেখানে একতরফা ভাবে এইগুলো করার ফলে সাধারণ মানুষ জানতে পারছে না। এই বিষয়ে প্রধান বিরোধী দলগুলোর সঙ্গে কোনও আলোচনা করা হয় নি, একতরফা ভাবে সীমানা পুনর্বিন্যাস করা হয়েছে। কোথাও ২ হাজার ভোটার, কোথাও ১২ হাজার ভোটার। সেখানে হয়ত পয়েন্ট তিন-চতুর্থাংশ স্কোয়ার কিলোমিটার, কোথাও ৩ স্কোয়ার কিলোমিটার সীমানা পুনর্বিন্যাস করা হয়েছে। এইগুলো অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি নিজের খেয়াল খুশিমত করেছে — কোথায় এস.সি. হবে, কোথায় এস.টি. হবে, কোথায় মহিলা হবে। রাজ্য সরকার অবিলম্বে এইগুলো বাতিল করুক এবং রাজনৈতিক দলগুলোর সঙ্গে আলোচনা করে সীমানা পুনর্বিন্যাস করা হোক। দেখা যাচ্ছে রাজ্য সরকার যে ফরমুলা ঘোষণা করেছিলেন, প্রকাশ করেছিলেন, তা মানা হয়নি। কিসের ভিত্তিতে করা হয়েছে, তা বুঝতে পারছি না। দেখলাম গণশক্তিতে একটা লিস্ট বেরিয়েছে কোন কোন ওয়ার্ড এস.সি., কোন কোন ওয়ার্ড এস.টি., কোন কোন ওয়ার্ড মহিলা হবে। অথচ এই রাজ্যের প্রধান বিরোধী দল

হয়েও আমরা সেই তালিকা পাইনি। অবিলম্বে এই তালিকা প্রকাশ করার জন্য রাজ্য সরকারকে বলুন এবং এই ভুল সংশোধন করে অবহিত করা হোক।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি — আমাদের বকখালির কথা আপনি জানেন, যেটা শুধু মাত্র ট্যুরিস্ট লজ নয়, এবং সেটা একটি হেলথ রিসোর্ট সেন্টারও বটে। তাকে ঘিরে বিস্তূর্ণ এলাকাতে আমাদের বিদ্যুৎ দরকার। আমার প্রশ্নের মধ্যেও এই বিষয়টির উল্লেখ করেছিলাম। সেখানে লাইন গেছে কংগ্রেস আমলে এক সময়ে, তারপর আর পাত্তা ছিল না। এখন আবার লাইন গেছে। সেখানে ফিসিং হারবার হয়েছে, আড়াইশ ফিশিং ট্রলার থাকে ফ্রেজারগঞ্জে। এইগুলোকে আর্থিক দিক থেকে উন্নত করার জন্য এবং তার পাশাপাশি গঙ্গাসাগরের উন্নতির জন্য পরিকল্পনা হয়েছিল। কিন্তু সেখানে বিদ্যুৎ যায়নি। বকখালি, পাথর প্রতিমা, প্রভৃতি সুন্দরবনের বিস্তূর্ণ এলাকায় অন্য ব্যবস্থা নেই, সেখানে যাতে অবিলম্বে বিদ্যুৎ নিয়ে যাওয়া যায়, তার ব্যবস্থা করুন।

সুন্দরবনের অধিবাসীরা বারবার করে এই আবেদন করছে। তারা বলছে যে তারা আর কিছু চায় না, তারা এইটুকু চায় যে ফিশারি ট্রলারগুলোতে যে মাছ ধরা হচ্ছে তারজন্য একটু বরফ চায়। তারজন্য একটা বরফ কল চায়। তারা বলছে, আমাদের এখানে একটা স্মল স্কেল ইন্ডাস্ট্রি করার জন্য একটু বিদ্যুৎ চাই। এদিকে ওখানে আবার ট্রেন লাইন গিয়ে পৌঁছচ্ছে। এই রকম একটা অবস্থায় এইটুকু সুবিধার জন্য আমরা আবেদন করছি যে, আপনি একটা ব্যবস্থা নিন। আমাদের বাজেটে এরজন্য কিছু টাকাও আছে, তা থেকে সুন্দরবনের জন্য দয়া করে আপনি একটি পরিকল্পনা গ্রহণ করুন, এই আবেদন রাখছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ইতিপূর্বে ভোটার লিস্ট তৈরি করার ব্যাপারে কো-অর্ডিনেশন কমিটি এবং সি.পি.এম.-র লোকেদের অত্যাচারের কথা বিধানসভায় বিভিন্ন সময়ে বলেছি। এবারে যে ভোটার লিস্ট তৈরি হচ্ছে এবং সাধারণ নাগরিকবৃন্দ ৭ নম্বর ফর্মে যে অবজেকশন দাখিল করছে এবং সেগুলো যখন জমা দিতে যাচ্ছে তখন তাদের উপরে হামলা করা হচ্ছে। বিডিও অফিসে হামলা হচ্ছে, যাতে সাধারণ মানুষ তাদের নাম ভোটার লিস্টে নথিভুক্ত করতে না পারে। নাম জমা দেবার সময়ে তাদের বাধা দেওয়া হচ্ছে। আমি মথুরাপুরে ঘটেছে এমন কয়েকটি নির্দ্দিষ্ট অভিযোগ তুলে ধরছি। মথুরাপুর ব্লক টুতে যেটা ঘটেছে, সেখানে ৬৭ জন লোক তাদের কাগজ জমা দেওয়া সত্ত্বেও সি.পি.এম.-এর ঝান্ডাধারী লোকেরা অবজেকশন নিয়ে যেখানে শুনানী হচ্ছিল, সেখানে তাদের যেতে দেয়নি। পাঁচলার বিডিওকে মারধোর করা হয়েছে। এ সম্বন্ধে সংবাদপত্রেও খবর বেরিয়েছে। এমন কি বিডিও অফিসের আসবাবপত্র ভেঙ্গে দেওয়া হয়েছে। তাঁর বাড়িতে ফ্যামিলিকে হুমকি দেওয়া হয়েছে মারধোর করা হবে বলে। তার কারণ কি, না মার্কসিস্ট

কমিউনিস্ট পার্টির লোকেরা ফলস ভোটার এর নাম ঢুকিয়ে ফর্ম দাখিল করছে এবং তিনি তাতে বাধা দিয়েছেন। পুঙ্খানুপুঙ্খরূপে তদন্ত করে দেখা যায় যে যাদের নাম লিস্টে ঢোকানো হয়েছে, তারা ভোটার হবার উপযুক্ত নয়। এই সমস্ত কর্মচারিদের কথা আমরা পূর্বেও বলেছি। এবারে সেশন যেহেতু ছবি সহ ভোটার লিস্ট করার জন্য বলেছেন এবং তা যেখানে করা হচ্ছে, সেখানে বিডিও যখন কোনও অনিয়মের ক্ষেত্রে বাধা দিচ্ছে, তখন তাদের উপরে হামলা করা হচ্ছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আবেদন করছি যে, তাঁর পার্টির লোকেরা যে ভাবে পুলিশের সহায়তায় এই কাজ করছে, এটা যেন অবিলম্বে বন্ধ করা হয়। পুলিশকে যেন নিরপেক্ষ ভাবে কাজ করতে দেওয়া হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। উনি এখানে উপস্থিত নেই, আমি তা সত্ত্বেও আপনার মাধ্যমে বলতে চাইছি যে, গ্রামের মফঃস্বল এরিয়ায় কেরোসিন তেলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে, কেরোসিন তেল প্রায় পাওয়া যাচ্ছে না। ইতিমধ্যে হাজার হাজার মাধ্যমিক পরীক্ষার্থী পরীক্ষা দিচ্ছে। এই সময়ে কেরোসিন তেলের সঙ্কট যে ভাবে দেখা দিয়েছে তা চরমে পৌঁছেছে। এরই সঙ্গে সঙ্গে কেরোসিন তেলের অভাবে মাঠে পাম্পগুলো চলছে না। তারফলে হাজার হাজার একর জমিতে যে বোরো ধানের চাষ হয়েছে তা নষ্ট হতে চলেছে। এখানে মাননীয় খাদ্যমন্ত্রী উপস্থিত না থাকলেও বিভাগীয় যাঁরা আছেন তাঁদের উদ্দেশ্যে বলি যে তাঁরা যাতে এই ব্যাপারে সক্রিয় হন। গ্রামাঞ্চলে যাতে কেরোসিন তেলের সরবরাহ বৃদ্ধি পায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের জন্য আমি দাবি জানাচ্ছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থ কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় এবং স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, এই রাজ্যে যখন বামফ্রন্ট সরকারের মাধ্যমে শিল্পায়নের ঢক্কা নিনাদ চলছে তখন বিশুদ্ধ নিরাপদ পানীয় জলের অভাবে রাজ্যের লক্ষ লক্ষ মানুষ আর্সেনিক মিশ্রিত বিষাক্ত পানীয় জল গ্রহণ করতে বাধ্য হচ্ছে। এই আর্সেনিকে আক্রান্ত মানুষের সংখ্যা ক্রমশই বাড়ছে। এই রোগ যে কি ভয়াবহ রূপ নিয়েছে তা আমরা সকলেই জানি। এই রোগের ফলে সমস্ত গায়ে দগদগে ঘা হয়ে যায়। ব্রংকাইটিজ, শ্বাসকষ্ট এমন কি ত্বকে পর্যন্ত ক্যান্সার হচ্ছে। এতে অনেক রোগী মারাও গেছে। এরা সামাজিক দিক থেকে বিপর্যস্ত। আজকে ওদের কর্ম ক্ষমতা চলে যাবার ফলে তারা বিপর্যস্ত অবস্থায় পড়ে যাচ্ছে। এইরকম যেখানে অবস্থা সেখানে এই আর্সেনিক আক্রান্ত রোগীদের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। ব্লক তো ছেড়ে দিলাম, জেলায় জেলায় পর্যন্ত কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। ১৯৯১ সাল থেকে এই জলে আর্সেনিকের দোষ ধরা পড়েছে, আজকে ৩-৪ বছর হয়ে গেল সরকার এখনও নির্বিকার। সরকারি হিসাবে

৮৬ লক্ষ ১৬ হাজার মানুষ আর্সেনিক আক্রান্ত আর ৩ কোটির মত মানুষ এই আর্সেনিক রোগের বিভীষিকায় ভুগছে। অথচ বামফ্রন্ট সরকার আজকে বিশুদ্ধ পানীয় জলের বিকল্প দেওয়ার ক্ষেত্রে নির্বিকার। এত দিন পরে মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে একটি মানচিত্র তৈরি করার জন্যে নির্দেশ দিয়েছেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর এবং শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ কর. । গত ৩রা মার্চ ঈদ পালন হয়ে গেল। আমরা এক মাস ধরে রোজা পালন করলাম। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, এই রোজার মাসে আমাদের নদীয়া জেলা এবং কালিগঞ্জে রেশনের মাধ্যমে এই একমাস যাবৎ এক ফোঁটাও চিনি এবং কেরোসিন সরবরাহ করা হয়নি। এমন কি প্রাথমিক শিক্ষক, যারা সংখ্যা লঘু সেলে আছেন তাদের ঈদের বোনাস এবং এক্সগ্রেসিয়া ইত্যাদি দেওয়া হয়নি। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীদের জানাচ্ছি এটা এক ধরনের প্রতারণা এবং এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্যে অনুরোধ জানাচ্ছি। গত বছরেও এই রকম ঈদের আগে শিক্ষকদের অন্য কোনও রকম অনুদান দেওয়া হয়নি এবং রেশনের মাধ্যমে নদীয়া জেলাতে এবং কালিগঞ্জে চিনি এবং কেরোসিন সরবরাহ করা হয়নি এই বছরও সেই একই জিনিস করা হল। ভবিষ্যতে যাতে এই ধরণের ঘটনা না ঘটে তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীদের কাছে অনুরোধ করছি।

## ZERO HOUR

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, সেকেন্ডারি পরীক্ষা চলছে, হায়ার হায়ার সেকেন্ডারি পরীক্ষা আসছে, সেই অবস্থাতে মেদিনীপুর জেলা, যেটি সর্ববৃহৎ জেলা, যেখানে ৫৪টি গ্রামীন ব্লক আছে ১০ হাজারের বেশি গ্রাম এবং সবচেয়ে বেশি শিক্ষা প্রতিষ্ঠান, ছাত্র-ছাত্রীর সংখ্যাও সবচেয়ে বেশি এবং এই জেলার থেকে ৬ জন মন্ত্রী এসেছে মন্ত্রী সভাতে, সেই রকম একটি জেলাতে গত ১৫ দিন আগে কাউকে না জানিয়ে মেদিনীপুর জেলার প্রশাসন হঠাৎ করে সমস্ত স্কুল-কলেজগুলো ছাত্র-ছাত্রীদের যে কেরোসিন দেওয়া হত সেই কেরোসিন দেওয়ার কোটা হঠাৎ করে কমিয়ে দিল। ছাত্র-ছাত্রীরা হ্যারিকেন জ্বালিয়ে পড়াশুনো করত। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি জানেন যে বিদ্যুতের প্রোডাকশন বেশি হলেও ডিস্ট্রিবিউশন ঠিক না হওয়ার জন্যে আড়াই থেকে ৩ ঘন্টার বেশি বিদ্যুৎ গ্রামে থাকে না। সেখানে স্কুল কলেজের ছেলে মেয়েরা ওই কেরোসিনের যে কোটা পায় তা দিয়ে হ্যারিকেন জ্বালিয়ে পড়াশুনা করে। সেখানে মেদিনীপুর জেলা প্রশাসনে অতি ভৌতিক কারণে সমস্ত স্কুল-কলেজে কেরোসিন তেল দেওয়ার কোটা কমিয়ে দিয়েছে। এর ফলে ওখানে ছাত্র-ছাত্রীরা না পারছে হ্যারিকেন জ্বালাতে, না পাচ্ছে বিদ্যুৎ। ফলে তারা অন্ধকারের মধ্যে

একটা মোমবাতি জ্বালিয়ে পড়াশুনা করছে। সুতরাং আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি ওই জেলা ভিত্তিক যে নির্দেশ দেওয়া হয়েছে তা বন্ধ করে অবিলম্বে যাতে তারা তেল ঠিকমতো পায় তার ব্যবস্থা করা হয়।

**শ্রী নির্মল দাস ঃ** (নট প্রেজেন্ট।)

[1-00 – 1-10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আপনি জানেন যে শান্তিনিকেতন এবং বোলপুরে বসন্ত উৎসব আসছে। পৌষ উৎসব এবং আরও নানা উৎসবে এখানে দেশ বিদেশ থেকে লোক আসে। কিন্তু এখানে থাকার জায়গার এত অভাব যে বহু মানুষকে স্টেশনে দিন কাটাতে হয়। এই সমস্যা লাঘব করার জন্য শান্তিপুরে এবং বোলপুরে একটা দ্বিতীয় ট্যুরিস্ট লজ তৈরি করার কথা হয়েছিল। কিন্তু এই লজ বহু দিন ধরে অর্থের অভাবে অর্ধ-সমাপ্ত হয়ে পড়ে আছে। এখন আবার শুনতে পাচ্ছি টাকার অভাবে সেই কাজ হচ্ছে না। আবার শুনতে পাচ্ছি, এই ট্যুরিস্ট লজ বে-সরকারিকরণ করা হয়েছে। ফলে একটা সমস্যা, একটা প্রবলেম দেখা দিয়েছে। অন্যান্য যে ট্যুরিস্ট লজ আছে তাতে জায়গার সঙ্কুলান খুব কম এবং তার সঙ্গে সঙ্গতি রেখেই এই দ্বিতীয় ট্যুরিস্ট লজ নির্মাণের কথা হয়েছিল। কিন্তু এটা বহু বছর ধরে অর্ধ-সমাপ্ত হয়ে পড়ে থাকার ফলে ঐখানকার মানুষের আশা-আকাঙ্খা পূরণ হল না, অ্যাকোমডেশন করা সম্ভব হল না। কিন্তু দেশ-বিদেশের মানুষের অ্যাকোমডেশনের জন্য এটা হতে পারত। এটা শান্তিনিকেতন-বোলপুর-এর মানুষের কাছে একটা ক্ষোভের সৃষ্টি করেছে। এটা সরকার করবেন না বে-সরকারি কোনও সংস্থা করবে সেটা পরিষ্কার করে বলা হল না। আমি অবিলম্বে আপনার মাধ্যমে দাবি করছি এই দ্বিতীয় ট্যুরিস্ট লজ নির্মাণের কাজ শেষ করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি জানেন বর্তমানে পশ্চিমবাংলায় ভোটারদের আইডেনটিটি কার্ড তৈরি করার জন্য ছবি তোলা হচ্ছে। আমরা বারবার বলে এসেছি দাবি করে এসেছি ভোটারদের পরিচয়পত্র তোলা হোক। যদিও আইডেনটিটি কার্ড তোলার ব্যাপারে সি.পি.এম. বরাবর বিরোধিতা করে এসেছে। পরবর্তীকালে সেশন সাহেবের হাত থেকে ছাড়া পাওয়া যাবে না বুঝতে পেরে মেনে নিয়েছে। কিন্তু এই আইডেনটিটি কার্ড করার সময় সি.পি.এম.-এর লোকেরা ঝামেলা করছে। সি.পি.এম.-এর লোকেরা প্রত্যেকটা বুথের মধ্যে ঢুকে যাচ্ছে এবং দেখাবার চেষ্টা করছে তারাই এই ব্যবস্থা করেছে। অনেক জায়গায়, ফটো তোলার জায়গায় সি.পি.এম.-এর লোকেরা ভিড় করে গেট জ্যাম করে রেখেছেন। অনেক জায়গায় ন্যায্য ভোটারদের স্লিপ ছিঁড়ে ফেলছে। যেমন, গত কয়েকদিন আগে আমরা বাধ্য হয়েছিলাম ভবানীপুর থানা ঘেরাও করতে। সেখানে দুজন মহিলা, তারা ন্যায্য ভোটার, কালীঘাটে থাকে,

তাদের ব্যাঙ্কের পাস বই আছে, তারা ফটো তুলতে গেছে এবং স্লিপ দিয়েছে। কিন্তু সি.পি.এম.-এর লোকেরা আপত্তি করার ফলে তাদের পুলিশের হাতে তুলে দেওয়া হয়। পরে পুলিশ তাদের ছেড়ে দেয়। এই ভাবে সি.পি.এম.-এর লোকেরা চাইছে না ফটো উঠুক। সি.পি.এম.-এর লোকেরা মানুষকে নানা ভাবে ভয় দেখাচ্ছে, রেশন কার্ড না থাকলে ফটো তোলাতে গেলে তোমাদের ধরে নিয়ে যাবে, এই সব নানা কথা বলছে। এই ভাবে ফটো তোলার জন্য মানুষদের তারা স্কেয়ার করছে। ৮০ পারসেন্ট লোক ছবি তুলছে এটা ওদের পছন্দ নয়। কারণ এতে বোগাস ভোট বন্ধ হয়ে যাবে তাই তারা চিন্তিত। আমি সি.পি.এম.-এর সদস্যদের কাছে আবেদন করছি এটা ভোট হচ্ছে না, জনসাধারণ সেশন সাহেবের নির্দেশ মত আইডেনটিটি কার্ড-এ ছবি তোলার জন্য উৎসাহ দেখাচ্ছে, তাতে পার্টিসিপেট করছে, আপনারা এতে বাধা দেবেন না, ঝামেলা করবেন না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে অত্যন্ত উদ্বেগের সঙ্গে আমি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বালি থানার একটা পেট্রোল পাম্পে সীতারাম যাদব নামে একজন কর্মী কাজ করেন। গত ৭ তারিখে কর্মরত অবস্থায় তাকে থানায় ডেকে নিয়ে যাওয়া হয়। সেখানে ৫৪ ঘন্টা উইদাউট এনি এফ.আই.আর., উইদাউট এনি কমপ্লেইন তাকে আটকে রাখা হয়।

হাওড়ার ডি.এম. যখন এই ব্যাপারে ও.সি.-র কাছে জানতে চান, তখন তাঁকে বলা হয় তার অপরাধ হচ্ছে — তার বিরুদ্ধে অভিযোগ আছে — সে পেট্রোল পাম্পে ইউনিয়ন করে। ডি.এম. এবং এস.পি. উভয়ের মধ্যে কথাবার্তা হওয়ার পরে তাকে ৫৪ ঘন্টা পরে ছেড়ে দেওয়া হয়, এটা একটা উদ্বেগজনক ঘটনা, এই ধরণের ঘটনা যাতে ভবিষ্যতে না হয় তার জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উল্লেখ পর্বে আমাদের মাননীয় সদস্য রবীন দেব মহাশয়, উদ্বেগ প্রকাশ করার নামে কিছু উল্লাস প্রকাশ করলেন। সম্প্রতি ৩টি রাজ্যের নির্বাচনের ফলাফলকে কেন্দ্র করে। এখানে রবীন বাবুর উল্লাস দেখে মনে হল কংগ্রেসের পরাজয় মানে তাদের জয়লাভ হয়েছে, বি.জে.পি. ও শিবসেনার জয়লাভে তারা যদি উৎসাহিত হয় তাহলে আমার কিছু বলার নেই। ১৯৭৭ সালে পুরনো বন্ধুদের জয়লাভে আপনারা উৎসাহিত হতে পারেন, কিন্তু অতি উল্লাসিত হওয়ার কারণ নেই, এই ব্যাপারে সৌগত বাবুও বলেছেন, আপনিও বলেছেন, যদি অ্যান্টি এসট্যাব্লিশমেন্ট রায় হয়ে থাকে তাহলে কেন্দ্রীয় সরকারে আপনারাও হেরে যাবেন। আমরা ১৯৭৭ সালে হেরেছি, ১৯৮৯ সালে হেরেছি, তখন ভরাডুবি হয়েছিল, আপনারা জয়ী হয়েছিলেন, ১৯৭৭ সালে ১৫১টি, ১৯৮৯ সালে ১৯১টি হয়েছিল, কিন্তু আপনারা যখন এলেন, আসবার পর, আপনারাও ৫ বছরের জন্য দেশকে একটি সুস্থ সরকার উপহার দিতে পারেননি। আপনারা সেই সময় সব

আসনে জিতেছিলেন বন্ধু বি.জে.পি.-কে নিয়ে, তারপরও কিন্তু আপনারা সরকার চালাতে পারেননি। আবার যদি আপনারা আসেন তাহলেও একই অবস্থা হবে সরকার আপনারা চালাতে পারবেন না। এ থেকেই প্রমাণ করে ১৯৯১ সালে আমাদের সংখ্যা গরিষ্ঠতা না থাকলেও আমরা ৫ বছরের জন্য সরকার চালাতে পেরেছি এই ক্ষমতা যেদিন হবে সেদিন আপনারা উল্লসিত হবেন। আজকে শিবসেনার জয়ে বি.জে.পি.-র জয়ে উল্লসিত হওয়ার কিছু নেই। আপনারা কখন কখন সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে যে ভাবে কংগ্রেসের বিরোধিতা করেছেন, মহারাষ্ট্রে কংগ্রেসের পরাজয় তার ব্যতিক্রম নয়; বি.জে.পি.-র সঙ্গে অন্যান্য সাম্প্রদায়িক দলগুলির সঙ্গে আপনারা যে ভাবে সেখানে প্রচার করেছেন, মানুষকে বিভ্রান্ত করেছেন, সেই বিভ্রান্তের ফল হচ্ছে গুজরাট। আজকে আপনারাও সাম্প্রদায়িক শক্তির উত্থানের জন্য দায়ী। আমরা ওদের উপর নির্ভরশীল নই, আমরা সাম্প্রসায়িক শক্তির মোকাবিলা নিজেরাই করব, এতে আমাদের ভয় পাওয়ার কিছু নেই, আপনারা আগে নিজেদেরকে সামলান।

**শ্রী মানিক ভৌমিক ঃ** (নট প্রেজেন্ট।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভাকে জানাই, আপনি উপযুক্ত সময়ে প্রশ্নটা ছুঁড়েছেন। বি.জে.পি.-র জয়ে সি.পি.এম.-এর আনন্দিত হওয়াটাই স্বাভাবিক। আপনারা জানেন বি.জে.পি. যদি জেতে, কেন্দ্র যদি দুর্বল হয় তাহলে বোধ হয় আপনাদের কিছু সুবিধা হয়। আপনাদের স্মরণ করিয়ে দিই, আনন্দে উৎসাহিত হবেন না, পার্লামেন্টের ইলেকশন্ যখন হবে, তখন এর উপযুক্ত জবাব দেবার জন্য সারা ভারতবর্ষের যারা ভোটার আছে, তারা এর জবাব দেবেন। বি.জে.বি. জিতলে আপনারা কেন উচ্ছ্বসিত হন, তার প্রচ্ছন্ন কারণ কি, সেটা আগে অনেকবার বলেছি, এবারও বলছি।

[1-10 – 1-20 p.m.]

শুধু সংখ্যা লঘুদের ভোট নেবার জন্য আপনারা কিছু কথা বলেন। আপনাদের লজ্জা হওয়া উচিত। শিবসেনা ও বি.জে.পি.-র জয়ের জন্য আজকে আপনাদেরই বিধানসভার ভেতরে নিন্দা করা উচিত ছিল। কিন্তু আপনারা চুপচাপ বসে আছেন। আবার আমাদের পক্ষ থেকে যদি কেউ বলতে ওঠে তাহলে আপনারা আবার চিৎকার করছেন। আমি আপনাদের বলি আপনারা উল্লসিত হবেন না। এতে ভারতবর্ষ ক্ষতিগ্রস্ত হবে, ভারতের অর্থনীতি ক্ষতিগ্রস্ত হবে, আজকে উদার অর্থনীতি, শিক্ষানীতি ক্ষতিগ্রস্ত হবে। আজকে গুজরাট এবং মহারাষ্ট্রে আঘাত আসলে আজকে কোথায় দাঁড়াবে শিল্পনীতি! যে নীতিকে আজকে জ্যোতি বাবু প্রশংসা করছেন, পক্ষান্তরে মনমোহন সিং-এরও প্রশংসা করছেন। আজকে আপনারা ভাববেন না ভারতের আকাশে কালো দিন দেখা যাচ্ছে, অশনি সঙ্কেত দেখা দিচ্ছে। এইজন্য আজকে নিন্দাসূচক প্রস্তাব নিয়ে আসা উচিত। আমরা চাই সাম্প্রদায়িক শক্তি ধ্বংস হোক, ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তি নষ্ট হোক। যদি এই প্রস্তাব গ্রহণ করা হয় তাহলে আপনাদের আমি ধন্যবাদ দেব।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে আমাদের টেলিকমিউনিকেশন বিভাগকে বে-সরকারি করণের জন্য ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে। তারই বিরুদ্ধে অল ইন্ডিয়া টেলিকমিউনিকেশন এমপ্লয়িজ ইউনিয়ন, যেটা সর্বভারতীয় ইউনিয়ন, তারা প্রচার কর্মসূচি নিয়েছে। আগামীকাল তারা মানববন্ধনের কর্মসূচিও গ্রহণ করেছে। আমি আপনার মাধ্যমে কর্মচারিদের এই আন্দোলনের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি এও উল্লেখ করতে চাই, এই সভাতে আমরা একদিন দাবি করেছিলাম টেলিফোন ডিরেক্টরি প্রকাশ করতে হবে। আমরা দেখেছিলাম বে-সরকারি হাতে টেলিফোন ডিরেক্টরি প্রকাশ করার দায়িত্ব দেওয়া হয় এবং তারা ব্যর্থ হয়। সরস্বতী প্রেস এবং বিভাগীয় কর্মচারিদের প্রচেষ্টায় ১৪৫০ পৃষ্ঠার টেলিফোন ডিরেক্টরি প্রকাশ করতে তারা সমর্থ হয়। পশ্চিমবাংলার সাড়ে তিন লক্ষ গ্রাহকের পরিসেবার মানকে উন্নয়ন করার জন্য টেলিফোনের কর্মচারিরা একটা ভাল অবস্থা তৈরি করতে পেরেছে। আজকে সেই সময় বে-সরকারি হাতে টেলিফোন সংস্থাকে তুলে দেওয়ার জন্য চেষ্টা হচ্ছে মুষ্টিমেয় মানুষের স্বার্থ রক্ষা করবার জন্য। তাই আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি কর্মচারিদের দাবিগুলি সহানুভূতির সঙ্গে দেখুন এবং বে-সরকারি হাত থেকে টেলিকমিউনিমকেশন বিভাগকে রক্ষা করা হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আনঅথরাইজড প্রোমোটার যারা বে-আইনিভাবে বিল্ডিং করেছে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য এই বিধানসভাতেই আইন পাস হয়েছে। কলকাতায় আমরা শুনেছি যে কিছু কিছু জায়গায় বাড়ি ভাঙ্গা হয়েছে এবং কিছু কিছু প্রোমোটারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। স্যার, হাওড়াতে এরকম ৬ শো আনঅথরাইজড বিল্ডিং আছে এবং সেখানে প্রোমোটাররাজের সঙ্গে সঙ্গে মাফিয়ারাজ চলেছে। হাওড়া কোর্টে একজন সি.এ., তিনি এইসব বে-আইনি মালটিস্টোরিড বিল্ডিং-এর বিরুদ্ধে প্রতিবাদ করায় প্রকাশ্যে তার মাথায় অ্যাসিড ঢেলে দেওয়া হয়েছে — সেটা আপনারা সকলেই জানেন। স্যার, হাওড়াতে একটাও মালটিস্টোরিড বিল্ডিং ভাঙ্গা হয় নি। গোটা চারেক চুনোপুঁটি প্রোমোটারকে অ্যারেস্ট করে এরা দেখাতে চাইছেন যে অনেক কিছু করেছেন কিন্তু আসল যেসব রাঘব বোয়াল প্রোমোটার তারা পার পেয়ে যাচ্ছে এবং সেইরকম ২০/২৫ জন প্রোমোটার এখনও নতুন নতুন আনঅথরাইজড বিল্ডিং করে যাচ্ছে। এ ব্যাপারে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, তিনি আমাদের পেশেন্স হিয়ারিং দিয়েছেন এবং বলেছেন যে স্পেসিফিক কেস দিয়ে আপনারা লিখুন, ব্যবস্থা নেওয়া হবে। স্যার, এই সভাতে আমি এই বিষয়টি তুলে ধরতে অনুরোধ করছি যে হাওড়াতে যে মাফিয়ারাজ কায়েম হয়েছে তাদের বিরুদ্ধে অবিলম্বে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক এবং এই সমস্ত আনঅথরাইজড বিল্ডিং তৈরি বন্ধ হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, এখন মাধ্যমিক পরীক্ষা চলছে। মাথাপাড়া থেকে উলুবেড়িয়া — এখানে কয়েক শত ছাত্র ছাত্রী তারা পরীক্ষা দিতে আসে। সেখানে বাসের কোনও ব্যবস্থা নেই। আমরা বারবার পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করেছি যে মাথাপাড়া থেকে উলুবেড়িয়াতে বাসের সংখ্যা বাড়ানো হোক। সঙ্গে সঙ্গে সেখানে প্রাইভেট বাস দেওয়ার ব্যবস্থা করা হোক। কিছু এল বাসের পারমিট নেওয়া হয়েছে কিন্তু ২/৩টি মাত্র বাস চলছে। এলাকায় বাস নেই, রাস্তাও নেই। সেখানে একটি মাত্র রাস্তা — মাথাপাড়া থেকে উলুবেড়িয়া। আমার অনুরোধ উলুবেড়িয়া থেকে মাথাপাড়ায় আরও বাসের সংখ্যা বাড়ানো হোক, সি.টি.সি.-র বাস এবং মিনিবাস দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** নির্মল বাবু, আপনি প্রথম ডাকের সময় উপস্থিত ছিলেন না। আজকে আপনাকে বলতে দিচ্ছি কিন্তু ভবিষ্যতে এইভাবে অ্যাবসেন্ট থাকলে আর বলতে দেওয়া হবে না।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্য সরকারের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকার দেওয়ালের লিখন পড়তে পারেন না সেইজন্য তারা বারে বারে হোঁচট খান। স্যার, আপনি জানেন যে আগামীকাল লোকসভায় রেল বাজেট পেশ করা হবে। পশ্চিমবাংলার রেল প্রকল্পগুলির ব্যাপারে রেল দপ্তরের যে অবহেলা সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করে আমরা এই বিধানসভা থেকে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করে পশ্চিমবাংলার রেল প্রকল্পগুলির কাজ তরান্বিত করার জন্য অনুরোধ করেছিলাম। আগামীকাল রেল বাজেটের পরিপ্রেক্ষিতে আবার আমি এই সভার মাধ্যমে রেল মন্ত্রকের কাছে দাবি জানাচ্ছি যে অবিলম্বে পশ্চিমবঙ্গের বকেয়া রেল প্রকল্পগুলি গ্রহণ করে তার কাজ সমাপ্ত করা হোক। আমি আশা করব এ ব্যাপারে কংগ্রেস দল — যারা বি.জে.পি.-র বন্ধু — তারা ঐক্যমত হবেন। এ ব্যাপারে আগে আমরা এই সভায় যে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছিলাম তাতে কংগ্রেস দল ঐক্যমত্য প্রকাশ করেছিলেন এবং আমাদের সঙ্গে গিয়ে দিল্লিতে দরবার করেছিলেন, কাজেই আজকের প্রস্তাবেও তারা ঐক্যমত প্রকাশ করবেন — এটা আশা করব। গৌহাটি থেকে শিলিগুড়ি ভায়া আলিপুরদুয়ার লাইনকে মিটারগেজ থেকে ব্রডগেজ করার যে প্রস্তাব গ্রহণ করা হয়েছিল আমি দাবি করব অবিলম্বে রেল মন্ত্রক সেই দাবি মেনে এই কাজটি করবেন। স্যার, আপনি জানেন, অতীতে রেল মন্ত্রক অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু তারা সেইসব প্রতিশ্রুতি রক্ষা করেননি। প্রতিশ্রুতি দিয়ে তা রক্ষা না করলে কি অবস্থা হয় আজকে গুজরাট এবং মহারাষ্ট্রে তার প্রমাণ কংগ্রেস দল পেয়েছেন। জাফর শরিফ, কেন্দ্রীয় রেল মন্ত্রী, তিনি হচ্ছেন বাবরি মসজিদ ভাঙ্গার অন্যতম

নায়ক। তিনি নানান রকমের স্লোগান দিয়েও পি.ভি.নরসিমা রাও-কে প্রভাবিত করতে পারেন নি। বাবরি মসজিদ ভাঙ্গা হয়েছে এবং তার ফলশ্রুতি হিসাবে সংখ্যা লঘুদের ভোট থেকে কংগ্রেস আজ বঞ্চিত। আমি আশা করব আগামীকালের রেল বাজেটে পশ্চিমবঙ্গের বকেয়া রেল প্রকল্পগুলিকে অন্তর্ভুক্ত করে এবং তার কাজ তরান্বিত করে কেন্দ্রীয় সরকার প্রায়শ্চিত্ত করবেন এবং তার সঙ্গে সঙ্গে কংগ্রেস দলও প্রায়শ্চিত্ত করবেন। আমি আশা করব বালুরঘাট-একলাখী রেল প্রকল্প, পুরুলিয়ার রেল প্রকল্প, দক্ষিণবঙ্গের নানান রেল প্রকল্প, উত্তরবাংলার নানান রেল প্রকল্প অন্তর্ভুক্ত করা হবে এবং তার কাজ তরান্বিত করা হবে। সঙ্গে সঙ্গে কুচবিহার জেলার বিভিন্ন মহকুমাকে রেল লাইনের দ্বারা যুক্ত করে প্রকল্প গ্রহণ করা হবে এবং তার কাজ বাস্তবায়িত করা হবে। স্যার, আপনি জানেন যে উত্তরবাংলা প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করে। আমরা লক্ষ্য করেছি অনেক প্রতিশ্রুতি দিয়েছে কংগ্রেস, কিন্তু কোনও কাজ করেনি। উত্তরবঙ্গে বিধ্বংসী বন্যার পরে যে হাঁ হয়ে আছে এবং যে পাঁচটা জায়গায় বড় ডাইভারশন করে গাড়ি চলাচল করছে, এই অবস্থায় আজকে আমি আশা করব কেন্দ্রীয় সরকার দেওয়াল লিখনটা পড়বেন এবং ক্ষমা চাইবেন। আগামীকাল একটা সুযোগ আছে ১৫ তারিখে একটা সুযোগ আছে, সেই রেল বাজেটে পশ্চিমবাংলার যে সমস্ত প্রকল্পগুলো অবহেলিত হয়ে রয়েছে, সেইগুলো গ্রহণ করবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে উনি যা বললেন রেলের ব্যাপারে, আমরা কংগ্রেস পক্ষ থেকেও এটা সমর্থন করি, সর্বদলীয় কমিটি এই ব্যাপারে গেছে। আজকে এটা ঠিক যে এই মুহূর্তে যখন রেল বাজেট পেশ করা হবে, তখন একলাখী, বালুরঘাট, তমলুক, দিঘা, প্রভৃতি যে সমস্ত রেল প্রকল্পের জন্য বিভিন্ন সময়ে মন্ত্রীরা এসে শিলান্যাস করে গেছেন, এমন কি প্রধান মন্ত্রী পর্যন্ত এসে শিলান্যাস করেছিলেন, সেইগুলো রূপায়ন করার জন্য দাবি জানানো হোক। এই ব্যাপারে উনার সঙ্গে একমত যে আমরা সকলে মিলে দাবি করব এবং অতীতেও করেছি। সম্প্রতি মাননীয় রেল মন্ত্রী জাফর শরিফ এসেছিলেন এবং আমাদের এম.পি. মমতা ব্যানার্জি তিনি সরাসরি দাবি করেছিলেন এবং মুখ্যমন্ত্রীও সরাসরি দাবি করেছিলেন এই সম্পর্কে এবং আমরা নিজেরা মনে করি রাজ্যের স্বার্থে কথা বলতে হবে সেখানে কংগ্রেস, সি.পি.এম., আর.এস.পি.-র ব্যাপার নেই, আমরা সর্বসম্মতভাবে জোর গলায় এই সম্পর্কে দাবি করছি এবং আপনি যদি পারেন একটা ফ্যাক্স করে পাঠিয়ে দিন দরকার হলে। আমরা এটাকে সাপোর্ট করছি।

**মিঃ স্পিকার ঃ** এটা নিয়ে আমি তো একটু ঠাট্টা করতাম, ইলেকশন ক্যামপেনে। আমি বলতাম কেন্দ্রীয় মন্ত্রী কত শিলান্যাস করেছেন যেন মনে হচ্ছে আগে ট্রেন চলবে পরে লাইন বসবে। কিন্তু কিছুই হয়নি। আবার যদি চেষ্টা চরিত্র করে কিছু করা যায় তাহলে ভাল হয়। আমরা চেষ্টা করব, মুখ্যমন্ত্রীও বলছেন, সব দল থেকেই বলা হচ্ছে এবং অল পার্টি

ডেলিগেশন থেকেও বলা হয়েছে। জানি না কি ব্যাপার, হচ্ছে না কেন, আমাদের পক্ষে এটা দুর্ভাগ্যের ব্যাপার, এটা কাউকে দোষারোপ করার ব্যাপার নয়।

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনি এই ব্যাপারে আমাদের মনোভাব একটা ফ্যাক্স করে পাঠিয়ে দিন।

**মিঃ স্পিকার :** এতে আমার কোনও আপত্তি নেই, আপনারা লিখে দিন পাঠিয়ে দেব, যদি কিছু ফল হয়।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** ভাড়া বাড়ানোর বিরুদ্ধে একমত হবেন কি?

**শ্রী সুব্রত মুখার্জি :** হ্যাঁ, আমরা একমত, এটাও ফ্যাক্স করে পাঠিয়ে দিতে বলুন।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি একটা দুর্ভাগ্যজনক ঘটনার প্রতি। গত শুক্রবার আমাদের কমরেড মতি মজুমদার তিনি খুন হলেন, আমার নির্বাচন কেন্দ্র পায়রাগাছিতে, তিনি জেলা পরিষদের প্রাক্তন সদস্য, পঞ্চায়েত সমিতির প্রাক্তন সদস্য ছিলেন। মতি বাবুকে খুন করা হল শুক্রবার আক্রান্ত হলেন এবং হাসপাতালে মারা গেলেন। শনিবার পায়রাগাছিতে ধর্মঘট হল স্বতস্ফূর্ত ভাবে। যারা খুন করল, এটা হচ্ছে সবচেয়ে বেশি বেদনার বিষয়, সেই সমস্ত সমাজ বিরোধী ঐ এলাকায় যারা কংগ্রেসি বলে পরিচিত নয় শুধু, তারা বি.জে.পি. বলেও পরিচিত। আপনারা জানেন, এই বিধানসভায় আমি অনেকবার বলেছি, শুধু বি.জে.পি.-কে সমর্থন করার জন্য এই কংগ্রেস তাদের প্রার্থীদের নাম প্রত্যাহার করে নিয়েছিল এবং সি.পি.এম.-কে পরাজিত করবার জন্য এই কাজ করেছিল। আজকে দেশে কংগ্রেস বিচ্ছিন্ন হয়ে গেছে, আজকে বিপদজনক শক্তি মাথাচাড়া দিচ্ছে। আজকে বি.জে.পি.-র জয়লাভে পশ্চিমবাংলার কংগ্রেস এখনও সজাগ হচ্ছে না। আমি একদিকে যেমন স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি যে এই খুনের সঙ্গে যারা জড়িত তাদের গ্রেপ্তার করা হোক, তেমনি ভাবে বলছি যারা বি.জে.পি.-কে তোল্লাই দিচ্ছে এবং যারা হাবড়াতে নাম প্রত্যাহার করিয়ে নিয়ে, আজকে মহারাষ্ট্রে যা অবস্থা, ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ যখন ভাঙ্গচুর হচ্ছে বি.জে.পি.-র নেতৃত্বে তখন নরসিমা রাও শুধু লেজ গুটিয়ে বসেছিলেন।

[1-20 – 2-30 p.m.(Including Adjournment)]

তার ফলে বি.জে.পি. আজ ক্ষমতায় আবার এসেছে এর থেকে সাবধান হওয়া প্রয়োজন। হাবড়াতে ওরা যে কান্ড করেছেন হাবড়ার মানুষ তার মোকাবিলা করবে। কিন্তু একটা পরিস্থিতির সামনে যে এই বিপদ — বিপদ খুনকে কেন্দ্র করে। আমি আপনার মাধ্যমে,

ওদের যদি দৃষ্টি থাকে তাহলে দৃষ্টি আকর্ষণ করছি, ওদের যদি শ্রবণ শক্তি থাকে তাহলে ওদের শ্রবণে আনছি ক্ষমতার জন্য বি.জে.পি.-র সঙ্গে খাতির করবেন না, সাম্প্রদায়িকতা আনার চেষ্টা করবেন না।

**(At this stage the House was adjourned till 2.30 p.m.)**

[2-30 – 2-40 p.m.(After Adjournment)]

## POINT OF INFORMATION

**মিঃ স্পিকার ঃ** ডাঃ মানস ভূঁইয়া, আপনার কি বলবার আছে, বলুন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এখানে উল্লেখ করতে চাই যে, আমরা এই হাউস থেকে কেন্দ্রীয় রেল মন্ত্রীর কাছে বার বার দাবি জানিয়েছি এবং আপনি অত্যন্ত সহানুভূতি দিয়ে আমাদের রাজ্যের তিনটি গুরুত্বপূর্ণ রেল প্রকল্পের জন্য সেই দাবি কেন্দ্রীয় রেল মন্ত্রীর কাছে পৌছে দিয়েছেন। বিষয়টির প্রতি যথাযথ গুরুত্ব দিয়ে আপনি একাধিকবার এই হাউস থেকে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে পাঠিয়েছিলেন। আজ আবার আমাদের পরিষদীয় দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন ফ্যাক্স বার্তা পাঠিয়ে দিঘা-তমলুক, একলাখী-বালুরঘাট এবং লক্ষ্মীকান্তপুর-নামখানা রেল প্রকল্পের জন্য আগামী রেল বাজেটে বেশি অর্থ মঞ্জুর করার জন্য অনুরোধ জানাচ্ছেন। এর আগে আমি, ডাঃ আবেদিন এবং আমাদের দলের সভাপতি ও এই হাউসের সদস্য শ্রী সোমেন মিত্র মহাশয় — আমরা প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান শ্রী প্রণব মুখার্জি এবং রেল মন্ত্রী শ্রী সি.কে. জাফর শরিফকে দিল্লিতে গিয়ে বিশেষভাবে অনুরোধ জানিয়েছিলাম এই তিনটি প্রকল্পে বেশি পরিমাণে অর্থ বরাদ্দ করার জন্য এবং অবিলম্বে প্রয়োজনীয় অনুমোদন দেবার জন্য। আগামী কাল সংসদে যে রেল বাজেট পেশ হতে চলেছে তাতে এই তিনটি পশ্চিমবঙ্গের অবহেলিত রেল প্রকল্প যাতে গুরুত্ব পায় তার জন্য আজকে ডাঃ আবেদিন রেল মন্ত্রীর কাছে একটা চিঠি পাঠাচ্ছেন, সেটা আমি এই হাউসে পড়ে দিচ্ছি।

**"Dear Jaffer Shariefji,"**

Apropos our discussion at your residence on the evening of 23rd, 24th and 25th February, 1995, myself accompanied by Shri Somen Mitra, President, West Bengal Pradesh Congress Committee and Dr. Manas Bhunia, Chief Whip, Congress Legislature Party, West Bengal regarding resumption of railway projects like Eklakhi-Balurghat, Tamluk-Digha and Namkhana-Lakshmikantapur in West Bengal in the ensuing

railway budget. It is expected that you will be presenting the railway budget within a few days. Kindly make workable budgetary provision for Eklakhi-Balurghat, Tamluk-Digha and Namkhana-Lakshmikantapur projects substantially.

**With regards,**

**Thanking you again,**

**Yours Sincerely,**

**Sd/-Dr. Zainal Abedin.**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার অনুরোধ আপনি এ বিষয়ে আর একবার উদ্যোগ গ্রহণ করুন যাতে আমাদের সকলের এ বিষয়ের মানসিকতার প্রতিফলন ঘটে এবং আমাদের রাজ্যের এই তিনটি অবহেলিত রেল প্রকল্প যাতে মঞ্জুরি পায়।

**মিঃ স্পিকার ঃ** আমি আগেই বলেছি যে, আমি ইলেকশনের সময় অনেক জায়গায় বক্তৃতা করে বলেছিলাম, 'আমার মনে হচ্ছে রেল আগে চলবে, তারপর লাইন বসবে'। কিন্তু বাস্তবে দেখা গেল রেলও চলল না, লাইনও বসল না। কোনটাই হল না, শুধু আমাদের বিধানসভা থেকে অনেক বার ডেলিগেশন গেল! এ ব্যাপারে অনেকবার ফ্যাক্সও গিয়েছে। আই বিলিভড দি লিডারস — একাধিকবার এখান থেকে প্রতিনিধি দল পাঠানো হয়েছে, বিরোধী দলের নেতাও গিয়েছিলেন। কিন্তু গাছও নেই, ফল নেই, তাহলে কি হবে! অনেক দিন ধরে এই তিনটে প্রকল্প পড়ে আছে।

আমরা জল দিয়ে যাচ্ছি, বীজ দিয়ে যাচ্ছি, কিন্তু কিছুই হচ্ছে না। যদি আবার কিছু হয় তার জন্য আমরা সবাই মিলে চেষ্টা করব পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আপনারাও চেষ্টা করুন, ওরাও চেষ্টা করবেন, সবাই মিলে মিশে করবেন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমে কয়েকটি কথা বলতে চাই। আপনি একটু আগে যে কথা বললেন, এটা ঠিকই, অনেক সময় শিলান্যাস করেছেন বিভিন্ন জায়গায়, কিন্তু দেখা গেছে কিছুই হয়নি। আমরাও দেখেছি, মাননীয় মুখ্যমন্ত্রী অনেক জায়গায় শিলান্যাস করেছেন, কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি। এটা আমি অফ দি রেকর্ড বললাম। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে নেই। সেদিনও দেখলাম অসহায়ের মতন একলা বসে আছেন

সামনের বেঞ্চের কেউ নেই, খালি পড়ে আছে। দীর্ঘ ১৯ বছর বিরোধীদলে থেকে বারবার রাজ্যপালের ভাষণে অংশ গ্রহণ করেছি। এটা একটা ইতিহাস সৃষ্টি হয়েছে—যেদিন প্রথম রাজ্যপালের ভাষণের উপর আলোচনা শুরু হয়—বিরোধী দল থেকেই আলোচনার সূত্রপাত করে—সেদিন হাউসে কোরাম হয় না, হাউস বন্ধ করতে হয়েছে এটা একটা ইতিহাস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের দায়িত্ব নয় এই হাউসে কোরাম তৈরি করে দেওয়া, সরকার পক্ষের উচিত কোরাম রাখা। রাজ্যপালের ভাষণের উপর বিরোধী দল বক্তৃতা রাখছেন, হাউসে কোরাম নেই, আপনি হাউস বন্ধ করেছেন। আপনি হাউসের যে মান বাড়াবার কথা বলেছেন সেই মান বাড়বে কি করে? মান বাড়াতে গেলে যিনি মুখ্যমন্ত্রী তাঁকে এগিয়ে আসতে হয়, তার উচিত এগিয়ে নিয়ে যাওয়া। বক্তৃতা যখন তিনি শুরু করেন, ওনার অভ্যাস হয়ে গেছে বিরোধীদলকে অবজ্ঞা, উপেক্ষা করা। বিরোধীদলের লোকেরা অনেকেই আসে না। কেন আসবে? কোনও কাজ হয় না, প্রশ্নের উত্তর পাওয়া যায় না। যে মেনশন করা হয় আজ পর্যন্ত কোন মন্ত্রী বলতে পারেন একটা মেনশনের উপর কোন কাজ করেছেন? সুতরাং বিরোধীদলের আগ্রহ থাকবে কি করে? বিরোধীদলের আগ্রহ না থাকাই স্বাভাবিক। দিনের পর দিন হাউসের এই যে অবস্থা—এরজন্য দায়ী সরকারপক্ষ এবং পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তাঁর দাম্ভিকতা এত বেশি, যার ফলে যা খুশি তাই করে যাচ্ছেন। আমরা বিরোধীদলের পক্ষ থেকে যা বলেছি আজ পর্যন্ত একটা প্রশ্নের সমাধান হয়নি, প্রশ্নের জবাব দেননা। স্বয়ং মুখ্যমন্ত্রী যিনি হাউসের লিডার, তিনি বিরোধীদলকে অবজ্ঞা করেন, মেম্বারদের অবজ্ঞা করেন। ফলে যা হবার তাই হয়েছে আপনি যদি বলেন মেম্বারদের আনতে পারছেন না, হাউসের কোরাম হচ্ছে না, কংগ্রেসদলকে দায়িত্ব দিচ্ছি। আমাদের দায়িত্ব দিন, তখন ভাবব, আপনাদের জন্য কিছু করতে পারি কিনা। প্রথমে আমি বলি, এবারের রাজ্যপালের ভাষণ পড়লাম। গতবার অর্থাৎ ১৯৯৪ সালে প্যারা ছিল ৩৭টি, এবারে ৩৯টি প্যারা হয়েছে। কারণ একটা নাকি কমিশন বসিয়েছেন। প্রথমে রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল, আমরা (সরকার) কৃতজ্ঞ মিঃ শেসনের কাছে। কেন? পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করেছিল ভোটারদের পরিচয় পত্র যাতে না হয়। সুপ্রীম কোর্টে কেস করেছিলাম, হেরে গেছি। সেইজন্য এই সরকার যাতে ভোটারদের পরিচয়পত্র দেওয়া যায় তারজন্য সাহায্য করছে। তাই বলছি, মিঃ শেসনকে ধন্যবাদ দিয়ে এই আলোচনা প্রথমেই আরম্ভ করা উচিত ছিল। সেটা এখানে নেই, থাকলে ভাল হত। এরপর কয়েকটি প্রশ্ন আমি নিবেদন করতে চাই, আপনারা সাক্ষরতা নিয়ে চিৎকার করেছিলেন। চিৎকার করে কেন্দ্রের দেয় টাকা নিয়ে সাক্ষরতার নামে নয়ছয় করে, সাক্ষরতাকে জলাঞ্জলি দিয়েছেন। সেই সম্পর্কে আপনারা একটি মাত্র পংক্তিতে একটি কথা বলে শেষ করেছেন।

[2-40 – 2-50 p.m.]

সাক্ষরতা শ্মশানে গেছে। তার একটা কারণ কেন্দ্রীয় সরকার যত টাকা দিয়েছিল

সাক্ষরতার নামে, সমস্ত টাকা অপচয় করা হয়েছে। শুধু তাই নয় সাক্ষরতার নামে অনেক গ্রামে রাজনীতি করার জন্য যে প্রচেষ্টা করা হয়েছিল তা আমরা লক্ষ্য করেছি। আজকে যতগুলি প্রাইমারি স্কুলে লোক ছিল তাদের ধরে নিয়ে যাওয়া হয়েছে। সাক্ষরতার নামে জওহর যোজনার টাকা নিয়ে পঞ্চায়েতকে বলা হয়েছে তোমরা সাক্ষরতা চালিয়ে যাও। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪ পরগনার জেলা সভাধিপতি তিনি ফতোয়া জারি করে দিলেন যে, সমস্ত আবাসন প্রকল্প এবং সমস্ত কাজ গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে হবে। কেন না, ১৯৯৬ সালে ভোট হবে এটা মাথায় রেখে কেন্দ্রের দেওয়া টাকা কি করে গ্রামে গ্রামে জমিয়ে রাখা যায়, কি করে আত্মসাৎ করা যায় এটাই হচ্ছে মূল উদ্দেশ্য এবং এই ভাবে সমস্ত টাকা গ্রাম পঞ্চায়েতের হাতে কেন্দ্রীভূত করা হয়েছিল। আমি আপনাকে বলি—মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, জওহর রোজগার যোজনার টাকা ঠিক ভাবে খরচ হচ্ছে না। কিন্তু আমি আজকে বলি জওহর রোজগার যোজনায় কেন্দ্রের দেওয়া টাকায় কি হচ্ছে অধ্যক্ষ মহাশয়? এবারের ২০ কোটি টাকা আমাদের দক্ষিণ ২৪ পরগনা জেলার জন্য ৩ বছরের জন্য স্যাংসন্ড করা হয়। প্রথম কিস্তিতে টাকাও এসে গেছে। কিভাবে খরচ করা হচ্ছে? না এই টাকায় পুকুর কাটা হয়েছে। কিছু কিছু জায়গায় ছোট ছোট কাজ করার জন্য চেষ্টা করা হচ্ছে জওহর রোজগার যোজনায় পশ্চিমবঙ্গ সরকার কি কাজ করেছে? আমি আজকে দুঃখের সঙ্গে বলি যে জওহর রোজগার যোজনার টাকা নিয়ে গ্রাম পঞ্চায়েত এর পঞ্চায়েত প্রধান সি. পি. এম এর বিরুদ্ধে ৫৬টি অভিযোগ করা হয়েছে কিন্তু এখনও পর্যন্ত তদন্ত করা হয়নি। তদন্ত করার ক্ষমতা নেই। পশ্চিমবাংলায় জওহর রোজগার যোজনার টাকা গরিব গ্রামবাংলার অর্থনৈতিক বুনিয়াদ শক্ত করার জন্য কিন্তু সেখানে যেভাবে অর্থের অপচয় হয়েছে সেটা শুধু অডিট রিপোর্টেই নয়, প্রতিটি জেলায় এই জওহর রোজগার যোজনার টাকা যেভাবে নষ্ট করা হয়েছে, তা পুঙ্খানুপুঙ্খ রিপোর্ট প্যারাগ্রাফ ১৫তে পড়েছি। মাননীয় রাজ্যপাল জোরের সঙ্গে তাঁর বক্তব্যে বলেছেন যে জওহর রোজগার যোজনায় কাজ হয়েছে। আমি বলি এই যোজনায় টাকা শুধু নষ্ট করা হয়েছে তাই নয় পার্টি ফাণ্ড তৈরি করা হয়েছে। আমি আপনাকে বলি এই জওহর রোজগার যোজনার টাকা নিয়ে আজকে পঞ্চায়েতের বাড়ি তৈরি করা হয়েছে। পার্টির অফিস তৈরি করা হয়েছে। আজকে সেই অফিসে গিয়ে সি. পি. এম. মিটিং করে। এই টাকা গ্রামবাংলার লোক পায় না। দ্বিতল, ত্রিতল বাড়ি হয়েছে এবং সেখানে পার্টি অফিস করে বসে আছে। সেখান থেকে ভোট পরিচালনা করা হবে বলে ঠিক করেছে। আমি আপনার মাধ্যমে তাই আজকে বলি যে পশ্চিমবাংলার রাজ্যপাল যে জওহর রোজগার যোজনার কথা যেটা বলেছেন তাঁর আগে ধন্যবাদ দেওয়া উচিত ছিল। কারণ কেন্দ্রীয় সরকার এই জওহর রোজগার যোজনার মাধ্যমে পশ্চিমবাংলার গ্রামবাংলার অর্থনীতিকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করেছেন। এর জন্যই তাঁর ধন্যবাদ দেওয়া উচিত ছিল কিন্তু একটা কথাও তাঁর বক্তব্যের মধ্যে নেই। আজকে আমি আপনাদের বলি যে, শুধু এই যোজনার টাকা আত্মসাৎ

নয়, পশ্চিমবাংলার মানুষের কাছে একটা দৃষ্টান্ত হয়ে আছে যে জেলায় জেলায় যে সমস্ত টাকা সংগ্রহ করা হয়েছে তার অধিকাংশ ব্যয় হয়েছে আপনাদের পার্টি ফাণ্ডে। কয়েকদিন আগে আপনাদের রাজ্য সম্মেলন হয়ে গেল। প্রত্যেক পঞ্চায়েত সমিতি থেকে টাকা আদায় করা হয়েছে। এগুলি জওহর রোজগার যোজনার টাকা। টাকা আদায় করে রাজ্য সম্মেলন হয়ে গেলে আজকে প্রতিটি ব্লক থেকে জোর করে ৫০ হাজার টাকা চাঁদা তোলা হচ্ছে। আজকে কেন্দ্রের টাকা পার্টি ফাণ্ডে ঢোকনো হয়েছে। কেন্দ্রের টাকা নয় ছয় করা হয়েছে। এই টাকা গরিব লোকদের দেওয়ার নাম করে আজকে পার্টি ক্যাডারদের দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামবাংলায় যত ক্যাডার তৈরি হয়েছে, সেটা পশ্চিমবাংলার বুকেতে তা জহওর রোজগার যোজনার টাকাতে হয়েছে। জেলা পরিষদ গ্রামপঞ্চায়েতে যে সমস্ত অর্থ যায়, সেই অর্থ রূপায়ণের ক্ষেত্রে কি হয়েছে স্থায়ী সম্পদ তৈরির জন্য, অর্থনৈতিক বুনিয়াদ তৈরির জন্য জহওর রোজগার যোজনার টাকা দেওয়া হয়েছিল, কিন্তু তার উদ্দেশ্য সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। আর্থিক সম্পদ সৃষ্টি, স্থায়ী সম্পদ সৃষ্টি করার বদলে পার্টির ক্যাডার তৈরি, পাটির ফাণ্ডের জন্য ব্যয় করা হয়েছে। জহওর রোজগার যোজনার টাকা। বর্তমানে যে ছবি তৈরি হচ্ছে সেখানে প্রত্যেকটি জায়গায় ক্যাডার তৈরির জন্য জওহর রোজগার যোজনার টাকা খরচ করা হচ্ছে। এই করে আপনারা পশ্চিমবঙ্গের মানুষকে ধোঁকা দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক'দিন আগে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে যে বক্তৃতা দিয়েছিলেন তাতে উনি বলেছিলেন আজকে পশ্চিমবাংলায় খুন বেড়ে গেছে, ধর্ষণ বেড়ে গেছে, ডাকাতি বেড়ে গেছে। তিনি বলেছেন অন্য রাজ্যের চেয়ে নাকি কম, তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি ১৮ বছর ধরে আপনারা রাজ্যপালের মুখ দিয়ে যা বলিয়েছেন তাতে আজকের পশ্চিমবঙ্গের তো একটাও ধর্ষণ না হওয়া উচিত। কারণ আইন শৃঙ্খলা ভাল আছে। আইন শৃঙ্খলার তৈরির জন্য ভাল ভাল অফিসার আছে। আপনারা দ্ব্যার্থহীন ভাষায় বার বার বলেছেন যে পরিচ্ছন্ন প্রশাসন তৈরি হয়েছে। আমি জানতে চাই নজরুল, একজন আই. পি. এস. অফিসার যিনি বকুল লিখে দক্ষতার পরিচয় দিয়েছেন, এরজন্য তিনি কি পুরষ্কার পেলেন। নজরুল পুরষ্কার পেলেন কিন্তু ব্যাড পোস্টিং হল। যেহেতু তিনি ছিলেন সৎ-নিষ্ঠাবান, তিনি একজন সি. পি, এমের এম. এল. কে ধরে নিয়ে গিয়েছিলেন। তারপর ৩০ দিনের মধ্যে তাঁর ট্রান্সফার হল, এসব তথ্য আমার কাছে আছে। নদীয়ার ডি. এম. চেষ্টা করেছিলেন সৎ ভাবে কাজ করতে। মুর্শিদাবাদের এস. পি. সৎভাবে কাজ করতে চেয়েছিলেন তাই তাঁদের ট্রান্সফার হতে হল। মাননীয় মুখ্যমন্ত্রী পরিচ্ছন্ন প্রশাসনের এই নমুনা? দুঃখ এই যে পশ্চিমবঙ্গের এই মুখ্যমন্ত্রীর আমলে স্বাধীনতার পর একটা অসৎ দুর্নীতিগ্রস্থ সরকার তৈরি হয়েছে। মাননীয় প্রশান্ত বাবু এখন এখানে নেই, তিনি বলেছেন ৫৫৬টা ব্লকের মধ্যে ২২টা ব্লকে ডাক্তার নেই। ব্লকে একটা গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র থাকে কোনও

কোনও জায়গায় রুর‍্যাল হসপিটাল থাকে কিন্তু অর্ধেক জায়গায় ডাক্তার নেই। কোন কোন ব্লকে দুটি হেলথ সেন্টার আছে, আমার এলাকায় তিনটি হেলথ সেন্টার আছে। আজ ১৮ বছর পরে ২৫০টি হাসপাতালে একটিও ডাক্তার নেই। তাহলে এই সরকারের থাকার কোনও অধিকার আছে কি? রাজ্যপাল যদি বলেন গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রের কথা, স্বাস্থ্যের উন্নতির কথা তাহলে আমি বিশ্বাস করব, আপনি বিশ্বাস করবেন কিন্তু পশ্চিমবাংলার মানুষ বিশ্বাস করবেন না। আমরা গ্রামবাংলার মানুষের যে সমস্যাগুলি দেখেছি সেগুলি তো মিথ্যা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় হাওড়ার ডি. এম. কে মারধোর করা হল, কেননা তিনি সি. পি. এমের বিরুদ্ধে, সি. পি. এমের ক্যাডারদের বিরুদ্ধে কথা বলেছিলেন। তাই তাঁকে ট্রান্সফার করা হল। যাঁরা সৎ, নিষ্ঠাবান অফিসার যাঁরা দক্ষতার সঙ্গে কাজ করতে চাইছেন, সরকার তাঁদের বিপক্ষে যাচ্ছেন। এইভাবে কি আপনারা পরিচ্ছন্ন প্রশাসন তৈরি করতে চাইছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় স্বাস্থ্যের কথা, শিক্ষার কথা, সব বাদ দিয়ে থাকে মানবাধিকারের কথা।

[2-50 – 3-00 p.m.]

তিনি প্যারা ফাইভে মানবাধিকারের কথা বলেছেন। মাননীয় মন্ত্রী বলছেন যে, ৫ বছরে জেলোতে ৩১৬ জন বন্দি খুন হয়েছেন—মানবাধিকার রক্ষা করা হচ্ছে। এটা নিয়ে বক্তৃতা দিতে গিয়ে ৫ নম্বর প্যারাতে তিনি প্রশংসা করেছেন। মানবাধিকার প্রশ্নে চিত্ততোষ মুখার্জি কমিটি গঠন করেছেন। তা না করে, করা উচিত ছিল সেই মন্ত্রীকে যিনি ৫ শত টাকা ঘুস দিয়ে একজন ধর্ষিত মহিলার মুখ বন্ধ করতে চেয়েছিলেন, সেই মন্ত্রী [**] কারণ তিনি মানবাধিকার সবচেয়ে ভাল বোঝেন। আমি আমাদের কথা বলছি না। এখানে ফরোয়ার্ড ব্লকের সদস্যরা বসে আছেন। গাইঘাটায় একজন যুবতী তপতী সরকার, তাকে নগ্ন করে বেত্রাঘাত করা হয়েছে। আজকে তারজন্য গ্রাম পঞ্চায়েতের সদস্য, তাদের লজ্জা হওয়া উচিত। মানবাধিকার রক্ষা করা হচ্ছে। আমাদের মমতা ব্যানার্জিকে ৫ বার খুন করার চেষ্টা হয়েছে মানবাধিকার রক্ষা করা হচ্ছে। কংগ্রেস আন্দোলন করছে, সেখানে গুলি করা হচ্ছে—মানবাধিকার রক্ষা করা হচ্ছে। হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা নেই, ঔষধপত্র নেই— মানবাধিকার রক্ষা করা হচ্ছে। কংগ্রেসের কেউ গিয়ে থানায় যদি রিপোর্ট করে তাহলে দোষীদের গ্রেপ্তার করা হয় না। কিন্তু যদি সি. পি. এম থেকে রিপোর্ট করা হয় তাহলে সঙ্গে সঙ্গে গ্রেপ্তার হচ্ছে। আর যদি সি. পি. এম-এর কাউকে অ্যারেস্ট করা হয় তাহলে সঙ্গে সঙ্গে তাকে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে—মানবাধিকার রক্ষা করা হচ্ছে! আজকে মানবাধিকার রক্ষা করতে গিয়ে আমাদের নেত্রী মমতা ব্যানার্জি যে ভাবে নিগৃহীত হয়েছেন, পশ্চিমবঙ্গে যদি কোন সভ্য সরকার থাকতো তাহলে নিশ্চয়ই তারা দুঃখ প্রকাশ করতেন। মুখ্যমন্ত্রী প্রত্যেক কথায় বলেন যে, লক আপে খুন হওয়া সভ্য সরকারের পরিচয় নয়। কিন্তু তার আমলে লক আপে যে খুন হয়েছে

**Note :** [*Expunged as order by the chair]

সেটা একটা ইতিহাস সৃষ্টি করেছে। আমি আপনাদের কাছে একথা বলতে চাই যে, কংগ্রেস যত বছর রাজত্বে ছিল, একটা দৃষ্টান্ত আপনারা দেখান তো যে লক আপে খুন হয়েছে? এটা হচ্ছে মানবাধিকার রক্ষা করা। কয়েকদিন আগে লালবাজারে একজন বন্দিকে হত্যা করার চেষ্টা করা হয়, মারধর করা হয়। আজকে রসিদের বন্ধু আমাদের এখানকার একজন বন্ধু। তাকে আপনারা রক্ষা করছেন—মানবাধিকার রক্ষা করা হচ্ছে। বৌবাজারে বোমা বিস্ফোরণ হল, সেখানে ৮০ জন লোক মারা গেল, অনেক ঘরবাড়ি নষ্ট হল। সেখানকার মানবাধিকার রক্ষার দায়িত্ব পশ্চিমবঙ্গের যে মন্ত্রীর উপরে দেওয়া হল তিনি এখানে আছেন। ঐ রসিদের সঙ্গে যুক্ত এমন একজন নেত্রী আছেন, যিনি পশ্চিমবঙ্গ মহিলা সমিতি না কি আছে, তার নেত্রী। আজকে বিধান সভার একজন সদস্য এর সঙ্গে যুক্ত, যিনি এখানে রয়েছেন। আজকে মানবাধিকারের নাম করে পশ্চিমবঙ্গে ১৮ বছর ধরে কুখ্যাত নজির সৃষ্টি করেছেন। মানবাধিকারের কোনও প্রশ্ন আপনাদের মুখে মানায় না। মানবাধিকারের কোনও প্রশ্ন পশ্চিমবঙ্গে নেই এবং মানবাধিকারের কথা বলার কোনও অধিকার আপনাদের নেই। আজকে কংগ্রেসের কেউ যদি থানায় গিয়ে ডায়রি করে তাহলে তাকে ঘর ছাড়া হতে হয়। আমাদের কংগ্রেসের লোক ৫/৬ হাজার আজকে ঘর ছাড়া হয়ে আছে। আমাদের প্রদেশ কংগ্রেসের সভাপতি, সোমেন মিত্র, এই ঘর ছাড়া লোকগুলিকে ঘরে ফিরিয়ে আনতে চেয়েছিলেন। এটা হচ্ছে মানবাধিকার রক্ষা করা। আমরা কোন জায়গায় অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ করতে যাব, আমাদের যেতে দেওয়া হবেনা—মানবাধিকার রক্ষা হচ্ছে। পশ্চিমবঙ্গে মানবাধিকার নেই। পশ্চিমবঙ্গের মানবাধিকার ভূলুণ্ঠিত হয়েছে। এখানে মানুষকে মানুষ বলে ভাবা হয়না। তার জন্য পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে বামফ্রন্টের সমস্ত সদস্যরা এক দোষে দোষী। আজকে এমন একটা জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, এই ভাষণে শুধু কথা বলা হয়নি, সত্যের অপলাপ করা হয়েছে। কেন্দ্রের বিরুদ্ধে একটি কথাও এবারে নেই, কিন্তু কেন্দ্রের উদার অর্থনীতি এবং উদার শিল্পনীতিকে স্বাগত জানিয়ে রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল যে, কেন্দ্রের এই উদার নীতির ফলে পশ্চিমবঙ্গের মানুষ উপকৃত হবেন এবং তারজন্য একে আমরা স্বাগত জানাচ্ছি সব কথা বলবেন, সত্য কথা বলবেন না যে, আজকে দরজা খুলে দেওয়ার ফলে পশ্চিমবঙ্গের উন্নতি হবে! আজকে বিদেশীরা এখানে আসছেন এবং আমরা দেখছি, আমাদের মুখ্যমন্ত্রী তাদের তোয়াজ করছেন। এক সময় ব্রিটিশ আমাদের দেশে জাহাজে করে ব্যবসা করতে এসেছিল। আজকে তারা কংকর্ডে চেপে আসছে। এখন উনি তাদের পদলেহন করে ডেকে আনছেন। রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল যে, আপনাদের সরকার ধর্ষণকারী সরকার, দুর্নীতিগ্রস্ত সরকার, এই সরকার মানুষের উপর অত্যাচার করে এবং তারজন্য আপনারা ক্ষমাপ্রার্থী। বলা উচিত ছিল যে, ১৮ বছরে যে পাপ করেছেন তারজন্য আপনারা ক্ষমাপ্রার্থী। বলা উচিত ছিল, কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে ভোট আদায় করে ক্ষমতায় বসে আছেন যারজন্য আপনারা দুঃখিত, লজ্জিত এবং তারজন্য আপনাদের

ক্ষমা চাওয়া উচিত ছিল। কিন্তু কোথায়ও ক্ষমা আপনারা চাননি, সেজন্য আমরা যেসব অ্যামেণ্ডমেন্ট এনেছি তাকে পূর্ণ সমর্থন করছি এবং অনুরোধ করছি, আপনারাও সেটা করুন, তা না হলে পশ্চিমবঙ্গের মানুষের কাছে বেইমানের খাতায় আপনাদের নাম লেখা থাকবে। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মিঃ স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। কিছুক্ষণ আগে মাননীয় বিরোধী সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় সংসদীয় রীতিনীতিকে বিসর্জন দিয়ে সুভাষ চক্রবর্তীর নামে অসত্য সব কথা বলে গেলেন তাই নয়, মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে মিথ্যা কথা বলেছেন বলে বারবার বললেন। এটা বলা যায় না, কাজেই ঐ কথাগুলো এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ স্পিকার :** এটা বলা যায় না। কথাগুলো বাদ যাবে।

**শ্রী পার্থ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে অল্প কয়েকটি কথা বলব। সেই কথা বলবার আগে আমাদের বিরোধী পক্ষের যে সদস্য এইমাত্র বলে গেলেন তাঁর বক্তব্যের একটি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির পশ্চিমবঙ্গ রাজ্য সম্মেলন হয়ে গেল। ঐ সম্মেলন সম্পর্কে তিনি যে তথ্য দিলেন সেই তথ্য সঠিক নয়। তথ্যটা হচ্ছে এরকম—ঐ সম্মেলনে খরচ যা হয়, সম্মেলন করতে গেলে নিশ্চয়ই খরচ হয়, সেটা তুলতে কোনও প্রতিষ্ঠান থকে বিজ্ঞাপন বাবদ কোনও অর্থ সংগ্রহ করা হয়নি বা অপ্রত্যক্ষভাবেও কোনও অনুষ্ঠান করে সেখানে স্টলভাড়া বাবদ কোনও অর্থ সংগ্রহ করা হয়নি।অর্থটা সংগ্রহ করা হয়েছে সাধারণ মানুষের কাছ থেকে। কলকাতা শহরে একটি দিনে বিভিন্ন রাস্তার মোড়ে মোড়ে দাঁড়িয়ে আবেদন করা হয়েছে এবং অর্থ সংগ্রহ করা হয়েছে। আমি শুনেছিলাম তিন লক্ষ টাকা, কিন্তু এখন শুনছি ঐদিন ৫ লক্ষ টাকা উঠেছে।

[3-00 – 3-10 p.m.]

আর যে জিনিসটা জানেন না সেই জিনিসটা বলি। বামপন্থী এবং কমিউনিস্ট সংগঠন যাঁরা করেন তাঁদের সংগঠন করবার জন্য একটা অফিস দরকার হয়, কিছু কিছু প্রতিষ্ঠান করবার দরকার হয়। এই রকম অন্য কোন দলে নেই, কংগ্রেস দলে নেই। ওনারা প্রায়ই এই সুযোগ গ্রহণ করে বলেন যে কারও সম্পদ নিয়ে এটা ওটা করা হচ্ছে। এটা ওনারা জানেন না, ওঁদের জানার দরকার আছে যে বামপন্থী এবং কমিউনিস্ট পার্টিতে যাঁরা এসেছেন, সেই পার্টিতে অংশগ্রহণ করার জন্য প্রতি মাসে তাঁর আয়ের একটা অংশ তিনি দান করেন।

এটা হচ্ছে তাদের প্রধান তহবিল। তাঁরা অনেক কিছু করতে পারেন যেটা কংগ্রেস দলের পক্ষে করা সম্ভব নয়। এবার আমি যেটা বলব সেটা হচ্ছে ভারতবর্ষের এই পরিস্থিতিতে পশ্চিমবাংলা কি অবস্থায় আছে।

(গোলমাল)

আমি যেটা বলতে চাই সেটা হল পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের দীর্ঘ দিন ব্যাপী কার্যকলাপ সম্পর্কে আমাদের দেশের প্রতিটি মানুষের নূতন করে অনুধাবন করার প্রয়োজন আছে। তার কারণ হচ্ছে আজকে আমরা ভারতবর্ষে যে পরিস্থিতিতে বাস করছি এবং সারা পৃথিবীতে যে ধরনের ঘটনা ঘটছে সেই পরিস্থিতিতে আমাদের রাজ্যে কতকগুলি ভাল উদাহরণ আছে। সেইগুলিকে হালকা ধরণের রাজনৈতিক বিরোধিতা করে বিকৃত করা উচিত নয়। আমি আগের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি, আবারও দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। আজকে ভারতবর্ষের চিত্র যদি দেখা যায় তাহলে আমরা দেখতে পাব একটা অনিশ্চিত অবস্থা বিরাজ করছে। আজকে সভাতে বিভিন্ন দলের সদস্য এটা প্রকাশ করেছে, এই ব্যাপারে অস্বীকার করার কোনও অবকাশ নেই। একটা স্থিতিশীল দিক থেকে একটা অস্থিতিশীল দিকে যাচ্ছে। কেন্দ্রে একটা দল আছে, তার সরকার আছে, তার প্রধানমন্ত্রী আছে, তাদের সংখ্যা গরিষ্ঠতা কমে যাচ্ছে। সেখানে তো বামপন্থীরা নেই। এখানে যা যা ওনারা ভয় করছেন এই বিষয়গুলি তো সেখানে নেই। কারা তাঁদের সরিয়ে দিচ্ছে এবং কেন? আজকে কাগজে বেরিয়েছে মহারাষ্ট্রে কেন কংগ্রেস দল মাইনরিটি হয়ে গেল। তাতে সাধারণ লোকেরা বলছে, এর প্রধান কারণ হচ্ছে কংগ্রেস দলে যাঁরা প্রধান পরিচালন মন্ডলী তাঁরা আজকে সমাজ বিরোধীদের সঙ্গে যুক্ত হয়ে গেছেন, দুর্নীতির সঙ্গে যুক্ত হয়ে গেছেন। তাঁরা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি দেওয়ার পর ভারতবর্ষের সাধারণ মানুষের আয় কমে গেছে, বেকারের সংখ্যা বেড়ে গেছে। মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতির কোনও মূল্য থাকছে না। দুর্বলতর অংশের মানুষ, এস.সি.এস.টি. সম্প্রদায় ভুক্ত মানুষ, নারী, শিশু অত্যাচারিত হচ্ছে। ভারতবর্ষের যে ইনটিগ্রিটি ছিল সেটা বানচাল হয়ে যাচ্ছে। একটার পর একটা বিদেশি বহুজাতিক সংস্থা ভারতবর্ষের অর্থনীতির উপর হস্তক্ষেপ করছে। ভারতবর্ষের অর্থনীতি যেগুলির উপর দাঁড়িয়ে আছে সেইগুলি ধুলিসাৎ হতে চলেছে। কি করে তাঁরা বারে বারে নির্বাচিত হবেন? হতে পারে না, সম্ভব নয়। তাই তারা ভাবছে বিকল্প পথে যাব। এখানে উদাহরণ কি? এখানে কয়েকটি জিনিস ঘটছে। এখানে যাঁরা সরকার পরিচালনা করছেন তাঁদের একটা কর্মসূচি ছিল। তাঁরা সেই কর্মসূচির মধ্যে দিয়ে চলেছেন। সেই কর্মসূচির মধ্যে ছিল ভূমি সংস্কার, সেই কর্মসূচির মধ্যে ছিল গ্রামীন উন্নয়ন, সেই কর্মসূচির মধ্যে ছিল বিকেন্দ্রীকরণ, সেই কর্মসূচির মধ্যে ছিল অভ্যন্তরীন সম্পদ সংগ্রহ বৃদ্ধি, সেই কর্মসূচির মধ্যে ছিল জনসাধারণের গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠা করা এবং সেই কর্মসূচির মধ্যে ছিল মানুষের অধিকারকে সম্প্রসারিত করা।

এইমাত্র মানবাধিকারের কথা উঠল। বামপন্থীদের পরিচালিত রাজ্য ছাড়া কংগ্রেস পরিচালিত প্রত্যেকটা রাজ্যেই টাডা আইন ব্যবহৃত হয়েছে। কেন শারদ পাওয়ার হেরেছে, তার একটা অন্যতম কারণ হচ্ছে এই টাডা আইন। মানবাধিকারের কথা যদি বলেন, তাহলে ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার মানবাধিকার কি রকম করছেন সেই সম্পর্কে পত্র-পত্রিকায় যা বেরিয়েছে তা তুলে ধরতে হয়। আমার কথা হচ্ছে, কংগ্রেস দলের আজকে আত্ম-সমীক্ষার প্রয়োজন আছে এবং এটা দেখা দরকার আছে যে, এই রাজ্যে কতগুলো দুর্বলতা থাকা সত্ত্বেও এরচেয়ে বড় কথা হচ্ছে যে, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য — ভারতবর্ষের মূল স্রোত, মূল নীতি এবং যে কাঠামো, তার বাইরে যেতে পারে না, যাওয়ার প্রশ্নও নেই, তার ভেতরে থেকেই কতগুলো জিনিস ধারাবাহিক ভাবে করে চলেছে, কেউ বাধা দিতে পারে না। ভূমি সংস্কারেও বাধা দিতে পারে নি। গ্রামাঞ্চলের বিকেন্দ্রিত শাসন ব্যবস্থা, গ্রামীণ উন্নয়ন এবং এখানে সাধারণ মানুষের যে সাক্ষরতা কর্মসূচি — যেটা বললেন, সেটা বোঝেননি। সাক্ষরতার টাকা কেন্দ্র সেই ভাবে দেয় না। পশ্চিমবঙ্গ সরকার শুধু সাক্ষরতার জন্যই বছরে দু হাজার কোটি টাকা খরচ করে।

**(এই সময় কংগ্রেস সদস্যরা তাঁর বক্তৃতায় বাধা দেওয়ার চেষ্টা করে। এক সময় শ্রী পার্থ দে তাঁর বক্তৃতা বন্ধ করে নিজের আসনে বসে পড়েন।)**

সাক্ষরতা মিশনের তরফ থেকে বিভিন্ন জেলায় একটা করে সমিতি তৈরি করার কথা বলা হয়েছিল এবং, সেই সমিতির হাতে কোনও জায়গায় এক কোটি, কোনও জায়গায় দু কোটি টাকা দেওয়া হয়েছিল। একটা জেলায়, যেখানে বছরে দুশো থেকে তিনশো কোটি টাকা খরচ করে, সেটা অনেক টাকা নয়। টাকাটা সব সময় দেওয়া হয়েছে জেলার কালেক্টরকে, কোনও নির্বাচিত প্রতিনিধিকে দেওয়া হচ্ছে না এবং তার হিসাব রাখার ব্যবস্থাও আছে। অনেকে না বুঝেই এটা বলছে। এটাতে যে কাজ হচ্ছে, জাতীয় সাক্ষরতা মিশন ১০টি জেলা দেখে বলেছে কাজ হচ্ছে। কিন্তু আমরা নিজেরা সন্তুষ্ট নই, এটাকে আরও ভাল ভাবে করতে হবে। কাজেই, ভাল জিনিসটাকে হালকা ভাবে দেখা ঠিক নয়। আমি দেখেছি মেদিনীপুরে কংগ্রেস পরিচালিত পঞ্চায়েত সমিতি কত সুন্দর ভাবে কাজ করছে। আপনারা বোঝেন না, তাই গৌরব করবেন না, আমরা করব। আমার জেলাতেই আছে। আজকে দেখুন, এই কাজগুলো করার ফলে কৃষিতে খানিকটা অগ্রগতি ঘটেছে। সারা ভারতবর্ষে যেখানে কৃষি উৎপাদন, শিল্পোৎপাদন-এর হার কমে গেছে, সেখানে কয়েকটা ক্ষেত্রে শস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ শীর্ষস্থানে গেছে। এই যে আত্মবিশ্বাস তা কতটা কাজে লাগাতে পারি, এই শিল্পনীতি কতটা কাজে লাগানো যায় দেখতে হবে। আমরা একটা থ্রেশহোল্ড অর্থাৎ চৌকাঠে এসে দাঁড়িয়েছি। অনেক কিছুই হতে পারে। ভবিষ্যতে কি হবে কেউ বলতে পারে না, কারণ এটা শিল্পায়নের স্বাভাবিক সময় নয়, অস্বাভাবিক পরিস্থিতি। যাতে ভারতবর্ষের মতো তৃতীয় বিশ্বের দেশগুলো

নিজের পায়ে দাঁড়াতে না পারে তার চেষ্টা হচ্ছে। আজকেই কাগজে বেরিয়েছে, বহুজাতিক কর্পোরেশনগুলো এবং বিশ্বব্যাপী চুক্তি কি ভাবে তৃতীয় বিশ্বের দেশগুলোকে গ্রহণ করানো হচ্ছে বা সেন্ট্রাল ইন্টেলিজেন্স এজেন্সির কাজে লাগানো হচ্ছে, সেটা দেখা গেছে।

[3-10 – 3-20 p.m.]

আর ভারতবর্ষ ইতিমধ্যেই এটা গ্রহণ করেছে এবং ঋণের জালে জড়িয়ে পড়েছে। ভয়ঙ্কর ব্যাপার, এটা আমাদের সবাইকার ব্যপার। কিন্তু তার মধ্যে থেকে আমাদের উঠে দাঁড়াতে হবে। ওরা এই কথা বলছে। অপর দিকে পশ্চিমবঙ্গ সরকার কি করছে? পশ্চিমবঙ্গ সরকার একটা কর্মসূচি তৈরি করেছেন এবং তা রূপায়িত করতে হবে বলে, কি সেই কর্মসূচি তা মানুষকে বলছে, মানুষকে সাথে নিয়ে চলছে এবং বলছে যে আমাদের কনফিডেন্স বাড়াতে হবে। এখন যে সুযোগ আমাদের সামনে এসেছে এর সুযোগ আমাদের নিতে হবে এবং এরজন্য কতকগুলো নতুন দৃষ্টিভঙ্গি নিতে হবে। কতকগুলো ব্যাপারে আমাদের দক্ষতা বাড়াতে হবে। কতকগুলো ব্যাপারে আমাদের ধৈর্য ধরতে হবে। কতকগুলো ব্যাপারে আমাদের আত্মত্যাগ করতে হবে। এটা শুরু হয়েছে, যেখানে এর মধ্যে একটা নতুন কর্মসূচি নিয়ে একটা কিছু করতে চাইছে এই সরকার এবং সব কিছু জনগণকে জানাতে চাইছে। ত্রুটি অনেক আছে, একথা অস্বীকার করে লাভ নেই। বেকারত্ব বাড়ছে। প্রতিষ্ঠিত বড় বড় শিল্পগুলো যেখানে সবাইকে ছাঁটাই করে দিচ্ছে, সেখানে কি করে হবে? নতুন শিল্প এখানে হয় নি। আপনারা যে শিল্পের কথা বলছেন — গ্রোথ উইদাউট এমপ্লয়মেন্ট — এই ব্যাপারে মজার কথা হচ্ছে কি, না গ্রোথ উইদাউট এমপ্লয়মেন্ট মানে হচ্ছে এই যে, ধনী দেশগুলো তাদের নিজেদের দেশের লোকগুলোকে সন্তুষ্ট করার জন্য সারা পৃথিবী থেকে সম্পদ সংগ্রহ করবে। তাদের দেশের কৃষকরা জমির সামনে বসে থাকবে, তারা জমিতে চাষ করবে না। সারা পৃথিবী থেকে সম্পদ সংগ্রহ করে তাদের নিজের নিজের দেশে নিয়ে যাবে। তাহলে আমরা বাঁচব কি করে? এই অবস্থা থেকে আমাদের দেশের মানুষকে যদি বাঁচাতে হয় তাহলে মানুষকে আমাদের সঙ্গে নিতে হবে। এই রাজ্যের সরকার মানুষকে সাম্প্রদায়িক শক্তির হাত থেকে বাঁচিয়ে রাখার জন্য চেষ্টা করছে। মাননীয় মুখ্যমন্ত্রী এই কথা বারেবারেই বলেন যে এখানে গণতান্ত্রিক একটা ঐতিহ্য আছে। এখানে এমন এক সরকার আছে যাদের দৃঢ় প্রতিজ্ঞা আছে, একটা পরিবর্তনের কথা বলে। জাতপাতের লড়াই নিয়ে একজন এখানে বলেছেন। আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস-এর বিষয়টি এখানে কতখানি শান্তিপূর্ণ ব্যাপার তা সকলেই জানেন। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই রকমটি হয়েছে? এখানে শান্তিপূর্ণ ভাবে যাঁদের বক্তব্য আছে তাঁরা এসে হাজির হচ্ছেন এবং কমিশনের কাছে এসে তাঁদের নিজ নিজ বক্তব্য উপস্থাপিত করে যাচ্ছেন। তাঁদের কথা শুনে বলা হচ্ছে যে, শুনে মনে হচ্ছে তাঁরা আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস-এর অন্তর্ভুক্ত। তাঁরা এক এক করে আসছেন এবং তাঁদের বক্তব্য হাজির

করছেন। কোনও মারামারি নেই, মানুষের মনেও কোনও সংশয় নেই। এখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথা চাড়া দিয়ে ওঠানোর চেষ্টা করা হয়েছে। রাজ্যের জন জীবনকে ব্যাহত করার চেষ্টা কিন্তু করতে পারে নি, কি পাহাড়ে, কি সমতলে কোথাও পারে নি। তার কারণ হচ্ছে মানুষের সঙ্গে সরকার এখানে একসূত্রে রয়েছে। এখানে যাদের দিয়ে এটা করাবার চেষ্টা করা হয়েছে তাদের সঙ্গে সরকার এর একটা যোগসূত্র রয়েছে। ভারতবর্ষের অন্যত্র এই জিনিস প্রতিষ্ঠিত করতে হবে। একেই বলে নেতৃত্ব। একজন ব্যক্তিকে নেতৃত্ব বলে না। দিল্লিতে যখন নির্বাচন হল, তখন কতকগুলো প্রতিশ্রুতি দেওয়া হল। বলা হল যে বেকারদের জন্য কিছু করা হবে। জিনিসপত্রের দাম কমবে। কয়েকদিন আগে স্টেটস্‌ম্যান পত্রিকাতে একটা লেখা বেরিয়েছিল। একজন এটি লিখেছিলেন। তাতে বলা হয়েছিল যে, ভারতবর্ষের বুকে নতুন অর্থনীতির ফলে পরিবর্তন হয়েছে। এখানে জিনিসপত্রের দাম আগে ইউরোপের চাইতে সস্তা ছিল, এখন বেশি হয়েছে। দিল্লি এবং বোম্বেতে ঘর বাড়ি বেশি, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেশি। আগে এখানে অনেকে অ্যাম্বাসেডর গাড়ি — ঢাউস মতো গাড়ি ব্যবহার করত। নতুন অর্থনীতির ফলে এখন দেখা যাচ্ছে যে যারা ধনী তারা অ্যাম্বাসাডর গাড়ি ব্যবহার করছেন এবং যারা সুপার রিচ তারা বিদেশি গাড়ি কিনছেন। নতুন অর্থনীতির ফলে এই তফাৎ হয়েছে ভারতবর্ষে। আর কোনও তফাৎ হয়নি। মানুষের বাঁচার জন্য কোনও আস্থার জায়গা তৈরি হয়নি। দেশ বিদেশের মানুষ এই কথা বলছে। সারা পৃথিবীতে কোথাও এটা হয়নি। আমেরিকাতে হয় নি, ব্রিটেনে হয়নি, কোথাও হয়নি। সমস্ত জায়গাতেই নিরন্ন মানুষের সংখ্যা বাড়ছে, দরিদ্র মানুষের সংখ্যা বাড়ছে। আর ওঁরা বলে যাচ্ছেন যে কোনও উপায় ছিল না এটা না গ্রহণ করে।

এখনও মানুষ পৃথিবীতে বেঁচে আছে, মনুষ্যত্ব বলে একটা জিনিস আছে, এখনও রুখে দাঁড়ানো যায়। এখানে অনেকেই ভবিষ্যত বাণী করেছিলেন যে কমিউনিজিম এবং মার্কসসিজিম সব শেষ হয়ে গেছে। এখন তারা কি বলছেন? সব তো এখনও শেষ হয়নি — আজকেই তো কাগজে বেরিয়েছে চিন দেশ ওই গ্যাট চুক্তির হুমকি মেনে নেয়নি। এটা জেনে রাখুন চিন দেশ বলে একটা দেশ আছে, যারা আমেরিকাকে বলেছে যে তোমাদের ওই চুক্তিতে আমরা যাব না, তোমাদের হুমকিতে আমরা ভয় পাই না। মানবাধিকার সম্পর্কে আমাদের একটা নিজস্ব ধারণা আছে এবং সেই অনুযায়ীই আমরা চলব। আর তোমরা আমাদের মেধা সংক্রান্ত আইন শিখিও না। তোমাদের কাছে সব স্বত্ব বিসর্জন দিতে হবে তা আমরা পারব না। সেই আমেরিকাকে শেষ পর্যন্ত চিন দেশকে গ্যাট চুক্তিতে ঢোকাতে হচ্ছে। কিছুদিন আগে সামাজিক নিরাপত্তা সম্মেলন কোপেন হেগেনে হয়ে গেল, সেখানে আমাদের প্রাইম মিনিস্টার বক্তৃতা করলেন। আমরা এখনও মনে করি না যে বিদেশের সব শর্ত আমাদের মেনে নিতে হবে সামাজিক নিরাপত্তা কমিশন আমাদের ব্যয় কতটা হবে কি হবে না সেটা বলে দেবে। আমাদের অর্থনৈতিক সমস্ত কিছুর উপরে বিদেশে হস্তক্ষেপ হবে আর আমরা তা মুখ বুজে

াহ্য করব এ হতে পারে না। আজকে আমাদের দেশের লোকেরা কেন শিক্ষিত নয়, কেন াচ্ছা বাচ্ছা ছেলেরা কাজে বেরুচ্ছে এই ব্যাপারে তাদের কাছ থেকে জ্ঞান আমাদের শুনতে বে, কেন আমাদের নিজস্ব বলে কি কিছু নেই? আমরা কি করব কি করব না তা আমরা িজেরাই ঠিক করব। আজকে চিন দেশ এত বাড়ল কি করে? তারা এমন কিছু জিনিস প্তানি করে যা অন্যান্যদেশ করতে পারে না এবং তারা বলতে গেলে রপ্তানির উপরে চলে, ামদানি খুব কমই করে। আর আছে তাদের জনশক্তি, ওই জনশক্তিকে তারা ঐক্যবদ্ধ রেছে, যার দ্বারা তারা কোনও কিছুতেই পিছিয়ে নেই। আপনারা সোভিয়েত দেশের কথা লছেন — সোভিয়েত রাশিয়াতে এখন কি অবস্থা দেখুন! সেখানে প্রোডাকশান ৪১ পারসেন্ট মে গেছে, পেট্রোলিয়াম এবং গ্যাসে সিক্সটি টু পারসেন্ট প্রোডাকশান কমে গেছে। কোল প্রাডাকশন ১১ পারসেন্ট কমে গেছে। ৮০টি কোল মাইন্স বন্ধ করে দেবেন বলেছেন। সখানকার শ্রমিকরা বলেছে যে তারা কোল মাইন্স বন্ধ হতে দেবে না। ইয়লেৎসীনের বন্ধু স্কোর মেয়র বলেছেন আবার ন্যাশনালিজিম ফিরিয়ে আনা হোক। পুঁজিবাদী ব্যবস্থা আজকে থিবীকে গ্রাস করতে চলেছে। কিউবাও আজকে চুক্তিতে আসতে বাধ্য হয়েছে। মানুষকে বঁচে থাকার প্রশ্নে মনুষ্যত্বের প্রশ্নে বিশ্বের কাছে নিজেকে বিকিয়ে দেওয়ার দরকার নেই, এর িরুদ্ধে সবাইকে রুখে দাঁড়াতে হবে। আজকে ভারতবর্ষের এই অবস্থার ফলেই দেশে াম্প্রদায়িকতা মাথা চাড়া দিয়ে উঠেছে। যার ফলে বি.জে.পি. এবং শিবসেনা রাজ্যে রাজ্যে য়লাভ করেছে। পশ্চিমবঙ্গে এই জিনিস হতে পারবে না। পশ্চিমবঙ্গের চরিত্র অন্যরকম, খানে বি.জে.পি বা শিবসেনা কোনও দিনই আসতে পারবে না। এই বামফ্রন্ট সরকার াকাকালীন বি.জে.পি. এবং শিবসেনা আসার কোনও স্থান নেই। কয়েকদিন আগে কাগজে াজু ভাইয়ের বিবৃতি বেরিয়েছিল তিনি কাগজে বলেছেন যে বাবরি মসজিদ ভাঙ্গার আগে ধানমন্ত্রী তাকে অনুরোধ করেছিলেন যে তারা যাতে দয়া করে অ্যান্টি কংগ্রেসি ভূমিকা না য়। এই সমস্ত তথ্য খবরের কাগজে বেরিয়েছিল। আজকে যে পাহাড় প্রমাণ দুর্নীতি এবং ক্ষ লক্ষ কোটি কোটি টাকার দুর্নীতি তার বিরুদ্ধে আপনারা রুখে দাঁড়ান। আমি বলছি না বাই দুর্নীতিগ্রস্ত কিন্তু যে মানুষগুলো দুর্নীতিগ্রস্ত তাদের চিহ্নিত করুন। যারা দুর্নীতির সঙ্গে ড়িয়ে পড়েছেন এবং দেশপ্রেমহীন হয়ে পড়ে দেশকে বিদেশের কাছে বিক্রি করতে বা সর্জন দিতে প্রস্তুত তাদের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। আজকে ভারতবর্ষের বুকে সাম্রাজ্যবাদের ক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে এবং তাদের কাছে সমস্ত সত্ত্বা বিসর্জন দিয়ে আত্মসমর্পণ রতে হচ্ছে। আমার মনে হয় নানা ভাবে এর বিরুদ্ধে রুখে দাঁড়ানো দরকার। আমরা াজকে কিভাবে থাকব না থাকব ওরা সেখানে খবরদারি করবে আর তা আমরা মেনে নেব, তে পারে না। সর্বশক্তি দিয়ে তা রুখতে হবে। সেইদিক থেকে আমি বলব পশ্চিমবঙ্গের কটা বৈশিষ্ট আছে, এখানে এমন একজনের নেতৃত্ব আছে যার নিজস্ব একটা ভূমিকা আছে বং বহুদিনের তার অভিজ্ঞতা এবং একটা বিরাট দীর্ঘদিনের অবদান যার মধ্যে রয়েছে,

সুতরাং সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতাবাদ এসব এখানে স্থান পাবে না। এখানে প্রতিটি ব্যাপারে মানুষের সঙ্গে জড়িত থেকে কাজ করা হচ্ছে। প্রতিদিন যে কর্মসূচি নেওয়া হচ্ছে সেই জনমুখী এবং সৎ কর্মসূচি তা জনগণের সঙ্গে আলোচনা করে করা হচ্ছে। সেখানে সাম্প্রদায়িকতা বিরোধী এবং ধর্মনিরপেক্ষতার পক্ষে কাজ চলছে।

[3-20 – 3-30 p.m.]

তাই প্রত্যেক মানুষকে মানুষের মর্যাদা দেওয়ায় তারা প্রচারে বিভ্রান্ত হয়নি। বহুজাতিক কর্পোরেশন এবং ইলেক্ট্রনিক মিডিয়া যা বলে দিচ্ছে সেটাই সত্য তা নয়। আমাদেরও একটা সূত্র আছে। ভারতবর্ষকে বারেবারে এটা বোঝানোর চেষ্টা করা হচ্ছে যে, তারা নিজের পায়ে দাঁড়াতে পারবে না। সেই জন্য আমি বারে বারে অনুরোধ করব আপনারা পশ্চিমবাংলার কার্য পদ্ধতি, পশ্চিমবাংলার কার্য প্রণালি আগে অনুধাবন করুন। তাই আজকে এই পৃথিবীর সকলে যখন বলছেন একেবারে সব শেষ হয়ে গেছে তখন এখানে রুখে দাঁড়াবার জায়গা আছে, মানুষের মনুষ্যত্ব তুলে ধরবার জায়গা আছে। কাজেই এর প্রতিকার করতে হবে। সত্যিকারের ধর্মনিরেপক্ষ, সত্যিকারের আত্ম নির্ভরশীল অর্থনীতি গড়ে তুলতে হবে। যাদের জন্য কোটি কোটি মানুষ নিপীড়িত, যারা লুটেরা, যারা অসংখ্য কোটি কোটি মানুষের উপর শোষণ করে তাদের পুঁজি বাড়িয়ে তোলবার জন্য চেষ্টা করছে, তাদের দৃষ্টি গরিব দেশের উপর। এশিয়ার দেশের উপর, ল্যাটিন আমেরিকার দেশের উপর, ভারতবর্ষের উপর। তাই জোট নিরপেক্ষ আন্দোলন কি ভাবে শক্তিশালী করে গড়ে তোলা যায় সেটা দেখতে হবে। কিন্তু সর্বত্র সি.আই.এ.-এর লোক ঘুরে বেড়াচ্ছে। গ্যাট সংক্রান্ত উরুগুয়ে রাউন্ডে যে আলোচনা হচ্ছিল সেখানে ভারতের প্রতিনিধি ব্রাজিলের সঙ্গে, পাকিস্থানের সাথে সম্পর্ক স্থাপনের জন্য কোনও পদক্ষেপ নিলে সি.আই.এ.-র লোকেরা বলেছে, আমেরিকা এটা খারাপ চোখে দেখছে। এত সহজে পরাজিত হওয়ার মনোভাব নিলে চলবে না। এটা আমি আমার কথা বলছি না, এটা পার্লামেন্টের কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির রিপোর্ট থেকে বলছি। আত্মসমর্পণের দিন এখনও আসেনি। তবে ভয়ঙ্কর বিপদের দিন আসছে। কংগ্রেস দলের নেতা আইন করলেন এম.এল.এ.-রা সমর্থন করলেন, পদত্যাগ-এর বিরুদ্ধে আইন হল। এটা করে জনগণকে ফাঁকি দিলেন কিন্তু চুক্তির বিরুদ্ধে লড়াই করলেন না। আজকে শুনছি জনগণের রায়কে বানচাল করার চেষ্টা হচ্ছে। এটা চলতে পারে না। কিন্তু এখানে একটা রাস্তা আছে। যার জন্য বামপন্থীরা ফিরে এসেছে। ত্রিপুরায় ফিরে এসেছে, কেরালায় ফিরে আসবে এবং আরও অন্যান্য রাজ্যে ফিরে আসবে। কংগ্রেস দল ক্রমশ ছোট হয়ে যাচ্ছে। তারা দেশ সম্বন্ধে বোঝে না, অর্থনীতি বোঝে না, আত্মমর্যাদা বোঝে না। মানুষের চোখে যে শূণ্যতা সেসব তাদের বিবেকে বাঁধে না। সেই দিক থেকে আপনারা আমাদের পশ্চিমবাংলার উদাহরণ গ্রহণ করুন। বিভিন্ন বিষয়ে আমাদের যে অগ্রগতি হয়েছে সে সম্বন্ধে বারেবারে আলোচনা হয়েছে। কিন্তু এটা বারে বারে

বলা হয় যে আমাদের এখানে গণতন্ত্র নেই, স্বাধীনতা নেই। গ্রাম থেকে আরম্ভ করে শহর সমস্ত জায়গায় দলের লোকেরা মিথ্যা বলছে, দুর্নীতি করছে। কিন্তু তা সত্ত্বেও এই রকম একটা ব্যবস্থা মানুষ বারে বারে সমর্থন করছে কেন? নিশ্চয় কোনও রহস্য আছে।

অগণিত মানুষকে নিয়ে এই ব্যবস্থাটা পরিচালিত হচ্ছে। এটা কি সত্য, এই সময়ে গ্রামীণ উন্নতি এবং গ্রামীণ অগ্রগতির জন্য যে কাজটা হয়েছে সেই কাজের ভেতর দিয়ে মানুষ উপকৃত হন। এই ব্যাপারে আপনারা যারা গ্রামে যান, তারা সকলেই জানবেন, আগের গ্রামে, আর ১০ বছর, ২০ বছর আগের গ্রামের মধ্যে, কিছুটা হলেও তফাৎ হয়েছে, তার মধ্যে দুটো দিক আছে, একটা হচ্ছে বস্তুবাদী দিক। তার মধ্যে রাস্তা, তার মধ্যে সেচের ব্যবস্থা পশ্চিমবাংলায় কি শুধু শুধুই সেচ ছাড়া কৃষি উৎপাদন বেড়ে গেল বড় সেচ পরিকল্পনা এই সময়ে হয়নি, বৃহৎ সেচ পরিকল্পনা, কেন্দ্রীয় সরকারের যে বৃহৎ সেচ পরিকল্পনা তিস্তা পরিকল্পনা, সেই পরিকল্পনা তো দেখছি বছরের পর বছর ধরে হোঁচট খাচ্ছে, বড় সেচ পরিকল্পনা তো এই আমলে হয় নি। মাঝারি সেচ পরিকল্পনাও এই আমলে হয়নি। এই আমলে যেটা হয়েছে, একেবারে ক্ষুদ্র সেচ পরিকল্পনা তার মাধ্যমে জমিতে সেচ পেয়েছে, ফলে এক ফসলি, দো ফসলি, তিন ফসলি হচ্ছে। গ্রামাঞ্চলে এই কাজটা হয়েছে বলে নিরন্ন এবং অন্নহীন মানুষের সংখ্যা আজকে নেই। অভাব আছে, দারিদ্রতা আছে, বেকারত্ব আছে, কিন্তু খাদ্যের অভাবে মৃত্যু নেই। এটা অস্বীকার করে কোনও লাভ নেই। আজকে নুতন করে মানুষের মধ্যে উদ্যোগ দেখা দিচ্ছে, গ্রামাঞ্চলে সামান্য পরিমাণে হলেও হাতে কিছু কেনবার ক্ষমতা এসেছে, ক্রয় করবার ক্ষমতা এসেছে। এই ক্রয় করবার ক্ষমতাকে অবলম্বন করে কিছু ক্ষুদ্র শিল্পের প্রসার হচ্ছে, আমাদেরকে তাকে শক্তিশালী করতে হবে। নুতন যন্ত্রপাতি দিতে হবে, নুতন টেকনোলজি দিতে হবে। তার জন্য বাজার সৃষ্টি করতে হবে। ব্যবসা-বাণিজ্যর যে ঝড়ঝাপটা আছে তার থেকে বাঁচাতে হবে। সেই পথে পরিচালিত করতে গিয়ে বাড়তি কিছু বাস্তব উপাদান সৃষ্টি হয়েছে, সেইদিকে ওরা যেতে চাইছে না, এর পূর্ণ ব্যবস্থা করতে হবে। যারা এর উদ্যোগ গ্রহণ করবেন তারাও কিছু কিছু সুযোগ সুবিধা চান, তাদেরও আমরা চাই, আমরাও চাই তারা এই এই শিল্পে আসুন। যেখানে মূল শিল্প গড়ে উঠতে পারে এর ইতিহাস আছে, সেখানে বলতে হবে, আপনারা এখানে আসুন, সেইগুলি আপনারা গড়ে তুলুন। নিশ্চয় বাইরের বাজারের জন্য করুন, অভ্যন্তরীণ বাজারের জন্যও করুন। এর জন্য মানুষের সহযোগিতা লাগবে। এর জন্য সামগ্রিকভাবে নিজেদের অপেক্ষা করতে হতে পারে, শ্রমিক শ্রেণীকে সুশৃঙ্খল ভাবে অপেক্ষা করতে হবে, এই কাজটা করতে হবে। এটাই অভিপ্রেত। এই জিনিসটা হয়নি। এইগুলি হইলে, আমরা পুরো বিষয়টা করতে পারব শিল্পায়ন কি জিনিস — সেটা আমাদের করতে হবে। ভবিষ্যতে আমরা যাতে নিজের পায়ে দাঁড়াতে পারি তার জায়গাটা করতে হবে, যুবক-যুবতীদের সেইমতো তৈরি করতে হবে, তাদের মধ্যে আত্মবিশ্বাস সৃষ্টি করতে হবে। এটা ঠিকই, এই যে ধারাবাহিকতা আমরা দেখছি, আমাদের

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তারা এমনভাবেই কর্মসূচি রূপায়ন করেছে। প্রথমে ভূমি সংস্কার, তারপর শিক্ষা, তারপর স্বাস্থ্য, তারপরে বিকেন্দ্রীত শাসন ব্যবস্থা, তারপরে গণতান্ত্রিকগত ব্যবস্থার প্রসারন। তারপরে যেটা মনে হয়েছে, এবারে আমাদেরকে শিল্পে গুরুত্ব দিতে হবে। এই যে ব্যবস্থাটা গড়ে উঠেছে ধারাবাহিক ভাবে তা চলে আসবে। তারপরে সেখানে শিল্প পারে কিনা সেটা একটা লক্ষ্য রয়েছে। এর একটা ধারাবাহিকতা রয়েছে। ভারতবর্ষে এই জিনিসটা দরকার। আজকে রাজনৈতিক এথিক্সেও এটার দরকার আছে। আমরা ধাপে ধাপে এগুব। সেই দিক থেকে পশ্চিমবাংলা একটা বিশিষ্ঠ উদাহরণ। আশা করি সেইদিকে আমাদের সবার এবং দেশের মানুষের দৃষ্টি যাবে। আমি দু একটি কথা বলব, আইন শৃঙ্খলার সম্বন্ধে। এটা ঠিকই এখানে আইন শৃঙ্খলা রক্ষা করা খুব কঠিন। আইন শৃঙ্খলার ব্যাপারে বলি, ধরুণ আমার জেলায় — আজকে ননীবাবু বলছিলেন, একজন কমরেড মারা গেল এলাকায় — কয়েকদিন আগে ১০ জন মারা গেল, কেন মারা গেল? যদিও আমার জেলাকে শান্তিপূর্ণ বলে দাবি করি, কয়েক দিন আগে ২ জন প্রধান মারা গেল, প্রধান একটু পরে বাড়ি ফিরছিল খুন হয়ে গেল। কি করে সেখানে আইন শৃঙ্খলা থাকবে? প্রধান-এর তো ন্যায়সঙ্গত বিধিবদ্ধ কাজ করে বাড়ি ফিরতে দেরি হবেই, সবচাইতে ভাল ভাল ছেলেগুলি, জনপ্রিয় ছেলেগুলিকে মেরে ফেলল, জোতদারের হাতে খুন হয়ে গেল। কি করে ল অ্যান্ড অর্ডার ঠিক থাকবে? যদি একটা রাজনৈতিক দল ঠিক করে থাকে, আমরা আইনের শাসন ব্যবস্থার পথে চলব না, যাব না, আমরা গন্ডগোল করব, গণতন্ত্রের পথে যাব না তাহলে কি করে ঠিক থাকবে?

[3-30 – 3-40 p.m.]

নিজেদের কর্মী ও নেতাদের সংযত করতে পারলেই আমাদের এই পশ্চিমবাংলা একটা উদাহরণ তৈরি করতে পারে। আমাদের ভারতবর্ষ একটা দিক দিয়ে পথ তৈরি করতে পারে। রাজ্যপাল মহাশয়কে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** প্যানেল অফ চেয়ারম্যানে আমি একটা ঘোষণা করেছিলাম। তাতে নিরুপমা চ্যাটার্জির নাম আমি অ্যানাউন্সড করেছিলাম। She has declined to remain in the panel due to personal problem. So, I have accepted her resignation. In her place I nominate Smt. Sandhya Chatterjee.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আমি প্রবীণ সদস্য পার্থ দে মহাশয়ের বক্তব্য শুনছিলাম। আমি আশা করেছিলাম

তার বক্তব্যের মাধ্যমে আমরা রাজ্য সরকারের যে ব্যর্থতার কথা আমরা উল্লেখ করেছিলাম সেগুলিকে খণ্ডন করে তার সরকারের সাফল্যের খতিয়ান তিনি তুলে ধরবেন। কিন্তু দেখলাম তিনি একজন অধ্যাপকের মত ছাত্রদেরকে ক্লাস নেওয়া শুরু করলেন। সাহিত্যের অধ্যাপক হিসাবে তিনি অঙ্ক কিছু কম জানেন, অঙ্ক তিনি গোলমাল করে দিলেন। তিনি বললেন দিনের পর দিন কংগ্রেসের জনপ্রিয়তা কমছে। আমি ওনাকে অঙ্কের হিসাবটা দিয়ে দিই। আপনি দেখবেন পি.ভি. নরসিমা রাও যখন ক্ষমতায় এসেছিলেন তখন কংগ্রেসের আসন সংখ্যা ছিল ২৩০। আর এখন লোকসভায় কংগ্রেসের আসন সংখ্যা ২৭০ কাছাকাছি। পি.ভি. নরসিমা রাও প্রধান মন্ত্রী হওয়ার পর থেকে যতগুলো উপনির্বাচন হয়েছে তার বেশির ভাগ আসনেই কংগ্রেস জয়লাভ করেছে। আপনি হিসাবটা মিলিয়ে নেবেন। দিল্লিতে বি.জে.পি.-র আসন ছিনিয়ে নিয়ে কংগ্রেস প্রার্থী রাজেশ খান্না জয়লাভ করেছে, পাঞ্জাবের উপনির্বাচনে কংগ্রেস জয়লাভ করেছে। কংগ্রেসের জনপ্রিয়তা এখনও কমেনি। মহারাষ্ট্র, গুজরাট দিয়ে হিসাব করলে হবে না। দেখবেন বিভিন্ন রাজ্যে লোকসভা নির্বাচনের ফলাফলের সঙ্গে রাজ্য বিধানসভা নির্বাচনের ফলাফলের একটি পার্থক্য থাকে, কোনও মিল নেই। তামিলনাড়ুতে আমরা ডি.এম.কে.-র সঙ্গে অ্যালায়েন্স করে লোকসভায় অনেক আসন পেয়েছিলাম। কিন্তু পরে যখন বিধানসভা নির্বাচন হল তখন আমরা সেখানে পরাজিত হলাম।

কয়েক মাস পরে যখন বিধানসভার নির্বাচন হল তখন দেখা গেল এ.আই.এ.ডি.এম.-কে জয়ী হল, এন.টি রাও মুখ্যমন্ত্রী হলেন এবং আমরা হেরে গেলাম। কাজেই বিধানসভার ভোট লোকসভার ভোটের উপর রিফ্লেকশন হয় না। পার্থ বাবু অনেক অঙ্কের হিসাব দিলেন এবং বললেন যে ২২৭ থেকে ২৫০ হয়েছে ইত্যাদি এবং কংগ্রেসের জনপ্রিয়তা কমেছে। তাহলে যারা ৬০/৭০ থেকে কমে ৫০-এ নেমেছেন তাদের জনপ্রিয়তা কি বেড়েছে? উনি বি.জে.পি.-র কথা বললেন। আমি যদি জানতাম উনি বি.জে.পি.-র প্রসঙ্গ টানবেন তাহলে আমি সেই পোস্টারটা সঙ্গে করে নিয়ে আসতাম। যদি চান মাননীয় মুখ্যমন্ত্রী যেদিন বক্তৃতা করবেন আমি সেটা নিয়ে আসব। আপনারা কি অস্বীকার করতে পারেন এটা যে আপনাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় অটলবিহারী বাজপেয়ীর সঙ্গে শহীদ মিনার ময়দানে দাঁড়িয়ে একসঙ্গে সভা করেছিলেন? আপনারা সাম্প্রদায়িক দলের সঙ্গে হাত মিলিয়ে সভা করেছিলেন কংগ্রেস কিন্তু কোনও দিন বি.জে.পি.-র সঙ্গে হাত মিলিয়ে সভা করেনি। ১৯৮৯ সালে রাজীব গান্ধীকে ক্ষমতা থেকে হটাবার জন্য এক হাত বি.জেপি.-র সঙ্গে মিলিয়ে এবং অন্য হাত ভি.পি.সিং-এর সঙ্গে মিলিয়ে সেদিন আপনারা অকংগ্রেসি সরকার গঠন করেছিলেন — এটা কি আজকে অস্বীকার করতে পারেন? রবীন বাবু অনেক কথা বলেন, আপনার তো জ্যোতি বাবুকে জিজ্ঞাসা করার সাহস নেই, সাহস থাকলে জ্যোতি বাবুকে জিজ্ঞাসা করবেন, সেদিন দিল্লি এয়ারপোর্টে নেমে জ্যোতি বাবু আর কোথাও যাননি এবং এমন কি আপনাদের পার্টি অফিসে পর্যন্ত যাননি, তিনি গিয়েছিলেন আডবানির বাড়িতে এ কথা বলতে যে

বি.জে.পি যেন ভি.পি.সিং-এর সরকারের উপর থেকে সমর্থন তুলে না নেয়। আপনারা এসব কথা জানেন কিন্তু আপনারা তা বললেন না। আপনারা চোখ বুজে ভাবেন এবং সমস্ত কিছু অন্ধকার দেখেন এবং তাই কংগ্রেসের বিরুদ্ধে সাম্প্রদায়িক শক্তিকে মদত দেওয়ার কথা বলতে পারেন। আপনারা কি বলবেন যে সেদিন বাজপেয়ী বিদেশ মন্ত্রী হয়েছিলেন এবং আডবানী তথ্য মন্ত্রী হয়েছিলেন কাদের জন্য? কাজেই সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আপনারাই হাত মিলিয়েছেন এবং তা মেলাবার পর কংগ্রেসের দিকে আঙ্গুল তুলে কটাক্ষ করছেন। আপনারা জেনে রাখবেন, সাম্প্রদায়িক শক্তির সঙ্গেই কংগ্রেসের লড়াই। আজকে আপনাদের কান্না, আমরা জানি এটা মায়া কান্না। আমরা জানি, যখনই আপনারা দেখবেন ওরা ক্ষমতায় ফিরে আসছে তখনই আবার আপনারা তাদের দিকে যাবেন। তারপর আইন শৃঙ্খলার কথা তুলে পার্থ বাবু কটাক্ষ করে অনেক কথা বললেন। আমাদের কথা বাদ দিন, আজকে পার্থ বাবু যে ঘটনার কথাটা উল্লেখ করলেন এবং ননী বাবু সকালে যে ঘটনার কথা উল্লেখ করলেন তাতেই বোঝা যাচ্ছে যে এই রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি কি। যে রাজ্যে একজন জনপ্রতিনিধিকে রাজ্য সরকার নিরাপত্তা দিতে পারেন না সেখানে আইন শৃঙ্খলার পরিস্থিতি কি তা সহজেই অনুমেয়। এখন সেই জেলা পরিষদের সদস্য কংগ্রেসের, না, সি.পি.এম.-র তার থেকেও বড় প্রশ্ন তিনি একজন জনপ্রতিনিধি এবং বামফ্রন্টের আমলে তিনি খুন হলেন। এখন দলীয় অন্তর্কলহে তিনি খুন হয়েছেন কিনা আমি সে প্রশ্নে যাচ্ছি না কিন্তু এই সব খুনের ঘটনা কি রাজ্য সরকারের তথা স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতি বাবুর ব্যর্থতা নয়? নিশ্চিতভাবেই এটা পশ্চিমবঙ্গের রাজ্য সরকারের ব্যর্থতা। তারপর পার্থ বাবু তার জেলার ডি.এম., এস.পি.-র বিবাদের কথাটাও বললেন না। প্রশাসনের দুজন টপ অফিসার পরস্পরের বিরুদ্ধে বিবৃতি দিচ্ছেন, বক্তব্য রাখছেন — এটা কি প্রশাসনের ব্যর্থতার পরিচয় নয়? পার্থ বাবু কিন্তু এসব কথার উল্লেখ করলেন না। আইন শৃঙ্খলার অবনতির কথা কংগ্রেস দল থেকে বললেই আমরা দেখেছি আপনারা উষ্মা প্রকাশ করেন। গত বৃহস্পতিবার মুখ্যমন্ত্রী বললেন যে, পুলিশ চার্জশিট দিতে দেরি করছে, তা আমি কি করব? তিনি করবেন না তো কে করবেন? জয়নাল সাহেব করবেন, না সুব্রত বাবু করবেন, না কংগ্রেস দল করবে? রাজ্যের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে এর জন্য ব্যবস্থা গ্রহণ তো তাকেই করতে হবে। সেদিন তিনি হিসাব দিলেন এ রাজ্যে ৯ হাজারের কিছু কম খুন হয়েছে, ধর্ষণের হিসাবও তিনি দিলেন। এখন এসব কথা কংগ্রেস দল থেকে বললেই দোষের হয়ে যায়। এই তো আপনাদেরই শক্তি বল মহাশয় বললেন যে বালি থানায় ৫৪ ঘন্টা একজনকে আটকে রাখা হয়েছে।

[3-40 – 3-50 p.m.]

কিন্তু আমরা বলি নি, আপনাদের সদস্যরাই বলছেন পুলিশ লক আপে বিনা দোষে

লোককে আটক করে রেখে দেওয়া হয়েছে। আমরা বললেই দোষ? মেদিনীপুরের একটা থানাতে লক আপে একটা লোককে পিটিয়ে মেরে ফেলা হল, ডাঃ ওমর আলি মন্ত্রী সভার সদস্য সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলছেন, থানা লক আপে একটা লোককে নিয়ে গিয়ে তারপর পিটিয়ে মেরে ফেলা হল। এটাই আমরা বললেই দোষ? মন্ত্রী সভার একজন সদস্য বলছেন তাতে কোনও দোষ নেই, আমরা বিরোধী পক্ষ থেকে বললেই নিন্দা হয়ে গেল? আপনাদের দলের সদস্য রবীন মন্ডল তিনি মন্ত্রী সরল দেবের বিরুদ্ধে বললেন মজিদ মাস্টারকে খুন করতে গিয়ে আর একজন লোককে খুন করা হয়েছে, এটা বললে দোষ নেই, এই সব আপনারা বলছেন আমরা এর প্রতিকার দাবি করছি। পুলিশ লক আপে মৃত্যুর সংখ্যা বেড়ে যাচ্ছে, পার্থ বাবু বললেন মানবাধিকারের কথা। কংগ্রেসের মুখ্যমন্ত্রী করুণাকরণ পদত্যাগ করেছিলেন, পুলিশ লক আপে ছাত্রের মৃত্যুর জন্য তাঁর আমলে। আমরা আপনাদের রিজাইন করতে বলছি না। কিন্তু এটা তো স্বীকার করবেন যে কংগ্রেস রাজত্বে একজন ছাত্রের পুলিশ লক আপে মৃত্যুর জন্য একজন মুখ্যমন্ত্রী পদত্যাগ করেছিলেন। আর আপনাদের আমলে ২১৪ জনকে পুলিশ লক আপে খুন করার পর পদত্যাগ করা তো দুরের কথা লজ্জা পর্যন্ত বোধ করলেন না। এর বিরুদ্ধেই আমরা প্রতিবাদ করছি। সেদিন পার্টি কংগ্রেস বক্তৃতা দিতে গিয়ে মুখ্যমন্ত্রী বললেন কংগ্রেসিদের মধ্যে সমাজ বিরোধীতে ভরে গেছে। আপনারা জানেন যে কলঙ্ক ঘোঁচাবার জন্য তার বাবার দেওয়া টাইটেলটা পাল্টে দিয়েছিলেন একজন, কিন্তু আপনাদের ক্ষেত্রে একজন তার বাবার নাম এবং পদবী পর্যন্ত পাল্টে দিয়েছিলেন, তিনি পরে এম.পি. হয়েছিলেন হুগলি জেলা থেকে। এরপরও আপনারা বলবেন কংগ্রেসের মধ্যে সমাজ বিরোধীতে ভরে গেছে? এরপর আমরা কি করে মাননীয় রাজ্যপালের উপর ধন্যবাদ সূচক আলোচনা করব? গত শুক্রবার স্বাস্থ্যমন্ত্রী এই বিধানসভায় দাঁড়িয়ে বললেন যে ২৫০টির উপর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে কোনও ডাক্তার দেওয়া যায়নি। গত শুক্রবার তিনি এক প্রশ্নের উত্তরে এই কথা বললেন। প্রশ্নটা ছিল, পশ্চিমবঙ্গে কতগুলো স্বাস্থ্য কেন্দ্র আছে যেখানে ডাক্তার দেওয়া যায়নি? তার উত্তরে তিনি বললেন ২৫০টি। ধরে নিচ্ছি ৪০০টি স্বাস্থ্য কেন্দ্র আছে, তার মধ্যে ২৫০টিতে ডাক্তার নেই, এটা আমি ভাল বললেও জনগণ তো ভাল বলবে না। আপনি অস্বীকার করতে পারেন? আপনাদের আমলে চিকিৎসা ব্যবস্থা হাসপাতালে সবচেয়ে বেশি এক্সপেন্সিভ হয়ে গেছে। কংগ্রেসের আমলে হাসপাতালে কখনও টিকিটের জন্য এক টাকা করে চার্জ লাগত? আজকে শুধু হাসপাতালে টিকিট করাতে পয়সা লাগে না, চিকিৎসার জন্য খরচ লাগে, প্লাস্টার করাতে গজ ব্যান্ডেজের পয়সা দিতে হচ্ছে, তবুও আপনারা বলবেন আপনারা গরিবদের সেবা করছেন? আজকে আপনাদের লজ্জা করে না? আপনারা কোনও দিন শুনেছেন কংগ্রেস আমলে মা শিশুকে জন্ম দেবার পরে সেই শিশুকে কুকুরের পেটে যেতে হয়েছে? এই রাজত্ব কালে সেটা হয়েছে, মেদিনীপুরের একটা হাসপাতালে সেই ঘটনা ঘটেছে।

কি করে বলেন আমাদের স্বাস্থ্য ব্যবস্থা খুব ভাল হয়েছে? ব্যাঙের ছাতার মত নার্সিংহোম গজিয়ে উঠেছে। পার্থ বাবু কংগ্রেসের আমলে দেখেছিলেন বাঁকুড়াতে নার্সিংহোম আছে। আজকে আপনার বাঁকুড়াতে জেলা সদর, আপনি ছাতনাতে যাবেন গিয়ে সেখানে দেখবেন কিভাবে নার্সিহোম গজিয়ে উঠেছে? আপনারা পারেননি। স্বাস্থ্য মন্ত্রী শুক্রবার দিন বলেছেন যে গ্রামে ডাক্তার থাকছে না। আমরা কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নেওয়ার কথা চিন্তা করছি। আজকে আপনাদের এই তো অবস্থা। গ্রামে কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নেওয়ার কথা আপনাকে চিন্তা করতে হচ্ছে। হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থা একদম ভেঙ্গে পড়েছে। আর আপনারা বলবেন এই সরকার খুব ভাল কাজ করছে তাই না? আজকে পশ্চিমবঙ্গে ভয়াবহ সমস্যাটা কি? বেকার সমস্যা। আজকে দিনের পর দিন ছেলেরা এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নাম রেজিস্টার করে রাখছে। চাকরির কোনও সুযোগ পাচ্ছে না। আজকে বেকার দিনের পর দিন বেড়েই যাচ্ছে। যে যে সংখ্যা আমরা রেখে গিয়েছিলাম, তার সংখ্যা আপনারা পাঁচগুণ বাড়িয়ে দিয়েছেন। আপনারা এখন এমপ্লয়েমেন্ট থেকে নাম কেটে দিচ্ছেন আর বলছেন বয়েস হয়ে গেছে বলে নাম কেটে দেওয়া হচ্ছে। তাদের নাম আর এখন রাখা চলবে না। আমরা বললাম কি ব্যাপার গত বার ছিল ৫১ লক্ষ আর এবছর ৪৮ লক্ষ হল কেন? আপনারা বললেন ও সব ডাবলিং হয়েছে আসলে তা নয় দিনের পর দিন ভয়াবহ বেকার সমস্যা এমন ভাবে বেড়ে যাচ্ছে যে আপনারা সংখ্যাটা কমিয়ে দিয়ে নিজেদের পিঠ বাঁচাবার চেষ্টা করছেন। আপনারা চীপ স্টান্ট দিয়ে পলিটিক্স করতে গেছেন। আপনারা ক্ষমতায় আসার পর বেকার ভাতা চালু করলেন তিন বছরের জন্য। তিন বছর বেকার ভাতা দিয়ে কি করেছেন? এখন তাদের কি পেনশন দেওয়ার কথা চিন্তা করছেন। তাদের চাকরির ব্যবস্থা করতে পারলেন না। তাদের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারলেন না। ভেবেছিলেন বেশি দিন ক্ষমতায় থাকবেন না। চীপ স্টান্ট দিয়ে কোটি কোটি টাকা নয় ছয় করে দিলেন। আপনারা ভন্ডামির একটা চুড়ান্ত পর্যায়ে এসে গিয়ে আপনারা মানুষকে আরেকবার বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। আপনারা নির্বাচন করেছেন। ৮০ সালে বললেন ইন্দিরা গান্ধী এসে গেছে রাষ্ট্রপতির শাসন হবে। আপনারা কি করলেন? পার্থ বাবু বললেন তাঁরা নাকি অনেক কিছু দিয়েছেন। হ্যাঁ অনেক কিছু দিয়েছেন। বছর বছর একটা করে বাংলা বন্ধ দিয়েছেন। সেটার পরে আসছি। এখন বলছেন শিল্পায়ন করবেন। ৮৪ সালে নির্বাচন করলেন কিন্তু কিছু স্লোগান পেলেন না। ৮৭ সালে নির্বাচন করতে গিয়ে বললেন কি কলজে দেব, রক্ত দেব কিন্তু বঙ্গভঙ্গ হতে দেব না। রাজীব গান্ধী বারবার বললেন বঙ্গভঙ্গ হবে না। আপনারা সমতলের লোকগুলোকে বিভ্রান্ত করার জন্য সেদিন দার্জিলিং ইস্যু তুলে দাবি করলেন। পরবর্তী ক্ষেত্রে দেখা গেল রাজীব গান্ধী যা বলেছিলেন তাই আপনাদের মানতে হল। রাজীব গান্ধী বলেছিলেন ঘিসিং এর সঙ্গে বসে মিটিয়ে নিন। তখন আপনারা শোনেননি। আর আজকে তিন জন এম.এল.এ.-কে আনার জন্য ঘিসিং এর কাছে গিয়ে হাতে পায়ে ধরে সীট দখল করলেন। সেদিন যদি

শুনতেন তাহলে দার্জিলিঙের আবহাওয়া কলুষিত হত না কিন্তু ৮৭ সালের নির্বাচন ইস্যু পার হওয়ার জন্য দার্জিলিং ইস্যু দিলেন ৮৯ সালে আপনারা বললেন কি বক্রেশ্বর। বলেলেন কি শোনো হে দিল্লিশ্বর, রক্ত দিয়ে গড়ব মোরা বক্রেশ্বর। বসন্ত শাঠে মন্ত্রী বললেন বক্রেশ্বর আমরা করে দিচ্ছি যেমন চুখা করেছি, ডি.ভি.সি. করেছি কিন্তু তোমাদের ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনারা শুনলেন না সেদিন বসন্ত শাঠের কথা। কেন্দ্রের কথা। আপনারা রক্ত দিয়ে বক্রেশ্বর করতে পারলেন না ধাপ্পা মেরে সেদিন চালিয়ে গেলেন। আপনাদের হলদিয়া কবে হবে? আজও কেউ জানে না। কখনও টাটা এসেছিল, কখনও গোয়েঙ্কা এসেছিল। এই অবস্থায় গোয়েঙ্কাতো ৪ কোটি টাকা খরচ করে রেখে চলে গেল। আবার দরবারি শেঠ আসল সেও নাকি চলে যাচ্ছে। আবার পুর্ণেন্দু চ্যাটার্জিকে দিয়ে কি এগ্রিমেন্ট করলেন? কি জনস্বার্থ বিরোধী এগ্রিমেন্ট আপনারা করলেন জনসাধারণকে বুঝতে দিলেন না। এখন আবার বলছেন কি শিল্পের জোয়ার বইবে। শিল্পের জোয়ার বওয়াতে গেলে পরিকাঠামো দরকার। সেটা কোথায়? ওই যে অস্ট্রেলিয়ান টীম এসেছিল কিছুদিন আগে ফলতা ফ্রিডিং এর জন্য। তাদের করলেন কি, তাজ হোটেল থেকে নিয়ে এসে হেলিকপ্টার করে নিয়ে গেলেন ৩৫ কিলোমিটার।

[3-50 – 4-00 p.m.]

বিদেশ থেকে যে সমস্ত শিল্পপতিরা এখানে বিনিয়োগ করার বিষয়ে খোঁজ নিতে এসেছিল তাঁদের আপনারা কিসে করে ফলতায় নিয়ে গিয়েছিলেন? হেলিকপ্টারে করে নিয়ে গিয়েছিলেন। আর বজবজে নিয়ে গিয়েছিলেন গঙ্গা দিয়ে লঞ্চে করে। মাত্র ৩৫ কিলোমিটার পথ কেন আপনারা তাঁদের সড়ক পথে নিয়ে যেতে পারলেন না? কারণ আপনারা জানেন রাজ্যের যোগাযোগ ব্যবস্থার এমনই অবস্থা, আপনাদের পূর্ত দপ্তর সড়কগুলোর এমনই অবস্থা করে রেখেছে যে, ৩৫ কিলোমিটার যেতে ১২০ মিনিট সময় লেগে যাবে। আর যাঁদের নিয়ে যাবেন তাঁরা তাঁদের দেশে আলাদা জোন দিয়ে ১২০ কিলোমিটার স্পিডে গাড়ি চালিয়ে কাজের জায়গায় যেতে অভ্যস্ত। সুতরাং তাঁরা যদি আমাদের পূর্ত দপ্তরের সাফল্য একবার দেখে ফেলে তাহলে কারখানা তৈরি করা তো দূরের কথা ভারতবর্ষে আসাই বন্ধ করে দেবে। সেই জন্যই হেলিকপ্টারে করে নিয়ে গেলেন। আপনারা এখন পর্যন্ত পরিকাঠামো তৈরি করতে পারলেন না, কল-কারখানা তৈরির কথা বলছেন! যে কল-কারখানাগুলো এখানে তৈরি হয়েছিল সেগুলোই আপনারা রক্ষণাবেক্ষণ করতে পারেননি। নতুন কল-কারখানা করবেন কি করে? আপনারা ডানকুনিতে ফুড প্রসেসিং সেন্টার করছেন। এখান থেকে ডানকুনি মাত্র ২০ কিলোমিটার পথ — দ্বিতীয় হুগলি সেতু হবার পর ২ কি.মি. কমে ১৮ কিলো মিটারে দাঁড়িয়েছে। কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিল বলেই দ্বিতীয় হুগলি ব্রিজের কাজ শেষ হয়েছে। কিন্তু ঐ ব্রিজের সঙ্গে সংযোগ রক্ষাকারি মাত্র ৫ কিলোমিটার পথ তৈরি করতে আপনাদের ১০ বছর লেগে গেল, এখনও শেষ হল না, এখন পর্যন্ত ২.৫ কিলোমিটার করেছেন। এখন

পর্যন্ত আপনারা কোনা এক্সপ্রেস ওয়ে তৈরি করতে পারেননি, আন্দুল এক্সপ্রেস ওয়ে তৈরি করতে পারেননি। ডানকুনির সঙ্গে যোগাযোগের পরিকাঠামো তৈরি না করেই সেখানে শিল্প করতে চাইছেন! যোগাযোগ ব্যবস্থা যদি না থাকে, এখানে কি করে শিল্প হবে? এখানে শিল্প তৈরি করতে পারবেন না। শিল্পায়নের যে শ্লোগান আপনারা তুলেছেন সেটার পেছনে আপনাদের দুটো উদ্দেশ্য আছে — একটা হচ্ছে, আগামী নির্বাচনের বৈতরণী পার হওয়া। আর একটা হচ্ছে, বেকার যুবকদের মনে আশার সঞ্চার করিয়ে তাদের চুপ করিয়ে রাখা। তাদের মনে চাকরির আশা জাগিয়ে দিতে হবে, কেন না আপনাদের নির্বাচনে পার হতে হবে। রাষ্ট্রপতির শাসন, দার্জিলিং, বক্রেশ্বর, হলদিয়া ইত্যাদি করে এতগুলো নির্বাচন চালিয়ে দিয়েছেন। এবারে শিল্পায়নের নামে পার হতে চাইছেন। অর্থাৎ আপনারা শিল্পায়নের নামে ভাঁওতা দিচ্ছেন। আপনারা কেন্দ্রীয় সরকারের উদার নীতির ফলেই রাজ্যে শিল্প, কল-কারখানা গড়ে তোলার সুযোগ পাচ্ছেন। অতএব আপনাদের আজকে মানুষের কাছে জবাব দিতে হবে, কেন গত ২৯শে সেপ্টেম্বর বাংলা বন্ধ এবং ভারত বন্ধ করেছিলেন? আপনারা কেন সেদিন বলেছিলেন, 'কেন্দ্রীয় শিল্প নীতির বিরুদ্ধে মানুষকে রুখে দাঁড়াতে হবে'? যে সপ্তাহে আপনারা এই কথা বললেন তার পরের সপ্তাহেই জ্যোতি বাবু বললেন, 'আমি সব অনাবাসী শিল্পপতি নিয়ে আসব, কেন্দ্রীয় শিল্প নীতি দারুণ ভাল'। সে জন্যই আজ আর রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কোনও কথা নেই। অথচ আপনারা কিছু দিন আগেও পশ্চিমবাংলার মানুষদের বিভ্রান্ত করেছিলেন। এখন আপনাদেরই রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তার প্রায়শ্চিত্ত করা উচিত। আপনারা বাংলায় ১৮ বছর ধরে ক্ষমতায় থেকে ২৫ বারেরও বেশি বাংলা বন্ধ ডেকেছেন — কেন্দ্রের অর্থনীতি, শিল্প নীতি, আই.এম.এফ.-এর লোন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোন ইত্যাদির বিরুদ্ধেও বাংলা বন্ধ ডেকেছেন। অথচ আজকে রাজ্যপালের ভাষণের ১০ পাতায় বলছেন, 'বিশ্ব ব্যাঙ্কের টাকায় আই.টি.আই. চালু হচ্ছে'। আরও বলছেন কি, না বিশ্ব ব্যাঙ্কের টাকায় ৪১৫টি প্রাথমিক বিদ্যালয়ে, যেখানে কোনও শ্রেণী কক্ষ নেই সেখানে শ্রেণী কক্ষ তৈরি হবে। পার্থ বাবু, আপনি তো পাঁচ বছর শিক্ষা মন্ত্রী ছিলেন, আপনি দেখুন আজকে আপনার সরকার রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে স্বীকার করেছে যে, ৪১৫টি প্রাথমিক বিদ্যালয়ে কোনও শ্রেণী কক্ষ নেই! তাহলে বর্ষাকালে সেই সব প্রাথমিক বিদ্যালয়ের কোথায় ক্লাস হয়? কোথায় বসে ছাত্ররা পড়াশুনা করে? মাস্টার মশাইদের এবং ছাত্রদের হাজিরা খাতা কোথায় থাকে? অর্থাৎ নামেই স্কুল ছিল, মাস্টারও অ্যাপয়েন্ট করা হয়েছিল, কিন্তু কোনও ছাত্র ছিল না এবং পড়াশুনার কোনও ব্যাপার ছিল না। এই তো হচ্ছে অবস্থা! আজকে আবার আপনারা নতুন করে বিদ্যালয়ে ভর্তির ব্যাপারে পরীক্ষা বন্ধ করে দিতে চাইছেন। আজকে আপনি একজন শিক্ষক হিসাবে নিশ্চয়ই জানেন যে, এই কম্পিটিশনের যুগে ভাল ছেলেদের কত প্রয়োজন। পশ্চিমবাংলার শিক্ষার হাল আপনাদের আমলে এমনই হয়েছে যে, পশ্চিমবাংলা থেকে পাশ করা ছেলে আজকে পশ্চিমবঙ্গের অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসেও

পাওয়া যাচ্ছে না। আমরা দেখছি আমাদের রাজ্যে যারা বর্তমানে বি.ডি.ও. হিসাবে কাজে যোগ দিচ্ছেন তারা রাজ্যের বাইরের শিক্ষা ব্যবস্থা থেকে শিক্ষা গ্রহণ করে আসছেন। যার ফলে আজকে গ্রামের সাধারণ মানুষরা তাঁদের সঙ্গে কথা বার্তা বলতে পারছে না। আজকে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ থেকে পাশ করা ছেলের সংখ্যা অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে খুবই কম। আজকে তাই আই.সি.এস.ই. এবং সি.বি.এস.সি.-তে ভর্তির প্রবণতা বাড়ছে। শিক্ষা ব্যবস্থা যেটুকু ছিল তাকে ধ্বংস করে দিলেন স্কুলে লটারির মাধ্যমে ভর্তি করে। আজকে যে ছেলের আই.কিউ. কম তাকে অতি বুদ্ধিমান ছেলের পাশে অর্থাৎ যার আই.কিউ. বেশি তার পাশে বসিয়ে দিচ্ছেন। এর ফলে সে ইনফিউরিটি কমপ্লেক্সে ভুগছে। যার ফলে পড়াশুনা ভাল হচ্ছে না। আজকে মানুষকে বিভ্রান্ত করার জন্য, শিক্ষাকে ধ্বংস করার জন্য লটারির মাধ্যমে ভর্তি করার ব্যবস্থা করেছেন। আপনারা ১৮ বছর সরকারে থেকে আপনারা দ্বৈত শিক্ষা ব্যবস্থা বন্ধ করতে পারলেন না। এই সরকার ক্ষমতায় থাকার ফলে ইংরাজি মাধ্যমের স্কুলগুলো ব্যাঙের ছাতার মতন গজিয়ে উঠছে গ্রামে-গঞ্জে। যারা অবস্থাপন্ন লোক তারা তাদের ছেলে মেয়েদের ইংরাজি মাধ্যমের স্কুলগুলিতে পড়াচ্ছে। এক একটা ছেলে মেয়ে পিছু ৩০০ টাকা থেকে আরম্ভ করে আরও বেশি টাকা খরচ করছে প্রতি মাসে। জায়গা অনুযায়ী টাকার পরিমাণও বেড়ে যাচ্ছে। অথচ গ্রামে পাঠশালা নেই, বিদ্যালয় নেই, গৃহ নেই, মাস্টারমশাই নেই। ঐ সমস্ত স্কুলে যে সমস্ত ছেলেরা পড়ছে তার কমপিটিশনে পারছে না। আমাদের হাউসের একজন মাননীয় সদস্য, শ্রী বিশ্বনাথ চৌধুরি, উনি একজন স্কুলের শিক্ষক। জিজ্ঞাসা করুন তো সেই স্কুলে শিক্ষক আছে কিনা? কারা পড়াচ্ছে? সুতরাং এই অবস্থা আপনারা তৈরি করেছেন গোটা পশ্চিমবাংলায় প্রত্যেকটি স্কুলে। আজকে সত্যপ্রিয় রায় এবং নৃপেন বাবু যদি থাকতেন তাহলে বলতেন। সত্যপ্রিয় রায় শিক্ষক সংগঠনের নেতা ছিলেন। তাদের ২টি মূল দাবি ছিল। একটা হচ্ছে, ৬৫ বছর পর্যন্ত অবসর গ্রহণের সময় সীমা বেঁধে দিতে হবে। (২) শিক্ষকদের পেনশন এবং স্কেল করতে হবে। আপনারা শিক্ষকদের ৬৫ বছর পর্যন্ত সময় সীমা বেঁধে দিতে পারলেন না, বরং কমিয়ে দিলেন ৫ বছর। আজকে আপনাদের যারা চামচে—ফরওয়ার্ডব্লক, আর. এস. পি এরা হাউসের বাইরে গিয়ে মাঠে-ঘাঠে বিপ্লবের কথা বলেন, শিক্ষকদের ৬৫ বছর করতে হবে বলেন। আর এখানে এসে সুড় সুড় করে আমাদের কাট-মোশনের বিরুদ্ধে লাল বোতাম টিপে দেয়, তখন আর আমাদের সঙ্গে আসে না। ওরা মন্ত্রী হবার লোভে এইসব চামচাবাজি করতে পারে। কিন্তু বাংলার শিক্ষক সমাজ আজকে কৈফিয়ত চাচ্ছে আপনারা কংগ্রেস আমলে যে দাবি করেছিলেন বামফ্রন্ট সেই দাবি থেকে সরে আসছেন কেন? আপনারা পেনশন শিবিরের কথা বলেছিলেন। কই, আজ তো আর পেনশন শিবির নেই? আজকে মাষ্টারমশাইদের পেনশন সময় মতো দিচ্ছেন না। দিনের পর দিন তারা পেনশন না পেয়ে মৃত্যুর কোলে ঢোলে পড়ছেন। মাননীয় মন্ত্রী সুভাষবাবু এখানে আছেন। উনি রসগোল্লা খাওয়ার কমপিটিশন করলেন, উনি খাদ্য-উৎসব করলেন। আপনার

যদি রসগোল্লা খাওয়ার এতই বাসনা তাহলে আমার বাড়িতে না যান, অন্য বাড়িতে চলুন, আপনাকে পেট ভরে রসগোল্লা খাওয়াব। কিন্তু মানুষের কথা চিন্তা করবেন না? যে দেশের মানুষেরা, যে দেশের শ্রমিকেরা আহারে দিন কাটাচ্ছে, কাজের দাবিতে, অর্থের দাবিতে, খাদ্যের দাবিতে প্রাণ বিসর্জন দিচ্ছেন, আত্মাহুতি দিচ্ছেন সেই দেশের, সেই রাজ্যের মন্ত্রী হয়ে আপনি রসগোল্লা খাওয়ার কমপিটিশন করছেন? আপনার লজ্জা করে না? লাখ লাখ টাকা ব্যয় করে আপনি খাদ্য-উৎসব করছেন। এদিকে কৃষক, শ্রমিক এদের পেটে ভাত থাকে না, মুখে অন্ন থাকে না। এই অবস্থা আপনারা তৈরি করে দিয়েছেন সারা রাজ্যে। তাই বলছি, এইভাবে লক্ষ লক্ষ টাকা নষ্ট করবেন না। আপনারা দলবাজি করে টিচারস নিয়োগ করছেন। যারা অরগ্যানাইজড টিচার, যারা সংগঠক শিক্ষক, যারা ম্যাট্রিক বা মাধ্যমিক পাশ করা ট্রেণ্ড শিক্ষক তাদের নিয়োগের ক্ষেত্রে হাইকোর্টের নির্দেশ না মেনে আপনারা দলীয় শিক্ষকদের নিয়োগ করে যাচ্ছেন। সেইজন্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। রাজ্যের মানুষের যে প্রকৃত চিত্র সেই চিত্র এই ভাষণের মধ্যে নেই বলে এই ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি একটা জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে আমি স্পিকারের অনুমতি নিয়েছিলাম এবং সেটা আপনাকে মেনশন করলাম। যদিও বক্তৃতা চলছে, তবুও আপনি অনুমতি দিয়েছেন বলে আপনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি। এখানে দুজন মন্ত্রী উপস্থিত আছেন। তাঁরা কিছু করবেন না। তবুও বলি ১১ তারিখে একটা সাংঘাতিক ডাকাতি হয়ে গেল। ডাকাতিটা হয়েছে লালবাজারের কয়েক শ গজ পিছনে প্রায় ৫০ লক্ষ টাকার জিনিসপত্র নিয়ে চলে গেল। দোকানটি আমার নির্বাচনী কেন্দ্র আঁড়ি বাঁশতলায়। সেখানে এস. এস. সনস জুয়েলার্স, বিনোদভার্মা অ্যাণ্ড আদার্স। তাদের একটা দোকান আছে। ৫ জন ছেলে রিভলবার দেখিয়ে বোমা মারতে মারতে প্রায় ৯ জনকে ইনজিওর্ড করে চলে গেল। আমি ডাকাতির জন্য বুদ্ধদেব বাবু বা অন্য মন্ত্রীদের সরাসরি দায়ী করছি না। তবে শুনলে অবাক হয়ে যাবেন ওখানে এখনও পর্যন্ত একজন ওসি পর্যন্ত যায়নি। আমি এখনই ওখান থেকে আসছি। ওখানে ডি. সি. গৌতম বাবু গিয়েছিলেন। কিন্তু ওই এলাকার এমন অবস্থা যে, ওখানের লোকেরা পুলিশকে ঢুকতে পর্যন্ত দিচ্ছে না। ওই জায়গাটা ট্রেডার্স জোন। জায়গাটা খুব সেনসিটিভ, ইকনমিক্যালি অ্যাণ্ড আদার্স। জায়গাটা লালবাজারের ঠিক পিছনে, রাইটার্সের পিছনে। আমি একথা বলছি যে যদি এই ঘটনার বিহিত না হয়, ওখানকার ও. সি. ট্রান্সফার না হয় তাহলে প্রতিদিন ও. সি. গায়ের জোরে ছেলেদের পকেটে হেরোইন ঢুকিয়ে দিয়ে লোকের কাছ থেকে দশ বিশ হাজার টাকা

কামাচ্ছে। আপনারা জানেন যে ওখানে একজন সামান্য কনস্টেবল টেণ্ডার ডেকে অ্যাপয়েন্টমেন্ট করছে। লক্ষ লক্ষ টাকার উপায় করছে। এই কোরাপ্ট সিপিকে সরাতে হবে। কাকে নিয়ে আসবেন সেটা সরকারের ব্যাপারে। একজন সি. পি. তো আছেই, আবার না হয় একজন কমরেডকেই নিয়ে আসুন। তবে একে সরাতেই হবে। তা না হলে এর ব্যবস্থা নেওয়া হবে। শুধু বড়বাজার এলাকায় বন্ধ ডাকলেই হবে না। দরকার হলে রাইটার্স বিল্ডিং অভিযান করা হবে। তখন সমালোচনা কঠিন হবে। আমি অনুরোধ করছি এখানে দুজন মন্ত্রী রয়েছেন তাঁরা একটা কথা বলুন। অন্তত পক্ষে পুলিশ তার ন্যূনতম দায়িত্ব পালন করুক। আমি হাসপাতালে গিয়ে আহতদের দেখে এসেছি। একজনের পা কেটে বাদ দিতে হয়েছে। আগামীকাল আমি তথ্য দেব। আরও শুনলে অবাক হয়ে যাবেন যে, যে জায়গায় ডাকাতির ষড়যন্ত্র করা হয়েছিল সেখানে একজন কমরেডও ছিল। হয়তো সেকারণেই কোনও তদন্ত এখনও হয়নি। আপনি আমার চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন, তা না হলে আমাকে গ্রেপ্তার করুন। এ জিনিস বরদাস্ত করা যায় না। আমরা বিধানসভায় এসেছি কিসের জন্য? মুখ দেখাতে এসেছি? কার সেবা করতে এসেছি? কার কথা বলতে এসেছি? আগামীকাল ১২ ঘন্টার বন্ধের ডাক দেওয়া হয়েছে। সামলে দিতে পারবেন না। আগামী দিন বড় ভয়ঙ্কর দিন তৈরি থাকুন।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত তারিখে পশ্চিমবঙ্গে রাজ্যপাল মহোদয় যে ভাষণ এখানে দিয়েছেন এবং সেই ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করা হয়েছে, আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের বিরোধী পক্ষ যাই বলুন না কেন, আজকে দেশব্যাপী যে রাজনৈতিক অস্থিরতা দেখা দিয়েছে, মহারাষ্ট্র থেকে আরম্ভ করে উড়িষ্যা ইত্যাদি সব জায়গায় ভোটের ফলাফল যা বেরিয়েছে, গুজরাটে এমন একটা পরিস্থিতি দেখা দিয়েছে যাতে সাম্প্রদায়িক, জাতীয়তা বিরোধী শক্তিকে ক্ষমতায় আনার একটা প্রবণতা দেখা দিয়েছে মানুষের মধ্যে। কিন্তু পশ্চিমবঙ্গ একমাত্র জায়গা যেখানে ১৮ বছর ধরে গরিব, খেটে খাওয়া মানুষ, গণতান্ত্রিক চেতনা সম্পন্ন মানুষের আশীর্বাদপুষ্ট হয়ে আমরা সরকারে আছি। আজকে মূল কথা হচ্ছে, আমরা যে কর্মসূচির ভিত্তিতে এগিয়ে চলেছি, তার যে সাফল্য এবং আগামীদিনের জন্য শিল্পায়নের যে উদ্যোগ নেওয়া হয়েছে, রাজ্যপালের ভাষণে তা সর্বোচ্চ স্থান পেয়েছে। আজকে শিল্পোদ্যোগের যে কারণ ঘটেছে, যে সাফল্য দেখা দিয়েছে, তার মূলে রয়েছে ভূমি সংস্কার করা এবং পঞ্চায়েতের সাফল্য। এগুলি কি আপনারা ফেলে দেবেন? আপনারা যে দলই করুন না কেন, আজকে গ্রামাঞ্চলের উন্নতি ঘটবে, রাস্তা-ঘাট হবে, ভূমিহীন কৃষকদের অর্থনৈতিক উন্নতি হবে, তাদের আর্থিক চেহারার পরিবর্তন হবে, এগুলি কি ঘটেনি? আপনারা কি এগুলি চান না? হয়ত কোথাও কোথাও ত্রুটি-বিচ্যুতি আছে। আইন শৃঙ্খলার হয়ত কিছু কিছু ত্রুটি আছে, প্রবণতা আছে, পুলিশ হয়ত অপরাধীকে ঠিক সময়ে ধরছে না, এগুলি সবই ঠিক আছে। কিন্তু তা সত্ত্বেও আজকে গরিব মানুষের আর্থিক সাফল্য বড় করে দেখা দিয়েছে। আমি যে কথা

বলতে চাই সেটা হচ্ছে, বর্তমানে শিল্পায়ন সম্পর্কে যে প্রস্তাব এখানে এসেছে, সেই প্রস্তাব ব্যাপক ভাবে সমর্থিত হয়েছে। রাজ্যপালের ভাষণে বাস্তব পরিস্থিতির কথা তুলে ধরা হয়েছে এবং তা যথার্থ ভাবেই তুলে ধরা হয়েছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে শিল্পায়ন হবে এবং সেই পরিকাঠামো গড়ে তোলার জন্য সমস্ত প্রকার প্রস্তুতি ব্যাপক ভাবে নেওয়া হয়েছে। সম্প্রতিকালে আমরা সকলেই লক্ষ্য করেছি যে নেতাজী ইণ্ডোর স্টেডিয়ামে সি. আই. আই-এর যে শতবার্ষিকী সম্মেলন হয়ে গেল, সেই সম্মেলনে মাননীয় মুখ্যমন্ত্রীর ভাষণ থেকে আরম্ভ করে অনেকেই বক্তব্য রেখেছেন। সেই সম্মেলনে ডিভিশন অভ ইণ্ডাস্ট্রিয়াল ফিয়েচার, ওয়েস্ট বেঙ্গল বলে একটা রিপোর্ট বেরিয়েছে। সেই রিপোর্ট কি একেবারে ফেলে দেবার মতো? সেটাতো পশ্চিমবঙ্গ সরকারের কোন মন্ত্রী তৈরি করেননি, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তৈরি করেননি? সি. আই. আই-এর বার্ষিক সম্মেলনের যে প্রতিবেদন, সেই প্রতিবেদনে এটা উঠে এসেছে। নিশ্চয়ই পরিকাঠামোগত ত্রুটি আছে, তার জন্য সময় লাগবে। পরিকাঠামোগত ত্রুটি ব্যাখ্যা করতে গেলে অনেক সময় দরকার।

[4-10 – 4-20 p.m.]

ভূমিসংস্কার একদিনে হয়নি। তারজন্য পরিকাঠামো তৈরি করতে সময় লেগেছে। পঞ্চায়েতের সাফল্য তৈরি করতে সময় লেগেছে। শিল্পায়নের পরিকাঠামো তৈরি করতে সময় লাগবে। সেটার জন্য যে প্রতিবেদন প্রকাশিত হয়েছে সি. আই. আই. এর মহাসম্মেলনের পক্ষ থেকে, এটা আজকে আমাদের কাছে সবচেয়ে অভিনন্দন যোগ্য। রাজ্যপালের ভাষণে সেই প্রতিবেদনের মধ্যে সেই কথা সুস্পষ্ট ভাবে আজকে আনার চেষ্টা করেছেন। সেজন্য তাঁকে ধন্যবাদ জানাই। আমি বলতে চাই আমাদের দৃঢ়তার সঙ্গে, আমি মনে করি, বর্তমান সময়ে দেশের পরিস্থিতি এবং আন্তর্জাতিক পরিস্থিতিতে আধুনিকতম এবং সবচেয়ে গুরুত্বপূর্ণ শিল্প যেগুলির শিল্পায়নের ক্ষেত্রে এবং আর্থিক উন্নতির ক্ষেত্রে সবচেয়ে বেশি প্রয়োজন পশ্চিমবঙ্গে আজকে সেদিক দিয়ে সেটা বেড়েছে। একটা কথা উল্লেখ করতে চাই রাজ্যপালের ভাষণে যে কথার উল্লেখ নেই বলে এখানে উল্লেখ করতে চাই সেটা আশঙ্কা প্রকাশ করছি না যে আধুনিকতম শিল্প যেমন প্রয়োজন তেমনি একটা দিক লক্ষ্য রাখতে হবে যে আমাদের শিল্পগুলি বহুজাতি কর্পোরেশনে যেন ঢালাও ভাবে আক্রান্ত না হয়। বিদেশি পুঁজির দ্বারা যেন আক্রান্ত না হই। এই কথা উল্লেখ করছি যেহেতু তাঁর রিপোর্টে একথা উল্লেখিত হয়নি। আধুনিকতম শিল্পের আমি বিরোধী নই। যেকোন প্রকার শিল্প তার শিল্পায়নের জন্য যে প্রচেষ্টা সেই প্রচেষ্টার জন্য আজকে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। সেই উদ্যোগ কে অভিনন্দন জানাই। কিন্তু আমি একথা বলতে চাই বহুজাতিক কর্পোরেশনের সেয়ারিং কিভাবে থাকছে থাকবে। সে সম্বন্ধে আজকে এই ভাষণের মধ্যে যেহেতু কোনও উল্লেখ নেই, আমি কোনও কমেন্ট না করে একথা বলতে চাই, এ সম্বন্ধে হুঁশিয়ার থাকা দরকার। যাতে ঢালাও ভাবে এই ঘটনা

না ঘটে। দেশি বিদেশি পুঁজি যা আসছে, আজকে এখানে ব্যবসা নিশ্চয় করবেন, তারজন্য প্রয়োজন দেশি বিদেশি শিল্পে পুঁজি আনা, যেমন পেট্রোকেমিক্যাল, বহুজাতিক কর্পোরেশন তার সেয়ারিং কি ভাবে থাকছে তার রূপরেখা এখনও পর্যন্ত ভাষণের মধ্যে উল্লেখ পাইনি বলে উল্লেখ করছি। আমাদের রাজ্যের রুগ্ন শিল্প এবং বর্তমান শিল্পায়ণকে কেন্দ্র করে যে রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবন করার জন্য মাননীয় সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়কে নিয়ে ডাব্লু. বি. আই. ডি. সি. একটি কমিটি তৈরি করেছেন। এই কমিটিতে অনেক উচ্চপদস্থ কর্মচারি আছেন। আমি বলতে চাই যে পশ্চিমবঙ্গের শিল্প বিশেষজ্ঞদের ওই কমিটিতে যুক্ত করা হোক এবং এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি যাতে বাড়ে তার জন্য প্রচেষ্টার দরকার। কেন্দ্রীয় সরকার পরিচালিত এখানে প্রায় ৫২টি শিল্প রয়েছে। আজকে ওয়াগন শিল্প রুগ্ন হতে হতে এখানে বন্ধ হয়ে যাচ্ছে, বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। রাজ্যপালের ভাষণে যদিও উল্লেখ নেই, কিন্তু আমি মনে করি এ-ব্যাপারে তাঁর ভাষণে তীব্র ধিক্কার জানানো উচিত ছিল, কারণ এই রাজ্যে যখন শিল্পায়নের প্রচেষ্টা চলছে তখন কেন্দ্রীয় সরকার পরিচালিত শিল্পগুলোকে বন্ধ করে দেবার জন্য গভীর চক্রান্ত চলছে। তারজন্য বিরোধী সদস্যদের কাছে আবেদন করব, আজকে দেশে যখন ধর্মনিরপেক্ষতা ক্ষুন্ন হতে বসেছে, সাম্প্রদায়িক দলগুলো যখন মাথাচাড়া দিয়ে উঠছে তখন আসুন, সবাই মিলে এই ভাষণকে সমর্থন করি। আমাদের রাজ্য সরকার পরিচালিত যেসব শিল্প সংস্থা রয়েছে তার কিছু কিছু আজকে রুগ্ন হয়ে যাচ্ছে। এটা রুখতে বিশেষ প্রচেষ্টা নেওয়া উচিত। রাজ্যপালের ভাষণে যেহেতু সেই বিষয় উল্লেখ করা হয়েছে তারজন্য তাকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর আমার প্রতিক্রিয়া জানাতে গিয়ে প্রথমত আমাদের কাট মোশন যা রয়েছে তার ভিত্তিতে বক্তব্য রাখছি। আমি সর্ব প্রথমে বলছি, রাজ্যপালের ভাষণের নাইন্থ প্যারাতে তিনি বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার এবং কৃষির ক্ষেত্রে সর্বাধিক সাফল্যের দাবি করেছেন। বলতে চাওয়া হয়েছে। এক্ষেত্রে সরকারের অ্যাচিভমেন্ট সবচেয়ে বেশি। কিন্তু স্যার, এ-ব্যাপারে একটা প্রিভিলেজের প্রশ্ন এসে যাচ্ছে যার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই নাইন্থ প্যারাতে বামফ্রন্ট সরকারের সাফল্যের কথা বলতে গিয়ে বলা হয়েছে যে, রাজ্য সরকারে ভেস্ট ল্যাণ্ডের পরিমাণ ২৮.৬৩ লক্ষ একর। স্যার, এটা একটা বড় প্রিন্টিং মিস্টেকই নয়, ডেলিবারেট অ্যাটেম্প্ট; বামফ্রন্ট সরকারের সাফল্যকে কৃত্রিমভাবে তুলে ধরবার জন্য ১০ লক্ষ একর জমি বেশি দেখানো হয়েছে। আমার কাছে ভেস্টেড ল্যাণ্ডের ডকুমেন্টরী এভিডেন্স রয়েছে। এই দেখুন স্যার (মিঃ স্পিকারকে হাতে করে তুলে ধরে দেখিয়ে) আমার কাছে একটি কোয়েশ্চেন রয়েছে সেভেন্থ মার্চ, ১৯৯৪ এর ভূমি সংস্কার মন্ত্রীর কাছে। তাতে আমার লিখিত প্রশ্ন ছিল—'৩১.১২.১৯৯৩ পর্যন্ত পশ্চিমবঙ্গে কৃষি এবং অকৃষি খাস-জমির পরিমাণ কত। উত্তরে মন্ত্রী বলেছিলেন—সমস্ত পশ্চিমবঙ্গে কৃষিজমি ১২.৭০ লক্ষ একর এবং অকৃষি

জমি ৫.৪৫ লক্ষ একর। তাহলে টোটাল খাস জমির পরিমাণ দাঁড়াচ্ছে ১৮.১৫ লক্ষ একর ৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত। তিনি আরও বলেছিলেন যে, গত বছর প্রায় ৩০ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। সুতরাং এরসঙ্গে ৩০ হাজার একর জমি যোগ করলে টোটাল খাস জমির পরিমান ১৮.৪৫ লক্ষ একর হয়। যেখানে ডকুমেন্টারী এভিডেন্স হচ্ছে এই সেখানে রাজ্যপালের ভাষণে খাস জমির পরিমাণ বলা হয়েছে ২৮.৬৩ লক্ষ একর, অর্থাৎ ১০ লক্ষ একর জমি বেশি দেখানো হয়েছে। একটি সরকার এই ধরনের মিথ্যাচারের পথ যে বেছে নিতে পারেন এটা ধারণার অতীত। আজকে এরজন্য মুখ্যমন্ত্রীসহ গোটা ক্যাবিনেটের বিরুদ্ধে কেন প্রিভিলেজ মোশন আনা যাবে না? এ-ব্যাপারে আমি আপনার রুলিং চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই ভাষণের মাধ্যমে তাঁরা নিজেদের সাফল্যের দাবি করেছেন। এই ভূমি সংস্কারের সাফল্যের কথা বলতে গিয়ে জ্যোতিবাবু প্রায়ই বলেন যে আজকে কৃষির ক্ষেত্রে যে সাফল্য সেই সাফল্য আজকে শিল্পায়নের ক্ষেত্রেও টেনে নিয়ে যেতে হবে। রাজ্যের কৃষিক্ষেত্রের সাফল্যের কথা মুখার্জি কমিশনের রিপোর্টে বলা হয়েছে, যে কথা আমি গতবারেও উল্লেখ করেছিলাম। সেই রিপোর্টে বলা হয়েছে যে, এই রাজ্যে যেভাবে কৃষির তথ্য রেকর্ডিং হচ্ছে সেটা যথাযথ নয়, কারণ এই রাজ্যে গভর্নমেন্টের কোনও ক্রপ রেকর্ডিং সিস্টেম নেই, কোনও সিজনে কোনও মৌজাভিত্তিক উৎপাদনের রেকর্ডিং সিস্টেম নেই।

[4-20 – 4-30 p.m.]

একর প্রতি উৎপাদনের হার কত সেটা সঠিক ভাবে নির্ণয় করা নেই। ফলে এই রকম একটা অবস্থা যে, সরকার একতরফা, তাদের মন মাফিক তথ্য পরিবেশন করছে। এ ছাড়া আমরা আগে দেখেছি যে এই কৃষি উৎপাদনের ব্যাপারে যে সমস্ত তথ্য পরিবেশন করা হত তা একটা হচ্ছে কৃষি দপ্তরের পরিসংখ্যান এবং আর একটা হচ্ছে ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক স্টাটিসটিক্স (বি. এ. ই. এস)। এটা আট দশকের মাঝামাঝি পর্যন্ত দেখা যেত। কৃষি দপ্তর থেকে যে তথ্য দিত তার সঙ্গে ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক স্টাটিসটিক্স-এর তথ্যের মধ্যে ফারাক থাকতো। যারা গবেষক তারা এই সূত্র থেকে একটা যথাযথ তথ্য নির্ধারিত করত। আট দশকের মাঝখান থেকে বি. এ. ই. এস তথ্য পরিবেশন করা বন্ধ করে দেওয়া হয়েছে। এখন কৃষি দপ্তর একতরফা যে স্টাটিসটিক্স দিচ্ছে সেটাই আজকে শিরোধার্য। ভূমিসংস্কারের ক্ষেত্রে আমাদের কথা কেন, মুখার্জি ব্যানার্জি কমিশন বলেছেন, যেভাবে ভেস্টেড ল্যাণ্ড বিলি করা হচ্ছে—এখনও পর্যন্ত ৩ লক্ষ একরের উপর জমি বিলিকৃত হয়নি—তাতে ২৯ বছর সময় লেগে যাবে এই ভেস্টেড ল্যাণ্ড বিলি করতে। সরকারের হাতে খাস জমি আছে। এই হচ্ছে ভূমিসংস্কারের সাফল্য। এই হচ্ছে কৃষির অগ্রগতির নমুনা। এই গুলি বলে

আজকে বামফ্রন্ট সরকার জনগনের কাছে তাদের ভাবমূর্তি তৈরি করার চেষ্টা করছেন। আজকে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার কথা বলা হচ্ছে। এখানে খুন ধর্ষণ কটা কি হয়েছে বলতে চাই না, কারণ মুখ্যমন্ত্রী নিজেই স্বীকার করেছেন খুন ধর্ষণ বাড়ছে। এখানে বলা হয়েছে হিউম্যান রাইটসের ক্ষেত্রে গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা নাকি অগ্রগণ্য ভূমিকা নিতে চলেছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন পশ্চিমবাংলায় মানব অধিকার লঙ্ঘন সহ্য করব না। মানব অধিকার কমিশনের সভাপতি রঙ্গনাথন মিত্র,. বিচারপতি, তিনি একটি গুরুত্বপূর্ণ মন্তব্য করেছেন যে নাগরিক অধিকার রক্ষা করার প্রশ্নে পুলিশকে সজাগ সচেতন এবং প্রশিক্ষিত করা দরকার। যথাযথ ভাবেই বলেছেন। মানব অধিকার রক্ষার প্রশ্নে পুলিশের যে এই জিনিস দরকার এটা অনস্বীকার্য, এই কথা বলার অবকাশ নেই। কিন্তু আজকে যে পুলিশকে মানব অধিকার রক্ষা করার জন্য দায়িত্ব দেওয়ার কথা বলা হচ্ছে সেই পুলিশ মানব অধিকার রক্ষা করবে কি? মানব অধিকার খর্ব করার একটা সব চেয়ে বড় জঘন্য হাতিয়ারে পরিণত হয়েছে, এই পুলিশ মানব অধিকার লঙ্ঘন করার প্রধান আসামী। সমস্যাটা এখানেই এসে দাঁড়িয়েছে। ১৭ বছরের রাজত্ব কালে এর কোনও পরিবর্তন নেই। নির্বিচারে পুলিশ গুলি চালিয়েছে, মানুষ খুন করছে। নির্বিচারে পুলিশের লকআপে নারী নির্যাতন, নারী ধর্ষণ হয়ে চলেছে। পুলিশ লকআপে ঠাণ্ডা মাথায় খুন করা হচ্ছে। ১৭-১৮ বছরের মধ্যে পুলিশ লকআপে টোটাল কত খুন হয়েছে বলতে পারব না, পুলিশ কত রাউণ্ড গুলি চালিয়েছে, কত জন খুন হয়েছে বলতে পারব না। গত ৫ বছরের একটা হিসাব দিতে পারি যে হিসাবটা আমাদের স্বারাষ্ট্রমন্ত্রী জ্যোতিবাবু এই বিধানসভায় আমার এক প্রশ্নের উত্তরে দিয়েছিলেন। ১৯৮৪ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত ৫ বছরে পুলিশ ১২৫৪ বার গুলি করেছে এবং ৪৬৩ জন খুন করেছে। এটা ৫ বছরের হিসাব। তাহলে এর থেকে ১৭-১৮ বছরে হিসাব করে নেওয়া যায় পুলিশ কিভাবে গুলি চালিয়েছে এবং কত জন মানুষকে খুন করেছে। নারি নির্যাতন শুধু এই ফুলবাগানের পথচারিণীকে ধর্ষণই নয়, আজকে ঐ ইন্টার ন্যাশনাল অ্যামনেস্টিতে, সেখানে হুগলি জেলার সিঙ্গুর থানায় কাকলি সাঁতরাকে বারংবার ধর্ষণের বিষয়টিও ইন্টার ন্যাশনাল রিপোর্টে বেরিয়েছে, আপনি জানেন। ফলে, পুলিশের এই কীর্তি, এই ভাবে তারা মানবাধিকার রক্ষা করছে। পুলিশ লকআপে হত্যা তো জল-ভাত হয়ে গেছে। সেদিনও পড়ে শুনিয়েছি—৯২ সাল পর্যন্ত ২১৪ জন-এর মৃত্যু হয়েছে এবং '৯৫ সাল ধরলে আরও বেশি হবে। আর, থানা উদ্বোধন করতে গিয়ে জ্যোতি বাবু বলেন পুলিশ লকআপে নারী ধর্ষণ, মৃত্যু নাকি কিছুই হয় না। আমি তাকে জিজ্ঞাসা করি, তাঁর রাজত্বে পুলিশ লকআপে নারী ধর্ষণ হচ্ছে কেন? কেন শত শত মানুষের মৃত্যু হচ্ছে? এর জন্য যারা দায়ী, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন কি? ফলে, মানবাধিকার রক্ষার বিষয়ে বামফ্রন্ট সরকারের এই ভূমিকা দেখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যের মানুষকে বিশুদ্ধ পানীয় জল দেওয়ার ক্ষেত্রে

রাজ্য সরকারের উদ্যোগের কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। আজকে উল্লেখ পর্বেও বলেছিলাম, পশ্চিমবঙ্গ সরকার রাজ্যের মানুষকে বিশুদ্ধ পানীয় ও নিরাপদ পানীয় জল দেওয়ার পরিবর্তে আর্সেনিক মিশ্রিত বিষাক্ত পানীয় জল পরিবেশন করছে। এরকম একটা অবস্থা—আজকে ২ লক্ষ মানুষ এই আর্সেনিক মিশ্রিত বিষাক্ত পানীয় জল খেয়ে রোগাক্রান্ত হয়ে পড়েছে। অনেকে মারা গেছে, অনেকে মৃত্যু পথযাত্রী, সামাজিক দিক থেকেও আজকে তারা বিপর্যস্ত, তাদের জীবন-জীবিকা বিষয়েও তারা বিপর্যস্ত। এরকম একটা অবস্থা। আর, আর্সেনিক দূষণের ভয়াবহতা আপনি জানেন। তাদের সারা শরীরে দগদগে ঘা, ব্রংকাইটিস, ত্বকে ক্যানসার এবং শারিরিক দিক থেকে অক্ষম আবার সামাজিক দিক থেকেও তাদের বয়কট করে দিয়েছে। এরকম একটা পরিস্থিতি, অথচ আর্সেনিক রোগাক্রান্ত রোগীদের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। ব্লকে ব্লকে চিকিৎসা দূরে থাক, জেলায় জেলায়ও চিকিৎসার ব্যবস্থা নেই। এই রকম একটা পরিস্থিতি। অথচ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আর্সেনিক দূষণের বিষয়টা সরকার জানতে পেরেছে না কি '৯১ সালে। আর, আজ '৯৫ সাল, চার বছর অতিক্রান্ত হতে চলল, ৬টা জেলায় চারশ মতো গ্রাম, ৪১টি ব্লকে সরকারি হিসাবে ৮৬ লক্ষ ১৬ হাজার মানুষ আর্সেনিক আক্রান্ত। আর, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ইনিস্টিটিউট অব এনভায়রনমেন্টাল স্টাডিজের ডঃ দীপঙ্কর চক্রবর্তী বলেছেন ৩ কোটি মানুষ আক্রান্ত। আর্সেনিকের এরকম একটা বিভিষিকা, অথচ আজকে বামফ্রন্ট সরকার নির্বিকার। উচিত ছিল ১৯৯১ সালে খবর পাওয়া মাত্রই সেখানে যুদ্ধকালীন তৎপরতা নিয়ে ঝাপিয়ে পড়া এবং যেখানেই আর্সেনিক দূষণের খবর পাচ্ছেন, সেখানেই আরও বেশি করে দূষণমুক্ত পানীয় জলের ব্যবস্থা করা। সেখানে আজ চার বছর ধরে বামফ্রন্ট সরকার শুধু পরিকল্পনাই করছে। এতদিন পরে শুনছি, আমাদের গৌতম বাবু বলছেন, তিনি একটা মানচিত্র করছেন—পশ্চিমবাংলায় এরকম কতগুলো আর্সেনিক দুষ্ট টিউবওয়েল আছে, সেইগুলো পরীক্ষানিরীক্ষা করা হবে।

[4-30 – 4-40 p.m.]

মানচিত্র সবে তৈরি করা হয়েছে। আর দেখুন, অ্যাটিচিউড কি রকম। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের এই সমস্ত বিষেষজ্ঞ এই সব ইনস্টিটিউট থেকে যেভাবে পরিশ্রম করে এবং অধ্যাবসায়ের মধ্যে দিয়ে গ্রামে গ্রামে, জেলায় জেলায় ঘুরে আর্সেনিকের বিষয়কে তুলে ধরেছেন, এতবড় বিপদের কথা জনসাধারণের কাছে এবং সরকারের কাছে তুলে ধরেছেন, তাঁরা যে সামাজিক দায়িত্বজ্ঞানের পরিচয় দিলেন তাকে গৌতমবাবু কি উক্তি করলেন? তিনি বলছেন যে তারা মানুষের মনে আতঙ্ক চড়াচ্ছে। তাদের সঙ্গে সরকার যোগাযোগ রাখবে না। কোথায় তাদের সহায়তায় কি করে এর বিরুদ্ধে মোকাবিলা করা যায় তারজন্য সরকার তৎপর হবে, তা না করে তাঁরা উল্টো আচরণ করলেন। এই হচ্ছে এদের দৃষ্টিভঙ্গি। ১৯৯১ সাল থেকে এই জিনিস ঘটলেও এনিয়ে এদের ভাববার সময় কোথায়, সময় নেই এইসব তুচ্ছ কথা

নিয়ে ভাববার। এঁরা ভাবছেন শিল্পায়ন নিয়ে এবং শিল্পপতিদের—দেশ বিদেশের শিল্পপতিদের খাতির করার জন্য, যাতে তারা যদেচ্ছ মুনাফা করতে পারে। এইসব নিয়ে এঁরা মত্ত আছেন। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ কোটি কোটি ম'নুষ আর্সেনিক জল পান করে যদি তাদের জীবন যায় তা যাক। এই হচ্ছে এঁদের দৃষ্টিভঙ্গি। আজকে শিল্পায়নের প্রশ্নে আমি বলতে চাইছি যে, পশ্চিমবাংলায় একচেটিয়া পুঁজিপতিদের পৃষ্ঠপোষক হচ্ছে সংবাদপত্রগুলো। তারা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শিল্পায়নের ব্যাপারে খুবই প্রশংসা করছে এটা শ্রেণীগত দৃষ্টিভঙ্গি থেকেই করা হচ্ছে। এটা পশ্চিমবাংলার জনগণের প্রতি চরম প্রতারণা ছাড়া আর কিছু নয়। কারণ স্ববিরোধী উক্তি এঁরা করছেন। একদিকে তাঁরা বলছেন গ্যাটচুক্তি, লিবারেশন, এগুলোর দ্বারা দেশের অর্থনীতির স্বনির্ভরতা নষ্ট হবে। এই নীতি অনুসরণ করে কেন্দ্রীয় সরকার আমাদের দেশকে বিদেশিদের কাছে বিকিয়ে দিচ্ছে। এতে দেশের সার্বভৌমত্ব বিপন্ন হবে। একমুখে এঁরা এই কথা বলছেন আবার আর এক মুখে বলছেন, এই নীতির সুযোগ নিয়ে পশ্চিমবাংলার শ্রীবৃদ্ধি ঘটাবেন। এই কাজ না করতে পারলে শিল্পের ব্যাপারে পশ্চিমবাংলার মারাত্মক ক্ষতি হবে, পশ্চিমবাংলা মরুভূমি হয়ে যাবে। অদ্ভুত স্ববিরোধী কথা। পশ্চিমবাংলায় রেড কার্পেট পেতে বিদেশিদের আহ্বান জানানো হচ্ছে। আজকে নতজানু হয়ে আহ্বান জানাচ্ছেন সেইসব সাম্রাজ্যবাদীদের, যাদের বিরুদ্ধে দুশো বছর সংগ্রাম করে দেশের স্বাধীনতা এসেছে। মার্কসিস্ট আলখাল্লা পরে জ্যোতিবাবু চিৎকার করে বলছেন এটা তাঁরা কেন চাইছেন। তাঁরা বলছেন যে আজকে—শুধু দেশীয় শিল্পপতি নয়, বিদেশি শিল্পপতিদের কেন চাইছেন। আসলে এই সমস্ত শিল্পপতিদের আস্থাভাজন হয়ে এঁরা ক্ষমতায় টিকে থাকতে চাইছেন। এখানে শিল্পের জিগির তুলে অনেক কারখানা খোলা হচ্ছে এবং শিল্পের একটা হাওয়া তোলা হচ্ছে এবং এইভাবে অসহায় বেকারদের প্ররোচিত করে বলা হচ্ছে যে তাদের চাকুরি দেওয়া হবে। এইভাবে ফতেয়া তোলা হচ্ছে যে বেকারদের চাকুরি দেওয়া হবে। আজকে যে মার্কসবাদ এক সময়ে শ্রমিকদের পক্ষে ছিল সেই মার্ক্সবাদেরই প্রতীক জ্যোতি বাবু বলছেন যে, মালিকরা লাভ করুক ক্ষতি নেই, কিন্তু শ্রমিকদের যেন বঞ্চিত না করে। যে মার্ক্সবাদের ধারণা ছিল যে শ্রমিকদের যেন কোনও ভাবেই মালিকরা বঞ্চিত করতে না পারে এবং মালিকরা যাতে লাভ করে তাদের শোষণ না করে সেইদিকে লক্ষ্য রাখতে। সেই লক্ষ্য আজকে উল্টে গেছে, আজকে জ্যোতি বাবু বলছেন মালিকরা লাভ করুক কিন্তু শ্রমিকরা যেন শোষিত না হয়। এই ভাবে বিদেশি পুঁজিবাদী ব্যবস্থাকে পরোক্ষভাবে সমর্থন করে দেশের শিল্পায়নের নামে শ্রমিকদের ক্ষতি করা হচ্ছে। এইকথা বলে রাজ্যপালের আনীত ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে পূর্ণ সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আজকে ভারতবর্ষের অবস্থার কথা চিন্তা করে তিনি যে ভাষণ রেখেছেন তা অভিনন্দনযোগ্য।

আজকে শিল্পের উপরে বিশেষ জোর দেওয়া হচ্ছে। বড় শিল্পের সাথে সাথে ছোট শিল্প যেগুলো আছে সেগুলো বন্ধ হতে চলেছে, সেগুলো যাতে আবার পুনরায় চালু হয় তার দিকে নজর দিতে হবে। রুগ্ন শিল্প যেগুলো আছে সেগুলোও যাতে পুনরুজ্জীবিত হয় সেইদিকে দৃষ্টি দিতে হবে। আজকে বিরোধীদলের বক্তৃতার মধ্যে দেখতে পেলাম যে পঞ্চায়েত যেন এই রাজ্যে কোনও উন্নয়ন মূলক কাজই করেনি। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে ১৮ বছরে সাধারণ মানুষকে, গরিব মানুষকে, খেটে খাওয়া মানুষকে তাদের রুজি রোজগারের ব্যবস্থা করেছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে নজিরবিহীন সব কাজকর্ম হয়েছে। আজকে ভূমি সংস্কারের মাধ্যমে ভূমিহীনদের, গৃহহীনদের জায়গা দেওয়া হয়েছে। রাস্তাঘাটের অনেক উন্নতি হয়েছে। চাষীরা ফসল উৎপাদনের ক্ষেত্রে সফলতা লাভ করেছে। আজকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের দিকে তাকালে কি দেখা যাচ্ছে—মহারাষ্ট্রে বি. জে. পি এবং শিবসেনা জিতেছে, গুজরাটে বি.জে.পি, শিবসেনা মাথা চাড়া দিয়ে উঠেছে। কিন্তু পশ্চিমবঙ্গে এই জিনিস হতে পারবে না কারণ পশ্চিমবঙ্গের জনগণ তা হতে দেবে না। পশ্চিমবঙ্গে আর বেশি করে যাতে শিল্পায়ন হয় তারজন্য কংগ্রেসিদের আরও বেশি করে কেন্দ্রীয় সরকারকে বলা উচিত। এখানে যেসব প্রকল্পগুলো আছে সেগুলো যাতে ঠিকমতো রূপায়িত হয় সেইদিকে দৃষ্টি দিতে হবে। জলঙ্গীর ব্যাপারে আমরা দিল্লিতে গিয়েছিলাম, ওই ব্যাপারে যাতে আমরা ঠিকমতো টাকা পায়ই তা দেখতে হবে। তা না হলে আমরা কাজ করতে পারব না। সুতরাং পশ্চিমবঙ্গের সার্বিক উন্নতি যাতে হয় তা সকলেরই দেখা দরকার। আরেকটা জিনিস লক্ষ্য করেছি, শিক্ষারক্ষেত্রে বিশেষ সফলতা লাভ করেছে আগে ষষ্ঠ শ্রেণীর থেকে ইংরাজি পড়ানো হত, সেখানে এই বছর থেকে ৫ম শ্রেণীর থেকে ইংরাজি পড়ানো হচ্ছে। এতে শিক্ষার ক্ষেত্রে সাফল্য আসবে। গ্রামের সমস্ত হেলথ সেন্টারগুলো আজ বন্ধ হয়ে যাচ্ছে। সেই সমস্ত হেলথ সেন্টার যাতে খোলা যায়, তার জন্য ব্যবস্থা নেওয়া হোক। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী সুভাস নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা প্রসঙ্গে অনেক বক্তা বলেছেন। তাতে নানা জন নানারূপ ব্যাখ্যা দেবার চেষ্টা করেছেন। অবশ্য একথা আমরা জানি যে, বিরোধীরা সত্যিকার উন্নয়নের কথারও বিরোধিতা করবেন। এখানে রাজ্যপাল মহাশয় যে বিবৃতি দিয়েছন তা অনেকাংশে ঠিক হয়েছে। আমরা জানি, বিগত বছরগুলোতে পশ্চিমবঙ্গে যে কর্মসূচি অব্যহত আছে এবং বিভিন্নক্ষেত্রে বিশেষ করে গ্রামোন্নয়ন, কৃষি, সেচ, রাস্তাঘাট, গ্রামীণ কর্মসংস্থান ইত্যাদি এতগুলো ক্ষেত্রে উত্তরোত্তর অগ্রগতির ভূমিকায় এই রাজ্য সারা ভারতবর্ষে একটা বিশিষ্ঠ স্থান গ্রহণ করেছে। অবশ্য একথা অনস্বীকার্য যে, আজ থেকে ১৫/১৬ বছর আগে সারা পশ্চিমবঙ্গের গ্রামীণ অর্থনীতি,

কৃষক ও কৃষিজীবী মানুষের যে দূরাবস্থা ছিল আজকে তা অনেক বেশি উন্নয়নের দ্বারে এসে পৌঁছেছে। এছাড়া আর উন্নয়নের জায়গা কি ভাবে বের কবা যায় তা দেখা দরকার। এ বিষয়ে রাজ্যপালের ভাষণের মধ্যে পুঙ্খানুপুঙ্খ আলোচনা করা হয়েছে। এখানে একটা কথা বলা দরকার, পরিকাঠামোর ব্যাপারে পরিকাঠামোকে ঢেলে সাজানোর কথা বলা হয়েছে। বলা হয়েছে, "খড়গপুরে একটি নতুন মহকুমা অফিস স্থাপিত হয়েছে। দক্ষিণ ২৪-পরগনার কাকদ্বীপ ও বারুইপুরে, দক্ষিণ দিনাজপুরের গঙ্গারামপুরে এবং নদীয়ার তেহট্টে নতুন মহকুমা গঠনের কাজ চলছে।" দক্ষিণ ২৪-পরগনার ক্যানিং এই জায়গায় ছিল এবং সেটা বোধ হয় বক্তব্যের মধ্যেও আছে কিন্তু টাইপের ভুলের জন্য হোক বা প্রিন্টিং-এর সিম-টেকের জন্য হোক এটা এখান থেকে বাদ গেছে। সেখানে এ. ডি. বা এ. এস. ডি. ও. সমস্ত কাজ-কর্ম চালাচ্ছেন।

ভূমি-সংস্কারের ক্ষেত্রে ব্যাপক উন্নয়নের কর্মসূচি আমাদের সরকার গ্রহণ করেছেন। এবং আজও সেটা অব্যহত আছে। কিন্তু এটা দুঃখের হলেও সত্য যে, আমাদের প্রশাসনের মধ্যে কিছু সংখ্যক কর্মচারি আছে যারা এই উন্নয়নের কর্মসূচিকে আর এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে বাধা দিচ্ছে। আমরা জানি, পশ্চিমবঙ্গ ভূমি-সংস্কারের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে অগ্রনী ভূমিকা গ্রহণ করেছে। কিন্তু ঐসব কর্মচারিদের জন্য সময় মত তথ্যগুলো সরবরাহ না করার ফলে সেই জমিগুলো ভূমিহীনদের মধ্যে বন্টন করা যাচ্ছে না। বিলিবন্টনের বিরুদ্ধে মহামান্য হাইকোর্টে মামলা দায়ের করে তারা ঐ কাজে বাধা সৃষ্টি করছে। বছরের পর বছর তা মানুষের হাতে তুলে দেওয়া যাচ্ছে না। যদিও আমরা সেখানে কৃষকদের সমিতি করেছি। খাস জমিগুলো তারা নিজেদের কাছে রেখেছে। এবং সেখানে চাষা-বাসও শুরু হয়েছে। শুধু কাগজ দেওয়া যাচ্ছে না। এখানে প্রশাসনের ব্যাপারে যেটা বারে বারে বলা হচ্ছে খুন হচ্ছে, কংগ্রেসি বন্ধুরা উল্লেখ করে থাকেন। খুন, রাহাজানি, নারী ধর্ষণ, ডাকাতি এই রাজ্যে চলছে অব্যাহতভাবে, আমিও স্বীকার করছি যে হ্যাঁ, এখানে খুন, নারী ধর্ষণ, নারী নির্যাতন রাহাজানি, ডাকাতি এটা বন্ধ হবে না, কেন হবে না, যতদিন এই রাজ্যে কংগ্রেস খুনীদের, রাহাজানি, ডাকাতি যারা করে তাদেরকে নেতৃত্ব দেবে, ততদিন বন্ধ হবে না। এরা যদি বুকে হাত দিয়ে বলতে পারেন, কিংবা এই কাজ থেকে বিরত থাকেন তাহলে বলা যায় এই অপপ্রচার এই অপপ্রয়াস, এই দুর্বৃত্তদের কাজ অনায়াসে বন্ধ করা সহজ হয়ে যেতে পারে। কেবলমাত্র পুলিশ ও প্রশাসন দিয়ে এই কাজ বন্ধ করা যায় না। আমাদের যার যে জায়গায় প্রধান্য আছে, তাদেরও যদি শুভ প্রচেষ্টা থাকে তাহলে এলাকায় শান্তি প্রতিষ্ঠা করার জন্য রাজনৈতিকভাবে দলমত নির্বিশেষে প্রশাসনকে আশ্বস্ত ও সহযোগিতা করে থাকি তাহলে সেই এলাকায় শান্তি নিশ্চয় বজায় থাকবে। সেই আশা রেখে মাননীয় বন্ধুদের অনুরোধ করব আপনারা বিরত থাকুন তাহলে এখানে খুন, রাহাজানি, ডাকাতি, নারী ধর্ষণ এটাও হ্রাস পাবে, কমে আসবে, এই

কথা বলা যেতে পারে। পুলিশের একাংশ আছে যাদের মধ্যে নানান গাফিলতি দেখা যায়। কয়েক দিন আগে আমরা প্রশাসনের কাজে সাহায্য করতে গিয়েছি, সেখানে প্রশাসনের উর্দ্ধতন কর্তৃপক্ষও আছেন, একটা বিক্ষোভ ঘটে গেল, একজন কৃষক নেতা খুন হয়ে গেলেন, যারা খুনী তারা একটা জায়গায় আশ্রয় নেওয়ার চেষ্টা করে, কিন্তু এই ধরনের ঘটনা যখন ঘটল তখন তাদেরকে ইচ্ছা করলে কর্তৃপক্ষ বা পুলিশ গ্রেপ্তার করতে পারতেন। কয়েকদিন আগে ক্যানিং থানায় ব্যাপক ভাবে লুঠতরাজ অগ্নি সংযোগ ঘটে গেল—গত ২৬শে ফেব্রুয়ারি, সেখানে তিনবার পুলিশ এনকোয়ারি করতে গেল, কিন্তু কাউকে গ্রেপ্তার করলেন না। এই রকম কিছু কিছু জায়গায় এই রকম ধরনের অসৎ পুলিশ অফিসার আছেন, যারা আমাদের সরকারের ভাবমূর্তিকে ক্ষুণ্ণ করেন, এই রকম অনেক দুর্নীতিগ্রস্থ অফিসার আছেন, এদের থেকে আমরা যদি সর্তক থাকতে পারি তাহলে আমাদের বামফ্রন্টের যে ভাবমূর্তি সেটা অটুট থাকবে। প্রাকৃতিক বিপর্যয় সম্বন্ধে বলি, ১৯৭৮ সাল থেকে যতবার বন্যা, নদী বাঁধ ভাঙন হয়েছে, ততবারই যুদ্ধকালীন ভিত্তিতে মোকাবিলা করা হয়েছে, এবং মানুষকে বাঁচানোর চেষ্টা হয়েছে। এই ব্যাপারে কংগ্রেসি বন্ধুদের আমরা সহযোগিতা অনেক জায়গায় পেয়েছি, রাজনৈতিকগত ভাবে মতবিরোধ থাকলেও তারা সহযোগিতা করেছেন, কিন্তু ত্রাণ নিয়ে, রিলিফ নিয়ে সমালোচনাও করেছেন। কিন্তু মানুষ বেঁচেছে। একটি কথা এই ব্যাপারে বলি, প্রাকৃতিক বিপর্যয় কখন কোন জায়গায় হবে এর পূর্বাভাষ খুব বেশি আগে থেকে দেওয়া হয়না। এই ধরনের বিপর্যয় ঘটবার আগে ত্রাণ সামগ্রী ব্লক অফিসে যাতে পৌছে দেওয়া যায় সেই ব্যাপারটা দেখা দরকার। প্রাকৃতিক বিপর্যয়ের সংবাদ যাতে দ্রুত ব্লক স্তরে এবং গ্রাম স্তরে পৌছে যায় সেটাও দেখা দরকার। দক্ষিণ ২৪ পরগনায় ব্যাপকভাবে যে প্রাকৃতিক বিপর্যয় ঘটেছিল সেই কারণে গ্রাম পঞ্চায়েতগুলিতে টেলিফোনের ব্যবস্থা হয়েছিল সংবাদ আদান প্রদানের জন্য, কিন্তু দুঃখের সঙ্গে বলছি, শতকরা ৯০টি গ্রাম পঞ্চায়েতর টেলিফোন অচল হয়ে গেছে। সুতরাং সেইদিকটাও ভাবতে হবে। এটাকে কি করে রক্ষা করা যায়। এখানে কংগ্রেস সদস্য সত্য বাপুলি মহাশয় বলছিলেন কেন্দ্রীয় সরকার ২০ কোটি টাকা দিয়েছেন দক্ষিণ ২৪ পরগনা জেলার উন্নয়নের জন্য, বিশেষ করে সুন্দরবনের উন্নয়নের জন্য একটা অংশ ধরা ছিল, সেই অনুযায়ী যেন কাজ হয়, সুন্দরবনের সেই অগ্রগতি যেন চেপে না থাকে।

[4-50 – 5-00 p.m.]

কিন্তু দুঃখের বিষয় তারা জেলা পরিষদকে বাধ্য করছেন কেবলমাত্র ঐ টাকাটা শুধু পুকুর খনন করে চাষের ব্যবস্থা করা হোক। বড় কোনও জলাশয়ের ব্যবস্থা করা যাবে না। এইভাবে তারা বাধা দিচ্ছেন, ফলে সুন্দরবনের প্রকৃত যে কাজ দরকার সেই কাজ করা সম্ভব

হচ্ছে না, এটা কেন্দ্রীয় সরকারকে বোঝানো দরকার। আমাদের ওখানে রাজ্য জুড়ে বনসৃজন চলছে, কিন্তু আমাদের ওখানে ব্যাপকহারে বনসৃজনের কাজ করা দরকার। কারণ আমাদের ওখানে ব্যাপকহারে ফিশারি হচ্ছে, ফলে সেখানে সবুজের সমারোহ কমে যাচ্ছে। সুন্দরবন অঞ্চলে যে চিংড়ী চাষ হয় তা থেকে দেশের প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন হয়। কিন্তু সেখানে আজকে সবুজ কমে যাচ্ছে। ফিশারির আশেপাশে গাছ লাগাতে হবে এই রকম একটা ব্যবস্থা করা হোক। সবুজের সমারোহ যাতে নষ্ট না হয় এবং ফিশারির মাধ্যমে যারা মৎস্য উৎপাদন করেন তারা যাতে গাছ লাগান সেই ব্যবস্থা করতে হবে। সুতরাং যে সবুজ সুন্দরবনে ছিল সেই সবুজত্ব যাতে চলে না যায়, ভারসাম্য যাতে নষ্ট না হয় সেদিকে আমাদের নজর দিতে হবে। আজ পানীয় জলের সমস্যা সারা রাজ্য জুড়ে এবং আর্সেনিকেরও কয়েকটি ঘটনা ঘটেছে। যদিও এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় দ্রুততার সঙ্গে ব্যবস্থা গ্রহণ করছে। সমস্ত নলকূপগুলো চেকআপ করার ব্যবস্থা করতে হবে। আবার একথাও অনস্বীকার্য সারা বছরে যদি ১০০টি নলকূপ বসানো হয় তার মধ্যে অন্তত ৪০ থেকে ৫০ পারসেন্ট নলকূপ অকেজো হয়ে যাচ্ছে। এর কারণটা খতিয়ে দেখা দরকার। জলের জন্য আজকে বিভিন্ন রোগের প্রার্দুভাব ছড়াচ্ছে, কালাজ্বর, আন্ত্রিক এইসব রোগ হচ্ছে। আমাদের দেশের প্রথম ও প্রাথমিক উদ্দেশ্য হওয়া দরকার বিশুদ্ধ পানীয় জল সরবরাহ এবং সেই কাজটাই আমাদের করতে হবে। যদিও আগেরমতো আমাদের এমন পুকুরের জল পান করতে হয় না। স্বাস্থ্যের ব্যাপারে বলি, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে তিনি চিকিৎসক পাঠাতে ব্যর্থ হয়েছেন। সত্যি সত্যিই তিনি ব্যর্থ হয়েছে এবং অকপটে সেই ব্যর্থতা তিনি স্বীকার করেছেন। এই রকম কোন ব্যবস্থা করা যায় কিনা ভেবে দেখবেন যাতে দু'হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য এই জায়গায় আমরা পৌঁছাতে পারি। সেই জায়গায় যাওয়ার জন্য আমাদের এগিয়ে আসতে হবে এবং স্বাস্থ্য উন্নয়ন এবং চিকিৎসা ব্যবস্থাটাকে ভালভাবে গড়ে তুলতে হবে। কালাজ্বর আবার ফিরে আসছে, কিন্তু আমরা দেখতে পাচ্ছি দুমাসের জন্য মাত্র কালাজ্বরের প্রতিষেধক স্প্রে করা হচ্ছে। ব্যাপকভাবে কালাজ্বরের প্রতিষেধক স্প্রে করার ব্যবস্থা করতে হবে। আরেকটা ব্যাপার হচ্ছে, সুন্দরবনের সীমান্তে আজকাল ব্যাপকভাবে সীমান্তরক্ষী বাহিনী অত্যাচার করছে। এটা বন্ধ করার ব্যবস্থা করা হোক। মাননীয় রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মিঃ স্পিকার স্যার, আজকে রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমাদের তরফ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আমি একটু আগে দেখছিলাম মাননীয় মন্ত্রী সুভাষ বাবু এখানে ছিলেন। গত ১২ বছর ধরে আমি এখানে এসেছি, প্রতি বছরই রাজ্যপালের ভাষণের উপর একটা কথা বার বার বলি আমাদের এই স্টেটে আমাদের একটা স্পোর্টস মিনিস্টার আছেন। তার একজন সেক্রেটারি আছেন, অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি আছেন,

একটা স্পোর্টস কাউনসিল আছে, কোটি কোটি টাকা খরচ হচ্ছে অথচ একবারও এই স্পিচের মধ্যে এই খেলাধুলার কথার উল্লেখ থাকে না। মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে ছিলেন, তিনি থাকলে আমার সুবিধা হত কিছু বলার। স্যার, আপনি জানেন, একটা স্টেট-এর মান যেমন শিক্ষা-দীক্ষা, শিল্প থেকে বোঝা যায় তেমনি তার খেলাধুলার মান থেকেও বোঝা যায়। অথচ অদ্ভুত ব্যাপার, এখানে একজন মন্ত্রী আছেন এই দপ্তরের, এতবড় একটা এস্টাবলিশমেন্ট চলছে, গালভরা নাম দিয়ে স্পোর্টর্স কাউন্সিল আছে অথচ একটা উল্লেখ পর্যন্ত এই ভাষণের মধ্যে খেলাধুলা সম্পর্কে নেই। স্যার, আমার কাছে একটা চিঠি এল যে আমাকে চেয়ারম্যান করা হয়েছে বডি বিল্ডিং-এর অ্যাশোসিয়েশনের। কিসের জন্য আমাকে যে বডি বিল্ডিং-এর অ্যাশোসিয়েশনের চেয়ারম্যান করা হল আমি বুঝতে পারলাম না। আমি বারবার বলি যে, একটা কাজ যে জানে না সেই কাজটা তাকে দেওয়া ঠিক নয়। খেলাধুলা সম্পর্কে আমার অভিজ্ঞতা আছে অন্য স্পোর্টসে, অন্য ডিসিপ্লিনে অথচ আমাকে দেওয়া হল বডি বিল্ডিং যার সম্বন্ধে আমি কিছুই জানি না। একটা দিতে হয় তাই দেওয়া হল। যাইহোক, স্পোর্টসের ব্যাপার নিয়ে আমি রাজনীতি করতে চাই না কিন্তু তবুও বলব, এই সরকার খেলাধুলা সম্পর্কে উদাসীন। স্পোর্টস মিনিস্টারকে আমি বলব, আপনার জন্য দপ্তরগুলি নিয়েই আপনি থাকুন, এই স্পোর্টস দপ্তরটা উঠিয়ে দিন, এর প্রয়োজন আছে বলে আমি মনে করি না। স্যার, পশ্চিমবঙ্গের আমরা সবাই গর্বিত যে আমাদের একটা সুন্দর স্টেডিয়াম আছে। এর শতকরা ৮০ ভাগ টাকা অবশ্য কেন্দ্রীয় সরকারের। রাজীব গান্ধী যে টাকাটা সাই-এর জন্য দিয়েছেন—১০ কোটি টাকা—ভারতবর্ষে এত টাকা আর কোনও রাজ্যকে দেওয়া হয়নি। আমরা বারে বারে বলেছি যে একটা ইনফ্রাস্ট্রাকচার না করলে, সেখানে যাতায়াতের সুব্যবস্থা না করলে লোকে সেখানে যাবে না। অনেক ভাল ভাল খেলা সেখানে হয় কিন্তু খুব সামান্য কয়েকটি খেলা ছাড়া সেই স্পোর্টস স্টেডিয়াম ভরে গিয়েছে বলে শুনিনি। এই স্পোর্টস স্টেডিয়ামকে কখনও নাচ-গানের জন্য কখনও বিয়ে বাড়ির জন্য, কখনও পার্টির জন্য ভাড়া দেওয়া হচ্ছে—এরচেয়ে দুঃখজনক কথা আর কিছু হতে পারে না। মাননীয় মহাশয় নেই, স্পোর্টস বাজেটের সময় বিস্তারিত ভাবে এ নিয়ে বলা যাবে। এর পর আমি শিল্পের কথায় আসছি। ১৭ বছরের ব্যর্থতার কথা বলা হল না, হঠাৎ এখন শুনতে পাচ্ছি শিল্পের জোয়ার বয়ে যাচ্ছে। হ্যাঁ, একথা ঠিক যে চেষ্টা হচ্ছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। তিনি উদ্যোগ নিয়েছেন, সোমনাথবাবু, বিদ্যুৎবাবু উদ্যোগ নিয়েছেন, বারে বারে বিদেশে যাচ্ছেন, আপনাদের সঙ্গে করে নিয়েও যাচ্ছেন খুব ভাল কথা কিন্তু এই প্রসঙ্গে পার্থবাবুকে বলছি, তিনি তাত্ত্বিক মানুষ পণ্ডিত মানুষ হলেও বাস্তবের সঙ্গে তার সম্পর্ক কম এবং তিনি স্ববিরোধিতার কথা বলেছেন। একদিকে মুখ্যমন্ত্রী বলছেন যে কেন্দ্রীয় অর্থনীতির পূর্ণ সুযোগ আমাদের নিতে হবে আর উনি বলছেন যে আমরা কখনও এই পুঁজিপতিদের ধরে আনার চেষ্টা করছি না। তাহলে আপনাদের পার্টির প্রিন্সিপ্যাল যেটা তার সঙ্গে কি

মুখ্যমন্ত্রীর, সোমনাথবাবুর যোগাযোগ নেই? আমরা চাই, এই ব্যাপারটা আপনারা পরিষ্কার ভাবে এখানে বলুন।

[5-00 – 5-10 p.m.]

আপনাদের পার্টি কী চায় এবং মুখ্যমন্ত্রী বা অন্য মন্ত্রীরা যাঁরা বাস্তবের সঙ্গে যুক্ত আছেন, তাদেরকে আমরা সমর্থন করি, কিন্তু আপনারা কী করছেন? যদি এই রকম ভাবে চলে তাহলে কিন্তু এটা কন্ট্রোভারশিয়াল হয়ে যাচ্ছে, যখন যে শিল্পপতি বাইরে থেকে আসতে চাইছে, তারা শুনছে। তাই আজকে এম. ও. ইউ. সাইন হচ্ছে, কিন্তু একটা কারখানা এখানে গড়ে উঠতে পারছে না। এখান থেকে বিদ্যুৎ বাবু কিছু দিন আগে চিনে গেছেন। তিনি দেখে আসবেন যে কীভাবে সেখানে বিদেশি পুঁজিপতিদের সঙ্গে নিয়ে যৌথ ভাবে তারা শিল্প করছে এবং জয়েন্ট ভেঞ্চারে কীভাবে সেখানে কাজ হচ্ছে। তারা নিশ্চয়ই এসে বলবেন এবং সেই ব্যাপারে আপনাদের কাছে রেকমেণ্ড করবেন যে এই ভাবে করা উচিত। কিন্তু আমরা কী দেখছি? আমরা দেখছি যাদের নিয়ে বসা হচ্ছে, কারা তারা? তারা হচ্ছে গোয়েঙ্কা, চুঘ, ডালমিয়া, যে সব শিল্পপতিরা এই কলকাতায় এতদিন ছিলেন, তাদের নিয়ে আবার বসা হচ্ছে। ১৭ বছর পরেও কেন এটা করা হচ্ছে? আজকে বিদেশে যাওয়া হচ্ছে, আপনাদের নিয়ে যাচ্ছে দেখবেন, শিখবেন, নিশ্চয়ই যাবেন কিন্তু যখন দেখি একজন সেক্রেটারি বা আর একজন কাউকে হয়তো নিয়ে গেলেন—এইগুলো প্রবীর বাবু বন্ধ করেছিলেন, তাঁকে নিয়ে গেলেন কিন্তু তিনি দেখে আসার পর তার অভিজ্ঞতাকে এখানে কাজে লাগানোর কোনও ব্যবস্থা হচ্ছে না। এমন একজন সেক্রেটারিকে নিয়ে যাওয়া হল, যিনি রাইটার্স বিল্ডিংসে ঢোকার পরই তার অন্য একটা দপ্তরে ট্রান্সফার হয়ে যাবার অর্ডার হয়ে গেল, তিনি অন্য জায়গায় চলে গেলেন। তাহলে লাভটা কী হল? সরকারি অর্থে বিদেশ ভ্রমণের সুযোগ দেওয়া হল? এটাই কি নীতি? প্রবীর বাবু ঠিকই করেছিলেন, তিনি বলেছিলেন কোনও আমলা এর পর থেকে বাইরে যাবে না। যদি তাদের কাজ করার সুযোগ না দেওয়া হয়, এত টাকা খরচ করে বিদেশ থেকে সব দেখিয়ে নিয়ে আসা হল কেন, সেটা যদি কাজে না লাগে তাহলে লাভ কী? আপনারা নিশ্চয়ই একমত হবেন, যে এটা ঠিক হয়নি, এটার পেছনে কোনও যুক্তি থাকতে পারে না। শিল্পের কথা যখন বলা হয়েছে তখন আমি বলছি, হ্যাঁ, শিল্প ভীষণ ভাবে বর্তমানে প্রয়োজন। বেকার সমস্যা সমাধান করতে একমাত্র রাস্তা হচ্ছে শিল্প। কিন্তু কাদের আনা হচ্ছে? প্রথম কথা এম. ও. ইউ. সাইন হয়েছে, সল্ট লেকে যে জায়গা বিশেষ ভাবে যুক্ত, সেই জায়গায় বারবার করে বলছি, অনেকে এই নিয়ে কথাবার্তা বলছেন, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে তারা অনেক কথা বলেছেন এই ১৭ বছরে। সল্ট লেকে যে ইলেক্ট্রনিক্স ইণ্ডাস্ট্রিজ করা হয়েছে এটা পশ্চিমবঙ্গের গর্ব বলে মনে করি। কিন্তু সেখানে কী দেখছি, সেখানে শিল্পপতিরা জায়গা রেখে দিয়েছে, কিন্তু সেই সমস্ত শিল্পপতিরা কত শিল্প সেখানে

করছে, তার কোনও হিসাব আছে কী? এবং কত শিল্পে সেখানে প্রডাকশন হচ্ছে তার কোনও হিসাব আছে কী? হিসাব দিতে পারলে খুশি হব। এম. ও. ইউ. সাইন করা এক জিনিস ইণ্ডাস্ট্রি করা আর এক জিনিস, এবং প্রডাকশন কারা আর এক জিনিস। সল্ট লেকে হাই টেক ইণ্ডাস্ট্রি করা হয়েছে। তাতে কতগুলো মানুষের কর্ম সংস্থান হবে? সেখানে একদল মানুষ চাকরির জন্য হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে আপনাদের লাল ঝাণ্ডা হাতে নিয়ে। তাদের কারা উত্তেজিত করছে জানি না, কিন্তু একটা অত্যন্ত দুঃখ জনক ঘটনা ঘটে গেছে, একটা কারখানার গেটে একটা মানুষ আটকে গিয়ে মৃত্যু বরণ করেছে। কারা তাদের সেখানে প্ররোচিত করছে, যাবার জন্য, যেখানে বলা হচ্ছে আনস্কিল্ড লেবার দরকার নেই। সারা সল্ট লেকে তারা ঘুরে বেড়াচ্ছে প্রতি কারখানায় কারখানায়, এবং আজকে সল্ট লেকে এটা একটা আতঙ্কের বিষয় হয়ে দাঁড়িয়েছে। কিন্তু এটা কেন ভাবছেন না, একবারও—ইণ্ডাস্ট্রিগুলো নিশ্চয় হোক। আমরা অভিনন্দন জানাচ্ছি। এই উদ্যোগের জন্য কিন্তু আমরা যেটা বারবার বলছি যে, ইণ্ডাস্ট্রিগুলো আমাদের আছে প্রায় ৭০টা ইণ্ডাস্ট্রি। বড় বড় ইণ্ডাস্ট্রি তার মধ্যে বেশিরভাগ বন্ধ হয়ে আছে। অনেকগুলো ধুকধুক করছে। যেসব ইণ্ডাস্ট্রিগুলোতে হাজার হাজার মানুষ চাকরি করে, যেসব ইণ্ডাস্ট্রি আমাদের ট্রাডিশনাল ইণ্ডাস্ট্রি আজকে যেগুলো বন্ধ হয়ে গেছে। ওয়াগান আমাদের একটা বড় ইণ্ডাস্ট্রি পশ্চিমবঙ্গে। আমরা নিশ্চয়ই ওয়াগন এর অর্ডার এর ব্যাপার নিয়ে বলব। কিন্তু যে ব্যকডেটেড কারখানাগুলো হয়ে গেছে, প্রোডাকশন যদি সেইমতো সেখানে না হয়, বিশ্বের জন্য কলকারখানার সঙ্গে যদি একযোগে এগোতে না পারি অবসোলেট হয়ে যাই, তাহলে সে গুলোর কি অবস্থা হবে? আজকে কোটি কোটি টাকা ভর্তুকী দিয়ে সেই কারখানা গুলো খুলে রাখতে হয়। সরকার সিক হয়ে গেছে ইণ্ডাস্ট্রিগুলো সিক হবার সঙ্গে সঙ্গে। আমরা যেটা বলছি বারবার করে যে, হাই টেকনোলজির ইণ্ডাস্ট্রিগুলো হোক। সেই ইণ্ডাস্ট্রিগুলো হলে আমরা শুধু ভারতবর্ষে নয়, ওয়ার্ল্ড মার্কেটেও কমপ্লিট করতে পারব। কিন্তু যে ইণ্ডাস্ট্রি গুলো আমাদের রয়েছে সেই ইণ্ডাস্ট্রিগুলো মডার্নাইজ করার জন্য ডাইভারসিফিকেশন এর জন্য কোন ব্যবস্থা করা হচ্ছে না। অদ্ভুত ব্যাপার। সুতরাং শিল্প হবে কোথা থেকে? এখান থেকে চ্যাটার্ড করে বিদেশ থেকে বড় বড় শিল্পপতি এলেন। তাদের মধ্যে কজন শিল্পপতি ছিলেন কিন্তু শেয়ার মার্কেট থেকে বড় বড় দালাল ধরে নিয়ে এলেতো শিল্প হবে না। তারা টাকা ঢালেন ফয়দা নেওয়ার জন্য। তাদের দিয়ে কতটা এগোতে পারবেন। সিঙ্গাপুর থেকে প্রধানমন্ত্রী এসেছিলেন আমাদের এখানে। এখানে কি সিঙ্গাপুরের মতো ব্যবস্থা করা যাচ্ছে? সিঙ্গাপুর তো আমাদের থেকে খুব কাছে। কাছে থেকেও এত দূরত্ব কেন? এত দূরত্ব রয়েছে কারণ আমাদের মানসিকতার অভাব। যে কথা বলছি, আপনারা বার বার রেগে যান ওয়ার্ক কালচার এর কথায়। মুখ্যমন্ত্রী তো এখন যে কথা বলতে শুরু করেছেন। এতদিন সে কথা বললেন না, এখন আর্তস্বরে বলছেন যে, আমাদের ওয়ার্ক কালচারের দরকার। আমরা যদি কাজ না করি যদি সেইমতো উৎপাদন না করি, আমরা যদি নতুন ম্যানেজমেন্টের সঙ্গে

সিংক্রোনাইজেশন না করি, বর্তমান টেকনিক যদি ফলো না করি, যত টাকা আমরা ঢালিনা কেন প্রফেশনাল আইডিয়া নিয়ে যদি আমরা এগোতে না পারি ইণ্ডাস্ট্রি কোনও দিন হবে না। আজকে যতই আধুনিকীকরণ করি না কেন টেলকো একটা উদাহরণ দিচ্ছে। টাটা কোম্পানি সেই যুগ যুগ আগে থেকে কোম্পানি তৈরি করেছিল, এমন কিছু টেলকোতে আধুনিকীকরণ হয়নি। ডাইভারসিফিকেশন এমন কিছু হয়নি ভাল মেনটেন্যান্স করে গেছেন। তাদের উৎপাদন একশোর জায়গায় একশো কুড়ি আর আমাদের বিশাল বিশাল স্টিল প্ল্যান্টগুলো রয়েছে, তারা থার্টি টু ফর্টি পারসেন্ট প্রোডাকশন করতে পারছেন না। কার জন্য কোটি কোটি টাকা লোকসান হচ্ছে? আজও আমরা ঠিক করতে পারছি না। দ্য ইণ্ডিয়ান আয়রন এবং স্টিল এর জন্য আমরা কি করব? আজকে ঠিক করতে পারছি না কি করে বার্ন জেশপ কে বাঁচাব। আমরা ঠিক করতে পারছি না এই সমস্ত কলকারখানাগুলো কেন বন্ধ হয়ে যাচ্ছে। যে জুট মিলগুলো বন্ধ হয়ে যাচ্ছে যেখানে [illegible] এমপ্লয়[illegible] হাজার লোক যেখানে কাজ করে সেখানে আমরা নতুন করে ডাইভারসিফিকেশন করতে পারছি না। জুট প্রোডাকশনগুলো বর্তমানে কিছু কিছু এক্সপোর্ট আওয়ার হলেও জুট মিলগুলোর কি অবস্থা হচ্ছে? এখানে বিল পাস হচ্ছে। ইণ্ডাস্ট্রিগুলোতে যে ল্যাণ্ড আছে, যে গুলো বিক্রি হয়ে যাচ্ছে, সেগুলো বিক্রি করা চলবে না। যদি ল্যাণ্ড বিক্রি করা হয় সেই বিক্রির টাকায় কোম্পানীতে ঢালতে হবে। কি ভয়ঙ্কর ঘটনা ঘটছে। যেখানে শয়ে শয়ে একর জমি নিয়ে জুট মিলগুলো ছিল যেগুলো সঙ্কুচিত হয়ে আসছে।

[5-10 – 5-20 p.m.]

আমি আপনাদের অনুরোধ করছি আপনারা দয়া করে একটু জি. টি. রোডের দুটো পাশ গিয়ে দেখে আসুন। দেখতে দেখতে জুট মিলগুলোর জমিতে বিশাল বিশাল মাল্টি-স্টোরিড বিল্ডিংস হয়েছে। সব ক'টা জুট মিল সঙ্কুচিত হয়ে গেছে। আজকে জুট মিল কিনছে কারা? যাদের সঙ্গে জুট ইণ্ডাস্ট্রির কোনও দিন কোনও সম্পর্কই ছিল না—আই স্যাড সে কালোয়ার, তারা আজকে জুট মিল কিনছে রিয়েল এস্টেট প্রপার্টি করার জন্য। জুট মিল কিনে সেখানে মাল্টি-স্টোরিড বিল্ডিং করছে। পশ্চিম বাংলায় জুট মিলের ভ্যালুয়েবল জমিগুলো কোটি কোটি টাকা দিয়ে বিক্রি করে দিচ্ছে। আজ তাদের এ কাজে বাধা দেবার কেউ নেই? আইন থাকা সত্ত্বেও, আমরা বার বার বলা সত্ত্বেও, বার বার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও এ জিনিস হচ্ছে। এ ফলে এক সময় আসবে জুট মিলের সমস্ত মেশিনারীস স্ক্রাপ হয়ে যাবে। মডার্নাইজেশন তো হচ্ছেই না, মেন্টেনান্সও হচ্ছে না। আমরা বুঝতে পারছি তাদের মোটিভই হচ্ছে জুট মিলের জায়গাগুলো বেঁচে দিয়ে টাকা তুলে নেয়া। যখন টাকা তোলা হয়ে যাবে তখন মেশিনগুলোকে স্ক্রাপ করে ফেলে রেখে চলে যাবে। তখন আর মিলগুলো নতুন করে চালাবার কোন সুযোগই থাকবে না। তখন কি ভয়ঙ্কর সিচ্যুয়েশন হবে, একবার ভেবে দেখুন।

হাজার হাজার জুট মিল কর্মী বসে যাবে। যে অবস্থার সৃষ্টি হবে তা আমরা কেউ কল্পনাও করতে পারব না। সেই অবস্থার কথা ভেবে আমরা এখন থেকেই চিন্তিত হয়ে পড়ছি। আমরা এই বিধানসভায় একথা বার বার বলছি, কিন্তু কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। কয়েক দিন আগেই এই বিধানসভায় আমরা বিল পাস করেছি। তথাপি প্রোমোটররা বিশাল বিশাল বাড়ি তৈরি করছে আইন না মেনে। কলকাতায় এবং হাওড়ায় প্রতিদিন এই জিনিস হচ্ছে। প্ল্যানের স্যাংশন না নিয়েই কর্পোরেশনের চোখের সামনে, সরকারের চোখের সামনে প্রোমাটররা বিশাল বিশাল বাড়ি তৈরি করছে। তাদের এই কাজ কেউ বন্ধ করতে পারছে না। দুর্নীতিপরায়ণ প্রোমোটাররা বিভিন্ন লোকের কাছ থেকে জায়গা কিনে নিয়ে আন-অথরাইজড বিল্ডিং বানাচ্ছে। জায়গা কেনবার সময়ও তারা দুর্নীতি করছে—প্রথমে সামান্য কিছু অ্যাডভান্স দিচ্ছে, অ্যাডভান্স দিয়ে সাধারণ মানুষের কাছ থেকে জায়গা নিয়ে তারপর বিল্ডিং তুলে নানান ছলনার আশ্রয় নিয়ে তাদের বছরের পর বছর ঘোরাচ্ছে এবং শেষ পর্যন্ত অত্যন্ত কম মূল্যে মালিকদের কাছ থেকে জমি নিয়ে নিচ্ছে। এই হচ্ছে একটা দিক। আর একটা দিক হচ্ছে আন-অথরাইজড যে সমস্ত বিল্ডিংস তৈরি করছে সে সমস্ত বাড়ির কোয়ালিটি এমন যে তা কয়েক দিনের মধ্যেই তাসের ঘরের মতো পড়ে যাবে। এ বিষয়ে কি আমরা 'কলিন্স লেন'-এর কথা এর মধ্যে ভুলে গেছি? অথচ এ বিষয়ে এখন আর কেউ চিন্তা ভাবনা করছে না। এত সব রিপোর্ট বেরচ্ছে, খবরের কাগজের মাধ্যমে এত মানুষ বলছে, অথচ সরকারের এ বিষয়ে কোনও রকম ভ্রূক্ষেপ নেই। বিল পাস হল—এই সমস্ত দুর্নীতিপরায়ণ প্রোমোটরদের বিরুদ্ধে আইনের মাধ্যমে কঠোর ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি জিজ্ঞাসা করছি, আজ পর্যন্ত কটা প্রোমোটরকে ধরা হয়েছে, কতজন অ্যারেস্ট হয়েছে? মাননীয় মুখ্যমন্ত্রী যদি দয়া করে এই প্রশ্নের একটু উত্তর দেন, তাহলে ভাল হয়। আমরা দেখছি হাওড়ায় এখন প্রোমোটর রাজ, মাফিয়া রাজে পরিণত হয়েছে। অবস্থা এমন জায়গায় চলে গেছে যে, একজন মানুষ এই কাজে বাধা দিতে গিয়েছিল, হাওড়া কোর্টে দিনের বেলা তাঁর মাথায় অ্যাসিড ঢেলে দেওয়া হল। কোনও রকমে প্রাণে সে বেঁচেছে, কিন্তু তাঁর চোখ দুটো নষ্ট হয়ে গেছে। যেহেতু সে ম্যাজিস্ট্রেটকে স্টেটমেন্ট দিয়েছিল সেহেতু তার এই অবস্থা করা হয়েছে। কারা করেছে, কোন পার্টি এই কাজের সঙ্গে জড়িত তা আমরা সকলেই জানি। আপনারা আইন-শৃঙ্খলার কথা বলেন, এরকম মাফিয়া-রাজ আজকে রাজ্যে সৃষ্টি হয়েছে। কোর্টের মধ্যে ব্রড ডে লাইটে একজন লোকের মাথায় অ্যাসিড ঢেলে দেওয়া হল!

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে)**

স্যার, আমার আরও কিছু কথা বলার ছিল, কিন্তু যেহেতু আপনি আলো জ্বেলে দিয়েছেন সেহেতু আমি আর সময় নিচ্ছি না, আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব দেওয়া হয়েছে তাকে সমর্থন করে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের ধন্যবাদসূচক প্রস্তাবের উপর যে আলোচনা হচ্ছে তার আমি বিরোধিতা করছি। কেন বিরোধিতা করছি তার প্রথম কথা হল, একটা রাজ্যসরকার ১৮ বছর ধরে দেশ চালাচ্ছে, এই সরকারের কিছু সাফল্য নিশ্চয়ই আছে। কিন্তু ব্যর্থতাও আছে। রাজ্যপালের ভাষণে রাজ্য সরকারের সাফল্যের কথা অতিরঞ্জিত করে বলা হলেও ব্যর্থতার কথা বলা হল না বলে আমি সেইজন্য বিরোধিতা করছি। মাননীয় সদস্য শ্রী পার্থ দে একজন পণ্ডিত মানুষ। উনি আজকে সরকার পক্ষ থেকে ভাষন উদ্বোধন করলেন বলা যেতে পারে। আমার মনে হয়, উনি সি. পি. এমের পলিটিকাল পার্টি ক্লাসে বক্তৃতা করলেন। শেষে তিনি একটি জায়গায় বললেন, সংবাদে প্রকাশিত মহারাষ্ট্রে এবং গুজরাটে হারার কারণ হচ্ছে (কংগ্রেসের) মানুষের সঙ্গে ওদের যোগাযোগ নেই, পাহাড় প্রমাণ দুর্নীতি করার জন্য। এটা উনি নজীরবিহীন কথা বলে ফেললেন যেন। ওনার কথা শুনে মনে হল, পশ্চিমবাংলা ছাড়া ভারতবর্ষের সমস্ত রাজ্যে এইরকম ঘটনা ঘটছে। এই রাজ্যের ক্যাবিনেটের একজন মন্ত্রী সংসদীয় রীতিনীতি না মেনে পদত্যাগ করলেন। সংবাদে প্রকাশিত, তিনি বলেছেন, চোরের ক্যাবিনেট বলে পদত্যাগ করেছেন। পশ্চিমবাংলা ছাড়া ভারতবর্ষে কোথায় এই নজির আছে? একজন মাননীয় মন্ত্রীর কথা এই ক্যাবিনেট হচ্ছে চোরের ক্যাবিনেট। আমি পার্থবাবুকে বলি, এই জায়গায় দাঁড়িয়ে বিচার-বিবেচনা করতে হবে। আপনি বললেন, রাজ্যে খাদ্য-শস্যের উৎপাদন বেড়েছে। আমি আপনার সঙ্গে একমত। রাজ্যপালের ভাষণেও এই কথা বলা হচ্ছে। কিন্তু এমন ভাবে ভাষণে লেখা হয়েছে, যেন ভারতবর্ষের মধ্যে কেবলমাত্র পশ্চিমবাংলায় খাদ্য-শস্যের উৎপাদন বেড়েছে। কিন্তু এটা ঠিক নয়। পশ্চিমবাংলায় বেড়েছে ঠিকই, কিন্তু কেবলমাত্র পশ্চিমবাংলায় বেড়েছে — এটা ঠিক নয়। স্মরণে থাকা উচিত, ৬০ দশকে যখন কেন্দ্রীয় সরকার সবুজ বিপ্লবের ডাক দিয়েছিলেন তখন হরিয়ানা, পাঞ্জাব এবং উত্তরপ্রদেশ সেই সময় থেকে খাদ্য-শস্যের উৎপাদন বাড়াতে শুরু করল। পশ্চিমবাংলা সেখান থেকে ব্যতিক্রম নয়। কিন্তু মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, এখন পর্যন্ত এই রাজ্য পার হেক্টর ফুড গ্রেনের উৎপাদন ৩।৪টি রাজ্যের চেয়ে পিছিয়ে আছে। এই বইটা দেখুন, (তিনি একটি বই তুলে দেখালেন), এটা আমার বই নয়, এই বইতে সব স্টাস্টিটিক্স দেওয়া আছে। হরিয়ানায় এখন পার হেক্টর ২ হাজার ৩৪২ কেজি উৎপাদন হচ্ছে ফুড গ্রেন পাঞ্জাবে ৩ হাজার ৩১৮, তামিলনাড়ুতে ১ হাজার ৯৫৮ আর পশ্চিমবাংলায় ১ হাজার ৮০৩ কেজি পার হেক্টর। আমরা সকলেই স্বীকার করব, এই রাজ্যে চালের উৎপাদন, ধানের উৎপাদন সারা ভারতবর্ষের মধ্যে প্রথম। কিন্তু আমি আপনাদের একটি কথা জিজ্ঞাসা করি, এই স্টাটিসটিক্স বইটা যদি দেখেন তাহলে দেখবেন, এখানে পরিষ্কার লেখা আছে, এই রাজ্যে — "Area irrigated by the canal under West Bengal Government district wise'. দিয়ে, টোটাল ৩ বছরের দেখুন ক্রমশ কমছে। ৯৭ পষ্ঠা খুলবেন ক্রমশঃ কমছে। রিভার লিফটিং ইরিগেশন ক্রমশ কমছে। তাতেও রাজ্য

সরকার দাবি করছে চালের উৎপাদন বাড়ছে। সেই চাল উৎপাদন বাড়াবার জন্য গ্রাম বাংলার যারা কৃষক তারা তাদের ব্যক্তিগত উদ্যোগ নিয়ে নিজেরা মাঠে জল নিয়ে গিয়ে বোরো ধান চাষ করছে। অনেক জায়গায় দেখেছি, স্বামী-স্ত্রী যৌথ প্রচেষ্টার মাধ্যমে জল নিয়ে গিয়ে ধান উৎপাদন করছে। এখনও তাদের জমিতে সেচের জল পৌঁছায়নি। তাদের অবদানের কথা রাজ্য সরকার একবারও স্মরণ করেন না। রাজ্যপাল তার ভাষণে এদের সম্পর্কে কোনও কথা বললেন না। সেইজন্য আমি বলছি, যেমন, কোনও কোনও ক্ষেত্রে কোর্ট অবমাননার দায়ে কোনও লোককে অভিযুক্ত করা যায় তেমনি এই সরকারকে ইতিহাস অবমাননার দায়ে দায়ী করা উচিত। কারণ চাষীদের উদ্যোগের কথা রাজ্যপালের ভাষণে নেই।

[5-20 – 5-30 p.m.]

আমার উদ্যোগ নয়। আমি বলছি চাষীদের উদ্যোগ। চিন্তা করে কোনও লাভ নেই। সেচের ব্যবস্থা করেননি কেন? নিজেরা চেষ্টা করছেন কিনা সে কথাও বলেননি। একটা কথা মাননীয় পার্থ বাবু, যেটা দিয়ে শেষ করতে চেয়েছিলেন তাঁর সঙ্গে আমি একমত। তিনি বলেছেন যে, আমাদের কৃষিতে উৎপাদন বাড়ছে। শিল্পের উন্নতি ছাড়া কি করে আমরা রেট ধরে রাখতে পারব? মাননীয় একজন বিধায়ক, সমর বাওড়া মহাশয় এখানে বসে আছেন। স্টেটসম্যানে ওনার একটা স্টেটমেন্ট বেরিয়েছে ২৫শে ফেব্রুয়ারি, যে, রাজ্য সরকার ভূমি সংস্কার করে চাষীদের হাতে জমি তুলে দিয়েছে। বর্ধমান জেলায় এ রকম একটা ঘটনা ঘটেছে। সেখানে একজন চাষী, তিনি একজন মাধ্যমিক শিক্ষক। তিনি জমি লিজ দিয়ে চারশ-পাঁচশ টাকা দিয়ে চাষ করাচ্ছেন। এটার একটা স্পিরিট আছে। এটা আমাদের ভেবে দেখা দরকার। কিন্তু আমি মাননীয় পার্থ বাবুর সাথে একমত যে, আমরা যদি এই রাজ্যের ক্ষুদ্রায়তন শিল্পে এবং ইঞ্জিনিয়ারিং শিল্পের প্রসার ঘটাতে না পারি তা হলে কৃষি উৎপাদনের হার কতদিন ধরে রাখা যাবে; একটা মার্কসবাদী সরকার এতদিন পর্যন্ত এই সমীক্ষা দিতে পারছেন না বলে আমার আশ্চর্য লাগছে এক এবং দুঃখজনক ঘটনা মনে করছি। আপনারা নিশ্চয়ই অবগত আছেন যে, এই রাজ্য এক সময় ইঞ্জিনিয়ারিং শিল্পে ৬০ এর দশকে শীর্ষ স্থানে ছিল। এটা প্রমাণ করতে হলে দেশের প্রত্নতাত্ত্বিক দিয়ে হবে না, বিদেশ থেকে প্রত্নতাত্ত্বিক এনে খুঁজে বের করতে হবে। এটা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। ৮০-৮১ সাল থেকে এই রাজ্যে সংগঠিত শিল্পের সংখ্যা ক্রমশ কমছে। আপনারা লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে দেখতে পাবেন, ৮০-৮১ সালে কর্মরত শ্রমিকদের সংখ্যা ছিল ২৫ লক্ষ ৬৭ হাজার। আর ৯০-৯১ সালে হয়েছে ২৫ লক্ষ ২ হাজার। ৬০ হাজার কমেছে। আজকে শিল্পে গভীর মন্দা। রাজ্য প্রায় পিছিয়ে গিয়েছে। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, পশ্চিমবাংলার মাথাপিছু আয় ১০টি রাজ্যের পিছনে পড়ে গেছে। ৮০-৮১ সালে এই রাজ্যের স্থান ছিল ৮ম কিন্তু এখন সেটা একাদশে পৌঁছেছে। আজকে আমি অম্বিকা বাবুর সাথে একমত যে, এই রাজ্যের

শিল্পের উন্নতি ছাড়া কিছু করা যাবে না। কিন্তু আপনি পার্থ বাবু পন্ডিত লোক। অনেক মাননীয় সদস্য বসে আছেন তাঁদেরকে বলি এই রাজ্যের শিল্পের উন্নতি করার মানসিকতা কি রকম। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য বলছি। ৯১ সালে মুখ্যমন্ত্রী একটা সভা করলেন এবং বললেন যে আমাদের শিল্পের উন্নতি করতে হবে।

An industrial advisory body was set up two years ago with the Chief Minister as Chairman. At the first meeting of the Board which comprised the Presidents of the different Chambers of Commerce, representatives of Confederation of Indian industries and other model industries, Mr. Jyoti Basu said that regular meeting would be held every fortnight, and that was the last meeting.

৯১ সালে তিনি বললেন যে আমাদের ১৫ দিন ছাড়া মিটিং করতে হবে। ৯৩ সালের মার্চ পর্যন্ত একটা মিটিং করা হয়েছে। আর করা হয়নি। এখানে ফরোয়ার্ড ব্লকের সদস্য শিবপ্রসাদ মালিক বসে আছেন, তিনি জিজ্ঞাসা করেছিলেন যে হাইস্কুলের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে। কবে সেটা হবে। কিন্তু আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে বলছি যে, সেখানে এখন বেগুন চাষ হচ্ছে।

মাননীয় শিক্ষা মন্ত্রী বললেন যে, ঐ ভিত্তি প্রস্তর স্থাপন করলেই কি কলেজ হয়ে যাবে! তাই আমাদের সন্দেহ থেকে গেছে যে ১৯৯৬ সালের দিকে তাকিয়ে এটা হয়েছে কিনা, এটা ভাবা দরকার। এক সময়ে রাজ্যের এক মার্কসবাদী বড় নেতা বলতেন যে মাল্টি ন্যাশনাল, আর অ্যান্টি ন্যাশনাল। আমি আপনাকে জিজ্ঞাসা করি যে এখন কি বলবেন? আপনি দয়া করে এই প্রশ্নের উত্তর দেবেন? আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এই যে নুতন শিল্পের কথা বলছেন, এই সম্পর্কে পরিকাঠামো কোথায়? আমি তথ্য দিয়ে আপনাকে বোঝাতে চাই। আমাদের দেশে যে কোনও শিল্প হতে গেলে প্রথমেই দরকার রাস্তা-ঘাটের। ১৯৮৯ সালে আমাদের পি.ডব্লিউ.ডি. দপ্তরের অধীনে রাস্তা ছিল ১৭ হাজার ৭১৬ কিলোমিটার। ১৯৯২ সালে সেটা দাঁড়িয়েছে ১৭ হাজার ৭৯৮ কিলোমিটার। তাহলে দেখা যাচ্ছে যে রাস্তা বলতে গেলে কিছুই হয়নি। আপনারা যদি কেউ উলুবেড়িয়াতে যান তাহলে দেখবেন যে সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রোথ সেন্টার করা হচ্ছে। সেখানে দেখবেন যে কত ফাঁকা রয়েছে। কেন্দ্রীয় সরকারের টাকায় দ্বিতীয় হুগলি সেতু করলেন। কিন্তু আন্দুল রোড, যেটা অ্যাপ্রোচ রোড সেটাকে বাড়াতে পারলেন না। আজকে সারা রাজ্যে সড়ক যোগাযোগ ব্যবস্থা নেই এমন গ্রামের সংখ্যা হচ্ছে ৪১.৪৪ শতাংশ, যেখানে সারা ভারতবর্ষে হিসাব হচ্ছে ৩৯.৪৫ শতাংশ। সেই রাজ্যে আপনারা বিদ্যুতের কথা বলছেন। এই স্ট্যাস্টিটিক্সের বইটা যদি দেখেন তাহলে দেখবেন যে গত কয়েক বছরে এই রাজ্যে রেল পথ বাড়েনি। কেন বাড়ে

নি সেই প্রশ্নে না গিয়ে, আমি একথা বলতে চাই যে এটা বাড়েনি। আমি আরও স্মরণ করিয়ে দিতে চাই যে বহিঃ বাণিজ্যের ক্ষেত্রে কলকাতা বন্দরের এক সময়ে স্থান ছিল প্রথম। আজকে সেটা হয়েছে পঞ্চম। ১৯৮৫-৮৬ সালে দেশের আমদানি-রপ্তানি বাণিজ্যের মূল্যের যে হিসাব তাতে দেখা যাচ্ছে, আমদানি হয়েছে ৯.৭৫ পারসেন্ট, আর রপ্তানি হয়েছে ১০.৫৭ পারসেন্ট। আর ১৯৯১-৯২ সালে উভয়ই কমে গিয়ে দাঁড়িয়েছে যথাক্রমে ৭.৩১ এবং ৬.০৯। আপনি বিদ্যুতের কথা বলেছেন। বিদ্যুতের ক্ষেত্রে ১৯৯০-৯১ সালের তুলনায় ১৯৯২-৯৩ সালে ১২ পারসেন্ট বেড়েছে। কিন্তু ম্যানুফ্যাকচারিং ইন্ডাস্ট্রিতে উৎপাদনের ক্ষেত্রে যে প্রতিফলন হয়েছে তাতে দেখা যাচ্ছে যে উৎপাদনের সূচক বেড়েছে মাত্র .৬। এতে বোঝা যাচ্ছে যে শিল্পে উৎপাদন ঢিমে তালে চলছে। আমি আর একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাথা পিছু বার্ষিক বিদ্যুতেব ব্যবহারের পরিমাণ সারা ভারতবর্ষের ক্ষেত্রে হচ্ছে ৩৬১ ইউনিট। আর পশ্চিমবঙ্গে হচ্ছে ১৭৭ ইউনিট, হরিয়ানায় হচ্ছে ৬৫৩ ইউনিট, তামিলনাড়ুতে হচ্ছে ৪৫৮ ইউনিট। আমার কাছে সব হিসাব আছে, আমি পার্লামেন্টের কোয়েশ্চেন থেকে কোট করে বলছি। পরিকাঠামোর কথা বলতে গিয়ে একথা বলি যে সি.আই.আই.-এর আঞ্চলিক প্রেসিডেন্ট জে.গোডরেজ, তিনি বলেছেন যে নির্বাচিত ১২টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান সপ্তম। সেই সভায় আরও বলেছিলেন যে শ্রমিক আন্দোলন জনিত ঘটনা এই রাজ্যে বেশি। একটা রাজ্যের অর্থমন্ত্রী যেখানে বসে আছেন, সেই রাজ্যের মুখ্যমন্ত্রী সেই সভায় বণিকদের কাছে বলছেন, আপনারা সমর্থন করুন, অর্থমন্ত্রীর বাস্তব জ্ঞান নেই। পৃথিবীর কোথাও এই রেকর্ড নেই।

[5-30 – 5-40 p.m.]

শিল্প স্থাপনের অনুমতি পেতে গেলে সি.আই.আই.-এর আঞ্চলিক প্রেসিডেন্ট বলেছেন, আমাকে যদি একটা শিল্প করতে হয় তাহলে ১১টি এজেন্সির সঙ্গে দেখা করতে হবে এবং দেখা করতে লাগবে মোট ৪৬ দফা এবং তিনি বলেছেন যে এই ক্লিয়ারেন্স পেতে হলে খুব যেটা আরলিয়েস্ট হয়েছে সেটা ৯ মাস সময় লেগেছে। সি.আই.আই.-এর শতবার্ষিকীর কথা শক্তি বাবু বলেছেন তাতে আছে একজনকে দায়িত্ব দেওয়া হয়েছিল পরিস্থিতি পর্যালোচনার জন্য, তিনি আর্থার ডি লিটল, একটা বই বার করেছেন, সেই বইয়ের প্রথম সেনটেন্সে Serisus disconterat bestwsen the industries and the labourers এই কথা উল্লেখ আছে। আপনাদের ভাবা দরকার শিল্প হবে ঠিকই, কোথায় সেই পরিকাঠামো? আপনাদের সত্যি সত্যি কোনও আন্তরিকতা আছে কিনা, পশ্চিমবঙ্গের মানুষের কাছে সেই সন্দেহ দেখা দিয়েছে। শিল্প হবে বলছেন, কিন্তু এটা আপনাদের ইলেকশন স্টান্ট কিনা সেটা ভাবা দরকার। ১৭-১৮ বছরে একটা জিনিস রাজ্যপালের ভাষণে দেখলাম যে ৪১৫টি প্রাথমিক স্কুলের মধ্যে কোনও শ্রেণী কক্ষ নেই। এটা রাজ্য সরকার স্বীকার করেছেন। এতে কোনও মাল্টি-ন্যাশনালদের

দরকার হয় না। আমি প্রশ্ন করি এই রাজ্যে অনেক প্রাইমারি স্কুল আছে যেখানে কোনও টিচার নেই, এমন অনেক জায়গা আছে যেখানে স্কুল নেই, গাছের তলায় স্কুল বসে। মাননীয় শ্রী নিশিকান্ত মেহতার এক প্রশ্নের উত্তরে মন্ত্রী জানিয়ে ছিলেন পুরুলিয়া জেলায় শিক্ষক বিহীন স্কুল আছে, এই হচ্ছে রাজ্যের অবস্থা। মাননীয় পার্থ দে যখন মন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন ইংরাজি তুলে দিতে হবে। তারপর অশোক মিত্র কমিশন বসল তখন বলা হল পঞ্চম শ্রেণী থেকে ইংরাজি চালু করতে হবে। এরপর আবার বলা হল ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজি চালু হবে। তারপর সুপারিশ করা হল তৃতীয় শ্রেণী থেকে ইংরাজি চালু হবে। সেই সুপারিশ যদি বিজ্ঞান সম্মত হয় তাহলে সেই পয়েন্টে স্টিক করলেন না কেন? এ যেন তুঘলকি আমল। রাজ্য সরকারের তুঘলকি হার মানাবে তুঘলকি আমলকে। এই রাজ্যের বিশ্ব বিদ্যালয়গুলির যে অবস্থা তার মধ্যে বিদ্যাসাগর বিশ্ব বিদ্যালয়ের প্রত্যেকটি বিল্ডিং এর ছবি প্রকাশিত হয়েছে তাতে দেখা যাচ্ছে সমস্ত জায়গায় ইনকমপ্লিট আছে।

কয়েক দিন আগে একটি কাগজে দেখছিলাম, এই রাজ্যে একটি বি.এড. কলেজ টাকার অভাবে বন্ধ হয়ে যাচ্ছে কিন্তু এই রাজ্যেরই একজন শিক্ষক একটা দৃষ্টান্ত সৃষ্টি করেছেন। আমি প্রশংসা করি সেই দৃষ্টান্তকে। তিনি রিটায়ার করবার সঙ্গে সঙ্গে তাঁকে পেনশন দেওয়া হয়েছে। কিন্তু এই রাজ্যেই এমন ঘটনাও আছে যেখানে শিক্ষক মহাশয় রিটায়ার করবার পর আত্মহত্যা করতে বাধ্য হয়েছেন পথে ঘুরে ঘুরে। এখানে পার্থ বাবু বলছিলেন যে, আজকে পশ্চিমবঙ্গের মডেলকে অনুসরণ করতে হবে। তাহলে চোরেদের ক্যাবিনেটের মডেল ধরে এগিয়ে যেতে হবে নাকি? আজকে শিক্ষকদের এই যে আত্মহত্যা, এই ঘটনা আপনাদের কখনও ক্ষমা করবে না। সেজন্য রাজ্যপালের ভাষণের উপর আনীত ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমার দলের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৭ই মার্চ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ সভায় উত্থাপিত করেছেন এবং পরবর্তী সময়ে আমাদের পক্ষ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে খুব অল্প কথায় আমার বক্তব্য রাখবার চেষ্টা করছি। এখানে বিরোধি দলের মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয়ের বক্তব্য শুনছিলাম। আজকে তিনি বিরোধি দলের প্রথম বক্তা এবং তিনি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করবেন এটাও সঠিক কথা, কিন্তু বক্তব্য রাখতে গিয়ে কিভাবে তার বিরোধিতা করলেন সেটাই প্রশ্ন।

**..... (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) .....**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যে আজকে যাদের সরকার তাদের মন্ত্রীরা সভায় থাকবেন না? তাকিয়ে দেখুন কয়জন মন্ত্রী আছেন। এই অবস্থায় হাউস অ্যাডজোর্ন করে দিয়ে মন্ত্রীদের সভায় আসতে বলুন। তা না হলে .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনি বসুন। প্লিজ টেক ইওর সিট। হাউসে মন্ত্রীরা তো রয়েছেনই। আপনি বসুন।

**(গোলমাল)**

[5-40 – 5-50 p.m.]

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভার শুরুতে আমাদের বিরোধি দলের সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় বিরোধি দলের পক্ষ থেকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনার উদ্বোধন করছেন। আমি বুঝতে পারছি না কেন তিনি রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে এই সমস্ত কথা বলছেন। বিরোধি দলের সদস্য নিশ্চয়ই বিরোধিতা করবেন, এটাই স্বাভাবিক। আমরা বারে বারে এই কথা বলেছি যে বিধানসভাতে বিরোধি দলের একটা বিশেষ ভূমিকা আছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণ রেখেছেন, সমালোচনা নিশ্চয়ই করবেন। আমরা বারে বারে দাবি করেছি যে বিরোধি দলের মাননীয় সদস্যরা সমালোচনা করুন, কিন্তু সেই সমালোচনা গঠন মূলক করুন যার থেকে আমরা কিছু গ্রহণ করতে পারি। আমরা কখনও এই কথা বলি না যে আমরা সমস্ত সমস্যার সমাধান করে ফেলেছি। আমরা এই কথা বলেছি যে আমাদের অনেক অসুবিধা আছে, সীমাবদ্ধতা আছে। আমরা যা চাই তা করতে পারি না, পশ্চিমবাংলার মানুষ আমাদের কাছ থেকে যা চান তা আমরা দিতে পারি না। সত্য বাপুলি মহাশয় বলতে গিয়ে আমাদের সমালোচনা করলেন। ঠিক আছে। কিন্তু কি সে সমালোচনা? কয়েক দিন আগে আমাদের পার্টির রাজ্য সম্মেলন হয়ে গেল। সেখানে আমরা কি ভাবে টাকা তুলেছি, কি খাওয়া-দাওয়া করেছি এই সব কথা বললেন। এটা কি বিধানসভার ভেতর আলোচনা করার বিষয়? আপনি একজন দায়িত্বশীল বিরোধি দলের সদস্য। হ্যাঁ, আমাদের রাজ্য সম্মেলন হয়েছে এবং তার প্রকাশ্য সমাবেশ হয়েছে। লক্ষ লক্ষ মানুষ আমাদের পার্টিকে সমর্থন করেছে, আমাদের কর্মসূচিকে সমর্থন করেছে। সত্য বাপুলি মহাশয়কে একটা কথা বলি, খাওয়া-দাওয়ার কথা বলেছেন, ঠিক আছে। এতে কিছু হবে না, মানুষ জানে কি ভাবে আমরা টাকা তুলেছি। মাননীয় পার্থ বাবু তার উত্তর দিয়েছেন। কিন্তু আমরা যে কি কর্মসূচি গ্রহণ করেছি সেটা তো তিনি বললেন না? আমরা কি কর্মসূচি গ্রহণ করেছি সেটা যদি তিনি খোঁজ-খবর নিতেন তাহলে ভাল হত। আগামী দিনে আপনাদের কিভাবে মূল থেকে তুলে দেব, কিভাবে পশ্চিমবাংলা থেকে কংগ্রেসকে উৎখাত করে দেব সেই কর্মসূচি আমরা গ্রহণ করেছি। সত্য বাপুলি মহাশয়কে বলি, এই সব কথা বলে কোনও লাভ নেই। আমরা এই কথা বলেছি, আমরা অনেক জিনিস করতে পারিনি ঠিকই কিন্তু কিছু উন্নয়ন মূলক কাজ করার চেষ্টা করেছি। আমার জেলার মাননীয় সদস্য মাননীয় সঞ্জীব দাস মহাশয় প্রফেসার মানুষ, ভাল বলেন। আমার জেলার অম্বিকা বাবু বলেছেন। উনি খেলোয়াড় মানুষ, খেলাধূলা সম্পর্কে শুধ বলেছেন। আর কিছু কথা উনি

বলতে পারেননি, বলেননি। সঞ্জীব বাবু কিছু কিছু কথা বলার চেষ্টা করলেন। কিন্তু সামগ্রিক ভাবে যেটা বললেন সেটা গ্রহণযোগ্য নয়। প্রফেসার মানুষের কাছ থেকে এই ধরণের বক্তব্য, এই ধরনের সমালোচনা আশা করিনি।

যাই হোক, এই জায়গাটা পর্যন্ত আমাদের সীমাবদ্ধতার মধ্যেও যেটুকু কাজ করতে পেরেছি, তার কিছু কিছু উদাহরণ আমি আপনার মাধ্যমে সভার সামনে হাজির করার চেষ্টা করছি। আমি গ্রামে থাকি, স্বাভাবিক ভাবেই পঞ্চায়েত ব্যবস্থা আমরা আমাদের দিক থেকে আগে বলার চেষ্টা করব। আমরা পঞ্চায়েতের মধ্যে কাজ করি। এখানে গণতান্ত্রিক অধিকার রক্ষা এবং বিকাশের জন্য আমাদের রাজ্যে পঞ্চায়েত সহ সমস্ত স্বশাসিত সংস্থায় নির্দিষ্ট সময়ে এবং নির্দিষ্ট দিনে আমরা নির্বাচন করে আসছি। আমরা মহিলাদের জন্য আসন সংরক্ষণ করেছি, তফসিলিদের জন্য আসন সংরক্ষণ করেছি। এইগুলো অতীতে কোনও দিন ছিল না। আমরা আরও সাংসদ গঠন করেছি এবং বলেছি, সংসদ গঠনের মধ্যে দিয়ে হিসাব-নিকাশ দাখিল করতে হবে, জনসাধারণকে সঙ্গে নিয়ে পঞ্চায়েত পরিচালনা করতে হবে। আপনারা পেরেছেন? কেরালাতে করেছেন এই জিনিস? পাঞ্জাব, কর্নাটকে করেছেন? পঞ্চায়েতগুলোকে সমস্ত আমলাদের হাতে ছেড়ে দিয়েছেন। পশ্চিমবাংলাতে আমরা অন্তত সেটুকু করতে পেরেছি। আপনারাও তো অনেক জায়গায় পঞ্চায়েতে রয়েছেন পশ্চিমবাংলায়। আমার জেলাতেই তো অনেক জায়গায় রয়েছেন, আমার বিধানসভা কেন্দ্রেও অনেকগুলো পঞ্চায়েত আপনাদের রয়েছে, সেখানেও তো একই ভাবে সাংসদ তৈরি হচ্ছে, একই ভাবে কাজ করার চেষ্টা করা হচ্ছে। আর, বিধানসভাতেই দেখি অন্য ভাবে কথা বলে যাচ্ছেন। এটা হচ্ছে সবচেয়ে অসুবিধা। কৈ, ভূমি সংস্কারের কথা তো বললেন না, এতজন বক্তৃতা করলেন? মান্নান সাহেব, সত্য বাপুলি, সঞ্জীব বাবু অম্বিকা বাবু বললেন, ভূমি সংস্কারের কথা তো বললেন না? আমরা চেষ্টা করছি। ১২ লক্ষ ৭১ হাজার একর জমি ২২ লক্ষ ভূমিহীন লোকের হাতে তুলে দিয়েছি, বন্টন করেছি। এই কথা তো বললেন না? এর মধ্যে ৮ লক্ষ ২৭ হাজার মানুষ তফসিলি জাতি ভুক্ত, ৪ লক্ষ ৬৭ হাজার মানুষ তফসিলি উপজাতি ভুক্ত। এইগুলো অস্বীকার করতে পারেন? এইগুলো তো গ্রামের হিসাব, এইগুলো বললেন না? সারা দেশে জমি বিলি হয়েছে, মাত্র ৪৮ লক্ষ ৪৫ হাজার একর, অথচ সরকার তখন নিয়েছে ৬৩ লক্ষ ৬২ হাজার একর। ৯২ সালের পয়লা জানুয়ারি উদ্বৃত্ত জমি চিহ্নিত হয়েছে ৭২ লক্ষ ৫৬ হাজার একর। ১৯৬৯ সালে প্রশান্তকুমার মহালনবিশ কমিটি বলেছিল পরিবার পিছু ২০ একর জমি ধার্য হল বিলিযোগ্য জমি পাওয়া যায় ৬ কোটি ৮০ লক্ষ একর। সারা দেশে জমি বিলি ৩ শতাংশ, অথচ পশ্চিমবাংলায় আমরা ২০ শতাংশ জমি বিলি করতে পেরেছি। রাজ্যের সেচ এলাকা সম্প্রসারণ ঘটেছে, সারের ব্যবহার আমরা বাড়িয়েছি কৃষিক্ষেত্রে। এই সমস্ত কারণে আজকে ১৮.১ মিলিয়ন টন চাল উৎপাদন করা আমাদের রাজ্যের পক্ষে সম্ভব হয়েছে। এবং চাল উৎপাদনে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ শীর্ষ স্থান অধিকার করেছে। এটা স্বীকার করবেন

না? আজকে তো এটা পশ্চিমবাংলার গর্ব। কে মুখ্যমন্ত্রী হবেন, কারা রাজ্য সরকার পরিচালনা করছেন, এটা তো প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে আজকে সারা ভারতবর্ষকে নিয়ে। চাল উৎপাদনের ক্ষেত্রে আমরা একটা সম্মান অর্জন করতে পেরেছি, যেটা আপনাদের সময় ছিল না। সেদিন তো আমরা দেখেছি, ১ টাকা কে.জি. চালের জন্য আমরা যখন কলকাতায় এসেছিলাম, আপনারা ৮০ জন মানুষকে খুন করেছিলেন। কালীপদ মুখার্জি তখন স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন। কলকাতার রাজপথ সেদিন মানুষের রক্তে লাল হয়ে গিয়েছিল। আমাদের আগের দিন গ্রেপ্তার করে জেলে আটকে রেখে দিয়েছিলেন, আর ৮০ জন মানুষকে সেদিন পথে পিটিয়ে মেরে ফেলেছিলেন। আর, আজ ১৮ বছরে সেচের ব্যবস্থা করে চাষের ব্যবস্থা করে, এক ফসলী জমিগুলোকে দো-ফসলী জমিতে পরিণত করে, যখন আমরা সারা ভারতবর্ষের মধ্যে সর্বাধিক পরিমাণ চাল উৎপাদন করতে পারছি, তখন পশ্চিমবাংলার মানুষ হয়েও আপনারা সেই সত্যটাকে স্বীকার পর্যন্ত করতে পারছেন না?

[5-50 - 6-00 p.m.]

শিল্পায়ন, খুব একটা মুখরোচক কথা হয়ে গেছে আপনাদের। কিন্তু শিল্পায়নের প্রশ্নে আমাদের সঙ্গে আমাদের তফাৎ আছে। শিল্পায়নের ব্যাপারে আমাদের পার্থবাবু বলেছেন। ভুমিসংস্কার সহ গ্রামোন্নয়নে রাজ্য সরকারের ইতিবাচক ভূমিকা বাজার সৃষ্টিতে বিশেষ ভাবে সাহায্য করেছে। তাই শিল্পায়নের প্রশ্নে একটি উন্নত পরিবেশ সৃষ্টি হয়েছে এখানে বিভিন্ন দেশি-বিদেশি শিল্পপতি গোষ্ঠী তা স্বীকার করেছেন। কিন্তু এ অবস্থা একদিনে হয়নি। ভারতের ভৌগোলিক এলাকার প্রায় ২.৭ শতাংশ জুড়ে আছে আমাদের রাজ্য। অথচ সারা দেশের জনসংখ্যার আট শতাংশই বসবাস করছে এই রাজ্যে। শিল্প লাইসেন্স প্রদান ও পরিকল্পনার লক্ষ্য হবার কথা ছিল সুষম উন্নয়ন সুনিশ্চিত করা, পশ্চাৎপদ অঞ্চলগুলির প্রতি অবহেলা বন্ধ করা এবং পুঁজিপতিদের নিয়ন্ত্রণ করা। কেন্দ্র এ কাজ করেনি। কেন্দ্রীয় সরকারের মনোভাব উপলব্ধি করে বেসরকারি বৃহৎ শিল্পের মালিকরা এ রাজ্যে নতুন ভাবে পুঁজি বিনিয়োগ করতে এগিয়ে আসেনি, বরং এ রাজ্যের পুরাতন, প্রতিষ্ঠিত শিল্পের সম্প্রসারণ বন্ধ করে দিয়েছে ও আধুনিকিকরণে অর্থ ব্যয় না করে অর্জিত মুনাফা অন্য রাজ্যে নিয়ে গেছে। আপনারা তাদের ভয় দেখিয়েছেন এবং বলেছেন যে পশ্চিমবাংলায় শিল্পের উন্নয়ন করা যাবে না, পশ্চিমবাংলায় শিল্প গড়ে তোলা যাবে না। সেখানে শিল্পের পরিবেশ নেই। এই ধরনের কথাবার্তা আপনারা বলেছেন। আপনারা শিল্পপতিদের ভয় দেখিয়েছেন। এমন একটি সময় ছিল যখন পশ্চিমবাংলায় তারা শিল্প গড়তে আসতে চাইত না। আজকে সারা ভারতবর্ষের মধ্যে যে পরিস্থিতি পশ্চিমবাংলায় সৃষ্টি হয়েছে, পশ্চিমবাংলা যে জায়গায় এসে হাজির হয়েছে, এখানে বর্তমানে শিল্পপতিরা আসতে চাইছেন। তাঁরা আজকে বুঝেছেন যে সারা ভারতবর্ষের মধ্যে শিল্প কারখানা গড়ে তোলার প্রকৃষ্ট জায়গা হচ্ছে পশ্চিমবাংলা। তাঁরা উপলব্ধি করেছেন

যে এখানে শ্রমিক সংগঠন আছে, কিন্তু নতুন শিল্প গড়ে তোলার ব্যাপারে সেই শ্রমিক সংগঠন চাইছে পশ্চিমবাংলার উন্নয়ন হোক। পশ্চিমবাংলার মানুষের উন্নয়ন হোক। পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়ন হোক। এই অবস্থা আজকে সৃষ্টি হয়েছে। তাই তারা উপলব্ধির মধ্যে দিয়ে আজকে নতুন নতুন কলকারখানা গড়ে তোলার জন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী বাইরে যাচ্ছেন। সেখানে তারা যোগাযোগ করছেন, আলোচনা করছেন। তাঁরা বলছেন যে, আমাদের অভিজ্ঞতায় পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের মধ্যে এমন একটি রাজ্য, যেখানে আমরা নতুন নতুন শিল্প গড়ে তুলতে চাই। তাই তারা আজকে আসছে। আজকে আপনারা আর বাধা দিতে পারছেন না। আজকে আমরা বলছি আমাদের দৃষ্টিভঙ্গি অনুযায়ী, আমাদের নীতি অনুযায়ী, আমাদের কর্মসূচি অনুযায়ী। আমাদের ট্রেড ইউনিয়নের যে ভূমিকা আছে, যে দৃষ্টিভঙ্গি আছে, সেই দৃষ্টিভঙ্গি অনুযায়ী আমরা তাদের স্বাগত জানাচ্ছি। আমরা পশ্চিমবাংলার স্বার্থকে ক্ষুন্ন করি না। আমরা পশ্চিমবাংলার স্বার্থকে বজায় রাখার জন্য এবং পশ্চিমবাংলার অর্থনীতিকে উন্নত করার জন্য তাদের স্বাগত জানাচ্ছি। আর আপনারা স্বাগত জানাচ্ছেন কাদের, না মাল্টি ন্যাশনালকে। মাল্টি ন্যাশনালকে স্বাগত জানিয়ে আপনারা ভারতবর্ষকে তাদের হাতে তুলে দিচ্ছেন, ভারতবর্ষকে বিক্রি করে দিচ্ছেন। আজকে এমন একটা পরিবেশ সৃষ্টি হয়েছে যে ভারতবর্ষের সার্বভৌমত্ব থাকবে কিনা, স্বাধীনতা থাকবে কিনা, আমরা মাথা তুলে দাঁড়াতে পারব কিনা এই প্রশ্ন দেখা দিয়েছে। আজকে ভারতবর্ষের মানুষ চিন্তিত। তাই আজকে আমরা যখন একটা দৃষ্টিভঙ্গি নিয়ে শিল্পায়ন করছি, তখন আপনারা বলছেন, 'আমাদের শিল্পায়নকে পশ্চিমবঙ্গ সরকার সমর্থন করছে।' আমরা আপনাদের সেই দৃষ্টিভঙ্গি নিয়ে সমর্থন করছি না। আপনারা তাদের কুর্নিশ করছেন। আপনারা ভারতবর্ষের মান-সম্মানকে বিক্রি করে দিচ্ছেন। কাজেই আপনাদের সঙ্গে আমাদের তফাৎ আছে। কাজেই ওইসব আজেবাজে কথা বলে পশ্চিমবঙ্গের মানুষকে ভোলানো যাবে না। আমরা যা পারিনি তা আমরা জনগণের কাছে বলেছি, কেন পারিনি তাও বলেছি, আমরা এরজন্য বলতে ভয় পাই না। আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কাজ করছি, সব কাজ শেষ করতে পারছি না এবং যেটা পারছি না তাও জানাচ্ছি কেন পারছি না। আপনাদের যেখানে পশ্চিমবঙ্গের স্বার্থে আমাদের সমর্থন করা উচিত, তা না করে বিরোধিতা করছেন। সুতরাং ৭ তারিখে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সর্বান্তকরণে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। এই আলোচনার অংশ নিয়ে নিবেদন করার পূর্বেই আমি অতীতের ফরাসী সম্রাটের কথা স্মরণ করিয়ে দিতে চাই। অতীতে ফরাসী সম্রাট নিরো দেশ যখন সঙ্কটের মুখে, প্রজারা সঙ্কটের মধ্যে জীবন যাপন করছে সেই সময়ে সম্রাট নিরো বেহালা বাজিয়ে প্রজাদের

জানাচ্ছিলেন যে কোন ভয় নেই, নিশ্চিন্ত থাকতে বলছেন। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যেও ঠিক একই জিনিস আমরা দেখতে পাচ্ছি। সারা রাজ্য যখন খুন, জখম, লুঠতরাজ এবং ধর্ষণে ভরে যাচ্ছে এবং পুলিশ লক আপে মৃত্যু হচ্ছে তখন তিনি তার ভাষণের মধ্যে তার কোনও উল্লেখ না করে সব ঠিক হ্যাঁয়, সব ঠিক আছে বলছেন। আর কংগ্রেসিদের কথা সব ঝুট হ্যায়। তাই রাজ্যপালের যে ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করা যায় না। আজকে বিধানসভার আলোচনা পর্বে মাননীয় সদস্য রবীন দেব মহাশয় আলোচনা পর্ব শুরু করা কালে বললেন যে ১১০ বছরের কংগ্রেস আজকে বিধানসভা নির্বাচনে পর্যুদস্ত। এটা তো বিধানসভার নির্বাচন, লোকসভার নির্বাচনে কংগ্রেস ছাড়া কে জিততে পেরেছে? ১১০ বছর আগে ভারতীয় জাতীয় কংগ্রেস যেভাবে জন্ম লাভ করেছিল সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করবার জন্যে সেকথা নিশ্চিত সবার স্মরণ আছে। পরবর্তীকালে ভারতবর্ষের স্বাধীনতাকল্পে যেভাবে এই জাতীয় কংগ্রেস লড়ে ভারতবর্ষকে পরাধীনতার গ্লানি থেকে মুক্ত করেছিল সেকথাও নিশ্চয় আপনাদের স্মরণে আছে। আজকে ভারতের বিকাশের ক্ষেত্রে, তার স্বয়ম্ভরতার ক্ষেত্রে কংগ্রেস যে কৃতিত্ব দেখিয়েছে তা ভোলার নয়। আমি এই প্রসঙ্গে আরও বলতে চাই এই যে ৩টি জায়গার নির্বাচন ফল ঘোষিত হল তার আসন সংখ্যা কত বলুন তো? ওই আসন সংখ্যা ৬১৭টি তাতে কংগ্রেস তো দ্বিতীয় স্থানে রয়েছে আর কমিউনিস্ট পার্টির খবর কি— আপনারা তো মাত্র ৩টি আসন পেয়েছেন, এতে এতো উল্লসিত হওয়ার কোনও কারণ নেই। এটা তো বিধানসভার নির্বাচন, লোকসভার নির্বাচনে কংগ্রেস ছাড়া কেউ তো জয়লাভ করে আসতে পারেননি। আমরা বারেবারে প্রমাণিত করেছি জয়লাভ করে। ১৯৯০ সালে উড়িষ্যাতে যে নির্বাচন হয় তখন কংগ্রেস ২১টি সীটের মধ্যে ১৫টি সীট পেয়েছিল। সুতরাং এরপরেও আপনাদের উল্লাসিত হওয়ার কোনও কারণ নেই। লোকসভাতে কংগ্রেস আছে এবং থাকবে এতে কোনও সন্দেহ নেই।

[6-00 – 6-10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে রাখতে চেষ্টা করা হয়েছে এবং শাসকদলের বন্ধুরাও সেকথা উল্লেখ করেছেন, আমার আগের বক্তা খুব তারস্বরে দৃঢ়তার সঙ্গে গর্বভরে বলার চেষ্টা করেছেন ভূমিসংস্কার এবং উৎপাদন সম্বন্ধে। এবং এর মধ্যে দিয়ে তিনি সকলের বাহবা কুড়োবার চেষ্টা করেছেন। এই ভূমিসংস্কার শুরু হয়েছিল কংগ্রেস-এর সময়ে। বিধানচন্দ্র রায় জমিদারি প্রথার বিলোপ করে ২৫ একর সিলিং প্রবর্তন করেন। আর সিদ্ধার্থশঙ্কর রায় বুকে পাটা নিয়ে মাথাপিছু জমির হারের পরিবর্তন করে পারিবারিক সিলিং করেছেন ২৪ একর ৩০ ডেসিমেল। এই রাজ্য চাল উৎপাদনে এক নম্বর বলে বারবার ওঁরা দাবি করেছেন। এবং এই ভাবে অতিরঞ্জিত তথ্যের সাহায্যে মানুষের বাহবা কুড়োবার চেষ্টা করেছেন। যদিও আমি মনে করি এখানে এটা সম্ভব। আর তা যদি

রেও নিই তাহলে কেন্দ্রের বাফার স্টকে এক বছরে ২৫ লক্ষ মেট্রিক টন খাদ্য জমা আছে। সখানে পশ্চিমবাংলার শেয়ারের পরিমাণ কত? ১৮ বছরের মধ্যে একটা বছর দেখান যে ছর আপনারা টার্গেটে পৌঁছতে পেরেছেন কোনও বছর তা আপনারা পারেননি। কখনও ১ ক্ষ, আবার কখনও দেড় লক্ষ মেট্রিক টন-এর বেশি চাল উৎপাদন করতে পারেননি। ারবার আপনারা ব্যর্থ হয়েছেন। আপনাদের পরিসংখ্যানে কারচুপি আছে।

স্যার, সারা রাজ্যে ঢাক-ঢোল পিটিয়ে নিরক্ষরতা দূরীকরণের কথা বলা হচ্ছে নিরক্ষরতার বরাট সাফল্যের দাবি করা হচ্ছে। অথচ রাজ্যপালের ভাষণের ২৬ নম্বরের দ্বিতীয় প্যারায় লা হয়েছে—"কোনও শ্রেণীকক্ষ নেই এমন ৪১৫টি প্রাথমিক বিদ্যালয়ে দু'টি করে শ্রেণীকক্ষ র্নমাণ করতে এবং একটি মাত্র শ্রেণীকক্ষ রয়েছে এমন ৩৫৫টি প্রাথমিক বিদ্যালয়ে আর একটি শ্রেণীকক্ষ নির্মাণ করতে অর্থ প্রদান করা হয়েছে এবং। এত দিন বাড়ি-ঘর ছিল না, াছ তলায় পড়ানো হত। এই ভাবে ছাত্রদের ভবিষ্যৎ নষ্ট করা হয়েছে। কিন্তু একটা প্রাথমিক বিদ্যালয়ে শিশুদের কথা বাদ দিলেও চারটা রুম দরকার হয়। তাহলে কোথায় পড়াশুনা হবে। কোথায় এসে দাঁড়িয়েছি আমরা। বিদ্যুৎ আজকে কোথায়? বিদ্যুৎ এর জন্য ার বার বলা হচ্ছে—আজকে ৭০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছেছে এই কথা বলা হয়েছে—আমি লফ করে বলছি, আমি যে বিধানসভা এলাকায় থাকি, যেখান থেকে আমি নির্বাচিত, সেই হকুমা স্তরে, সদর ব্লকে ৬ পারসেন্ট এর বেশি গ্রামে বিদ্যুৎ যায়নি। এই হচ্ছে গ্রামাঞ্চলের চহারা। তার পরেও আপনারা বলছেন, আমি হলফ করে বলছি, আপনারা চলুন, আমার য় ব্লক, সেখানে ৬ পারসেন্ট এর বেশি বৈদ্যুতিকরণ করা হয়নি। এই হচ্ছে আপনাদের বদ্যুতিকরণের নমুনা। আপনারা বড়াই করে বলেছেন, মাছ উৎপাদনে নাকি পশ্চিমবাংলা প্রথম হচ্ছে, আপনারা জানেন পশ্চিমবাংলা থেকে যে ডিম ফোটে তাতে প্রথম হয়। সেই ডিম ফুটে চারা চলে যায় অন্য রাজ্যে, তা থেকে আমাদেরকে নির্ভর করে থাকতে হয় দক্ষিণ ভারতের রাজ্যগুলির উপর। আজকে স্বাস্থ্যের কথা বলতে গেলে স্বাস্থ্যের অবনতির কথাই বলতে হয় গতকাল স্বাস্থ্যমন্ত্রী স্বীকার করেছেন, কতকগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই, চিকিৎসা নেই, ঔষধ নেই। তাই শহরাঞ্চলে দেখতে পাচ্ছি ছোট শহর থেকে জেলা পর্যন্ত সর্বত্র ব্যাঙের ছাতার মতো নার্সিংহোম গজিয়ে উঠেছে। একটু বড় ধরনের রোগ দেখা দিলে তখনই তাকে পাড়ি দিতে হচ্ছে চিকিৎসার জন্য দক্ষিণ ভারতের রাজ্যগুলির দিকে, ভেলোরের মতো জায়গায়। আজকে শিল্পায়নের কথা বলা হচ্ছে, কোথায় শিল্পায়ন? ভারতবর্ষের স্বাধীনতা লাভের পর এই রাজ্য শিল্পর দিক দিয়ে ১ নম্বরে ছিল, আজকে সেই রাজ্য কোন জায়গায় গিয়ে পৌঁছেছে? এর জন্য দায়ী কে? আজকে ১৮ বছর পর বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলছেন, শিল্প ছাড়া পশ্চিমবঙ্গ এগুতে পারবে না। কিন্তু শিল্প তৈরি করতে গেলে আজকে যে বিদ্যুৎ-এর দরকার, জলের দরকার, রাস্তার দরকার, কোথাও সেই পরিকাঠামো নেই। এই ব্যাপারে আমি সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই, শিল্পায়নের কথা তো বার বার বলছেন, তাদেরকে কি ভাবে আহ্বান করছেন? আমি সমুদ্র উপকূলবর্তী এলাকার মানুষ,

সেখানে যে জমি গুলিতে সল্ট বিয়ারিং ল্যাণ্ড ছিল লবণ হতে পারে, সেখানে একের পর এক কি ভাবে ধনী ব্যক্তিরাও বহুজাতিক সংস্থা মিলে সেখানে চিংড়ী মাছ চাষ করার জন্য ঢুকে পড়েছে। আজকে কোথায় সেই জায়গা? স্যার, এই সরকারের প্রতি যে করুণা, উদ্বেগ উদ্বেলিত হয় তাই এই জন্যই, এর আগে যখন বিশ্বব্যাঙ্ক এসেছিল তখন তাদের বাপান্তর করা হয়েছিল, আমাদেরকে আসামীর কাঠগড়ায় দাঁড় করানো হয়েছিল, বলা হয়েছিল, বলা হয়েছিল, আমরা ভারতের স্বাধীনতাকে বিকিয়ে দেবার চেষ্টা করছি। আজকে সেই বামফ্রন্ট সরকারের, জ্যোতি বসুর সরকারের এমন কোনও দপ্তর নেই, যে দপ্তরে বিশ্বব্যাঙ্কের টাকার ছায়া পড়ে নাই, এমন কোন দপ্তর আছে কি যেখানে বিশ্বব্যাঙ্কের টাকা ঢোকেনি? বিশ্বব্যাঙ্কের এই সরকার, ভ্রষ্টাচারী সরকার, আজকে যেখানে পশ্চিমবাংলাকে এনে দাঁড় করিয়েছে, তাদের সেই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে, আমাদের সংশোধনীগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-26 p.m.]

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবকে আন্তরিক সমর্থন জানাতে গিয়ে বলতেই হয় যে, বিরোধী বন্ধুরা যা বললেন তা ঠিক নয়। একজন বিরোধী বন্ধু বললেন, ভারতবর্ষে এক কোটি টন চাল, গম জমা আছে। এটা আপনারা ভুল বলেছেন। এটা এককোটি টন নয়, এটা তিন কোটি টন। সাধারণ মানুষে সে চাল, গম গ্রহণ করার ক্ষমতা কমে যাচ্ছে তাই আজকে সেই চাল, গম জমে যাচ্ছে। সাধারণ মানুষ যাতে সেই চাল গ্রহণ করতে না পারে, তার জন্য নরসিমা রাও সরকার ভবিষ্যতে সেই চাল, গমের মুল্যবৃদ্ধি করবে বলে সেইগুলো জমিয়ে রেখেছেন। আজ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আঠার বছর ধরে জনগণের স্বার্থে সঠিক নীতি নির্ধারণ করে সামগ্রিক উন্নয়নের কাজ করে চলেছে। এ রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষা, সামাজিক ও সাম্প্রদায়িক পরিস্থিতি শান্তিপূর্ণ ভাবে অক্ষুন রাখা, শিল্পসৃষ্টির উদ্যোগ গ্রহণ করা, ভূমি সংস্কারকে কার্যকর করার মাধ্যমে জমি বন্টন, কৃষি সেচ, পরিবহন, শিক্ষা, স্বাস্থ্য, স্বল্প সঞ্চয় প্রকল্প, স্বনির্ভর অর্থনীতি গড়ে তোলার কর্মসূচিকে উন্নত করা প্রভৃতি প্রত্যেকটি জন কল্যাণমূলক কাজ করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার পরিকল্পিত ভাবে প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ ও বাস্তবায়িত করার ক্ষেত্রে সাফল্যের সঙ্গে যে অগ্রগতি ঘটাতে পেরেছেন—রাজ্যপালের ভাষণ তারই বাস্তব প্রতিফলন। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে শিল্পায়ন প্রক্রিয়ার যে উদ্যোগ গ্রহণ করেছেন তার ফলে ভারতীয় ও বৈদেশিক শিল্পপতি ও বিনিয়োগকারীদের মধ্যে উৎসাহ সৃষ্টি হয়েছে। একটা পশ্চিমবঙ্গ শিল্পক্ষেত্রে উল্লেখযোগ্য স্থানে ছিল—কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরনের ফলে এরাজ্যে শিল্পে অবনতি ঘটেছে। ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার এ রাজ্যে শিল্প স্থাপনের জন্য যে উদ্যোগ ও প্রচেষ্টা চালিয়েছেন কেন্দ্রীয় সরকার চক্রান্তমূলক ভাবে সেই পদক্ষেপকে কার্যকর হতে দেয়নি। সম্পূর্ণ রাজনৈতিক কারণেই কেন্দ্রীয় সরকার ঐ সময়ে এ রাজ্যে শিল্প স্থাপনের প্রয়াসকে বারবার প্রতিহত করেছে—তার প্রকৃষ্ট উদাহরণ হলদিয়া পেট্রোকেম ও

বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প। মাসুল সমীকরণ নীতির জন্যই এই রাজ্যে শিল্পে ব্যাঘাত ঘটেছে। বর্তমানে পশ্চিমবঙ্গে শিল্পক্ষেত্রে জোয়ার সৃষ্টি করার জন্য বিশেষভাবে পরিকল্পনা ও উদ্যোগ গ্রহণ করে তাকে বাস্তবায়িত করতে চলেছেন সরকার। রাজ্যে বড় শিল্প স্থাপনের জন্য চালু হয়েছে এক জানালা ব্যবস্থার সুবিধাদান। এই ব্যবস্থার মধ্য দিয়ে শিল্প স্থাপনের অনুমোদন থেকে শুরু করে আর্থিক সংস্থান কিংবা বিভিন্ন প্রকল্প রূপায়নের শেষ ধাপ পর্যন্ত একই জায়গা থেকে সরকারের পক্ষ থেকে প্রয়োজনীয় পরামর্শ পাবেন শিল্পোদ্যোগীরা। তাদের ঘুরতে হবে না সরকারি প্রশাসনের স্বার্থে যুক্ত ব্যক্তিদের বিভিন্ন জনের কাছে। শিল্পক্ষেত্রে সরকারে নিয়ন্ত্রণ ও পরিচালিত সংস্থাগুলির পুনরুজ্জীবন ও আধুনিকীকরণ করা ছাড়াও ব্যক্তিগত মালিকানায় রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত ও লাভজনক অবস্থায় রূপান্তরিত করার জন্য এবং ডাক ব্যবস্থায় এ অচলাবস্থা অবিলম্বে নিরসন হওয়া প্রয়োজন। কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী নীতির আর্থিক সীমাবদ্ধতা ও বিভিন্ন প্রতিকূলতার মধ্যেও ভূমিসংস্কারকে কার্যকর করে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর হাতে ৬০ শতাংশ জমি দেওয়ার ফলে এ রাজ্যে খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। তার সঙ্গে সঙ্গে সেচ, বীজ ইত্যাদির সরবরাহ সুনিশ্চিত করার ফলে রাজ্যে খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। চাল উৎপাদনে এ রাজ্য প্রথম স্থানে। মৎস্য উৎপাদনে এ রাজ্যে পর পর আটবার সর্বোচ্চ উৎপাদনের পুরস্কার পেয়েছে। এ রাজ্যে ২২ লক্ষ ভূমিহীন মানুষকে জমি দিয়েছে সরকার। গ্রামীণ উন্নয়নের জন্য গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়ে ১৯৭৮ সাল থেকে নির্বাচনের মাধ্যমে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে গ্রাম বাংলার সাধারণ মানুষকে সাথে নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে জনগণের স্বার্থে সামগ্রিক উন্নয়নের কাজ করে চলেছে এই সরকার। শহরের পৌর প্রতিষ্ঠানের মাধ্যমে বিভিন্ন উন্নয়নের কাজ এগিয়ে চলেছে। এ রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতির যথেষ্ট উন্নতি ঘটেছে। মাননীয় রাজ্যপাল মহাশয় সঠিকভাবেই এই বিষয়টি তার ভাষণে উল্লেখ করেছেন। রাজ্যের বিদ্যুৎ-এর যে ঘাটতি ছিল বামফ্রন্ট সরকার এখানে প্রতিষ্ঠিত হওয়ার পর অনেক জটিল পরিস্থিতি সত্ত্বেও এই সরকার বিদ্যুতের ব্যাপারে অনেক উন্নতি ঘটিয়েছেন। রাজ্যের বিদ্যুৎ সংস্থাগুলির সার্বিক বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি সাধনের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নিয়েছেন। ফরাক্কা তাপ বিদ্যুৎ কেন্দ্রে ৫০০ মেগাওয়াটের ইউনিটে বাণিজ্যিক উৎপাদনের ফলে রাজ্য ও কেন্দ্রীয় ক্ষেত্রে মোট উৎপাদন ক্ষমতা বৃদ্ধি পেয়ে ৪৯৫৬ মেগাওয়াট হয়েছে। ১৯৯৪ সালে নভেম্বর মাস পর্যন্ত রাজ্যে বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ ছিল ৯৪১১ মেগাওয়াট এবং গত বছর একই সময়ে এই পরিমাণ ছিল ৮৭৬৫ মেগাওয়াট। এই বছর ৮৫টি নতুন শিল্প ইউনিটকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। এজন্য ২০.৭ মেগাওয়াট বিদ্যুৎ লাগছে। গ্রামীণ বৈদ্যুতীকরণ ব্যবস্থায় ৪৮টি মৌজায় বিদ্যুৎ সংযোগ করা হয়েছে, ৮০৬টি পাম্পসেট বিদ্যুৎ চালিত করা হয়েছে, ১৭৭৯টি ইউনিটে কাজের জন্য বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। এই সময়কালের মধ্যে এ রাজ্যে সরকার বিদ্যুৎ ও অন্যান্য ক্ষেত্রে যেভাবে উন্নয়নমূলক কাজের অগ্রগতিকে অব্যাহত রেখে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গির বিকল্পনীতি গ্রহণ করে জনগণের স্বার্থে কাজ করে চলেছেন—সেটা দেশ-বিদেশে এক নজিরবিহীন দৃষ্টান্ত কংগ্রেস রাজত্বে পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য সৃষ্টি হয়েছিল

এবং অচলাবস্থা চলছিল বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে সেই অচলাবস্থা দূর করে শিক্ষা প্রসারে দিগন্তকারি পরিবর্তন ও স্থিতিশীলতা আনতে পেরেছেন। সার্বিক সাক্ষরতা অভিযান সারা রাজ্যে চলেছে, ইতিমধ্যেই সাক্ষরোত্তর কর্মসূচি কতগুলি জেলায় এগিয়ে চলছে। বিরোধী দলের সদস্যরা এ নিয়ে চিৎকার করলেন কিন্তু তাদের বলি গ্রাম বাংলার মানুষকে এই কাজে যুক্ত করে শিক্ষা প্রসারের কাজ বামফ্রন্ট সরকার করে চলেছেন যাতে সাধারণ মানুষ যারা নিরক্ষর তারা সাক্ষর হতে পারে এবং তার মাধ্যমে মানুষের চেতনা বাড়ে। স্যার, আমরা জানি যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিরন্তর প্রচেষ্টার মাধ্যমে রাজ্যের মানুষের উন্নতির জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছেন। বিরোধী দলের পক্ষ থেকে আইন-শৃঙ্খলার কথা বললেন, কিন্তু ওদের বলি কেন্দ্রীয় সরকারের চক্রান্তের মাধ্যমে বাবরি মসজিদ যখন ধ্বংস হয়েছিল এবং তার ফলশ্রুতি হিসাবে সারা দেশে যে অস্থিরতা সৃষ্টি হয়েছিল পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার রাজ্যের সাধারন মানুষকে সঙ্গে নিয়ে তার মোকাবিলা করে এখানে শান্তিশৃঙ্খলা ফিরিয়ে এনেছিলেন। স্যার, স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে বলতে গিয়ে বলি, চিকিৎসা ক্ষেত্রে যে অসুবিধাগুলি রয়েছে সেগুলি দূর করা চেষ্টা হচ্ছে। সেইগুলো দূর করার জন্য পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে এবং আমরা মনে করি সেই অসুবিধাগুলি দূর করে চিকিৎসা ক্ষেত্রে আমাদের উন্নতি আসবে এবং তার সঙ্গে সঙ্গে জনসাধারণের সুবিধা হবে। সেই ব্যবস্থা দ্রুততা এবং দৃঢ়তার সঙ্গে করার চেষ্টা করা হচ্ছে পশ্চিমবাংলার জনগণের স্বার্থে। নিশ্চয়ই এই কাজ বাস্তবায়িত হবে এবং এই কাজ সরকার করতে চাইছে। এর ফলে জীবন এবং চিকিৎসার অগ্রগতি ঘটবে। বিপন্ন সার্বভৌমত্বকে রক্ষা করার জন্য আমরা অনবরত সংগ্রাম চালিয়ে যাচ্ছি এবং পশ্চিমবাংলার মানুষও সেই সংগ্রামে সামিল হয়েছে। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই হাউসে পাঠ করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে দু একটি কথা বলতে চাই। রাজ্য সরকার তথা বামফ্রন্ট সরকারের সাফল্যের চিত্রটা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে তুলে ধরেছেন এবং পশ্চিমবাংলার অগ্রগতির চিত্রটা তুলে ধরেছেন। আজকে বিরোধীপক্ষ থেকে যে সমালোচনা করা হয়েছে তা হচ্ছে অহেতুক সমালোচনা। আমরা গ্রাম বাংলা থেকে আসছি, তাই কৃষকের স্বার্থের কথা রাজ্যপাল যা বলেছেন সেটা সত্য। কারণ পশ্চিমবাংলার শতকরা ৭০ থেকে ৮০ ভাগ জনগন গ্রামবাংলায় বাস করে। সেই সব কৃষিজীবীদের উন্নতির কথা তিনি বলেছেন। আজকে সেচের উন্নতির ফলে পশ্চিমবাংলায় কৃষি উন্নতি ঘটেছে এবং এর ফলে শিল্পেও এর প্রভাব পড়েছে এবং শিল্পেও উন্নতি হচ্ছে, এই কথা মাননীয় রাজ্যপাল বলেছেন বিরোধীপক্ষের বন্ধুরা আইন শৃঙ্খলার কথা বলেছেন। আমরা তাঁদের বলি, ভারতবর্ষে কংগ্রেস শাসিত যে সব রাজ্য আছে এবং কেন্দ্র শাসিত যে সব রাজ্য আছে সেই সব জায়গায় আইন শৃঙ্খলা কি পশ্চিমবাংলার থেকে উন্নত? মাননীয় রাজ্যপাল আই. সি. ডি. এস. প্রকল্পের কথা বলেছেন, আই. সি. ডি. এস. প্রকল্পটা এমন, যারা পিছিয়ে পড়া মানুষ,

তাদের স্বাস্থ্য সম্পর্কে এই প্রকল্পের মাধ্যমে সেই গ্রামের মানুষ তাদের স্বাস্থ্য এবং শিক্ষা সম্পর্কে বিশেষ ভাবে সচেতন হচ্ছে। আজকে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এই প্রকল্পকে আরও অগ্রগতির পথে নিয়ে যাবার কথা বলেছেন। আজকে সমাজে পিছিয়ে পড়া মানুষ, তফসিলি জাতি, উপজাতি, তাদের গ্রামে বৈদ্যুতিকরণ করা যাতে যায় তার জন্য কুটীর জ্যোতি প্রকল্প, যে প্রকল্প রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের টাকায় রূপায়িত হচ্ছে, তার কথা রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন। মাননীয় রাজ্যপাল মহাশয় মৎস্য চাষের উন্নতির কথা বলেছেন। আমরা দেখেছি গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে আই. আর. ডি. পি. লোনের মাধ্যমে মৎস্যজীবীদের চারা পোনা চাষের জন্য, চারা কেনার জন্য লোন দিচ্ছে। এই সব কাজে উন্নতি করতে গেলে যা প্রয়োজন যেমন রাস্তা, তার উন্নতি করা হচ্ছে। গ্রামে আজকে পঞ্চায়েত রাজ চলেছে, যার ফলে গ্রামের মানুষের একটা অর্থনৈতিক উন্নয়ন হচ্ছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আজকে গ্রামে পঞ্চায়েতের সাফল্যের কথা বলেছেন। পঞ্চায়েত রাজের মাধ্যমে আই. আর. ডি. পি. লোন দিয়ে গ্রামের গরিব চাষী, ক্ষেত মজুরদের, মৎস্যজীবীদের অর্থনৈতিক কাঠামোকে চাঙ্গা করার ব্যবস্থা করেছেন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, এই সরকার বন সৃজন করেছে। গ্রামে গেলে দেখা যাবে রাস্তার দু'ধারে শুধু গাছ। বিরোধীপক্ষের বন্ধুরা এই সব জিনিস দেখতে পান না। ভূমি সংস্কারের সাফল্য সব দিক থেকে আজকে সারা গ্রাম বাংলায় প্রত্যক্ষ করা গেছে। এই ভূমি সংস্কারের ফলে ছোট কৃষক, ক্ষেত মজুর, তারা জমি পেয়েছে এবং তারা সেই জমিতে চাষ করে পয়সা পাচ্ছে। কাজের বিনিময়ে তাদের জীবনধারনের মান উন্নত হচ্ছে। যার ফলে শিল্পগুলো গড়ে উঠেছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে শ্রমিক স্বার্থের কথা চিন্তা করে রুগ্ন শিল্পগুলোকে পুনরুজ্জীবিত করার কথা বলেছেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6.26 p.m. till 11 a.m. on Tuesday, the 14th March, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 14th March, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 8 Ministers of State and 138 Members.

[11-00 – 11-10 A.M.]

### Starred Questions
### (To which oral Answers were given.)

**মুখ্যমন্ত্রী কর্তৃক হেলিকপ্টার ব্যবহার**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫) শ্রী আব্দুল মান্নান ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ (৩১শে ডিসেম্বর, ১৯৯৪ পর্যন্ত) আর্থিক বছরগুলিতে মুখ্যমন্ত্রী কর্তৃক হেলিকপ্টার ব্যবহারের জন্য কত টাকা ব্যয় হয়েছে (বছরওয়ারী); এবং

(খ) উক্ত বছরগুলিতে ঐ হেলিকপ্টার ভাড়া বাবদ রাজ্য সরকারের কত টাকা আয় হয়েছে?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ**

(ক)

| বছর | ব্যয় |
|---|---|
| ১৯৯০-৯১ (এপ্রিল থেকে মার্চ) | ৯১,৪৪৮ টাকা |
| ১৯৯১-৯২ ” | ৪৮,১২০ টাকা |
| ১৯৯২-৯৩ ” | ৭০,৫৭৬ টাকা |
| ১৯৯৩-৯৪ ” | ৬০,৯৫২ টাকা |
| ১৯৯৪-৯৫ (ডিসেম্বর ৯৪ পর্যন্ত) | ৬৪,১৬০ টাকা |
| **মোট** | **৩,৪৩,২৫৬ টাকা** |

(খ) কোনও আয় হয় নাই।

**শ্রী আব্দুল মান্নান ঃ মাননীয় মন্ত্রী মহাশয়,** আপনি দ্বিতীয় প্রশ্নের উত্তরে বললেন যে, **ঐ সময় ভাড়া বাবদ রাজ্য সরকারের কোনও টাকা আয় হয়নি। আমি আপনার এই উত্তর শুনে বিস্মিত হচ্ছি,** কারণ ১৯৯২ সালের ৯ই আগস্ট আমরা মাতঙ্গিনী হাজরার বাড়ির মাটি আনার জন্য রাজ্য সরকারের কাছ থেকে হেলিকপ্টার ভাড়া নিয়েছিলাম এবং ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের জয়েন্ট সেক্রেটারির কাছে নিয়ম অনুযায়ী রিজার্ভ ব্যাঙ্কের চালান ইত্যাদির মাধ্যমে ভাড়া বাবদ টাকা জমা দিয়েছিলাম। অথচ আপনি বলছেন ঐ সময়ে কোনও টাকা হেলিকপ্টার ভাড়া দিয়ে রাজ্য সরকারের আয় হয়নি!

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আমাদের কোনও আয় হয়নি। কারণ ভাড়া দেবার আমাদের কোনও পদ্ধতি নেই। আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে ভাড়া দেবার জন্য অনুমতি চেয়েছি, কিন্তু এখনও পর্যন্ত সে অনুমতি পাওয়া যায়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি যে সময়ের উল্লেখ করে প্রশ্নটি করেছি সে সময়ে পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেসের পক্ষ থেকে মাতঙ্গিনী হাজরার বাড়ির মাটি আনার জন্য প্রণব মুখার্জি, মানস ভুঁইয়া এবং আমি রাজ্য সরকারের কাছে টাকা জমা দিয়ে হেলিকপ্টার ভাড়া নিয়ে মাটি এনেছিলাম। ঐ দিন ছুটির দিন ছিল, শ্যামল বাবু দপ্তরে উপস্থিত ছিলেন না, তিনি বাইরে গিয়েছিলেন। চীফ সেক্রেটারি এবং চীফ মিনিস্টারের অনুমতিক্রমে আমরা টাকা জমা দিয়ে হেলিকপ্টার ভাড়া নিয়েছিলাম। যদি ঐ সময়ে এই বাবদ কোনও আয় না হয়েই থাকে তাহলে আমরা যে টাকা জমা দিয়েছিলাম, সে টাকা কোথায় গেল?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যদি এ বিষয়ে আলাদা নোটিশ দেন তাহলে আমি তাঁকে উত্তর দিতে চেষ্টা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রশ্ন করেছিলাম কত টাকা আয় হয়েছে, উনি বললেন কোনও আয় হয়নি। তাহলে এ অবস্থায় হয় উনি হাউসকে মিসগাইড করছেন অথবা আমি করছি। ফলে এখানে প্রিভিলেজের প্রশ্ন দেখা দিচ্ছে। আমি যদি ভুল বলি তাহলে উনি আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনতে পারেন। আমি বলছি আমরা ভাড়া বাবদ টাকা জমা দিয়েছি, উনি বলছেন—কোনও আয় হয়নি। অতএব আমি আপনার অনুমতি চাইছি প্রিভিলেজের নোটিশ দেবার জন্য। আর আমি যদি ভুল বলি তাহলে উনি আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনুন।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, যেটুকু নেওয়া হয়েছে ভাড়া বাবদ নয়, খরচ বাবদ নেওয়া হতে পারে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এটা তো আপনি স্বীকার করলেন না?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** সুনির্দ্দিষ্ট ভাবে নোটিশ দিলে বলা যেতে পারে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, দয়া করে আপনি হাউসের ডিগনিটি মেইনটেন করুন। শ্যামল বাবু এই প্রশ্নের উত্তর দিতেন, কিন্তু শ্যামল বাবুর অনুপস্থিতিতে রাষ্ট্রমন্ত্রী হিসাবে উনি উত্তর দিচ্ছেন। উনি যদি প্রকৃত তথ্য না জানেন, তাহলে প্রকৃত তথ্য জেনে বললে ভাল হয়। সেটা না করে উনি কন্ট্রাডিক্টরি করেছেন। এখন চাপে পড়ে বলছেন কিছু নেওয়া হয়েছে। উনি পুরো তথ্য জানেন না। না জেনে, যদি কন্ট্রাডিক্ট করেন তাহলে সেইভাবে ওঁকে জানাতে হবে। উনি প্রকৃত তথ্য জেনে ক্লিয়ার করে বলুন। সেইভাবে তাহলে আমি সাপ্লিমেন্টারি করব।

**মিঃ স্পিকার ঃ** ইনকাম একটি কথা হয়, কমপেনসেটরি চার্জেস একটি কথা হয় এবং Payment in lieu of services tendered একটি কথা হয়। এগুলি টেকনিক্যাল টার্মস। আপনার প্রশ্ন ছিল কোনও আয় হয়েছে কিনা? উনি বললেন, কোনও আয় হয় নি। There had been no income স্পেসিফিক উত্তর দিয়েছেন। এটা ভাড়া দেওয়া হয় নি। আপনার ফারদার সাপ্লিমেন্টারি পুট করা উচিত ছিল কংগ্রেস যখন ভাড়া করেছিল তখন তারা যে টাকা দিয়েছিলেন তা কি বাবদ দিয়েছিলেন। তাহলেই উত্তর পেয়ে যেতেন। সেইভাবে আপনি প্রশ্ন করেননি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এর রেট হচ্ছে ঘন্টায় ৪ হাজার টাকা ভাড়া। আমি নিজে পেমেন্ট করেছি। যাই হোক, আপনি বললেন, এই যে ৩ লক্ষ ৪৩ হাজার ২৫৬ টাকা মুখ্যমন্ত্রীর হেলিকপ্টারের জন্য ব্যয় হয়েছে — এটা কি ফুয়েল চার্জ হিসাবে নিয়েছেন? যদি সেই হিসাবে নিয়ে থাকেন তাহলে কত লিটার ফুয়েল পুড়েছিল?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** এর জন্য নোটিশ দিতে হবে, এইভাবে বলা যাবে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে ৩ লক্ষ ৪৩ হাজার ২৫৬ টাকা মুখ্যমন্ত্রীর হেলিকপ্টার ব্যবহার করার জন্য ব্যয় হল — এটা কি রাজনৈতিক জনসভা করার জন্য, নাকি স্টেট গভর্নমেন্টের কোনও ডেভেলপমেন্ট ওয়ার্ক ভিজিট করার জন্য?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** রাজনৈতিক কাজের জন্য ব্যয় হয় নি, সরকারি কাজের জন্য ব্যয় হয়েছে। প্রসঙ্গত ১৯৯১ সালে মুখ্যমন্ত্রী ইলেকশনের জন্য কোনও হেলিকপ্টার ব্যবহার করেননি।

**শ্রী রাজদেও গোয়ালা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রাষ্ট্রপতি, প্রধানমন্ত্রী এবং কেন্দ্রীয় মন্ত্রিসভার সদস্যরা যদি হেলিকপ্টার ব্যবহার করে থাকেন তাহলে তাদের জন্য খরচ কত?

**শ্রী সুবোধ চৌধুরি :** এখানে বছরওয়ারী হিসাব দেওয়া আছে ফর সেন্ট্রাল মিনিস্টারস অ্যান্ড আদার অবজারভারস। ১৯৯০-৯১ সালে ৩৩,৬৮৪। ১৯৯১-৯২ সালে ৫১,৩২৮। ১৯৯২-৯৩ সালে ৪৫,৯৭১ টাকা। ১৯৯৩-৯৪ সালের আপ-টু ডিসেম্বর, ১৯৯৪ ১,৩৩,৩৮৯ টাকা। মোট ২,৬৪,৩৭২ টাকা। এটার রিইমবার্সমেন্টের জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে লিখেছি, এখন পাইনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, মাননীয় মুখ্যমন্ত্রীর এই ব্যয়-বহুল কর্মসূচির জন্য হেলিকপ্টারের প্রয়োজনীয়তা বা গুরুত্ব কতখানি ছিল? কারণ বিকল্প কি কোনও পরিবহন ছিল না?

[11-10 – 11-20 a.m.]

মুখ্যমন্ত্রী সড়ক পরিবহন না করে হেলিকপ্টার ব্যবহার করেন কেন?

**মিঃ স্পিকার :** উনি এর উত্তর কিভাবে দেবেন। এর উত্তর মুখ্যমন্ত্রী দেবেন। নট অ্যালাউড।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমার অতিরিক্ত প্রশ্ন হল এই যে মন্ত্রীরা হেলিকপ্টার ব্যবহার করেন এটা কি শুধু আমাদের রাজ্যেই আছে? নাকি ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও আছে।

**শ্রী সুবোধ চৌধুরি :** সমস্ত রাজ্যেই আছে। পশ্চিমবাংলায় ১৯৭৭ সালের আগেও প্লেন ছিল। বিক্রি করে দেওয়া হয়েছে।

**Shri Gyan Singh Sohan Pal :** It appears that the Hon'ble Minister of State for Transport is not conversant with the policy adopted by the Government with regard to the hiring of helicoptor. Sir, I must thank you how claverly you have tried to divert the attention of the hon'ble members. Sir, even accepting for arguments sake what you have said is correct, on the basis of the same arguments I would like to know from the Minister if the actual service charges are collected; then really it will be possible for him to say how the charges are calculated and what is the rate of charges per hour.

**শ্রী সুবোধ চৌধুরি :** প্লেন কত ঘন্টা রান করেছে তার উপর চার্জ ক্যালকুলেট করা হয়। তাতে দেখা যায় যে ২০০ লিটার ফুয়েলের ১৪ টাকা ৫৪ পয়সা ধরা হয়।

**শ্রী জ্ঞানসিং সোহন পাল :** প্লেন হ্যাঙ্গার থেকে বেরল এবং উড়ে গেল, আবার কারশেডে ফিরে এল। তাহলে এর চার্জ কোথা থেকে ধরা হবে?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** প্লেন কত ঘন্টা উড়ল তা লগ বুকে ধরা থাকে। তার উপর ভিত্তি করে চার্জ ধরা হয়।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী যা হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে যে ২০০ লিটার ফুয়েলের জন্য খরচা হয় ১৪ টাকা ৫৪ পয়সা। তা হলে ১ ঘন্টা উড়লে খরচা হয় ২৮০০ টাকা। মাননীয় মন্ত্রী এই যে হেলিকপ্টার ব্যবহার করা হয় এর জন্য কি কোনও জাস্টিফিকেশন দিতে হয়। আপনার কাছে দপ্তর চেয়ে পাঠাল, মুখ্যমন্ত্রী চেয়ে পাঠালেন এই ব্যাপারে কি কোনও কারণ দেখাতে হয়? আপনারাই কি হেলিকপ্টার সরবরাহ করেন না অন্য কোম্পানি থেকেও হেলিকপ্টার সরবরাহ করা হয়?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আমার কাছে সেরকম কোনও তথ্য নেই। নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহোদয়, আমাদের রাজ্যে গত কয়েক বছর ধরে ন্যাচরাল ক্যালামিটি হচ্ছে। গত ১৯৯৩ সালে উত্তরবঙ্গে ভয়াবহ বন্যা হয়েছিল। সেখানে রাজ্য সরকার ন্যাচরাল ক্যালামিটির মোকাবিলার জন্য হেলিকপ্টারে করে ত্রাণ সামগ্রী পাঠিয়েছিল। পরবর্তীকালে অন্যান্য কয়েকটি জেলায় ডাঃ শেঠীর নেতৃত্বে এখানে এসেছিল তাদের টাকা পয়সা দেওয়ার কথা ছিল। কিন্তু আমার কাছে খবর আছে যে ওখানকার মানুষদের একটা পয়সাও দেওয়া হয়নি। রাজ্য সরকার ও শিলিগুড়ি, জলপাইগুড়ি, আলিপুরদুয়ারে বিভিন্ন এলাকায় ত্রাণ সামগ্রীর ব্যবস্থা করেন। এর জন্য রাজ্য সরকারের কত অর্থ ব্যয়িত হয়েছে সেটা যদি বলেন তাহলে ভাল হয়।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** প্রাকৃতিক বিপর্যয়ের জন্য হেলিকপ্টার ব্যবহারের জন্য এখন পর্যন্ত খরচ হয়েছে ১৯৯০-৯১ সাল থেকে ১৯৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত ৮৩ হাজার ১৩৫ টাকা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ১৯৭৭ সালের আগে আমাদের পশ্চিমবাংলায় উড়োজাহাজ ছিল। কংগ্রেস আমলে সেগুলি যথেচ্ছ ভাবে ব্যবহার করেছে, ভাঙ্গচুরও হয়েছিল। সেগুলির কি হল সেটা জানাবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আমি সেই সময়ে বিধানসভার সদস্য ছিলাম। আমি জানি যে একটা বিক্রয় করে হেলিকপ্টার কেনা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুই নম্বর প্রশ্নের 'খ'-তে বলা হয়েছে যে উক্ত বছরগুলিতে ঐ হেলিকপ্টার ভাড়া বাবদ কত আয় রাজ্য সরকারের হয়েছে? উনি ব্যাখ্যা দিলেন, মান্নান সাহেবও বলেছেন যে পার্টির তরফ থেকে নেওয়া হয়েছে। তারপরে বলা হয়েছে যে ভারত সরকারের জন্য ব্যয় হয়েছে ২ লক্ষের উপরে বিভিন্ন সার্ভিস

চার্জের জন্য। এই প্রশ্নের উত্তর যেটা, এটাতে কিন্তু উনি অ্যাভয়েড করেছেন। উনি এই অ্যাভয়েড করতে পারেন না। আজকে এখানে মন্ত্রী যে উত্তর দিয়েছেন, সেটা কিন্তু অ্যাকিউরেট নয়। মন্ত্রী উত্তরটা এই ভাবে এড়িয়ে না গেলেও পারতেন। আপনি সুযোগ দেবেন। দেয়ার ইজ এ স্কোপ ফর কারেকশন। আজকে যদি উনি নাও পারেন, পরবর্তীকালে এই কারেকশন করতে পারেন। কিন্তু ব্লেইটন্টলি নো বলতে পারেন না। ইট ইজ নট অ্যাট অল ডিজয়োরেবল। মান্নান সাহেব স্পেসিফিক ভাবেই বলেছেন যে, উক্ত বছরগুলিতে ঐ হেলিকপ্টার ভাড়া বাবদ কত আয় হয়েছে? মন্ত্রী এটা অস্বীকার করতে পারেন না। শুধু মাতঙ্গিনীর জন্য প্রদেশ কংগ্রেস টাকা দিয়েছে, তা নয়।

**মিঃ স্পিকার ঃ** উনি বলেছেন, ভারত সরকারের কাছে হিসাব দেওয়া হয়েছে, এখনও টাকা পাওয়া যায়নি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, কমিউনিস্টরা তো প্রায় ভগবানের কাছাকাছি, এরা যা খুশি করতে পারে। কিন্তু মন্ত্রী এই ভাবে উত্তর দেবেন, আর আপনি স্যাটিসফায়েড হবেন, এটা আমরা চাচ্ছি না। এই পদ্ধতিতে ব্যাখ্যা হোক, এটা আমরা চাচ্ছি না, তাহলে প্রশ্নের গুরুত্ব থাকে না।

**মিঃ স্পিকার ঃ** সুবোধ বাবু, এখানে একটা বিষয়ে পরিষ্কার হওয়া উচিত। আপনি বলছেন যে হেলিকপ্টার ভাড়া দিয়ে কোনও আয় হয়নি। এখন হেলিকপ্টার অন্য লোকে ব্যবহার করার জন্য টাকা পাওয়া গেছে কিনা, সেটা অ্যাজ কম্পেনসেশন, অ্যাজ ইউসেজ সেটা দেখা দরকার। ইট ইজ নট এ প্রফিট রানিং এন্টারপ্রাইজেস। এটা কোনও কম্পেনসেটরী হতে পারে, পেট্রোলিয়ামের জন্য হতে পারে, ইউজেজ-এর জন্য নেওয়া হতে পারে?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আমার কাছে যে তথ্য আছে তাতে ফিউয়েল কস্ট হিসাবে সেই টাকা নেওয়া হয়েছে। এটা আয় হিসাবে বলব না। এছাড়া যদি নির্দিষ্ট ভাবে জানতে চান তাহলে নোটিশ দিলে আমি জানিয়ে দেব।

**প্রতিবন্ধী ও মানসিক জড় বুদ্ধি সম্পন্ন মানুষের কল্যাণ**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতিবন্ধী ও মানসিক জড় বুদ্ধি সম্পন্ন মানুষের কল্যাণ ও পুনর্বাসনের স্বার্থে বর্তমানে রাজ্যে মোট কতগুলি প্রকল্প চালু আছে; এবং

(খ) প্রকল্পগুলি কি কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) ১৩টি।

(খ)

(১) মূক ও বধির বিদ্যালয়,

(২) দৃষ্টিহীন বিদ্যালয়,

(৩) প্রতিবন্ধী ছাত্র ছাত্রীদের জন্য বৃত্তি,

(৪) প্রতিবন্ধীদের কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ প্রদান,

(৫) অক্ষম ভাতা,

(৬) আর্থিক পুনর্বাসন প্রকল্প,

(৭) দক্ষ প্রতিবন্ধী কর্মীর পুরস্কার প্রকল্প,

(৮) স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে প্রতিবন্ধীদের বৃত্তিমূলক প্রকল্প,

(৯) প্রতিবন্ধী শিশুদের সুসংহত শিক্ষা প্রকল্প,

(১০) কিশোর বিচার আইন মোতাবেক জড় বুদ্ধি ও বধির শিশুদের কল্যাণ আবাস,

(১১) প্রতিবন্ধী কল্যাণে নিয়োজিত স্বেচ্ছাসেবী সংস্থাদের জন্য আর্থিক অনুদান প্রকল্প,

(১২) জেলা পুনর্বাসন কেন্দ্র, খড়গপুর,

(১৩) পরিচিতি-পত্র প্রদান।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মূক ও বধির বিদ্যালয়ে, দৃষ্টিহীনদের বিদ্যালয়ে, প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের প্রত্যেককে কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ দেওয়ার যে ১৩টি প্রকল্পের কথা বললেন আমি জানতে চাই ১৯৯৪ এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যের কোন কোন জেলায় কতজন প্রতিবন্ধীকে কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ দেওয়ার শিবির অনুষ্ঠিত করে বিতরণ করা হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** দৃষ্টিহীনদের বিনা মূল্যে ক্রাচ ১৯৯১-৯২ তে ১৩৭২টি, ১৯৯২-৯৩ তে ১২৭২টি, ১৯৯৩-৯৪ তে ১০৮১টি দেওয়া হয়েছে। আর ১৯৯৪-৯৫ তে কতগুলি দেওয়া হয়েছে তা এই বছর না গেলে উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি, গ্রামীণ এলাকায় প্রতিবন্ধী বলে যারা বিবেচিত তাদের পরিচয়পত্র দেওয়ার কাজ বর্তমানে কোন স্তরে আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** প্রতিবন্ধীদের পরিচয়পত্র দেওয়ার কাজ বিভিন্ন জায়গায় চলছে এবং পরিচয়পত্র বিভিন্ন জায়গায়, বিভিন্ন স্থানে দেওয়া হচ্ছে এবং গতবারের চেয়ে বেশি পরিমাণে দেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহোদয় আপনি অক্ষমদের ভাতা প্রকল্প-এর কথা বললেন। আমি জানতে চাই রাজ্যে বর্তমানে এই প্রকল্পের মাধ্যমে কতজনকে ভাতা দেওয়া হয়েছে এবং মাসিক মাথাপিছু ভাতার পরিমাণ কত?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** এখানে অক্ষম ভাতা ১৯৯০ এর আইন মোতাবেক দৃষ্টিহীনদের, অস্থিজনিত অক্ষম, জড়বুদ্ধি সম্পন্নদের মধ্যে ৪০ পারসেন্ট বা তার বেশি পরিমাণে অক্ষম এবং তাদের মধ্যে যারা মেডিক্যাল বোর্ড দ্বারা অক্ষম বলে বিবেচিত হয়েছে অন্তত পক্ষে এই রাজ্যে ১০ বছর ধরে বাস করছে তাদের ১০০ টাকা করে ভাতা দেওয়া হচ্ছে।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন, প্রতিবন্ধী মানুষদের সরকারি বাসে যাতায়াতের সুবিধার জন্য যে স্পেশ্যাল সিটের অ্যারেঞ্জমেন্ট ছিল এবং বিনা পয়সায় যাতায়াতের সুবিধা দেওয়া হয়েছিল, শুনছি সেই সুযোগ থেকে তাদেরকে বঞ্চিত করা হয়েছে। এ ব্যাপারে ব্যবস্থা নেবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** তারা সুযোগ থেকে বঞ্চিত নয়। মাঝখানে কিছু অসুবিধার জন্য এটা বন্ধ ছিল। কিন্তু বর্তমানে এক সরকারি আদেশনামায় বলা হয়েছে যে, তারা সেই সুযোগ পাবে।

সেরকম অসুবিধা যদি দেখাই দেয় তাহলে মাননীয় সদস্য আমার সঙ্গে যোগাযোগ করবেন, তবে এখন আবার সমস্ত জায়গাতে নতুন আদেশ পাঠিয়ে দেওয়া হয়েছে।

**শ্রী সুভাষ গোস্বামী :** রাজ্যে কত সংখ্যক প্রতিবন্ধী রয়েছেন সে ব্যাপারে কোনও সমীক্ষা হয়েছে কিনা এবং এই যে পরিচয়পত্র দেওয়া হচ্ছে তার সংখ্যাগত কোনও পরিসংখ্যান আছে কিনা গত দুই বছরের?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** এই ধরণের কোনও সমীক্ষা করা হয়নি গত সেনশাসে, তবে আবার যখন সেনশাস হবে তখন চেষ্টা করা হবে। প্রতিবন্ধীদের কার্ড যা দেওয়া হয়েছে তার সংখ্যা হল ১৯৯১-৯২ সালে ২১,৭৮২, ১৯৯২-৯৩ সালে ৩৯,৩৩০, ১৯৯৩-৯৪ সালে ১,৪৫,০০০। ১৯৯৪-৯৫ সালের হিসেব পরবর্তী সময়ে দেওয়া হবে।

**শ্রী অজয় দে :** আপনি বলেছেন যে, প্রতিবন্ধীদের মাত্র ১০০ টাকা অক্ষম ভাতা দেন, কিন্তু সেই টাকাও তারা বছর ঘুরে যায় পান না। পরিচয়পত্রও যা দেওয়া হচ্ছে তার দ্বারা তারা বাসে ট্রাভেল করতে পারেন না, কন্ডাক্টর এবং ড্রাইভাররা তাদের হেনস্থা করেন। এই অক্ষম ভাতা ১০০ টাকা থেকে বৃদ্ধি করবার কোনও পরিকল্পনা আপনাদের আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** বাজেট পারমিট করলে বিষয়টা চিন্তা করে দেখা হবে।

**শ্রী পদ্মনিধি ধর :** আমাদের সমাজে প্রায় ১০ শতাংশ বিভিন্ন ধরনের প্রতিবন্ধী রয়েছেন, সেক্ষেত্রে সুভাষ বাবু যা বললেন, তার সমীক্ষা হওয়া প্রয়োজন। কিন্তু সবচেয়ে বড় কথা হল, আপনার ডিপার্টমেন্ট থেকে আইডেনটিটি কার্ড দেবার যে ব্যবস্থা রয়েছে সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল এবং তারই জন্য আজ পর্যন্ত মাত্র ২৬-২৭ হাজার জনকে আইডেনটিটি কার্ড দেওয়া সম্ভব হয়েছে। তার জন্য সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট থেকে এই কার্ড দেবার গতিটা আরও ত্বরান্বিত করবেন কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** মাননীয় সদস্য হয়ত শুনতে পাননি, এখন পর্যন্ত আমরা ১,৮৫,০০০ জনকে আইডেনটিটি কার্ড দিয়েছি। তবে এই কার্ড দেবার ব্যাপারটার সঙ্গে ডাক্তার এবং স্বাস্থ্য দপ্তরও জড়িত। বিভিন্ন জায়গায় এর ব্যবস্থা করতে গিয়ে দেখা যায় ডাক্তার পাওয়া যায় না। তার জন্য স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করে যে জায়গায় কার্ড দেবার কথা বলছেন সে জায়গায় কার্ড দেবার ব্যবস্থা করা হয়। সুতরাং গতিটা আমরা ত্বরান্বিত করবার চেষ্টা করছি। আগে প্রতিবন্ধীদের বিভিন্ন জায়গায় ঘুরতে হত কার্ড পেতে। তার জন্য বর্তমানে আমাদের দপ্তরের অফিসারদের আমরা পাওয়ার ডিস্ট্রিবিউট করেছি যাতে বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রে বসে একই জায়গা থেকে তারা কার্ড পেতে পারেন। তবে ত্বরান্বিত করবার ব্যবস্থা করা হলেও বাস্তবে সেটা সম্ভব হচ্ছে না।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আপনি বলছিলেন যে, প্রতিবন্ধীদের অক্ষম ভাতা এবং পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কোনও টাকা দেন কিনা এবং দিয়ে থাকলে তাঁরা কত শতাংশ দেন এবং রাজ্য সরকারই বা কত শতাংশ দেন?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** এই ব্যাপারে জানতে হলে নোটিশ দিতে হবে। কেন্দ্রীয় সরকার যে দিচ্ছে না এই কথা আমি বলছি না। আপনি যে প্রশ্ন করেছেন সেই প্রশ্নের সার্বিক উত্তর দিতে গেলে নোটিশ দিতে হবে, এই কথা বলছি।

**শ্রী আনন্দগোপাল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রীয় সরকার বিকলাঙ্গদের সাহায্য করার জন্য টাকা-পয়সা দেয় কিনা জানতে হলে নোটিশ দিতে হবে। আমি যেটা জানতে চাই তা হল এই বিকলাঙ্গদের সরকারি বাসে যাতায়াতের জন্য যে সুযোগ সুবিধা দেওয়া হয়, বে-সরকারি বাস যাতে সেই সুযোগ সুবিধা দেয় সেই ব্যাপারে উদ্যোগ নেওয়ার কথা ভাবছেন কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** পরবর্তীকালে সামগ্রিক ভাবে এই ব্যাপারে চিন্তা-ভাবনা করে দেখতে হবে কি কি জায়গায় কি কি রকম অবস্থায় রয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** ইন্টারন্যাশনাল ইয়ার অফ দি হ্যান্ডিক্যাপড-এর যে ডিক্লারেশন ছিল তা হল প্রতিবন্ধীদের সমস্ত রকম যানবাহনে ফ্রি ট্রাভেলের সুযোগ সুবিধা দিতে হবে। আমি এখানে বাসের ব্যাপারে একটু আগে বলেছি রেলে লোকেদের জোর করে নামিয়ে দিচ্ছে। আপনি একটা সবুজ রঙের হ্যান্ডিক্যাপড কার্ড চালু করেছেন, ভাল হয়েছে। কারণ আগে কিছু ফলস অরগানাইজেশন টাকা নিয়ে কার্ড দিচ্ছিল। যাই হোক এই প্রতিবন্ধীদের রেলে অ্যারেস্ট করছে, ম্যাজিস্ট্রেটকে ধরিয়ে দিচ্ছে। এই ব্যাপারে আপনি কি রেলের সঙ্গে করসপনডেন্স করছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই রকম অভিযোগ আমার কাছে আসেনি। মাননীয় সদস্য যেহেতু বলেছেন পরবর্তীকালে সমস্ত কিছু দেখে এই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া যায় সেটা দেখতে হবে।

**মিঃ স্পিকার ঃ** ওনার প্রশ্নে আর একটা পার্ট আছে। উনি বলেছেন করসপনডেন্স করেছেন কিনা রেলের সঙ্গে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমার কাছে তো এই ব্যাপারে কোন অভিযোগ আসেনি যে ধরা পড়েছে। যেহেতু মাননীয় সদস্য বলেছেন তাই আমি দেখে পরবর্তীকালে ওনাকে বলব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে বহু প্রতিবন্ধী কার্ড পায়নি। এখন যে সিস্টেম আছে তাতে সকলের কাছে পৌছানো যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আপনার দপ্তর, স্বাস্থ্য দপ্তর এবং পঞ্চায়েত সমিতি মিলিত ভাবে ব্লকে ক্যাম্প করে কার্ড দেওয়ার ব্যবস্থা করা যায় কিনা দেখবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় সদস্য যে প্রস্তাব দিয়েছেন এটা করতে পারলে ভাল হয়। স্বাস্থ্য দপ্তরের সঙ্গে কয়েকবার আলাপ-আলোচনা করেছি, তাদের কিছু অসুবিধা আছে। এই ব্যাপারে যাতে আর বেশি পরিমাণে তরান্বিত করা যায় সেই ব্যাপারে আমার দৃষ্টি আছে। আমি এই যে হিসাব দিয়েছি তাতে দেখবেন প্রথমে ২১ হাজার ৭৮২ জনের কাজ ছিল, ১৯৯২-৯৩ সালে হয়েছে ৯২,৩৩০ এবং ১৯৯৩-৯৪ সালে হয়েছে ১ লক্ষ ৮৫ হাজার। আর যাতে তরান্বিত করা যায় সেই ব্যাপারে নিশ্চয়ই আমার দৃষ্টি থাকবে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** পরিচয় পত্র দেওয়ার ক্ষেত্রে ক্যাম্প করলে সুবিধা হয়। এখন যে সিস্টেম আছে তাতে ডিস্ট্রিক্ট মেডিক্যাল অফিসারের থেকে সার্টিফিকেট নেওয়ার পরে প্রতিবন্ধীদের পরিচয় পত্র দেওয়া হয়। এখন এটা তরান্বিত করার জন্য ব্লক মেডিক্যাল অফিসারের কাছ থেকে সার্টিফিকেট নেওয়ার পরে তার ভিত্তিতে সোশ্যাল ওয়েলফেয়ার দপ্তরের পক্ষ থেকে পরিচয় পত্র দেওয়ার ব্যবস্থা করা যায় কিনা জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ এই রকম করতে গেলে অসুবিধা আছে।

**কলকাতা শহরে ঠেলা ও রিক্সার সংখ্যা**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৭) **শ্রী জ্যোতি চৌধুরি** এবং **শ্রী আব্দুল মান্নান** ঃ পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরে ঠেলা ও রিক্সার সংখ্যা কত; এবং

(খ) মানবিকতার কারণে মানুষে-টানা ঠেলা ও রিক্সা বন্ধ করে সেগুলি যান্ত্রিক করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য** ঃ

(ক) ঠেলার সংখ্যা — ২০,০০০

সাইকেল রিক্সা — ৮,৭৮৫

হাতে টানা রিক্সা — ৬,০০০

(খ) পরিকল্পনাটি সরকারের বিবেচনাধীন। তবে বিষয়টি পরিবহন দপ্তরের এক্তিয়ারভুক্ত।

**শ্রী আব্দুল মান্নান** ঃ মাননীয় মন্ত্রী মহোদয় বললেন, ঠেলার সংখ্যা ২০ হাজার এবং হাতে টানা রিক্সার সংখ্যা ৬ হাজার। অর্থাৎ সরকারি রিপোর্ট অনুযায়ী ২৬ হাজার। তার বাইরেও আছে। আজ আমরা বিংশ শতাব্দির শেষে এসে দাঁড়িয়েছি, যখন মানুষ চাঁদে ঘুরে এসেছে ২৫ বছর আগে তখন হাতে টানা রিক্সা ও মানুষে টানা গাড়ি কলকাতায় মাল পরিবহন এবং মানুষ পরিবহনের ক্ষেত্রে ব্যবহৃত হচ্ছে, এটা ভাবা যায় না, এটা একটা অমানবিক ব্যাপার। মাননীয় মন্ত্রী মহোদয়, এটা পরিবহন দপ্তরের দায়িত্ব বলে এড়িয়ে গেলে হবে না। সমষ্টিগত ভাবে প্রত্যেকের দায়িত্ব থাকে। এটা অমানবিক ব্যাপার। এই ২৬ হাজার লোকের বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থা করে, এই মানুষে টানা রিক্সা বা গাড়িগুলো বন্ধ করার কোনও পরিকল্পনা আপনার দপ্তর নিয়েছে কি না জানাবেন?

**শ্রী অশোক ভট্টাচার্য** ঃ মাননীয় সদস্য একটা কথা ঠিকই বলেছেন, এটা আমানবিক; কারণ, এই মানুষের টানা ঠেলা ও রিক্সা থাকা উচিত কি না। আমরা কলকাতাতে ঠেলা রিক্সা বা এমন রিক্সা, দুটোকেই উৎসাহিত করতে চাইছি না এবং আস্তে আস্তে কমিয়ে আনতে চেষ্টা করছি। বেহালা, গার্ডেনরিচ, যাদবপুর—যেখানে পুরোন পৌরসভা ছিল, পরে কলকাতার সঙ্গে যুক্ত হয়েছে, এসব এলাকাতেই আছে। আমরা চিন্তা-ভাবনা করছি, পরিবহন দপ্তরও চিন্তা-ভাবনা করছে কি ভাবে বিকল্প ব্যবস্থা নিয়ে তাদের এই অমানবিক কাজ থেকে রেহাই

দেওয়া যায়। কিন্তু, এখনই যদি তা বন্ধ করা হয়, তাহলে তারা কর্ম হারা হবে। তাই তাদের বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থা করে তারপর আস্তে আস্তে বন্ধ করতে চাইছি। আমরা নতুন ভাবে এই ধরনের কাজে উৎসাহিত করতে চাইছি না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন বেহালা, গার্ডেনরিচ, যাদবপুর, এসব এলাকাগুলোতেই মানুষে টানা রিক্সা আছে। কিন্তু বলছি, সেসব এলাকাতে নেই, পুরোনো কলকাতায়, বিশেষ করে নর্থ ক্যালকাটা, সেন্ট্রাল ক্যালকাটা—বড়বাজারেই আছে। বিকল্প ব্যবস্থা না করে বন্ধ করা সম্ভব নয়, এটা স্বীকার করছি। কিন্তু দেখছি, এই মানুষে টানা রিক্সা গুলো যারা টানেন, বেশিরভাগ ক্ষেত্রেই তার মালিক তারা নন। কলকাতা পুলিশের একটা বড় অংশ বেনামে এই সব রিক্সার মালিক এবং ঐসব রিক্সাওয়ালাদের রোজগারের একটা বড় অংশ নিয়ে নেয়। এবং, বেনামেও বহু রিক্সা আছে—এ ব্যাপারে কোন তথ্য আপনার কাছে আছে কি না এবং থাকলে তা জানাবেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এই ধরণের বেআইনি রিক্সা আছে। সাইকেল রিক্সা আছে বেহালা, গার্ডেনরিচ, যাদবপুরে, এই কথা বলতে চেয়েছি। ঠেলা রিক্সা বা সাইকেল রিক্সার যে লাইসেন্স দেওয়া হয়, তা নির্দিষ্ট সময়ের জন্য দেওয়া হয়। ঐ সময় অতিক্রান্ত হয়ে গেলেই সেই লাইসেন্স বাতিল হয়ে যায় এবং তখন তাকে বেআইনি রিক্সা বলা হয়। এ ব্যাপারে নিয়মিত ভাবে অভিযান চালান হয় এবং এই কাজ চলছে। কিন্তু এই মুহূর্তেই কত সংখ্যক চলছে তা বলা সম্ভব হচ্ছে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যাদের আপনারা লাইসেন্স ইস্যু করছেন, তারা যদি রিক্সাপুলার হয়, তাহলে সমস্যাটা কম হয়। কিন্তু দেখা যাচ্ছে লাইসেন্সি জেনুইন রিক্সাপুলার নয়। যখন লাইসেন্স ইস্যু করছেন, তখন যদি ভেরিফাই করে দেখা হয় জেনুইন রিক্সা পুলার কি না, তাহলে এই যারা রিক্সা টানে তাদের বঞ্চনার শিকার হতে হচ্ছে সেটা হবে না। এটা দেখতে হবে সত্যিই যে রিক্সাপুলার কি না এবং নাহলে বাতিল করা হবে। এই বিষয়টা বলুন।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সেই রকম কোনও আইন নেই। রিক্সার মালিক একজন হতে পারেন এবং রিক্সা পুলার আর একজন হতে পারেন। তবে আমরা এটা চাইছি না যে এই সংখ্যাটা বেড়ে যাক। স্বাভাবিক ভাবে আপনি যে পরামর্শ দিচ্ছেন তাতে রিক্সার মালিক হোন বা রিক্সা পুলার হোন, তাদের সংখ্যাটা বৃদ্ধি পাবে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি ঠেলা এবং রিক্সার ব্যাপারে কলকাতা শহরের কথা বললেন। কিন্তু মফস্বলে, জেলা শহরে বিপুল পরিমাণে ঠেলা এবং রিক্সা যেগুলো চলে, সেগুলোর কথা আপনি চিন্তা করছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** জেলা শহরগুলিতে যেগুলো চলে সেগুলি মূলত সাইকেল রিক্সা। সেই সাইকেল রিক্সা তুলে দেবার কোনও পরিকল্পনা আপাতত আমাদের নেই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতায় নবাগত। উনি একটি তথ্য দিলেন যে ঠেলা ও রিক্সা কলকাতার ফ্রিঞ্জ এলাকায় বেশি আছে। সেটি ঠিক নয়। কলকাতায় এটি সবচেয়ে বেশি চলে বড়বাজারে এবং ধর্মতলায়, স্যার যেখানে থাকেন। সেখানে যেমন, ধর্মতলায়, কিড স্ট্রীটে, ওয়েলেসলি স্ট্রীটে হাতে টানা রিক্সা বেশি চলে। কলকাতা পুলিশের যে আইন আছে তাতে কলকাতা কর্পোরেশন এরিয়াতে সাইকেল রিক্সা চালানো যাবে না। এটিকে ভায়োলেট করে সাইকেল রিক্সা চলছে। আপনার আইডিয়াটা কি, এগুলো ফেজ আউট হয়ে যাবে, আপনারা কোনও ঝামেলার মধ্যে যাবেন না, না কি? স্পেসিফিক ভাবে এগুলোকে ইজ আউট করার কথা চিন্তা করছেন কি? কলকাতার একদম হার্টে যেগুলো রয়েছে, সেগুলোর ক্ষেত্রে, অ্যাপার্ট ফ্রম হিউম্যানেটেরিয়ান অ্যাঙ্গেল, সেগুলো দূর করার জন্য কোনও কম্প্রিহেন্সিভ পরিকল্পনা কর্পোরেশনের আছে কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এটা আমরা ক্রমান্বয়ে কমিয়ে আনব। আমি আগেই বলেছি যে পরিবহন দপ্তর এ সম্বন্ধে বিবেচনা করছেন যে এদের রিহ্যাবিলিটেট ক... কিভাবে যন্ত্র চালিত করার জায়গায় নিয়ে যাওয়া যায়।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আব্দুল মান্নান যে প্রশ্ন করেছেন, মানবিকতার যে প্রশ্ন তিনি জুড়েছেন, সেই ব্যাপারে আমার দ্বিমত আছে। দিল্লিতে অসৎ দল আছে। তার দলছুট প্রতিনিধি হিসাবে তিনি এই কথা বলছেন। যে দেশে কেন্দ্রীয় কর্মনীতি নেই, মানুষের কাজের মর্যাদা নেই, সেখানে টানা রিক্সার সঙ্গে মানবিকতার কথা জুড়েছেন। এখানে মেথর কাজ করে, অনেকে জুতোর কাজ করে, ধাঙড় কাজ করে। সবক্ষেত্রেই এই মানবিকতার প্রশ্ন এসে যায়। সুতরাং ঐ কনটেকস্টে মানবিকতার কথা যুক্ত করে দলছুট প্রতিনিধি হিসাবে যে কথা বলছেন, সেই ব্যাপারে আমি একমত নই। আমার প্রশ্ন হচ্ছে, যাদের লাইসেন্স আছে তারা রিক্সা চালাচ্ছে না, তাদের বদলে অন্যজনে রিক্সা চালাচ্ছে, তাদের ব্যাপারে আপনার কাছে কোনও ইনফর্মেশন আছে কিনা; এবং সেগুলোকে রেগুলারাইজ করার ব্যাপারে বা তাদের ধরার ব্যাপারে কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি, দু'রকম ভাবে এটা চলে। প্রথমত যাদের লাইসেন্স নেই, বে-আইনি রিক্সা, এবং আর একটি হচ্ছে যে গুলোর লাইসেন্স আছে নিজেরাই চালায়। এই দুটির বিরুদ্ধে মাঝে মাঝেই অভিযান চলে। এই ধরনের রিক্সা চলাচলের বিরুদ্ধে আমরা সরকার থেকে, প্রশাসনের পক্ষ থেকে, কর্পোরেশনের পক্ষ থেকে যথাযথ ব্যবস্থা নিই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি কি পদক্ষেপ নিয়েছেন তা জানালেন। আপনি যে এলাকা থেকে নির্বাচিত প্রতিনিধি এবং মন্ত্রীও বটে, সেই শিলিগুড়ি শহরে রিক্সা সংক্রান্ত সমস্যা অনেক বেশি রয়েছে।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটি কলকাতা সংক্রান্ত।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনার এলাকা অর্থাৎ শিলিগুড়ির রিক্সা সংক্রান্ত যে সমস্যা আছে এবং পশ্চিমবঙ্গে এই সমস্যা সবচেয়ে বড় সমস্যা, এই ব্যাপারে আপনারা কি পদক্ষেপ নিয়েছেন বা নিতে চলেছেন জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রশ্নটি যেহেতু কলকাতা সংক্রান্ত আমি তার জবাব দিয়েছি। আপনি শিলিগুড়ি সংক্রান্ত যখন প্রশ্ন করবেন তখন তার উত্তর দেব।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বেআইনি রিক্সা অভিযান করে ধরাও হয়েছে এবং সেই ধরাও হয়েছে এবং সেই ধরার পরে রিক্সা চালকদের ছেড়েও দেওয়া হচ্ছে, আমার প্রশ্ন হচ্ছে যে, এই রিক্সা চালকদের ধরার পরে যাদের যে লাইসেন্স নেই, বেআইনি ভাবে চালাচ্ছে রিক্সা তাদের বিরুদ্ধে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন এবং তদন্ত করছেন কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বেআইনি রিক্সা চালকদের ধরার পরে পুলিশ যথাযথ ব্যবস্থা নেয়। বেআইনি রিক্সা ধরার পরে ওই রিক্সা ভেঙ্গে ফেলা হয় যাতে তারা আর ওই রিক্সা চালাতে না পারে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য যে, মানুষে টানা রিক্সাগুলোকে পর্যায়ক্রমে রূপান্তরিত করে সাইকেল ভ্যানে ট্রান্সফার করা যায় কিনা এবং সেইভাবে লাইসেন্স দেওয়া যায় কিনা এই সম্পর্কে রাজ্য সরকার কোনও ভাবনা চিন্তা করছেন কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রশ্নটি কলকাতা সংক্রান্ত এবং সেখানে ঠেলা রিক্সা বা সাইকেল রিক্সা কোনওটাকেই আমরা আর নতুন করে উৎসাহিত করতে চাই না। আর টানা রিক্সাকে সাইকেল ভ্যানে রূপান্তরিত করার কথা প্রশ্ন আসে না, আমরা তার ভাবনা চিন্তাও করিনি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর প্রশ্নোত্তরে বললেন যে ঠেলা বা সাইকেল রিক্সা কমিয়ে আনবার চেষ্টা করছেন। কিন্তু এই রিক্সা চালানোর লাইসেন্স তো ক্যালকাটা কর্পোরেশন দিয়ে থাকে। সেক্ষেত্রে আপনার দপ্তর ঠিক করেছেন যে এই যে ৬ হাজার রিক্সার লাইসেন্স দেওয়া আছে সেটা কমিয়ে দেবেন বা বন্ধ করে দেবেন। আপনার দপ্তর এই ব্যাপারে কোনও পরামর্শ দিয়েছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বিষয়টির সিদ্ধান্ত ক্যালকাটা কর্পোরেশনই নেবে। নতুন করে আর ঠেলা রিক্সা বা সাইকেল রিক্সার লাইসেন্স দেওয়া হবে না। যেগুলো আছে সেগুলোও আস্তে আস্তে কমিয়ে আনা হবে এবং এর বিকল্প ব্যবস্থা কিভাবে করা যায় তার চিন্তা ভাবনা পরিবহন ব্যবস্থা করবেন। এই রিক্সার লাইসেন্সের ক্ষেত্রে প্রত্যেক বছর একটা কোটা থাকে, এক্ষেত্রে যিনি প্রথমে আসবেন তিনিই রিক্সার লাইসেন্স পাবেন। এই যে লাইসেন্স তুলে দেওয়ার ব্যবস্থা করেছেন তা এই সিদ্ধান্ত রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করেই কর্পোরেশন করেছেন।

## রাজ্যে নূতন কারাগার নির্মাণ

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নূতন কারাগার নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, হলদিয়ায় কোনও কারগার নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তার প্রশ্নোত্তরে বললেন যে নতুন কারাগার নির্মাণের পরিকল্পনা সরকারের আছে এবং এতে হ্যাঁ বলছেন, আমার প্রশ্ন হচ্ছে যে, কতগুলো নতুন কারাগার নির্মাণের পরিকল্পনা আছে এই ব্যাপারে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের প্রত্যেকটি মহকুমায় একটা করে সাব-জেল তৈরি করার কথা স্বরাষ্ট্র বিভাগের বিবেচনাধীন আছে এবং এছাড়া বালুরঘাট, বসিরহাট, বোলপুর, দূর্গাপুর, পুরুলিয়া, রঘুনাথপুরে একটা সাবজেল নির্মাণের কাজ চলছে। কল্যাণীতে, নদীয়ার তেহট্টে, বারুইপুর, ক্যানিং, মেদিনীপুরে উপযুক্ত জমি পাওয়া গেলে সংশ্লিষ্ট এলাকায় সাবজেল তৈরি করা হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদিয়ায় যে কারাগার নির্মাণের ব্যবস্থা করা হয়েছে তার জন্য ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কোনও অর্থ বরাদ্দ করা হয়েছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** জমির প্লান পাওয়া গেলে এ বিষয়ে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এ বিষয়ে জমি নির্ধারিত আছে। হলদিয়া ডেভেলপমেন্ট সংস্থা এই জমি দিয়ে থাকে, এবং প্লান এস্টিমেটও করে থাকে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এর স্কেচ প্লান করা হয়েছে। জমি পাওয়া গেলেই এ বিষয়ে এগোনো যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মন্ত্রী মহাশয় বলেছেন, নতুন কারাগার নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়েছে। আমরা জানি, সাধারণত সরকারি যে পরিকল্পনা নেওয়া হয় তাতে নির্মাণের সময় চাহিদার উপর নির্ভর করতে হয়। যেমন—রোডে যে বাস চলে, ট্রান্সপোর্ট মিনিস্টার প্যাসেঞ্জারদের দাবি মতো সেই বাস বাড়িয়ে থাকেন। সেই রকম কোনও দাবি আছে কিনা? এরাজ্যে অপরাধ প্রবণতা কমছে বলে মন্ত্রিসভার সদস্যরা দাবি করেন, বলেন এরাজ্য রা রাজ্যে পরিণত হয়েছে। যদি তাই হয় তাহলে এই কারাগারের সংখ্যা বাড়ানোর কারণ কি রাজ্যে অপরাধ প্রবণতা বৃদ্ধি হয়েছে বলে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** অপরাধ প্রবণতা বাড়ার জন্য এটা করার দরকার হয় না। মূল কারণ হচ্ছে, মহাকুমা তৈরি হলেই সেখানে জেল করার প্রয়োজন দেখা দেয়।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, দুর্গাপুর সাবজেল দীর্ঘদিন হল তৈরি হয়ে গেছে এবং এর কনস্ট্রাকশন পিরিয়ড অনেকদিন আগেই শেষ হয়ে গেছে। তবে এটা এখনও চালু হল না কেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা শীঘ্রই চালু করার চেষ্টা হচ্ছে।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, একটা অতিরিক্ত প্রশ্ন। রাজ্যের মহিলারা নানা কারাগারে নানা কেস দেখে থাকেন। সে ব্যাপারে আপনার দপ্তরে মহিলাদের জন্য যে সমস্ত কারাগার আছে তার পরিসর ছোট এবং ব্যবস্থাপনা ভালো তা বলা যাচ্ছে না। সেখানে এরাজ্যে নতুন কারাগার বা উন্নয়নের কাজ করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** পুরুলিয়ায় মহিলাদের জন্য কারাগার নির্মাণের কাজ শেষ হয়েছে। এছাড়াও বিভিন্ন জায়গায় মহিলারা যাতে ভাল ভাবে থাকতে পারে তার জন্য এনেক্সি করেছি। এজন্য ইতিমধ্যে যেসমস্ত জায়গায় অর্থ বরাদ্দ করা হয়েছে সেগুলো হল—মিদনাপুর সেন্ট্রাল জেল, হাওড়া, হুগলি, কৃষ্ণনগর, মালদা, বাঁকুড়া, ব্যারাকপুর, বালুরঘাট, বসিরহাট, ডায়মণ্ডহারবার ডিস্ট্রিক জেল। শিলিগুড়ি স্পেশ্যাল জেল, আলিপুরদুয়ার সাবজেল, তুফানগঞ্জ, ইসলামপুর, রায়গঞ্জ, দিনহাটা, কালনা, শ্রীরামপুর, কাটোয়া সাবজেল। এর মধ্যে কিছু জায়গার কাজ শেষ হয়ে গেছে আর কিছু জায়গার কাজ চলছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কিছু দিন আগে আই. জি. প্রিজম, দিল্লি শ্রীমতী কিরণ বেদী কলকাতায় একটা অনুষ্ঠানে এসে প্রেসিডেন্সি জেল পরিদর্শন করতে গিয়েছিলেন। আমরা সংবাদপত্রে দেখেছিলাম সেই নিয়ে ভীষণ বির্তক হয়েছিল, আপনার দপ্তর থেকে গভীর উষ্মাও প্রকাশ করা হয়েছিল, বিষয়টা কি, জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** উনি, কি ভাবে উত্তর দেবেন? প্রশ্নটা ছিল নূতন জেল নির্মাণের ব্যাপারে, সেখানে কিরণ বেদী কি বললেন, কি রকম ভাবে উনি উত্তর দেবেন, এটা হয়না, এটা হবে না।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানাবেন, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় অনেক মহিলা বন্দি আছেন, এই অনেক বন্দিনীর মধ্যে একজন বন্দিনী শিশু নিয়ে আছেন, সেই বন্দিনী মা ও শিশুরা খুবই কষ্টে আছেন, তাদেরকে দেখভাল করার ব্যাপারে নানা অভিযোগ আমরা শুনতে পাচ্ছি, এই সন্তান-সন্ততি বা শিশুদেরকে লালন-পালন করার ক্ষেত্রে রাজ্য সরকার বা আপনার দপ্তর কোনও নির্দিষ্ট পরিকল্পনা নিয়েছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের জেলে যে সব শিশুরা থাকেন, সেই শিশুদের ক্ষেত্রে যে ব্যবস্থা নেওয়ার সেটা আমবা নিয়ে থাকি। তবে আমরা যেটা পরিকল্পনা গ্রহণ করেছি সেটা হচ্ছে, বেশ কিছু জেলে, বিশেষত সীমান্তবর্তী যে সমস্ত জেল আছে, সেই সমস্ত জেলগুলিতে শিশুদের এবং মায়েদের ভীড়টা বেশি হয় এবং সেখানে সেই সমস্ত শিশুদেরকে আই. সি. ডি. এস. প্রকল্পের মাধ্যমে আমরা নিয়ে আসছি। গতকাল আমরা যেমন, প্রেসিডেন্সিতে যে সমস্ত শিশুরা থাকেন, তাদের জন্য, আমরা একটা আই সি. ডি. এস. সেন্টার চালু করেছি। এই ধরণের আই. সি. ডি. এস. সেন্টার বিভিন্ন জায়গাতে, জেলের মধ্যে চালু করেছি। সেখানে এই শিশুরা প্রাথমিক শিক্ষা পান, এবং খাবারও পান। সেখানে ওজনের ব্যবস্থাও করা আছে, মেডিক্যাল ট্রিটমেন্ট এর ব্যবস্থাও থাকে, তার মধ্যে দিয়ে সারা পশ্চিমবাংলাতে সুসংহত শিশু বিকাশ প্রকল্প চলছে। শিশুদের ও মায়েদের জন্য যেভাবে আই. সি. ডি. এস. কাজ করে চলছে, প্রয়োজনবোধে জেলে যেখানে আমাদের আই. সি. ডি. এস. প্রকল্প থাকে সেখানে যদি জেল থাকে, তাদের আওতার মধ্যে যদি পড়ে, এই প্রকল্পের আওতার মধ্যে যদি হয়, তাহলে তারা সেইভাবে করবে, যে ভাবে গতকাল আমরা প্রেসিডেন্সিতে এই রকম একটা সেন্টার করেছি।

**শ্রী শান্তিরঞ্জন মাহাতো ঃ** পুরুলিয়াতে একটা সাব-জেল হতে চলছে, মহিলাদের জন্য, কিন্তু আমি এখানে জানতে চাইছি, ঐ মহিলাদের জেলটি চালু কবে নাগাদ হবে এবং কত সংখ্যক কয়েদী ওখানে থাকবেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** পুরুলিয়ার জেলটির কাজ শেষ হওয়ার মুখে, প্রশ্ন হচ্ছে, চালু হওয়ার যে ব্যবস্থা সেটা এখন নেই।

**কলকাতার থিয়েটার হলে অশ্লীল নাটক**

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা শহরে কিছু থিয়েটার হলে অশ্লীল নাটক প্রদর্শিত হচ্ছে; এবং

(খ) সত্যি হইলে, এ-সম্পর্কে রাজ্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন/করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) উত্তর কলকাতার কয়েকটি মঞ্চে কিছু নাটক মঞ্চস্থ হচ্ছিল যেগুলির বিরুদ্ধে অশ্লীলতা ও কুরুচির অভিযোগ উঠেছে।

(খ) এই সব নাট্য প্রদর্শনীকে কেন্দ্র করে উদ্ভুত অসামাজিক ক্রিয়াকলাপ বন্ধ করতে এবং প্রচলিত আইন অনুসারে আইন শৃঙ্খলা রক্ষা করার উদ্দেশ্যের দিকে সরকার নজর রাখছে। সংশ্লিষ্ট প্রযোজকদের এ বিষয়ে সতর্ক করা হয়েছে। এসবের বিরুদ্ধে জনমত সৃষ্টি করতে বিশেষত প্রতিষ্ঠিত নাট্য দলগুলিকে এগিয়ে আসতে সরকার অনুরোধ জানিয়েছে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উত্তর কলকাতায় অশ্লীল নাটক, কুরুচিপূর্ণ নাটক মঞ্চস্থ করার যে রমরমা ব্যবসা চলছিল এর বিরুদ্ধে সরকার এতদিন ব্যবস্থা নেয়নি কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এতদিন কথাটা আপেক্ষিক। তাদের এর আগে সতর্ক করা হয়েছিল প্রায় তিন মাস আগে। মিনার্ভা থিয়েটার হলে পুলিশ পাঠানো হয়েছিল এবং তাদের সেই সময় সতর্ক করা হয়েছিল। সেই হলের মধ্যে দুটো বাচ্চা মেয়েকে নাচানো হচ্ছিল। তখনই তাদের সতর্ক করা হয়েছিল। তাদের বলা হয়েছিল সরকার এগুলো পছন্দ করছে না। সমস্ত সতর্কতা সত্ত্বেও এটা ক্রমান্বয়ে বাড়ছে। তাদের আমরা বলি প্রচলিত আইন অনুযায়ী আই. পি. সি. অ্যাক্ট অনুযায়ী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। তারপর ফেব্রুয়ারি মাসের মাঝামাঝি সময়ের পর থেকে সেই নাটকগুলো বন্ধ হয়। পয়লা মার্চ থেকে আবার সেই নাটকগুলো শুরু হয়েছে। আমরা কেন দেখব তারা আমাদের কথা শোনে কিনা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমরাও নাট্য নিয়ন্ত্রণের বিরুদ্ধে। আই. পি. সি.তে যথেষ্ট ক্ষমতা আছে। এটার দ্বারাই অশ্লীল নাটক যেটা চলছে সেটা বন্ধ করা যাবে। আমরা দেখতে পাচ্ছি ভি. ডি. ও ক্যাসেটের মাধ্যমে ব্লু ফ্লিম দেখানো হচ্ছে এবং এর জন্য সুকুমারমতি ছাত্র-ছাত্রীরা মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেদিকে আপনি দৃষ্টি দেবেন কি? আই. পি. সি দিয়ে গ্রামাঞ্চলে এই জিনিসগুলো বন্ধ করার ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি অন্য প্রশ্নে গেলেন। নাটক থেকে ভি. ডি. ও-তে গেলেন। সেনসরশিপ ছাড়া যেসব ফ্লিম দেখানো হয় সাধারণ আইনে সেগুলো আটকানো হয়। তবে নাটকের নাম নিয়ে যেসব করা হচ্ছে সেটা ঠিক নয়। এটা একটা স্পর্শকাতর বিষয়, সরকার সতর্কতার সঙ্গে এই ব্যাপারে পদক্ষেপ নিচ্ছে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### বাঁকুড়া জেলার গভীর নলকূপ

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৮) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত বিশ্বব্যাঙ্কের সহায়তায় বাঁকুড়া জেলায় কতগুলি গভীর নলকূপ স্থাপন করা হয়েছে; এবং

(খ) এর ফলে কত পরিমাণ জমি সেচ-সেবিত হয়েছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জল সম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের অধীনে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর অবধি মোট ২৩৮টি গভীর নলকূপ প্রোথন হয়েছে।

(খ) ৪০০ (চারশত) হেক্টর।

### Municipalities Going to the Polls

***49.** (Admitted Question No. *34) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to State that—

(a) the names of Municipalities going to the Polls during 1995;

(b) Whether Constituencies (wards) to be kept reserved for ST, SC and Women in each Municipality have been identified;

(c) if so, the position of Kharagpur Municipality in this regard; and

(d) if answer to (b) is in the negative, when announcement in this regard is likely to be made?

**Minister-in-Charge of the Municipal Affairs Department :**

(a) The names of the 82 (Eighty two) municipalities going to the polls during 1995 are given in the enclosed list.

(b) The work is being done by the West Bengal State Election Commission in terms of section 29 of the West Bengal Municipal Elections Act, 1994 and the West Bengal Municipal Elections (Reservations of Seats) Rules, 1994.

(c) Does not arise in view of the position explained in para (b) above.

(d) Does not arise in view of the position explained in para (b) above.

The West Bengal State Election Commission will announce the date in terms of West Bengal Municipal Elections (Reservation of Seats) Rules, 1994.

**List of Municipalities and Notified Areas and Calcutta Municipal Corporation Where election will be held.**

| Sl. No. | District | Sl. No. | Name of Local Bodies. |
|---|---|---|---|
| 1. | Howrah | 1. | Bally |
| 1A. | Hooghly | 2. | Bansberia |
| | | 3. | Hooghly-Chinsurah |
| | | 4. | Bhadreswar |
| | | 5. | Champdany |
| | | 6. | Baidyabati |

| Sl. No. | District | Sl. No. | Name of Local Bodies. |
|---|---|---|---|
| | | 7. | Serampore |
| | | 8. | Rishra |
| | | 9. | Konnagar |
| | | 10. | Uttarpara-Kotrung |
| | | 11 | Arambagh |
| | | 12. | Tarakeswar |
| | | 13. | Chandernagore Municipal Corpn. |
| | Burdwan | 14. | Kalna |
| | | 15. | Katwa |
| | | 16. | Dainhat |
| | | 17. | Raniganj |
| 3. | Birbhum | 18. | Suri |
| | | 19 | Rampurhat |
| | | 20. | Bolpur |
| 4. | Bankura | 21. | Bankura |
| | | 22. | Bishnupur |
| | | 23. | Sonamukhi |
| 5. | Midnapore | 24. | Tamluk |
| | | 25. | Ghatal |
| | | 26. | Chandrakona |
| | | 27. | Ramjibanpur |
| | | 28. | Khirpai |
| | | 29. | Kharar |

| Sl. No. | District | Sl. No. | Name of Local Bodies. |
|---|---|---|---|
| | | 30. | Kharagpur |
| | | 31. | Contai |
| 6. | Purulia | 32. | Purulia |
| | | 33. | Jhalda |
| | | 34. | Raghunathpur |
| 7. | North 24-Parganas | 35. | Kancharapara |
| | | 36. | Halisahar |
| | | 37. | Naihati |
| | | 38. | Bhatpara |
| | | 39. | Garulia |
| | | 40. | North Barrackpore |
| | | 41. | Barrackpore |
| | | 42. | Titagarh |
| | | 43. | Khardah |
| | | 44. | Kamarhati |
| | | 45. | Baranagar |
| | | 46. | North Dum Dum |
| | | 47. | Bongaon |
| | | 48. | Barasat |
| | | 49. | Gobardanga |
| | | 50. | Baduria |
| | | 51. | Basirhat |
| | | 52. | Taki |

| Sl. No. | District | Sl. No. | Name of Local Bodies. |
|---|---|---|---|
| | | 53. | New Barrackpore |
| | | 54. | Ashokenagar-Kalyangarh |
| 8. | South 24-Parganas | 55. | Budge Budge |
| | | 56. | Baruipur |
| | | 57. | Joynagar-Majilpur |
| 9. | Nadia | 58. | Nabadwip |
| | | 59. | Santipur |
| | | 60. | Ranaghat |
| | | 61. | Birnagar |
| 10. | Murshidabad | 62. | Murshidabad |
| | | 63. | Jiaganj-Azimganj |
| | | 64. | Kandi |
| | | 65. | Jangipur |
| | | 66. | Dhulian |
| | | 67. | Beldanga |
| 11. | Jalpaiguri | 68. | Jalpaiguri |
| 12. | Malda | 69. | English Bazar |
| | | 70. | Old Malda |
| 13. | Cooch Behar | 71. | Cooch Behar |
| | | 72. | Dinhata |
| | | 73. | Mathabhanga |
| | | 74. | Tufanganj |

**NOTIFIED AREA AUTHORITY**

| District | Sl. No. | Name of Local Bodies. |
|---|---|---|
| Nadia | 75. | Kalyani |
| | 76. | Gayeshpur |
| | 77. | Taherpur |

| Sl. No. | District | Sl. No. | Name of Local Bodies. |
|---|---|---|---|
| | North 24-Parganas | 78. | Bidhannagar. |
| | Burdwan | 79. | Memary |
| | | 80. | Jamuria |
| | Darjeeling | 81. | Mirik |
| | | 82. | Calcutta Municipal Corpn. |

**আই. সি. ডি. এস. প্রকল্প**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭) **শ্রী ইউনুস সরকার ও শ্রী শিশিরকুমার সরকার ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কিছু নুতন ব্লককে আই. সি. ডি. এস. প্রকল্পের অন্তর্ভুক্ত করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, ১৯৯৪-৯৫ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর, ১৯৯৪ পর্যন্ত) কোন কোন ব্লককে এ-প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য

(খ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে নিম্নলিখিত ব্লকগুলিকে আই. সি. ডি. এস. প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে।

| জেলার নাম | ব্লকের নাম |
|---|---|
| ১। দক্ষিণ ২৪ পরগনা | ১। বারুইপুর |
| | ২। জয়নগর-২ |
| | ৩। কুলপী |
| | ৪। মগরাহাট-২ |
| ২। জলপাইগুড়ি | ৫। আলিপুরদুয়ার-১ |
| | ৬। নাগরাকাতা |
| ৩। বর্ধমান | ৭। গলসী-১ |

| জেলার নাম | ব্লকের নাম |
|---|---|
| | ৮। ফরিদপুর-দুর্গাপুর |
| | ৯। বর্ধমান |
| ৪। বাঁকুড়া | ১০। জয়পুর |
| | ১১। মেঝিয়া |
| | ১২। ওন্দা |
| ৫। বীরভূম | ১৩। রামপুরহাট-১ |
| | ১৪। ময়ূরেশ্বর-২ |
| | ১৫। নলহাটী-২ |
| ৬। হুগলি | ১৬। জঙ্গীপাড়া |
| | ১৭। হরিপাল |
| | ১৮। শ্রীরামপুর উত্তরপাড়া |
| ৭। মেদিনীপুর | ১৯। কেশপুর |
| | ২০। চন্দ্রকোনা-২ |
| ৮। নদীয়া | ২১। রাণাঘাট |
| | ২২। শান্তিপুর |
| ৯। উত্তর দিনাজপুর | ২৩। ইটাহার |
| ১০। দক্ষিণ দিনাজপুর | ২৪। হিলি |
| ১১। পুরুলিয়া | ২৫। পুরুলিয়া-১ |
| ১২। দার্জিলিং | ২৬। কার্সিয়াং |
| ১৩। মালদা | ২৭। মাণিকচক |
| ১৪। মুর্শিদাবাদ | ২৮। রঘুনাথগঞ্জ-১ |
| ১৫। হাওড়া | ২৯। পাঁচলা |
| ১৬। কলকাতা | ৩০। নিষিদ্ধ পল্লীর শিশুদের জন্য। |

### "বাথনা হল্ট" স্টেশনের নূতন নামকরণ

***৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১২) **শ্রী অজয় দে ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

শান্তিপুর ও ফুলিয়া স্টেশনের মধ্যবর্তী "বাথনা হল্ট" স্টেশনের নূতন নামকরণের ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব পাঠিয়েছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

### গভীর নলকূপে বিদ্যুৎ সংযোগ

***৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫১০) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্ধমান জেলায় বিশ্বব্যাঙ্কের টাকায় নির্মিত কতগুলি গভীর নলকূপে এখনও বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হয়নি; এবং

(খ) কত দিনের মধ্যে সম্ভব হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ২৯টি। এর মধ্যে ২০টি উচ্চ ক্ষমতা সম্পন্ন ও ৯টি মাঝারি সম্পন্ন।

(খ) শীঘ্রই সম্ভব হবে।

### জেলে মানসিক ভারসাম্যহীনদের সংখ্যা

***৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৮) **শ্রী সুকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেলে নিরপরাধ মানসিক ভারসাম্যহীনদের সংখ্যা কত; এবং

(খ) জেল থেকে মুক্তিদানের পর এ-সকল ব্যক্তিদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা সরকারের আছে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুষ — ৩৪২
মহিলা — ২০
মোট ৩৬২
(পরিবর্তনীয়)

(খ) জেল থেকে মুক্তি দানের পর রোগমুক্ত বন্দিনীদের পরিবারে বা সমাজকল্যাণ বিভাগের বর্তমান প্রকল্পের মাধ্যমে পুনর্বাসনের প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

রোগাক্রান্তদের স্বাস্থ্য দপ্তরের মাধ্যমে চিকিৎসার বন্দোবস্ত করা হচ্ছে।

**সৌরশক্তিচালিত অটো রিক্সা**

***৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪২) **শ্রী শক্তি বল ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী াহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বেসরকারি সংস্থার উদ্যোগে কলকাতায় সৌরশক্তি চালিত অটো রিক্সা চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না। সরকারের কাছে কোনও প্রস্তাব এখনও আসেনি।

**কলকাতা শহরকে সাজানোর পরিকল্পনা**

***৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫) **শ্রী তপন হোড় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত ন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা শহরকে পরিষ্কার-পরিচ্ছন্ন করে সাজানোর ব্যাপারে রাজ্য সরকার বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কলিকাতা পৌর নিগমের বিভিন্ন পরিকল্পনা ও প্রচেষ্টা আছে।

(খ) কলকাতা শহরকে পরিষ্কার পরিচ্ছন্ন করার জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং তা কার্যকরও করা হচ্ছে যাতে শহরের বিভিন্ন স্তরের মানুষকে সাথে নিয়েই এই পরিকল্পনা আরও বাস্তবমুখী হয়।

**রঘুনাথপুরে মহিলা জেলখানা**

***৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২২) **শ্রী নটবর বাগদী ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, পুরুলিয়া জেলার রঘুনাথপুরে মহিলা কয়েদীদের রাখার জন্য একটি পৃথক জেলখানা নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

## Commercial and Residential Buildings [at Tram Depots]

***57.** (Admitted Question No. *39) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-Charge of the Transport Department be pleased to state—

(a) whether the Government/Calcutta Tramways Company have any proposal to build Commercial and Residential Buildings at the Tram depots owned by the CTC;

(b) if so, the actual area of land available in each depot for the aforesaid purpose; and

(c) whether the land will be sold out to private promoters at the prevailing market rates or some other arrangements are being worked out?

**Minister-in-Charge of the Transport Department :**

(a) Govt. is considering a proposal to utilise the Airspace of existing tram Depots by constructing commercial/residential complex. For that purpose Govt has set up a committee with Dr. R. L. Moni Chakraborty as chairman. The committee has since submitted report which is under consideration of the Govt.

(b) Total air space of 100 Bigha has been identified

(c) Land will not be sold.

## আই. সি. ডি. এস. প্রকল্পে শূন্য অফিসার পদ

***৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সুসংহত শিশুবিকাশ সেবা প্রকল্পে ব্লকস্তরে কিছু অফিসারের পদ খালি আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ তা পূরণ করা যাবে বলে আশা করা যায়?

**সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) খালি পদগুলি যত শীঘ্র সম্ভব পূরণ করার চেষ্টা করা হচ্ছে।

**রাজ্যে বন্ধ গভীর ও অগভীর নলকূপ**

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সি সত্যি যে, বিদ্যুৎ সংযোগের অভাবে রাজ্যের কিছু গভীর ও অগভীর নলকূপ বন্ধ হয়ে রয়েছে;

(খ) সত্যি হলে, বন্ধ নলকূপের সংখ্যা কত; এবং

(গ) এর ফলে রাজ্যে কত একর জমিতে চাষের কাজ ব্যাহত হচ্ছে?

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এটা সত্যি।

(খ) এ রকম প্রকল্পের সংখ্যা হল ঃ-

উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ ১০২টি মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ ৯৭টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ ৪৪৯টি ও অগভীর নলকূপ ৩৮৯টি

(গ) এর ফলে ২০,৬২০ একর জমিতে চাষের কাজ ব্যাহত হচ্ছে।

**অটো এমিশন টেস্টিং সেন্টার**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বায়ু এবং শব্দদূষণ নিয়ন্ত্রণে রাজ্যে মোট কতগুলি শহরে অটো এমিশন টেস্টিং সেন্টার স্থাপন করা হয়েছে; এবং

(খ) কলকাতা মহানগরীতে এরূপ সেন্টারের সংখ্যা কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা সহ রাজ্যের প্রায় প্রতিটি জেলা শহরে অটো এমিশন টেস্টিং সেন্টার স্থাপন করা হয়েছে। এছাড়া শিলিগুড়ি, আসানসোল, দুর্গাপুর এবং ব্যারাকপুর মহকুমা শহরেও অটো এমিশন টেস্টিং সেন্টার স্থাপন করা হয়েছে।

(খ) কলকাতায় বর্তমানে এরূপ সেন্টারের সংখ্যা মোট ৪২ (বিয়াল্লিশ) টি।

**কলকাতা-হলদিয়া ফেরি সার্ভিস**

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০) **শ্রী সুকুমার দাশ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত জলপথে ফেরি সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত দ্রুত ফেরী সার্ভিস চালানো সম্বন্ধে West Bengal Industrial Development Corporation & Development Consultants Limited—এর মধ্যে ১৮-১-৯৫-তে এক MOU স্বাক্ষরিত হয়েছে।

(খ) MOU অনুযায়ী, সেপ্টেম্বর ১৯৯৫ নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হতে পারে।

**দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ঘাটতি**

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭) **শ্রী নটবর বাগদী ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় আর্থিক কোনও ঘাটতি হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, তার পরিমাণ কত; এবং

(গ) ঐ সময়ে উক্ত সংস্থায় কতগুলি নূতন বাস কেনা হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হয়েছে।

(খ) ১৯৯৩-৯৪ সালে ক্ষতির পরিমাণ আনুমানিক ৬ কোটি ৮০ লক্ষ টাকা অপচয় ও সুদ ধরে।

(গ) উক্ত সময়ে কোনও নূতন বাস কেনা হয়নি।

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention, amely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Steps taken to prevent pollution of Water by arsenic in the State. | : | Shri Lakshman Chandra Seth. |
| ii) | Reported murder of police officer at Rajarhat by a group of decoits. | : | Shri Saugata Roy |
| iii) | Reported erosion of the river Ganga at Shyamsundarghat under Bhadreshwar P.S. of Hooghly district. | : | Shri Abdul Mannan. |
| iv) | Reported death of two persons at Haldia-Durgachak area on 13.3.95. | : | Shri Sukumar Das. |
| v) | Demand for setting up of a Fire Brigade Station at Karimpur in Nadia district. | : | Shri Chittaranjan Biswas. |
| vi) | Reported boycott of 40 families in G.P. No. 9-Balpai under Sabang P.S. by Ruling Party. | : | Dr. Manas Bhunia. |

| | | |
|---|---|---|
| vii) Reported exclusion of the contribution of Netaji Subhas Chandra Basu in Freedom Fight Movement from syllabus of school education. | : | Shri Tapan Hore. |
| viii) Conversion of Shantipur Hospital to State General Hospital. | : | Shri Ajoy Dey. |
| ix) Alleged malpractices on the part of the Storing Agent of the Hariharpara Block in the district of Murshidabad. | : | Shri Mozammel Haque. |
| x) Non-implementation of Pay-Commissions recommendations regarding teaching staffs etc. | : | Shri Nirmal Das. |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported murder of a police officer at Rajarhat by a group of dacoits

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Statement will be made on the 23rd March, 1995.

## LAYING OF REPORT

**The 17th Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the year 1990-91.**

**Shri Mahboob Zahedi :** Sir, I beg to lay the 17th Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the year 1990-91.

## MENTION CASES

**শ্রী ঋষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবনের মানুষরা স্পেশ্যালিস্ট ট্রিটমেন্টের সুযোগ বিশেষ পান না। আবার অর্থনৈতিক দিক থেকেও তারা এমন নন যে কলকাতায়

এসে উন্নত প্রথার চিকিৎসার সুযোগ নিতে পারেন। স্যার, বর্তমানে কাকদ্বীপ শহরের গ্রামীণ হাসপাতালটি সাব ডিভিশন হাসপাতালে উন্নত করার সুযোগ এসেছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন যে কাকদ্বীপ মহকুমা হবে। কিন্তু স্যার, মহকুমা হওয়ার জন্য যে জি. ও-টি দরকার সেটা এখনও পর্যন্ত পাওয়া যাচ্ছে না ফলে সেটি মহকুমা হচ্ছে না। আপনার মাধ্যমে স্যার, তাই আমার অনুরোধ সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে অবিলম্বে মহকুমা হওয়ার জি. ও. টি ইস্যু করা হোক।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার জেলার ভগবানপুর থানার সরবেড়িয়া গ্রামে সেখ আলাফত এবং তার কয়েকজন সঙ্গী অত্যন্ত দুষ্কর্ম ব্যক্তি। তারা কখনও চোরাকারবারি করে, কখনও গরু পাচার করে এবং আরও নানান দুষ্কর্ম করে। তাদের সেই কাজে সহায়তা করে শাসক দল মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকরা। স্যার, তাদের কাজের প্রতিবাদ করেন মতিউল, মহম্মদ ইত্যাদি কয়েকজন ব্যক্তি। স্যার, এইসব দুষ্কৃতকারীদের এমনই দুঃসাহস যে প্রতিবাদ করায় তারা মতিউল ইত্যাদিদের রিভালভার দিয়ে গুলিবিদ্ধ করে। অল্পের জন্য বেঁচে গেলেও একজনকে তমলুক হাসপাতালে ভর্তি করতে হয়েছে। পুলিশের কাছে অভিযোগ করার পর এবং এফ. আই. আর করার পর কয়েকজনকে গ্রেপ্তার করা হয়েছে কিন্তু আসল অভিযুক্তকে গ্রেপ্তার করা হয়নি। অবিলম্বে আসল অপরাধীকে গ্রেপ্তার করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়েব প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী, কেন্দ্রীয় রেলমন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই ৫ম বার জনস্বার্থ বিরোধী এবং পশ্চিমবঙ্গের স্বার্থবিরোধী রেল বাজেট আজকে পেশ হচ্ছে জনসাধারণের জন্য রেলের কোন সুযোগ সুবিধা বাড়েনি কিন্তু যাত্রীভাড়া বাড়বে এবং পণ্য মাসূল বাড়বে। শুধুমাত্র যাত্রীভাড়া থেকে ৮শো কোটি টাকা সংগৃহীত হবে—বাজেটে তা প্রস্তাব করা হচ্ছে। পণ্য পরিবহন থেকে আরও প্রায় ৫শো কোটি টাকা সংগ্রহ করার প্রস্তাব করা হচ্ছে। স্যার, তমলুক—দীঘা রেলপথ বাস্তবায়িত হল না, শিয়ালদহ-নামখানা হল না, হাওড়া—আমতা হল না, আর এরা বসে আছেন, দিল্লির দারোয়ানরা, এদের মুখে ভাষা নেই, সমর্থন করছেন এরা। আমি চাই, ঐক্যবদ্ধভাবে এবং সর্বদলীয়ভাবে প্রস্তাব গ্রহণ করে এর প্রতিবাদ জানানো হোক নচেৎ এর বিরুদ্ধে বিদ্রোহের আগুন জ্বলবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত সংবেদনশীল বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বেহালার অন্ধ বিদ্যালয়ের ৫ জন ছাত্রীকে তাদের দৃষ্টিহীনতার সুযোগ নিয়ে ঐ স্কুলের কিছু শিক্ষক এবং অশিক্ষক কর্মচারি শারীরিকভাবে নিপীড়ন করে। ঐ স্কুলের ৩৫ জন ছাত্রছাত্রী

ঐ ৫ জনের হয়ে বুড়ো আঙ্গুলের টিপ সই দিয়ে লিখিত অভিযোগ জানিয়েছে এ সম্পর্কে। স্যার, ক্লাসের পড়া দেখানোর নাম করে, বাইরে বেড়াতে নিয়ে যাবার নাম করে, লাইব্রেরিতে এনে পড়ানোর নাম করে ঐসব ছাত্রীদের শারীরিকভাবে নিপীড়ন করা হয়েছে। স্যার, গত নভেম্বর মাসে লিখিত অভিযোগ ছাত্রছাত্রীদের কাছ থেকে পাওয়ার পর এবং লাঞ্ছিতা ছাত্রীদের অভিভাবকদের কাছ থেকেও লিখিত অভিযোগ পাওয়ার পর কি স্কুল কর্তৃপক্ষ, কি পুলিশ প্রশাসন, কি সরকার আজ পর্যন্ত এইসব অপরাধীদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেননি। এইসব অপরাধীরা বহাল তবিয়তে স্কুলের মধ্যে ঘুরে বেড়াচ্ছে। অসহায় অন্ধ ছাত্রছাত্রীদের লেখাপড়া শেখানোর জন্য তাদের বাবা, মা-রা স্কুলে পাঠাচ্ছেন। আর তাদের উপর এইভাবে শারীরিক নিপীড়ন চালানো হচ্ছে অথচ সরকার এ ব্যাপারে নির্বিকার। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি, অবিলম্বে এইসমস্ত অপরাধীদের স্কুল থেকে বরখাস্ত করা হোক এবং তাদের উপযুক্ত শাস্তিবিধান করা হোক।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিশেষ বিষয়ে রাজ্যের শিক্ষা দপ্তরের প্রতি এবং রাজ্য প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ঘটনার প্রতিকার দাবি করছি। বিষয়টি হল, দিল্লিস্থ সি.বি.এস.ই. অনুমোদিত বলে পরিচিত এই রাজ্যের অন্যান্য স্থানের মত বীরভূম জেলার সাঁইথিয়া শহরে হোলি কনভেন্ট নামে একটা বিদ্যালয় চালু আছে। সেখানকার নয়টি ছাত্র ছাত্রী এ বছরের ফাইনাল পরীক্ষার্থী ছিল। তাদের মধ্যে চারজনকে বলা হয় কলকাতা কেন্দ্রে পরীক্ষা হবে। বাকিদের দিল্লি কেন্দ্রে। উভয় কেন্দ্রে গিয়ে দেখা গেল, কারোর পরীক্ষায় বসার জন্য অ্যাডমিট কার্ড মিলল না। গোটা ব্যাপারটাই প্রতারণা। রাজ্য প্রশাসনকে সমগ্র বিষয়টা তদন্ত করে দেখতে অনুরোধ জানাচ্ছি এবং দোষী ব্যক্তিদের উপযুক্ত শাস্তি পাওয়া উচিত বলে মনে করি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে সরকার পক্ষের সদস্যরা খুব সোরগোল তুলে কংগ্রেসের দুটি রাজ্যে পরাজয়কে ভ্রুকুটি করে বি.জে.পি. এবং শিবসেনার উত্থানে তারা উল্লসিত হচ্ছেন। আজকে সারা ভারতবর্ষে যখন নরসিমা রাও এর নেতৃত্বে বিশ্বের দরবারে মাথা উঁচু করে তাঁর গৃহীত মুক্ত বাণিজ্য নীতিকে একটা সুদৃঢ় রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে পদক্ষেপ গ্রহণ করছে তখন এই রাজ্যে বামফ্রন্ট সরকার, বিশেষ করে সি.পি.এম. বিধায়করা আজকে উল্লসিত হয়ে নানা ভাবে তাদের বক্তব্য রাখছেন যে কংগ্রেসের এই অবস্থা এবং বি.জে.পি.-র উত্থানে তারা খুব উল্লসিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি খুব পরিষ্কার ভাবে বলতে চাই যে সারা ভারতবর্ষটাকে বিদেশি শক্তি গ্রাস করছে বাইরে থেকে এবং ভারতবর্ষের ভিতরে এখানকার কিছু রাজনৈতিক দল বিদেশি শক্তির প্রতিনিধি হয়ে দেশের অর্থনীতিকে এবং সমাজকে বিপন্ন করার চেষ্টা করছে, ভারতবর্ষের

অগ্রগতিকে আঘাত করতে চাইছে। আমি তাই এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি গতকাল একজন শিক্ষকের টেলিগ্রাম পেয়েছি পেনশনের ব্যাপারে। সেই মানুষটি ১২ বছর হল অবসর নিয়েছেন কিন্তু তিনি এখনও পর্যন্ত যে সমস্ত ডি.এ. এবং অন্যান্য অ্যালাউয়েন্স যেগুলো বেড়েছে, সেইগুলো তিনি পাচ্ছেন না। যাতে করে সেইগুলো তিনি পান তার ব্যবস্থা করবেন নুতন পেনশন স্কীম অনুযায়ী। এছাড়াও কয়েক লক্ষ শিক্ষক এবং শিক্ষা কর্মী যারা রিটায়ার করেছেন তারা এখনও পর্যন্ত পেনশন পাচ্ছেন না। আজ পর্যন্ত আপনারা পেনশনের সরলীকরণ করতে পারলেন না। যদিও দু-একটি ঘটনা লোক দেখানো ভাবে করার চেষ্টা হয়েছে, কিন্তু আসলে কিছু হয়নি। আমি সেইজন্য বলছি, কেন্দ্রীয় ভাবে না করে জেলায় জেলায় পেনশন দেবার ব্যবস্থা করা হোক। ডি.আই.-দের সমস্ত দায়িত্ব দেওয়া হোক। জেলায় যে সমস্ত অফিসার আছেন তারা যাতে সেখানে পেনশন দেবার ব্যবস্থা করতে পারে সেই ব্যবস্থা করা হোক। জেলা প্রশাসনকে ইনভলভ করে পেনশন ব্যবস্থা সরলীকরণ করা দরকার। আমাদের অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে তিনি ক্যাম্প করে ব্যবস্থা নেবেন। কিন্তু ক্যাম্প না করে অবসর প্রাপ্ত শিক্ষকরা যাতে জেলাতেই পেনশন পেতে পারেন তার ব্যবস্থা করুন, এই ব্যাপারে মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করুন এই আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিস্তা ব্যারেজ প্রকল্পে যে সব কাজগুলো হচ্ছে সেখানে টেন্ডার ইস্যু করা হয়েছে। ওয়ার ইস্যুড ওনলি টু সিলেকটেড কন্ট্রাক্টার, ফলে অনেক ক্রেডেনশিয়াল হোল্ডার কন্ট্রাক্টাররা ডিপ্রাইভড হচ্ছেন। সেখানে প্রচুর ম্যাল প্র্যাকটিস হচ্ছে করাপশন হচ্ছে। সেখানে উপযুক্ত কন্ট্রাক্টার টেন্ডার পাচ্ছে না। টেন্ডার নিয়ে কম্পিটিশন হচ্ছে না। আমি এ ব্যাপারে মাননায় মুখ্যমন্ত্রী এবং সেচমন্ত্রীকে টেলিগ্রাম করেছিলাম যে, এই টেন্ডার ক্যানসেল করা হোক। উপযুক্ত ব্যক্তিদের টেন্ডার দেওয়া হোক। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে কলকাতা হাইকোর্টের অচলাবস্থার প্রতি আরেকবার হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মাননীয় আইন মন্ত্রী আইনজীবীদের নিয়ে একটি সভা ডেকে ছিলেন, কিন্তু সেখানে বার অ্যাশোসিয়েশনের সঙ্গে উনি বার লাইব্রেরির ইন-কর্পোরেটেড ল লাইব্রেরিকে ইনভাইট করেননি, এবং সি.পি.এম.-এর গণতান্ত্রিক আইনজীবী সংগঠনকে ডেকে ছিলেন, তাঁর প্রতিবাদে বার অ্যাশোসিয়েশন ওঁর বৈঠক বয়কট করেছেন এবং দাবি করেছেন যে, মন্ত্রীকে হাইকোর্টে আসতে হবে, ওঁরা রাইটার্স বিল্ডিংসে যাবেন না। কিন্তু স্যার, আপনি আইনজীবী হিসাবে বুঝবেন, যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে, তার জন্য রাজ্য সরকারের বড় দায়িত্ব রয়েছে। তার কারণ হাইকোর্টে এখন ৪০ হাজার

কনটেম্পটেড মামলা ঝুলছে আদালত অবমাননার দায়ে, এবং সেটা বেশির ভাগই রাজ্য সরকারের বিরুদ্ধে। রাজ্য সরকারের মুখ্য আইন অফিসার — লিগ্যাল রিমেমব্রানসার, কোনও ব্যাপারগুলো রাজ্য সরকারের মেনে নেওয়া উচিত, তা যদি শর্ট আউট করেন তাহলে ৩০ হাজার মামলা এর থেকে কমে যাবে তাছাড়া ৭টা জাজের এপয়েন্টমেন্টের ফাইল পেন্ডিং আছে রাজ্য সরকার এই ব্যাপারে নিজেদের দায়িত্ব অস্বীকার করতে পারেন না। আমি বলব হাইকোর্টের এই অচলাবস্থা অবিলম্বে দূর করার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্যামপুর এক নম্বর ব্লকের নবগ্রাম জি.পি.-তে ১৯৯১ সালে প্রায় ৩১ লক্ষ টাকা খরচ করে স্বাস্থ্য কেন্দ্র নির্মাণ করা হয়েছিল। আজকে ১৯৯৫ সালে এখনও সেটা ওপেন হল না। মোট ১২টি বেড আছে, তার মধ্যে ৬টি মহিলাদের এবং ৬টি পুরুষদের জন্য। এখান থেকে ২০ কি.মি. দূরে উলুবেড়িয়া মহকুমা হাসপাতাল, বার বার মন্ত্রীকে বলা সত্ত্বেও আজকে এটা ওপেনিং হল না। ওই এলাকায় গরিব মানুষের বাস। কৃষি প্রধান এলাকা। কোনও যানবাহনের ব্যবস্থা নেই রোগী আনার জন্য। রোগী আনতে আনতেই পথে মারা যায়। তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে স্বাস্থ্য কেন্দ্রটি ওপেন করা হয় এবং চিকিৎসার সুব্যবস্থা করে মানুষের মুখে হাসি ফোটানো যায়।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামপুর দু নম্বর ব্লকে কালাহী গ্রাম পঞ্চায়েত একটি পঞ্চায়েত ভবন রয়েছে, সেখানকার পঞ্চায়েত প্রধান সেখানে অফিস না করে, অন্যত্র অফিস করছেন। সেখানে একটি টেলিফোন বসানোর চেষ্টা চলছে, সেই কারণে বিষয়টি আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমস্ত মানুষ সেখানে ভয়ে যেতে পারছে না। সেখানে সমাজ বিরোধিদের নিয়ে আড্ডা গেড়েছে। সেখানকার প্রধান কংগ্রেস পরিচালিত প্রধান। পঞ্চায়েত ভবনটি যেখানে রয়েছে সেখানে যাতে অফিস হয় এবং টেলিফোনটি বসানো হয়, তা না হলে ওই অঞ্চলের উন্নয়ন কর্মসূচি ব্যহত হচ্ছে।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি বার বার এখানে উল্লেখ করছি যে, আমাদের নদীয়া জেলায় আমার নির্বাচনী কেন্দ্র করিমপুরে ব্যাপক ভাবে চোরাচালান চলছে। ঐ এলাকার পূর্ব দিকে বাংলাদেশ এবং উত্তর দিকে মুর্শিদাবাদ জেলা। ঐসব এলাকা থেকে সমাজ বিরোধিরা করিমপুরে এসে সেখানে ল অ্যান্ড অর্ডার পরিস্থিতির অবনতি ঘটাচ্ছে। এটা একটা বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। গরু চুরি থেকে আরম্ভ করে ব্যাপক ভাবে খুন পর্যন্ত হচ্ছে। অবিলম্বে ওখানে থানার স্ট্রেন্থ বাড়ানো দরকার। ওখানে দুটি ব্লকের জন্য

একটা থানা। অবিলম্বে আর একটা থানা করা দরকার। যতক্ষণ না তা করা যাচ্ছে ততক্ষণ অন্তত তিনটে পুলিশ ফাঁড়ি বসান হোক। তাহলে অন্তত এই সমস্যা কিছুটা মোকাবিলা করা যাবে। সুতরাং আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন ডায়মন্ড হারবার মহকুমা সুন্দরবন অঞ্চলের হেড কোয়ার্টার। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, সেখানে যে সাব-ডিভিশনাল হসপিটালটি আছে তাতে কোনও ব্লাড ব্যাঙ্ক নেই। অথচ সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের বিভিন্ন এলাকার মানুষ — নামখানা, পাথর প্রতিমা, মথুরাপুর, কাকদ্বীপ প্রভৃতি এলাকার — ওখানে চিকিৎসার জন্য দৈনিক যায়, কিন্তু প্রয়োজনে কোনও রক্ত পায় না। বহু লোককেই কলকাতা থেকে রক্ত নিয়ে গিয়ে দিতে হয়। এর ফলে বহু রোগী মারা যান। সুন্দরবনের ঐ সমস্ত অঞ্চলের মানুষরা অনেকেই কলকাতা চেনে না বা কলকাতার কোথায় রক্ত পাওয়া যায় তা জানেন না। ফলে তাদের খুবই দুর্ভোগ ভুগতে হয়। এই অবস্থায় অবহেলিত সুন্দরবন এলাকার মানুষদের স্বার্থে অবিলম্বে ডায়মন্ড হারবার মহকুমা হাসপাতালে একটা ব্লাড ব্যাঙ্ক স্থাপন করা দরকার। আমি আশা করি দলমত নির্বিশেষে সকলেই এটা দাবি করবেন। অতএব স্বাস্থ্য মন্ত্রী অবিলম্বে জরুরি ভিত্তিতে ডায়মন্ড হারবারে একটা ব্লাড ব্যাঙ্ক স্থাপনের ব্যবস্থা করুন। সাথে সাথে সেখানে সব রকম রক্ত পরীক্ষা ও স্ক্যান করার ব্যবস্থাও চালু করুন। কয়েক দিন আগে ঐ হাসপাতালে রক্ত না পেয়ে দুজন প্রসূতি মারা গেছেন। হাসপাতালে ভর্তি হবার সঙ্গে সঙ্গেই তাঁদের রক্তের প্রয়োজন ছিল, কিন্তু যে গ্রুপের ব্লাড তাঁদের দরকার ছিল সে গ্রুপের ব্লাড ওখানে জোগাড় করা যায় না। এই অবস্থায় আমি দাবি করছি অবিলম্বে ওখানে একটা ব্লাড ব্যাঙ্ক স্থাপন করা হোক।

**শ্রী ভক্ত মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলার আমার বিধানসভা কেন্দ্র বলরামপুরের ১৩টি মৌজায় জল সরবরাহের জন্য পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং সার্ভের কাজ সম্পন্ন করেছে এবং সে কথা ইরিগেশন ডিপার্টমেন্টকে জানিয়ে দিয়েছে। কিন্তু ইরিগেশন ডিপার্টমেন্ট নো অবজেকশন সার্টিফিকেট এখন পর্যন্ত না দেওয়ার জন্য ঐ কাজের আর কোনও অগ্রগতি হচ্ছে না। সেই জন্য আমি মাননীয় সেচ মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে ঐ কাজের জন্য সেচ দপ্তর থেকে নো অবজেকশন সার্টিফিকেট পাঠাবার তিনি ব্যবস্থা করুন। জল সরবরাহ প্রকল্পের কাজ যাতে দ্রুত তরান্বিত হয় তার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা পয়েন্ট অফ অর্ডার তুলতে

চাই। একটু আগে একজন মাননীয় সদস্য — দুর্ভাগ্যক্রমে আমি তাঁর নাম জানি না — সরাসরি আগামী বা আজকে যে রেল বাজেট সংসদে পেশ হতে চলেছে, যা এখনও পেশ হয়নি, তাকে কটাক্ষ করলেন। যে বাজেট এখনও পেশ হয়নি সেই বাজেটকে কটাক্ষ করলেন এটা তিনি করতে পারেন কি?

**মিঃ স্পিকার ঃ** না, করতে পারেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি যদি রুলস অফ প্রোসিডিয়োরের পেজ ১৬৬-র ৩২৮(৩)-টা দেখেন তাহলে মাননীয় সদস্যের বক্তব্যের পুরোটাই আপনাকে এসপাঞ্জ করতে হয়। কারণ রেল বাজেট এখনও সংসদে পেশ করা হয়নি, ভাড়া বাড়বে, কি বাড়বে না তা আমরা কেউ এখনও জানি না। তবে পশ্চিমবঙ্গের স্বার্থে রেল দপ্তরের কাছে কালকে এখানে যে দাবিগুলো পেশ করা হয়েছে, সেগুলোতে আমরা সকলের সঙ্গে একমত। যদি রেলের ভাড়া বাড়ে, পিপলের ওপর ভয়ঙ্কর রকমের কোনও আক্রমণ নেমে আসে তাহলে তখন সেটা নিয়ে নিশ্চয়ই আলোচনা হবে। কিন্তু আমরা এখানে কখনওই পার্লামেন্টের প্রোসিডিংস নিয়ে, বা অন্য কোনও স্টেট লেজিসলেচারের প্রোসিডিংস নিয়ে আলোচনা করতে পারি না। এই বই-তে ক্লিয়ার লেখা আছে, A member while speaking shall not use offensive expressions about the conduct on proceedings of Parliament or any State Legislature. স্যার, এটা ক্লিয়ার ব্যাপার, আপনি এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ স্পিকার ঃ** এক্সপ্রেশনের কোন পার্টটা অফেনসিভ ছিল?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** যে পার্টটা ভাড়া বাড়বে বলে কটাক্ষ করেছেন?

**মিঃ স্পিকার ঃ** এটা লিকেজ অফ দি বাজেট হবে, অফেনসিভ হবে না। উনি যদি কোনও খবর পেয়ে থাকেন সেই অনুযায়ী উনি বলেছেন। এটা লিকেজ অফ দি বাজেট হবে, অফেনসিভ কোথায় হল?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, উনি কোনও অফেনসিভ এক্সপ্রেশন করতে পারেন না। পার্লামেন্টের কোনও ব্যাপারে উনি অফেনসিভ এক্সপ্রেশন করতে পারেন না?

**মিঃ স্পিকার ঃ** উনি যে কটাক্ষজনক কথা বলেছেন- বলছেন এটা ডিফামেটরি বা আদারওয়াইজ। কোনও সংসদ অ্যাডজাস্ট করতে পারে না। এটা অফেনসিভ নয়, লিকেজ অফ দি বাজেট হতে পারে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, লিকেজ নয়। আপনি যদি দেখেন তাহলে দেখবেন, হি নেভার সেড লিকেজ। উনি বলেছেন, বাজেটে ভাড়া বাড়বে।

**মিঃ স্পিকার ঃ** অফেনসিভ কি হল?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এখানে অফেনসিভ হল।

**মিঃ স্পিকার ঃ** পুরো ব্যাপারটা কালকে দেখব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** পার্লামেন্টের কনডাক্ট, পার্লামেন্টের প্রসিডিংস নিয়ে আলোচনা করতে পারেন না?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি যে পয়েন্টটা তুলেছেন এটা অফেনসিভ, লিকেজ নয়। আমি বলব, মাননীয় সদস্য যেটা তুলেছেন সেটা ঠিকই তুলেছেন। এটা অফেনসিভ, লিকেজের মধ্যে আসে না। সরকারি ভাবে যা ঘোষণা করা হয়নি, সেই সম্বন্ধে যদি কেউ অ্যাসপারশন করেন সেটা লিকেজ নয়, দ্যাট ইজ অফেনসিভ।

**মিঃ স্পিকার ঃ** হোয়াট ইজ দি অ্যাসপারশন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি একজন ইনটালিজেন্ট ল ইয়ার — এটা আমরা জানি। কিন্তু সুব্রতবাবু যে পয়েন্টটা তুলেছেন সেটা রাইটলি তুলেছেন। ইট ইজ নট লিকেজ, ইট ইজ অফেনসিভ। যেটা স্থিরীকৃত হয় নি সেই সম্বন্ধে অ্যাসপারশন করা অফেনসিভ। আমার মনে হয় এটা এক্সপাঞ্জ হওয়া উচিত। ডেফিনেটলি ইট ইজ অফেনসিভ। আপনি আইনজ্ঞ, লিকেজ বলে যেটা রাখছেন সেটা ঠিক হচ্ছে না। এটা অফেনসিভ। এটা এক্সপাঞ্জ করুন।

That is no way concerned with the leakage but offensive. It is an offensive expression because that matter has not yet been taken into consideration. It is not even crystalised. That is an offence. That is an aspersion.

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন এই সম্বন্ধে কি কিছু বলবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অভিজ্ঞ। আপনি কি মনে করেন — মাননীয় ট্রেজারি বেঞ্চের মাননীয় সদস্য যে কথা বলেছেন সেটা বৈধ? আপনি কি মনে করেন এই কথা এখানে বলা যায়? আপনাকে দেখছি, বিপদে পড়েছেন। আপনি বলুন, বলা যায় কি? Under what decorum? Do you propose that a members should claim the dignity and decorum?

**মিঃ স্পিকার ঃ** একটি কথা আছে, লোককে পথে বসিয়ে দেওয়া হয়। আপনি রেল লাইনে বসিয়ে দিয়েছেন। বসুন, একটা জিনিস হচ্ছে, মেম্বারদের আরও সিরিয়াস হতে হয়। পাবলিসিটির জন্য কেউ কোনও কথা যদি বলেন, ভাড়া বাড়বে, হেন বাড়বে, তেন বাড়বে

— নিয়ম হচ্ছে, ঠিক বাজেটের আগে এইরকম মন্তব্য করা উচিত নয়। খবরের কাগজ অনেক কিছু বলতে পারে। খবরের কাগজ কি ছাপল, না ছাপল — এটা তাদের ব্যাপার। ডেমোক্রাটিক স্টেটে তাদের কিছু অধিকার আছে প্রতিবাদ করার। এটা তাদের ব্যাপার। সংসদের মধ্যে বসে অন্য সংসদে কি হতে যাচ্ছে — ঐভাবে সাধারণতঃ আলোচনা করি না, করতে দিই না।

[12-30 – 12-40 p.m.]

একথা ঠিক যে প্রতিটি মেম্বারের রাইট আছে যে যদি কোনও বাজেটের মধ্যে রেল ভাড়া বাড়ে বা কোনও মূল্যবৃদ্ধি ঘটে বা কোনও নতুন কর বসানো হয় তা হলে এর উপর ডিবেট করতে পারা যায়। তবে এ ব্যাপারে একটা এফেক্ট পড়তে পারে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আপনার রুলিং মাথা পেতে নিচ্ছি। কিন্তু আমরা হচ্ছি আসমুদ্র হিমাচল ৯০ কোটি দেশের মানুষ। কোনও একজন মানুষের হুইমস এর উপর ভারতবর্ষের মানুষকে ছেড়ে দেওয়া যায় না। আমরা খবরের কাগজে দেখেছি, আপনি আমাদের থেকেও বেশি খবর রাখেন। হাতে করে, বগলে করে একেবারে বাজেট বই নিয়ে আজকে যিনি বাণিজ্যমন্ত্রী, যিনি অর্থমন্ত্রী তিনি ওয়াশিংটনের পারমিশন নিয়ে আসছেন। আমরা ৯০ কোটি মানুষের মর্যাদা হারাতে দেব না। আমরা সে সম্পর্কে নিশ্চুপ হয়ে থাকতে পারি না। এই ভাবে দেশকে ছেড়ে দেওয়া যায় না। এটা হল আমাদের তীব্র প্রতিবাদ। এই বিষয়েই দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে। কিন্তু রবীন বাবু আপনি যে একেবারে জ্বালাময়ী বক্তৃতা করলেন। সেটা ভাল হয়েছে। কিন্তু মূল বিষয়টা হচ্ছে আজকে বাজেট প্লেস হবে। খবরের কাগজে কি ছাপল না ছাপল, বাজেট মন্ত্রী কি বললেন আপনি এই ব্যাপারে কি ভাবে ডিবেট করবেন। এসব করবেন না। এটা ঠিক নয়।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তথ্যও সংস্কৃতি দপ্তরের এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার গ্রাম বাংলার প্রচুর লোকশিল্পী ছড়িয়ে আছেন। তাঁরা চরম আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছেন। পেশাগত হিসাবে এঁরা ক্ষেত মজুর না হলেও শ্রেণীগত হিসাবে এঁরা ক্ষেত মজুরের সমতুল্য। এখন পঞ্চায়েতে ত্রিস্তর এর মাধ্যমে জওহর রোজগার যোজনা এবং সেলফ এমপ্লয়মেন্ট স্কিমের মাধ্যমে গ্রামোন্নয়নের কাজ চলছে। আমার বক্তব্য হচ্ছে এমন কোনও ব্যবস্থা করা হোক যাতে এই সমস্ত লোকশিল্পীদের পুনর্বাসন বা এদের চর্চা কেন্দ্র নির্মাণ করা যায় এবং তারা যাতে আর গ্রামের হাটে গঞ্জে ভিক্ষা বৃত্তি না করে সে দিকেও লক্ষ্য রাখতে হবে এবং অর্থের দিক থেকেও তারা যাতে লাভবান হতে পারে সে দিকেও লক্ষ্য রাখতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি ক্ষুদ্র কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত কয়েক বছর ধরে তাঁত সুতোর যে হারে মূল বৃদ্ধি ঘটছে তাতে শান্তিপুর সহ সারা পশ্চিমবাংলার সমস্ত তাঁত শিল্পীরা একটা চরম আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছে। আমরা জানি যে শান্তিপুরের তাঁত শিল্পের একটা খ্যাতি আছে। প্রায় ৪০ হাজার তাঁত আছে। যেখানে প্রতি তাঁতে আড়াই জন করে লক্ষাধিক মানুষ কাজ করে। শুধু শান্তিপুরেই নয়, নদীয়া, নবদ্বীপ, রানাঘাট, বর্ধমান, কাটোয়া, হুগলিতেও তাঁত শিল্পীরা চরম সঙ্কটের মধ্যে রয়েছে। বহু তাঁত বন্ধ হয়ে গেছে। তাঁত শিল্পীরা অনাহারে দিন কাটাচ্ছেন। রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। প্রয়োজন হলে কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বড় ধরনের প্রাকৃতিক বিপর্যয় ঘটলে খবরের কাগজে, টি.ভি.-র মাধ্যমে আমরা জানতে পারি এবং সরকার তখন কিছু ব্যবস্থা করেন। কিন্তু মাঝে মাঝে এমন বিপর্যয় ঘটে যেটা খবরের কাগজে বা টি.ভি-তে জানানো হয় না। গত ডিসেম্বর মাসে ছোট্ট একটা জায়গা বাসন্তিতে ঘুর্ণি ঝড় হয়ে গেল এবং তাতে হাজার থেকে ২ হাজার বিঘা ধানের গাছ শুধু দাঁড়িয়ে আছে, কিন্তু ঐ ধান গাছে কোনও ধান ছিল না। এই সংবাদ খবরের কাগজে বা টি.ভি.-তে বিবৃত হল না। বি.ডি.ও.-র মাধ্যমে ডি.এম.-কে জানানো সত্ত্বেও কোনও প্রতিকারের ব্যবস্থা হয়নি। সুতরাং ব্লক স্তরে এমন কিছু ব্যবস্থা রাখা হোক বি.ডি.ও. বা আধিকারীকবৃন্দের অধীনে যাতে সেই সময়ে কিছু রিলিফের ব্যবস্থা করা যায়। সেখানে প্রায় ২০০ ঘর বাড়ি ভেঙ্গে গেছে, ১০ থেকে ১৫টি গবাদি পশু মারা গেছে, যদিও মানুষের প্রাণহানি হয়নি। ছোট ছোট জায়গায় এই ধরনের প্রাকৃতিক বিপর্যয় হলে তার থেকে পরিত্রাণের ব্যবস্থা করার জন্য আমি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ব্লকওয়াইজ কিছু আপদকালীন ব্যবস্থা রাখা হোক যাতে এই ধরনের বিপর্যয়ের মোকাবিলা করা যায়।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা নানুর গ্রামের একটি ঘটনা মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬.১০.৯৪ তারিখ ভোর রাত্রে দিপালী বাগদী নামে একজন মহিলা মাছ ধরতে গিয়েছিল ক্যানেলে। সেখান থেকে নানুর গ্রামের দুইজন উশৃঙ্খল যুবক তাকে ধরে নিয়ে যায় এবং তার উপরে অত্যাচার করে এবং তার শ্লিলতাহানী করে। এই ব্যাপারে নানুর থানায় ডায়েরি করা হয়। কিন্তু পুলিশ কোনও ব্যবস্থা না নেবার ফলে ঐ দিপালী বাগদীকে আর খুঁজে পাওয়া যায় না। পুনরায় ঐ থানায় ডায়রি করা হয়। কিন্তু তাতেও কোনও ব্যবস্থা না করার জন্য তার আত্মীয় স্বজন মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেন। এই খবর নানুর থানা জানার পরে থানার ও.সি. বলেন যে প্রয়োজনে মুখ্যমন্ত্রী এসে অ্যারেস্ট করবেন, আমরা

কোনও ব্যবস্থা গ্রহণ করব না। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে, এই ঘটনার সঙ্গে যারা যুক্ত আছে, যে সব পুলিশ অফিসার দোষী তাদের গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার সদর মহকুমার একটা বিরাট জায়গা জুড়ে বিশেষ করে ছাতনা, সালতোড়া, গঙ্গাজলঘাটি, এই সমস্ত ব্লক খরা কবলিত এলাকা বলে চিহ্নিত হয়েছে। এখানে বিভিন্ন জায়গায় পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। সামনে গ্রীষ্মকাল আসছে। তার ফলে গ্রামের কুঁয়ো, পুকুরের সমস্ত জল শুকিয়ে যাবে। তাই যেখানে পানীয় জলের যে যে সূত্রগুলি আছে সেগুলি যাতে সচল থাকে এবং যেগুলি অচল হয়ে আছে, সেগুলি মেরামত করে যাতে সচল করা যায় তার জন্য আগে ভাগে আমি জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। সেই সঙ্গে পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্পগুলিতে বিশেষ করে ছাতনায় সপ্তাহের প্রায় অর্ধেক দিন জল থাকে না, জল তোলা যাচ্ছে না। কাজেই যাতে এই রকম অবস্থায় এগুলি না থাকে, উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি গ্রামীন হাসপাতাল বা প্রাথমিক হেলথ সেন্টার সম্পর্কে বলব। আমার এলাকায় কয়েকটি প্রাথমিক হেলথ সেন্টার আছে যেখানে ডাক্তার অ্যাপয়েন্টেড হচ্ছে কিন্তু সেই ডাক্তাররা যাচ্ছেন, আবার যাচ্ছেন না। অর্থাৎ সপ্তাহে একদিন কি দুইদিন যাচ্ছেন, কিন্তু বেশির ভাগ সময়ে যাচ্ছেন না। তারপরে হোমিওপ্যাথি ডাক্তার হাসপাতালে দেওয়া হয়েছে। তাদের কোনও ঠিকানা নেই, কোথাও পাওয়া যায় না। এই রকম অবস্থার মধ্যে ওখানকার মানুষ রয়েছে। আবার হোমিওপ্যাথি ডাক্তার যারা অ্যাটাচড আছে, তারা কাদের আন্ডারে আছেন জানা যাচ্ছে না। তারা কি সি.এম.ও.এইচ.-এর আন্ডারে, তাদের কি সি.এম.ও.এইচ. কন্ট্রোল করেন? সি.এম.ও.এইচ. জিজ্ঞাসা করলে তিনি বলতে পারছেন না. এই রকম একটা অবস্থার মধ্যে আমরা রয়েছি। আমি সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে বিভিন্ন হাসপাতালে বিশেষ করে গ্রামাঞ্চলে যে হাসপাতাল আছে, সেখানে ডাক্তারদের যাবার জন্য ব্যবস্থা করুন এবং ডাক্তাররা যাতে সপ্তাহে ৫।৬ দিন সেখানে থাকেন সেটার ব্যবস্থা করুন এবং এটা যাতে তাড়াতাড়ি হয় সেই ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। স্যার, কয়েক দিন আগে পঞ্চায়েত মন্ত্রী বলেছিলেন যে, মিউনিসিপ্যালিটির এলাকার যে জায়গাগুলির উন্নতি হচ্ছে না সেগুলিকে আবার পঞ্চায়েতে ফিরিয়ে নেওয়া হবে। আমার হাওড়া কর্পোরেশন এলাকার ৬টি অঞ্চলকে ১৯৮৪ সালে কর্পোরেশনের অন্তর্ভুক্ত করা হয়, কিন্তু দীর্ঘ ১১ বছরেও সেখানে কোনও পানীয় জলের ব্যবস্থা হল না। পাইপ লাইনে জল নেই, অথচ পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট থেকে সারা হাওড়া শহরে জল দেওয়ার ব্যবস্থা করার কথা ছিল। কিন্তু আজও জগাছা, বালটিকুরি, সাঁতরাগাছি ইত্যাদি এলাকায় জল যায়নি। এখানকার টিউবওয়েলগুলিও অকেজো হয়ে আছে। হাওড়া কর্পোরেশন দেউলিয়া খাতায় নাম লিখিয়েছে। উন্নয়নের টাকায় মাইনে দিতে হচ্ছে। অবিলম্বে যাতে পাইপ লাইনে জলের ব্যবস্থা করা হয় তার জন্য আমি পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা খড়গ্রাম ব্লকে একটি প্রাথমিক চিকিৎসা কেন্দ্র এবং ৪টি উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে। ওই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ২টি গাড়ি আছে — একটি অ্যাম্বুলেন্স গাড়ি রোগী পরিবহনের জন্য এবং আরকটি গাড়ি ডাক্তার, স্টাফদের ব্যবহারের জন্য। কিন্তু গাড়ি ২টি নষ্ট হয়ে গেছে। বিশেষ করে অ্যাম্বুলেন্সটি সাংঘাতিক ভাবে খারাপ হয়ে আছে। এর ফলে এই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে যে সব রোগী ভর্তি হন তাঁদের মধ্যে যাদের অবস্থা সিরিয়াস তাদেরকে সদর হাসপাতাল বা জেলা হাসপাতালে রেফার করতে অসুবিধা হয়ে পড়ে, কারণ গ্রামে বিকল্প পরিবহন ব্যবস্থা নেই। এরজন্য রোগীদের দুর্ভোগ হচ্ছে, তাঁরা চিকিৎসা পাচ্ছেন না। আমি এ ব্যাপারে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে অ্যাম্বুলেন্স সারিয়ে দেওয়া হয়।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, বিনাশকালে বুদ্ধি নাশ হয়। গুজরাট, মহারাষ্ট্রে বি.জে.পি., শিবসেনারা দাপিয়ে বেড়াচ্ছে, আর দিল্লিতে কংগ্রেসি সাংসদ আসলাম শের খান-এর বাড়িতে কংগ্রেসিরা মারপিট করছে। এই কংগ্রেসি সাংসদরা যে ভাবে মারপিট করছেন তাতে জন প্রতিনিধিদের সম্মান ধূলোয় লুটোচ্ছে। অপর দিকে কংগ্রেস সেশনকে দিয়ে বিহারে নির্বাচন অনিশ্চিত করে তুলেছে। আজকে কংগ্রেস কোথায় নেমে গেছে? নোংরামির চূড়ান্ত জায়গায় চলে গেছেন তারা। দেশকে ধ্বংসের মুখে তারা ঠেলে দিচ্ছেন। দেশের মানুষ আজকে অনাহার, অর্ধাহারে, বেকারত্বে ভুগছে। সেখানে উগ্র সাম্প্রদায়িক যারা তারা আজকে গুজরাট, মহারাষ্ট্রে সন্ত্রাস সৃষ্টি করছে। আর তার পাশাপাশি জন প্রতিনিধিরা মারামারি করছেন! পশ্চিমবঙ্গেও তার প্রভাব ফেলার চেষ্টা করছেন তারা। কাজেই মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি, কংগ্রেসি সমাজ বিরোধি যারা দেশকে সর্বনাশের পথে ফেলে দিচ্ছে তাদের গ্রেপ্তার করুন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আজকে গোটা মুর্শিদাবাদ জেলা জুড়ে বিদ্যুতের লো ভোল্টেজ চলছে। বিদ্যুতের সাপ্লাই ঠিকমতো নেই সেখানে। এর ফলে সেখানে কৃষি ব্যবস্থা মার খাচ্ছে, আর.এল.আই. বন্ধ হয়ে যাচ্ছে, চাষীরা জল পাচ্ছেন না। লো ভোল্টেজে পাম্প চালাবার ফলে ট্রান্সফর্মার পুড়ে যাচ্ছে। সামনেই খরা মরশুম, তার জন্য বিদ্যুতের সাপ্লাই বাড়াবার জন্য আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করছি আপনার মাধ্যমে।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। সবেমাত্র যে ভারত ছাড় আন্দোলনের সুবর্ণ জয়ন্তী পালন করলাম সেই ভারত ছাড় আন্দোলনে জাতীয় প্রেক্ষাপটে যারা জাতীয় সরকার গড়ে আমাদের মর্যাদা বাড়িয়েছেন তাঁরা হলেন প্রয়াত অজয় মুখার্জি, সতীশ সামন্ত এবং রজনী প্রামানিক। ঐ সরকার ২১ মাস ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে সংগ্রাম চালিয়েছিলেন। আর এই জাতীয় সরকার হল অজয় মুখার্জির ব্রেন-চাইল্ড। তিনি এই রাজ্যে তিনবার মুখ্যমন্ত্রী হয়েছিলেন। আজকের যিনি জ্যোতি বাবু তিনি এই অজয় মুখার্জির কোলে চেপেই ক্ষমতায় এসেছেন ফ্রন্ট রাজনীতি শিখে। আজকে আমরা যে ভারত ছাড় আন্দোলনের সুবর্ণ জয়ন্তী পালন করছি সেই আন্দোলনের বিরোধিতা একদিন যারা করেছিলেন আজকে তারাও এই অনুষ্ঠান পালনে সামিল হচ্ছেন। সেই অজয় মুখার্জির আজও পর্যন্ত এই বিধানসভায় কোনও ফটো নেই। সেজন্য আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, অবিলম্বে অজয় মুখার্জি তৈলচিত্র বিধানসভায় বসানো হোক।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার মোহনপুর ব্লকে যে স্বাস্থ্য কেন্দ্র রয়েছে সেটা ওড়িষ্যা সীমান্তবর্তী এলাকা। ওখান থেকে কয়েক কিলোমিটার দূরে গেলে সদর হাসপাতাল পাওয়া যায়। সরকারি স্বাস্থ্য বিভাগের রিপোর্ট অনুযায়ী ঐ স্বাস্থ্য কেন্দ্রের বিল্ডিংটির ষোল আনাই কনডেমড বলে ঘোষিত হয়েছে এবং তার ফলে অন্তঃবিভাগ খোলা হয়নি বলে পেসেন্ট ভর্তি করা যাচ্ছে না। এ ব্যাপারে দীর্ঘদিন ধরে পঞ্চায়েত এবং আমরা সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি যাতে বিল্ডিংটির মেরামত করা হয়, কিন্তু তার কিছুই হয়নি। সেখানকার সাউরিয়ায় যে সহায়ক স্বাস্থ্য কেন্দ্রটি রয়েছে তারও ঐ একই অবস্থা। তার জন্য অবিলম্বে স্বাস্থ্য কেন্দ্রটির বিল্ডিং পুনর্নির্মাণ করবার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি যে বিষয়টার প্রতি আকর্ষণ করছি, ইতিপূর্বে সে ব্যাপারে এই বিধানসভাতেও তাঁর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু এখনও পর্যন্ত সেটা কার্যকর হয়নি। অবসর প্রাপ্ত শিক্ষকগণ সুদুর তারকেশ্বর থেকে আমার কেন্দ্র চন্দননগরে পেনশন নিতে আসছেন যাঁদের মধ্যে অনেকে চোখে পর্যন্ত দেখতে পান না। তাঁদের আবেদন, ব্যাঙ্কের মাধ্যমে তাদের পেনশন

দেওয়া হোক। এই প্রসঙ্গে উল্লেখ করছি, পশ্চিমবঙ্গের বহু জেলাতে, উত্তর চব্বিশ পরগনা এবং আরও অনেক জেলাতে বিভিন্ন ট্রেজারি থেকে অবসর প্রাপ্ত শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে পেনশন দেওয়া হয়। সেক্ষেত্রে চন্দননগরের শিক্ষকগণ সেই সুযোগ থেকে কেন বঞ্চিত হবেন জানি না। সেজন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করছি, বিষয়টা সহানুভূতির সঙ্গে বিবেচনা করে প্রয়োজনীয় সার্কুলার ইস্যুর ক্ষেত্রে তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় আইন ও বিচার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাচ্ছি, লোক আদালতের প্রতি বিশেষ যত্ন নেবার জন্য। জামালপুর পঞ্চায়েত সমিতিতে গত ২৫.২.৯৫ তারিখে লোক আদালত খোলা হয় এবং সেখানে পুরানো ১২৫টি কেসের মধ্যে ৪৪টি কেসের নিষ্পত্তি হয় এবং কিছু কেস কোর্টে মীমাংসা হবে বলে সিদ্ধান্ত হয়। তার জন্য মাননীয় আইন মন্ত্রীর কাছে আবেদন করছি, লোক আদালতের প্রতি গুরুত্ব দেওয়া হোক।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র নাকাশিপাড়া থেকে বেথুয়াডহরি হয়ে ধনঞ্জয়পুর শিবপুরঘাট পর্যন্ত ১২ কি.মি. রাস্তা কাঁচা থাকার ফলে এই অঞ্চলের মানুষ অত্যন্ত দুরবস্থার মধ্যে আছে। স্যার, আপনার স্মরণ আছে ১৯৯০ সালে শিবপুর-চাঁদেরঘাট-এ নাকাশিপাড়া ব্লকের প্রাথমিক বিদ্যালয়ের বাৎসরিক ক্রীড়া প্রতিযোগিতা হয়েছিল। সেখান থেকে ফেরার পথে বীরপুরঘাটে নৌকাডুবি হয়েছিল এবং তাতে অনেক ছাত্র ছাত্রী এবং শিক্ষক প্রাণ হারিয়েছিল। এই রাস্তা যদি ভাল থাকত তাহলে তাদের ওই বীরপুরঘাটে গিয়ে পারাপার হতে হত না। তাই আমি আপনার মাধ্যমে, নাকাশিপাড়া থেকে বেথুয়াডহরি হয়ে ধনঞ্জয়পুর শিবপুরঘাট পর্যন্ত ১২ কি.মি. রাস্তা অবিলম্বে যাতে পাকা করা হয় তার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের রাজ্যে প্রতিটি হাসপাতালে একটা করে ভিজিটিং কমিটি আছে। সেই ভিজিটিং কমিটিতে এম.এল.এ.-রা সদস্য ছিলেন। সম্প্রতিকালে এই ভিজিটিং কমিটি থেকে এম.এল.এ.-র নাম বাদ দেওয়া হয়। ঐ ব্যাপারে আমি গতবারে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম এই আদেশ পরিবর্তন করতে। উনি বলেছিলেন সংশোধিত আদেশ জারি করবেন। এখনও পর্যন্ত সেই আদেশ যায়নি। হাসপাতালের ভিজিটিং কমিটিতে এম.এল.এ.-দের যুক্ত করা হয়নি। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই হাসপাতালের ভিজিটিং কমিটিতে স্থানীয় এম.এল.এ. থাকবে না এটা হতে পারে

না। স্যার, আপনি এটা সিরিয়াসলি নিন এবং অবিলম্বে যাতে স্বাস্থ্য দপ্তর থেকে নির্দেশ যায় সেই ব্যাপারে আপনার হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র কাটোয়ায় একটা মহকুমা হাসপাতাল আছে। এই হাসপাতালের বেডের সংখ্যা ১৮০টি। এখানে প্রতিদিন সাড়ে তিনশো থেকে চারশো ইন্ডোর পেসেন্ট ভর্তি হয় চিকিৎসার জন্য। মাননীয় মন্ত্রী মহাশয় যখন এই হাসপাতাল ভিজিট করতে যান তখন বলেছিলেন যে, 'আমাদের যে পরিকাঠামো আছে তাতে বেডের সংখ্যা বাড়াতে অসুবিধা নেই'। ডাক্তার এবং যে সমস্ত স্টাফ লাগে তা রয়েছে। তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি এই হাসপাতালের বেডের সংখ্যা যাতে বাড়ানো হয় তার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন। এই মহকুমা হাসপাতালটি ৪টি জেলার কেন্দ্রস্থলে অবস্থিত, বিভিন্ন জায়গা থেকে এখানে রোগী আসে চিকিৎসার জন্য। এখানে বিল্ডিং আছে, স্টাফেরও দরকার নেই, শুধু মাত্র বেড বাড়ালেই হবে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যাতে এখানে বেড বাড়ানো হয় তার জন্য তিনি যেন উপযুক্ত ব্যবস্থা নেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার এসপ্লানেড থেকে শ্রীরামপুর পর্যন্ত এল-৩১, সি.এস.টি.সি.-র একটা বাস চলে। বিধাননগর থেকে শ্রীরামপুর পর্যন্ত এস.এস.-৪, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন-এর একটা বাস চলে। এই দুটি বাসই শ্রীরামপুরে যায়। এই বাসের সংখ্যা এত কম যে মানুষ বাসের উপর ভরসা রাখতে পারে না। তা ছাড়া স্টেশনে যাত্রিরা এই বাসের সুযোগ নিতে পারে না। আমি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এই এস.এস.-৪ এবং এল-৩১ এই দুটি বাস যেগুলি শ্রীরামপুর পর্যন্ত যাচ্ছে সেটা আর একটু বাড়িয়ে বৈদ্যবাটি পর্যন্ত করুন। তাহলে এই বাসের সুযোগ শেওড়াফুলি স্টেশনের যাত্রিরাও গ্রহণ করতে পারবে। বৈদ্যবাটি পর্যন্ত এই বাসের রুট বাড়িয়ে দিলে সরকারের অতিরিক্ত কোনও ব্যয় হবে না, উপরন্তু প্যাসেঞ্জাররা বেনিফিটেড হবে। এই ব্যাপারে পরিবহন মন্ত্রীকে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কেন্দ্র ডোমজুড়ের কোনাখালি। ডোমজুড়, বলুহাটি ঐসব অঞ্চলে এক সময় মার্টিন রেল চলত। এখন সেখানে প্রচুর বসতি বেড়ে গেছে। সেখানে পরিবহন ব্যবস্থা বলতে এখন কয়েকটি প্রাইভেট বাস অনিয়মিত ভাবে চলে। ফলে সেখানকার মানুষ প্রাণের মায়া ত্যাগ করে, ঐসব বাসেই যাতায়াত করেন। আমি পরিবহন মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, মার্টিন রেলের বিকল্প হিসাবে ঐ পথে যাতে এসপ্ল্যানেড থেকে বলুহাটি পর্যন্ত অন্ততপক্ষে ১০ খানা সরকারি বাস চালু করা হয় তার ব্যবস্থা করতে।

**শ্রী জ্যোতি চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে শিল্প মন্ত্রী এবং রুগ্ন

শিল্প মন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ষ্ট্যাণ্ডার্ড ফার্মাসিউটিক্যালস অ্যাণ্ড ওপেক ইনোভেসান লিমিটেড, পূর্ব-ভারতের একমাত্র পেনিসিলিন প্রস্তুতকারক কারখানা—দীর্ঘ ৪ বছরের উপর বন্ধ হয়ে আছে। এবং, কারখানায় ডি. আই. এফ. আর., এ. আই. এফ. আর.-এর মামলা চালু আছে। রাজ্য সরকারের তরফ থেকে এন. আর. আই. বলে একজনকে আর. বি. চাড্ডা অ্যাণ্ড সন্সকে ডেপুট করা হয়েছিল। কিন্তু পরবর্তী সময়ে এটা প্রমাণ হয়েছে, সে ব্রোকার ছাড়া আর কিছুই নয়। পরবর্তী সময়ে রাজ্য সরকার ও. পি. মহাল নামে এক ভদ্রলোককে নিয়ে এসেছিল। তার ব্যাকগ্রাউণ্ড হল—সে প্রমোটার। আমার মনে হচ্ছে দুই মন্ত্রীর লড়াইয়ের জন্য এই কারখানা জে. কে. স্টিলের মতো পরিণত হবে। এরকম লাভজনক কারখানা, আজকে ১৪২৮ জন শ্রমিক সেখানে তাদের পরিবার নিয়ে অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে এবং ৩০ জন আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, আর কালবিলম্ব না করে অবিলম্বে এই কারখানার কথা ভাবুন। বহু শিল্পপতি, যারা এই ওষুধ ব্যবসায়ের সঙ্গে লিপ্ত, তারাও উৎসাহিত এটা নিতে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রোজগার যোজনা নামে বেকার যুবকদের জন্য একটা স্বনিযুক্তি প্রকল্প কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছিলেন। আমাদের মেদিনীপুর জেলাতে ৯৪-৯৫ সালে টার্গেট ঠিক হয়েছিল ২ হাজার। কিন্তু ডিস্ট্রিক্ট ইণ্ডাস্ট্রি সেন্টার ৬'শ নাম নির্বাচন করেছেন। সবগুলোই ব্যাঙ্কে পাঠানো হয়েছে। কিন্তু মাত্র ১৪৩ টি নাম অনুমোদন পেয়েছে। ব্যাঙ্কগুলো সম্পূর্ণ ভাবে অসহযোগিতা করছে। তারা অজুহাত দিচ্ছে বেকার যুবকরা স্বনিযুক্তি প্রকল্পের টাকা নিচ্ছে কিন্তু সেই লোন শোধ দিচ্ছে না। অথচ দেখা যাচ্ছে ভারতবর্ষের ব্যাঙ্কগুলো শিল্প পতিদের কাছ থেকে প্রায় ২৫ হাজার কোটি টাকা পাবে। শিল্পপতিদের কাছে প্রায় ২৫ হাজার কোটি টাকা অনাদায়ী পড়ে আছে। আমরা জানি, পশ্চিমবঙ্গে যা লোন দেওয়া হয়, তা ফেরত দেওয়ার গড় প্রায় ৩৫ ভাগ, যা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের থেকে ভাল। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে, আমার জেলাতে ব্যাঙ্কগুলো সম্পূর্ণ ভাবে অসহযোগিতা করার জন্য বেকার যুবকরা স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে যে কর্মসংস্থানের ব্যবস্থা তা করতে পারছেন না।

[1-00 – 1-10 p.m.]

স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের এবং কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আসলে বেকার যুবকদের ধাপ্পা দেবার জন্য, ভাঁওতা দেবার জন্য মাঝে মাঝে প্রধানমন্ত্রী এই রকম ঘোষণা করেন। কিন্তু বাস্তবে তা কার্যকর হয় না। সুতরাং আমি কেন্দ্রীয় সরকারের কাছে আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে তাঁরা যেন এই প্রকল্প রূপায়িত করার জন্য উদ্যোগ গ্রহণ করেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, গত ২২শে ডিসেম্বর আমার নির্বাচনী এলাকা বারুইপুরে আরও একজন আর্সেনিকে আক্রান্ত হয়ে মারা গেলেন। এই পরিবারে চার জনের মধ্যে দু'জন মারা গেলেন। গোটা বারুইপুরে এডস বা ক্যানসার এবং অন্যান্য যে সমস্ত ভয়াবহ রোগ আছে তার থেকে ভয়াবহ আকার ধারণ করেছে এই আর্সেনিক। কিছুদিন আগে আমরা বারুইপুর থেকে পঞ্চাশটি নলকূপ থেকে জল নিয়ে গিয়ে যাদবপুরে এনভায়রনমেন্ট্যাল স্কুল অব স্টাডিস যেটি আছে সেখানে পরীক্ষা করাতে গিয়েছিলাম। পঞ্চাশটি স্যাম্পেল সার্ভে করে দেখা গেছে যে ৪৬টিতেই আর্সেনিক আছে এবং তা বিপদ সীমার উপরে—.০০৫ মি.গ্রা. করে আর্সেনিক পাওয়া গেছে। আমি এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তের সঙ্গেও কথা বলেছি। আমি বলেছি যে এই অবস্থায় যুদ্ধকালীন জরুরি ব্যবস্থা যদি না নেওয়া হয় তাহলে অবস্থা আরও ভয়াবহ আকার ধারণ করবে। বারুইপুরে টিউবওয়েলগুলোতে আর্সেনিক পাওয়া যাচ্ছে। আমি অসীমবাবুর সঙ্গে কথা বলেছি। যুদ্ধকালীন জরুরি ব্যবস্থা নেবার জন্য আমি তাঁকে অনুরোধ জানাচ্চি, তা না হলে অনেক মানুষ প্রাণে মারা যাবে।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় এই সভায় রাখছি। আমার কনস্টিটিউয়েন্সী শালবনীতে প্রচুর কাঁচা লঙ্কার চাষ হয়। সেখান থেকে রেগুলার ১৪-১৫ টন করে লঙ্কা ভারতের বিভিন্ন জায়গায় সরবরাহ করা হয়। কিন্তু স্টেশনে কোনও শেড নেই এবং বাড়তি রেক নেই। শেড না থাকার জন্য বর্ষাকালে চাষীদের খুবই অসুবিধা হয় এবং প্রচুর ক্ষতি হয়। আমি এই শেড নির্মাণের জন্য এবং বাড়তি রেকের ব্যবস্থা করার জন্য কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পানিহাটীতে রেশন অফিসে আর. ও.-১ ফর্ম জেরক্স করে প্রার্থীদের কাছে পাঁচ থেকে দশ টাকায় বিক্রি করা হচ্ছে, এক শ্রেণীর অসাধু কর্মচারি এই কাজে সহযোগিতা করছে। তাদের যে সংগঠন, অর্থাৎ ফেডারেশন, এরা তার সদস্য অথবা বন্ধু। আমি জানি না, এই অর্থনৈতিক কাজ করবার অধিকার তাদের আছে কিনা। আমরা যে মুহূর্তে আন্তর্জাতিক অর্থভাণ্ডার এবং আই. এম. এফের বিরুদ্ধে লড়াই করছি, তাদের দেওয়া শর্তগুলো মানতে গিয়ে আমাদের পরিষেবামূলক কাজগুলো যেখানে বন্ধ হচ্ছে, আইডেন্টিটির প্রশ্নে মানুষ যখন রেশন কার্ড আনতে যাচ্ছে তখন এই ধরনের কাজ করা হচ্ছে। আমার কাছে কিছু ব্যক্তি সুনির্দ্দিষ্ট ভাবে অভিযোগ করেছেন। আমি আপনার কাছে এই কাগজগুলো জমা দিতে চাইছি। মাননীয় মন্ত্রী মহাশয় যাতে এই ব্যাপারে যথেষ্ট গুরুত্ব দেন তার জন্য আমি তাঁর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় বিবেকানন্দ সেতু এক বিপজ্জনক পরিস্থিতির মধ্যে এসে দাঁড়িয়েছে, যে কোনও সময়ে এখানে বড় ধরনের বিপর্যয় ঘটতে পারে।

দক্ষিণ বাংলার অনেকগুলো জেলা এই সেতুর সঙ্গে যুক্ত। আমি পূর্ত এবং পরিবহন, দুটি দপ্তরের মাননীয় মন্ত্রীদের কাছে অনুরোধ জানাচ্ছি—দলমত নির্বিশেষে ঐ অঞ্চলের সমস্ত নাগরিকবৃন্দ অনুরোধ জানাচ্ছে—যে অবিলম্বে বিবেকানন্দ সেতুটির মেরামতের জন্য তাঁরা যেন তৎপর হন। এই ব্যাপারে সরকার তৎপর হন। তারজন্য যে সমস্ত যানবাহন এর উপর দিয়ে চলাচল করে তা নিয়ন্ত্রণ করে চালু রাখা হোক। এই সেতুটি অবিলম্বে মেরামত না করতে পারলে যে কোন মানুষ দুর্ঘটনার কবলে পড়বে। বাস, লরি থেকে আরম্ভ করে অসংখ্য গাড়ি যেগুলো এর উপর দিয়ে যায় সেগুলো যে কোন সময়ে দুর্ঘটনার কবলে পড়বে। এখুনি এই সেতুটি যদি সংস্কার না করা হয় তাহলে মানুষের নিরাপত্তা থাকবে না এবং যে কোনও মুহূর্তে তাদের ভয়াবহ বিপর্যয়ের সম্মুখীন হতে হবে। সেইজন্য আমি অনুরোধ করছি যে পরিবহন মন্ত্রীর কাছে যে তিনি যাতে অবিলম্বে দ্রুততার সঙ্গে এর সংস্কার করার ব্যবস্থা করেন এবং সেতুটি যাতে মেরামতি হয় তার আবেদন রাখছি, এর কোন অংশ বন্ধ করবেন আর কোন রাস্তা দিয়ে সেতুটি যাবে সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী বিশেষ দৃষ্টি দিয়ে মেরামতির ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাজকুল-এগরা এই রাস্তাটি দীঘা যাবার দু নং রাস্তা। ৫২ কি. মি. এই রাস্তাটির বর্ষাকালে এমন অবস্থা হয় যে বাস থামিয়ে দিয়ে লোক নামিয়ে বাস পার করতে হয়। ভগবানপুর, পটাশপুর, এগরা এবং সবংয়ের এই টোটাল অঞ্চলের একমাত্র রাস্তা এটি, যা দিয়ে দীঘা যাওয়া যায়। মেদিনীপুর মেচেদা রাস্তার থেকে বাই পাস হিসাবেও এটা কাজ করে থাকে। এই গ্রীষ্মের মধ্যে এই রাস্তা সারানোর ব্যবস্থা যদি না করা হয় তাহলে বাস মালিকরা বলেছে যে বাস বন্ধ করে দেবে। এই রাস্তাটির জন্য পরিবহন ব্যবস্থা বিপর্যয়ের মুখে। মাত্র ২২টি লোক্যাল বাস চলে, এখন সেগুলোও প্রায় নেই। হাওড়া থেকে কিছু কিছু বাস আসে আর বিকল্প হিসাবে কিছু ট্রেকার চলে এবং ভ্যান রিক্সা চলে। এরফলে জনসাধারণের খুবই অসুবিধা হয়। পরিবহন দপ্তর থেকে সি. এস. টি. সির বাস চালানো হয় এবং এস. বি. এস. টি. সির বাস চালানো হয়। তারাও রাস্তা মেরামতি না হওয়ার জন্য বন্ধ করে দেবে ঠিক করেছে। সুতরাং আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে যাতে ওই রাস্তা মেরামতির ব্যবস্থা করা হয়।

**শ্রী আবুআয়েস মণ্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রে দেনুর সড়কটি দীর্ঘদিন ধরে তৈরি করার পরিকল্পনা রয়েছে। বিগত আর্থিক বছরে ১৯৮৯-৯০ সালে এই রাস্তাটি করার পরিকল্পনা ছিল কিন্তু তা হয়নি। এই বিষয়ে জেলার পূর্ত বিভাগের ইঞ্জিনিয়ারের সঙ্গে বারেবারে যোগাযোগ করা হয়েছে, কোনও কাজ হয়নি। ওই রাস্তাটি না থাকার জন্যে দুর্গম অঞ্চলের

হাজার হাজার মানুষ অত্যন্ত কষ্টের মধ্যে চলাচল করে। বর্ষাকালে এর যোগাযোগ ব্যবস্থা একেবারে বিচ্ছিন্ন হয়ে পড়ে। সুতরাং আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে জরুরি ভিত্তিতে ওই সড়কটি সম্পন্ন করা হয়।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কংগ্রেসিদের অর্থনীতি হচ্ছে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আপোষকামী নীতি এবং এরফলে হাজার হাজার কোটি কোটি টাকা দেশের লুঠ হচ্ছে। এইসব কারণে আজকে ওরা মহারাষ্ট্রে এবং গুজরাটে হেরেছে। স্যার, ওদের যে নীতি আছে তা নিয়ে আমাদের ব্যস্ততা নেই কিন্তু আমরা শুধু চাই ওদের ওই নীতি পরিবর্তিত হোক। ওই জনবিরোধীনীতির থেকে ওরা সরে আসুক এটা আমরা চাই। ইতিমধ্যে দিল্লিতে সাংসদের নিয়ে একটা ভোজ সভা করেছিল এবং সেই সভাতে ৩টি শ্লোগান ছিল অর্জুন নেই কংগ্রেস নেই, রাও রাখ সরকার রাখ, সোনিয়া নেই দেশও নেই'। এই শ্লোগান দিতে দিতে তারা মারামারি করেছে এবং ৪জন সাংসদ আবার আহতও হয়েছেন। আমাদের ওই ব্যাপারে ব্যস্ততা নেই, তবে এই প্রসঙ্গে আপনাকে বলছি যে, ওদের যে চরিত্র তাতে এখানকার কংগ্রেসদেরও একই অবস্থা। আমার মনে হয় দুজন কংগ্রেস বিধায়ককে একটা ঘরে বসানোর ব্যবস্থা করুন। আমাদের বিধানসভা হোস্টেলে কিছুদিন আগে যে দুর্ঘটনা ঘটে গেল তাতে আমার মনে হয় কংগ্রেসি দুজন বিধায়ককে একটা ঘরে দিন এবং এইভাবে ব্যবস্থা করলে গণ্ডগোল এড়াতে পারবেন। ওদেব এই গণ্ডগোলের ফলে ওদের লজ্জা নেই, আমাদের লজ্জা, সুতরাং ওদের দুজন দুজন করে এক একটা ঘরে বসানোর ব্যবস্থা করুন।

[1-10 – 1-20 p.m.]

স্যার, আমি আপনাকে বলব আজকে কংগ্রেস সর্বত্র পরাজিত হচ্ছে বি. জে. পি. জিতছে। এটা দেশের পক্ষে দুঃখের, লজ্জার। ওরা বি. জে. পি.-কে আনছে, শিবসেনাকে আনছে। স্যার, আমাদের বিধানসভার সদস্যরা, মাননীয় বিধায়করা যাতে অসুবিধায় না পড়ে সেইজন্য আপনার হস্তক্ষেপ আশা করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ননীবাবু খুবই উদ্বিগ্ন আমাদের কংগ্রেস দলের লোকেদের মধ্যে দিল্লিতে কোথায় মারামারি হয়েছে তা নিয়ে। তিনি আরও বলেছেন এম. এল. এ. হোস্টেলে আমাদেরকে এক ঘরে যেন দু'জন কে না থাকতে দেওয়া হয়। কেননা আমাদের মধ্যে মারামারি লাগতে পারে। স্যার, আমরাও উদ্বিগ্ন যে নিজের বর-কে খুন করে দেওয়া হচ্ছে। ওরা যেন সঙ্গে বৌ নিয়ে না থাকেন, এটার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বহু দিনের পুরাতন বিধায়ক ননীকর মহাশয় একটা কথা বলেছেন এই বিধানসভায়। একটা সংবাদপত্রের এডিটরিয়াল ঠিক এ বিষয়ে লিখেছে। কিন্তু আমরা বিধানসভার বিধায়করা বিধায়ক হিসাবে আমাদের দায়িত্ব ও

কর্তব্য ভুলে গেছি। আমরা যদি পাবলিক এক্সচেকার থেকে পয়সা নিয়ে আমাদের গুরুত্বপূর্ণ ভূমিকা পালন না করি, আড্ডা মারি তাহলে এতে বিধানসভার বিধায়কদের সম্মান বাড়ছে না, কমছে। আপনারা চেষ্টা করছেন ওয়ার্ক কালচার বাড়ানোর, বিধানসভার মর্যাদা বাড়ানোর। কিন্তু ননীবাবুর মতো বিধায়ক যদি এই রকম আলোচনা করেন এবং এই প্রসঙ্গ তুলে ধরেন তাহলে এতে বিধানসভার বিধায়কদের সম্মান কমে যাবে এবং বাইরে গেলে লোকে গায়ে থুথু দেবে। কোনও বিষয়ের আলোচনায় আমরা খারাপ বলতে পারি আবার ভালও বলতে পারি। এই যেমন শিবসেনা, বি. জে. পি. সম্বন্ধে আমরা একমত হয়েছি। শুধু কংগ্রেস-এর কোন্দল বলে নিজেদের পারফরমেন্স তুলে ধরা যাবে না, নিজেদের রেসপনসিবিলিটি ডিসচার্জ করা যাবে না। এটা বন্ধ হওয়া দরকার।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আমি এই সব বিতর্কে জড়াতে চাই না। এবং এতে এত উল্লসিত হবারও কিছু নেই। স্যার, ভারতবর্ষের রাজনীতিতে সাম্প্রদায়িক শক্তি, স্বৈরতান্ত্রিক শক্তিব প্রতিধ্বনি শুনতে পাচ্ছি। এর জন্য আমরা যথেষ্ট উদ্বিগ্ন। আজকে সাম্প্রদায়িক শক্তি যেভাবে সামনের সারিতে আসছে। এজন্য কংগ্রেস দল দায়ী। বিগ হাউসরা কোন রাজনৈতিক দল-এর দয়ায় আসছে, এর জন্য কারা দায়ী সেটা দেখা দরকার। এতে কি পারপাস সার্ভড হবে। আজকে দেখছি মন্ত্রীরা আগে স্টেটমেন্ট করছেন যে সরকারে এসে অগ্রাধিকারের ভিত্তিতে কাজ করবেন। তারা আদৌও কোনও রাজনৈতিক দল কংগ্রেস হোক বি. জে. পি. হোক তাদের নিয়ে ওরিড নয়, এতে তাদের কোনও মাথা ব্যাথা নেই। কোনও হেডেক নেই। এটা ভারতবর্ষের সামনে সব থেকে বড় বিপদ। আজকে বিহারে নির্বাচন বানচাল করার চেষ্টা করা হচ্ছে। এই সব জিনিস ভারতবর্ষের রাজনীতিকে কলুষিত করার জন্য হচ্ছে। এই যে ভারতবর্ষের গণতন্ত্রের সামনে বিপদ, এইজন্য আমরা যারা গণতন্ত্রপ্রিয়, ধর্ম্মনিরপেক্ষ, সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে যারা তাদের কাছে এটাই আমাদের উদ্বেগের বিষয়।

## ZERO HOUR

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে উল্লেখ করছি। গত কয়েকদিন আগে রাজারহাট থেকে ২জন ডাকাত ধরা পড়েছিল, ডাকাত দুইজনের নাম হচ্ছে মাজের মোল্লা ও আব্দুল বারি। ওদের বাড়ি হচ্ছে হাড়োয়া। ওরা যখন ডাকাতি করে বারাসাত থেকে ফিরছিল তখন একজন পুলিশ অফিসারকে জীপ চাপা দিয়ে মেরে ফেলে, সেই পুলিশ অফিসারের নাম হচ্ছে জীতেন বিশ্বাস। এই মাজের মোল্লাকে ছাড়াবার জন্য কংগ্রেস চেষ্টা করেছে। মাজের মোল্লাকে ঘরে ফেরাবার জন্য কংগ্রেস কর্মীরা এককালে যখন বিরোধি দল নেতা সিদ্ধার্থ বাবু ছিলেন কিংবা ওদের এখনকার নেতা মমতা ব্যানার্জি শাসনে অবস্থান করেছিল। মাজের মোল্লা ডাকাতি করেছে, পুলিশকে খুন করেছে, এখন গ্রেপ্তার হওয়ার পর কংগ্রেসের সাহায্য নিতে চাইছে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ

করছি যাতে স্বরাষ্ট্র দপ্তর বিষয়টি দেখে, এই রকম ধরনের অপরাধী কখনও ছাড়া না পায়; সেইজন্য বিষয়টি আপনার সামনে হাজির করলাম।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকার একটি গুরুত্বপূর্ণ ও মানবিক প্রশ্ন এখানে তুলতে চাইছি। গত ১৫ই জানুয়ারি একটা নৌকাডুবি হয়েছিল, মহিষাদল এলাকায় দনীপুর নিকটস্থ রূপনারায়ণ নদীতে, সেখানে ২২ জন যাত্রীকে নিশ্চিত মৃত্যুর হাত থেকে, সাধারণ বাড়ীর ৫জন ছেলে রক্ষা করেছিল। এই সরকারের প্রতিনিধি হিসাবে সেখানে ১৬ তারিখে মন্ত্রী গিয়েছিলেন, জেলা শাসক ছিলেন, এবং সকলের উপস্থিতিতে সেখানে রাষ্ট্রীয় পুরস্কার দেবার জন্য স্বীকৃত হয়েছিল। এই ছেলেগুলি হল ১) সুদর্শন শী, ২) গৌরহরি বেরা, ৩) মঙ্গল মাল্লা, ৪) কাঙাল খান, ৫) সুকুমার বেরা—এরা পাঁচজন মিলে নিশ্চিত ২২ জন মানুষকে মৃত্যুর হাত থেকে বাঁচিয়েছিল। এই সরকার এদেরকে রাষ্ট্রীয় পুরস্কার দেবার ব্যাপারে আজও কেন নীরব তা বুঝতে পারছি না। তবুও এই কাজটি যাতে সরকারের ইচ্ছায় সম্ভব হয়, সেইজন্য আপনার মাধ্যমে আমি দাবি জানাচ্ছি যাতে তারা রাষ্ট্রীয় পুরস্কার প্রাপ্ত হন, এই বিষয়টি সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনের ব্যাপারে আমি উল্লেখ করতে চাই। মহারাষ্ট্র গঠন হওয়ার ৩৫ বছর পরে এই প্রথম সেখানে কংগ্রেস হারল, গুজরাটে হেরেছে শিবসেনার কাছে বি. জে. পি.র কাছে—এটা ভারতবর্ষের মানুষের কাছে একটা শঙ্কার কারণ যে একটা ফ্যাসিষ্ট ফোর্স দেশের ক্ষমতায় আসছে। কংগ্রেস যে পাপ করেছে তার পাপের ফলে অপশাসনের ফলে সেখানে মানুষ বিক্ষুব্ধ হয়ে এদেরকে ভোট দিয়েছে। এবং আজকে যদি এই শিবসেনা ও বি. জে. পির মতো কট্টর সাম্প্রদায়িক, মৌলবাদী দলগুলিকে আমরা প্রতিরোধ করতে না পারি তাহলে আগামী দিনে ভারতবর্ষের গণতন্ত্র সম্পূর্ণ অন্ধকারে চলে যাবে। কংগ্রেস এখন পর্যন্ত শিবসেনা ও বি. জে. পির বিরুদ্ধে লড়াই করবে সেই রকম কোনও ঘোষণা করেনি এবং সেই রকম ইচ্ছাও তাদের নেই। এই কংগ্রেসই এক সময় শিবসেনা ও বি. জে. পিকে মদত দিয়েছিল। সেই কংগ্রেসের এম. পিরা আজকে নিজেদের মধ্যে মারপিট করছে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। ডায়মণ্ড হারবার থেকে রায়দিঘী পর্যন্ত যে রাস্তাটি আছে সেটির অবস্থা অত্যন্ত খারাপ। শুধু তাই নয় সেই রাস্তা দিয়ে বাস চলাচল বন্ধ হয়ে গেছে। সেই রাস্তা দিয়ে সরকারি এবং বে-সরকারি বাস যাতায়াত করে এবং সেই সড়কের অবস্থা চরম দুর্বিসহ হয়ে উঠেছে। যখন সেখান দিয়ে বাসগুলো আস্তে আস্তে যায় তখন সেখানে ছিনতাই

হয়। সেখানে ৫৫টি ছিনতাইয়ের ঘটনা ঘটেছে, ২২টি ডাকাতির ঘটনা ঘটেছে। স্টেট বাসেও চারটি ডাকাতি হয়েছে। সেখানে বাস এখন পুরোপুরি বন্ধ। প্রত্যেকটি বাসে পুলিশ পাহারা দিয়ে ডায়মণ্ডহারবার থেকে রায়দিঘী পর্যন্ত বাসগুলো চলছিল। আমার দাবি অবিলম্বে রাস্তা সারাবার ব্যবস্থা করা হোক এবং ছিনতাই ও ডাকাতি বন্ধ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত চার বছর ধরে নিউজপ্রিন্টের মূল্যবৃদ্ধি ঘটেছে ১০০ শতাংশের উপর। কংগ্রেসের উদার অর্থনীতির কারণে এটা ঘটেছে, এটা নজিরবিহীন ঘটনা। ফলে স্কুল কলেজের বইপত্র, কাগজ এবং সংবাদপত্রের দাম যেভাবে বাড়ছে তা সাধারণ মানুষের ক্রয়-ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। এই ব্যাপারে কংগ্রেসিদের কোনও মাথাব্যাথা নেই। আমরা সংবাদপত্র রাখি, আমরা দেখতে পাচ্ছি দুটাকার সংবাদপত্রর দাম আড়াই টাকা হয়ে গেছে এক লাফে। স্কুল কলেজের পাঠ্য বইয়ের দাম অনেক অনেক বেড়ে গেছে। আমার দাবি এই নিউজপ্রিন্টের মূল্যবৃদ্ধি রোধ করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের খুব দুঃখের দিন। একটা ফ্যাসিস্ট পার্টির প্রতিনিধি মুখ্যমন্ত্রী হিসাবে মহারাষ্ট্রে শপথ নিচ্ছে। এই ফ্যাসিস্ট পার্টির সরকার সংখ্যাগরিষ্ঠ নয়। হয়ত দেখা যাবে ১৯৯৬ সালের লোকসভা নির্বাচনের সঙ্গে সঙ্গে সেখানেও আবার বিধানসভার নির্বাচন করতে হবে। শারদ পাওয়ারকে আমাদের ধন্যবাদ জানানো উচিত, কারণ কংগ্রেস সিঙ্গল লার্জেস্ট পার্টি হওয়া সত্ত্বেও দলছুটদের নিয়ে সরকার গঠন করার চেষ্টা তিনি করেননি, তিনি বিরোধী দলের নেতা হিসাবেই থাকবেন। তিনি বলেছেন আজকে আমাদের এটা আত্মসমীক্ষা করা দরকার সংখ্যালঘুরা কেন আমাদের ভোট দেননি এবং তাদেরকে আমাদের বোঝাতে হবে। আজকে যারা বামপন্থী, আজকে যারা কংগ্রেসের বিরোধী তাদের আজ বুঝতে হবে দেশের এই দুর্দিনে কংগ্রেস ছাড়া অন্য কেউ বাঁচাতে পারবে না ধর্মনিরপেক্ষ শক্তিকে এবং তার প্রমাণও হয়েছে ওড়িশায় জয়লাভের মধ্যে দিয়ে। সুতরাং একটা রাজ্যের নির্বাচনের মধ্যে দিয়ে প্রমাণ হয়না কংগ্রেস শেষ হয়ে গেছে মহারাষ্ট্রে কংগ্রেস সেকুলার ফ্রন্টের পিছনে দাঁড়াবে এবং ফ্যাসিস্ট শক্তির বিরুদ্ধে লড়াই করবে।

**শ্রী লক্ষ্মনচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু আমাদের রাজ্যে নয়, সারা দেশে এল. পি. জি. বা রান্নার গ্যাস বন্টনের জন্য ডিলার নিয়োগের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের তেল শিল্প সমন্বয় কমিটির সিলেকশান কমিটি ডিলারশিপ নির্বাচন করেন। সংবাদে দেখলাম যে কনজিউমার কো-অপারেটিভ এমপ্লয়ীস স্টাফ ইউনিয়ন, তারা অভিযোগ করেছেন এ ক্ষেত্রে লক্ষ লক্ষ টাকার লেনদেন হয়। কনজিউমারস কো-অপারেটিভকে অগ্রাধিকারের ভিত্তিতে ডিলারশিপ দেওয়া উচিত। এই যে লক্ষ লক্ষ টাকা লেনদেন হয় এতে কংগ্রেসের কিছু এম. পি.ও জড়িত। তার ফলে এরা বঞ্চিত হচ্ছেন। এই কনজিউমার কো-অপারেটিভগুলিকে ডিলারশিপ দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি এবং শুনেছি সি. পি এমের লোকরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অনেক কথা বলেন কিন্তু ওদের বলব, কেন্দ্রীয় সরকার স্থানীয় জনপ্রতিনিধিদের যে সম্মান দিয়ে থাকেন আপনারা তা দেন না। এই তো কিছুদিন আগেই দেখলাম যে ব্যাণ্ডেল-জিরাট ইলেকট্রিক ট্রেন যখন চালু হল তখন ওদের সাংসদ রূপচাঁদ পাল এবং সইফুদ্দিন চৌধুরি মহাশয় তার উদ্বোধন করলেন। বিরোধীদলের সাংসদ হলেও তাদের কেন্দ্রীয় সরকার সম্মান দিলেন কিন্তু অপর দিকে এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের ভূমিকা অত্যন্ত লজ্জাজনক। স্থানীয় কোন অনুষ্ঠান হলে রাজ্যসরকারের তরফ থেকে স্থানীয় বিধায়ককে হয়ত সামান্য একটি কার্ড দেওয়া হয় কিন্তু তাদের কোনও গুরুত্ব দেওয়া হয়না। আমরা যারা কংগ্রেসের বিধায়ক তারা এতে অভ্যস্ত হয়ে গিয়েছি কিন্তু আমি একটা কার্ড পেলাম যা বিতরণ করা হয়েছে সেটা দেখে অবাক হয়ে গেলাম। কার্ডে লেখা আছে, আরামবাগে ৪০০ কে. ভি. সাব স্টেশনের উদ্বোধন। যদিও আরামবাগ নামটা দেওয়া আছে কিন্তু আসলে হবে এটা গোঘাটের ভিকদাস। এখানকার বিধায়ক হলেন ফরোয়ার্ড ব্লকের শ্রী শিবপ্রসাদ মালিক। কার্ডে এম. এল. এ-এর নামটা দেওয়া হয়নি। এমন কি জেলার মন্ত্রী শ্রী নরেন দে'র নামটাও নেই। অথচ প্রবীরবাবুর নামটা দেওয়া হয়েছে। এতদিন স্যার, দেখে এসেছি যে কংগ্রেসের প্রতিনিধিদের গুরুত্ব দেওয়া হত না কিন্তু এখন দেখছি বামফ্রন্টের শরিকদলের, ফরোয়ার্ড ব্লকের প্রতিনিধিদের বা এম. এল. এ.দেরও গুরুত্ব দেওয়া হচ্ছে না। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী যাচ্ছেন, অন্য মন্ত্রী শঙ্করবাবু যাচ্ছেন অথচ কার্ডে স্থানীয় বিধায়ক যিনি তার নামটা দেওয়া হল না। কার্ডে প্রধান অতিথির ভাষণ ইত্যাদির বলে যে সব ভুল-টুল আছে সে প্রসঙ্গে আমি যাচ্ছি না কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কংগ্রেসের সদস্যদের সঙ্গে যাই করুন, এখানে কার্ডে ফরোয়ার্ড ব্লকের এম. এল. এ-র নামটা রাখুন এবং এরজন্য দুঃখপ্রকাশ করুন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রেল পুলিশে কিভাবে দুর্নীতি বাড়ছে তার একটি গুরুতর ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ তারিখে মথুরাপুর থানার মহম্মদনগর গ্রামের মঙ্গল জানা নামে জনৈক গ্রামবাসী কলকাতায় এসেছিল ১০ হাজার টাকা নিয়ে ব্যবসার কাজের জন্য। সেই কাজ না হওয়ার জন্য সে টাকা নিয়ে শিয়ালদহের সাউথ সেকশনের ১১ নং প্ল্যাটফর্ম থেকে মথুরাপুর গামী ট্রেনে ওঠার জন্য যায়। ঠিক ট্রেনে ওঠার সময় তার ব্যাগটি টাকা সমেত ছিনতাই হয়ে যায়। ঘটনাটি ঘটে ৬-টা নাগাদ। ৬-৫০ মিনিটে সে জি. আর. পি.তে গিয়ে এফ. আই. আর. করে। তারপর তাকে জি. আর. পি. থেকে খালি ব্যাগটি ফেরত দেওয়া হয় এবং বলা হয় কিছুদিন বাদে এসে খবর নিতে। কিছুদিন বাদে গেলে তাকে বলা হয় যে শুধু খালি ব্যাগটিই পাওয়া গিয়েছে, টাকা পাওয়া যায়নি। জি. আর. পি.তে যে দুর্নীতি বাড়ছে এর প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ময়নার একটি গুরুতর সমস্যার প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ময়না ব্লকের ২০ হাজার একর জমির বোরো চাষ আজ জলের অভাবে বিপন্ন। যুদ্ধকালীন তৎপরতায় যদি এখানে জল দেওয়া না যায় তাহলে চাষ নষ্ট হয়ে যাবে। কংসাবতী এবং রূপনারায়ণ থেকে এখানে অবিলম্বে জল দেওয়ার ব্যবস্থা করতে হবে। এটা না হলে মোটা টাকার ফসল নষ্ট হয়ে যাবে। স্যার, ময়না এমনিতেই বন্যা প্রবণ এলাকা এবং তার ফলে এই এলাকাটা বোরো চাষের উপর নির্ভরশীল। আমরা দেখেছি, বর্ষার সময় কংসাবতীর জল এই এলাকাটাকে ভাসিয়ে দেয় অথচ শুখা মরশুমে এখানে কংসাবতী থেকে জল দেওয়া হয়না।

[1-30 – 1-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, আমরা ময়নার মানুষ কি পশ্চিমবাংলার নিষ্কর প্রজা? বর্ষাকালে ভাসিয়ে দেওয়া হবে কংসাবতীর জল ছেড়ে আর শুখা মরশুমে বোরো চাষের জল পাওয়া যাবে না, এটা চলতে পারে না। সেখানকার মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ভণ্ড হায়নার দল অত্যাচার চালিয়ে যাবে? সেখানে কি শুধু কংগ্রেসিরা চাষ করে? মার্ক্সবাদীরা চাষ করে না? তারা কি শুধু সব লুঠ করে? আজকে ময়না প্রচণ্ড ভাবে খাদ্য সঙ্কটের মুখে পড়বে যদি না এক্ষুনি কংসাবতী ব্যারেজ থেকে জল ছাড়া হয়, বোরো চাষ নষ্ট হয়ে যাবে। এক কালে ময়না পশ্চিমবাংলার শষ্য ভাণ্ডার ছিল। তাকে আজকে ভাতে এবং পানিতে মারার চেষ্টা হচ্ছে। অবিলম্বে কংসাবতী ব্যারেজ থেকে জল ছাড়ার ব্যবস্থা করার দাবি এই সভায় আমি জানাচ্ছি।

**শ্রী রবীন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় এই সভার আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। অনেকদিন ধরে দেখছি আমাদের জাতীয় গ্রন্থাগার এর গুরুত্বটা কমিয়ে দেওয়া হচ্ছে। এই দপ্তরের মন্ত্রী এখানে আছেন, যদিও এটা কেন্দ্রীয় সরকারের দায়িত্বে আছে এবং শিক্ষা এবং গবেষণার ক্ষেত্রে অসীম দায়িত্ব এই গ্রন্থাগারের আছে। এখানে ৩০০ বছরের পুরানো বই পত্র সংরক্ষণ করার জন্য কোন বিশেষ আধুনিক ব্যবস্থা করা হচ্ছে না। কেন্দ্রীয় সরকার এই গ্রন্থাগারের বাজেটটাকে কমিয়ে দিয়েছে এবং এর গুরুত্ব কমিয়ে দেওয়া হয়েছে। এখানে কংগ্রেস দলের পক্ষ থেকে সৌগত রায় ওখানকার যে ইউনিয়ন আছে, তার নেতা। এর আগে ওরা যেমন রডন স্কয়্যার এবং লেক গার্ডেন্সের উন্নয়নে বাধা সৃষ্টি করেছিলেন, এখানেও তারা গাছ কাটায় বাধা সৃষ্টি করছেন, ওখানে গাছ কেটে বাড়ি তৈরির পরিকল্পনা রয়েছে, ওরা গাছ কাটতে বাধা দিচ্ছে। ওখানেও সেই কাজ করছে, ওখানে নতুন বাড়ি তৈরির জন্য গাছ কাটতে বাধা দিচ্ছে। জাতীয় গ্রন্থাগারের গুরুত্ব কমিয়ে দেওয়া হচ্ছে। সমস্ত রকম উন্নতি যাতে না হয় তার চেষ্টা এরা করছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব, পশ্চিমবাংলায় যে সব কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান আছে, তার গুরুত্ব কমিয়ে দিচ্ছে, তার জন্য তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, অন এ পার্সোনাল এক্সপ্ল্যানেশন। মাননীয় সদস্য রবীন মণ্ডল জাতীয় গ্রন্থাগার যেটা আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে পড়ে সেখানকার ঘটনা সম্পর্কে বলেছেন। তার অবগতির জন্য আমি জানাচ্ছি, কেন্দ্রীয় সরকারের কোন কর্মচারি সংগঠনের নেতা কোনও বাইরের লোক হতে পারে না, নিয়ম অনুযায়ী কেন্দ্রীয় সরকারের তাকে কর্মচারি হতে হবে, কর্মী হতে হবে। আমি কোনও জাতীয় গ্রন্থাগারের কোন ইউনিয়নের নেতৃত্ব করি না। স্থানীয় বিধায়ক হিসাবে সেখানকার ডিরেক্টারের কাছে গিয়েছিলাম, সি. পি. এম. এর চাপে গাছ কাটার জন্য এবং সি. পি. এম. একজন লোককে ডিসমিস করার জন্য। আমি যে কথা বলতে চাই ওখানে মালিনী ভট্টাচার্য এম. পি. এবং ডঃ বিপ্লব দাসগুপ্ত, এম. পি., তাঁরা জাতীয় গ্রন্থাগারের কাজ কর্মে হস্তক্ষেপ করছেন। আমি সেখানে রাজনৈতিক ভাবে ডিরেক্টারের কাজে হস্তক্ষেপ করতে চাইনি। আমি চাই না। সেখানে পঠন পাঠনের আবহাওয়া নষ্ট হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটা বিশেষ সমস্যার কথা এই সভায় উত্থাপন করছি। ৮০ডি বাস গত সাত মাস ধরে বন্ধ। আমি এই ব্যাপারে পরিবহন মন্ত্রীর কাছে গেছি কম করে দশবার, পরিবহন সচিবের কাছে গেছি, রাজ্য পরিবহন দপ্তরে গেছি ট্রান্সপোর্ট কমিটির মেম্বার হিসাবে, ট্রান্সপোর্ট কমিটির চেয়ারম্যানের কাছে বলেছি। যখন ট্রান্সপোর্ট কমিটি বারুইপুরে গিয়েছিল সেখানে সাউথ গড়িয়ার মানুষরা ট্রান্সপোর্ট কমিটিকে ঘেরাও করেছিল, এই সব করে যখন কিছু ফল হচ্ছে না, তখন আমরা ঠিক করেছি দশ দিনের মধ্যে যদি এই বাস চালু না হয় তাহলে মন্ত্রীর ঘরের সামনে আমরা অনির্দিষ্টকালের জন্য বসব।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ সমস্যা সম্পর্কে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে ক্ষুদ্র কুটির শিল্পের মধ্যে তাঁত হচ্ছে অন্যতম কুটির শিল্প। এই তাঁত শিল্পে কয়েক সহস্র শ্রমিক নিযুক্ত আছেন। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সুতোর দাম আজকে অস্বাভাবিক ভাবে বেড়ে গেছে। যার ফলে হস্ত চালিত তাঁত আজ প্রায় বন্ধ হতে বসেছে। এই সব শিল্পের শ্রমিকদের পরিবার আজকে অনাহারে দিন কাটাচ্ছে, তাঁতে যে সমস্ত সস্তা শাড়ি তৈরি হয়, তার দাম বাড়ার ফলে আজকে সেই শাড়ি বিক্রি হচ্ছে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় বিধায়ক মাণিক বাবু তার এলাকার কথা বললেন। এই সমস্যাটা আজকে সারা মেদিনীপুর জেলায় এক তীব্র আকার ধারণ করেছে। একদিকে কংসাবতী রিজার্ভার থেকে জল দেওয়া হচ্ছে না, আর একদিকে অগভীর নলকূপ, মিডিয়াম ডিউটির ডিপ টিউবওয়েল সরকারের অনুমতি না নিয়ে বিভিন্ন জায়গায় বসানো ইনডিসক্রিমিনেট ইউজ অব আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার হওয়ার ফলে—আজকে স্যার, মার্চ মাসের ১৪ তারিখ

হয়ে গেল—সারা জেলায় তীব্র পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে এবং একশো ফুট দুশো ফুট এর টিউবওয়েল শুকিয়ে গিয়েছে। কারণ কি? আমরা অনেক বেশি অগভীর নলকূপ বসিয়েছি এবং সরকারের কোন নিয়ন্ত্রণ, কোনও পরীক্ষা নিরীক্ষা বা আণ্ডারগ্রাউণ্ড ওয়াটারকে কাজে লাগানোর কোনও পরিকল্পনা নেই। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি বোরো চাষকে বাঁচাতে কংসাবতী জলাধার থেকে জল ছাড়া হোক এবং তীব্র পানীয় জলের সঙ্কট নিরসনে টিউবওয়েল বসানো হোক।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে ক্ষুদ্র শিল্পের মধ্যে তাঁত, হস্তচালিত তাঁত অন্যতম। কয়েক হাজার শ্রমিক এই তাঁত শিল্পের সঙ্গে যুক্ত। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের জিনিসপত্রের দাম অস্বাভাবিক হারে বাড়িয়েছে। যার ফলে হাজার হাজার শ্রমিক কর্মচ্যুত হয়ে পড়েছেন। তাঁদের পরিবার বর্গ নিদারুণ কষ্টের মধ্যে আছেন। এই তাঁত, হস্তচালিত তাঁত এর মূল যে উৎপাদন 'জনতা শাড়ি' সেই জনতা শাড়ির দাম বৃদ্ধি পাওয়ার ফলে তা বাজারে বিক্রি হচ্ছে না। একদিকে সুতো, অন্যদিকে অন্যান্য জিনিসপত্রের দাম বেড়েছে। অপর দিকে আমরা দেখছি এই তাঁত শ্রমিকদের মজুরি কেন্দ্রীয় সরকার বাড়ায়নি। কৃষির পরই কর্মসংস্থানের প্রধান জায়গা হচ্ছে ক্ষুদ্রশিল্প এবং তাঁত শিল্প। অনেক মানুষ এর সাথে যুক্ত। তাঁরা আজ চরম বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। তাই আপনার মাধ্যমে রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকারের এই বিষয়ের প্রতি দৃষ্টি আকৃষ্ট করে অবিলম্বে এই শিল্পকে বাঁচাতে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী ভক্ত মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পুরুলিয়া জেলার বিভিন্ন এলাকায় দেশোয়ালী সম্প্রদায়ের মানুষ বসবাস করেন। এরা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষ। এই সম্প্রদায় ভুক্ত মানুষেরা নিজেদের বিভিন্ন তফসিলি জাতি উপজাতি বলে দাবি করেন। কিন্তু এরা এই সম্প্রদায় ভুক্ত নন। সাম্প্রতিক কালে যে ২৬টিকে ও. বি. সি তালিকা ভুক্ত করা হয়েছে, তাদের নামও আমি সেই তালিকার অন্তর্ভুক্ত করার দাবি করছি যাতে তাদের নামই ও. বি. সি তালিকাভুক্ত করা হয়।

[1-40 – 2-15 p.m.(including adjournment)]

**শ্রী নির্মলকুমার দাস ঃ** স্যার, আমরা দীর্ঘদিন ধরে লক্ষ্য করছি আসাম এবং ডুয়ার্সের চা-বাগান কর্মচারিদের বেতনের ক্ষেত্রে বৈষম্য চলছে। এই বৈষম্য দূর করার জন্য নর্থ বেঙ্গলের চা-বাগান এমপ্লয়িস ইউনিয়ন দীর্ঘদিন ধরে আন্দোলন করছে। যেখানে আসামে চা-বাগানের মালিকদের কাছ থেকে গুণ্ডা ট্যাক্স নেওয়া হয় সেখানে চা-বাগানের মালিকরা শ্রমিক, কর্মচারিদের যে বেতন দিচ্ছে, ডুয়ার্সের শ্রমিক, কর্মচারিদের তা দেওয়া হচ্ছে না, তাদের

বঞ্চিত করা হচ্ছে। আসামে ডিসটারবেন্স আছে; কিন্তু বলা যেতে পারে যে, ডুয়ার্সে কোনও রকম ডিসটারবেন্স নেই এবং ডুয়ার্সের চা-বাগানের মালিকরা কোটি কোটি টাকা লাভ করছে। চা শিল্প থেকে আমরা কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করছি আমাদের দেশের উন্নয়নের জন্য। অথচ শ্রমিক কর্মচারিরা ন্যায্য মজুরি থেকে বঞ্চিত হচ্ছে। যাতে ডুয়ার্সের চা বাগিচার মালিকরা অবিলম্বে শ্রমিক, কর্মচারিদের নূন্যতম মজুরি—যা ওরা দাবি করেছে—তা পূরণ করতে বাধ্য হয় তার জন্যই আমি বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে এই বিষয়টিকে কেন্দ্র করে উত্তরবঙ্গের চা-বাগানগুলোয় ব্যাপক বিক্ষোভ এবং আন্দোলন শুরু হয়েছে। আশা করব রাজ্য সরকার বিষয়টির প্রতি নজর দেবেন এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় জানাতে চাই যে, গতকাল বিরোধি দলের একজন মাননীয় সদস্য উল্লেখ করেছেন যে, পশ্চিমবঙ্গে ভোটার লিস্টে নাম তোলার ফর্ম দিয়ে ঠোঙা তৈরি করা হচ্ছে। এ বিষয়ে নির্বাচন কমিশন নিশ্চয়ই তাঁদের বক্তব্য রাখবেন। কিন্তু যেহেতু আমাদের পার্টির নাম উল্লেখ করা হয়েছে এবং নির্দিষ্ট ভাবে বালিগঞ্জ কেন্দ্রের কথা বলা হয়েছে সেহেতু আমি এখানে উল্লেখ করতে চাই যে, বালিগঞ্জ বিধানসভা কেন্দ্রের ৮০ নং বুথের ৪৭ নং জি. জে. খান রোডের যে দুটি নাম এখানে উল্লেখ করা হয়েছে সেই শাকিনা খাতুন, স্বামী আব্দুল সোভন, ভোটার লিস্টে তার নাম উঠেছে এবং সে ছবিও তুলেছে। মহঃ সামিম-এর ভোটার লিস্টে নাম উঠেছে এবং সে ছবি তুলেছে। মহঃ রহিমের ভোটার লিস্টে নাম আছে এবং সে ছবি তুলেছে। মহঃ নয়িমের ভোটার লিস্টে নাম আছে এবং সে ছবি তুলেছে। সুতরাং গতকাল মাননীয় বিধায়ক ঐ সমস্ত কথা এখানে উল্লেখ করে এই সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। আমি আরও উল্লেখ করছি যে, গত ১১ তারিখ এই বিষয়টা দূরদর্শনে প্রচার করে রাজ্যের মানুষদেরও বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। পশ্চিমবাংলায় খুবই শান্ত পরিবেশের মধ্যে ৭০/৮০ ভাগ ভোটারের ছবি তোলার কাজ খুবই সুষ্ঠুভাবে এগিয়ে চলেছে, এটা গোটা দেশের মধ্যে একটা রেকর্ড বিশেষ। সুতরাং মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টির উদ্দেশ্য নিয়ে এ বিষয়ে যে সমস্ত অপপ্রচার চলছে তার আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। বিশেষ করে মাননীয় বিধায়কের গতকালের বক্তব্যের বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। অবশ্য আমি জানি সঠিক তথ্যের ভিত্তিতে রাজ্যের মানুষ বিষয়টি বিচার করবেন।

**(এই সময় সভা ২.১৫ মিনিট পর্যন্ত মুলতুবি ঘোষিত হয়।)**

[2-15 – 2-25 p.m.(After Adjournment)]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু পরবর্তীকালে আমি মনে করি যে দরকার হলে, আপনি মুখ্যমন্ত্রী লেভেলে

অথবা অন্য কোনও ব্যবস্থা গ্রহণ করুন। কেননা হাইকোর্ট একেবারে স্টেলমেট হয়ে গেছে। আপনার রেভেনিউর ক্ষতি হচ্ছে, পেপার ক্ষতি হচ্ছে। এটা একটা নজিরবিহীন ঘটনা, লোকেদের উপর ইনজাসটিস হচ্ছে কিছু ব্রীফলেস লোক তারা এইসব জিনিসগুলি করছে। এক্ষেত্রে সরকারের কি আইন আছে, না আছে তা আমি জানি না, কিন্তু কিছু একটা পথ বার করতে হবে যেটা এখনই করার দরকার ছিল এবং সেটা আপনি পারেন। আমাদের পরিস্থিতিটা অবগতি করানোর জন্য অন্তত কাউকে যদি ডেকে পাঠান বা অ্যাডভোকেট জেনারেল যদি উপস্থিত হয়ে এখানে এসে কিছু বলেন তাহলে ভাল হয়। এইটুকু আপনি দয়া করে করুন।

## RULING FROM CHAIR

**মিঃ স্পিকার ঃ** পার্লামেন্টারি কনভেনশন আছে—অ্যাডভোকেট জেনারেলকে আমরা তখনই ডাকি যদি আইনের কোনও ব্যাখ্যার ব্যাপারে প্রয়োজন হয়। জেনারেল ল অ্যাণ্ড অর্ডার এবং অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপারে অ্যাডভোকেট জেনারেলের ওপিনিয়ন আমরা চাই না। কোনও আইনের ব্যাপারে ইন্টিক্রেসি হলেই অ্যাডভোকেট জেনারেলের ওপিনিয়ন সিক করি। when the Government is quite competent to explain that তখন আর করি না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমার মনে আছে, বাজেটের ব্যাপারে একটা প্রশ্ন উঠেছিল .......

**Mr. Speaker :** We should not break the conventions or create new precedence.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ১০০ বছরের ইতিহাসে কোনও দিন এই জিনিস হয়নি।

**Mr. Speaker :** Let me finish. Under the conventions, under the provisions of the Constitution, the Advocate General can come into the House. He can also make a statement. But it is for us to decide under what circumstances he shall make a statement. Keep it in mind that the Advocate General is not an elected representative, and such occasion should be used very scarcely. But on very certain occasions if certain advice or guidance is necessary we shall certainly use it not on every occasion. Here on the general law and order situation or administrative matters, the Government is competent enough to inform the members—what steps have been taken and what have to be done. The Chief Minister has said that he will be talking to the Chief Justice and negotiating the matter and most probably they have already taken certain steps in the matter. The matter is proceeding. Today the Min-

ister held discussions with the judges and heard them. The judges are not disagreeable to change their court rooms.

**Shri Subrata Mukherjee :** Lot of ego is going on.

**Mr. Speaker :** Something is going on there.

**Shri Subrata Mukherjee :** The Minister has said that let the Judges come.

**Mr. Speaker :** I am not concerned with that.

**Shri Subrata Mukherjee :** They are saying (Pointing to the Treasury Benches)—Let them come to the Minister.

**Mr. Speaker :** I am not concerned with that. The Chief Minister is there. He will take some steps after holding talks with the Chief Justice. So at this stage. we should not interfere. The Chief Minister and the Chief Justice are talking themselves. They are the best people to decide the matter.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** হাউস চলছে, তাহলে আমাদের কিছু করণীয় নেই, সরকারের কিছু করণীয় নেই? চীফ মিনিস্টারের সঙ্গে কথা বলুন? আমি এটাই বলতে চাই, ইউ আর দি কাস্টোডিয়ান অফ দি হাউস, ইউ স্যুড ডু সামথিং।

**Mr. Speaker :** There is a series of Rulings by the Supreme Court recently where the Supreme Court has said that no Bar Association has any right to call for strike and they have no right to stop any lawyer from appearing him in the Court. The Supreme Court has already Passed the Judgement and also in certain cases has strictured. You have to understand the matter. বাট, একথা ভাল করে বুঝাতে হবে যদি কোনও উকিল গিয়ে মামলা করতে চায় Nobody has got any right to restrain the lawyer from appearing in the court and representing the client. Because the lawyer represents the client himself. He has not his own interest. He is not an employee in that respect, in that matter. আমাদের দেশে অনেক রকম জিনিস হয় এবং হচ্ছে। I don't want to comment on this. As a lawyer,

I don't want to comment on this from this Chair. I should not make any comment on this point from this Chair, I should not do it.

খুব অসুবিধা হচ্ছে। There are certain litigants who are very poor. খুব খারাপ। We, Should come to a conclusion.

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ তিনটি বড় কোম্পানি ২-৩ মাস মাইনে দেয় নি। where they supposed to go to court. এ ব্যাপারে একটা বিহিত করা দরকার।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I rise to speak with a heavy heart. Sir, the Governor's speech is a camouflage to the complete breakdown of judicial and executive system in our State. Sir, as you know, democracy has three systems—three limbs—Executive, Judiciary and Legislative and in our State two limbs-Judiciary and executive-have totally collapsed. They are either totally collapsed or non-functioning.

Sir, let me demonstrate by giving one example each as to why I say that the Judiciary system and the executive system or the judicial and executive limbs of democracy in West Bengal have collapsed.

Sir, I will come to the Judicial system. My colleague Mr. Subrata Mukherjee. before I rose to address and I participate in this debate, brought to the attention of this august House the sorry state of affairs of Calcutta High Court—the highest court of our State.

The Calcutta High Court has not been functioning for the last 28 days.

**(At this stage Shri Subrata Mukherjee has drawn the attention of the Hon'ble Speaker that only a few Ministers are present in the Treasury Bench)**

Even the legislative wing has collapsed in spite of your directive to the members and the Ministers.

**Mr. Speaker :** Our direction is that a certain minimum number of Ministers should be present especially during Mention Hour when Hon'ble Members draw the attention of different Ministers in different matters of urgent public importance. After that during the debate, there is no compulsion but it is requested that certain number of Ministers should be there. I have told the Parliamentary Affairs Minister to see to it.

**Shri Rajesh Khaitan :** Sir, this is not a normal debate. It is a debate on the Governor's Address presented on behalf of the Government of West Bengal and this is showing total disrespect to the public representatives—to the elected representatives of the people of West Bengal. Ministers have no special right of being absent in this House.

[2-25 - 2-35 p.m.]

They are showing disrespect to the august House even to the Treasury Members and also to the opposition Members. This is a very bad precedence. Mr. Speaker, Sir, if I am permitted to say so—I will go on speaking on that in spite of the emptyness of council of Ministers. I do so, for the sake of record, for the sake of future generation, for the sake of future legislators, for the sake of future elected representatives of the people of the State as I am anguished. Present elected representatives of the people of West Bengal have suffered in the hands of Jyoti Basu's Government. They are showing total disrespect to the Members of the Treasury bench and Members of the opposition Bench.

Now, Sir, I have demonstrated the collapse of the judicial system, one of the important limbs of the democracy. .... (noise) .... So the judicial system has collapsed. The High Court is not functioning for 28 days. I am aware of the position being a lawyer myself. What the State Governments's machinary is doing. Why it has taken 28 days to enforce law and order within the precinct of the High Court,—where the police cannot enter without permission. Why it is not functioning?

Sir, their culture is threatening to us. If a constable can say 'You the Commissioner of Police cannot sit here', one Rajesh Khaitan would say that the Hon'ble Speaker should sit there. You Ministers. Lawyers, Advocates, Barristers, Solicitors will say—'you the Hon'ble Judges will not sit in that room.' You Ministers will say that the Chief Minister will not sit there. This is the situation we are coming into—total breakdown of social fabrics. I am not blaming anyone for that particulars. But see to what extent our society is going into and what has taken place. It is so, Sir. Each one of us asks what is the issue on which the Calcutta High Court is not functioning? Let us think of the alarming situation that the Judges of Hon'ble High Court have to concede. I am shameful to say so. I am shameful that it is the very social fabric which this civilization is blaming today. Sir, this is the situation of the judicial system in our state.

Let us come to the executive collapse. The other day to a question of my hon'ble Colleague Shri Abdul Mannan, Hon'ble Chief Minister, Shri Jyoti Basu in his reply mentioned certain figures about the cases having commenced. Mr. Mannan told the Hon'ble Chief Minister about so many cases—rape cases and dacoity cases, particularly, rape cases having registered; but if registered, why no investigation has taken place? Hon'ble Members apprehended something. What the Hon'ble Chief Minister said in the august House; "What can I do? I have given particulars of what has been found." The Chief Minister of our State in charge of Police Department is hopeless because the executives are not giving the particulars.

[2-35 – 2-45 p.m.]

Sir, I have already stated that the social fabric of the state has weakened. There is a total collapse of the bureaucracy in the State. there is a little respect for the Chief Minister. When the Chief Minister speaks like this, the position of other Ministers can easily be understood. This is the situation. This is the grim situation in our State. In

the Governor's Speech it is mentioned that calm law and order situation is prevailing in the State. It speaks in volumes about the improving living conditions in the Jails but it does not speak of the deaths in jails, it does not speak of the deaths in the police custody. It is a camouflage. Now, we can proceed further. Today we are marching ahead with the industrial development, industrial revolution. West Bengal, the capital of the Eastern India is going ahead at a faster rate. Question of 'faster' comes in. Is there any industrial growth in the State for the last 17 years? There is no industrial growth in the State. When there is no industrial growth in the State for the last 17 years, then the question of fast or faster does not come in. Sir, I am giving statistics from the Economic Review, 1993-94 — Statistical Appendix 6.3. I find here so many industrial licences were issued in West Bengal to set up industrial units. May I ask you how many industrial units were set up against those industrial licences issued? None. I am sure none. Now, come to employment. Sir, you see again the Statistical Appendix — 4.3 of the Economic Review, 1993-94. Sir in the year 1989 only 10% of the unemployed youths who had registered their names in the employment exchanges got employment and in 1993 — from January, 1992 to September, 1993 — only 4.5% got employment, out of the total number of unemployed youth who had registered their names in the employment exchanges. Sir, let me not be misunderstood. I am not against the industrial revolution. I am not against the industrial growth. I am not against the development of this region. I am in favour of it. But why it did not take place fifteen years back? That is my question. In the year 1982 when I was first elected, then in my speech I spoke about the industrial development. We are here from 1977. We spoke about the industrial development from then. And now they have come to this position after fifteen years. This was expected from this Government fifteen years back if not 17 years back. If that would have been done so, Rajesh Khaitan, who is now 50 years old at the age of 33 or 35 would have got the benefit of industrial growth of this State of West

Bengal. He would have got a job opportunity, he would have got an employment, he would not have to remain unemployed, he would have got a better living, he would have got a better job, his children would have got better education. Today, Maharashtra and Gujarat are marching at a faster rate and we are lagging so behind. Can Mr. Jyoti Basu bring 15 years back of my life? Can he bring back 15 years of our life again. We are not pessimistic, we are optimistic. We are not destructive — we are constructive. We are reading in the Speech about the signing of the MOUs now. We are now reading about the setting up of industrial units. But may I know how much time they would take? When they would be set up? How many people would get employment. These are not mentioned in this book. The picture is not clear to us. At present in this State, there are more than 60 lakhs of unemployed youths. I ask myself, I address myself as to who is thinking of these unemployed youths today. I want to know what would be the job opportunities? Could the industrial growth with such a technology help in this regard? The new technology is such that 10 people can do the work of 10 thousand people. I am not against it. But at the same time, the Government should think of giving job to the unemployed youths because unemployed youths create lot of problems. An empty vessel makes noise. Idle brain is devil's workshop. It brings not only frustration amongst the youths, it indules them in anti-social activities, it induges them in drug addiction, and rape cases are increasing. The situation has come to such a stage that even in the day light in Calcutta a gang of dacoits come and rob away. This is the situation. This Governor's Speech is lively silent about the job opportunities. This Government does not speak of providing jobs to the unemployed youths of West Bengal.

Sir, you see, my member is worried about the picture as a whole and is not worried about his own State. I believe in theory. Mr. Speaker Sir, the charity begins at home. I am worried about my people, I am worried about my State. If my State is flourished, If the prestige

of my State is high, If my State is enriched, If the pride of my State is high — I am proud of everything then. What does he know? When we go to other States and then they talk about Bengal and we have to put our face down. Now, we are talking about industrialisation. We are going to liberalise now. Does it a different matter? But what is about the job opportunities and employment? I am concerned because I see a long space of growth and development, a long space of liberalisation, a long space of industrial revolution but don't forget employment. Don't forget giving jobs to unemployed youths. One question is important which I must speak on and that subject is education. Sir, Bengal has always been regarded from time eternity as a leader in education. Its scholars, poets, literatures, musicians, rich heritage tradition is a matter of pride and history. But today this is a shame for us. There is a section of people, students who study in Hindi language. They are required to learn Hindi because they are studying in Hindi language. Now, the questions are putting in English and you have to reply in Hindi. For example, the question is like this. Who is the Chief Minister of West Bengal? I am supposed to reply in Hindi. The question is, if I do not understand, how do I reply 'who is the Chief Minister of West Bengal'? A student of West Bengal studying in Hindi language may be able to reply, who is the Chief Minister of his own State because he is unable to understand the question put by an examiner to him. Because it is not in Hindi language in which he is studying. It is in English language. It is asking to Bengali student who is studying in Bengali language or Urdu student who is studying in Urdu language. You are asking him question in English language to reply in Urdu or in Bengali. Similarly, Hindi language student is being put a question in English. Is it a fact that is justified and reasonable? When the Hon'ble Chief Minister himself in public meetings is saying "population of West Bengal is nothing less than 30% of Hindi speaking people, then why such injustice is being done to the people of that section, to those children, to those students who are studying in Hindi

language? Is there any policy for such students — Hindi speaking students, Urdu speaking students, Nepali students, etc. They why 'no' Mr. Jyoti Basu, you please must consider this.

[2-45 - 2-55 p.m.]

Because you are a reasonable man. You are a man who has his head on his shoulder. You may be a sick man today. We hope and pray for your speedy recovery. Yet this injustice should be removed. Sir, It is expected of us that as we are in opposition we shall oppose the Governor's speech. It is not necessary. I have demonstrated as to why we can not support such a camouflage speech where the judicial system is collapsed, where the executive is non-functioning. It is impossible to support the Governor's speech where such a rosy picture is given where we speak of faster industrial growth without any industrial growth. Yes, one question is very important. The Hon'ble PWD Minister and the Hon'ble Transport Minister are not here. Earlier 5 years back, the Transport Minister said, "What can I do, the tyres of the buses are going on wrong direction because the road condition is bad in the State". And the PWD Minister said, "What can I do? The tyres of the buses are bad. As a result the condition of the road has become bad". I do not know whether now the road condition is O.K. or not. Let us start some where. You are talking about industrial growth. Where are the roads?

Mr. Speaker, Sir, yes, the power situation has improved. For the past 15 years, Our Leader, Mr. Zainal Abedin, Hon'ble Mr. Satya Ranjan Bapuli, myself, Shri Subrata Mukherjee, Shri Sudip Bandyopadhyay, Shri Saugata Roy all had been speaking that there was total power collapse. Since then we were told that we were liars. Now there is improvement. It has taken you 15 years to improve. Never mind. It is a positive sign. Now why do not you improve the road condition. Why do not open the sick units? I want to know how many sick units have been opened, how many have been closed. You are

talking of industrial growth, faster industrial growth. But how many new industries have been set up in between 1980 and 1990. You have no reply. Only M.O.Us are there. We are very happy. We in opposition are prepared to extend our helping hand to you. We want to know what are the plans for Calcutta megacity and what are the plans for the Howrah megacity and what are the plans for the municipalities. Have you taken us into confidence? Mr. Speaker, Sir, they do not take us into confidence and they expect co-operation from us. They do no show any respect to us. If they would have shown respect to us, they would have been here. They do not show any respect to opposition members. They do not show any respect to this August House. They do not show any respect to the Governor's address on which debate is going on and they expect the members of the Opposition to support the Governor's address. I strongly object to this.

Thank you, Mr. Speaker, Sir.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই মার্চ মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপরে মাননীয় সদস্য ননী কর মহাশয় ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন এবং কৃপাসিন্ধু সাহা তা সমর্থন করেছেন, আমি সেই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করছি। স্যার, গত বছরে মাননীয় রাজ্যপাল আমাদের বিধানসভায় ভাষণ দিয়েছিলেন ২০শে জানুয়ারি, ১৯৯৪। ৪১২ দিন পর ৭ই মার্চ যে ভাষণ এখানে মাননীয় রাজ্যপাল রেখেছেন, এই সময়ের মধ্যে আমাদের দেশের মাটিতে দেশের বিভিন্ন প্রান্তে যে ডেভেলপমেন্ট হয়েছে, যে ঘটনা ঘটেছে, তার মধ্যে আমাদের রাজ্য সরকার আমাদের অবস্থাকে বিবেচনার মধ্যে রেখে রাজ্য সরকারের ভূমিকাকে তুলে ধরেছেন। স্যার, পশ্চিমবাংলা আমাদের দেশের ২৫টি রাজ্যের মধ্যে অন্যতম একটি রাজ্য, একটি অঙ্গরাজ্য। ভারতবর্ষের ঘটনাবলির বাইরে থেকে এই রাজ্যের ঘটনাকে আমরা বিচার করতে পারি না, রাজ্যপালের ভাষণের মধ্যেও বিচার করা হয়নি। এই সময়ের মধ্যে আমরা দেখেছি যে আমরা এমন একটা সময় অতিক্রম করেছি, যে সময়ের মধ্যে আমাদের ভারতবর্ষের সংসদীয় রাজনীতিতে কতকগুলো গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে যা আমাদের দেশের মানুষকে লজ্জায় মাথা হেঁট করে দেয়। আমরা দেখেছি আগস্ট মাসে সংসদের অধিবেশন দিনের পর দিন বন্ধ থেকেছে। কারণটা কি? স্যার, আমরা দেখেছি আমাদের দেশে যাঁরা সরকার পরিচালনা করছেন, কংগ্রেস, তাঁরা একটার পর একটা কেলেঙ্কারিতে জড়িয়ে পড়েছেন -- শেয়ার কেলেঙ্কারি, চিনি কেলেঙ্কারি,

গোল্ড কেলেঙ্কারিতে — এবং এর মধ্যে দিয়ে হাজার হাজার কোটি টাকা পাচার হয়ে যাচ্ছে। চাপে পড়ে তাঁরা জয়েন্ট পার্লামেন্টারি কমিটি করেছেন। সেই জে.পি.সি.-র সুপারিশ কার্যকর করতে তাঁরা অরাজি হয়েছিলেন। অ্যাকশান টেকেন রিপোর্ট নিয়ে এমন হৈ চৈ হয়েছিল, তারপরেও এখানে আমাদের মাননীয় বিরোধী দলের নেতা সহ অন্যেরা তাঁদের বক্তব্য রাখছেন। এই সময়ের মধ্যে আমরা দেখেছি, এমন সময় চলে গিয়েছে, যে সময়ের মধ্যে অ্যাকশন টেকেন রিপোর্ট নিয়ে সংসদের ভেতরে এবং বাইরে আন্দোলন হয়েছে। আমরা এখানে বিধানসভায় তা উত্থাপন করেছি। কি ঘটেছিল? একটার পর একটা মন্ত্রী জড়িয়ে পড়েছেন। হ্যাঁ, অনেক চাপে — এটা একটা আশ্বাসের কথা, বাধ্য হয়ে — রামেশ্বর ঠাকুর, কল্পনাথ রাই এবং বি. শংকরানন্দ- এই তিনজন মন্ত্রীকে, যারা দুর্নীতির মধ্যে জড়িয়ে আছে তাদের পদত্যাগ করতে বাধ্য করেছেন। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার প্রশ্ন আসছে। গতকাল মাননীয় পার্থ বাবু উল্লেখ করেছেন, এ রাজ্যের পরিবেশ সুস্থ্য। এই পরিবেশকে রক্ষা করতে হয়েছে এমন ভাবে যেখানে রঁয়েছে কেন্দ্রীয় সরকারের সেই মনোভাব, এই রাজ্যের সরকারের প্রতি বঞ্চনার মনোভাব। রাজ্যপালের ভাষণে এই অবস্থার কথা উল্লেখ করা হয়েছে।

[2-55 – 3-05 p.m.]

একটু আগেই বঞ্চনার কথা যে বিধায়ক বলে গেলেন সেই বিধায়কই পশ্চিমবঙ্গের উন্নয়নের প্রশ্নে, পশ্চিমবঙ্গের শিল্পায়নের প্রশ্নে কেন্দ্রে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে দরবার করেছেন যে কেন্দ্রীয় সরকার যেন পশ্চিমবঙ্গে কোনও বিনিয়োগ না করেন। সেই বিধায়কই এখানে আবার ভাষণ রাখলেন। আমি তাকে মনে করিয়ে দিতে চাই যে অবিচার আজকে রাজ্যের সেই অবিচারের প্রশ্ন আজকের নয়, দীর্ঘদিনের দাবি। মাননীয় বিরোধি দলের নেতা অনুপস্থিত আছেন, তখন তিনি মন্ত্রী ছিলেন এবং সুব্রতবাবু ছিলেন তথ্য মন্ত্রী, সেই ১৯৭২-৭৭ সালে অন্ধকারের যুগে বিধানসভা চলছিল এবং আপনারাই সরকার তখন পরিচালনা করছিলেন। সেই সময়ের থেকে আজ অবধি যে দাবি চলে আসছে তা আমরা মহামান্য রাজ্যপালের ভাষণের ১৫ পৃষ্ঠাতেই তা দেখতে পাচ্ছি। তাতে উল্লেখিত আছে যে "ভারতীয় রেলের কাছ থেকে বরাদ্দ পাওয়ার বিষয়টি সুনিশ্চিত করার মাধ্যমে এবং এই উদ্দেশ্যে ঐ মন্ত্রক থেকে পর্যাপ্ত অর্থের সংস্থান করে পশ্চিমবঙ্গের ওয়াগন শিল্পকে রক্ষা করার জন্য আমার সরকার দাবি জানিয়ে চলেছেন"। সঠিক ভাবেই রাজ্যপাল তার ভাষণের মধ্যে এই কথা উল্লেখ করেছেন। এই প্রসঙ্গে আমি মনে করিয়ে দিতে চাই জ্ঞান সিং সোহানপাল যখন মন্ত্রী ছিলেন সেই সময়ে অর্থাৎ ১৯৭৫ সালে এই রাজ্যের মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতা দিয়েছিলেন। পশ্চিমবঙ্গ পত্রিকায় ২৫শে এপ্রিল, ১৯৮৫ সালে সেই বক্তৃতা প্রকাশিত হয়েছিল, তাতেও বঞ্চনার কথা বলা হয়েছি। ওই পত্রিকাতে প্রকাশিত হয়েছিল যে

অর্থনৈতিক বুনিয়াদ শক্ত করার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। ওয়াগন শিল্পের সঙ্কট দূর করার তিনি রেলওয়ে বোর্ডকে অনুরোধ করেছেন যাতে তাঁরা ১৫ হাজার ওয়াগন তৈরির অর্ডার দেন। আজকে তারাই কিনা বিরোধিতা করছেন? মাননীয় বিরোধী দলের থেকে রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব নিয়ে সমালোচনা করছেন, তারাই এক সময়ে একই দাবি করে এসেছিলেন। সুতরাং ট্র্যাডিশান সমানভাবেই চলছে। আমি এই ব্যাপারে আপনাদের অনেক বক্তৃতার উদ্বৃতি তুলে ধরতে পারি। মাননীয় বিরোধী দলের সদস্য এই রাজ্যের শিল্পায়নের প্রশ্নে যেসব কথা বললেন তাতে আমি শুধু বলি পশ্চিমবঙ্গের শিল্পের ক্ষেত্রে অগ্রগতি হলে তো ক্ষতি নেই, এত ভারতবর্ষের একটা বিচ্ছিন্ন রাজ্য নয়, ভারতবর্ষেরই একটি অঙ্গরাজ্য, এর ফলে তো সারা ভারতবর্ষেরই উপকার হবে। আপনারা বিষয়টি একটু তলিয়ে দেখার চেষ্টা করুন। অতীতে যে সরকার চালিয়েছে তারাও একই দাবি করে এসেছিলেন। রাজেশ খৈতান আজকে বেকারির প্রশ্নে যেকথা বললেন সেই প্রসঙ্গে কংগ্রেসি আমলের মন্ত্রী শ্রী গোপাল দাস নাগ যে বিবৃতি দিয়েছিলেন তা সেটা বলছি। সেই সময়ে ১৫ই আগস্ট, ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গ পত্রিকার ২৫ বছর পূর্তি সংখ্যায় তার বক্তৃতা বেরিয়েছিল। বেকারি তখনও ছিল এবং তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছিল না। বর্তমানের মতো তখন বেকারি সমস্যা এত ভয়ঙ্কর রূপ নেইনি। তবে তিনি এই সমস্যার কোনও পথ বলতে পারেননি। তখনও বেকারি সমস্যার দাবি করা হয়েছিল। বর্তমানে বামফ্রন্ট সরকার এই সঙ্কট থেকে পরিত্রাণ পাবার জন্যে বিকল্প হিসাবে একটার পর একটা প্রস্তাব গ্রহণ করে চলেছে। আপনারা বিষয়টা একটু তলিয়ে দেখুন। তখনও রাজ্যের অবিচারের জন্য কেন্দ্রকে কটাক্ষ করা হয়েছিল এবং বলা হয়েছিল যে রাজ্যের অগ্রগতি না হওয়ার জন্যে কেন্দ্রেরই সব দোষ, তারা চায় না রাজ্যের অগ্রগতি। ১৯৭৩ সালে চতুর্থ যোজনা কমিশনের কাছে অর্থাৎ ডি. পি. ধরের কাছে পশ্চিমবঙ্গের অবিচারের প্রশ্নে তার প্রতিকারের জন্য বলা হয়েছিল। রাজ্যের যোজনা কমিশনের কাছে উল্লেখ করে বলা হয়েছিল যে পশ্চিমবঙ্গের প্রতি কিভাবে অবিচার করা হচ্ছে এবং এর আশু প্রতিকারের দাবিও করা হয়েছিল। সেখানে অন্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের কত পার্থক্য রাখা হয়েছিল তাও বলা হয়েছিল। ওই সময়ে অন্যান্য রাজ্যে এবং আমাদের রাজ্যে বরাদ্দ কিরকম ছিল বলা হয়েছিল। ওই সময়ে গুজরাটে ৪৫০ কোটি টাকা, মহারাষ্ট্রে ৮৫৮ কোটি টাকা, উত্তরপ্রদেশে ৯৬৫ কোটি টাকা, সেখানে পশ্চিমবঙ্গের বরাদ্দ মাত্র ৩২২ কোটি টাকা। তখন শঙ্কর ঘোষ অর্থমন্ত্রী ছিলেন, তিনি চতুর্থ যোজনা কমিশনের কাছে দাবিও করেছিলেন এবং বিক্ষোভও দেখিয়েছিলেন। আর আজকে আমরা যখন সেই সব উল্লেখ করছি তখন আপনারা তা বিদ্রুপ করছেন। আপনারা কাদের বিদ্রুপ করছেন, আপনারাও তো ওই সময় অতিক্রম করে এসেছেন এবং একই দাবি করে এসেছিলেন। তার প্রচুর উদাহরণ আমি তুলে ধরতে পারি। তখন তো আপনারা অনেক কথা বলেছিলেন কিন্তু কাজে কিছু করেননি, সেগুলোই আজকে বুমেরাং হয়ে এসেছে। আপনারা তো রাজ্যের মানুষের প্রতি

কোনও রাজ্যের দায়িত্ব পালন করেননি। সুতরাং আজকে যদি এই রাজ্যের অগ্রগতি হয় তা তো গোটা ভারতবর্ষের অগ্রগতির একটা ধাপ বাড়ল, সেখানে সমালোচনা করছেন কেন? কিন্তু এই রাজ্যকে পেছিয়ে দিয়ে এই রাজ্যকে দুর্বল করে দেওয়ার যে প্রক্রিয়া এবং সাথে সাথে ভারতবর্ষকে দুর্বল করার যে চক্রান্ত আমাদের মাননীয় বিরোধী সদস্যরা এটা বুঝতে পারছেন না। তারা অক্ষমতা প্রকাশ করেছেন। পশ্চিমবঙ্গের শিল্পায়নের যে প্রয়াস সেটা গোটা দেশের স্বার্থেই উল্লেখযোগ্য। আপনারা সামান্য বিষয়ে ঢাক-ঢোল পিটিয়ে উৎসব করেন, আমরা তা করি না। আপনাদের ঐ নরসিমা রাও-এর মন্ত্রিসভা আছে ১,৩৬৪ দিন, কিন্তু আমাদের জ্যোতিবাবুর মন্ত্রিসভা আছে, ৬,৪৭৭ দিন। আমাদের উৎসব করতে হয় না। ১৪-ই জুলাই কয়েকশ কোটি টাকা খরচ করেছেন আপনারা দিল্লিতে। আমাদের মুখ্যমন্ত্রী বিদেশ যাচ্ছেন বলে অনেক কথা হয়েছে। হ্যাঁ, যাচ্ছেন। ১৯৯৪-এর জুলাই মাসে তিনি বিদেশে ছিলেন। সেই সময় জেনিভায় তাঁর একটা ইন্টারভিউ নেওয়া হয়। তাঁকে প্রশ্ন করা হয়েছিল যে, জ্যোতিবাবু এত দিন মুখ্যমন্ত্রী আছেন, সেই উপলক্ষ্যে আমাদের সরকার উৎসব করছে না কেন? তিনি জবাব দিয়েছিলেন, আমাদের উৎসব করতে হয় না, কারণ আমরা আছি মানুষের হৃদয়ে, মানুষের বিশ্বাসের মধ্যে, মানুষের সুখ-দুঃখের সাথী হয়ে। তখন আবার প্রশ্ন করা হয়, আপনি এত দিন আছেন কি করে? তিনি বলেছেন, আমরা যে অগ্রগতি ঘটিয়েছি সেই অগ্রগতির পথে মানুষকে অংশগ্রহণ করানো হয়েছে। আপনাদের হয়ত মনে আছে, ১২-ই জুলাই ইকোনোমিক টাইমসে-এর ৩৬ পাতায় সাপ্লিমেন্টে জ্যোতিবাবুর একটা ইন্টারভিউ বেরিয়েছিল। তাতে তিনি বলেছিলেন, হোয়াট উই হ্যাভ ডান ইন দি এগ্রিকালচার সেক্টর উই আর ডুয়িং ইন দি ইণ্ডাস্ট্রিয়াল সেক্টর। এই কয়েক বছরে আমরা কৃষিক্ষেত্রে অনেক অগ্রগতি করেছি। গ্রামের মানুষের ক্রয়ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। গ্রামের অর্থনীতির বিকাশের সাথে সাথে নগরোন্নয়ন এবং শিল্পোন্নয়ন-এ আমরা উদ্যোগী হয়েছি। আপনারা প্রতি পদে বাধা দিচ্ছেন। ১৯৭৭ সালের পর থেকে হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প নেওয়া হয়েছে। সিদ্ধার্থ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন আপনারা জাহাজ নির্মাণের কারখানার জন্য বলেছিলেন। কিন্তু আজকে যখন আমরা জাহাজ নির্মাণ কারখানার দাবি করছি তখন আপনারা অসহযোগিতা করছেন। কাদের জব্দ করছেন আপনারা? সেই দিন থেকে এ রাজ্যে শিল্পায়নের প্রশ্নে যা উল্লেখিত হয়েছে, সঠিক ভাবেই গোটা দেশের মানুষকে তা অনুপ্রাণিত করেছে। এটা শুধু পশ্চিমবাংলার বিষয় নয়। এতে বহু কোটি টাকা বিনিয়োগ হয়েছে। আপনারা বিদ্রুপ করছেন, করতে থাকুন। এই শিল্পায়নের ব্যাপারে যে সমীক্ষা করা হয়েছে তাতে কি দেখা যাচ্ছে? ৭-ই জানুয়ারি একটা পত্রিকায় সমীক্ষা বেরিয়েছে, যে পত্রিকা আপনারা বেশি পছন্দ করেন। সেই পত্রিকায় বেরিয়েছে যে, পশ্চিমবাংলায় শিল্পায়নের পক্ষে কতজন আশাবাদী। দেখা যাচ্ছে, ৮৪ শতাংশ মানুষ এই শিল্পায়নের পক্ষে আশাবাদী, আর ১৬ শতাংশ মানুষ তারা এর বিপক্ষে, আপনারাও তাদের মধ্যে আছেন। আবার দেখা যাচ্ছে, ৩৭ শতাংশ মানুষ বলেছে এটা ভোটের চমক।

অপর দিকে ৬৩ শতাংশ মানুষের মতে বামফ্রন্ট আন্তরিক ভাবেই এটা করছে। আগামী ৫ বছরের মধ্যে শিল্পায়নের প্রচেষ্টা সাফল্য লাভ করবে। একটার পর একটা রাজ্য আজকে শুকিয়ে যাচ্ছে, মরুভূমিতে পরিণত হচ্ছে। ওরা হৈ চৈ করছেন। যে বোম্বাই শহর টেক্সটাইল ইণ্ডাস্ট্রির জন্য বিখ্যাত, দেশের প্রাণকেন্দ্র ছিল, তার কি অবস্থা করেছেন শারদ পাওয়ার মহাশয়?

[3-05 – 3-15 p.m.]

এটার জবাব পেয়েছেন সৌগত বাবু। আপনারা তাঁকে নিয়ে এসে হাওড়ায় অনেকদিন আগে যে পঞ্চায়েত ভবন উদ্বোধন হয়েছিল—নূতন ভাবে, একই ভবনকে, আপনাদের দ্বারা পরিচালিত, সেই ভবনের উদ্বোধনের জন্য, ঢাকঢোল পিটিয়ে পশ্চিমবাংলাকে জয় করবার জন্য করছিলেন, সেটা হল না, হওয়ার কোনও অবকাশও নেই। তাই আমি বলতে চাই, নির্দিষ্টভাবে তাকিয়ে দেখুন, পশ্চিমবাংলায় শিল্পায়নের যে প্রয়াসের কথা এখানে উল্লেখিত হয়েছে তার সাথে সহযোগিতা করুন, নাহলে পশ্চিমবঙ্গবাসী তথা ভারতবাসী ক্ষমা করবে না। যে প্রক্রিয়া আপনাদের শুরু হয়েছে—এখানে পশ্চিমবাংলার উন্নয়নের প্রশ্নে কি ভূমিকার কথা বললেন? কাগজে এই ব্যাপারে একটা সংবাদ বেরিয়েছিল, ভজ সেশন, জপ সেশন। সেশন নিয়ে চিৎকার তাঁরা নাকি বাঁচবেন। এখানে একজন বললেন, মাননীয় বিধায়ক, আইডেন্টিটি কার্ড-এর বিরোধিতা করা হয়েছিল। আমি মনে করিয়ে দিতে চাই, '৯৪ সালের ১৯শে জানুয়ারি, আইডেন্টিটি কার্ড নিয়ে, ফটো নিয়ে, যে মিটিং দিল্লিতে হয়েছিল। সেই মিটিং-এ আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী যে বক্তব্য উপস্থিত করেছিলেন ১৯শ জানুয়ারি '৯৪তে, সেখানে আপনাদের দলের এবং অন্যান্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা সকলেই সমর্থন করেছিলেন। আমরা ওখানে বিরোধিতা করিনি। আমরা মনে করিয়ে দিতে চাই, এই রাজ্যের পতন হচ্ছে, ঐ রাজ্যের পতন হচ্ছে, কিন্তু আপনারা যে নীতি গ্রহণ করেছেন, সেই নীতির দিকে তাকাচ্ছেন না। আপনারা মানুষের মনকে অন্য দিকে ঘুরিয়ে দিতে চাইছেন। আমি মনে করিয়ে দিতে চাই, পশ্চিমবাংলায় এই সকল নির্বাচনের ব্যাপারে, গতকাল মাননীয় বিধায়ক মান্নান সাহেব যা বললেন—কি করে তারা এত বড় হলেন? মাননীয় বিধায়ক পার্থ দে-র এক প্রশ্নের উত্তরে বললেন, ওঁরা নাকি সংখ্যালঘিষ্ঠ থেকে সংখ্যাগরিষ্ঠ হয়েছেন। কি ভাবে? উপ-নির্বাচনগুলিতে জয়ী হয়ে? আমি এই ব্যাপারে বেশি উদাহরণে যাব না। এখানে ২৬শে মে যে উপ-নির্বাচন হয়েছিল ৩টি, তার মধ্যে একটি সন্দেশখালিতে, শ্রীরামপুরে, আর একটি বহরমপুরে; এর সঙ্গে অন্য রাজ্যের নির্বাচনও হয়েছিল ১০টি লোকসভা কেন্দ্রেও হয়েছিল। কেরালার উথাপালামে কি হল? তামিলনাড়ুতে, রাণীক্ষেতের আপনাদের জ্বালানী ধরিয়ে দিয়েছিল। একটিতেও হয়নি, শূন্যস্থানে—কি হল? উথাপালাম সামান্য ব্যাপার নয়—আমাদের উপরাষ্ট্রপতি জয়ী হয়েছিল। সেই আসনে ১ লক্ষ ২৫ হাজার ভোটে সি. পি. এম. প্রার্থী জয়ী হয়েছিল, আপনারা কোথায়

ছিলেন? আপনারা এখানে বললেন সেশনের ব্যাপারে। সেশান নিয়ে আপনারা অনেক চিৎকার করেছেন! সন্দেশখালি উপনির্বাচনের সময় সেশানকে ডেকে নিয়ে এসেছিলেন। আপনাদের দলের অনেক প্রতিনিধিও ছিলেন। আমাদের রাজ্যের শিক্ষামন্ত্রী কান্তি বিশ্বাসের বিরুদ্ধে যিনি প্রার্থী ছিলেন—গ্রেট ইস্টার্ন-এ যে মিটিং ছিল, সেখানেও আপনাদের মুখে চুনকালি মেখে দিয়ে গিয়েছিলেন টি. এন. সেশান। আপনারা যাদের কথা বলছেন, হ্যাঁ, এখানে সরকারে থেকেও যেখানে নির্বাচন পরিচালনা করা হয়—আপনারা খালি এতদিন খেউড়বাজি করেছেন, এখানে নির্বাচনের পরিবেশ নেই। আমি বলি, হ্যাঁ এই রকমই শিক্ষা, ২৬ তারিখে ভোটের পর ২৮ তারিখে রেজাল্ট বেরুল। ২৯ তারিখের এক পত্রিকায় হেডিং হয়, অবাধ ভোটে অটুট রইল, ফ্রন্টের দুর্গ। কি রকম লাগে, নিজের থুতু নিজেকে গিলতে? একটু বুঝতে হবে—তাই এখানে বলছি, একটু তাকিয়ে দেখুন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাইছি, আইনশৃঙ্খলার প্রশ্ন নিয়ে ওরা বললেন—একটু আগে মাননীয় বিধায়ক বলছিলেন, বিচার বিভাগ নিয়ে, আমি সেই প্রশ্নে যাচ্ছি না। আমি উল্লেখ করতে চাই, এই পশ্চিমবাংলাকে কলঙ্ক বলা হয়েছে—একজন বিধায়ক বলেছেন, আমাদের মুখ্যমন্ত্রী বারবার বলেছেন, এতজনের প্রাণ গিয়েছে। আমরা বলি, আমাদের এই বিকাশের ক্ষেত্রে, অগ্রগতির ক্ষেত্রে, দেশের ঐক্যর জন্য, সংহতির জন্য সম্প্রীতির জন্য, আমাদের বামপন্থী কর্মীরা, আমাদের রাজ্যে কিভাবে আন্দোলনে ঝাঁপিয়ে পড়েছে। আপনারা বলুন তো, আপনাদের কতজন কর্মীর প্রাণ যাচ্ছে—আমরা বলি দুঃখিত। বলুন তো কাদের প্রাণ যাচ্ছে, কি আন্দোলনে, কোন মানুষের স্বার্থে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দল নেতাকে বলছি, আমি একটা বই দিয়ে দেব, আমাদের ভারতবর্ষের মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি ১৯৬৪ সালের পর থেকে এই পার্টি হওয়ার পর থেকে—এই ৩০ বছরের মধ্যে, এই রাজ্যের সংগ্রামী শ্রমিক ২৭০০ জনকে মৃত্যু বরণ করতে হয়েছে। এই ২৭০০ জন কর্মীর তালিকা আমরা দিয়ে দিয়েছি। আমরা গিয়ে দিয়ে এখানে এসেছি। সাহস থাকলে আপনারাও দিন। আপনাদের কর্মী হাতকাটা, কানকাটা, নাক কাটারা কি কারণে প্রাণ দিয়েছে একটু বুঝিয়ে বলুন। আমরা নির্দিষ্টভাবে বলেছি, মাননীয় সদস্য শোভনবাবু, আপনি অশোভন আচরণ করবেন না, আপনার উদ্দেশ্যে বলছি একটু দেখুন—এই সময়ের মধ্যে ১১৩ জন প্রাণ দিয়েছে, ৪১২ জনের মধ্যে। আমাদের শিক্ষক নেতা, সমবায় আন্দোলনের নেতা, মুর্শিদাবাদের আল্লারাখা; আমাদের বর্ধমানের হরপ্রসাদ গোস্বামী; স্বাক্ষরতা আন্দোলন করতে গিয়ে বাঘের আক্রমণে প্রাণ দিয়েছেন সুন্দরবনের সাত্তার জমাদার, সৌকৎ মোল্লা; পাথর প্রতিমার রশিদ নাইয়া সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে গিয়ে শহীদের মৃত্যু বরণ করেছেন; ড্রাগ বিরোধী আন্দোলন করতে গিয়ে দিলীপ মণ্ডলকে প্রাণ দিতে হয়েছে। এই রকম গড়ার কাজে, সৃষ্টির কাজে, উন্নয়নের কাজে এই আত্মদান। আমি শুধু এই কথা উল্লেখ করতে চাই, আপনাদের কি রকম আন্দোলন হচ্ছে, কার স্বার্থে আন্দোলন হচ্ছে এর জবাব দেবেন কি? ২২শে ফেব্রুয়ারি বারাসাতে জেলা

ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে আপনারা বিক্ষোভ দেখালেন, ভাঙ্গচুর করলেন জেলা পরিষদের অফিস। কি ছিল আপনাদের দাবি? কাদের স্বার্থে আপনাদের এই দাবি? চালের দাম ২.৮৯ থেকে ৬.১৭ হয়েছে, পেট্রোলের দাম বৃদ্ধি পেয়েছে, চিনির দাম ৬.২৫ থেকে ৯.৪৫ হয়েছে তার বিরুদ্ধে কি আপনারা ধর্মঘট করেছেন? আমরা ধর্মঘট করেছি বলে আপনাদের গায়ে জ্বালা ধরল, তাই ২৩শে সেপ্টেম্বর আপনারা ধর্মঘট করলেন। কারণটা কি? একজন কীর্তিমান শিক্ষক, শঙ্কর চক্রবর্তী, বিনা টিকিটে রেলে চড়ছিলেন, তার জন্য শিয়ালদহ স্টেশন লণ্ডভণ্ড হল, কয়েকটা প্রাণ গেল। গার্ডেনরীচের ট্যাক্সি ছিনতাইকারীর জন্য আপনারা ২রা জানুয়ারি ধর্মঘট ডাকলেন, পার্টি অফিস লণ্ডভণ্ড করলেন, ভাঙ্গচুর করলেন, লুটপাট করলেন। তারপর গার্ডেনরীচে আপনারা নেত্রীকে পাঠিয়ে দিলেন, তার পেছনে মোগল, সামনে বিমান। তারপর সেই গাড়ি নিয়ে গিয়ে ছবি ছাপালেন। ছবিতে দেখা গেল তিনি বহাল তবিয়তে আছেন। ওখান থেকে চলে গেলেন পরামর্শ নিতে। তারপর তিনি হাসপাতালে গেলেন। কতবার তিনি বব্রুবাহন হবেন? এখানে মাননীয় বিধায়ক বলেছেন এখানে কেন খুন হচ্ছে? এখানে বারবার বলা হয়, আমাদের মুখ্যমন্ত্রী বলেন, আপনারা যদি একটু এইসব কাজ থেকে নিজেদের হানাহানি থেকে বিরত থাকেন তাহলে ভাল হয়। হাওড়ার উৎপল, দেবুদের খুনীদের নিয়ে চৌরঙ্গী, বালিগঞ্জ এলাকায় ঘুরে বেড়াচ্ছে। আজকে খবরের কাগজে বেরিয়েছে একজন পুর প্রতিনিধি তিনি আবার তার পদে ফিরে এসেছেন, শোভনবাবু তাকে জানেন। সাধনবাবুর পাশের এলাকার লোক, তিনি ফিরে এসেছেন। তিনি কেন ছিলেন না? ঐ খুনিদের পক্ষে ছিলেন তাই। আপনাদের কাছে তাই আমাদের আবেদন, নির্দিষ্টভাবে আপনারা সহযোগিতা করুন। নইলে ইতিহাস আপনাদের ক্ষমা করবে না। এছাড়া রাজ্যে শিল্পায়নের প্রশ্নে, এই রাজ্যের যে উদ্যোগ, তা গোটা দেশের মানুষকে, এমনকি বিদেশের মানুষকেও আকৃষ্ট করেছে, এটাই আপনাদের গাত্রদাহ। ভারতবর্ষে বিদেশ থেকে কোন ট্যুরিস্ট পর্যটক আসলে তারা নামের তালিকা দেখেন, কোথায় কোথায় যাবেন। ভারতবর্ষের রাজধানী দিল্লিতো যাবেন, কেউ কেউ আবার আগ্রার তাজমহল দেখতে যাবেন, তারপর রাজধানী কলকাতার নাম আছে—পশ্চিমবঙ্গ বামফ্রন্ট পরিচালনা করত তাই—তারপর ৩১নম্বর আলিমুদ্দিন স্ট্রীটে সেটাও তারা দেখতে চান, সেইজন্যই আপনাদের এই গাত্রদাহ।

[3-15 – 3-25 p.m.]

এত শিল্পপতি, এত বিদেশী কেন এই রাজ্যে এসে ভিড় করেন সেটা আপনারা একটু চিন্তা করে দেখুন। কি করবেন আপনারা—এই তো মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী দ্বিগবিজয় সিং এখানে আসবেন, কি দেখতে আসবেন এখানে সেটা একটু আপনারা, যারা এখানে আমাদের বিরোধিতা করছেন, তারা শুনুন। তিনি এখানে দেখতে আসবেন কি করে পশ্চিমবঙ্গে পাট্টা বিলি করা হয়েছে, অপারেশন বর্গার কাজ হয়েছে। এর আগেও এসব দেখতে অনেকে

এসেছেন। এই তো সুন্দরলাল পাটোয়া এসেছিলেন কি করে এখানে পঞ্চায়েতের নির্বাচন হয়েছে দেখতে। আপনাদের সভাপতি তথা ভারতবর্ষের প্রধানমন্ত্রী কোপেনহেগেনে গিয়েছিলেন সমাজ উন্নয়ন সম্পর্কে ভাষণ দিতে। ওখানে তিনি সভাপতিত্ব করেছেন এবং কয়েক মিনিট বক্তৃতাও করেছেন এই বলে যে 'সকলের জন্য শিক্ষা চাই।' মানব সম্পদ উন্নয়ন দপ্তরের মন্ত্রী হয়ে এলেন মাধব রাও সিন্ধিয়া। তিনি বললেন, এটা বেসরকারি হাতে তুলে দেব। অপর দিকে পশ্চিমবঙ্গে শিক্ষার ক্ষেত্রে দেখুন যে ৬৯ শতাংশ মানুষ এখানে সাক্ষর। কি করে হল? তাহলে 'সকলের জন্য শিক্ষা' এই প্রশ্নে যদি কোনও রাজ্যের কাছ থেকে শিক্ষা নিতে হয় তাহলে সেই রাজ্যটির নাম হচ্ছে পশ্চিমবঙ্গ। পঞ্চায়েতিরাজ, নগরপালিকা ইত্যাদি একটার পর একটা ক্ষেত্রে এখানে সুষ্ঠুভাবে নির্বাচন হচ্ছে। এই তো কর্ণাটক, উড়িষ্যা, অন্ধ্রে নির্বাচনের ব্যাপারে রেডিও, টি. ভিতে অনেক প্রচার হচ্ছে কিন্তু এই পঞ্চায়েতিরাজ, নগরপালিকা এসব বিষয় শিখলেন কোথা থেকে, জানলেন কোথা থেকে? যেখান থেকে জানলেন সেই রাজ্যটির নাম হচ্ছে পশ্চিমবঙ্গ। আবার তো বিভিন্ন পৌরসভা, কলকাতা কর্পোরেশনের নির্বাচন আসছে, আপনারা প্রস্তুত হোন। আগামী মে মাসের সেই নির্বাচনে আপনাদের পশ্চিমবঙ্গের মানুষের কাছে জবাব দিতে হবে। দেশের মানুষের প্রতি আপনাদের বিশ্বাসঘাতকতার যে ইতিহাস তার জবাব আপনাদের দিতে হবে, মানুষ আপনাদের ক্ষমা করবেন না। আপনারা সাম্প্রদায়িক শক্তির কথা বলেছেন।

(গোলমাল)

সৌগত বাবু, আপনিও কিন্তু পরে বলবেন, এসব ব্যাপারগুলো মনে রাখবেন, তখনও কিন্তু এসব চলবে। স্যার, আমার বক্তব্য হচ্ছে, আমরা মিথ্যাচারে বিশ্বাস করি না এবং তাই রাজ্যপালের ভাষণে কোথাও মিথ্যাচার নেই। ১৯৭৫ সালের দোসরা অক্টোবর শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মুখ্যমন্ত্রী হিসাবে ভাষণ দিয়ে বলেছিলেন যে—'পশ্চিমবঙ্গ' পত্রিকাতে তা ছাপা আছে। দোসরা অক্টোবর গান্ধীজির জন্মদিনে ঠিক জরুরি অবস্থার কয়েক মাস-এর মধ্যে ২০ দফা কর্মসূচি রূপায়নের ব্যাপারে বলতে গিয়ে তিনি বলেছিলেন, সব পাট্টা গিয়ে দিয়েছেন, পশ্চিমবঙ্গে আর বাস্তুহীন নেই। তিনি বলেছিলেন, ''আমরা শপথ নিয়েছিলাম যে সরকারের হাতে বিতরণযোগ্য কৃষি জমি যা থাকবে তা সম্পূর্ণ ভাবে ভূমিহীন চাষীভাইদের মধ্যে বিতরণের কাজ দোসরা অক্টোবরের মধ্যে শেষ করবই করব। আজ এই শুভদিনে অত্যন্ত আনন্দের সঙ্গে আপনাদের জানাতে চাই আমাদের রাজ্যে বাস্তুজমি এবং বিতরণযোগ্য কৃষিজমির বন্টন প্রতিশ্রুত সময়সীমার মধ্যে সুষ্ঠুভাবে সম্পন্ন করেছি। আজ থেকে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে আর কেউ বাস্তুহীন থাকছেন না।'' এতবড় মিথ্যাচার আপনারা করেছিলেন। জরুরি অবস্থার সময় মানুষের গলা টিপে ধরে, তাদের সমস্ত অধিকার কেড়ে নিয়ে আপনারা এইসব তাদের বুঝিয়েছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ দেখেছেন প্রকৃতপক্ষে বাস্তুহীনদের মধ্যে বাস্তু জমি

দেবার জন্য কারা প্রয়াস নিয়েছেন। আপনারা তখন মানুষের গলা টিপে ধরে তাদের অনেক অসত্য কথা বুঝিয়েছিলেন। দেশ পিছিয়ে যাচ্ছে আর আপনারা মানুষকে তখন বুঝিয়েছেন যে দেশ এগিয়ে চলেছে। আর বিগত ৪১২ দিনে গোটা ভারতবর্ষের সামনে পশ্চিমবঙ্গ একটার পর একটা সাফল্যের নজির তুলে ধরেছে। দেশকে যারা বেচে দিতে চাইছেন তাদের কাছে আমরা আত্মসমর্পন করছি না। মাননীয় রাজ্যপালের ভাষণের প্রতিটি ছত্রে দেশকে বাঁচানোর পক্ষে কথা আছে। দেশকে যারা বিকিয়ে দিতে চাইছে তাদের বিরুদ্ধে কথা আছে। তাই আমি ননী কর মহাশয় যে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচকের প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং সাথে সাথে বিরোধীদের আনা সংশোধনগুলো যা আছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি'

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাবের আমি বিরোধিতা করছি এবং আমাদের আনা সংশোধনীগুলোর সমর্থনে বক্তব্য রাখছি। আজকে দেশ একটা সঙ্কটময় অবস্থায় চলছে। পশ্চিম ভারতে ফ্যাসিস্ট শক্তি এবং সাম্প্রদায়িক শক্তি আজকে মাথা চাড়া দিয়ে উঠেছে এবং এখানে বামফ্রন্ট দুর্বল হচ্ছে। ভারতবর্ষের তিনটে রাজ্যে নির্বাচন হয়েছে, মহারাষ্ট্রে পেয়েছে দুটি আসন, উড়িষ্যায় শূন্য, গুজরাটে শূন্য। ভারতবর্ষের বেশির ভাগ রাজ্যে তাদের কোনও অস্তিত্ব নেই। এই অবস্থায় অসাম্প্রদায়িক শক্তি হিসাবে আজকে দেশে কংগ্রেসকেই হাল ধরতে হয় এটা আমরা জানি এবং আমরা বিশ্বাস করি, যদি আমাদের কোথাও ভুলভ্রান্তি হয়ে থাকে, তা আমরা আস্তে আস্তে শুধরে নিতে পারব এবং আমরা তা উত্তোরণ করে জনগণের আস্থাভাজন হতে পারব। ভারতবর্ষে এর মধ্যে যতগুলো নির্বাচন হয়েছে তার মধ্যে হিমাচল প্রদেশে আমরা বি. জে. পি.কে হারিয়েছি, উত্তর প্রদেশে হারিয়েছি বি. জে. পি. কে। আমরা এই ব্যাপারে চিন্তিত নই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে যখন পার্থ বাবু বলছিলেন তখন আমি শুনছিলাম। উনি সি. পি. এম. এর সংগঠনের কথা বলছিলেন। আমাদের পার্টির পাঁচ লক্ষ টাকা চাঁদা ওঠে, লক্ষ লক্ষ টাকা খরচ করে পার্টির সম্মেলন হয়েছে, পার্টির নিজস্ব বাড়ি আছে, আমাদের সংগঠনের ভিত শক্ত। হ্যাঁ, আপনাদের পার্টির নিজস্ব বাড়ি আছে, নিজস্ব প্রিন্টিং প্রেস আছে, আমরা এই ব্যাপারে অস্বীকার করছি না। কিন্তু এটা পশ্চিমবাংলার মানুষের কাছে গ্রহণীয় নয়। কারণ আপনারা সরকারে থেকে নিজের পার্টিকে তৈরি করার জন্য গত চার মাস যাবৎ মন্ত্রীরা কোনও কাজ করেননি, গত চার মাসে রাজ্য সরকারের কত টাক ব্যয় করেছেন পার্টির কাজের জন্য—রাজ্য সরকারের গাড়ি ব্যবহার করেছেন মন্ত্রীরা, রাজ্য সরকারের গাড়ি চেয়ারম্যান পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের সভাধিপতি, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, মন্ত্রী, এরা সব লোকাল কমিটি, জোনাল কমিটি, ডিস্ট্রিক্ট কমিটি এবং স্টেট কমিটির মিটিং-এর কাজে ব্যবহার করেছেন এবং নিজেরা ঘুরে বেড়িয়েছেন, রাজ্য সরকারের কোনও কাজ হয়নি। এটাতেই তো আমাদের অভিযোগ। আপনারা সমস্ত পার্টির

পদের অধিকারীদের মাইনের ব্যবস্থা করে দিয়েছেন। রাজ্য সরকারের তহবিল থেকে তা দেওয়া হয়। আপনারা এই রাজ্যের কথা ভাবেন না। মনে রাখবেন সি. পি. এম. গত নির্বাচনে ২৬ পারসেন্ট ভোট পেয়েছিল। আর ৬৪ পারসেন্ট লোক আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছিল। আপনারা বড় বড় কথা বলছেন, আপনারা ৪৮ শতাংশ ভোট পেয়েছিলেন আর ৫২ পারসেন্ট লোক আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছিল। যদি প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন হত তাহলে আপনাদের এবং আমাদের সিট সমান সমান হত। অনেক লোক আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছে। সুতরাং আমার অভিযোগটা হচ্ছে এই যে আপনারা এই রাজ্যে পুরোপুরি ব্যর্থ হয়েছেন। আপনারা সফল সেখানেই, যেখানে আপনারা সরকারি টাকা ব্যবহার করে আপনাদের পার্টিকে শক্তিশালী করেছেন, সরকারি শাসন যন্ত্রকে ব্যবহার করে আপনাদের পার্টিকে শক্তিশালী করেছেন। পার্থ বাবু এই বিষয়ে গর্ব বোধ করতে পারেন। আপনাদের এই কথা বলতে চাই, এই রাজ্যে সম্পদ সংগ্রহের ব্যাপারে আপনারা সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছে এবং এই রাজ্যের সমস্ত টাকা চলে যাচ্ছে মাইনে দিতে। নয় হাজার কোটি টাকার মধ্যে ৩ হাজার ৮০০ কোটি টাকা চলে যায় মাইনে দিতে। এই রাজ্যের পরিকল্পনার আয়তন ক্রমশ ছোট হয়ে আসছে, এই রাজ্যের উন্নয়ন স্তব্ধ হয়ে আসছে। উড়িষ্যায় যেখানে ১০ হাজার কোটি টাকার পরিকল্পনা হয়, সেখানে আমাদের রাজ্যে ৯ হাজার কোটি টাকার পরিকল্পনা হয়। পরিকল্পনার গলা টিপে এই বামফ্রন্ট সরকার মেরে ফেলছে। আজকে আপনাদের রাজস্ব আদায় হচ্ছে না। স্ট্যাম্প ডিউটি আপনারা বসিয়েছেন, ফলে এখান থেকে অন্যান্য রাজ্যে গিয়ে রেজিস্ট্রেশন হচ্ছে এবং এই রাজ্যে স্ট্যাম্প ডিউটি পাচ্ছে না।

আপনারা ব্যর্থ এবং সে জন্য আমরা এই রাজ্যপালের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করছি এইবার এক এক করে আমি বলি। রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন যে এই রাজ্যে হিউম্যান রাইটস অ্যাক্ট এবং হিউম্যান্স রাইট কমিশন তৈরি হচ্ছে। কোন রাজ্যে? যেখানে মানবাধিকারের গলা টিপে মারা হয়। যার নাম পশ্চিমবঙ্গ এবং মানবাধিকার হত্যাকারীর নাম জ্যোতি বসু। ২১৪ জনের মৃত্যু হয়েছে লক-আপে বামফ্রন্ট সরকারের ২৮ বছরে, তার মধ্যে মাত্র একটির জুডিশিয়াল কমিশন হয়েছে। লজ্জা করে না মানবাধিকারের কথা বলতে। এর চেয়ে পাশবিক আর কি হতে পারে? পুলিশের লক-আপে আজাদের মৃত্যুর ব্যাপারে পুলিশের ভার্সান উদ্ধৃত করে বলেন ৩৬ পারসেন্ট ভোটে কারচুপি, রিগিং হয়েছে এবং আপনারা পুলিশের উপর নির্ভরশীল। এই পুলিশের সমালোচনা করার সাহস আপনাদের নেই। পুলিশও জুটেছে সেই রকম একজন কমিশনার অফ পুলিশ সে জ্যোতি বসুকে বলছে মণীষী। মণীষী বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, বিবেকানন্দ। জ্যোতি বসুও জীবনে এক পাতাও পড়েন নি, একটা বইও লেখেননি। তাঁকে মণীষী বলছে? এই হচ্ছে কমিশনার অফ পুলিশ। যাঁর বিরুদ্ধে সবচেয়ে দুর্নীতির অভিযোগ, ডি. আই. জি প্রেসিডেন্সী রচপাল সিং। যিনি বারাসাতে গুলি চালিয়েছেন, ৭০ লক্ষ টাকা দিয়ে সল্টলেকে বাড়ি করেছেন। আমি আগেও অভিযোগ

করেছি তাঁর বিরুদ্ধে ভিজিলেন্স করার সাহস আপনাদের হয় না। তাঁর মেয়েকে মুখ্যমন্ত্রীর কোটায় মেডিক্যাল-এ ভর্তি করা হয়। আরেকজন ডি. আই. জি হেড কোয়ার্টার্স ছিলেন। কলকাতায় গুলি চালাবার অর্ডার দিয়েছিলেন, তার ছেলে মুখ্যমন্ত্রীর কোটায় মেডিক্যাল-এ ভর্তি হন। দুর্নীতিগ্রস্থ যত অফিসার সরকারি টাকায় সরকারি প্লট পেয়ে সল্টলেকে বাড়ি করেছেন। তাঁদের বাড়ির ভ্যালুয়েশন কত? তাদের প্রত্যেকের এগেনস্টে ভিজিলেন্স করা হবে, আপনাদের হিম্মত নেই। সি. পি. এমের মিটিং-এ আপনারা কথা বলতে পারেন না। আমরা জানি আপনাদের পার্টির কেউ প্রশ্ন তোলেন কিন্তু আমরা তো জানি আমাদের মন্ত্রী শ্যামল বাবু, তিনি ছাড়া কেউ প্রশ্ন তোলেন না। তিনিও লোকাল কমিটিতে হেরে গিয়েছেন। সি. পি. এম পার্টির মধ্যে প্রশ্ন তুলে খুব লাভ হয়নি। আমরা জানি কলকাতা ডি. সি. আপনাদের কথা শোনেন না। আমরা সকলেই জানি আপনাদের পার্টির মধ্যে কি অবস্থা? দুর্নীতিগ্রস্থ অফিসারদের দলে নিয়ে আপনারা একটা সরকার চালাচ্ছেন। ১৭টা ছেলেকে গুলি করে মারলেন এই এসপ্ল্যানেড ইস্ট-এ স্বরাষ্ট্রমন্ত্রী এসে অনুরোধ করলেন একটা জুডিশিয়াল এনকোয়ারি করুন, জ্যোতি বাবু রিজেক্ট করলেন। মনে রাখবেন খুনের মামলা তামাদি হয় না। যদি কোনও দিন চাকা ঘোরে কলকাতায় বটতলায় আপনাদের বিচার হবে। বারাসাতে গুলি করে মারল আপনাদের পুলিশ। এখনও পর্যন্ত জুডিশিয়াল এনকোয়ারি হয়নি। আপনারা পশ্চিমদিনাজপুরে, কুমারগঞ্জে গুলি করে মারলেন একটা ছাত্র পার্থ সিংহ রায়কে। যারা গুলি করে নর খাদক। তাদের সমর্থন করছেন রবীন বাবুরা। একটু দুঃখ পর্যন্ত প্রকাশ করলেন না। একটা পয়সা পর্যন্ত দেননি। লক-আপে পিটিয়ে মেরে ফেলা হচ্ছে, এখন বলছেন Steps are being taken to improve the judicial machinery of the State কোথায় দাঁড়িয়ে বলছেন। না অন্ধ। একমাস ধরে কলকাতা হাইকোর্ট অচল। আইনজীবিরা স্ট্রাইক করছেন। সি. পি. এম সমর্থকদের দিয়ে সেই স্ট্রাইক ভাঙার চেষ্টা করেছেন। আজকেও আপনারা এই হাউসে বলেছেন ৪০ হাজার কনটেম্পটেড কেস পেন্ডিং। এর মধ্যে ৯৫ পারসেন্ট কেস রাজ্য সরকারের বিরুদ্ধে। রাজ্য সরকার যদি একটা উদ্যোগ নিয়ে দেখতেন কোন কোন কেস? সরকার অর্ডার দিয়েছে রাজ্য সরকারের বিরুদ্ধে ৩০ হাজার মামলা এখান থকে সরিয়ে নেওয়া যেত। করেননি। রাজ্যের ১২টা জ্যান্ত ফাইল রাজ্য সরকার পেন্ডিং করে রেখেছেন তার কারণ ওখানে সি. পি. এম মার্কা জাজ-এর নাম নেই বলে। হাইকোর্টের অচল অবস্থার জন্য কে দায়ী? রাজ্য সরকার জুডিশিয়ারীকে গলা টিপে মারতে চাইছে এবং জুডিশিয়াল সিস্টেমকে নষ্ট করে দিতে চাইছে। তার কারণ ভিখারি পাশোয়ান নামে একজন শ্রমিককে ভিক্টোরিয়া জুট মিল থেকে পুলিশ তুলে নিয়ে গিয়ে খুন করেছিল, কিন্তু জ্যোতিবাবু তা স্বীকার করেননি। আমরা হাইকোর্টে গিয়েছিলাম। হাই কোর্ট সি. বি. আই.-কে দিয়ে এনকোয়ারি করাতে বলেছে। সুতরাং যেহেতু হাইকোর্ট ওঁদের বিরুদ্ধে রায় দিয়েছে সেহেতু হাই কোর্ট অচল্ করে দিতে হবে। রুজভেল্ট বলেছিলেন, "I shall pack the Supreme

Court with my own men" সে রকম জ্যোতি বাবুও বলছেন, "I shall pack the High Court with my own men" আমরা কিন্তু আপনাদের এই কাজে বাধা দিয়ে যাব। আইনজীবীরা বাধা দিচ্ছেন, আমরা তাঁদের সঙ্গে রয়ে যাব।

রবীন বাবুর বক্তৃতা আমি শুনছিলাম এবং তাতে আমি একটু অ্যান্টি সেন্ট্রাল সুর লক্ষ্য করলাম। রবীন বাবু বোধ হয় রাজ্যপালের ভাষণটা ভালকরে পড়েননি। রাজ্যপালের ভাষণের মধ্যে অনেকগুলো প্রকল্পের নামের উল্লেখ আছে। আমি সেগুলো রাজ্যপালের ভাষণ থেকেই পড়ে দিচ্ছি—জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন যোজনা, আই. আর. ডি. পি. ট্রাইসেম, মিনিমাম নীডস প্রোগাম। রাজ্যপালের ভাষণের মধ্যে এই সবগুলোর উল্লেখ আছে। আর আছে—অ্যাক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম, ইন্টিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম, ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম, ড্রাগ ডি-অ্যাডিকশন প্রোগ্রাম, ন্যাশনাল এডস কন্ট্রোল প্রোগ্রাম, কমপিউটার লিটারেসি প্রোগ্রাম, প্রাইম মিনিস্টার'স রোজগার যোজনা। স্যার, আমি এই যে এতগুলো প্রোগ্রামের নাম বললাম, এগুলোর সব রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে এবং এই সব ক'টা স্কীমই কেন্দ্রের টাকার স্কীম। কোনটায় কেন্দ্র সম্পূর্ণ টাকা দিচ্ছে, কোনওটায় কেন্দ্র ৮০% টাকা দিচ্ছে। এখানে সেই কাজ এবং টাকার সি. পি. এম খবরদারি করছে এবং খরচ করছে। আপনারা একটা নাম করুন যেটা আপনারা নিজেরা করছেন? একটা অন্ততঃ বলুন যেটার পথ আপনারা দেখিয়েছেন? সব পথই কেন্দ্র দেখিয়েছে। এই স্কীমগুলোই আপনারা রূপায়িত করার জন্য কেন্দ্রের কাছ থেকে টাকা নিচ্ছেন। আপনাদের নিজস্ব কোনও স্কীম নেই। সব চেয়ে দুঃখের কথা হচ্ছে ২০ পয়েন্ট প্রোগ্রাম ইমপ্লিমেনটেশনের ক্ষেত্রে গোটা দেশে এই রাজ্যের স্থান ২০তম।

স্যার, ওঁদের কথা-বার্তা শুনে আমার একটা বিখ্যাত কবিতার কথা মনে পড়ে যাচ্ছে। তবে সবটা আমার মনে নেই, কিছুটা আমি এখানে উল্লেখ করছি,—

> "আর কত দেখাবি মাসি—
>
> সেই যদি ড্যাস খসালি;
>
> তবে কেন লোক হাসালি মাসি?"

ওঁরা চিরকাল বলে এসেছেন, 'আমরা বিদেশি সাহায্য নেব না, আমরা বিদেশি সাহায্যের বিরোধি।' আমরাও জানতাম বামফ্রন্ট সরকার বিদেশি সাহায্যের বিরোধি। এখন ওঁরা কি রকম বিরোধি দেখুন — রাজ্যপালের ভাষণের মধ্যেই বিভিন্ন ক্ষেত্রে বিদেশি সাহায্যের কথা উল্লেখ করা হয়েছে। যথা — ফিশারিস সেক্টর-এ আপনারা মীন দ্বীপে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য নিচ্ছেন। ওভারসিস ইকনমিক কর্পোরেশনের ফান্ডে ওয়েস্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল

বোর্ডে কাজ করতে চাইছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় জল সরবরাহ প্রকল্প করছেন। বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় পাঁচটি জেলার তেরোটি ব্লকে পশু খাদ্য বিকাশ কর্মসূচির কাজ করতে চাইছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় আই.পি.পি. (৮)-এর কাজ করছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য নিয়ে টেকনিক্যাল এডুকেশন প্রোজেক্ট করতে চাইছেন। ক্যাপিটালিস্ট ইটালি সরকারের সাহায্য নিয়ে বামফ্রন্ট সরকার, তথা বুদ্ধদেব বাবুর ডিপার্টমেন্ট ভিডিও কাম ট্রেনিং সেন্টার করতে চলেছে সল্ট লেকে। আর কোথায় নিচ্ছেন? ও.ই.সি.এফ.-এর সাহায্যে তিস্তা ক্যানেল-এর ওপর জল বিদ্যুৎ প্রকল্পের কাজ করছেন এবং বক্রেশ্বর করতে চাইছেন। ও.ই.সি.এফ. একটা জাপানী সংস্থা। তাদের আপনারা সাহায্য নিচ্ছেন। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক-এর সাহায্যে আপনারা — যারা ওয়ার্ল্ড ব্যাঙ্কেরই একটা শাখা — পানাগড়-মোরগ্রাম রোডকে চওড়া ও মজবুত করছেন। এসব রাজ্যপালের বক্তৃতার মধ্যে আছে। লেদার কমপ্লেক্সের জন্য টাকা নিচ্ছেন। তাহলে আপনারা এত দিন বিদেশি সাহায্য নিয়ে এত কথা বললেন কেন? সেই যদি ড্যাস খসালেন, তবে কেন লোক হাসালেন? আপনারা নিজেরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিচ্ছেন। আর কেন্দ্রকে বলছেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের আই.এম.এফ.-এর টাকা নিও না। আসলে আপনাদের নিজেদের কোনও ক্ষমতা নেই, তাই বিদেশি সাহায্য নিতে বাধ্য হচ্ছেন। আপনাদের নিজেদের ভাঁড়ে মা ভবানী, ৩৮০০ কোটি টাকা চলে যাচ্ছে মাইনে দিতে। রাজ্যের সম্পদ সংগ্রহের কোনও পরিকল্পনা নেই। এমন কি আপনাদের নিজস্ব কোনও প্ল্যান পর্যন্ত নেই। সেন্ট্রালের প্ল্যানে আপনারা কেবল মাত্র ম্যাচিং গ্রান্ট দিচ্ছেন। পলিউশন কন্ট্রোলের জন্যও আপনারা কেন্দ্রের টাকা নিচ্ছেন। এসব রাজপাল তাঁর ভাষণের মধ্যে স্বীকার করেছেন। সুতরাং রাজ্যপাল আর কি করে কেন্দ্রের বিরুদ্ধে বক্তব্য রাখবেন! এতগুলো প্রোজেক্ট ছাড়াও রাজ্যপাল উল্লেখ করেছেন কিসে কিসে কেন্দ্র আপনাদের স্পেশ্যাল হেল্প করেছে।

[3-35 – 3-45 p.m.]

সুবর্ণরেখা ব্যারেজ প্রোজেক্ট-এর জন্য কেন্দ্র টাকা দিয়েছে। গঙ্গা অ্যান্টি-এরোশনের জন্য আলাদাভাবে প্ল্যানিং কমিশন টাকা দিয়েছে। পানীয় জল — আর্সেনিক রিমুভালের জন্য আলাদা কেন্দ্র টাকা দিয়েছে। অল ইন্ডিয়া মেডিক্যাল এডুকেশনের জন্য কেন্দ্র আলাদা টাকা দিয়েছে। রিফিউজি খাতে পর্যায়ক্রমে ২ কোটি ৩৩ লক্ষ, ৭৮.২৭ কোটি এবং ১৮ কোটি টাকা দিয়েছেন। ফরাক্কা সুপার থারমাল পাওয়ার স্টেশনের জন্য নতুন ৫০০ মেগাওয়াটের ইউনিট কেন্দ্র বসিয়েছেন। মেগাসিটি প্রকল্পে ১৬০০ কোটি টাকার মধ্যে ৪০০ কোটি টাকা কেন্দ্র দিচ্ছে। আর সেখানে ফ্লাই ওভার করার জন্য রবীন বাবুরা মমতাকে আমন্ত্রণ জানানোর প্রয়োজন মনে করলেন না। কেন্দ্রীয় সরকারের টাকার পুরো কাজের লিস্ট দিলাম। আপনারা কাজের মধ্যে কি করেছেন? ল্যান্ড রিফর্মস করেছেন, ভূমি সংস্কার। ১৮ বছর ধরে ঐ একই ভাঙ্গা রেকর্ড বাজাচ্ছেন। আর কি করেছেন — পঞ্চায়েত করেছি। খুব ভাল পঞ্চায়েত করেছেন। পঞ্চায়েতে মহিলাদের জন্য রিজারভেশন করল কে? কেন্দ্রীয় সরকার তথা কংগ্রেস

সরকার। পঞ্চায়েতের মাধ্যমে কনস্টিটুয়েশন অ্যামেন্ডমেন্ট করে স্টেট ইলেকশন কমিশন করার কথা বলল কে? কেন্দ্রীয় সরকার তথা কংগ্রেস সরকার। স্টেট ফিনান্স কমিশন করার কথা বলল কে? কেন্দ্রীয় সরকার তথা কংগ্রেস সরকার। মৌলিক ভাবে কন্ট্রিবিউশন পশ্চিমবাংলায় দুটি কাজ আছে। কাজটা প্রশংসার। সেটা হচ্ছে, কলকাতা থেকে খাটাল অপসারণ করেছেন। খাটাল অপসারণ করার সাথে সাথে সি.পি.এম. দলকে সরিয়ে দিলে ভাল হত, তাহলে কলকাতায় গো-জাতীয় লোকজন আর থাকত না। তাই বলছি, পুরো খাটাল অপসারণ হল না, অর্ধেক হল। এটাই আপনাদের অ্যাচিভমেন্ট। তারপর ইংরাজি ক্লাস ফাইভ পর্যন্ত তুলে দিয়ে আবার ক্লাস ফাইভে ইংরাজি চালু করেছেন। তাই বলছি, যেসব প্রকল্পগুলি এখানে করেছেন সেগুলি সবই কেন্দ্রের টাকা থেকে, কেন্দ্রের সাহায্য পেয়েছেন আর পেয়েছেন বিশ্ব ব্যাঙ্ক থেকে, ও.ই.সি.এফ. এবং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে। সুতরাং দিস ইজ ইওর অ্যাচিভমেন্ট — রবীন বাবু। এবার আসা যাক, নতুন শিল্পায়ন সম্পর্কে। নতুন দিগন্ত। ১৯৮২ সালে একটা ছবি দেখেছিলাম — দিগন্ত হচ্ছে — জ্যোতি বসুর পিছনে সূর্য উঠছে। জ্যোতি বসু বলেছিলেন পশ্চিমবাংলাকে মরুভূমি হতে দিতে পারি না। ভোটের নামে ১৯৮৮ সালে হলদিয়ায় শিল্প স্থাপনের নাম করে একটা কোণে ভিত্তি প্রস্তর স্থাপন করলেন। সেটা এখনও সেই কোণেই রয়েছে, কিছুই হয়নি। দিজ ইজ ইওর অ্যাচিভমেন্ট ইন ১৮ ইয়ারস। আপনারা উল্লেখ করেছেন, শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়কে ডব্লু.বি.আই.ডি.সি.-র চেয়ারম্যান করেছেন। কাগজে এই ব্যাপারে অনেক পাবলিসিটি দিয়েছে। নতুন শিল্পায়ন নেই, নতুন অ্যাট্রাকশন হচ্ছে, সোমনাথ চট্টোপাধ্যায় হচ্ছে সাদা কাগজে বাঘ। সি.পি.এম.-এর লোকেরা জানত না — যে সোমনাথ চট্টোপাধ্যায় নামে একটা লোক আছে? ১৮ বছর পরে এই সরকার বুঝতে পারল সিঙ্গল উইনডো করতে হবে। সোমনাথ চট্টোপাধ্যায়কে চেয়ারম্যান করা মনে হল কেন? কারণ ইলেকশন এসে গেছে। রাজ্য সরকার দেখছেন, রাজ্য সরকারের হ্যাজ নো অ্যাচিভমেন্ট টু ক্লেম ফর ইটসেল্ফ। তাই এখন শিল্পায়নের নাম করে স্লোগান সৃষ্টি করা। শিল্প কি করে হয়? এরজন্য ২টি জিনিসের দরকার। একটা হচ্ছে ফিজিক্যাল ইনফ্রাস্ট্রাকচার আর একটা হচ্ছে সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার। ফিজিক্যাল ইনফ্রাস্ট্রাকচারে সব থেকে বড় যে জিনিসের দরকার সেটা হচ্ছে রোডস। পশ্চিমবাংলায় রাস্তার অবস্থা বিহারের পরে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে খারাপ। তারপর হচ্ছে সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার — জল। পানীয় জল হলদিয়াতে ৫ বছর পরে এসেছে। জলের কোনও ব্যবস্থা নেই। আজকে মানুষ জল কি করে খাবে? আর্সেনিং পয়জনিং। ৬০ লক্ষ মানুষ এফেক্টেড। যাদবপুর বিশ্ববিদ্যালয় একটা সমীক্ষা করে রিপোর্ট দিয়েছে সিরিয়াস আর্সেনিং পয়েজনিং। ভারতবর্ষে কোথাও এই জিনিস আছে? গৌতম বাবু যাদবপুর বিশ্ববিদ্যালয়কে থ্রেটনিং করেছেন কেন এইরকম রিপোর্ট দিয়েছে। আজকে পশ্চিমবাংলায় ৬০ লক্ষ মানুষ আর্সেনিং পয়েজনিং-এ মারা যাচ্ছে আর রবীন বাবু এখানে বকবক করছেন। পলিউশন কন্ট্রোলের ব্যাপারে সুপ্রিম কোর্ট রায় দিয়েছে, পশ্চিমবাংলায়

৬৩টি কারখানাকে বন্ধ করে দিতে হবে। সমস্ত জায়গায় জল দুষিত হয়ে যাচ্ছে। এই হচ্ছে রাজ্যের ইনফ্রাস্ট্রাকচার।

আপনারা বলছেন বিদ্যুতের জেনারেশন বাড়লে হবে? ডিস্ট্রিবিউশন আছে? কলকাতা সি.ই.এস.সি.-র এলাকার বাইরে কোথায় ভোল্টেজ থাকে। রাত্রিবেলায় ১০০ ওয়াটের বাল্ব ২০ ওয়াটের মত জ্বলে। ট্রান্সফরমার চুরি হয়ে যায়, তার চুরি হয়ে যায় এবং মানুষ বিদ্যুৎ পায় না। আপনারা বলছেন যে কৃষিতে এগিয়েছেন এবং এবার শিল্পে এগোবেন। কৃষিতে অনেক এগিয়েছেন তো ৩৮ লক্ষ টন চাল গম সেন্ট্রাল পুল থেকে নিয়েছেন কেন? যেখানে ৩ লক্ষ টন সেন্ট্রাল পুলে দিতে পারেন না সেখানে ৩৮ লক্ষ টন চাল এবং গম নিয়ে আপনারা পশ্চিমবাংলায় পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে চালু করেছেন। লজ্জা করে না। মাছে কিরণময় নন্দ প্রথম হয়েছে। যে দেশে বৃক্ষ নেই সে দেশে ভ্যারান্ডা হল বৃক্ষ। ভারতবর্ষের অর্ধেক লোক মাছ খেতে পায় না। অথচ সেদিন এক নিমন্ত্রণ বাড়িতে মাছ খাবার সময় জিজ্ঞাসা করলাম যে মাছ কোথা থেকে আসছে। বলা হল যে সমস্ত মাছ আসছে অন্ধ্রপ্রদেশ থেকে। আর জ্যোতি বাবু বললেন যে কিরণময় নন্দ অনেক উন্নতি করেছেন, মাছে তো ফার্স্ট হয়েছেন। কোথায় করেছেন? না, দক্ষিণ ২৪ পরগনার গরিব চাষীর জমি ভেড়ি মালিকদের কাছে দিয়ে দিয়েছেন। হিন্দুস্থান লিভারের হাতে দিয়ে দিয়েছেন, [***] হাতে দিয়ে দিয়েছেন। যে কোনও একটা আইটেম বলুন, মাছ, মাংস, ডিম, চাল, সর্ষের তেল যেখানে আপনারা সেল্ফ সাফিসিয়েন্ট। আজকে স্যার ওরা বলছেন শিল্পায়ন করবেন। আমি বললাম বিদ্যুৎ নেই, রাস্তা নেই, জল নেই। আর কলকাতার বাইরে গিয়ে যারা ইন্ডাস্ট্রি করবেন, সেখানে কর্মরত শ্রমিকদের জন্য হাউসিং দরকার, তাদের ছেলে মেয়েদের জন্য স্কুল দরকার। হাউসিং নেই, স্কুল নেই। অসুস্থ হলে কলকাতার বাইরে ভাল হাসপাতাল নেই। কলকাতার আশেপাশে বড় লোকদের জন্য দু একটা হাসপাতাল আছে। কিন্তু সাধারণ মানুষদের জন্য নেই। এদের জন্য হোটেল দরকার। রিক্রিয়েশন ফ্যাসিলিটিস আছে। এগুলিকেই বলে সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার। আমাদের এই রাজ্যে না হয়েছে ফিজিক্যাল ইনফ্রাস্ট্রাকচার না হয়েছে সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার। আপনারা বলছেন করবেন। নতুন প্রাইভেট স্কুল করবেন। আর কবে করবে বাবা? ১৮ বছর তো হয়ে গেল। কোনও ইনভেস্টমেন্ট হল না। এখানে বিদেশিরা জ্যোতি বসুর সঙ্গে মজা করতে আসে। ইনভেস্টমেন্ট কাকে বলে মহারাষ্ট্রে গিয়ে দেখে আসুন। ওখানে শারদ পাওয়ার করে গেছেন। ১ লক্ষ ৪ হাজার কোটি টাকার পেন্ডিং ইনভেস্টমেন্ট প্রোপোজাল আছে। গুজরাটে কংগ্রেস করে গেছে ৬১ হাজার কোটি টাকা। আমরা থাকব না, ইনভেস্টমেন্ট থাকবে। আমি পশ্চিমবাংলায় দেখলাম অবশ্য বিদ্যুৎ বাবুর ভার্সান অনুযায়ী সাড়ে ১২ হাজার কোটি টাকা। পাঞ্জাবে ২৫ হাজার কোটি টাকা, আর যেখানে ৫০ লক্ষ বেকার সেখানে মাত্র সাড়ে বারো হাজার কোটি টাকা। লজ্জা করে না। বিদ্যুৎ বাবু চিন গিয়েছেন বলে বিধানসভায়

Note : *** [Expunged as ordered by the chair]

আসতে পারছেন। না। সোমনাথ বাবু লন্ডনে গিয়েছেন, জ্যোতি বসুও বিলেত যাবেন। মহারাষ্ট্রে পাওয়ার প্রোজেক্ট হচ্ছে এখানে কেউ আসছে না। জেনারেল ইলেক্ট্রিক এখানে কাজ করবে না। ভারতের শিল্পপতি রাহুল বাজাজ কলকাতায় এসে সি.আই.আই.-তে বলে গেলেন পশ্চিমবাংলায় আমি বাজাজ অটো খুলব না। এখানে ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনাদের মুখে জুতো মেরে গেল। রিচা র্ড নিদাম লন্ডন থেকে এসেছিলেন। আমি ওর মিটিং-এ ছিলাম। আপনারা নারকেলের জল দিয়ে ওর পা ধুইয়ে দিলেন। বণিকের মানদন্ড পোহালে শর্বরি দেখা দিল রাজদন্ড রূপে। কঙকড়ে চেপে ওনারা এলেন আর আপনারা পা ধুইয়ে দিলেন। আর সেই কঙকর্ডে চেপে [***] জয়কেষ্টকে নিয়ে আন্দামান ঘুরে এলেন। আর এখানে এক পয়সাও ইনভেস্টমেন্ট করছে না। ১৮ বছর আপনারা ক্ষমতায় আছেন। শিল্পে আমাদের কি হয়েছে? আপনারা বন্ধ কারখানা খুলর্তে পেরেছেন কি? মেটালবক্স ৭ বছর পরেও খুলতে পারলেন না। রাজ্য সরকারের অধিকৃত ১৮টি সংস্থা বি.আই.এফ.আর.এ. আছে। পশ্চিমবাংলার বন্ধ শিল্পের দেড় লক্ষ শ্রমিক বুভুক্ষু অবস্থায় মরছে। আর আপনারা শিল্পের স্বপ্ন দেখিয়ে পার্টি কনফারেন্স করছেন। আজকে এই রাজ্যপালের যে বাজেট ভাষণ সেটা হচ্ছে একটা লিটানি অফ ফেলিওরস। তাই আমি একে ধন্যবাদ দিতে পারছি না। আর এর সমর্থনে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রাজ্যপাল মূর্খ এই কথাটা বাদ যাবে। আর চন্দন বসু কথাটা বাদ যাবে।

[3-45 – 3-55 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মূর্খ কথাটা আনপার্লামেন্টারি নয়। মূর্খ কথাটার সাবস্টিটিউট কি সেটা আপনি বলুন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রাজ্যপালকে মূর্খ বলা যায় না, প্রেসিডেন্টকে মূর্খ বলা যায় না, এটা ইনডিসেন্ট।

..... (গোলমাল) .....

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় যে বক্তব্য এখানে রেখেছেন, আমি তাকে সাপোর্ট করছি। কারণ রাজ্যপালের স্পিচটা হচ্ছে, মিরর অফ দি গভর্নমেন্ট। আমাদের গভর্নমেন্টের ট্রু পিকচারটা তিনি রেখেছেন কিনা, এটা নিয়ে অপর পক্ষের যারা ভাবছেন তারা মনে হয় কিছু বুঝতে পারেননি। সৌগত বাবু বলেছেন যে, সেন্টারের টাকা। আমি এই কথা শুনে অবাক হয়ে গেলাম। উনি কনস্টিটিউশনটা ভাল

Note : *** [Expunged as order by the chair]

করে পড়ে দেখুন, টাকাটা আমাদের কি করে হবে। সেলস ট্যাক্সে আমরা টাকা পাই, ইনকাম ট্যাক্সের একটা ভাগ আমরা পাই। বাকি সমস্ত টাকাটা যদি ওরা নিয়ে চলে যায়, সেই টাকা যদি ওখান থেকে আমরা না পাই, তাহলে কখনই এটা হতে পারে না। আপনারা ম্যানেজমেন্টের কথা বলতে পারতেন। কিন্তু সে কথা কেউ বলেননি। আমি এখন যেটা বলতে চাই সেটা হচ্ছে, রাজ্যপালের ভাষণের উপরে বলার আগে এটা বুঝতে হবে যে, আমরা ১৯৬২ সালে যে বক্তৃতা করতাম, সেই বক্তৃতা আজকে করলে হবে না। কারণ এটা হচ্ছে ১৯৯৫ সাল। এখন কি কি চেঞ্জ ইন্টারন্যাশনালি হয়েছে সেটা চিন্তা করার পরে গভর্নরের স্টেটমেন্টটা একজামিন করতে হবে। আপনারা নিশ্চয়ই জানেন যে, ১৯৬২ সাল থেকে ১৯৭০-৮০ সাল পর্যন্ত পৃথিবীটা দুই ভাগে ভাগ হয়েছে — সমাজতান্ত্রিক দেশ, আর প্রগ্রেসিভ দেশ। অর্থাৎ কতকগুলি সমাজতান্ত্রিক নয়, অথচ প্রগ্রেসিভ ক্যাপিটালিস্ট স্টেট ছিল। তারপরে আমরা দেখেছি যে পৃথিবীর একজন বড় মণীষী, চিনের মাওসেতুং, তিনি সেটাকে তিন ভাগে ভাগ করেন — ফার্স্ট ওয়ার্ল্ড, সেকেন্ড ওয়ার্ল্ড এবং থার্ড ওয়ার্ল্ড। ফার্স্ট ওয়ার্ল্ড সম্পর্কে আমাদের কিছু মতদ্বৈত আছে। মাওসেতুং যেটা রাশিয়া সম্পর্কে ইনক্লুড করেছিলেন, সেটা সম্পর্কে আমাদের মতদ্বৈত আছে। কিন্তু ফার্স্ট ওয়ার্ল্ডে তিনি যে আমেরিকাকে রেখেছিলেন, সেটাকে আমরা হোল হার্টেডলি সাপোর্ট করেছিলাম। ফার্স্ট ওয়ার্ল্ড পৃথিবীটাকে শোষণ করেছিল, সেকেন্ড ওয়ার্ল্ড শোষিত হয়েছিল এবং শোষণ করেছিল এবং থার্ড ওয়ার্ল্ড সব সময়ে শোষিত হয়েছিল।

আজকে থিয়োরি পাল্টে গেছে। আজকে সারা বিশ্বকে জি-৭ শোষণ করছে। জি-৭ ভুক্ত সাতটি কান্ট্রি লেড বাই আমেরিকা যা করছে সে সম্বন্ধে আমাদের ভাবনা চিন্তা করা উচিত ছিল। এই জি-৭ হচ্ছে সাতটি দেশ — আমেরিকা, জার্মানি, জাপান, কানাডা, ইংল্যান্ড, ইটালি, এবং ফ্রান্স। আমাদের বুঝতে হবে এর সঙ্গে জি-৭ এর কি রিলেশন। ওরা বলছেন বি.জে.পি. অমুক জায়গায় জিতেছে কিন্তু ব্যাপারটা জল বুদবুদের মতো, বেশি দিন টিকবে না। ভারতবর্ষের রাজনীতিতে আজকে সবচেয়ে রিঅ্যাকশনারি হচ্ছে কংগ্রেস, কারণ জি-৭ কে তারা সাপোর্ট করছেন এবং জি-৭ কে সাপোর্ট করার জন্য সারা বিশ্বের যে দুঃখ সেই দুঃখের মূল কারণ হয়ে দাঁড়িয়েছেন তারা। কাজেই আপনারা ভাবনা-চিন্তা করুন, আপনারা মধ্যবিত্ত বাড়ির ছেলে, কেউ বড়লোক নন এটা আমরা জানি, কাজেই ভাল করে ভাবতে হবে যে, কংগ্রেস কিভাবে চলবে। জি-৭ কে কারা সাপোর্ট করছে, এটা ফাইন্ড আউট করুন। যদি মানুষের প্রতি দরদ থাকে তাহলে কংগ্রেসে যারা আছেন তাদের কে বুঝিয়ে বলতে হবে আজকে বিচার বিবেচনা করতে হবে যে, ভারতবর্ষ আজকে যদি জি-৭ কে সাপোর্ট করে তাহলে আমাদের উপায় কি হবে। আর পশ্চিমবঙ্গ একটা ইনডিপেন্ডেন্ট স্টেট নয়। চায়নায় প্রিফেক্ট আছে, কিন্তু এখানে একটা পাওয়ার দেওয়া আছে মাত্র। কিন্তু প্রিফেক্ট এবং পাওয়ার তফাৎ আছে। আমাদের উপায় নেই, কারণ গভর্নমেন্ট চালাতে হলে সেন্টারের অনেক ব্যাপার

আমরা মেনে নিতে বাধ্য হই, ইচ্ছে না থাকলেও। এজন্যই সেটা মানতে হয় যেহেতু আমরা যখন শপথ নিয়েছি তখন বলেছি যে কনস্টিটিউশন আমরা মানব। কাজেই লড়াইটা কনস্টিটিউশনকে মানব কি মানব না তার লড়াই নয়। এই লড়াই হচ্ছে, যে অবস্থায় আছি এই অবস্থায় আমরা পশ্চিমবাংলাকে কিভাবে এগিয়ে নিয়ে যাব তার লড়াই। অনেকে বার বার বলছেন, বিশেষ করে সৌগত বাবু বলছেন — 'আমরা এই টাকা দিয়েছি', ওই টাকা দিয়েছি'। কোথায় কে কাকে টাকা দিয়েছে? এই টাকা তো আমাদের পাওনা টাকা। কেন্দ্রের দেয় টাকার দুটি অংশ — একটা অংশ কমপালসারিলি দিত, আরকেটি হচ্ছে ডিসক্রিশনারি। কমপালসারিলি যেটা দেবার সেটা তো তাদের দিতেই হবে, কিন্তু ডিসক্রিশনারি অংশ যেটা সেটা আমরা পাই নি। অ্যানালিসিস করে আপনারা দেখুন যে, সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে আমরা তাদের ডিসক্রিশনারির টাকা পেয়েছি কিনা। আমরা বলছি পাইনি। সেজন্য বলছি কথাগুলি ভালভাবে ভাবতে হবে। ইট ইজ নাথিং বাট এ মিরর অফ দি গভর্নমেন্ট। রাজ্যপাল কনস্টিটিউশনাল হেড। অ্যাকরডিং টু দি কনস্টিটিউশন তিনি তাঁর পার্সোনাল মত দিতে পারেন না। তিনি মত দেবেন গভর্নমেন্ট যেভাবে বলবেন সেভাবে।

[3-55 – 4-05 p.m.]

অর্থাৎ ইট ইজ এ কনস্টিটিউশনাল হেড, কিন্তু কনস্টিটিউশনাল হেড হলেও গভর্নমেন্ট যে ভাষণ লিখে দেবেন তাতে তাঁকে সাইন করতেই হবে। সেটা না করলে ব্রিচ অফ ট্রাস্ট হবে, সুতরাং গভর্নর সেটা দিতে বাধ্য। সুতরাং আমি বলতে চাই, এসব বিচার-বিবেচনা করতে হবে। আমি গভর্নর থাকব, কিন্তু গভর্নমেন্টকে মানব না — এসব সভ্য সমাজে শোভা পায় না। এক্ষেত্রে কনস্টিটিউশন অনুযায়ী দেখতে হবে যে, ভাষণটা ঠিক আছে কিনা। আমি একটি কথা বলতে পারি উইথ হাই রেসপেক্ট ফর দি গভর্নর, তিনি দুটো জিনিস প্রায় কভার করেছেন, তবে ম্যাটার অফ ওয়েটেজ দুটোতে থাকলে ভাল হত। সেটা হচ্ছে, আজকের দিনে সবচেয়ে গুরুত্বপূর্ণ — আনএমপ্লয়মেন্ট এবং ইন্ডাস্ট্রিয়াল ব্যাপারে কিভাবে ইনভেস্টমেন্ট হবে তার কিছু ব্লু-প্রিন্ট যদি দিতেন তাহলে ভাল হত। আমি ভাষণের অনেকটাই পড়ে দেখেছি যে, এই দুটি বিষয় হাইলাইট করলে একটু ভাল হত, কিন্তু অন্যান্য যেসব কথা তিনি বলেছেন অন বেসিস অফ ফ্যাক্টস সেসব বলা ছাড়া তাঁর কোনও উপায় নেই। আমি একথা বলছি যে কেন আজকে আমরা গোটা ভারতবর্ষে কংগ্রেসের শত্রুতা করছি। এটা পরিষ্কার কথা — আমরা জানি — বি.জে.পি. যদিও ভারতবর্ষের দুই-একটি রাজ্যে এসেছেন, কিন্তু তাঁরা টিকে থাকতে পারবেন না। আজকে ভারতবর্ষের মূল শত্রু হচ্ছে কংগ্রেস। ইকোনোমিক্যালি শত্রু তাঁরা। আমি ব্যক্তিগত ভাবে কাউকে কিছু বলছি না, তবে ঐ যে জি-সেভেনকে তাঁরা সাপোর্ট করছেন সেই জি-সেভেন শুধু মাত্র ভারতবর্ষকেই নয়, সারা পৃথিবীকে তারা শোষণ করে নেবে, সেই জি-সেভেন তাঁরা সামিল হয়ে যাচ্ছেন। আমি তাঁদের অনুরোধ

করছি, এদিকটা আপনারা একটু ভেবে দেখবেন যদি সাধারণ মানুষের কথা একটুও ভেবে থাকেন। তবে আমাদেরও যে কোনও দোষ-ত্রুটি নেই, সবাই আমরা একেবারে ধোয়া তুলসীপাতা সেকথাও আমি বলছি না। আমাদের গর্ভনমেন্টে যাঁরা রয়েছেন তাঁদের কথা তাঁরা বলবেন, কিন্তু অ্যাজ অ্যান এম.এল.এ. এবং আমাদের পার্টির লিডার হিসাবে বলছি, আমরা সব ব্যাপারে একেবারে ধোয়া তুলসীপাতা তা নই এটা আবারও বলছি, কিন্তু তার সঙ্গে সঙ্গে বলছি, আমরা কতটা কি করেছি সেটা আপনারা একটু ভেবে দেখবেন। এই জি-সেভেনের বিরুদ্ধে নেপালে একটা মিটিং হয়েছিল যাতে সারা বিশ্বের দশটি দেশ হাজির হয়েছিলেন। তাঁরা দেখিয়েছেন কি কি মেকানিজমের ভেতর দিয়ে ঐ জি-সেভেন শোষণ করে যাচ্ছে আই.এম.এফ., ওয়ার্ল্ড ব্যাঙ্ক, এই রকম করে ৯টা ক্যাটাগরির মাধ্যমে। বিষয়টা আপনারা একটু ভাবুন! কিন্তু এক্ষেত্রে আমরা কি করতে পারি? কনস্টিটিউশন যা রয়েছে তার বাইরে আমরা খুব বেশি দূর যেতে পারব না। জ্যোতি বাবু যে রকমই থাকুন, তাঁকে এই কনস্টিটিউশনের মধ্যেই থাকতে হবে। যদি কোনও দিন সেন্টারে কনস্টিটিউশন চেঞ্জ হয় তাহলে বিষয়টা নতুন ভাবে ভাবা হবে, কিন্তু যত দিন কনস্টিটিউশনের পরিবর্তন না হবে ততদিন আপনাদের আন্ডারেই আমাদের থাকতে হবে। তবে যতটুকু রাইট পেয়েছি সেটা একসারসাইস করব। আর আপনারাও তো যাবার পথে। কাজেই আমি বলছি, বর্তমান অবস্থার কথা একটু ভাবুন। এরকম একটা সারকামস্ট্যান্সে সে তিনি যে ভাষণ দিয়েছেন তাকে আমি সাপোর্ট করছি এবং ধন্যবাদ জানাচ্ছি।

**Shri Abdul Karim Chowdhury :** Mr. Speaker, Sir, opposing the Motion of Thanks on the Governor's Address, I would like to speak something about the improvement of agriculture and the existence of the villages which are most important for the state. Sir, you know that agriculture and the villages are inter-related. If agriculture is destroyed, the villages will be destroyed.

में आपसे यह कहना चाहता हूँ कि हमारे इसलामपुरमे आभी क्यो हो रहा है? इसलामपुर पहले बिहार मे था। १९४० से वहाँ कौन सा शासन व्यवस्था चल रहा है।

স্যার, আবার সেকশন-৪ প্যারা ৫-এ বলেছেন—

In the year 1990, the Land and Land Reforms Department of the Government of West Bengal had taken a resolution vide, Ref. No. 552-L, dated 11th June, 1990, to bring new areas under tea plantations on

the approach by some interested tea planters to the Government. The Government had laid in the resolution some conditions to the tea planters considering all the aspects and giving an eye on the expected reactions from the agriculturists and farmers. In para 3 and 5 respective of the said resolution they have clearly mentioned — "Areas that may be considered, should not include lands covered by the command area of the multi-purpose Teesta Barrage Project on forest lands or Prime agricultural lands or agricultural lands owned by tribals or agricultural land which have already been settled with the persons eligible under Section 49 of the West Bengal Land Reforms Act, 1954 or agricultural lands under barga cultivation". In the said resolution it has also clearly been mentioned in para 5 that — "Areas being considered for tea plantations are to be planned and to be developed in a manner which does not adversely affect existing facilities of drainage, irrigation, marketting, roads, communications, fisheries etc. enjoyed by the local population in the surrounding area". .....

এই রেজলিউশন গভর্নমেন্টের আছে। কিন্তু তার একটা লাইনও ফলো করছে না। ডানকান, হরিশন মালায়লাম, জয়শ্রী এই সমস্ত চা বাগানের মালিক জমি কিনে নেবে বলছে। ওদের প্রপোজাল আছে কেউ ১৫ হাজার একর জমি কিনে নেবে, কেউ বলছে ২২ হাজার একর জমি কিনে নেবে। এই সমস্ত এগ্রিকালচারাল ল্যান্ড। ইসলামপুরের একদিকে বাংলাদেশ এবং অন্য দিকে বিহার। মাঝখানের এই জায়গায় আবার তিস্তা ব্যারেজের কাজ চলছে। খাল কাটার জন্য জমি চলে যাচ্ছে। তিস্তা ব্যারেজের জন্য কাজ হচ্ছে কৃষি জমিতে জল যাবে বলে। তার জন্য ১২শো কোটি টাকা খরচ হচ্ছে। এই তিস্তার জল কোথায় যাবে যদি সমস্ত জমি শেষ হয়ে যায়? সমস্ত জমি যদি চা-বাগানের জন্য কিনে নেয় এবং খাল কাটতে চলে যায় তাহলে এই জল যাবে কোথায়? সমস্ত জমি তো চা বাগানে চলে যাচ্ছে, চোপরা ইসলামপুর সমস্ত ঢুকে যাচ্ছে। তিস্তার জল কি কাজে লাগবে? এখানে মাইনর ইরিগেশনের দপ্তর আছে। ইউ উইল বি সারপ্রাইজ টু সি এগ্রিকালচারাল ল্যান্ড শেষ করে খাল কাটা হচ্ছে। এখানে জমি বিক্রি হয়ে যাচ্ছে এবং জোর করে জমি কিনে নেওয়া হচ্ছে। এখানে তারা দালাল লাগিয়েছে জমি বিক্রি করার জন্য।

[4-05 - 4-15 p.m.]

সব কিনে নিয়েছে ওরা। এইগুলো চা বাগান হয়ে গেছে। বড় বড় খাল করে জমি

নষ্ট করে দিয়েছে। ঐ খালগুলো বন্ধ করার জন্য আমি গ্রামের মানুষ নিয়ে, অনেক লোকজন নিয়ে গিয়েছিলাম। ইসলামপুরে আমি গিয়েছিলাম লোকাল এম.এল.এ. হিসেবে। হাজার-হাজার মানুষ নিয়ে গিয়েছিলাম। সেখানে আমাকে চাষী সাজতে হয়েছিল — গামছা পরে, হাতে কোঁদাল নিয়ে। সমস্ত গ্রামে গ্রামে গিয়ে খাল বন্ধ করেছি; যে সমস্ত রাস্তা চা বাগানের লোকেরা ভেঙ্গে দিয়েছিল, সেইগুলো পুনর্গঠন করে দিয়েছি। স্যার, এগ্রিকালচার আর চা-বাগান কালচার আলাদা। কারণ, চা-বাগানের মধ্যে আমাদের মজদুর হতে হবে, বন্ডেড লেবার হতে হবে। লোকে সেখানে জমি বিক্রি করে চা বাগানের মজুর হচ্ছে, চা-বাগানের কাজ করতে হচ্ছে। লোকেরা জানে না কি ভাবে সেখানে কাজ করতে হয়। তারা বলছে তোমরা কি করবে, কুকুর দেখ। চা-বাগানের ম্যানেজারের কুকুর দেখছে ৪ জন লোক। তারা লোক রাখছে রান্না করার জন্য, ধোলাই করার জন্য। সেদিন আমি গামছা বেঁধে, কোদাল নিয়ে গিয়েছিলাম রাস্তা তৈরি করতে, খাল বন্ধ করতে। যতদিন না মুখ্যমন্ত্রীকে কনভিন্সড করাতে পারব, ততদিন আমার মাথায় গামছা থাকবে। আমাদের চাষীকে বাঁচাতে হবে, চাষকে বাঁচাতে হবে। চাষাবাদ না থাকলে গ্রামও থাকবে না। এইজন্য আমাদের ইসলামপুর মহকুমায় গ্রাম বাঁচাও কমিটি তৈরি হয়েছে। তার মাধ্যমে আন্দোলন চলছে। আজকে আমরা মুখ্যমন্ত্রীর কাছে আসব, বিধানসভায় আন্দোলন করব, রাইটার্স বিল্ডিংসে আসব, এই অ্যাসেম্বলি হাউসে আলোচনা করব, আমাদের যে ডেমোক্রাটিক রাইট আছে মুভমেন্ট করার, সেটা করে যাব। আমরা নকশালদের মতো আগুন লাগাতে যাব না, খুনো-খুনীর মধ্যে যাব না, আমরা শান্তিপূর্ণ ভাবে মুভমেন্ট করতে চাই। আমরা ডেমোক্রাটিক রাইট নিয়েই ডেমোক্রাটিক মুভমেন্ট করব — এস.ডি.ও. অফিস ঘেরাও করব, থানা ঘেরাও করব, রাইটার্স বিল্ডিংসে আসব, এখানে আসব, আমরা রাস্তা-ঘাট বন্ধ করব, ইসলামপুর বন্ধ করব। সব কিছুই আমরা করব, কিন্তু জবরদস্তি করব না, পিসফুলি করব। গাইড লাইন না মেনে সেখানকার সব প্রধানরাই বিক্রি হয়ে গেছে চা বাগানের মালিকদের কাছে, তারা সেখানে চা-বাগানের ম্যানেজারের কথায় ওঠে বসে। এটা দেখে আমাদের লজ্জা লাগে। এইজন্যই রাজ্যপালের এই ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের জন্য মাননীয় বিধায়ক ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। বিরোধি দলের সদস্যদের বক্তৃতা গত দুদিন ধরে শুনলাম। আজকে অধ্যাপক সৌগত রায় তাঁর দীর্ঘ বক্তৃতায় প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকারের উপরে নির্ভরশীলতার কথা বললেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিই, আমরা যে রাষ্ট্রীয় ব্যবস্থায় আছি তা নামেই যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা। আসলে এটি একনায়কতান্ত্রিক একটি ব্যবস্থা। তিনি বললেন যে কেন্দ্রীয় সরকার এর যোজনা কমিশন টাকা দেয় বলে রাজ্য সরকার আছে। এখানে আমার প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় সরকার যে ৭৫ ভাগ টাকা দেয় তা যদি আবার না নিয়ে যেত, তা যদি রাজ্য

সরকারের থাকত এবং শতকরা ২৫ ভাগ টাকা যা আমাদের এখানে রেভেনিউ কালেকশনের মাধ্যমে আসে তা আমরা পেতাম, তাহলে এখানে উন্নতি হত। যে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা আমরা দেখছি তা প্রকৃতপক্ষে যদি সেই ভাবেই পরিচালিত হত, তাহলে অনেক উন্নতি হতে পারত। বিরোধি দলের সদস্যরা যে বক্তব্য রেখেছেন, সেই পরিপ্রেক্ষিতে বলি যে আজকে কেন সমাজ বিরোধি কাজকর্ম এখানে হচ্ছে। তার কারণ হচ্ছে, আমরা যে রাষ্ট্রীয় ব্যবস্থায় আছি তা হচ্ছে ধনতান্ত্রিক রাষ্ট্রব্যবস্থা, বড়লোকের রাষ্ট্রব্যবস্থা। এই শাসন ব্যবস্থায় যতই তৎপর হোন না কেন, যত দিন যাবে ততই এখানে বেকারি বাড়বে, দ্রব্যমূল্য বৃদ্ধি পাবে। সমাজের পক্ষে কল্যাণকর যা তা ফুটে উঠবে না, যেটা ধনতান্ত্রিক রাষ্ট্রীয় ব্যবস্থার অনিবার্য পরিণতি। আমরা এখানে দীর্ঘদিন ধরে বলছি যাতে এখানে মানবাধিকার লংঘিত না হয়। বিরোধি দলের বন্ধুরা খুব গলা বাড়িয়ে বললেন যে মানবাধিকারের লংঘন প্রধানত যে রাজ্যে হচ্ছে, তার নাম হচ্ছে পশ্চিমবাংলা। স্বাধীনতার পরে যখন আপনারা এখানে ক্ষমতায় ছিলেন, বিশেষ করে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত, তখন সিদ্ধার্থশংকর রায়ের মন্ত্রী সভার সদস্য সুব্রত বাবুই বলুন তো, সিদ্ধার্থশংকর রায় মানবাধিকার লংঘনের দায়ে দায়ী ছিলেন কিনা? আপনারা তার বিরুদ্ধে কি প্রতিবাদ করেছেন? নকশাল আন্দোলন দমনের নাম করে বামপন্থীদের দমনের নামে হাজার হাজার যুবককে হত্যা করা হয়েছে। নারী ধর্ষণ থেকে আরম্ভ করে ট্রেড ইউনিয়ন আন্দোলনকে বন্ধ করে দেওয়া হয়েছে। সঙ্গত কারণেই আমি মনে করি, রাজ্য সরকার যে কমিশন গঠন করেছেন তার মাধ্যমে পশ্চিমবঙ্গে যদি কোনও পুলিশ অফিসারকে দেখা যায় মানবাধিকার লংঘন করেছেন, তার জন্য যেন তাকে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হয়, এই ব্যবস্থা রাখতে হবে। রাজ্য সরকার প্রশাসনকে বিকেন্দ্রীকরণের যে ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা নিশ্চয়ই প্রশংসার যোগ্য এবং এরজন্য যে কমিশন গঠন করার কথা বলা হয়েছে তা যাতে দ্রুত কার্যকর হয় তার কথা আমরা বলছি। কলকাতা কেন্দ্রিক যে ব্যবস্থাপনা আছে তা পরিহার করে, রাজ্য সরকার যেভাবে ঘোষণা করেছিলেন সেইভাবে তাকে বাস্তবায়িত করা দরকার, বিশেষ করে উত্তরবঙ্গের জন্য এটা দরকার। সৌগত বাবু বলে ফেলেছেন যে হাইকোর্টের অচলাবস্থার নেপথ্যে নায়ক আপনারা। একথা আপনিই বলেছেন আজকে। এখানে যে বিচার ব্যবস্থা, যাকে বলে — 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে'। বিচার দীর্ঘায়িত হয় এখানে।

[4-15 – 4-25 p.m.]

আমাদের দাবি উত্তরবঙ্গে যে সার্কিট বেঞ্চ আছে সেটা দীর্ঘদিন ধরে ঝুলে আছে সেটা যেন জলপাইগুড়িতে করা হয়। জলপাইগুড়ি হচ্ছে উত্তরবঙ্গের ডিভিশনাল হেড কোয়ার্টার্স এখানে যাতে করা হয়। ওখানে বিচারপতিরা গিয়েছিলেন এবং রাজ্য সরকার এই ব্যাপারে উদ্যোগও গ্রহণ করবেন আশা করি। তারা যাতে দ্রুত রিপোর্ট দেয় সেইদিকে দৃষ্টি দেবেন।

সেই সাথে সাথে লোক আদালত যেটা আপনারা করেছেন তার আইনানুগ ব্যবস্থা সঠিক ভাবে হয় এবং সাধারণ মানুষ যাতে এর সেবা পায় সেই দিকটাও দেখতে হবে। তার জন্য আপনাদের প্রচার ব্যবস্থার দরকার, উদ্যোগের দরকার। এখানে মাননীয় তথ্যমন্ত্রী আছেন, তিনি বাংলা ভাষার মাধ্যমে সরকারি কাজকর্ম পরিচালনা হোক চান এবং লাইব্রেরিও মন্ত্রীও আছেন, তাদের কাছে অনুরোধ শুধু কতকগুলো বিশেষ বিশেষ এলাকা বা জেলায় নয়, আদালত থেকে শুরু করে রাজ্যের সমস্ত ক্ষেত্রে এই বাংলা ভাষায় কাজের প্রচলন করা হোক। বাংলাদেশ যদি পারে তাহলে আপনারা পারবেন না কেন? পশ্চিমবাংলার সমস্ত কাজকর্ম, এমন কি বিধানসভার সমস্ত কাজকর্ম এই বাংলা ভাষাতে যেন পরিচালিত হয় এই দাবি বলুন, আবেদন বলুন আমি আপনার মাধ্যমে দুই মন্ত্রীর কাছে রাখছি। আজকে যারা সমালোচনা করছেন তারা প্রকৃতপক্ষে লক্ষ্য করেছেন যে কেন্দ্রীয় সরকার কিভাবে আমাদের সর্বস্ব লুণ্ঠন করে নিয়ে যাচ্ছে। আমাদের চা, তামাক থেকে শুরু করে প্রাকৃতিক সম্পদ যা আছে সব কিছু লুণ্ঠন করে নিয়ে যাচ্ছে কিন্তু তার পরিবর্তে পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ আচরণ করছেন। এই ব্যাপারে আমরা বিভিন্ন সময়ে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লি গিয়েছি এবং আমরা আমাদের দাবি চেয়েছি। পশ্চিমবঙ্গের যে সমস্ত অর্থনৈতিক প্রকল্পগুলো আছে সেই প্রকল্পগুলো যাতে রূপায়িত হয় তার জন্য কেন্দ্রীয় সরকার যে সমস্ত দেয় আছে তা যাতে তারা দেন সেই দাবি আমরা করেছি। প্রশাসনিক ট্রাইব্যুনাল গঠিত হয়েছে, কিন্তু এক্ষেত্রে দেখতে হবে আমাদের রাজ্যের বিভিন্ন প্রত্যন্তর এলাকা যেগুলো আছে তারা যেন প্রশাসনিক সুযোগ সুবিধা পায়। প্রশাসনিক সুযোগ সুবিধা ডিসেন্ট্রেলাইজেশানের কথা বলেছেন কিন্তু আমরা দেখতে পাচ্ছি সরকারি কর্মচারিদের মধ্যে কলকাতা কেন্দ্রিক আসার চেষ্টা। সব সময়ে কলকাতাতে চলে আসার চেষ্টা। প্রত্যন্ত এলাকা বা জেলা যেমন জলপাইগুড়ি, কুচবিহার, পুরুলিয়া প্রভৃতি সেখানে অফিসারদের থাকতে দেখা যায় না। সেক্ষেত্রে ওই সব এলাকার লোক যাতে পরিষেবা পায় সেই দিকে নিশ্চিত করার দরকার আছে। তারই সাথে সাথে প্রশাসনিক বিকেন্দ্রীকরণ যেটা সঠিকভাবেই করা দরকার। আজকে ভূমি সংস্কারের ফলে পৃথিবীতে একটা নজিরবিহীন দৃষ্টান্ত স্থাপিত হয়েছে। এই ভূমি সংস্কারের ফলে চাষীদের হাতে যে জমি এসেছে সেটা যাতে চলে না যায় বা সেই জমি যাতে বিক্রি করতে না হয় তারও ব্যবস্থা করা দরকার। এক্ষেত্রে ব্যাঙ্কগুলো লোন দেওয়ার ক্ষেত্রে ভীষণভাবে বিরুদ্ধাচরণ করে থাকেন। অন্যান্য রাজ্যের ক্ষেত্রে লোন দেওয়ার ব্যাপারে যেখানে শতকরা ৮০ থেকে ৮৫ শতাংশ টাকা দেয় উন্নয়নের কাজে সেখানে আমাদের রাজ্যের ক্ষেত্রে মাত্র ৪৫ থেকে ৫০ শতাংশ ঋণ দিয়ে থাকে। এই ব্যাপারে রাজ্য সরকারের একটু দৃষ্টি দেওয়ার দরকার। ডুয়ার্স অঞ্চলে যে ল্যান্ড আছে, মার্কেট ফান্ডের ল্যান্ড আছে সেগুলো যাতে দ্রুত বন্টন হয় তার ব্যবস্থা করুন। এইসব জমিগুলো দীর্ঘদিন ধরে পড়ে আছে, প্রায় ৩০-৪০ বছর পড়ে আছে। এগুলোর উদ্ধার করার দরকার। রেল দপ্তরের যেমন প্রচুর জমি পড়ে রয়েছে তেমনি বিভিন্ন

দপ্তরের প্রচুর জমি পড়ে রয়েছে, সেগুলো চিহ্নিত করার দরকার। উদ্বৃত্ত জমি যেগুলো আছে সেগুলো দখল করে উন্নয়নের কাজে লাগানো দরকার। এই ব্যাপারে পঞ্চায়েতের সহযোগিতা প্রয়োজন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে পঞ্চায়েতের কথা যে বলেছেন তা সঠিকভাবেই তুলে ধরেছেন। এখানে পঞ্চায়েত নিরবচ্ছিন্ন ভাবে কাজ করে চলেছে। আমাদের রাজ্যে পঞ্চায়েতের ক্ষেত্রে যে বিশ্বাসযোগ্যতা বেড়েছে সেইভাবে কংগ্রেস সরকার পরিচালিত রাজ্যগুলোতে হয়নি। কংগ্রেসি পরিচালিত রাজ্যগুলোতে আজকে ভরাডুবি হয়েছে, তারা যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় কাজ করছেন, সেখানে উন্নয়ন মূলত গোদের মত হয়ে গেছে, তা কি ভারতবর্ষ কি দিল্লি সর্বত্র।

সেইজন্য আমাদের দরকার হচ্ছে নিরপেক্ষ এবং পরিচ্ছন্ন ভাবে ডি-সেন্ট্রালাইজ করা এবং উন্নয়ন করা। এর জন্য প্রয়োজন হচ্ছে সমবায়ের। সমবায় যাতে বাস্তু ঘুঘুদের হাতে না থাকে। এবং যাতে সমবায়ী মানুষের কাছে পৌঁছয় সেটা ঠিক করা। উত্তরবঙ্গে ক্ষুদ্র সেচ ব্যবস্থার সম্প্রসারণের সুযোগ আছে। সেটা প্রকৃতপক্ষে যতদূর পর্যন্ত হওয়ার দরকার ছিল সেটা হয়নি। তাই আমার অনুরোধ এটা সম্প্রসারণ করা হোক। খাদ্য-এর যে লক্ষ্যমাত্রা ছিল সেটাকে অতিক্রম করে আমরা আরও এগিয়ে যেতে পারব এবং উদ্বৃত্ত রাজ্যে পরিণত হতে পারব। বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে যা বলা হয়েছে, সেখানে আমাদের আবেদন, ভাঙ্গন প্রতিরোধ এবং বন্যা নিয়ন্ত্রণ-এর জন্য একটা মাস্টার প্ল্যান করা হোক। এই মাস্টার প্ল্যানে অর্থ বরাদ্দ করতে কেন্দ্রীয় সরকার বাধ্য। ন্যাচারাল ক্যালামিটিটা স্বাভাবিক ভাবেই কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। এই গঙ্গ-পদ্মা ভাঙ্গন মুর্শিদাবাদ এলাকা পর্যন্ত দেখা হোক। তিস্তা প্রকল্পে ইতিমধ্যে কিছু করা গেছে। ফলে গত খরার সময় চাষের জল পাওয়া গেছে। ডিপার্টমেন্টাল চুক্তি করে সেটা আরও তরান্বিত করা দরকার। এবং গঙ্গা-পদ্মা ভাঙ্গন প্রতিরোধে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার-এর দপ্তর এগিয়ে আসুক। উন্নয়নের জন্য পঞ্চায়েত যে ব্যবস্থা করেছে তা যাতে নষ্ট না হয়ে যায়, ধ্বংস না হয়ে যায় সেটা দেখা দরকার। আমাদের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে যে গবেষণা হয়, উন্নয়ন সংক্রান্ত গবেষণা, কৃষি-উন্নয়ন সংক্রান্ত গবেষণা তা কাজে লাগানো দরকার। বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়, যাদাবপুর কৃষি বিদ্যালয় এ বিষয়ে উল্লেখ করা যেতে পারে। প্রাণী সম্পদ বিকাশের সুযোগ আমাদের আছে। সেই সুযোগ কাজে লাগাতে হবে। মৎস্য উৎপাদনে আমরা কিছু পরিণত হয়েছি। অন্ধ্রপ্রদেশ প্রভৃতি জায়গা থেকে এখনও মাছ আনা হয়। এই প্রকল্প সব জায়গায় পৌঁছেতে পারা যায়নি, এটা দরকার। স্বাধীনতার ৫০ বছর অতিক্রান্ত হয়ে গেলেও বনাঞ্চলে রাস্তা-ঘাট এবং অন্যান্য পরিষেবার উন্নয়ন করা যায়নি। আমাদের আবেদন সেই ব্যবস্থা করা হোক। পরিশ্রুত পানীয় জলের জন্য ব্যবস্থা নেওয়া দরকার। যাতে আন্ত্রিক, কলেরা কমানো যায়। কোচবিহার, ডুয়ার্স প্রভৃতি জায়গায় যে ম্যালেরিয়ার প্রকোপ দেখা দিয়েছে তার প্রতিরোধে ব্যবস্থা নেওয়া দরকার। তাছাড়া গ্রামোন্নয়ন-এর ব্যাপারে জোর দেওয়া হোক। শুধু মেগাসিটি, মেগাসিটি করলে হবে না। অন্যান্য যে

সমস্ত শহর আছে সেগুলোর উন্নয়নও দেখা দরকার। উত্তরবঙ্গে একটা উন্নয়ন পর্ষদ করা হোক, যেমন সুন্দরবন উন্নয়ন পর্ষদ, জলপাইগুড়ি ডেভেলপমেন্ট বোর্ড, শ্রীনিকেতন শান্তি নিকেতন-এর উন্নয়নের জন্য করা হয়েছে। আমাদের দাবি রাজ্য সরকার উত্তরবঙ্গের ডুয়ার্সে আরেকটা মেডিক্যাল কলেজ করা হোক। অসম সীমান্ত পর্যন্ত বহু হিন্দি ভাষা-ভাষী মানুষ বাস করে। তাদের জন্য একটা কলেজ করা দরকার। সেখানকার হিন্দি ভাষা-ভাষী মানুষ যাতে মাতৃভাষায় শিক্ষালাভ করতে পারে তার জন্য ব্যবস্থা নিতে রাজ্য সরকারকে জানাচ্ছি। ডুয়ার্স, হাসিমারা, কুমারগঞ্জ, কালচিনি ও আলিপুরদুয়ারে প্রচুর উদ্বাস্তু রয়েছে। তাদের পুনর্বাসনের সার্বিক ব্যবস্থা এখনও শেষ হয়নি। এজন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আবেদন করছি। রেলের ব্যাপারে বলছি, বঙ্গাঁইগাঁও-আলিপুরদুয়ার-শিলিগুড়ি মিটার-গেজ লাইনকে ব্রড-গেজে উন্নিত করা হোক। এ বিষয়ে ডুয়ার্স রেল উন্নয়ন সংক্রান্ত কমিটি এবং বিধানসভায় সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেও রেল কর্তৃপক্ষের আনুকূল্য পাওয়া যায়নি। সর্বশেষে রাজ্যের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় রেলমন্ত্রীকে ঐ ব্যাপারে চিঠি দেওয়া সত্ত্বেও রেল মন্ত্রক কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেনি। ১৯৯৩ সালের জুলাই মাসের বিধ্বংসী বন্যায় ন্যাশনাল হাই-ওয়ের ৫।৬টা জায়গায় ব্যাপক ভাঙ্গন হয় এবং ব্রিজ উড়ে যায়। কেন্দ্রীয় সমীক্ষক দল ডাঃ শেঠির নেতৃত্বে সরেজমিনে আসেন কিন্তু আশ্চর্যের বিষয় আজ পর্যন্ত কোনও পয়সা ন্যাশনাল হাইওয়ে অথরিটির পক্ষ থেকে পূর্ত দপ্তরকে দেওয়া হয়নি। তাছাড়া ফলতা থেকে শিলিগুড়ি পর্যন্ত একটা নতুন হাইওয়ে এক্সপ্রেস করার পরিকল্পনা করা হয়েছে। সেটাকে জলপাইগুড়ি হয়ে কোচবিহার পর্যন্ত সম্প্রসারণ-এর দাবি জানাচ্ছি। ঐ এলাকা থেকে শুধু চা-এর মাধ্যমে প্রতি বছর দু শত কোটি টাকার বৈদেশিক মুদ্রা আসছে। তাই আমার দাবি ওখানে চা-বাগান ভিত্তিক শিল্প গড়ে তুলে কর্মক্ষম বেকারদের কাজের সুযোগ বাড়ানোর উদ্যোগ সরকার গ্রহণ করুন। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমাদের পক্ষ থেকে যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-25 – 4-35 p.m.]

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৭ তারিখে এই বিধানসভায় পশ্চিমবঙ্গের রাজ্যপাল যে ভাষণ পাঠ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমার দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে সেইগুলিকে সমর্থন করছি। গত কয়েকদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর যে বির্তক চলছে, এখানে আমরা যে বিতর্ক শুনলাম সেই পরিপ্রেক্ষিতে বলি, রাজ্যপালের ভাষণে এটা যদি সরকারের প্রতিচ্ছবি হয়, সেই ভাষণ আলোচনা করতে গিয়ে সরকার পক্ষের বন্ধুরা যে কথাগুলি বলছেন, যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে যুক্তরাষ্ট্রীয় কন্সটিটিউয়েন্সির মধ্যে থেকে কাজ করতে পারছে না, তার

অনুগত হয়ে পড়েছে। আমি বিনীতভাবে বলতে চাই, ১৯৭৭ সালে দেশের মানুষ আপনাদের সুযোগ দিয়েছিল, আপনাদের বন্ধু সরকার কেন্দ্রে এসেছিল, মোরারজি সরকার; তারপর নবম লোকসভায় যখন ভি.পি.সিং-এর সরকার এসেছিল তখন তো একপাশে প্রতিক্রিয়াশীল শক্তি বি.জে.পি. ছিল, আর এক পাশে আপনারা ছিলেন, সেই সময়ে সরকার পড়েছিলেন, তখন তো যে সমস্ত ক্রটিগুলি ছিল সেইগুলি তো দূর করার সুযোগ ছিল। আজকে এখানে ন্যাকার মতো মায়া কান্না করে কি লাভ? আমার সময় কম, যে কথাগুলি বলতে চাই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৩ নম্বর অনুচ্ছেদে রাজ্যপালের ভাষণে যে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলেছেন, এটা ঠিক নয়, ৬ই ডিসেম্বর যখন সেই বির্তকিত সৌধ ভেঙ্গে দেওয়া হল, তখন আমরা গ্রাম বাংলার মানুষ লজ্জিত হয়েছিলাম কলকাতা শহরের কান্ড কারখানা দেখে। এখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লাল্লু, ভল্লু, ঝল্লুরা সেদিন কলকাতায় রক্তাক্ত হোলি খেলতে শুরু করেছিল, সেই কথার উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। উত্তরপ্রদেশের তৎকালীন মুখ্যমন্ত্রী কল্যাণ সিং যাদব যখন সুপ্রিম কোর্টে হলফ নিয়ে বলেছিল, আমি সৌধ রক্ষা করব, সেই সৌধ যখন ভেঙ্গে গেল, তখন আমরা এখানে দেখলাম, আজকের এই প্রশাসন, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর পুলিশ প্রশাসন কল্যাণ সিং-কে ব্ল্যাক ক্যাট দিয়ে এখানে মিটিং করতে দিয়েছিল। সেই সময় ছাত্র পরিষদের ছেলেরা বিক্ষোভ দেখালে তাদের উপর লাঠি চার্জ করেছিল, এখানকার এই পুলিশ। পশ্চিমবঙ্গ থেকে আপনারা রাম রথকে নির্বিঘ্নে যেতে দিয়েছিলেন, এই পশ্চিমবঙ্গ থেকে লক্ষ লক্ষ ইঁট পাঠানো হয়েছিল, আপনাদের পুলিশ প্রশাসন সাহায্য করেছিল। আজকে এই সরকারের প্রতি আপনাদের শরিক দলের আস্থা নেই, আমাদের বিধানসভার সদস্য প্রয়াত রমজান আলির খুনের ব্যাপারে আমরা দেখেছি, সরকারি তদন্ত শুরু হওয়ার আগেই এখানকার বামফ্রন্টের চেয়ারম্যান শৈলেন দাশগুপ্ত বিবৃতি দিয়েছিলেন, এটা একটা পারিবারিক খুনের ঘটনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন মাধ্যমিক পরীক্ষা চলছে, এই সময়ে যদি কেউ বলে চন্দন বসু পরীক্ষায় ফার্স্ট হয়ে গেছে, তাহলে কি অবস্থা হবে? এক্ষেত্রেও একটা তদন্তের প্রাথমিক অবস্থায় শাসক দলের বড় কর্তা যদি বলে দেন এটা পারিবারিক খুন তাহলে কি হতে পারে? এখানে ফরোয়ার্ড ব্লকের বন্ধুরা আছেন, ওরা জ্যোতি বসুর পুলিশের উপর আশ্বস্থ না হয়ে নিজেদের দলের পক্ষ থেকে একটা তদন্ত কমিটি করেছিলেন।

এখানে ফরোয়ার্ড ব্লকের বন্ধুরা বলবেন কি সেই তদন্ত কমিটির রেজাল্ট কি হয়েছে? এর আগে মুখ্যমন্ত্রী পরিসংখ্যান দিয়েছিলেন পশ্চিমবাংলায় ১৯৯০ থেকে ১৯৯৪ সাল পর্যন্ত ২৫ হাজারের বেশি ক্রাইম হয়েছে, তার মধ্যে ৫০০টির বিচার হয়ে গেছে। সারা মেদিনীপুর জেলায় দেড় লক্ষের উপর ওয়ারেন্ট আজকে থানায় থানায় পড়ে আছে, পুলিশ কাজ করছে না। আমি আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, আজকে সারা বাংলাকে আপনারা একটা গৃহযুদ্ধের সামনে দাঁড় করিয়ে দিয়েছেন এই মার্কসবাদী ভ্রস্টাচারের দল। মানুষ আজকে

কোনও বিচার পাচ্ছে না। যারা ১৮ বছর আগে বলেছিল, ডিক্টেটরশিপ অফ প্রোলেটারিয়েট, আমরা শ্রেণীহীন, শোষণহীন সমাজ গড়তে চাই, আজকে তারাই বাংলার মানুষকে লুম্পেন প্রোলেটারিয়েটে পরিণত করেছে। আমাদের দলের সদস্য করিম চৌধুরি যে কথাটা বলেছেন, আজকে ধান চাষের আবাদী জমিতে চা-বাগান তৈরি করা হচ্ছে। এই ঘটনা আমাদের নীলকর চাষীদের কথা মনে করিয়ে দেয়। কৃষকরা যেখানে চাষ করত সেই আবাদী জমিতে ইংরেজরা সেই সময় নীল চাষ করতে বাধ্য করিয়েছিল, আজকেও এই ভ্রস্টাচারি সরকার ধানী জমিকে চা-বাগানে পরিণত করছে। দীনবন্ধু মিত্রের সেই কবিতার কথা মনে পড়ে যায় —

"নীলবাঁদরে করল আবার সোনার বাংলা ছারখার,
অসম সরব হরিশ রঙের হল কারাগার"।

আমি সেই কবিতাটাকে ঘুরিয়ে বলতে চাই —

"লালবাঁদরে করল আবার সোনার বাংলা ছারখার,
রাজ্য চালায় ক্যাডার পুলিশ, বাংলা হল ভ্রস্টাচারির কারাগার"।

আজকে এই সোনার বাংলা ভ্রস্টাচারির কারাগারে পরিণত হয়েছে। আজকে আপনারা মানবাধিকারের কথা বলছেন। যে রাজ্যে গত কয়েক বছরে ২৫০ জনেরও বেশি মানুষকে পুলিশ কাস্টডিতে পিটিয়ে মারা হয়েছে। সেই সরকারের আজকে আবার মানবাধিকারের কথা বলার কোনও নৈতিক অধিকার নেই। আমাদের জেলার মন্ত্রী ওমর আলি সেইজন্য প্রতিবাদ করেছিলেন। দুলাল ঘোড়ুই, রিক্সা চালক, তাকে পুলিশ কাস্টডিতে পিটিয়ে মারা হয়েছে পাঁশকুড়া পুলিশ লকআপে। কেন মারা হল তার কোনও উত্তর নেই। সেই বিষয়ে কি কোনও পদক্ষেপ নেওয়া হয়েছে। আজকে যে কথাটা বলতে চাই — যে কথাটা আমি মেনশনেও বলেছিলাম — ময়নায় ২০ হাজার একর বোরো চাষের জমি আজ বিপন্ন। সেখানে আমরা জল চেয়ে পাচ্ছি না। আর এদিকে কংসাবতী ব্যারেজকে রক্ষা করার জন্য ময়না, পিংলা, সবং, পাঁশকুড়ায় কৃত্রিম ভাবে বন্যা করিয়ে দেওয়া হচ্ছে। আমাদের কৃষি নির্ভরশীল অর্থনীতি, আমাদের আর্থ সামাজিক পরিকাঠামো যা কিনা কৃষির উপর নির্ভরশীল, সেখানে সুখা মরশুমে বোরো ধান চাষের সময় আমরা কংসাবতী ব্যারেজ থেকে সেচের সুবিধা পাই না। ১৯৯২-৯৩ সালে এই বিধানসভায় দাঁড়িয়ে সেচমন্ত্রী দেবব্রত বন্দোপাধ্যায় বলেছিলেন যদি জেলা পরিষদ অনুমোদন করে তাহলে আমরা মেদিনীপুরে সাড়ে সাত হাজার ফুট জল দিতে পারি। কিন্তু জেলা পরিষদ সেই অনুমোদন দেয়নি। সেচের ব্যাপারে কোনও রকম সুরাহা হয়নি। এর বিরুদ্ধে গত ৬ই মার্চ সেখানকার জনসাধারণ ময়না বন্ধ করেছে। আজকে তাই বলতে চাই, রাজ্যপালের ভাষণকে সামনে রেখে এই ভ্রস্টাচারী সরকার, দুর্নীতিগ্রস্থ সরকার মানুষকে ধোঁকা দিতে চাইছে।

[4-35 – 4-45 p.m.]

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই হাউসে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে এবং এর উপর মাননীয় বিরোধি দলের সদস্যদের আনা সংশোধনী প্রস্তাবগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা জানি যে সার্থক ভূমি সংস্কারের উপর ভিত্তি করে জাতীয় অর্থনীতির সার্বিক উন্নয়ন-এর মূল বিষয়টি কেন্দ্রীয় সরকার কর্তৃক উপেক্ষিত হয়ে এসেছে এবং অপর দিকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে সার্থক ভূমি সংস্কারই হচ্ছে এখানকার অগ্রগতির মূল শক্তি। এরজন্যই আজকে বামফ্রন্ট সরকার তার ১৮ বছরের সাফল্যের শক্ত ভূমির উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে শিল্পের সম্ভবনার দিকে এগিয়ে যাচ্ছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এই অগ্রগতির আত্মপ্রত্যয়ের কথাই ধ্বনিত হয়েছে এবং সেইজন্যই এই ভাষণকে আমি সমর্থন করছি। বিরোধীদলের মাননীয় সদস্যরা যারা এর বিরোধিতা করছেন তারা কিন্তু সার্থক ভূমি সংস্কার নিয়ে চিন্তাভাবনা করেন না। আমরা দেখেছি, তাদের এক সময়কার মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় বলেছিলেন যে, উদ্বৃত্ত জমি আর নেই, সব উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হয়ে গিয়েছে। কিন্তু বাস্তব চিত্র তার উল্টো। বামফ্রন্ট সরকারের আমলে লক্ষ লক্ষ একর উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হয়েছে। তা ছাড়া ওদের সময় কাগজে কলমে যে উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হয়েছিল তাও সঠিকভাবে ভূমিহীনদের মধ্যে বিলি করা হয়নি। বামফ্রন্ট সরকার কিন্তু পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসে লক্ষ লক্ষ একর উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত করিয়ে সার্থক ভাবে ভূমি সংস্কারের মাধ্যমে সেই উদ্বৃত্ত জমি প্রায় ২২ লক্ষ মানুষের মধ্যে বিলি করেছেন। যাদের মধ্যে এই জমি বিলি করা হয়েছে তাদের মধ্যে বেশিরভাগই হচ্ছে ভূমিহীন এবং এই ভূমিহীনদের মধ্যে আবার একটা বিরাট অংশ হচ্ছে তফসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ের মানুষ। তাদের হাতে জমি দিয়ে, তাদের জন্য বিকল্প ঋণ, উন্নতমানের বীজের ব্যবস্থা করে, সারের ব্যবস্থা করে, ক্ষুদ্র সেচ এবং অন্যান্য সেচের মাধ্যমে জলের ব্যবস্থা করে, অন্যান্য সুযোগ সুবিধা দিয়ে পশ্চিমবাংলায় কৃষির উৎপাদন প্রচুর বৃদ্ধি করা হয়েছে এবং আজকে পশ্চিমবঙ্গ খাদ্য উৎপাদনে এক রেকর্ড সৃষ্টি করেছে। এইসব অবহেলিত মানুষগুলি কংগ্রেসের সময়ও ছিল কিন্তু কংগ্রেস সরকার তাদের জন্য কিছুই করেননি। আজকে তাদের নিজেদের ঘরে ফসল ওঠার ফলে তাদের আর্থিক অবস্থার উন্নতি ঘটেছে। গ্রামবাংলার লক্ষ লক্ষ ভূমিহীন ক্ষেতমজুর যারা কংগ্রেস আমলে দিনের পর দিন কাজের অভাবে ঘুরে ঘুরে বেড়াত আজকে তারা কাজ পাচ্ছে এবং তা পাবার ফলে তাদের অবস্থার কিছুটা পরিবর্তন ঘটেছে। আজকে সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলে তারা কাজ পাওয়ায় বেকার সমস্যা কিছুটা লাঘব হয়েছে এবং তাই দেখছি কংগ্রেসের এটা গাত্রদাহের কারণ হয়ে দাঁড়িয়েছে। স্যার, কংগ্রেসের জমানায় পশ্চিমবঙ্গে সেচ ব্যবস্থা কি ছিল এই প্রসঙ্গে তা একটু আলোচনা করা যাক। কংগ্রেসের সময় আমরা

দেখেছি যে কয়েকটি মাত্র গভীর নলকূপ ছিল ক্ষুদ্র সেচের জন্য এবং তাও চলত না ফলে চাষীরা তা থেকে জল পেত না। স্যার, যেহেতু পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ কৃষির উপর নির্ভরশীল সেইহেতু কৃষি ব্যবস্থার উন্নতি সাধন না করলে যে অধিকাংশ মানুষের আর্থিক অবস্থার উন্নতি ঘটবে না এ কথা মাথায় রেখে বামফ্রন্ট সরকার সেচ ব্যবস্থার সম্প্রসারণ ঘটিয়ে কৃষি উৎপাদন বৃদ্ধি করেছেন। কংগ্রেসের সময় যে সমস্ত গভীর নলকূপ বসানো হয়েছিল এবং যেগুলি অকেজো হয়েছিল ও তার সঙ্গে সঙ্গে নদী থেকে জল উত্তোলনের যে সব সেচের ব্যবস্থা অকেজো হয়ে ছিল সেগুলিকে সচল করে এবং তার সঙ্গে সঙ্গে আর অনেকবেশি নলকূপ, নদী থেকে জল উত্তোলন প্রকল্প ইত্যাদি করে বামফ্রন্ট সরকার সেচের সম্প্রসারণ ঘটিয়েছেন। স্যার, কংগ্রেসিরা পঞ্চায়েতের কথা বললেন। ওরা বললেন যে, পঞ্চায়েত-এর নির্বাচনের জন্য কেন এখানে নির্বাচন কমিশন করা হল? ওদের বলি, আপনাদের সময় তো পঞ্চায়েতের নির্বাচনই হত না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে কি ভাবে পঞ্চায়েতকে ব্যবহার করতে হয় এবং ত্রিস্তর পঞ্চায়েতে সুষ্ঠু ভাবে নির্বাচন করে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে গ্রামীন মানুষদের হাতে ক্ষমতা অর্পণ করতে হয় তা ভারতবাসীকে দেখিয়ে দিয়েছেন আজকে কেন্দ্রীয় সরকারের কথা উনারা বলছেন যে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে, এরা কাজ করছে, এতে এত বাহবা নেবার কী আছে? আমি কিন্তু বলব পশ্চিম বাংলাই একটা রাজ্য যেখানে পঞ্চায়েতের ক্ষেত্রে সাফল্য অর্জন করেছেন। অর্থাৎ কেন্দ্রীয় সরকারের যে প্রোগ্রামগুলো সেইগুলোকে পঞ্চায়েতের মাধ্যমে জনগণের সঙ্গে সংযোগ রক্ষা করে, তাদের সহযোগিতা নিয়ে পশ্চিমবাংলার ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এই সমস্ত প্রকল্পগুলো কার্যকর করা হচ্ছে, এতে বহু শ্রম দিবস সৃষ্টি হচ্ছে। এটা পশ্চিমবাংলার বাইরে কোথাও দেখা যাবে না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এর এই ইতিবাচক দিকটা যারা নস্যাৎ করে দিয়ে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছেন, আমি তাদের আবার ভেবে দেখবার জন্য অনুরোধ করব। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গণবন্টন ব্যবস্থাকে সম্প্রসারিত করেছে এবং অভাবী সময়ে যে সমস্ত গরিব চাষী বা ক্ষেত মজুর, ভূমিহীন চাষী পশ্চিমবাংলায় রয়েছে তাদের অভাবী সময়ে সস্তায় চাল সরবরাহ করা এবং খরা প্রবন পার্বত্য এলাকায় যে সমস্ত দরিদ্র শ্রেণীর মানুষ রয়েছে তাদের সস্তায় খাদ্য যাতে সরবরাহ করা যায়, যে সময় তাদের কাজ থাকেনা, সেই গ্যারান্টি এই পশ্চিমবঙ্গ সরকার দিতে পেরেছে। এই রকম ধরনের ঘটনা কোন কংগ্রেসি জমানায় ঘটেনি। সুতরাং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এই যে সাফল্য, এই সাফল্যকে আজকে নস্যাৎ করে দিয়ে যারা অন্য কথা বলতে চাইছেন, তাদের আমি অনুরোধ করব, তারা বিষয়টা যেন ভেবে দেখেন। ওরা আইন শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন। আমি বলি, মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে যখন নকশালরা বিদ্রোহ করেছিল, নকশাল বিদ্রোহের নাম করে তখন হাজার হাজার যুবককে গণ হত্যা করা হয়নি? আজকে আপনারা আইন শৃঙ্খলার প্রশ্ন তুলছেন? আমি স্বীকার করি কোথাও পুলিশের বাড়াবাড়ি হয়ত হয়েছে, তবে সেই সম্পর্কে

বামফ্রন্ট সরকার যে উদ্যোগ গ্রহণ করেছে, আমাদের আরও বেশি কঠোর হতে হবে এবং কোনও গণ আন্দোলনে পুলিশী হস্তক্ষেপ যাতে না হয়, পশ্চিমবাংলার বামফ্রন্টের যে নীতি সেই নীতি দৃঢ় পদক্ষেপে গ্রহণ করা হচ্ছে। যারা নকশালের সময় হাজার হাজার মানুষকে গণ হত্যা করেছে, তাদের কাছ থেকে যদি আইনের কথা শুনতে হয় তাহলে এর থেকে আর অবাক হবার কী থাকে? পানীয় জলের ব্যাপারে আমি বলতে চাই, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আর্সেনিক মুক্ত বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করার ব্যাপারে গ্যারান্টি সম্পূর্ণ ভাবে দিতে পারেনি। এই গ্যারান্টি দেওয়া অত্যন্ত প্রয়োজন। কারণ জল থেকে অজস্র রোগের প্রাদুর্ভাব হয়। গ্রামে যাতে বিশুদ্ধ জল সরবরাহ করা যায় সেই ব্যবস্থা আমাদের করতে হবে। যদিও এই ক্ষেত্রে আমাদের গভর্নমেন্ট প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করছেন তা সত্ত্বেও আমি বলব এই বিষয়টা যদি ভাবা যায় তাহলে অনেক রোগের সুরাহা হবে। এবং আমি গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের কথা বলতে চাই, রাজ্যপালের ভাষণে সেই কথার উল্লেখ আছে যে গ্রামাঞ্চলে অনেক ডাক্তার যেতে চায় না, সেখানে স্থানীয় ভাবে যদি ডাক্তার নিয়োগ করা হয়, এই ব্যাপারে তিনি বলেছেন। গ্রামে যে সমস্ত হাসপাতাল আছে, স্বাস্থ্য কেন্দ্র আছে, কিছু কিছু ক্ষেত্রে দেখা যাবে বহু দূরে আছে, ফলে চিকিৎসার যে প্রাথমিক ব্যবস্থা সেই চিকিৎসা থেকে এলাকার মানুষ বঞ্চিত হচ্ছে, কারণ প্রয়োজনীয় কর্মী নেই, ডাক্তার নেই, অনেক ক্ষেত্রে দেখা যায় যে ঘরগুলো নির্মাণ হয়েছিল, উনাদের সময়ে যে ঘরগুলো নির্মাণ হয়েছিল, সেই ঘরগুলো সব ভেঙে পড়ছে কোথাও ডিসপেনসারী খোলা যাচ্ছে না, আউট ডোর খোলা যাচ্ছে না। আমি বলব, যুদ্ধকালীন ভিত্তিতে সেই সমস্ত গৃহগুলো যাতে মেরামত করা হয় এবং গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলোকে পুনরুজ্জীবিত করা হয়, তার ব্যবস্থা করুন।

[4-45 – 4-55 p.m.]

গ্রামের মানুষ যাতে চিকিৎসা, প্রাথমিক যে সাহায্য পেতে পারেন সেদিকে নজর দিতে হবে। কারণ গ্রামাঞ্চলে সাপের দংশন বেশীর ভাগ ক্ষেত্রে ঘটে। কলেরা ম্যালেরিয়া, এই সব জিনিসও আছে। সেই সব ক্ষেত্রে যদি গ্রামাঞ্চলে গ্রামীণ যে হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্রগুলো আছে, সেখানে গিয়ে যদি প্রাইমারি এই সুযোগ থেকে তারা বঞ্চিত হয় তাহলে কি করে হবে। এই বিষয়ে দৃঢ় পদক্ষেপ নেওয়ার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব। এবং প্রয়োজনীয় সংখ্যক ডাক্তার যাতে পাওয়া যায় সেই ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করে পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি এই প্রস্তাবের পরিপূর্ণ বিরোধিতা করছি এবং সাথে সাথে আমাদের দলের তরফে যে সমস্ত সংশোধনীগুলি আনা হয়েছে তার পূর্ণ সমর্থন করছি। রাজ্যপালের ভাষণে যে সমস্ত কথা বলা হয়েছে অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি সম্পূর্ণভাবে

একটা অসত্য কথা তাকে রেখে দেওয়া হয়েছে এবং সেই অসত্য কথা তিনি অবলীলাক্রমে এখানে পড়ে গেছেন। আমাদের এখানে একটু আগে সৌগত রায় বলছিলেন বলে আপনারা চিৎকার করছিলেন। কতগুলো অসত্য কথা লিখে দেওয়া হল, সেগুলো পড়ে গেলেন। এখানে লিখেছেন যে জনজীবনের শৃঙ্খলা বিনষ্ট অপপ্রয়াস সত্ত্বেও আইন শৃঙ্খলা বজায় ছিল। এই কথাটা কত বড় মিথ্যার উপর প্রতিষ্ঠিত সে কথা শুধু আমি নয়, এই হাউসে প্রত্যেকটি সদস্য জানেন। গত ১৮ বছরে এই রাজ্যে প্রায় ৩০ হাজার মানুষ খুন হয়েছেন। এই রাজ্যে লক-আপে খুন হয়েছেন ২১৪ জন মানুষ। যেখানে নারী লাঞ্ছনা, ডাকাতি, প্রতিদিন বেড়েই চলেছে সেখানে রাজ্যপাল লিখে দিলেন আমাদের রাজ্যে শান্তি শৃঙ্খলা বজায় আছে আর আমরা সেই প্রস্তাবকে সমর্থন করব। এই প্রস্তাবকে সমর্থন করার কোনও অবকাশ আছে বলে মনে করি না। এই রাজ্যে ৮৮ সালে জানুয়ারি মাস থেকে ৯৪ সালের জুলাই মাস পর্যন্ত এক হাজার ২৯৬ বার গুলি চলেছে। যে মুখ্যমন্ত্রী বিরোধী দলে থাকাকালীন একবার গুলি চললে পশ্চিমবাংলা ঘণ্টার পর ঘণ্টা বন্ধ করে দিয়েছেন। রাজ্যকে অচল করে দিয়েছেন, সেই মুখ্যমন্ত্রী তার ক্ষমতায় থেকে ৮৮ সাল থেকে ৯৪ সাল পর্যন্ত ১,২১৬ বার গুলি চলেছে আর ৪৯৭ জন মানুষ মারা গেছে সেই গুলিতে। কত জায়গায় বিচার বিভাগীয় তদন্ত হয়েছে? আর আমরা বলব শান্তি শৃঙ্খলা আছে এই রাজ্যে। ৭৭ সালের এপ্রিল থেকে লক আপে হত্যা হয়েছে প্রায় ২১৪ জন। এর পরও আমাদের বলতে হবে এই রাজ্যে শান্তি শৃঙ্খলা, আইন শৃঙ্খলা বজায় আছে। মুখ্যমন্ত্রী সেদিন নিজে বললেন ৯০ সাল থেকে ৯৪ সাল পর্যন্ত ডাকাতি হয়েছে ২৭৮২ আর সাজা পেয়েছে মাত্র ৯৮ জন। এটাও কি সত্য কথা? আমরা বলছি ডাকাতি হলে সেই কেস পর্যন্ত থানায় লিপিবদ্ধ করা হয় না। যদি সে সি. পি. এমের লোক হয় তবে সে ডাকাতি করলেও তা লিপিবদ্ধ হবে না, আর যদি অন্য দলের লোক লোক হয় তবে সেটা লিপিবদ্ধ হবে। ধর্ষণের ঘটনা ঘটেছে। কতগুলো? ৩ হাজার ২৯ টা। পাঁচ বছরের মন্ত্রিত্বে। সেখানে সাজা হয়েছে মাত্র ১৬৯ জনের। আর খুনের ব্যাপার তো আরও খারাপ। ৮৬৫৮ জন মানুষ খুন হয়েছে ৫ বছরে। আর সেখানে সাজা পেয়েছে কত জন? মাত্র ২৭৭ জন। এটা একটা রাজ্যের চেহারা হল। শান্তি শৃঙ্খলার চেহারা হল একটা রাজ্যের। অথচ আমাদের সমর্থন করতে হবে রাজ্য পালের ভাষণকে। আমরা তো দেখছি এখানে তপন হোড় চিৎকার করছে। এই তপন হোড়কে দেখেছি মাথায় ব্যাণ্ডেজ বেঁধে বিধানসভায় আসতে কারণ, সি. পি. এমের লোকেরা এই তপন হোড়কে মেরেছে। এই তপন হোড় সমর্থন করছে এখানে দাঁড়িয়ে দাঁড়িয়ে। ফরোয়ার্ড ব্লকের একজন পঞ্চায়েত সদস্যা তিনি তখন অন্তঃসত্ত্বা ছিল। তাকে সি. পি. এমের লোকেরা মেরেছে। সে তাঁর সন্তানকে পর্যন্ত হারিয়েছে। ছেড়ে দিন ওদের কথা। গীতা মুখার্জি সি. পি. এমের নেত্রী, সি. পি. এমের অত্যাচারের বিরুদ্ধে মুখ্যমন্ত্রীর সাক্ষাৎ করেছেন। আপনাদেরই মন্ত্রী সরল দেব ডি. জি.-র কাছে গিয়ে কমপ্লেন করেছেন যে, তাঁর দলের লোকেদের সি. পি. এম মারছে। সুতরাং

আমরাই শুধু বলছি না যে, এ রাজ্যে শান্তি শৃঙ্খলা নেই, মন্ত্রী সরল দেবও বলছেন। সাংসদ গীতা মুখার্জি বলছেন, 'রাজ্যে শান্তি-শৃঙ্খলা নেই।' আর. এস. পি. বলছে, 'এ রাজ্যে শান্তি শৃঙ্খলা নেই।' এই সব কথা বলার পরেও সি. পি. আই. আর. এস. পি., ফরোয়ার্ড ব্লকের লোকেরা মাথা নিচু করে এখানে শান্তি শৃঙ্খলা আছে বলে স্বীকার করে নিয়ে রাজ্যপালের ভাষণকে সমর্থন করছেন। ওঁরা ভাবের ঘরে চুরি করছেন। অন্যায়কে মেনে নিচ্ছেন।

তারপর রাজ্যপালের ভাষণে মানবাধিকারের প্রশ্ন তোলা হয়েছে। কমিউনিস্টদের মুখে মানবাধিকারের কথা। পৃথিবীর কোন দেশের কমিউনিস্ট কি মানবাধিকার স্বীকার করেন? স্ট্যালিন ১৩৯ জন কেন্দ্রীয় কমউনিস্ট সদস্যের মধ্যে ৯৮ জনকে খুন করেছিলেন। চিনে ছাত্র সমাজ দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে গিয়েছিল, তাদের বুকের ওপর কামান চালিয়ে দেয়া হয়েছিল। সোভিয়েত রাশিয়ার মানুষ কোন বিষয়ে সরকারের বা দলের বিরুদ্ধে প্রতিবাদ জানালে হয় সাইবেরিয়ার কনসেন্ট্রেশন ক্যাম্পে, পাঠান হতো, না হয় খুন করা হত। ফিদেল কাস্তোর দেশেও মানবাধিকার স্বীকার করা হয়নি। আর আপনারা এখানে মানবাধিকারের প্রশ্ন তুলছেন। আমাদের এ রাজ্যে আপনাদের রাজত্বকালে ২১৪ জন লক আপ-এ খুন হয়েছে, কেউ কোনও বিচার পায়নি। আমাদের দেশে বিচার ব্যবস্থা থাকা সত্ত্বেও লক আপে আপনারা মানুষ খুন করেছেন। অথচ আমাদের দেশের বিচার ব্যবস্থায় লক আপে মানুষ খুন করার কোনও অধিকার কারো নেই। কেরালায় লক-আপে একজন মানুষ—রাজন হত্যা ঘটনাকে কেন্দ্র করে কংগ্রেসের মুখ্যমন্ত্রী করুনাকরণ পদত্যাগ করেছিলেন। তিনি তাঁর দায়িত্ব স্বীকার করে পদত্যাগ করেছিলেন। আর আমাদের রাজ্যের নির্লজ্জ মুখ্যমন্ত্রী ২১৪ জন মানুষ লক আপে খুন হওয়ার পরেও বহাল তবিয়তে শান্তি শৃঙ্খলার বড়াই করছেন। এর চেয়ে লজ্জার ঘৃণার আর কিছু আছে বলে আমি মনে করি না। পার্থবাবু শিক্ষিত মানুষ, তিনি গতকাল এখানে দাঁড়িয়ে খুব সুন্দর বক্তৃতা করছিলেন। তিনি খুব গর্ব করে বলছিলেন যে, তাঁর দল চাঁদা তুলে সম্মেলন করে। আমি তাঁকে বলি, ১৯৬৪ সালে সি. পি. এম-এর জন্ম হয়েছে এবং ১৯২৩ সালে কমিউনিস্ট পার্টির জন্ম হয়েছে। কিন্তু '৭৭ সালের আগে কি আলিমুদ্দিন স্ট্রীটের ঐ বাড়ি হয়েছিল? কৌটো নেড়ে ঐ বাড়ি হয় না। কৈ '৭৭ সালের আগে তো আপনাদের এই সম্পদ সৃষ্টি হয়নি। আজকে আপনাদের সব রকম সম্পদই বৃদ্ধি পাচ্ছে। এমন কি আপনাদের প্রত্যেকের ব্যক্তিগত সম্পদও সীমাহীন ভাবে বেড়ে চলেছে। মানুষের কাছে লজ্জা ঢাকবার জন্য আপনারা আবার নতুন করে কৌটো নাড়তে বেরিয়েছিলেন। ১৫ বছর পরে আপনারা নতুন করে কৌটো নাড়তে বেরিয়েছিলেন, ৫ লক্ষ টাকা তুলেছেন। ঐ টাকা দিয়ে কি অতবড় সম্মেলন হয়?

স্যার, আজকেই একটু আগে মাননীয় সদস্য সৌগত রায় রাজ্যপালের ভাষণের রঙিন ফানুসটায় ছোট একটা সেফ্টিপিন ফুটিয়ে ফাটিয়ে দিয়েছেন। রাজ্যপালের ভাষণে যেসব প্রোজেক্টের

কথা বলা হয়েছে সেসব প্রোজেক্টের টাকা কেন্দ্রের কাছ থেকে পেয়েছেন। আপনারা কতটুকু সম্পদ সৃষ্টি করতে পেরেছেন। পার্থবাবু কালকে বললেন যে, রাজ্যের উন্নয়নের জন্য তিনি গর্ববোধ করছেন। আমি তাঁকে বলি, ১৯৯১ সালে গোটা দেশে যে নতুন শিল্প নীতি এবং নতুন অর্থনীতি গ্রহণ করা হয়েছে তাতে গোটা দেশে উন্নয়নের গতি তরান্বিত হয়েছে। আমাদের দেশ এগিয়ে চলেছে। আমাদের দেশে ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশন কতটা বেড়েছে দেখুন—অক্টোবর ১৯৯৩ পর্যন্ত ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশন বৃদ্ধির হার ছিল ২.৬%, অক্টোবর ১৯৯৪, সেই বৃদ্ধির হার বেড়ে হয়েছে ১০.৩%। প্রোডাকশন ইন ম্যানুফ্যাকচারিং সেক্টর অক্টোবর ১৯৯৩-তে ছিল ২.৮%, বেড়ে হয়েছে, অক্টোবর '৯৪-তে ৯.২%।

Electricity generation—2.3% in October, '93 and in October, '94 it was 11.8%. 16% increase in mining, 8.6% increase in cement production and 5% increase in the production of petroleum products.

এই ভাবে প্রত্যেকটি ক্ষেত্রে আমাদের দেশের শিল্পনীতি, নতুন অর্থনীতির উন্নয়নের দিকে এগিয়ে চলেছে। পাশাপাশি আমাদের রাজ্যে নতুন শিল্পনীতি ঘোষণা করা হয়েছে। আমি আপনাদের জিজ্ঞাসা করতে চাই, যদি সততার সাথে শিল্প নীতি গ্রহণ করে থাকেন, যদি অন্তর দিয়ে গ্রহণ করে থাকেন তাহলে আমাদের রাজ্যে উন্নয়ন হবে। কিন্তু যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে শিল্পনীতি গ্রহণ করে থাকেন তাহলে আমার দৃঢ় বিশ্বাস আমাদের এই রাজ্যে শিল্পায়ন হবে না। আমি প্রমাণ করে দেব সি. পি. এম-এর একটি বই থেকে এবং মুখ্যমন্ত্রীর কাগজ থেকে। মুখ্যমন্ত্রীর কাগজে লেখা আছে,—

The State Government welcomes foreign technology and investment as may be appropriate or mutually advantageous. The State Government would welcome private sector investment in private sector investment in power generation.

এই হল মুখ্যমন্ত্রীর ভাষণ। আর মুখ্যমন্ত্রীর ভাষণের পরেই সি. পি. এমের একটি পত্রিকায় শিল্পনীতি নিয়ে কি বলেছে? তারা শিল্প নিয়ে বলেছে, "আর বেশি বেসরকারি বিনিয়োগকে সুবিধাদি দেওয়ার জন্য নিয়ম ও নিয়মবিধি স্থির করে জনগনকে প্রতিনিয়ত একথাই বলতে হবে যে, এই শিল্পায়ন এবং বেসরকারি ক্ষেত্রে সম্প্রসারণ তার মৌলিক সমস্যার সমাধান করতে পারে না এবং কেন্দ্রের সামগ্রিক উদারীকরণ নীতির ফলে শ্রেণী, শোষণ চলতে থাকবে ও বাড়বে।" এই যে বক্তব্য এটা স্ব-বিরোধী। আমি প্রতি বছর একই ভাষায়, একই কথা বলে আসছি, যদি শিল্পায়নের প্রতি আপনাদের দরদ থাকে তাহলে নিশ্চয়ই এখানে শিল্প গড়ে উঠবে। যতদিন পর্যন্ত না আন্তরিক ভাবে চাইবেন শিল্প গড়ে

উঠুক, যতদিন পর্যন্ত না শিল্পপতিদের ডেকে নিয়ে আসবেন, ততদিন পর্যন্ত আমাদের রাজ্যে শিল্পের প্রসার হতে পারে না। আমরা দেখতে পাচ্ছি, ভারতবর্ষে প্রায় সাড়ে ৬ কোটি মানুষ বেকার। প্রতি বছর ৯০ লক্ষ করে বেকার বেড়ে যাচ্ছে। তুলনামূলকভাবে সেই অনুযায়ী চাকরি সৃষ্টি এমপ্লয়মেন্ট জেনারেট যদি করতে না পারি, সেই অনুযায়ী যদি শিল্প সৃষ্টি না হয় তাহলে আমরা এই ভয়াবহ বেকার সমস্যার সমাধান করতে পারব না। আমাদের রাজ্যে ৫০ লক্ষ বেকার ক্রস করে গেছে। সংখ্যাতথ্যের কারচুপি করে আপনারা ৫২ লক্ষকে ৫০ লক্ষে নামিয়ে আনতে পারেন। কিন্তু এই ১৮ বছর ধরে কতগুলি চাকরি জেনারেট করেছেন? এই ১৮ বছর ধরে আপনারা মাত্র ১৩ হাজার অরগ্যানাইসড সেক্টরে এমপ্লয়মেন্ট জেনারেট করেছেন। যে রাজ্যে ৫২ লক্ষ লোক বেকার, সেই রাজ্যে মাত্র ১৩ হাজার নতুন এমপ্লয়মেন্ট জেনারেট করেছেন। আজকে আপনারা জে. আর. ওয়াই, ট্রাইসেম দেখাচ্ছেন। কিন্তু কি করেছেন? মাত্র ১৩ হাজার এমপ্লয়মেন্ট জেনারেট করেছেন এই ১৮ বছর ধরে। এই হচ্ছে আপনাদের কাজের স্ববিরোধিতা। তারপর আপনারা বিদ্যুতের ক্ষেত্রে ফরেণ ইনভেস্টমেন্ট চাইছেন। কিন্তু পার্টি পত্রিকার একটি জায়গায় বলেছেন, মহারাষ্ট্রে যেমন করে বিদেশি বিনিয়োগ হচ্ছে তা আমরা হতে দেব না। আপনাদের সঙ্গে শিল্পপতিরা ব্রেক-ফাস্ট করতে পারে, লাঞ্চ করতে পারে, শিল্পপতিরা ডিনার করতে পারে, কিন্তু ভয়াবহ চিত্র হচ্ছে দেশে ওয়ার্ক কালচার নেই। এই রাজ্যে কাজের পরিবেশ নেই। যারফলে আজকে এই রাজ্যে এম. ও. ইউ সাইন হয়েছে ১১-১২ হাজার কোটি টাকার মতন। কিন্তু বিনিয়োগ কত হচ্ছে? ১৯৯৩ সালে বিনিয়োগ হয়েছে মাত্র সাড়ে ৪০০ কোটি টাকা। ১৩ হাজার কোটি টাকা চুক্তিতে সই হয়েছে কিন্তু অ্যাকচুয়ালি কত বিনিয়োগ হচ্ছে সেটা একবার ভাবুন? সুতরাং এই যে মিথ্যা ভাষণ, অসত্য ভাষণ দিয়েছেন তারজন্য পশ্চিমবাংলার মানুষের কাছে জবাবদিহি করতে হবে। তাই আমি এই ভাষণকে সম্পূর্ণভাবে প্রত্যাখ্যান করছি, সমর্থন করতে পারছি না আর আমাদের আনীত সংশোধনীগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর** ঃ স্যার অন এ পয়েন্ট অব ইনফরমেশন। স্যার, সকালবেলায় একজন বক্তা বললেন যে রেলের ভাড়া বাড়ছে এবং তা নিয়ে সকালে অনেকক্ষণ বিতর্ক হয়েছে। বাজেট লিকেজ হবে কি লিকেজ হবে না—এটা নিয়ে আমাদের স্পিকার সাহেবও বলেছেন। আমি স্যার আপনাকে জানাচ্ছি যে, রেলের বাজেট সময় মতো না হলেও শেষ পর্যন্ত পেশ করেছে এবং মান্থলি টিকিটের ভাড়া বেড়েছে। এতে কমিউটরদের অসুবিধা হবে। মাসুল বেড়েছে। মাননীয় সদস্য যা বলেছিলেন তার সবটাই সত্য।

**শ্রী ইউনুস সরকার** ঃ মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা আজকে এখানে বলতে চাইছি। প্রথমত আজকে যখন আলোচনা হচ্ছে তখন আমাদের এটা বিবেচনার মধ্যে

আনতেই হবে। ভারতবর্ষের যে আর্থ সামাজিক কাঠামো, এই কাঠামোর কথা বিবেচনা না করে শুধু যদি আমরা গোটা ভারতবর্ষের যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার কথা ছেড়ে দিয়ে যদি আমরা মনে করি আজকে পশ্চিমবাংলায় সুন্দর, সুষ্ঠ এবং সবদিক থেকে একটা পরিচ্ছন্ন প্রশাসন থাকবে একমাত্র পশ্চিমবাংলায়, তা হলে আমি মনে করি সোনার পাথর বাটির মতো কল্পনা করা হবে। কারণ সামাজিক দুর্নীতি সামাজিক অবক্ষয় সবটাই আছে। তারই মধ্যে থেকেই তো যতটা করা যায়, ততটাই সঠিক ভাবে করা হবে। কাজেই রাজ্যপালের যে বক্তব্য এখানে উত্থাপিত হয়েছে তাতে গোটা ভারতবর্ষের এই অবস্থার মধ্যে থেকেই যতটা করা সম্ভব এবং যতটা করা যায় ততটাই করা হয়েছে। তাই রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি। একটু আগে শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় সি. পি. এম পার্টির কর্মসূচি তুলে নানা কথা বলছিলেন। আজকে দেশের যে অবস্থা, তার মধ্যে থেকেই যা করা হচ্ছে তার সবটা সম্পূর্ণ ভাবে করা যায় না। এই করার জন্য সমস্ত জনগণকে নিয়েই বারে বারে চেষ্টা করতে হবে। এই সংসদীয় ব্যবস্থা কাজে লাগিয়ে তার প্রচেষ্টা করতে হবে। এই কারণেই মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে চাইছি। মাননীয় সৌগত বাবু রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কথা এবং বামপন্থী কমিটি ফাংশনিং এর কথা বলেছেন। আমি শুধু উল্লেখ করতে চাই এই কথাটা নিশ্চয়ই এই আলোচনার মধ্যে আসে না। আজকে যদি পার্টি থাকে তাহলে তার কমিটি থাকবেই। এছাড়া কমিটি ফাংশনের কথা এখানে উল্লেখ করার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। রাজ্যপালের ভাষণে উন্নয়নের কথা সঠিকভাবে বলা হয়েছে। কিন্তু উন্নয়নের কথা তারা অস্বীকার করে, রাজ্যের আইনশৃঙ্খলার অবনতির কথা, অন্যান্য যেসব খারাঁপ আছে সেটা তুলে ধরবার চেষ্টা করছেন। অবশ্য এই রাজ্যে সবটাই সঠিক ভাবে হচ্ছে না। আইনশৃঙ্খলায় গোটা ভারতবর্ষের যা হাল তাতে পশ্চিমবাংলার অবস্থা অনেক ভাল। তবে কিছু কিছু ঘটনা নিশ্চয়ই আছে। এই ঘটনার বিচার চাইছেন পশ্চিমবাংলার জনগণ। গতকালই মাননীয় সত্য বাবু বলেছেন যে এই রাজ্যের একজন সংসদীয় নেত্রী বারে বারে আক্রান্ত হচ্ছেন। তিনি বলেছেন কংগ্রেস দলের সভাপতি মাননীয় বিধায়ক সোমেন বাবু নাকি ঘেরাও হচ্ছেন। আজকে পশ্চিমবাংলার মানুষের চেতনা আছে। পশ্চিমবাংলার মানুষ বিচার করছে, বিবেচনা করছে। তারা ঘেরাও হবেন না তো কি হবেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার আজকে মুর্শিদাবাদ জেলার একজন শিক্ষক নেতা শ্রী আল্লারাখা খাঁ তিনি খুন হয়েছেন। আর খুন হওয়ার পরে খুনীরা পলাতক, এলাকার মানুষ খুনীদের এলাকায় ঢুকতে দিচ্ছে না।

[5-05 – 5-15 p.m.]

তখন দেখা যাচ্ছে যে আমাদের দেশের একটা রাজনৈতিক দলের নেতৃত্বে তাদের সঙ্গে করে নিয়ে সেই এলাকায় তাদের ঘরে পৌছে দেবার চেষ্টা করা হচ্ছে। তাহলে পশ্চিমবঙ্গের

মানুষ তাদের গৌবর ছিটাবেন, না কি ফুলের মালা পরাবেন? তারা কি আশা করেন যে তাদের ফুলের মালা পরাবেন? পশ্চিম বঙ্গের মানুষ এত বোকা নয়, তারা এটা সমর্থন করবে না। কাজেই আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সঠিক তথ্যই তুলে ধরা হয়েছে। এখানে অনেকগুলি প্রশ্ন তুলোধনা হয়েছে। সেই সম্পর্কে আমাদের মাননীয় সদস্যরা অনেকেই বলেছেন, আমি আর সেই সম্পর্কে বলতে চাইনা। আমি শুধু কয়েকটি এখানে বলতে চাই। আমাদের বিভিন্ন সমস্যা আছে, সমস্যা হচ্ছে, এবং এই সমস্যা সমাধানের জন্য পশ্চিমবঙ্গের সীমিত ক্ষমতার মধ্যে তারা চেষ্টা করে যাচ্ছেন, যতগুলি এই অবস্থার মধ্যে মোকাবিলা করা যায় সেটা তারা করছেন। আপনারা জানেন যে পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় বিভিন্ন সমস্যা আছে। তার মধ্যে মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গনের একটা বিশাল সমস্যা আছে। এই ভাঙ্গনের ফলে বারে বারে সেখানকার মানুষ উদ্বাস্তু হচ্ছে, ঘর ছাড়া হচ্ছে। এটা আজকের ঘটনা নয়। পরপর তিন বার বিধ্বংসী ভাঙ্গন হয়েছে। তাছাড়া ১৯৬২ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত পরিমানে অল্প হলেও ভাঙ্গন হয়েছে। এই ভাঙ্গন যখন হয়, এই ভাঙ্গনের ব্যাপারে আগে এলাকার মানুষের ধারণা ছিল যে এটা ভগবানের হাত, আল্লার হাত, এই ব্যাপারে সরকারের কিছু করার নেই। কিন্তু আজকে মানুষ নতুন করে ভাবছে যে এই ভাঙ্গন আমাদের রোধ করতে হবে এবং এই দাবি এলাকার মানুষ তুলছে। সেই দাবীর স্বীকৃতি পশ্চিমবঙ্গের সরকার দিয়েছে এবং সেই সম্পর্কে রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। এই বিষয় নিয়ে আমাদের এখান থেকে প্রতিনিধি দল দিল্লিতে গেছেন এবং তারা সেখানে দরবার করছেন। আমি জানিনা যে তাদের কাছ থেকে কতটা সাহায্য আসবে, কত টাকা তারা দেবেন। আমরা দেখেছি যে আগে যখন ভাঙ্গন হয়েছে তখন ভাঙ্গনের ফলে যারা উদ্বাস্তু হয়ে, তাদের রাস্তায় বসানো হত, তাদের জন্য কোন ব্যবস্থা করা হতনা, মানুষের মৃত্যু হত। আগে আমরা দেখেছি যে মানুষের পাশে গিয়ে দাঁড়ানো হতনা। কিন্তু আজকে যে বিধ্বংসী বন্যা হয়েছে, আমরা গর্বের সঙ্গে ঘোষণা করতে পারি যে এত ক্ষয়-ক্ষতির মধ্যেও একটা মানুষ মরেনি, তাদের প্রাণ রক্ষা করতে পারা গেছে। রাজ্য সরকার আজকে সঠিক ভাবেই বলেছেন যে, আমাদের যে সমস্ত সোর্স আছে, সেই সোর্স দিয়ে আজকে পুনর্বাসন এবং ভাঙ্গন প্রতিরোধের কাজ ত্বরান্বিত করা হচ্ছে। আজকে যখন ভাঙ্গনকে গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে তখন কংগ্রেসের পক্ষ থেকে তাদের মাফিয়া গুণ্ডাদের দিয়ে সেখানে লরী আটকে, নানা ভাবে বাধার সৃষ্টি করা হচ্ছে আজকে ভাঙ্গন রোধের জন্য ১১ কোটি টাকা স্যাংশান হয়েছে। এই টাকা নিয়ে সেই কাজ দ্রুত করার চেষ্টা, কিন্তু সেই সময়ে সেখানে যাতে লরী যেতে না পারে তার জন্য বাধা সৃষ্টি করা হচ্ছে। আজকে মুর্শিদাবাদের জেলা পরিষদ সরকারের নির্দেশ মতো সমস্ত বাধা অগ্রাহ্য করে এই কাজ করছে যাতে আগামী মরশুমের আগে এই সমস্যার সমাধান হয়। কাজেই সরকারের পক্ষ থেকে তাদের কাজকর্মের যে প্রতিচ্ছবি রাজ্য পালের ভাষণের মধ্যে তুলে ধরা হয়েছে এবং সেই ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে, আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই মার্চ মাননীয় রাজ্যপাল মহোদয়া যে ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণের বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনীগুলির সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন যে এই রাজ্যের জনজীবনে শৃঙ্খলা বিনষ্ট করার কিছু প্রয়াস সত্ত্বেও আইন-শৃঙ্খলা জনিত পরিস্থিতি পরিপূর্ণ ছিল। বাস্তবের সঙ্গে এর কোনও মিল নেই। এটা অবাস্তব, অসত্য। কারণ আমরা ১৯৯০ থেকে ১৯৯৪ সালের মধ্যে দেখছি, এই রাজ্যে প্রতিদিন ২ জন করে মার্ডার হয়েছে, মোট ৮ হাজার ৬১৮ জন এই রাজ্যে খুন হয়েছে। এটা নিশ্চয় আইন, প্রশাসনের খুব ভাল নজির নয়? ১৬ হাজার ১১৮ জন অ্যারেস্ট হয়েছিল এই ৮ হাজার ৬১৮ টি মার্ডার কেসে, চার্জশিট হল ১৪ হাজার ৮৫৫ জনের বিরুদ্ধে কিন্তু তার মধ্যে ৬৯১ জন কোনও রকম শাস্তি ছাড়াই বেকসুর খালাস পেয়ে যায়। আর এই ৮ হাজার ৬১৮ টি মার্ডার কেসে ১৬ হাজার ১১৮ জনের মধ্যে মাত্র ২৭৭ জনের শাস্তি হল। এথেকে প্রমাণ পাওয়া যায় যে এই রাজ্যে আইন-শৃঙ্খলা, নিরাপত্তা, ন্যায় বিচার বলে কোনও ব্যাপার নেই। পুলিশ হত্যাকারি হিসাবে ১৬ হাজার ১১৮ জন যাদের অ্যারেস্ট করল তাদের বিরুদ্ধে নিশ্চয় এমন ভাবে রিপোর্ট করেছিল যাতে মাত্র ২৭৭ জনের শাস্তি হল। অর্থাৎ খুনীদের সঙ্গে পুলিশের দোস্তি আছে, যার ফলে মাত্র ২৭৭ জনের শাস্তি হল। এটা অত্যন্ত নির্লজ্জ ঘটনা। ১৯৯০ থেকে ১৯৯৪ পর্যন্ত এরাজ্যে ধর্ষণের কেস হয়েছে ৩ হাজার ২৯টি, অ্যারেস্ট হয়েছিল ৩ হাজার ১৬৩ জন, চার্জশিট হয় ২ হাজার ৩৯৯ জনের, আর শাস্তি হল মাত্র ১৫৯ জনের। এ থেকে প্রমাণ পাওয়া যায়, নারী নির্যাতন, ধর্ষণকারীদের সঙ্গে পুলিশের যোগসাজস আছে। এতে ১৫৯ জনের শাস্তি হল আর বাকিরা বেকসুর খালাস হল। তারজন্য সম্পূর্ণ ভাবে পুলিশ দায়ী, কারণ পুলিশ মন্ত্রীর প্রশ্রয়ে পুলিশ কোনও সময় সঠিক তথ্য, রিপোর্ট বা চার্জশিট দেয় না, যার ফলে ধর্ষণকারীরা এইভাবে রেহাই পেয়েছে। ১৯৯০ থেকে ১৯৯৪ সালের মধ্যে ডাকাতির ঘটনা ঘটেছে ২ হাজার ৭১২ টি, এতে গ্রেপ্তার হয়েছিল ১ হাজার ২১ জন, চার্জশিট হয়েছে মাত্র ১৯৭ জনের বিরুদ্ধে এবং শাস্তি হল মাত্র ৮৯ জনের, বাকি সব নির্দোষ হিসাবে খালাস পেল। এর থেকে প্রমাণ পাওয়া যায় যে, পুলিশ যারা রক্ষক—তারাই ভক্ষক; সমাজবিরোধী, ধর্ষণকারী, দুষ্কৃতকারী যারা তাদের সঙ্গে পুলিশের যোগসাজসের ফলে মানুষ আজকে ন্যায় বিচার পাচ্ছে না। বিচারের বাণী নিরবে নিভৃতে কাঁদছে। আমার জেলা নদীয়াতে ১৮ বছরে ১২০০ কংগ্রেস কর্মী খুন হয়েছেন কিন্তু অপরাধীদের কোনও শাস্তি হয়নি। সেখানে প্রাক্তন এম. এল. এ. খুন হয়েছেন, পঞ্চায়েত সমিতির সভাপতি খুন হয়েছেন। পঞ্চায়েতের সদস্য খুন হয়েছেন, পঞ্চায়েত সমিতির সদস্য খুন হয়েছেন কিন্তু তাদের খুনের কোন বিচার হয়নি। যাঁরা আজকে ক্ষমতায় আছেন তারা ক্ষমতায় এসে বলেছিলেন যে, গণ-আন্দোলনে পুলিশ কোনও দিন গুলি চালাবে না। কিন্তু মাননীয় চেয়ারপার্সন মহাশয়, গণআন্দোলনে নির্লজ্জের মতো পুলিশ নির্মম ভাবে গুলি চালিয়েছে; শ্রমিক, শিক্ষক, সাধারণ মানুষ ছাত্র সকলকে নির্বিচারে মেরেছে।

[5-15 – 5-25 p.m.]

মগরায় ছাইগাদার আন্দোলন যারা করেছিলেন পুলিশ তাদের গুলি করে মেরেছিল। দক্ষিণ ২৪-পরগনায় শ্রমিকরা যে আন্দোলন করেছিলেন সেখানে তাদের পুলিশ গুলি করে মেরেছে। শিক্ষিকারা যে আন্দোলন করেছিলেন সেই আন্দোলনে অনিতা দেকে হাওড়ায় পুলিশ গুলি করে মেরেছিল। শান্তিপুরে কৃষকরা বোরো ধান বাঁচাতে চেয়েছিলেন এবং তারজন্য দলমত নির্বিশেষে সকল চাষী সেখানে আন্দোলন করছিলেন, কিন্তু সেখানে এই বর্বর পুলিশ তিনজন কৃষককে গুলি করে খুন করেছিল। এই সেদিন ২১শে জুলাই মেয়ো রোডে যুব কংগ্রেসের আন্দোলনকারির মধ্যে ১৩ জনকে জ্যোতিবাবুর বর্বর পুলিশ গুলি করে খুন করেছিলেন, যারা একদিন বলতেন যে, কোন গণ আন্দোলনে গুলি চলবে না। গতকাল এই সভার এক বিধায়ক ইউনুস সরকার মহাশয় বলছিলেন যে, বাংলাদেশে সমস্ত মাল পাচার হয়ে যাচ্ছে এবং সেটা পুলিশের যোগসাজসে হচ্ছে। গত বছর আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চেয়েছিলাম যে, ঐ এলাকার পঞ্চায়েতের যারা নির্বাচিত সদস্য-প্রতিনিধি তাদের যোগসাজসে পশ্চিমবঙ্গ থেকে বস্ত্র, ওষুধ সহ কোটি কোটি টাকার মালপত্র বাংলাদেশে চলে যাচ্ছে, উনি তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন। তিনি জবাবে বলেছিলেন যে, স্পেসিফিক উদাহরণ দিলে নিশ্চয়ই জবাব দেবেন। কিন্তু গতকাল তো ইউনুস সরকার সেকথা বললেন। আর আপনারা বলছেন রাজ্যে শান্তি বিরাজ করছে, পুলিশ ভাল কাজ করছে। নিশ্চয়ই এর থেকে লজ্জার কথা আর কিছু হতে পারে না। আজকে লকআপে ২১৪ জন খুন হয়েছেন, তারা কোনও বিচার পাননি। এর দ্বারা মানব অধিকার লঙ্ঘিত হয়েছে। নারী ধর্ষণ এই রাজ্যে একটা নিত্যনৈমিত্তিক ঘটনা। সেদিন নিহার বানু ধর্ষিতা হবার পর একজন মাননীয় মন্ত্রী ৫০০ টাকা দিয়ে তাকে চুপ করিয়ে দেবার চেষ্টা করেছিলেন নির্লজ্জের মতো। এই সেদিন এম. এল. এ. হোস্টেলে রমজান আলি খুন হলেন, কিন্তু আজ পর্যন্ত পুলিশ চার্জশিট দিতে পারেনি। প্রতিদিনের কাগজ দেখলে দেখবেন, উদ্দেশ্য-প্রণোদিত ভাবে স্বরাষ্ট্র মন্ত্রী যেদিন বলে দিয়েছেন যে, রমজান আলির খুনটা পারিবারিক কারণে হয়েছে সেদিন থেকে পুলিশ উদ্দেশ্যমূলকভাবে চেষ্টা করে যাচ্ছে ঐ খুনের পারিবারিক রূপ দেবার। এবং তারজন্য একবার রবিকে নিয়ে গিয়ে তার স্ত্রীর পাশে শুইয়ে দেবার চেষ্টা করা হচ্ছে, বলা হচ্ছে এই রকম অবৈধ অবস্থায় ছিল রবি, আবার তারই পরে কোথা থেকে নুরুল ইসলামকে টেনে এনে তার স্ত্রীর সঙ্গে অবৈধ সম্পর্কের কথা বলা হচ্ছে। কিন্তু আমার মনে হয়, নিশ্চয়ই একজন বিধায়কের স্ত্রীর মর্যাদা সম্পন্ন চিন্তা-ভাবনা রয়েছে। রমজান আলি সাহেব একদিনের এম. এল. এ. নন, দীর্ঘদিনের অভিজ্ঞ এম. এল. এ. তিনি। তার স্ত্রী স্বামীর উপস্থিতিতে এবং একজন প্রাক্তন এম. এল. এ. রেণুলীনা সুব্বার উপস্থিতিতে কি করে স্বামীকে খুন করতে পারেন? স্বামীকে খুন করারই হলে তিনি তো অন্য সময় খুন করে পরদিন সকালে কাঁদতে কাঁদতে বলতে পারতেন, 'কেউ আমার স্বামীকে খুন করে গেছে' এবং তারপর তার স্ত্রী

হিসাবে তিনি নিজে এম. এল. এ. হতে পারতেন। কি করে একজন মহিলা একজন প্রাক্তন এম. এল. এ.-কে সাক্ষী রেখে স্বামীর উপস্থিতিতে অন্য একজনের সঙ্গে সংসর্গ করে তারপর স্বামীকে খুন করতে পারেন, যে কথা পুলিশ বলছে? পুলিশ আজকে নুরুল ইসলাম, রবি এদের দেখাচ্ছে এবং তাদের নানাভাবে সাক্ষ দেওয়াবার চেষ্টা করছে সেদিন ঘটনার কয়েক ঘণ্টার মধ্যে পুলিশ রমজান আলির ডেডবডি নিয়ে গোয়ালপাথোরে পৌঁছবার আগেই ডি. সি. গোয়ালপাথোরে পৌঁছে গেলেন অপরাধীদের ধরবার জন্য। আজকে ৩ মাস হতে চলল তাদের চার্জশিট দিচ্ছে না। আমি জানতে চাই এটা কি অবস্থায় আছে। একজন বিধায়ক মারা গেল, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে পুলিশ পারিবারিক কেস হিসাবে সাজানোর চেষ্টা করছে, মোটিভেটেড করার চেষ্টা করছে। এই ব্যাপারে সি. বি. আই-এর দ্বারা তদন্ত হওয়া উচিত। উদ্দেশ্য প্রণোদিত ভাবে পুলিশ বড় কর্তার নির্দেশে কেসটাকে পারিবারিক করার চেষ্টা করছে। মানব অধিকার সম্বন্ধে বলা হচ্ছে। এখানে তো কবরের শান্তি, শ্মশানের শান্তি, শ্মশানের নিরাপত্তা। পশ্চিমবাংলার পুলিশ নির্মম ভাবে থানার ভেতরে নানা ভাবে অত্যাচার চালাচ্ছে। আপনাদের পার্টির কর্তার নির্দেশে পুলিশ কাজ করে। সাধারণ মানুষের ডায়রি নেওয়া হয় না। এই তো নিরাপত্তা এখানে। এখানে আপনারা বড় গলা করে ইরিগেশনের কথা বলছেন, পঞ্চায়েতের কথা বলছেন, এডুকেশনের কথা বলেছেন স্বাস্থ্যের উন্নতির কথা বলেছেন। এখানে একজন বিধায়ক মেনশনে বলেছেন হাসপাতালে ভাল করে ঔষধ এবং ডাক্তারের ব্যবস্থা করতে। হাসপাতালগুলি তো আপনারা শ্মশানে পরিণত করেছেন। আগে হাসপাতাল আরোগ্য নিকেতন ছিল, এখন সেইগুলি কসাই খানায় পরিণত হয়েছে। সাবসিডিয়ারী হেলথ সেন্টার থেকে শুরু করে স্টেট জেনারেল হাসপাতাল, পি. জি., মেডিক্যাল কলেজ, চিত্তরঞ্জন মেডিক্যাল কলেজ, সব জায়গায় একই অবস্থা। যারা বলে গরিব মানুষের সরকার, সর্ব্বহারাদের সরকার, তারা এই হাসপাতালগুলিতে গরিব এবং সর্ব্বহারা মানুষদের মুখের ঔষধ কেড়ে নিয়েছে। এক ফোঁটাও ঔষধ গরিব মানুষেরা এই হাসপাতালগুলি থেকে পায় না। যতক্ষণ না এম. এল. এ সার্টিফিকেট দিচ্ছে, মন্ত্রীরা সার্টিফিকেট দিচ্ছে ততক্ষণ পর্যন্ত গরিব মানুষেরা এক ফোঁটাও ঔষধ পায় না। আমাদের নদীয়া জেলায় একটা টি. বি. হাসপাতাল আছে, সেই হাসপাতাল আজকে শ্মশানে পরিণত হয়েছে। সেখানে যে ডায়েট দেওয়া হয় সেটা কুকুরে খাবে না, সেখানে যে বেড আছে কুকুরেও শোবে না। সেখানে আগে ১০০০ রোগীর ভর্তির ব্যবস্থা ছিল, সেখানে এখন ২৫০ এর বেশি রোগী নেই। এই হাসপাতাল বন্ধ হতে চলেছে। কেন বন্ধ হতে চলেছে এই কৈফিয়ত কে দেবে? রাজ্যপালের ভাষণ অসত্য ভাষণে পরিণত হয়েছে। গত বছর রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণ এবারে পাঠ করা হয়েছে, বিশেষ কোন তফাৎ নেই। মন্ত্রী সভা যে ভাষণ লিখে দিয়েছেন সেটাই রাজ্যপাল পাঠ করেছেন, এবং সেটা অসত্য ভাষণ। আমি এই ভাষণের তীব্র প্রতিবাদ করছি। এই ভাষণের বাস্তবের সঙ্গে কোনও মিল নেই। ওনারা শিল্পোন্নয়নের কথা বলেছেন, ওনারা অনেক কথা বলেছেন। গরিব মানুষের জন্য শিল্পের বন্যা বইয়ে দেবার চেষ্টা করছি,

এই কথা তাঁরা বলেছেন। আসলে ওনারা ১৭ বছর ধরে উদ্দেশ্য প্রণোদিত ভাবে সমস্ত কারখানা বন্ধ করে দিয়ে সমস্ত শ্রমিককে বেকার করে দিয়ে তাদের আত্মহত্যার পথে যেতে বাধ্য করিয়েছে। নদিয়া জেলায় ছোট বড় ৩৮ টি কারখানা বন্ধ হয়ে গেছে, তার থেকে ১৫ হাজার শ্রমিক কর্মহীন হয়েছে। আজকে শিল্পোন্নয়নের নামে ওঁরা ধাপ্পা দিচ্ছেন। নৃপেন চক্রবর্তী, ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী বলছেন ১৭ বছর পরে ওরা ধাপ্পা দিয়েছে, এখানে আবার শিল্পোন্নয়নের নামে নূতন করে ধাপ্পা দিচ্ছে। আপনারা সবটাই ধাপ্পার উপর দিয়ে চলছেন। অসত্য ভাষণ মাননীয় রাজ্যপাল এখানে পরিবেশন করেছেন। তাই আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার তীব্র বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনী সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় বিধায়ক ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি বিষয় বলতে চাই। কংগ্রেস পক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম। ওনারা ভুলে যাচ্ছেন যে ভারতবর্ষ একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামো। এই কাঠামোর মধ্যে পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য। পশ্চিমবাংলা ইচ্ছা করলেই যাবতীয় আইন কানুনের বাইরে গিয়ে, সংবিধানের বাইরে গিয়ে কিছু করতে পারে না, করা সম্ভব নয়। এই সমস্ত জেনে শুনেও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ওনারা অপপ্রচার করছেন। রাজ্যপাল যেহেতু এই সরকারের প্রতিনিধি হিসাবে বলছেন, সেই জন্য তাঁকেও আক্রমণ করা হচ্ছে।

[5-25 – 5-35 p.m.]

পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এল '৭৭ সালে', তার আগে তো কংগ্রেস ছিল? স্বাধীনতার অব্যবহিত পরেই আমাদের রাজ্যে ওপার বাংলা থেকে প্রায় ১ কোটি মানুষ আসল। তাদের জন্য কংগ্রেস সরকার কি করেছিলেন? আজকেও সেইসব ছিন্নমুল মানুষদের বাসস্থানের ব্যবস্থা হয় নি, কর্ম সংস্থান হল না। কৈ, পাঞ্জাবে তো হল না? একই দেশে দু'রকম নীতি করল ওরা। ওরা কি ভুলে গেছে স্বাধীনতার সময় এবং পরবর্তী সময়ে আমাদের রাজ্য শিল্পে এগিয়ে ছিল? কিন্তু ৫১ সাল থেকে পরবর্তী আজ পর্যন্ত বলা যেতে পারে, বিশেষ করে '৮৪-৮৫ সাল পর্যন্ত শিল্পের এই যে অগ্রগতি পশ্চিমবাংলায় কমে গেল, এবং কয়েকটি রাজ্যে বাড়ল, তার কারণ কি? এসব পরিকল্পিত ভাবে করা হয়েছে, যাতে এখানে শিল্পায়ন না হয়। আপনারা জানেন, মাসুলসমীকরণ নীতি, যেটাতে বলা হল, পরিকল্পিত ভাবে পূর্বাঞ্চলে যাতে অগ্রগতি না হয়, তার ব্যবস্থা করা হল। ইস্পাত আনতে পশ্চিমবঙ্গে যে ভাড়া পড়বে, আর এখান থেকে দু হাজার কিলোমিটার দূরে নিতেহলেও একই ভাড়া পড়বে। এই ব্যবস্থাগুলো করা হল কাদের স্বার্থে? সামগ্রিক স্বার্থে তো করা হয়নি। পশ্চিমবঙ্গকে বঞ্চনা করার জন্য, পূর্বাঞ্চলের রাজ্যগুলোকে বঞ্চনা করার জন্য। শুধু কি তাই? যে সমস্ত

লগ্নি করা হয়েছে তা ঐ পশ্চিমের দিকে যেসমস্ত রাজ্য রয়েছে মহারাষ্ট্র, গুজরাট, প্রভৃতি রাজ্যেই। সেখানে যে ভাবে লগ্নি করা হয়েছে, পূর্বাঞ্চলের রাজ্যগুলোতে সেই ভাবে করা হয় নি। এমন কি অর্থলগ্নিকারী প্রতিষ্ঠান ব্যাঙ্ক, যেখানে সর্বভারতীয় স্তরে তাদের লগ্নির গড় ৬০ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় ৪০ থেকে ৪৫ শতাংশ। কেন এরকম বৈষম্য হবে? অথচ পশ্চিমবাংলায় তো মানুষ জমাচ্ছে। শুধু তাই নয়, আজকে আমাদের এখানে শিল্প গড়বার যে প্রচেষ্টা হচ্ছে—হিন্দুস্থান পেট্রোকেমিক্যালস দীর্ঘদিন ধরে আটকে রাখা হয়েছে ওরা বলে, শিল্প কেন হল না? ওরাই তো আটকে রেখেছে। লাইসেন্সিং ব্যবস্থাকে শর্তাধীন করা হয়েছে। এবং, যুক্তরাষ্ট্রের রাজ্যগুলোর হাতে সীমিত ক্ষমতা, এই সীমিত ক্ষমতার মধ্যেই রাজ্য সরকারকে কাজ করতে হয়। সমস্ত ক্ষমতা কেন্দ্র কুক্ষিগত করে রাখে। আমাদের কংগ্রেস বিধায়করা বলছে, কেন্দ্র না কি টাকা দিচ্ছে। এ তো দেশের মানুষেরই টাকা, আর কাদের টাকা? প্রত্যক্ষ কর, পরোক্ষ কর থেকে যে টাকা আদায় হয়, তার ৭০-৭৫ শতাংশ ওরা নিয়ে যান। সেটা তো রাজ্যেরই টাকা। ওরা যে ভাবে বলছে, তাতে মনে হচ্ছে আমরা যেন কোনও রাজ্য-জমিদারের খাস তালুকের প্রজা, তাদের দয়া-দাক্ষিণ্য করে টাকা দিচ্ছে। আসলে ওদের যে দায়িত্ব, যুক্তরাষ্ট্রীয় কাঠামোর যে দায়িত্ব, সেই দায়িত্ব ওরা পালন করে না। এই দায়িত্ব পালনে ওরা ব্যর্থ হয়েছে। সমস্ত রাজ্যগুলোকে সুষম বণ্টন, শিল্পায়নের অধিকারগুলো যে ভাবে দেওয়া দরকার ছিল, সেই ভাবে করেনি। যে ভাবে টাকা দেওয়া দরকার ছিল, সেই ভাবে দেয়নি। পূর্ব বাংলা থেকে যেভাবে লোক এসেছিল, তার জন্য যে টাকা বরাদ্দ করা দরকার ছিল, তা করেনি। ওরা গর্ব করে বলে আইন করেছেন। আইন হল, ভূমি সংস্কার হল পশ্চিমবাংলায়। আজকে পশ্চিমবাংলায় গ্রামীণ অর্থনীতিকে শক্তিশালী করার ক্ষেত্রে ভূমি-সংস্কার একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে। অনেকেই জানতে চাইছে, কি করে হল? আমাদের দুই তৃতীয়াংশ ওপার বাংলায় চলে গেছে, এক তৃতীয়াংশ এপার বাংলায় আছে, এর মধ্যেই তো শক্তিশালী করেছি? কৈ, কংগ্রেস শাসিত রাজ্যগুলোতে তো ভূমি-সংস্কার করল না? আমাদের দেশের অভ্যন্তরেই বাজার তৈরি করা দরকার, তাতে ভূমি-সংস্কারের একান্ত প্রয়োজনীয়। আমাদের দেশের বাজার তৈরি না করে বিদেশের বাজার তৈরি করলে তো চলবে না। ওরা এই কাজ করল না। আজকে পশ্চিমবাংলায় '৭৭ সালে বামফ্রন্ট সরকার নির্বাচিত হওয়ার পর, পরের বছরই পঞ্চায়েত নির্বাচন হল। ভাবুন তো, কারা নির্বাচন করল? ওরা পঞ্চায়েতে ১৬ থেকে ১৮ বছর ভোট করেনি, পৌরসভার নির্বাচন করেনি। বামফ্রন্ট সরকার এসেই গণতান্ত্রিক প্রক্রিয়ায় তাকে চালু করল। '৭৮ সালেই শুধু ভোটই হয়নি, পরপর ৫ বছর অন্তর নির্বাচন হচ্ছে। এই যে গণতান্ত্রিক ব্যবস্থা, এখানে শুধু কাজ নয়, এখানে মানুষের গণতান্ত্রিক যে অধিকার তাকে সুরক্ষিত করবার ব্যবস্থা হয়েছে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে সঠিক ভাবে তা তুলে ধরেছেন। এখানে ভূমিসংস্কারের ভেতর থেকে, কৃষির উৎপাদন বৃদ্ধি থেকে শুরু করে গণতান্ত্রিক অধিকারকে এখানে সুরক্ষিত করা

হয়েছে। আপনারা আইনের কথা বলেছেন। ভুলে গেছেন সেই '৭৬ সালের কথা, সেই জরুরি অবস্থার কথা? এত তাড়াতাড়ি ভুলে গেলে চলবে কেন? পশ্চিমবাংলার মানুষ সেই কথা ভুলে যায়নি। আপনারা তখন মানুষের সমস্ত অধিকার, গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নিয়েছিলেন। শ্রমিকদের বেতন বন্ধ করে দিয়েছিলেন, বোনাস বন্ধ করে দিয়েছিলেন। মানুষকে বিনা বিচারে আটক রেখেছিলেন। এইসব কথা ভুলে গেছেন? তখন একের পর এক নারকীয় ঘটনা ঘটেছে—শত শত মানুষকে আপনারা খুন করেছেন, হাজার হাজার মানুষকে বাড়ি ছাড়া করেছেন। এইসব কথা এত তাড়াতাড়ি ভুলে গেলে চলবে কেন? আজকে এখানে যেহেতু বামফ্রন্ট সরকার ১৯৭৭ সাল থেকে ১৮ বছর অত্যন্ত শান্তিপূর্ণ ভাবে সরকার চালাচ্ছে, সেজন্য এইসব কথাবার্তা বলছেন। হ্যাঁ, এর ভেতরে কিছু গোলমাল হতে পারে। কিন্তু শান্তি-শৃঙ্খলার সমস্যা তো আপনারাই করছেন। যেমন হঠাৎ দেখা গেল ট্রাম বন্ধ, বাস অবরোধ হয়ে গেল। হঠাৎ করে দেখা গেল কোনও এলাকায় বনধ্ হয়ে গেল। আমি দেখেছি, নবদ্বীপে এক ডাকাত, যে ২২টি কেসের আসামী, তারজন্য নবদ্বীপে বনধ্ হয়ে গেল, রাতারাতি বনধ্ ডেকে দিলেন। আবার দেখা যায় যে কোথাও ওঁদের একজন নেত্রী বক্তৃতা করতে গেলেন, তারজন্য এলাকায় বনধ্ ডাকা হল। আপনারা এইভাবে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত করবার চেষ্টা করেন। আজকে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় যে ভাবে কাজ করার চেষ্টা করছে—পৌর ব্যবস্থা বলুন, পঞ্চায়েতি ব্যবস্থা বলুন, শিল্পায়নের জন্য যে পদক্ষেপ নেওয়া হয়েছে তা অবশ্যই প্রশংসার যোগ্য। শিল্পায়নের ক্ষেত্রে আপনারা তো বাধা দিয়েছেন। কিন্তু আমাদের কাছে যতটুকু সুযোগ এসেছে তাকে কাজে লাগাবার কথা আমরা বলছি। তবে আমরা মনে করি না যে এই বুর্জোয়া এবং জমিদারি শাসন ব্যবস্থা যা ইংরেজরা এখানে তৈরি করেছিল, এটা নির্মূল হয়ে গেছে এবং এই ব্যবস্থায় মানুষের মৌলিক সমস্যার সমাধান হবে। তবে এই ব্যবস্থায় যতটুকু সুযোগ আছে তাকে কাজে লাগাতে হবে। আপনারা আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের কাছে আত্মসমর্পণ করেছেন। তাদের কাছে দাসখৎ লিখে দিয়েছেন। আমরা তাদের কাছে দাসখৎ লিখে দিইনি। আমরা চেষ্টা করছি গ্রামোন্নয়নের মধ্যে দিয়ে, শিল্প স্থাপন করে কি করে উন্নতি করা যায়। এখানে যে সমস্ত শিল্প বন্ধ হয়েছে, সেগুলোকে কি করে চালু করা যায় তারজন্য আমরা চেষ্টা করছি। এই তো কল্যাণীতে অনেকগুলো কারখানা চালু হয়েছে। আমি আবেদন করব যে, মাননীয় বিরোধী পক্ষের বিধায়করা অন্তত পক্ষে বাংলার কথা তাঁরা বলবেন। পশ্চিমবাংলায় বাস্তব অবস্থার কথা, অগ্রগতির কথা আপনাদের স্বীকার করতে হবে। এখানে গণতান্ত্রিক প্রক্রিয়ার কথা স্বীকার করতে হবে। তানাহলে পশ্চিমবাংলার মানুষ আপনাদের ক্ষমা করবে না এবং গুজরাটে, মহারাষ্ট্রে এবং কর্ণাটকে যে অবস্থা হয়েছে, তার চাইতে শোচনীয় অবস্থা আপনাদের জন্য অপেক্ষা করছে। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের

উপরে সরকার পক্ষের মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে সরকার পক্ষের সদস্যরা সবাই রাজ্যপালকে ধন্য ধন্য করছেন। কিন্তু এই ভাষণের উপরে আনীত ধন্যবাদ প্রস্তাবকে আমি সমর্থন জানাতে পারছি না। আমি এর বিরোধিতা করছি। আমি সর্বপ্রথমে যে কথা বলতে চাই তা হচ্ছে, সরকার পক্ষের সদস্যরা মহারাষ্ট্র এবং গুজরাটের নির্বাচনকে কেন্দ্র করে যে কথা বলছেন, সেখানে কংগ্রেসের আজ পরাজয় ঘটেছে এবং প্রতিক্রিয়াশীল শক্তি তথা সাম্রাজ্যবাদী শক্তির অভ্যুত্থান ঘটেছে, এই ঘটনাটা থেকে—আমি বামপন্থী হিসাবে এই মার্ক্সিস্ট হিসাবে বলছি যে—আমাদের শিক্ষা নেওয়া উচিত।

[5-35 – 5-45 p.m.]

বাম ও গণতান্ত্রিক শক্তির অনুপস্থিতির সুযোগ নিয়ে, কংগ্রেসের দিক থেকে আত্মসমর্পণের সুযোগ নিয়ে সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি. আজকে মাথা চাড়া দিয়ে উঠেছে। সেক্ষেত্রে বামপন্থীদের একটা বিশেষ ভূমিকা থাকা উচিত ছিল। উড়িষ্যাতে নির্বাচনের আগে তো বাম গণতান্ত্রিক শক্তির খুব আলোড়ন দেখেছিলাম, কিন্তু নির্বাচনী ফলাফলে সি. পি. এম. একটিও স্থান আদায় করতে পারল না কেন? সুতরাং ওইসব কথা বলে উল্লসিত হওয়ার কোনও কারণ নেই। নিজেদের আত্মসমীক্ষা করার দরকার। সুতরাং আপনারা জেনে রাখুন পশ্চিমবঙ্গে বাম এবং গণতান্ত্রিক শক্তির যতই অভ্যুত্থান হোক না কেন ভবিষ্যতে এই সাম্প্রদায়িক প্রতিক্রিয়া শক্তিকে রোধ করা যাবে না। রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবে সমর্থন করতে গিয়ে সরকারি পক্ষের সদস্যরা বারে বারে বলেছেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত এবং ভূমি সংস্কাবের দ্বারা অগ্রগতির আমূল পরিবর্তন ঘটেছে। গ্রামের মানুযদের ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে। এরজন্য নাকি বাইরের থেকে ভারতবর্ষের জন্য রাজ্যের থেকে এই পঞ্চায়েতি ব্যবস্থা এবং ভূমি সংস্কার ব্যবস্থার যে অগ্রগতি ঘটেছে তা দেখতে আসছে। আপনারা কি সত্যি নিজেরা মনে করেন অগ্রগতি ঘটেছে? না তা নয়। এবং সত্যিকারে এই পঞ্চায়েত এবং ভূমি সংস্কারের মাধ্যমে ক্ষমতা কিভাবে সাধারণ মানুযের মধ্যে গিয়েছে সেটা দেখবার জন্যেই আপনাদের সরকার থেকে এবং পঞ্চায়েত বিভাগ থেকে পঞ্চায়েতমন্ত্রী একটা তদন্ত কমিটি নিয়োগ করেছিলেন। ওই কমিটির নাম ছিল মুখার্জি কমিটি, ওই কমিটি সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, গ্রামস্তর থেকে নির্বাচিত প্রতিনিধিদের সঙ্গে আলাপ আলোচনা করেছেন এবং ঘুরে বেড়িয়েছেন। তাদের কাছ থেকে ভূমি সংস্কার সংক্রান্ত অগ্রগতি এবং পঞ্চায়েতের ফলাফল শুনেছেন। তারা একটা রিপোর্টও এই ব্যাপারে রাজ্য সরকারের কাছে পেশ করেছেন। সেই রিপোর্টে কি বলা হয়েছে—সেই রিপোর্টে বলা হয়েছে যে, দীর্ঘদিন ধরে যে জমি সরকারি খাস বলে ঘোষিত হয়েছে, সেই খাস জমি ভূমিহীনদের মধ্যে বিলি করতে সরকার সক্ষম হননি। তারা বলেছেন আর ১৮ বছর ধরে এইভাবে চলতে থাকলে সেই জমি ভূমিহীনদের কাছে বিলি করতে পারবেন না। এখনো বহু জমি বেনামে নানা রকমভাবে আইনের ফাঁক ফোঁকর দিয়ে জমিদার-জোতদার দখল করে রেখেছেন ওইসব জমিদার-জোতদাররা এইভাবে জমি কুক্ষিগত করে রেখেছে। এই পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামাঞ্চলে এক ধরনের শ্রেণী তৈরি হয়েছে যারা পঞ্চায়েতের সুযোগ সুবিধাগুলো নিজেদের মধ্যে কুক্ষিগত করে রেখেছেন। গ্রামেগঞ্জের সাধারণ মানুষরা

পঞ্চায়েতের সুযোগ সুবিধা পাচ্ছে না। সুতরাং এর থেকেও কি আপনারা দাবি করতে পারেন যে পঞ্চায়েতে আপনারা ভীষণভাবে অগ্রগতি করেছেন? আপনাদের রিপোর্টের মধ্যেই তো এর বাস্তব চিত্র ফুটে উঠেছে অপর দিকে প্রাইমারি শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে কি হাল দেখুন—আজকে ১৭ বছরের রাজত্বকালে আপনাদের গ্রামবাংলায় যে বেশীরভাগ প্রাইমারি স্কুল আছে তার বেশিরভাগ ক্ষেত্রেই একটি করে কক্ষ, দুকক্ষ যুক্ত স্কুল খুব কমই আছে। সুতরাং এই তো স্কুলের অবস্থা। আবার স্কুলের যে ছাত্রসংখ্যা তাতে ক্লাশ ১, ২, ৩ হিসাবে চিহ্নিত করতে সক্ষম হননি। আপনারা এখানে বলেছেন ৪-টে জেলায় প্রাইমারি স্কুল এবং শিক্ষা ব্যবস্থায় পরিবর্তনের জন্য ওভারসিজ ডেভেলপমেন্ট এজেন্সির কাছ থেকে টাকা পেয়েছেন। তা থেকে দক্ষিণ ২৪-পরগনা জন্য ৪১ কোটি টাকা নির্ধারিত হয়েছে। স্কুলের ঘর নির্মাণের জন্য, আসবাবপত্রের জন্য, পরিবেশের জন্য এবং শিক্ষকদের জন্য কত খরচ হবে তার একটা হিসাব জনপ্রতিনিধিদের কাছে দেওয়া হয়েছে। সেই রিপোর্টে দেখা যাচ্ছে ৭০ ভাগ মানুষ প্রাইমারি স্কুলে ভর্তি হচ্ছে কিন্তু শীঘ্রই এক বিরাট সংখ্যক ছেলে-মেয়ে অভাবের জন্য হোক বা অন্য কোনও কারণে হোক পড়াশুনা ছেড়ে চলে যাচ্ছে। আপনারা পাশ-ফেল এবং প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেবার চক্রান্ত করেছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ ছাত্র-ছাত্রী, অভিভাবকদের দাবি এবং আন্দোলনের চাপে পড়ে পরীক্ষায় পাশ-ফেল চালু করতে এবং ৫ম শ্রেণী থেকে ইংরাজি চালু করতে বাধ্য হয়েছেন। এই হচ্ছে প্রাথমিক শিক্ষার অবস্থা। আপনার পশ্চিমবঙ্গে শিল্পায়নের কথা বলছেন। বলছেন, পশ্চিমবঙ্গে শিল্পায়নের জোয়ার বয়ে যাবে। কিন্তু তার পরিকাঠামো কোথায়? শিল্পায়নের পরিকাঠামো এখানে নেই। শিল্পের অগ্রগতি হবে, উন্নয়ন হবে, কিন্তু তা শ্রম নির্ভর নয়, পুঁজি নির্ভর। বেকার কাজ পাবে না। সেই প্রযুক্তি কাজে লাগিয়ে এখানে কারখানা হবে। কিন্তু আজকে এখানে কলকারখানায় শিল্পায়নের পরিবেশ নেই। সেটা ভাঁওতা ছাড়া আর কিছু না। তাই মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল কর্তৃক প্রদত্ত ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তাকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি। এই পরিপ্রেক্ষিতে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করছি। মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও অসত্য কথা নেই। আমাদের নীতি হচ্ছে "সত্যমেব জয়তে, ন্যনূতম"। বরং এর মধ্যে দিয়ে অন্ন, বস্ত্র, খাদ্য, বাসস্থান, শিক্ষা প্রভৃতি ক্ষেত্রের সর্বাঙ্গীন উন্নয়নের একটা চিত্র আমরা দেখতে পাচ্ছি।

সাক্ষরতা নিয়ে মাননীয় বিরোধী সদস্যরা অনেক কথা বললেন। ওঁরা সাক্ষরতার কোনও সাফল্য দেখতে পাননি। সাক্ষরতার সাফল্য কি করে দেখবেন? সেজন্য তো গ্রামে-গঞ্জে ঘুরতে হবে, মানুষের কাছে যেতে হবে। সেখানে তো তারা যান না। ওঁরা চান না মানুষ শিক্ষিত হোক। কারণ তাহলে তো মানুষ আর ওঁদের পেছনে ঘুরবে না।

[5-45 – 5-55 p.m.]

জওহর রোজগার এর টাকা-পয়সা কোনও ব্যক্তির হাতে যায়নি, নির্দিষ্ট ভাবেই তা খরচ হচ্ছে। তা যদি না হত তাহলে পশ্চিমবঙ্গর সমস্ত জেলা জুড়ে এই যে ব্যাপক কর্মসূচি এইগুলি সফল হত না। এরা থাকেন কোথায়? এরা ঘরে থাকেন, চার দেওয়ালের মধ্যে থাকেন, সংবাদপত্রে নাম তোলার জন্য ভাষণ দেন, রেডিওতে নাম তোলার জন্য ভাষণ দেন, দূরদর্শনে ছবি তোলার জন্য ভাষণ দেন। সাধারণ মানুষের সঙ্গে এদের কোনও যোগাযোগ নেই। তাই এরা রাজ্যপালের ভাষণ সম্বন্ধে খালি প্রলাপ বকছেন। রাজ্যপালের ভাষণে একটু দেখলে দেখতে পাবেন সেখানে ত্রিস্তর পঞ্চায়েতের উন্নতির কথা বলা হয়েছে, এইসব আছে, এইগুলি অস্বীকার করার কথা নাকি? ভূমি সংস্কার ওদের আমলে কতটা হয়েছে, ওদের আমলে কি কাজ হয়েছে উদ্বৃত্ত জমি ওরা কোথায় দিয়েছেন, খাস জমি ওরা কতটুকু বিলি করেছেন? যেটুকু কাজ হয়েছে সেটা হচ্ছে বামফ্রন্ট সরকারের আমলে। ওরা কাদের জন্য কাজ করেন, এইগুলি আজকে দেখার দরকার আছে, এইগুলি দেখতে হবে। আজকে তো পেপারে দেখছি, কংগ্রেসের মধ্যে গৃহযুদ্ধ লেগে গেছে, কংগ্রেসের গৃহযুদ্ধে জখম হয়েছেন সাংসদ, বিধায়ক পর্যন্ত। ওরা প্রধানমন্ত্রীকে সরাবার জন্য উঠে পড়ে লেগেছে। কংগ্রেস হচ্ছে একটি সর্বভারতীয় দল, এরা এই অবস্থায় পড়ুক এটা আমরাও চাই না। এরা পশ্চিমবাংলাতেও আছে, এরা সুস্থ ভাবে থাকুক, এটাই আমরা চাই। একটা সময় গেছে, এরা এখানে কম বেশি ৫৫ জন সদস্য থেকেও নিচে এসে গিয়েছিল — এই হচ্ছে এদের অবস্থা, দুর্নীতি ও অপশাসনের জন্য কংগ্রেসকে মানুষ প্রত্যাখান করেছে, সম্প্রতি কয়েকটি রাজ্যের নির্বাচনী ফলাফলে আমরা সেটা দেখলাম। কংগ্রেসকে প্রত্যাখান করে সেখানে এল কারা, কিছু সাম্প্রদায়িক দলের যে নীতি তাতে ভাগাভাগি হলে ভারতবর্ষ অখন্ড থাকবে কিনা সেটা দেখতে হবে। কংগ্রেসকেও ভাবতে হবে, চিন্তা করতে হবে, ওদের চলাচলের পথ পাল্টাতে হবে। সাম্প্রদায়িক শক্তির সঙ্গে কোনও রকম সাহচর্য হলে চলবে না। ওরা মুখে বলেন, গান্ধীজির কথা, গান্ধীবাদের পথে চলেন, ওদের সেই গান্ধীবাদ আজকে ওদের কাছ থেকেই চলে গিয়েছে। ওরা মুখে গ্রামীণ উন্নয়নের কথা বলেন, ওদের আমলে গান্ধীবাদের মতো, গ্রামীণ উন্নয়নও বাদ চলে গিয়েছিল। এই যে ১৮ বছর বামফ্রন্ট সরকার আছে, বিপুল ভাবে সমর্থিত হয়ে, তার কারণ হচ্ছে, — "অকৃত্বাপর সন্তাপং অগত্বা, খলমন্দিরম। অনুল্লঙঘ্য সতাং মার্গ যতল্পমপি, তদ্বহজঃ।।" আমরা এই নীতিটা মানি বলে, এর অর্থ আমরা মানুষকে প্রতারণা করি না, অপরের শান্তি ভঙ্গ করি না, অপরকে লাঞ্চনা করি না, কোনও খলের সঙ্গে আমাদের সাহচর্য নেই। সত্য কথা বলি, সত্য পথে চলি এবং আদর্শ নিষ্ঠ হওয়ার চেষ্টা করি। আমরা খালি বলব, আপনারা সামগ্রিকভাবে পশ্চিমবাংলার উন্নয়নের কথা চিন্তা করুন। আমরা একত্রিত ভাবে দিল্লিতে গিয়েছি, সেখানে বলেছি, যেখানে একসাথে বলতে হবে, সেখানে প্রয়োজন হলে বলতে হবে। বাংলা তো খালি সি.পি.এম.-এর নয়, কংগ্রেসের নয়, সোসালিস্ট পার্টির নয়, এই বাংলায় স্বামীজির আদর্শ আছে, মাতঙ্গিনী হাজরার আদর্শ আছে, ক্ষুদিরামের আর্দশ আছে, এইগুলি ভুলে গেলে চলবে না। এইগুলি মনে রেখে অগ্রগতির প্রসঙ্গে সকলকে মিলে একসাথে কাজ করতে হবে। সর্বোপরি রাজ্যপালের ভাষণে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উপস্থাপিত হয়েছে, সেই প্রস্তাবের আমি বিরোধিতা করছি। আমাদের সদস্যরা যে সংশোধনী প্রস্তাব দিয়েছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। বিধানসভার শেষ লগ্নে সেই হিসাবে ভাঙ্গাহাটে দু-একটি কথা বলব। এই ভারতবর্ষের কমিউনিস্টের নাম গণতান্ত্রিক পদ্ধতিতে পশ্চিমবাংলা থেকেই নয়, ভারতবর্ষ থেকেই নয়, ভারতবর্ষের বাইরে, পৃথিবীর কোনও দেশে আছে কিনা আমার জানা নেই। তবে বিশ্বের গ্রিনিজ বুকে যেটা হতে পারে সেটা হচ্ছে একটানা ১৮।১৯ বছর যেমন আছে, তেমনি কাজ না করে রাজনৈতিক সর্বস্ব বক্তৃতা দিয়ে একটা সরকারের অস্তিত্বকে বজায় রেখেছে এটা একটা বিশ্বরেকর্ড হতে পারে।

১৯৭৭ সাল থেকে আজকে ১৯৯৫ সাল পর্যন্ত প্রতি পাঁচ বছরের হিসাব আমি আপনাদের বলছি। ১৯৭৭ থেকে ১৯৮২ এই পাঁচ বছরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কংগ্রেসের অসমাপ্ত কাজগুলো করেছিল — ভূমি সংস্কার, উদ্বৃত্ত খাস জমি বিতরণের কাজ এবং পঞ্চায়েতের গতিটাকে তারা বাড়িয়ে দিয়েছেন। এই দুটোই হচ্ছে ১৯৭৭ থেকে ১৯৮২ সালের কাজ। ১৯৮২ থেকে ১৯৮৭ এই পাঁচ বছরে আপনারা শুধু কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করে রাজনীতি করেছেন, আর বলেছিলেন বুকের রক্ত দিয়ে গোর্খাল্যান্ড রুখছি রুখব। এই করেই আপনারা নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করেছেন। ১৯৮৭ থেকে ১৯৯১, এই পাঁচ বছর আপনারা বক্রেশ্বর, তারকেশ্বর করে কাটিয়ে দিলেন। আর এখন আপনাদের শেষ স্লোগান হচ্ছে শিল্পায়ন। এই শিল্পায়নের স্লোগান দিয়েই আপনারা এই নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করছেন। আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, এত দীর্ঘস্থায়ী সরকার থাকার পরেও এই সরকারের গুণগত কি শ্রীবৃদ্ধি ঘটেছে? আপনারা বামপন্থী আদর্শের কথা বলেন। আজ এল.সি. কমিটি থেকে আরম্ভ করে স্টেট প্লেনাম পর্যন্ত বাংলার বুকে, বাংলার যুব সমাজের মধ্যে আপনারা কি আদর্শ প্রচার করতে পেরেছেন? আপনারা শুধু লুম্পেনের দল তৈরি করেছেন এবং যুব সমাজের মধ্যে অপসংস্কৃতি ভরিয়ে দিয়েছেন এবং অশ্লীলতার চূড়ান্ত হয়েছে। বাংলাদেশের বুকে যুব সমাজকে অন্যায়ের বিরুদ্ধে রুখে দাঁড়াবার ক্ষমতা আপনারা শেষ করে ফেলেছেন। ১৯৩০ সালে পুঁজিবাদী আদর্শ ধ্বংস হয়েছিল, তারপর এসেছিল ভারতবর্ষে মিক্সড ইকনমি, তারপর আবির্ভূত হয়েছিল কেইনস ইকনমি, তারপরে আসল ব্যক্তিগত মালিকানা, তারপর আসল রাষ্ট্রীয় মালিকানা। শোষণ বন্ধ করতে হবে বলে এই ব্যক্তিগত মালিকানার বদলে রাষ্ট্রীয় মালিকানার আবির্ভাব হয়েছিল এবং জওহরলাল নেহেরু এটার সূচনা করেছিল। পুঁজিবাদী আদর্শ যেমন চিরস্থায়ী নয়, তেমনি সমাজতান্ত্রিক অর্থনৈতিক অবস্থাও চিরস্থায়ী নয়, সেখানেও আজকে আঘাত আসছে। আজকে সমাজতান্ত্রিক আদর্শকে ভাবতে হচ্ছে কেন মানুষ কর্মবিমুখ হচ্ছে, কেন দরিদ্র হচ্ছে। তাই সারা বিশ্ব আজকে গ্যাট চুক্তিকে স্বাগত জানাচ্ছে। কিন্তু ১৯৯৪ সালে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, দেশের কথা ভুলে গিয়ে, রাজ্যের কোনও কথা চিন্তা না করে সারা বছর গ্যাটের বিরুদ্ধে বক্তৃতা করে দেওয়াল লিখে রাজনীতি করে গেলেন। আবার ১৯৯৫ সালের জানুয়ারি মাসে এই জ্যোতি বসুই গ্যাট চুক্তিকে ওয়েলকাম করলেন এবং সেই প্রেক্ষাপটে বহু এম.ও.ইউ হচ্ছে। আমাদের কথা হচ্ছে যে চুক্তিগুলো হচ্ছে, সেই চুক্তিগুলোকে কার্যকর করার ক্ষেত্রে পদক্ষেপ নিন। আর

চুক্তি আপনারা করবেন না। আমাদের মাননীয় একজন সদস্য ঠিকই বলেছেন, যে চুক্তিগুলো হয়েছে সেটাকে বহন করে নিয়ে যাবার মত কোনও ইনফ্রাস্ট্রাকচার আপনাদের আছে কি? ১৭ বছরে এই রাজ্য সরকার এই ব্যাপারে কোনও কিছু করেছেন কি?

[5-55 – 6-05 p.m.]

বুকে হাত দিয়ে কি বলতে পারেন যে ইনফ্রাস্ট্রাকচার আছে? সৌগত বাবু যে কথাটা বলে গিয়েছেন সেটা আমিও মনে করি যে পশ্চিমবঙ্গের বুকে কর্ম বিমুখতা চলেছে। এখানে ইনফ্রস্ট্রাকচার না থাকায় কাজে প্রতিবন্ধকতা সৃষ্টি হচ্ছে। আজকে বাংলার বুকে সরকারি কর্মচারিরা কাজ করেন না, বাংলার বুকে মানুষ কাজ করেন না, বাংলার বুকে শিক্ষক সমাজ কাজ করেন না, বাংলার বুকে প্রফেসাররা ক্লাস নিচ্ছেন না। বামফ্রন্টের ১৭ বছরের রাজত্বে বাংলার বুক জুড়ে কর্ম বিমুখতা চলেছে। 'আসি যাই মাহিনা পাই' — এই পরিবেশে কখনও পশ্চিমবঙ্গে নতুন শিল্প গড়ে উঠতে পারে না। সেই কারণেই পশ্চিমবঙ্গে শিল্পের নাভিশ্বাস উঠেছে। এমন কি রাষ্ট্রায়ত্ব মালিকানার শিল্পগুলিতেও শুধু ক্ষতি আর ক্ষতি। এখানে Subsidised economy is going on full swing. ফলে রাজ্যে ব্যাঙ্করাপ্ট সৃষ্টি হয়ে গিয়েছে। এর ফলে রাজ্যের অর্থ ভান্ডার জিরো। রাজ্যের অর্থ ভান্ডারের নতুন কিছু করার ক্ষমতা নেই। এখানে ১০০ টাকার মধ্যে ৯০ টাকা চলে যাচ্ছে For the establishment cost, 90 per cent has been spent. আর ১০ পারসেন্ট যেটা থাকছে তার দ্বারা নতুন কিছু করার মতন সামর্থ আপনাদের নেই। এই বিধানসভায় তাই আমরা শুনি কি সরকারি দলের সদস্য কি বিরোধী দলের সদস্য সকলেই বলছেন হাসপাতালে ঔষুধ নেই, ডাক্তার নেই, আলো নেই, রাস্তা নেই জল নেই, বিদ্যুৎ নেই ইত্যাদি নানান কথা। শতকরা ৮০ জন মাননীয় সদস্য এইসব কথাই এখানে তুলে ধরছেন। তাহলে কাজ কি হল? আমরা যখন কমিটি মিটিং-এ যাই তখন সরকারি দলের সদস্যরা আমাদের বলেন, সুকুমারদা, আমরা এইসব কথা ঠিক মতন বলতে পারছি না, আপনারা এইসব বক্তব্য বেশি করে তুলে ধরুন। আবার কিছু কিছু সরকারি দলের সদস্য আমাদের বলেন, সুকুমারদা, আপনারা যেসব কথা বলছেন সেগুলি সবই ঠিক কথা, আমরা সেগুলি বলতে পারছি না। আজকে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার পরিস্থিতি ভয়াবহ হয়ে উঠেছে। সমস্ত পরিসংখ্যান এখনই আমার কাছে নেই, তা ছাড়া সমস্ত পরিসংখ্যান দেওয়ার মতন সময়ও আমার নেই কাজেই আমি কয়েকটি মাত্র ঘটনার কথা এখানে তুলে ধরছি। এখানে ডেপুটি স্পিকার মহাশয় আছেন, এ কথাটা কেউ বলছেন না কেন আমি বুঝতে পারলাম না, 'আজকাল' পত্রিকাতে বেরিয়েছে, বাঁকুড়া জেলাতে এস.পিআর.ডি.এম.-র মধ্যে মারামারি চলছে। বাঁকুড়া জেলার এই অবস্থা আর এখানে পার্থ বাবু বক্তৃতা দিচ্ছেন, গৌরী বাবু বসে বসে শুনছেন কিন্তু এসব কথা ওরা কেউ বলছেন না। এইভাবে কি প্রশাসন চলতে পারে? ভাবতে পারেন ডেপুটি স্পিকারের কথা ওরা মানছেন না? একটা গণতান্ত্রিক দেশের গণতান্ত্রিক রাজ্যে ওদের এত ঔদ্ধত্য যে সমস্ত গণতান্ত্রিক রাজনৈতিক দলের সিদ্ধান্তকে পর্যন্ত ওরা অবমাননা করছেন। সেখানে পৌরসভার চেয়ারম্যানকে বসতে দিচ্ছে না, কোনও রাজনৈতিক দলের কথা শুনছেন না। সমস্ত হকার — যারা জীবন সংগ্রামে সবচেয়ে বেশি পর্যুদস্ত সিদ্ধান্ত থাকা সত্ত্বেও তাদের জন্য বিকল্প কোনও বাঁচার ব্যবস্থা না করে বেপরোয়া ভাবে লাঠি চালিয়ে তাদের উঠিয়ে দেওয়া হচ্ছে। পত্রপত্রিকাতে রোজই

খবর বেরোচ্ছে যে সেখানে এস.পি. এবং ডি.এম.-র মধ্যে লড়াই চলছে অথচ প্রশাসন নির্বিকার। এই যেখানে অবস্থা সেখানে বামফ্রন্ট সরকার কোনও ব্যবস্থা নিতে পারছেন না অথচ এখানে বামফ্রন্টের সদস্যরা বলছেন, বামপ্রন্ট চলছে, চলবে। সেখানে ডি.এম. এস.পি.-র লড়াই হলে ওদের একটা পক্ষ নেওয়ার পক্ষে সুবিধা হবে তাই ওরা কোনও কথা বলছেন না। কিন্তু ননী বাবুরা যে সমস্ত অভিযোগ করছেন তার জবাব দেওয়ার মতন ক্ষমতা ওদের নেই বা সরকারের নেই। ওদের নিজেদের স্বার্থে লাগলে ওরা নিন্দায় মুখর হয়ে ওঠেন অথচ মানবাধিকার এখানে লঙ্ঘিত হলে কোনও কথা ওদের মুখ দিয়ে বেরোয় না, ওরা নীরব নিথর হয়ে বসে থাকেন। স্যার, এই মানবাধিকার লঙ্ঘনের প্রশ্নে আমার অনেক কিছু বলার থাকলেও সময়ের অভাবে আমি সব কিছু বলতে পারছি না, শুধুমাত্র আপনার মাধ্যমে একটিমাত্র প্রসঙ্গের অবতারনা এখানে করছি। ১৯৭১ সালে নর্থ ক্যালকাটায় লক আপে একটি মৃত্যুর ঘটনাকে কেন্দ্র করে জ্যোতিবাবু খুব মুখর হয়ে উঠেছিলেন। সেই সময় সিদ্ধার্থ বাবু কেন্দ্রের উইদাউট পোর্ট ফোলিও মিনিস্টার ছিলেন এবং হরেকৃষ্ণ কোঙার মহাশয় বেঁচেছিলেন। তখন ওরা খুব কুৎসিত ভাষায় কেন্দ্রে চিঠি লিখেছিলেন। সেই জ্যোতি বসু আজকে এখানে মুখ্যমন্ত্রী হয়েছেন কিন্তু তিনি জীবিত, না মৃত তা আমরা বুঝতে পারছি না কারণ লক আপে এত মৃত্যুর ঘটনা ঘটলেও তিনি মুখর হচ্ছেন না। আমরা বুঝতে পারছি না, জ্যোতি বসু আজকে বিদ্রোহ করছেন না কেন যিনি অতীতে এ ব্যাপারে এত মুখর হয়েছিলেন? আজকে এদের রাজত্বে রাজ্যে ২১৪ জন মানুষ বিনা বিচারে মৃত্যু বরণ করেছেন কিন্তু জ্যোতি বাবুদের কোনও প্রতিবাদ নেই, তাদের কন্ঠস্বর আজকে নীরব। মানবাধিকারের কথা বলা সেই জ্যোতি বসুর আজকে মৃত্যু হয়েছে কিনা জানি না, সেই জ্যোতি বসু আজকে যদি বেঁচে থাকেন তাহলে বিদ্রোহ ঘোষণা করে এই ২১৪ জনের বিনা বিচারে মৃত্যুর ব্যাপারে জুডিসিয়াল এনকোয়ারি করুন। এই বলে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনী সমর্থন করে শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মহামান্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব যেটা ননী কর মহাশয় এনেছেন, তার উপর বিতর্ক চলছে। একটা বিষয় আপনাদের কাছে উপস্থিত করতে চাই, বিষয়টা হচ্ছে আমাদের এই যে রাজ্যপালের বক্তব্য বলে যেটা এখানে দেওয়া হয়েছে, এর পেছনে একটা সাইকোলজি আছে। সারা ভারতবর্ষের সামনে আজকে যে বিপদ, রাজ্যপালের ভাষণটা কিছু দিন আগে লেখা হয়েছে, তখন এতগুলো বিপর্যয় ঘটেনি এবং ভারতবর্ষের বুকে এই সমস্ত শক্তির অভ্যুদয় এই ভাবে দেখা যায় নি। আজকে যে জায়গায় আমরা আপনারা সকলে আশঙ্কিত, সবাই চিন্তিত। যদি সঠিক ভাবে রাজনীতি আমরা অনুধাবন করে থাকি বুঝে থাকি এবং ভারতবর্ষটাকে যদি ভাল ভাবে ভালবাসি, ভারতবর্ষের মানুষ হিসাবে, নাগরিক হিসাবে নাগরিকের দায়িত্ব যদি পালন করতে চাই, আজকের অবস্থা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বিচ্ছিন্নতাবাদ আন্দোলন, ভারতবর্ষের সামনে সাম্প্রদায়িকতার বিপদ, ভারতবর্ষের এই অবস্থার মাঝখানে সাম্রাজ্যবাদীদের কোলে লালিত এবং বুর্জোয়া জমিদার তন্ত্রের দ্বারা পালিত একটা সরকার, যে সরকারের সাংবিধানিক দায়িত্ব ছিল ভারতবর্ষের ঐক্যবদ্ধ, সংহতিকে রক্ষা করা, সেই জায়গায় দাঁড়িয়ে ভারতবর্ষের সেই সরকার আজকে সেই দায়িত্ব পালন করতে পারছে না। এই রকম একটা পরিস্থিতিতে

দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের তরফ থেকে রাজ্যপালের ভাষণকে যদি তৈরি করে দেওয়া হয়ে থাকে তাহলেও সেই জায়গায় দাঁড়িয়ে একটা স্ফটিকের মতো একটা জায়গায় সূর্যের মতো একটা জায়গায় একটু রশ্মির মতো দেখা দিচ্ছে যে এই নরসিমা রাও গভর্নমেন্ট তুমি দেখে নাও যে — There is an alternative system of administration on government. এটাকে তুমি দেখে নাও। এটা বোঝ যে এখানে ভারতবর্ষের মধ্যে পশ্চিমাংলার বুকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে উসকে দেবার চেষ্টা করা হয়েছে, এখানে সাম্প্রদায়িকতার বিপদকে টেনে আনার চেষ্টা করা হয়েছে, পশ্চিমবাংলার মানুষ, বামফ্রন্ট সরকারকে মাথায় রেখে, বামফ্রন্ট সরকারের সাহায্য নিয়ে পশ্চিমবাংলার মানুষ সেইগুলোকে প্রতিহত করেছে। দার্জিলিং ভাগ হয়নি। ওরা তা করতে পারেননি। দার্জিলিংকে রোখা গেছে। ওরা কাশ্মীরকে রুখতে পারেননি, ঐ পাঞ্জাব আজকে ওখানকার মানুষকে আজকে রক্ত স্রোতে ভাসিয়ে দিয়েছে। ভারতবর্ষ রক্তাক্ত হয়েছে। যে ব্যাথা, যে বেদনা নিয়ে সেদিনকে নোয়াখালি থেকে আরম্ভ করে সর্বত্র যে রক্ত স্রোতের ধারা পদ্মা, মেঘনা, গঙ্গার বুক দিয়ে বয়ে গেছে, সেই রক্ত স্রোতের ধারা আজকেও শেষ হয়নি। সেই জায়গায় দাঁড়িয়ে আজকে আবার যদি ভারতবর্ষের সামনে এই বিপদগুলো আসে, সেই বিপদের সামনে দাঁড়িয়ে পশ্চিমবাংলার জনগণের যে দায়িত্ব আছে, — এটা শুধু মাত্র আমার কথা নয়, রবীন্দ্রনাথের কথায় যে ভারতবর্ষের রাজনীতিতে সবচেয়ে বেশি অবদান, এই বাংলার মানুষ ঐ গুজরাটের মানুষ পাঞ্জাবের মানুষ, এদের অবদান সবচেয়ে বেশি। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা দেখছি সবচেয়ে ক্ষতিগ্রস্ত গুজরাট আজকে সবচেয়ে অস্বস্তিকর অবস্থা। শুধু আমাদের ক্ষেত্রে নয়, ভারতবর্ষের মানুষের কাছে যারা রাজনীতি করেন, যারা বোঝেন, ভারতবর্ষকে যাদের ঐক্যবদ্ধ রাখার দায়িত্ব বর্তেছে, তারা ঠিক মত দায়িত্ব পালন করছেন না। আপনারা বলেছেন, আমাদের সমালোচনা করেছেন যে হ্যাঁ করাপশন, আমরা নাকি পশ্চিমবাংলায় একটা দুর্নীতির আখড়া তৈরি করেছি, ভ্রস্টাচারের একটা রাজ্য তৈরি করেছি আমরা। স্বাভাবিক ভাবে খুব ছোট্ট কথাতে একটা প্রশ্ন করতে চাই যে ভ্রস্টাচারের জায়গায় দাঁড়িয়ে কারা? ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে পর্যন্ত তীব্র তীর নিক্ষেপ করা হয়েছে এক কোটি টাকা ঘুষ নিয়েছে বলে, সেই জায়গায় দাঁড়িয়ে ভ্রস্টাচার কাকে বলে এই কথা আপনাদের মুখ থেকে আসে কি করে? কি করে শিক্ষা দেব যখন ভারতবর্ষের সরকারের বিরুদ্ধে সারা দুনিয়ার ইতিহাসের বুকে যখন শেয়ার স্ক্যাম্প-এর ঘটনা ঘটে ৬ হাজার ৮০০ কোটি টাকার, জনগণের টাকা, সেই টাকা যখন চলে যায়, তখন কি করে বলা যাবে, এবং শুধু এটাই নয় তার বিরুদ্ধে ভারতবর্ষের সরকারের কোনও বক্তব্য নেই, বরং বক্তব্য হচ্ছে, ভ্রস্টাচারকে প্রাতিষ্ঠানিক রূপ দাও।

[6-05 – 6-15 p.m.]

এই জায়গায় দাঁড়িয়ে আপনারা কি করে আশা করতে পারেন নরসিমা রাও ভারতবর্ষের বুকে একটি আদর্শ সরকার উপস্থাপিত করবে? একটা ভ্রষ্টাচার বিহীন সরকার উপস্থাপিত করবে, ভারতবর্ষের মানুষের সামনে? বলছেন মানবতাবাদের কথা। কোন মানবতাবাদ? কোথায় মানবতাবাদ, যেদিন ঐ অথরাজপুরের হেডমাস্টারকে চেয়ারের সাথে বেঁধে তার মাথার উপর পেট্রোল ঢেলে যখন পুড়িয়ে মারা হল, তখন কোথায় ছিল মানবতাবাদ যখন ত্রিগুণা সেনের সামনে দাঁড়িয়ে যাদবপুরের উদ্যানের সামনে দাঁড়িয়ে গুলি করে হত্যা করা হয়েছিল, প্রকাশ্য

দিবালোকে তখন কোথায় ছিল মানবতাবাদ। যখন সোনারপুরে গীতা চ্যাটার্জি তার স্বামীকে গুলি করে হত্যা করা হল তখন কোথায় ছিল মানবতাবাদ? আর ঐ আগমার্কা এস.ইউ.সি. দল ওদের মানবতাবাদ, ওদের কথা শুনতে হবে? ঐ কুলতলির খুব লোমহর্ষক ঘটনা, বেদনাদায়ক ঘটনা, এরা শুধু ডাকাত নয় এরা খুনি। এরা ১ নং ২ নং ৩ নং ৪ নং ১০ নং এর খুনি। এদের থাকবার জায়গা কোথায়? একটা ঘটনা সুব্রত বাবু জেনে নিন। চিত্ত দাস এস.ইউ.সি থেকে আমাদের দলে আসেন। তিনি ডাক্তার। সকাল ৭টার সময়ে গাছের সাথে বাঁধা হল। আর তাঁর ছোট্টো মেয়ে তাকে বলা হল যা আছে বাড়িতে সব দিয়ে দিতে হবে। বাড়িতে যা আছে সব দিয়ে দিতে হবে। ৬ বছরের ছোট্ট মেয়ে শেষ পর্যন্ত বাড়িতে যা ছিল সাইকেলটা পর্যন্ত কাঁধে করে নিয়ে আসে। তবুও এস.ইউ.সি.-র লোকেরা তাকে সেখানে গুলি করে হত্যা করল এবং সেদিন তাদের নেতৃত্বে ছিলেন যারা তাঁরাই আজকে বিধানসভার মধ্যে অবস্থান করে মানবতাবাদ বলে চিৎকার করছেন, বলছেন এমপ্লয়মেন্টের কথা, সমস্ত চাকরি দেওয়ার নীতি নির্ধারিত হয় কোথা থেকে? আজকে তো বাজেট শুনলাম? বসে আছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী। তাঁকে দেখলে মনে হবে একটা নীরস শুষ্ক যার মধ্যে কোনও প্রাণ নেই এবং পরাস্ত পর্যুদস্ত সেই অবস্থায় বসে আছেন। আর সি.কে. জাফর শরিফ বলছেন আমরা এমপ্লয়মেন্ট জেনারেশনের কোনও গ্যারান্টি দিতে পারব না। এই অবস্থায় দাঁড়িয়ে এমপ্লয়মেন্ট জেনারেশনের কথা। রেলে হবে না। পোস্টাল ডিপার্টমেন্টে হবে না। হবে তাহলে কোথায়? ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে অলটারনেটিভ আর একটা অবস্থা চলছে। পশ্চিমবঙ্গে ১৮ বছরে এমনি থেকে হয়নি। ১৮ বছরে মানুষের ভালোবাসা নিয়ে, মানুষের স্নেহ নিয়ে, মানুষের আশীর্বাদ নিয়ে ১৮ বছর আমরা আছি। থাকবে আগামীতে। আরও লড়াই আরও সংগ্রাম, মানুষকে আরও সম্মান দাও এবং বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে। সংগ্রাম করে আমরা বেঁচে আছি। আমরা থাকব। বাম এবং গণতান্ত্রিক শক্তির অভ্যুদয়ের জন্য আমাদের আরও লড়াই, আরও সংগ্রাম করতে হবে। কংগ্রেসের অভ্যন্তরে যে লড়াই শুরু হয়েছে, সেই লড়াইয়ে আপনারা আপনাদের অবস্থান ঠিক রাখতে পারবেন না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মমতাজ হাসান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, গত ৭ তারিখ আমাদের মাননীয় রাজ্যপাল যে, অ্যাড্রেস এখানে করেছেন সেই গভর্নর'স আড্রেসকে আমি সমর্থন করছি। কিন্তু এখানে আমাকে প্রথমেই দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, এখানে হিউম্যান রাইটস নিয়ে অনেক আলোচনা হচ্ছে, অথচ গত বিধানসভার সেশনের সময় আমি সংবাদপত্রের একজন রিপোর্টারকে জজ্ঞাসা করেছিলাম,—আমি কত বিষয় নিয়ে এখানে আলোচনা করি, চিৎকার করি, আপনারা আমার বক্তব্য কখনও পেপারে ছাপেননা কেন? উনি আমাকে বলেছিলেন, 'আপনি হিন্দিতে বক্তৃতা করেন, আমরা বুঝতে পারি না।' হিন্দি আমাদের জাতীয় ভাষা। অথচ আমরা লক্ষ্য করে দেখি যে, এমন অনেক লোক আছেন যাঁরা হিন্দি গান শুনতে ভালবাসেন, হিন্দি ফ্লিম দেখেন, হিন্দি বই'ও পড়েন, কিন্তু কেউ হিন্দি বললে সেটা শুনতে চান না। এমন কি কেউ কেউ হিন্দি শুনে হাসাহাসি করেন। এই হাউসে আজকেই একজন কংগ্রেস সদস্য হিন্দি বলছিলেন—তাঁকে বলা হল হিন্দি বলছেন কেন, বাংলায় বলুন।

ডেপুটি স্পিকার, স্যার, আমি বেশ কিছু দিন ধরে মহারাষ্ট্র, গুজরাট, বিহার, উড়িষ্যা

মনিপুর, অরুনাচল প্রদেশ প্রভৃতি সমস্ত জায়গায় ইলেকশন ক্যাম্পেন করতে গিয়ে দেখেছি বর্তমান প্রধান মন্ত্রী [***]-এর নেতৃত্বে দেশটা কোথায় যাচ্ছে। আজকে প্রতিটি রাজ্যের মানুষ কংগ্রেস দল এবং তার নেতা প্রধান মন্ত্রী এর ওপর ক্ষুব্ধ। আমি মহারাষ্ট্রের একজন মুসলিমকে জিজ্ঞাসা করেছিলাম,—তুমি কাকে ভোট দেবে? সে আমাকে বলেছিল, 'শিবসনা বা বি. জে. পি.-কে ভোট দেব। কংগ্রেসকে ভোট দেব না। আর অল্টারনেটিভ তো এখানে কিছু নেই।' দিল্লি, রাজস্থান, মহারাষ্ট্র, গুজরাট আজ বি. জে. পি., শিবসেনার দখলে চলে গেল। নাথুরাম গডসে একদিন গান্ধীজীকে গুলি করেছিল। এখন কংগ্রেস ডেলি গান্ধীজীকে গুলি করছে। নানা রকম ভাবে আজকে ওঁরা গান্ধীজীর নীতি এবং আদর্শকে গুলি করে হত্যা করছে। ফলে লোকে ক্ষুব্ধ হয়ে অল্টারনেটিভ না পেয়ে যেদিকে পারছে সেদিকে ভোট দিচ্ছে। মহাত্মা গান্ধী জাতির নেতা। তিনি কি বলেছিলেন? গান্ধীজী বলেছিলেন, 'কোনও বিদেশি দ্রব্য আমরা ব্যবহার করব না, বিদেশি মুদ্রা ব্যবহার করব না, বিদেশি ভাষা ব্যবহার করব না। আজকে কংগ্রেস এবং কংগ্রেসি সরকার কি করছে? আইন করে বিদেশিদের দেশে ডেকে নিয়ে আসছে বিদেশি জিনিস নিয়ে আসছে। এমন কি বিদেশি কমপিউটার নিয়ে আসছে। আজকে নরসীমা রাও এবং কংগ্রেস বিদেশিদের কাছে দেশটাকে বিক্রি করে দিতে চলেছে। কংগ্রেসিরা আজ নিজেরাই নিজেদের মধ্যে খেয়ো-খেয়ি শুরু করে দিয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নরসীমা রাও-এর নাম বাদ যাবে।

**শ্রী মমতাজ হাসান ঃ** স্যার, আমি এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই যে, আমাদের পশ্চিম বাংলার আইন শৃঙ্খলা পরিস্থিতি ভারতবর্ষের জন্য যে কোনও রাজ্যের তুলনায় অনেক ভাল আছে। আমি অন্যান্য স্টেটে গিয়েও বলি যে, আমাদের স্টেট ভাল শাসন চলছে, শান্তি শৃঙ্খলা বজায় আছে। আমি এখানে একটা কথা বলতে চাই যে, 'রাইওট' বলে একটা শব্দ আছে, সেটা সাম্প্রদায়িক বা অন্যান্য দাঙ্গা হাঙ্গামার ক্ষেত্রে ব্যবহার করা হয়। সেই রাইওট যে স্টেটে হচ্ছে সেই স্টেটেই সরকার চেঞ্জ হয়ে যাচ্ছে। আর রাইওট যেখানে হচ্ছে না সেখানে শান্তি বজায় থাকছে। আর একটা শব্দ হচ্ছে 'রাইটস', অর্থাৎ অধিকার। সেই অধিকার এ রাজ্যেও সব ক্ষেত্রে সব মানুষের রক্ষিত হচ্ছে না। বামফ্রন্টের ইলেকশন ম্যানিফেস্টোতে বলা হয়েছিল,—হিন্দি-উর্দু ভাষা-ভাষী মানুষদের জন্য চারটে সাব-ডিভিশনে উর্দুকে সেকেণ্ড ল্যাঙ্গুয়েজ করা হবে। কিন্তু আজ পর্যন্ত উর্দু কোনও সাব-ডিভিশনে সেকেণ্ড ল্যাঙ্গুয়েজ হল না। স্কুল-কলেজে হিন্দি উর্দু পড়ানো হচ্ছে, কিন্তু তাদের সঠিক মর্যাদা দেওয়া হচ্ছে না। হিন্দিতে কোয়েশ্চেন ছাপা হচ্ছে না।

স্যার, আমি এখানে আমার একটা ব্যক্তিগত অধিকারের কথা উল্লেখ করতে চাই। আমি গত ২ বছর ধরে একজন সিকিউরিটির জন্য সরকারের কাছে আবেদন করে আজ পর্যন্ত তা পেলাম না। নটবর বাগদী এবং সুভাষ গোস্বামীকে ক্যালকাটা পুলিশ থেকে সিকিউরিটি দেওয়া হয়েছে। বেঙ্গল পুলিশে যদি লোকের অভাব থাকে তাহলে ওঁদের মতো আমাকেও ক্যালকাটা পুলিশ থেকে একজনকে দিতে বলেছিলাম। কিন্তু তারও কোনও উত্তর আমি পাই

Note : *** [Expunged as order by the chair]

নি। সিকিউরিটি গার্ড না পেয়ে আমি এক বছর আগে একটা পার্সনাল আর্ম-এর জন্য অ্যাপ্লাই করেছিলাম। কিন্তু সেটার লাইসেন্সও আমি এখন পর্যন্ত পেলাম না। কেবল মাত্র আমার এলাকার থানার একজন মামুলি এ. এস. আই.-কে রাত ১১-টার সময় আমার বাড়িতে পাঠানো হয়েছিল আমার ইন্টারভিউ নিতে। আমরা যখন এখানে লিগ্যাল রাইটস, হিউম্যান রাইটস নিয়ে আলোচনা করছি তখন স্যার, আমি আপনাকে এই বিষয়টা বিচার করতে অনুরোধ করছি।

ডেপুটি স্পিকার, স্যার, আমরা এই সরকারকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে আশা করছি এই সরকার আমাদের অধিকারগুলো রক্ষা করবেন। উর্দুকে চারটি সাব-ডিভিশনে সেকেণ্ড ল্যাঙ্গুয়েজের মর্যাদা দেবার জন্য আমি আবার দাবি জানাচ্ছি। আসানসোল সাব-ডিভিশনের প্রতি, বিশেষ করে সাব-ডিভিশনাল হসপিটালটির প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে আজ একটা বেডে চারজন করে রোগীকে রাখা হচ্ছে। সেখানে ডাক্তার নেই, ওষুধ নেই, এক থালায় রুগী এবং কুকুর খাচ্ছে। আমার এলাকায় অনেকগুলো বাংলা, হিন্দি এবং উর্দু মিডিয়ামের জুনিয়র স্কুল আছে, কিন্তু সেগুলোকে হাই স্কুলে উন্নীত করা হচ্ছে না। আমরা দীর্ঘদিন ধরে উর্দু মিডিয়াম জুনিয়র স্কুলটিকে হাই স্কুলে উন্নীত করার জন্য দাবি জানচ্ছি। আমি আজকে আবার সেই দাবি জানাচ্ছি। তা নাহলে বিশেষ করে ওখানকার মেয়েদের হাই স্কুলের লেখাপড়া শেখার ক্ষেত্রে খুবই অসুবিধা ভোগ করতে হচ্ছে। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে এই কথা উল্লেখ করতে চাই যে, রহমত নগরের উর্দু মিডিয়াম জুনিয়র স্কুলটিকে যদি অবিলম্বে হাই স্কুলে উন্নীত না করা হয় তাহলে আমি এই দাবিতে হাঙ্গার স্ট্রাইক করতে বাধ্য হব। এই কটা কথা বলে রাজ্যপালের ভাষণকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-15 – 6-22 p.m.]

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৭ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ প্রদান করেছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করি এবং বিরোধীদলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে আমি আমার পার্টির তরফ থেকে দু-একটি কথা বলতে চাই। গত ৭ তারিখের পর থেকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা হচ্ছে। সরকারপক্ষের সদস্যরা রাজ্যপালের ভাষণের সমর্থনে বক্তব্য রাখছেন এবং বিরোধীপক্ষের সদস্যরা ভাষণের সমালোচনা করছেন। আমরা যারা বিধানসভার সদস্য হয়ে এখানে এসেছি তারা সকলেই মানুষের দায়বদ্ধতা নিয়ে এসেছি। আমাদের বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মাধ্যমে রাজ্যপালের ভাষণে যেসব বক্তব্য রেখেছেন তাতে শিক্ষা, পানীয় জল, ভূমি সংস্কার, শিল্প প্রভৃতি উন্নয়নের কথা বলা হয়েছে। কিন্তু বিরোধীপক্ষের সদস্যরা সব ব্যাপারেই সমালোচনা করেছেন। আমার মনে হয়, ওনারা বিরোধীপক্ষে রয়েছেন বলে সমালোচনা করতে হবে বলেই সমালোচনা করছেন। অথচ সেইসব সদস্যরা যে অঞ্চলের মানুষ সেই অঞ্চলের মানুষেরা তাদের দায়বদ্ধতা দিয়ে পাঠিয়েছেন গঠনমূলক প্রস্তাব দেবার জন্য যাতে পশ্চিমবাংলার মানুষের প্রকৃত উন্নতি হয়। কিন্তু দেখলাম, বিরোধী পক্ষের সদস্যরা কোনও সঠিক প্রস্তাব দিলেন না। এই প্রসঙ্গে

আমার বক্তব্য হচ্ছে, কংগ্রেসিরা শিক্ষার ব্যাপারে বক্তব্য রেখেছেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার শিক্ষার ব্যাপারে কি পরিমাণ অর্থ ব্যয় করেন এই সীমিত ক্ষমতার মধ্যে তা কি আপনারা জানেন না? আজকে গ্রামে গ্রামে বিদ্যালয় যে স্থাপন করা যাচ্ছে না সেই দুর্বলতার কথা রাজ্যপালের ভাষণে স্বীকার করা হয়েছে। তিনি বলেছেন, যে সমস্ত গ্রামে বিদ্যালয় নেই, বাড়ি নেই সেখানে বিদ্যালয় এবং বাড়ি তৈরি করতে হবে। তবে আমি এই ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে আমাদের সঠিক সিদ্ধান্ত দাবি করছি। আমাদের দেশে নিরক্ষরতার সংখ্যা সারা পৃথিবীর মধ্যে ভারতবর্ষে অর্ধেক। তাই নিরক্ষর মানুষের উৎস মুখ বন্ধ করতে হবে এবং শিক্ষাব্যবস্থাকে সর্বজনীন করতে হবে, প্রাথমিক শিক্ষা ব্যবস্থা বাধ্যতামূলক করতে হবে। তবেই আমরা সাক্ষরতার ফল পাব। তাই প্রাইমারি স্তরে শিক্ষাকে সার্ব্বজনীন করা হোক। আমাদের দেশ কৃষি প্রধান দেশ। কৃষকেরা কৃষির উপরই নির্ভরশীল। আমাদের দেশে যে পঞ্চবার্ষিকী পরিকল্পনা গ্রহণ করা হয় সেই পঞ্চবার্ষিকী পরিকল্পনা যদি সঠিকভাবে কাজে লাগিয়ে সেচের মূল্যায়ন করতে পারে তাহলে আমাদের দেশে যে সমস্ত কৃষকেরা রয়েছেন যারা চাষের উপর নির্ভরশীল তাদের উন্নতি হবে। আর এদের উন্নতি না হলে শিল্পের প্রসার ঘটবে না। তাই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এবং বিরোধীদলের সদস্যরা যে সমস্ত সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই ব্যাপারে আমরা খুবই উদ্বিগ্ন। একটু আগে যিনি বক্তৃতা করলেন, তিনি আমাদের দলের কেউ নন। কিন্তু তিনি বিধানসভার সদস্য। সম্প্রতি বিধানসভার একজন সদস্য খুন হয়েছেন একথা নিশ্চয়ই আপনি অবগত আছেন। কিন্তু আমরা সবাই এ ব্যাপারে নীরব দর্শক। একজন মন্ত্রী সিকিউরিটি পান, একজন পঞ্চায়েত প্রধান সিকিউরিটি পান। কিন্তু উনি একজন বিধানসভার সদস্য হয়েও সিকিউরিটি পাননি। এই ব্যাপারে আপনারা দয়া করে হোম সেক্রেটারিকে নির্দেশ দিন যাতে উনি সিকিউরিটি পান। এটা অধিকারের প্রশ্ন। এখানে যে মন্ত্রী আছেন তাঁকেও এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার কথা বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হাসান সাহেব নিশ্চয়ই সিকিউরিটি পাবেন। এখানে পরিষদীয় মন্ত্রী উপস্থিত আছেন। এ ব্যাপারেও নজর দেওয়াটা তাঁর ডিউটির মধ্যে পড়ে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** হাসান সাহেবের সিকিউরিটি পাওয়ার কথা। কিন্তু কেন পাননি বুঝতে পারছি না। নিশ্চয়ই কোথায় কোনও গোলমাল ঘটেছে। এই ব্যাপারটা নিয়ে দেখছি।

## Adjournment

The House was then adjourned at 6.22 p.m. till 11 a.m. on Wednesday, the 15th March, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 15th March, 1995 at 3-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 22 Ministers, 13 Ministers of State and 164 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

**প্রাথমিক শিক্ষক-শিক্ষণ কেন্দ্রে প্রশিক্ষণ বন্ধ**

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বর্তমান শিক্ষাবর্ষে রাজ্যের কয়েকটি প্রাথমিক শিক্ষক-শিক্ষণ কেন্দ্রে নতুন শিক্ষক-শিক্ষিকাদের প্রশিক্ষণ বন্ধ করে দেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি,

(২) কতকগুলি ক্ষেত্রে কার্যকর হয়েছে, এবং

(গ) বর্তমান শিক্ষাবর্ষে হুগলি জেলার খানাকুলে রামমোহন প্রাথমিক শিক্ষক-শিক্ষণ কেন্দ্রে কত জন প্রশিক্ষণের জন্য ভর্তি হয়েছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) সত্য।

(খ) শিক্ষা-শিক্ষার্থীর অভাব, ছাত্রাবাস, প্রশাসন ভবন, যাতায়াত ও অন্যান্য পরিকাঠামোগত ব্যবস্থা অপ্রতুলতার জন্য তিনটি প্রশিক্ষণকেন্দ্র সাময়িক বন্ধ করে দেবার আদেশ দেওয়া হয়েছে। তিনটি ক্ষেত্রে কার্যকর হয়েছে।

১। শাঁকা সরকারি প্রাথমিক শিক্ষক শিক্ষণ সংস্থা, পুরুলিয়া।

২। বিশ্বনাথপুর সরকারি প্রাথমিক শিক্ষক শিক্ষণ কেন্দ্র মেদিনীপুর।

৩। সারেঙ্গা গভঃ স্পনসরড প্রাথমিক শিক্ষক শিক্ষণ কেন্দ্র, বাঁকুড়া।

(গ) বর্তমান শিক্ষাবর্ষে হুগলি জেলার রাজা রামমোহন প্রাথমিক শিক্ষণ কেন্দ্র ৬২ (বাষট্টি) জন ভর্তি হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, যে কিছু বেসিক ট্রেনিং কলেজ বন্ধ করে দেওয়া হয়েছে এবং তার কারণ হিসাবে বললেন যে শিক্ষণ-শিক্ষার্থীর অভাব। প্রথম যেটা বললেন এটাতে দেখা যাচ্ছে, ট্রেন্ড প্রাথমিক শিক্ষক নিয়োগ, ট্রেন্ড প্রার্থীদের অগ্রাধিকার দেবার কথা এবং কোর্টেরও এই রকম নির্দেশ ছিল। রাজ্য সরকার প্রাথমিক শিক্ষক নিয়োগে ট্রেন্ড টিচারদের অগ্রাধিকার না দেওয়ার জন্য এটা কি কম যাচ্ছে? রাজ্য সরকার কি খতিয়ে দেখার চেষ্টা করেছেন যে কি কারণে শিক্ষক-শিক্ষার্থীর অভাব হচ্ছে যেখানে মাধ্যমিক শিক্ষকের সংখ্যা বাড়ছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যে প্রশ্ন করেছেন তার উত্তর আমি পরে দিচ্ছি। কিন্তু যে মন্তব্য করেছেন, তার সঙ্গে আমি এক মত নয় যে, শিক্ষণ-প্রাপ্ত শিক্ষক নিয়োগের ক্ষেত্রে রাজ্য সরকার আগ্রহ দেখাচ্ছে না। এটা ঠিক নয়। কত শতাংশ শিক্ষণ প্রাপ্ত শিক্ষক, কত শতাংশ শিক্ষণ প্রাপ্ত শিক্ষক নয়, এদের নিয়োগ করার একটা নিয়ম আছে। যেহেতু সুপ্রীম কোর্টে এটা বিচারাধীন আছে, সেজন্য আমি মন্তব্য করছি না। কিন্তু এটা কমে যাচ্ছে তার একটা কারণ বলা যেতে পারে, আমাদের রাজ্যে প্রাথমিক শিক্ষকদের তিনটি বেতন হার আছে। আর মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে যেখানে শিক্ষণ প্রাপ্ত নয় সেখানে ইনক্রিমেন্ট বন্ধ থাকে। কিন্তু প্রাথমিক শিক্ষকদের যে ৩টি বেতনহার আছে তাতে শিক্ষণ প্রাপ্ত না হলেও তাদের বেতন হার বৃদ্ধি বন্ধ থাকে না বা ইনক্রিমেন্ট বন্ধ থাকে না। এই বেতন হার বন্ধ না থাকার জন্য তারা অনেক সময়ে এক বছর ট্রেনিংয়ে সময় ব্যয় করতে অনিচ্ছা প্রকাশ করেন। তাসত্ত্বেও এই রাজ্যে ৬৪ শতাংশ শিক্ষক শিক্ষণ প্রাপ্ত।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি যে সমস্ত শিক্ষক আগ্রহী নয় তাদের কথা বললেন। কিন্তু যারা চাকুরি করবেন না, তাদের সংখ্যা কেন কমে যাচ্ছে সেটা বললেন না। আপনি বললেন যে সুপ্রীম কোর্টের বিবেচনাধীন আছে। কিন্তু তারা কি কারণে সুপ্রীম কোর্টে গেছেন সেটা বললেন না। রাজ্য সরকারের বিরুদ্ধে কি এই অভিযোগ ছিল যে ট্রেন্ড টিচার নেওয়া হচ্ছে না? ট্রেন্ড টিচারদের সংগঠন কি রাজ্য সরকারের কাছে কোনও দাবি-দাওয়া পেশ করেছেন, সেটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের সরকারের যে বিধি আছে যে, যেখানে নতুন বিদ্যালয় হবে বা নতুন কোনও পদে নিয়োগ করা হবে সেখানে ৫০ পারসেন্ট হবে শিক্ষণ প্রাপ্ত এবং ৫০ পারসেন্ট হবে শিক্ষণ প্রাপ্ত নয় এমন। আমরা নতুন করে যারা শিক্ষকতা করেননি তাদের শিক্ষণ প্রাপ্ত করায় আগ্রহী নই। বর্তমানে আমাদের রাজ্যে ১৫ হাজার-এর উপর শিক্ষণ প্রাপ্ত বেকার যুবক অপেক্ষা করছেন চাকরির জন্য। আমরা ১৫ হাজার যুবক-যুবতীকে শিক্ষণপ্রাপ্ত করে রেখেছি, কিন্তু তাদের চাকরির কোনও সুযোগ করে দেওয়া যাচ্ছে না।

কাজেই সরকারের অর্থ ব্যয় করে নতুন করে বেশি পরিমাণে শিক্ষণপ্রাপ্ত বেকার সৃষ্টি করবার আগ্রহ আমাদের নেই। সুপ্রীম কোর্টে যা যে মোকদ্দমা গেছে সেটা দু ধরনের মোকদ্দমা। যারা শিক্ষণপ্রাপ্ত তারা বলছেন, "আমরা শিক্ষণপ্রাপ্ত, যেখানে যা সুযোগ আসবে তাতে আমাদের নিয়োগ করতে হবে।" যারা শিক্ষণপ্রাপ্ত আদৌ নয়, বেকার যুবক হিসাবে যারা কর্মবিনিয়োগ কেন্দ্র নাম লিখিয়েছেন তারা বলছেন, আমাদের নিয়োগ করতে হবে, শিক্ষণপ্রাপ্তদের নিয়োগ করা চলবে না। এই রকম পরস্পর বিরোধী মোকদ্দমা হচ্ছে। তার সঙ্গে রয়েছে স্কুল স্থাপন করে যারা সংগঠক-শিক্ষক তাদের মোকদ্দমা। সবটা মিলিয়ে এই অবস্থায় সৃষ্টি হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি অতিরিক্ত প্রশ্নের উত্তরে গভর্নমেন্টের এই যে নর্মস যেটা বললেন, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি—আপনি প্রথমে যখন মন্ত্রী ছিলেন তখন এবং তারপর এখনও প্রাথমিক শিক্ষক নিয়োগ বিভিন্ন জেলায় হয়েছে। আমার প্রশ্ন এ পর্যন্ত শিক্ষণপ্রাপ্ত কতজন প্রার্থীকে আপনি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন ৫০ পারসেন্টের হিসেবটা মেনে এবং কতজন সংগঠক শিক্ষককে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন সেটা বললেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যে প্রশ্ন করেছেন তার সঙ্গে এর কোনও সম্পর্ক আছে কি?

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বললেন নর্মস আছে, আপনি এড়িয়ে যাচ্ছেন। আপনার দলের ক্যাডারদের ঢোকানোর জন্য আপনি এড়িয়ে যাচ্ছেন। হাইকোর্ট বন্ধ হবার আগের দিন অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি শিক্ষা সম্পর্কে কোনও প্রশ্ন এড়িয়ে যাই না, কিন্তু একটা শিক্ষণকেন্দ্র কেন বন্ধ করা হয়েছে তা...........(গোলমাল)

**শ্রী রাইচরণ মাঝি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, অনেকগুলো প্রাথমিক শিক্ষক শিক্ষণকেন্দ্র তিনি বন্ধ করে দিয়েছেন, যেহেতু শিক্ষণপ্রাপ্ত বেকার যুবক তিনি আর তৈরি করতে চান না। কিন্তু প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক মারা যাওয়ার পর তার জায়গায় একজন চাকরি পাওয়ার কথা। ডাই-ইন-হারনেস কেসে তার স্ত্রী যদি বেশি লেখাপড়া না জানেন তাহলে মাদার টিচার হয়ে, মাদার শিক্ষণপ্রাপ্ত হয়ে তিনি চাকরি পেতেন, সেটা আপনি মাদার টিচার ট্রেনিং বন্ধ করলেন কেন? অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যারা মৃত শিক্ষক, প্রাথমিকে যদি থাকেন, তার স্ত্রী বা পোষ্য যদি ন্যূনতম শিক্ষকতার যোগ্যতা না থাকে তাকে মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষা কর্মী হিসেবে নিয়োগ করার ব্যবস্থা করেছি। যাতে অষ্টম শ্রেণী পাশ হলেই মৃত শিক্ষকদের সন্তানাদি, স্ত্রী বা স্বামী চাকরি পেতে পারেন, তার ব্যবস্থা আমরা রেখেছি। এতে কোনও অসুবিধা নেই। দ্বিতীয় প্রশ্ন যেটা মাদার ট্রেনিং সম্পর্কে বলেছেন—যে কেন সেটা বন্ধ করা হয়েছে, প্রাথমিক শিক্ষার যে পাঠক্রম এবং পাঠ্যসূচি বর্তমানে প্রবর্তন করা হয়েছে সেখানে মাদার ট্রেনিং-এর শিক্ষিকাদের প্রয়োজনীয়তা নেই। আমাদের শিক্ষাক্রম এবং পাঠ্যসূচির পরিবর্তন হওয়ার জন্য মাদার ট্রেনিং-এর যে সুযোগ সেই সুযোগটা আমরা বন্ধ করে দিয়েছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ মাননীয় মন্ত্রী মহাশয় আপনি উত্তরে বলেছেন যে, কতকগুলি শিক্ষক-শিক্ষণ কেন্দ্র বন্ধ হয়েছে, তার মধ্যে একটি কেন্দ্র হচ্ছে মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় আমার নির্বাচন কেন্দ্র বিশ্বনাথপুরে। শিক্ষক প্রশিক্ষণ নেওয়ার অভাবের জন্য বন্ধ করেছেন, কিন্তু আমি সেই শহর এবং বিধানসভা এলাকার প্রতিনিধি হওয়ার জন্য আমার কাছে লোক আসত সুপারিশ করার জন্য যাতে সেখানে ভর্তি হয়ে প্রশিক্ষণ নিতে পারে। আমি মাননীয় মন্ত্রীর মহাশয়ের কাছে জানতে চাই, বিশ্বনাথপুরের শিক্ষক প্রশিক্ষণ কেন্দ্র বন্ধ হওয়ার কারণ কি? অর্থের কারণে না শিক্ষার্থীর অভাবে বিশ্বনাথপুর কেন্দ্রটা বন্ধ করেছেন?**

[11-10 — 11-20 a.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যেসব প্রাথমিক শিক্ষক শিক্ষণ কেন্দ্র আছে সেখানে নিয়োগের ক্ষেত্রে ৭০ পারসেন্ট শিক্ষার্থী আসবে ইন সার্ভিস ট্রেনিং, ৩০ পারসেন্ট আসবে ফ্রেসার যারা কোনও বিদ্যালয়ে শিক্ষকতা করেন না। আপনি যে শিক্ষক-শিক্ষণ প্রতিষ্ঠানের কথা বলেছেন সেখানে ইন সার্ভিস ট্রেনিং অর্থাৎ যেখান থেকে ৭০ পারসেন্ট আসার কথা সেই সংখ্যক শিক্ষক পাওয়া যাচ্ছে না। আসতে আগ্রহী অনেকেই এটা ঠিক, কিন্তু তারা ফ্রেসার, কিন্তু যারা বিদ্যালয়ে শিক্ষকতা করেন তারা বিরাট সংখ্যায় রাজ্যে মজুত আছেন। সেটা তাই আর বৃদ্ধি করতে চাই না। বিদ্যালয়ে শিক্ষকতা করেন যারা তাদের পক্ষ থেকে শিক্ষণ নেবার আবেদনকারীর সংখ্যা অত্যন্ত কম এবং তারই জন্য শিক্ষণকেন্দ্র বন্ধ করতে বাধ্য হয়েছি।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** বর্তমানে যা অবস্থা তাতে অধিকাংশ নতুন যারা ঢুকছেন তারা শিক্ষণপ্রাপ্ত হয়েই ঢুকছেন এবং তারই জন্য শিক্ষকদের মধ্যে শিক্ষণপ্রাপ্তের সংখ্যা বেড়ে গেছে। তারজন্য আগামী দিনে যদি ফ্রেসারদের জন্য সিট বাড়ানো না যায় তাহলে শিক্ষণ কলেজগুলো বন্ধ হয়ে যাবে। এ-ব্যাপারে আপনার কোনও ভাবনা-চিন্তা আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের ২০,০০০ শিক্ষণপ্রাপ্ত যুবক-যুবতী রয়েছেন। দ্বিতীয়ত আমদের রাজ্যে ৬৪ শতাংশ প্রাথমিক শিক্ষক শিক্ষণপ্রাপ্ত। এক্ষেত্রে ভারতবর্ষের গড় হচ্ছে ৮০ শতাংশ। তাই আমাদের রাজ্যে প্রাথমিক শিক্ষকদের শিক্ষা দেবার সুযোগটা রয়েছে এবং তারই জন্য নতুনদের শিক্ষা দেবার কোনও যুক্তি নেই।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** শিক্ষণ সেন্টারে শিক্ষকদের ট্রেনিং নেবার ব্যাপারে অ্যাডমিশনের পদ্ধতিটা কি এবং সেক্ষেত্রে কারা রেকমেন্ডেশন করলে তারা অ্যাডমিশন পেতে পারেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এখানে সুপারিশ করবার কোনও পদ্ধতি নেই। ট্রেনিং নেবার ব্যাপারে প্রতি বছর আমরা সংবাদপত্রে বিজ্ঞাপন দিই এবং সেই অনুযায়ী আবেদনকারীরা তাদের শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে ভর্তীর সুযোগ পান।

**শ্রী নটবর বাগদি ঃ পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার ১০০ বছরের পুরানো শিক্ষণকেন্দ্র দুটি বন্ধ হয়ে গেছে, কিন্তু ওখানে ছাত্রে অভাব নেই এবং শিক্ষকরাও সবাই ট্রেনিং প্রাপ্ত নন্। ঐ সেন্টার দুটি পুনরায় খুলবার কথা চিন্তা করছেন কিনা? কারণ ঐ শিক্ষণকেন্দ্র দুটি বন্ধ**

হয়ে যাবার ফলে ঝাড়খন্ডি এবং আনন্দমার্গীরা এর প্রতিবাদে আগামী ৩০ শে মার্চ রাস্তা অবরোধ করবেন। ঐ সেন্টার দুটিতে ১০ জন করে ভর্তির সুযোগ ছাত্ররা পেত। কাজেই সেন্টার দুটো খুলবার ব্যাপারে সরকার চিন্তা-ভাবনা করছেন কিনা এবং করে থাকলে সেটা কবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি ১০০ বছরের কথা যা বললেন তার সঙ্গে আমার দ্বিমত রয়েছে, কারণ বাঁকুড়ার সেন্টারটি ১৯৫৪ সালে এবং পুরুলিয়ার সেন্টারটি ১৯৫৮ সালে স্থাপিত হয়েছিল। কাজেই ১০০ বছরের প্রশ্ন ওঠে না। ঐ সেন্টার দুটি সম্পর্কে আমার কাছে বিস্তারিত তথ্য রয়েছে। বর্তমানে ঐ দুটির যে অবস্থা তাতে ঐ দুটোকে শিক্ষক-শিক্ষণ কেন্দ্র হিসাবে চালানো যায় না। তবুও আপনি যখন বললেন তখন এ-ব্যাপারে আরও খোঁজ নিয়ে দেখব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নীতিগত প্রশ্ন তুলেছেন যে চাকুরি দিতে পারছি না, সেই জন্য বেসিক ট্রেনিংকে এনকারেজ করছি না। এই ক্ষেত্রে আমার প্রশ্ন হচ্ছে যে, রাজ্যে টোটাল কতগুলি শিক্ষক প্রশিক্ষণ কেন্দ্র আছে? তার মধ্যে আপনি ৩টি বন্ধ ক'রে দিয়েছেন। এই ৩টি বন্ধ করে দেওয়ার জন্য কত স্টুডেন্ট বেসিক ট্রেনিং নিতে পারবেন না সেটা জানি না। এই যে ট্রেনিং সেন্টার আছে তাদের ছাত্র সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের পশ্চিমবাংলায় মোট শিক্ষক প্রশিক্ষণ কেন্দ্রের সংখ্যা হল ৫৭টি। তার মধ্যে ৩টি বন্ধ ক'রে দেওয়া হয়েছে। তাহলে এখন আছে ৫৪টি। এই ৫৬টি প্রশিক্ষণ কেন্দ্রে ৫,৫০০ জনকে ট্রেনিং দেওয়া হয়ে থাকে। এর মধ্যে ৭০ শতাংশ শিক্ষক এবং ৩০ শতাংশ ফ্রেসার।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তরে বললেন ১৫ হাজার বেকার শিক্ষক প্রশিক্ষণ নিয়ে দাঁড়িয়ে আছে, সেই জন্য শিক্ষক প্রশিক্ষণ দেওয়া কিছু কিছু জায়গায় বন্ধ রাখছেন। আপনার একটা এস্টিমেটস আছে, ক্যালকুলেশন আছে। এই ব্যাপারে সুপ্রীম কোর্টে কেস হচ্ছে। সেটা যদি ফয়সালা হয় তাহলে এই ১৫ হাজার প্রশিক্ষণ প্রাপ্ত বেকার ছেলে সিটিং অ্যাট দি ফেন্স অবস্থায় আসবে, তাদেরকে অ্যাবজর্ব করতে হবে। আপনি যে সমস্ত হিসাব আছে তার থেকে আপনি বলুন যে এদের অ্যাবজর্ব করতে কত বছর টাইম লাগতে পারে। ওয়েস্ট বেঙ্গলে কনসেপ্ট অফ এডুকেশন চেঞ্জ হচ্ছে গতানুগতিক যে শিক্ষা পদ্ধতি ছিল তার থেকে আজকে নতুন পদ্ধতিতে আসছেন। এই অবস্থায় এই ট্রেনিং সেন্টার গুলির আধুনিকীকরণের ক্ষেত্রে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

## হ্যান্ডলুম ডেভেলপমেন্ট অ্যান্ড কোয়ালিটি ডাইং ইউনিট

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার হ্যান্ডলুম ডেভেলপমেন্ট অ্যান্ড কোয়ালিটি ডাইং ইউনিট নামে একটি প্রকল্প চালু করার সিদ্ধান্ত নিয়েছে ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, প্রকল্পটি চালু করার কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের প্রকল্প রাজ্য সরকার রূপায়ণ করছে।

(খ) ৫৪টি হ্যান্ডলুম ডেভেলপমেন্ট সেন্টার এবং ১৩টি কোয়লিটির ডাইং ইউনিট স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থমঞ্জুর করা হয়েছে। মঞ্জুরীকৃত অর্থ প্রকল্প রূপায়ণকারী সংস্থা হিসাবে চিহ্নিত প্রাথমিক তন্তুবায় সমবায় সমিতিগুলির মধ্যে বণ্টন করা হয়েছে এবং তারা কাজ শুরু করেছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এই প্রকল্প সম্পূর্ণভাবে রূপায়িত হলে মোট কতগুলি হ্যান্ডলুম ডাইং সেন্টার এবং কোয়ালিটি ইউনিট সেন্টার এই প্রকল্পের অধীনে থাকবে এবং প্রতিটি ইউনিটে কতগুলি তন্তুজ এবং তাঁতি থাকবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই যে প্রকল্প করা হয়েছে তাতে আমাদের পশ্চিমবঙ্গে ৪৮৬টি হ্যান্ডলুম ডেভেলপমেন্ট সেন্টার হবে এবং ৭০টি কোয়ালিটি ডাইং সেন্টার হবে। যে সমস্ত কো-অপারেটিভে ২৫০টি তাঁতি আছে তারা এই প্রকল্পের মধ্যে আসবে। তবে আমাদে [illegible] সরকারের পক্ষ থেকে এবং অন্যান্য রাজ্যের পক্ষ থেকে করাতে ১৫০ জন তাঁতি [illegible] এই [illegible] মধ্যে আসবে। এই প্রকল্প করা হয়েছে যাতে এই শিল্প থেকে যা তৈরি হবে [illegible] করতে পারে।

[illegible] 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই প্রকল্পটির মাধ্যমে গড়ে প্র [illegible] কত মিটার কাপড় তৈরি হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কাপড় কত মিটার হবে, এটা প্রকল্প নয়, এখানে ট্রেনিংয়ের ব্যাপার আছে, ডিজাইনের ব্যাপার আছে। ফলে কত কাপড় তৈরি হবে, এটা বলা মুশকিল। প্রসঙ্গত বলতে পারি ভারত সরকার যে নীতি গ্রহণ করেছেন, তাতে গোড়া কেটে আগায় জল দেওয়া এটা সেই রকম প্রকল্প।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই প্রকল্পে কেন্দ্রীয় সরকার কোনও আর্থিক সাহায্য বা অনুদান দিচ্ছে কি? দিয়ে থাকলে কত?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার এতে ১০ লক্ষ টাকা অনুদান দিচ্ছে এবং বিভিন্ন অর্থলগ্নি সংস্থা ১৭ লক্ষ টাকা কম সুদে ধার দিয়েছে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটি নিয়েছেন এবং সম্পূর্ণ ভাবে এটি কেন্দ্রীয় সরকারের প্রকল্প ; এখানে ৪৮৬ টি হ্যান্ডলুম ডেভেলপমেন্ট এবং ৭০টি কোয়ালিটি সেন্টার আছে, এটা নির্ধারণের ক্ষেত্রে রাজ্য সরকার কোন্ নীতির ভিত্তিতে সুপারিশ করছেন? আপনি ২৫০, ১৫০ বললেন, কিন্তু আমরা জানি অনেক কো-অপারেটিভ ঠিকমতো চলে না, অডিট হয়নি, অথচ টাকা বরাদ্দ হচ্ছে। আবার অনেকগুলো ঠিকমতো চলা সত্ত্বেও সুযোগ পাচ্ছে না। রাজ্য সরকারের কাছে কত দরখাস্ত এসেছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে কত সুপারিশ করে পাঠিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রথমত, ভারত সরকার যে নীতি ঠিক করেছেন, তাতে একটা কো-অপারেটিভকে পর পর তিন বছর লাভ করতে হয় অথবা অ্যাকুমুলেটেড প্রফিট থাকতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষের তাঁতি শিল্পের যা অবস্থা, তাতে এমন সমবায় খুবই কম আছে, যারা পর পর তিন বছর লাভ করছে বা সেখানে অ্যাকুমুলেটেড প্রফিট হচ্ছে। এরকম নয় যে আমার কাছে দরখাস্ত পড়ে আছে। যদি কেউ দরখাস্ত করে এবং এই ক্রাইটেরিয়ার মধ্যে পড়ে, তবে তারা পাবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, রাজ্য সরকারের পক্ষ থেকে কি ধরনের কর্মসূচি নেওয়া হয়েছে জেলা ভিত্তিক এলাকা ভিত্তিক অথবা কোনও সমবায় সংস্থা দরখাস্ত করলে এই প্রকল্প দেওয়া হবে? এই ধরনের প্রকল্প করার ক্ষেত্রে কোনও নির্দিষ্ট পরিকল্পনা আপনার দপ্তর থেকে করা হয়েছে কি না, জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ভারত সরকারের নীতির ফলে বেশিরভাগ রাজ্যে এই তাঁত প্রায় উঠেই গেছে, আমাদের পশ্চিমবাংলাতেই আছে। সেইজন্য, যে কোটা ভারত সরকার দিয়েছে ৪৮৬টি এটা সর্বোচ্চ কোটা, আমরাই সবচেয়ে বেশি পাচ্ছি। কিন্তু অসুবিধা হচ্ছে, যে সমস্ত গুণাবলী থাকলে পরে এটা পাবেন, সেই সংখ্যাটা অনেক কম যে, পরপর তিন বছর লাভ করতে হবে, বা অ্যাকুমুলেটেড প্রফিট হতে হবে বা ২৫০ সদস্য হবে, অন্ততপক্ষে ১৫০ সদস্য হতে হবে, ইত্যাদি। এই ধরনের সমবায়ের সংখ্যাটা পশ্চিমবঙ্গে কম আছে। সুতরাং, কোনও জেলা থেকে যদি বেশি দরখাস্ত আসে, সেখানে বেশি দেওয়া হবে। আমাদের কোটা পূরণ করাই মুশকিল হবে। সুতরাং কোটা পূরণের ক্ষেত্রে আমাদের অসুবিধা নেই।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বললেন এবং আমরা যারা তাঁত এলাকা থেকে নির্বাচিত, আমাদের অভিজ্ঞতা হচ্ছে যে, যে শর্তগুলো সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়েছেন, সেগুলো পূরণ করা যাচ্ছে না। অথচ এলাকার মানুষের মধ্যে এই স্কীমে আগ্রহ আছে। কারণ হচ্ছে, এর অল্টারনেটিভ নেই। ১৫০টি যে লুম ছিল, তার প্রি-কন্ডিশন হচ্ছে অ্যাকুমুলেটেড প্রফিট থাকতে হবে। এগুলোকে সরলীকরণ করার জন্য আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সাথে কোনও যোগাযোগ করা হচ্ছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ব্যাপারে আমরা যোগাযোগ করেছিলাম। ভারত সরকারের মন্ত্রীকে বুঝিয়ে ২৫০ থেকে ১৫০ করা হয়েছে। আমরা একটি প্রস্তাব দিয়েছি যে কাছাকাছি

কয়েকটি কো-অপারেটিভ মিলে যদি ১৫০ হয়, তাদের যাতে দেওয়া হয়। আর অ্যাকুমুলেটেড লাভ, পর পর তিন বছরের লাভ, এটা থেকে রেহাই দেওয়া হোক। তবে সেই প্রস্তাব বিবেচনা করা হচ্ছে, হবে কি হবে না তা বলতে পারছি না।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** আমাদের কাছে একটি খবর আছে, বীরভূম জেলায় এই ধরনের বড় কো-অপারেটিভ আছে। এই ধরনের খবর আপনার কাছে আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** না, এই প্রশ্নের সাথে এটার কোনও সম্পর্ক নেই। কো-অপারেটিভ যেগুলো আছে তারাই সুযোগ পাবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের রাজ্যে বেশ কিছু 'ল্যাম্পস' আছে যেগুলো আদিবাসী সম্প্রদায় কর্তৃক পরিচালিত। তাদের নানাভাবে কেন্দ্রীয় সরকার এবং আপনারা সহযোগিতার আশ্বাস দিচ্ছেন। এই অবস্থায়, যে সমস্ত হ্যান্ডলুমে যে সমস্ত প্রোডাকশনের ব্যবস্থা আছে, তাদের সামনে আনার জন্য, যাতে তারা অর্থনৈতিক ভাবে প্রতিষ্ঠা লাভ করতে পারে, তারজন্য কোনও পরিকল্পনা আছে কিনা? দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গের কিছু এলাকাতে এগুলো আছে এবং সম্প্রতি 'ল্যাম্প ফেস্টিভ্যালে' এগুলো আমরা দেখেছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ল্যাম্প যেগুলো আছে, তাদের আর্থিক সুযোগ সুবিধা যেগুলো পাওয়ার কথা, সেগুলো তারা ব্যবহার করতে পারে না। তারা যদি উন্নতি করতে চায়, তাহলে এই দপ্তর থেকে যতটা সম্ভব, এই দপ্তরে তাদের জন্য টাকা যা আছে তা ব্যবহার করে তারা ভাল করে যাতে কাজ করতে পারে তারজন্য সাহায্য করা হবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** ইতিমধ্যে তাঁতের কাপড়ের দাম ১২-১৩ পারসেন্ট বৃদ্ধি হয়েছে। ব্যবসায়ীরা বলছে যে এটা ৩৩-৩৪ পারসেন্ট বৃদ্ধি হয়ে যাবে। এটা কি কারণে হচ্ছে—কেন্দ্রীয় সরকারের পলিসির জন্য, না কি আমাদের কন্ট্রোলের অভাব আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রথমত আপনারা জানেন, কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছে, সর্বনাশা নীতি যা নিয়েছে, আমাদের দেশে যে তুলো হয়, আমাদের দেশের চাহিদা পূরণ না করে বিদেশে বিক্রি করার সুযোগ করে দিয়েছে। তুলোর দাম তিনগুণ বেড়ে গেছে। এখন আপনাদের গায়ে যে সুতোর জামা কাপড় আছে তা কিছু দিন পরে ধনীরা পরবেন, আর আপনারা সিন্থেটিক পরবেন। সুতোর কাপড়ের দাম বেড়ে যাওয়ায় তার চাহিদা কমে গেছে। এখন জনতা কাপড়ের দাম এত বৃদ্ধি হয়েছে, সেটাতে আমরা ভরতুকি দিই অথচ তা বিক্রি হচ্ছে না, দাম এত বৃদ্ধি পেয়েছে বলে।

**কল্যাণী নদী গবেষণা কেন্দ্র**

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, জলের অভাবে এবং নানাবিধ অব্যবস্থার ফলে কল্যাণীতে অবস্থিত রাজ্যের একমাত্র নদী গবেষণা কেন্দ্রটি প্রায় অচল অবস্থায় এসে দাঁড়িয়েছে এবং নদী গবেষণার কাজ খুবই ক্ষতিগ্রস্ত হচ্ছে ;

(খ) সত্যি হলে, বর্তমানে এই কেন্দ্রটির সমস্যাগুলি কি কি ; এবং

(গ) কেন্দ্রটির অবস্থার উন্নতির জন্য ১৯৯১ সালে সেচ দপ্তরের উদ্যোগে গঠিত কমিটির রিপোর্টের মূল সুপারিশগুলি কি ছিল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) নদীয়া জেলার হরিণঘাটায় অবস্থিত সেচ বিভাগের অধীন রাজ্যের একমাত্র নদী গবেষণা কেন্দ্র (নদী, বিজ্ঞান মন্দির) টির কিছু কিছু সমস্যা আছে। তবে জলের অভাবে ও নানাবিধ অব্যবস্থার ফলে গবেষণা কেন্দ্রটি অচল অবস্থায় এসে দাঁড়িয়েছে একথা সত্য নয়।

(খ) বিভিন্ন ক্ষেত্রে নদী গবেষণা কেন্দ্রটির যে সমস্যাগুলি বর্তমান, সেগুলি প্রধানত নিম্নরূপ ঃ

(১) কেন্দ্রটির বিভিন্ন শ্রেণীর কিছু পদ বর্তমানে পূরণের অপেক্ষায় আছে।

(২) কেন্দ্রটি আরক্ষাজনিত কিছু সমস্যা আছে। নদীয়া ও উত্তর ২৪ পরগনা এই দুই জেলার সীমান্তবর্তী অঞ্চলে অবস্থিতির কারণে সমস্যাটি আরও জোরদার হয়েছে।

(৩) গবেষণা কেন্দ্রটি সেচ ও জলপথ বিভাগের অধীন। বিভাগীয় কারিগরি কর্মীদের সঙ্গে গবেষণারত কর্মীদের চাকুরিগত সুযোগ সুবিধার বৈষম্য আছে ;

(৪) গবেষণা কেন্দ্রে নিরবিচ্ছিন্ন বিদ্যুৎ সরবরাহের অভাব একটি প্রধান সমস্যা ;

(৫) গবেষণার জন্য প্রয়োজনীয় আধুনিক যন্ত্রপাতির অভাব আছে।

(৬) বহির্বিভাগের মডেলের কাজে জল সরবরাহে ঘাটতিজনিত কিছু সমস্যা গ্রীষ্মকালে দেখা দেয়।

(গ) উল্লিখিত কমিটির রিপোর্টে, মোট-২২টি সুপারিশ ছিল। তার মধ্যে কয়েকটি মূল সুপারিশ ছিল নিম্নরূপ ঃ

১) কেন্দ্রের অধিকর্তাকে আরও বিশেষ ক্ষমতা প্রদান করা ;

২) অধিকর্তার পদটিকে মুখ্যবাস্তুকারের পদে সমতুল্য করার প্রয়োজনীয়তা ;

৩) যুগ্ম-অধিকর্তার পদ সৃষ্টি করার প্রয়োজনীয়তা ;

৪) গবেষণাকর্মী ও আধিকারিকদের পৃথক পৃথক কনস্টিটিউটেড সার্ভিস গঠনের প্রয়োজনীয়তা ;

৫) বর্তমানে চালু গ্রুপভিত্তিক প্রমোশন নীতির পরিবর্তে সব গ্রুপের জন্য একটি সাধারণনীতি বিশেষজ্ঞদের অভিমত সাপেক্ষে সিনিয়রিটি ভিত্তিতে করার প্রয়োজনীয়তা ;

৬) নিরাপত্তা বিশেষজ্ঞদের অভিমত নিয়ে বর্তমান আরক্ষা ব্যবস্থা যথাযথ উন্নীতকরণ ;

৭) হরিণঘাটা গবেষণাকেন্দ্রের জল সরবরাহের ব্যবস্থা (যাহা বিভিন্ন যন্ত্রপাতি চুরির জন্য বন্ধ অবস্থায় আছে) পুনরায় চালু করা ;

৮) পুরাতন যন্ত্রপাতির বদলে আধুনিক উন্নতমানের যন্ত্রপাতি সংগ্রহ করার প্রয়োজনীয়তা ;

৯) নদী বিজ্ঞান মন্দিরে গবেষণাও উন্নয়নের কাজ তদারকির জন্য একটি স্থ গবেষণা উপদেষ্টা কমিটি গঠন করা, ইত্যাদি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, আপনি যখন প্রথম প্রশ্ন (ক) তে যে করা হয়েছিল নদী গবেষণা কেন্দ্রের অচলাবস্থা সৃষ্টি হয়েছে, তার উত্তরে আপনি বলেছেন যে নদী গবেষণার কাজ খুব যে ক্ষতিগ্রস্ত হচ্ছে একথা সত্য নয়। কিন্তু আপনার উত্তর থেকেই আমরা পেয়ে যাচ্ছি যে, নদী গবেষণা কেন্দ্রের উন্নয়নের দরকার কারণ ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তারজন্য একটা ডিপার্টমেন্ট থেকে কমিশনও বসানো হয়েছিল এই গবেষণার উন্নতির জন্য এবং জলের ব্যবস্থা রাখার জন্য কমিশন ১৯৯১ সালে সুপারিশ করেছিল। আজকে ৪ বছর আগে সুপারিশ করা হয়েছে এই ব্যাপারে সরকার বা আপনার দপ্তর থেকে কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা এবং ব্যবস্থা না নিতে পারলে তার অন্তরায় কোথায় বা কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৯৯১ সালে একটি বিশেষ কমিশন গঠন করা হয়েছিল, তার রিপোর্ট ১৯৯১ সালেরই শেষ ভাগে আমরা পেয়েছি। এর মধ্যে চাকুরি জনিত কারণে রিসার্চ ওয়ার্কার এবং ইউনিয়নের মধ্যে একটা বৈষম্য সৃষ্টি হয়েছে, সেটা দূর করার জন্য ইতিমধ্যেই দপ্তর থেকে বেশ কিছু সুপারিশ করা হয়েছে। এবং অর্থ দপ্তরের সঙ্গে ৩ বার বৈঠকও হয়েছে। আশা করছি আশু সুরাহা করতে পারব। আর দ্বিতীয় অসুবিধা হচ্ছে যে, পাম্পগুলো ইনএফেকটিভ হয়ে গেছে, ৩টি ইলেকট্রিক্যাল ট্রান্সফর্মার চুরি হয়ে গেছে। জলীয় ব্যবস্থার অভাব ভীষণভাবে লক্ষ্য করা যাচ্ছে। এবং প্রচন্ডভাবে নিরাপত্তার অভাব। আমরা ইতি মধ্যেই পুলিশ দপ্তরের সঙ্গে যোগাযোগ করেছি। বীজপুর থেকে রাতে পুলিশ পেট্রোলের

ব্যবস্থা করা হয়েছে, তবে পার্মানেন্ট এখনও কিছু ব্যবস্থা নেওয়া হয়নি। এই ফুলপ্রুফ অ্যারেঞ্জমেন্ট না হওয়ার ফলে মধুপুর বিল থেকে বিকল্প পদ্ধতিতে যখন জল আনতে পারি তখন সমস্যা কম থাকে কিন্তু গরমকালে লিন সিজনে ভয়ঙ্কর অসুবিধার সৃষ্টি হয়। এই নিয়ে সম্প্রতি আবার আমরা পুলিশ মহলের উচ্চ পদস্থ কর্মচারিদের সঙ্গে বৈঠক করেছি আশা করা যাচ্ছে, ২/৩ মাসের মধ্যে একটা ফুল-প্রুফ অ্যারেঞ্জমেন্ট হয়ে যাবে এবং হয়ে গেলে আমরা পাম্প কিনে আবার চালু করতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বন্যা, ভাঙ্গন প্রতিরোধ, প্রাকৃতিক বিপর্যয়ে লড়াইয়ের ক্ষেত্রে প্রযুক্তি এবং উদ্ভাবনির জন্য একদা বিজ্ঞানী মেঘনাদ সাহা যে মূল্যবান নদী গবেষণা কেন্দ্র গড়ে তুলেছিলেন আমার খবর ঠিক কিনা আপনি সেটা বলবেন ওখানে যে হাইড্রোলিক মডেল আছে, আপনি বলেছেন, জলের অভাবে তা নষ্ট হচ্ছে এবং যেখানে ওখানে ১৩/১৪টি নদী প্রকল্প ছিল কিন্তু এখন সুবর্ণরেখা ছাড়া আর কোনও প্রকল্প নেই। জলের অভাবে এগুলো সমস্তই ড্রাই হয়ে গেল। ফলে এই রকম প্রতিবছর যখন নদী ভাঙ্গন হচ্ছে, বন্য প্রতিরোধ করা যাচ্ছে না অভিজ্ঞ ইঞ্জিনিয়ারদের অভাবে। যেখান থেকে প্রশিক্ষণ নিয়ে ইঞ্জিনিয়াররা অভিজ্ঞ হবে, দেশ-বিদেশে সুনাম ছিল এই গবেষণা কেন্দ্রের সেখানে এই রকম একটা গুরুত্বপূর্ণ নদী গবেষণা কেন্দ্র আজ ১৭ বছর ধরে বামফ্রন্ট সরকার রক্ষণাবেক্ষণ করতে পারলেন না কেন এবং এটা আস্তে আস্তে এই রকম একটা অবস্থার মধ্যে পড়ার কারণ কি বলবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** একেবারে অকেজো হয়ে গেছে এটা ঠিক নয়। কিছু সমস্যা দেখা দিয়েছে, বিশেষ করে অরক্ষা জনিত। এ বিষয়ে আমরা একটা মীমাংসা জায়গায় চলে এসেছি। আর যে সমস্যাটা বড় হয়ে দেখা দিয়েছে তা হচ্ছে সব আউট-ডোর মডেল বিকল হয়ে গিয়েছে। বহু মডেল সেখানে চালু অবস্থায় রয়েছে। সেখানে অসুবিধা হচ্ছে রিসার্চ ওয়ার্ক এবং ইঞ্জিনিয়ারদের মধ্যে। ইতিমধ্যে অ্যাডিশনাল চিফ ইঞ্জিনিয়ার-এর জায়গায়টা উন্নীত করতে পেরেছি। আমাদের দপ্তর থেকে সেই পদটা উন্নিত করে রিসার্চ-ওয়ার্কারদের আরও সুযোগ সুবিধা দেওয়া, চাকুরিগত ব্যবস্থার জন্য সুয়ো-মোটো, সেচের জন্য, অর্থ দপ্তরের কাছে এই প্রস্তাব নিয়ে গেছি। অর্থ দপ্তর থেকে টাকা স্যাংশন করলে এ ব্যাপারে আমরা অগ্রসর হতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, সেখানে নিরবিচ্ছিন্ন বিদ্যুতের অভাব এটা তো একটা মিনিমাম প্রবলেম। এটাকে তো সলভ করা যেতে পারে। আমার মনে হয়, সরকার এটাকে সেইভাবে গুরুত্ব দিচ্ছে না। তাহলে বিদ্যুতের অভাব হবে কেন? জলের অভাব হবে কেন? প্রকল্পগুলো নষ্ট হয়ে যাবে কেন? বিষয়টা যুদ্ধকালীন তৎপরতার সাথে দেখা দরকার।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা শুধু আমাদের দপ্তরের উপর নির্ভরশীল নয়। আরক্ষার সমস্যার সঙ্গে আমার দপ্তর জড়িত নয়। আমাদের তরফ থেকে বার বার তাদের বলা

হয়েছে। আশা করা হচ্ছে, সামনের মাস থেকে ফুল-প্রুফ অ্যারেঞ্জমেন্ট করা যাবে। কাজেই বিষয়টা সম্পূর্ণভাবে আমাদের সাথে সম্পর্কিত নয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, যদিও এটা কল্যাণী সংক্রান্ত প্রশ্ন। কিন্তু যেহেতু আপনি খুব কনভারসেন্ট সেই জন্য এবং আপনি খুব তৎপরতার সঙ্গে বলতে পারবেন বলে আপনি যদি অনুমতি করেন তাহলে একটা বিষয়ে জিজ্ঞাসা করি। আমাদের সুটি নদীতে খাল কাটাতে গন্ডগোল হচ্ছিল। টাকা পয়সা নিয়ে গন্ডগোল ছিল। পরে আমাদের হস্তক্ষেপে সেটা মিটে যায়। কিন্তু এখন সেটা বন্ধ হয়ে পড়ে আছে। বর্তমানে এটা কি অবস্থায় আছে যদি আপনি দয়া করে বলেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই প্রশ্নটি অবশ্য হরিণঘাটার সঙ্গে সম্পর্কিত নয় সেটা উনি নিজেই বলেছেন। ইতিমধ্যে আমরা ঐ সমস্যার কিছুটা সর্ট-আউট করেছি। ইতিমধ্যে কিছু ইঞ্জিনিয়ারের সঙ্গে বসেছি। আমরা আশা করছি মাস দুয়েকের মধ্যে সমস্যার সামধান করতে পারব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে বলবেন কি, আপনি উত্তরে বললেন যে ৫/৬টির সমস্যা, আবার সুপারিশও বললেন, তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ যেটা কতকগুলি পোস্ট ওখানে ফিল-আপ হয়নি? আর একটা প্রশ্ন হচ্ছে, আপনি ওখানে যে গেলেন, চীফ মিনিস্টারের যেটা লীড করার কথা দিল্লিতে, নদী ভাঙন নিয়ে, তাতে এই কমিটি কি সুপারিশ করেছিল—নদী ভাঙন রোধ করার ক্ষেত্রে? যদিও নদী গবেষণা কেন্দ্র পরীক্ষা নিরীক্ষা চালাচ্ছে, তাদের রিপোর্ট কি ছিল, সেটা নিয়ে তো আপনারা দিল্লি গিয়েছিলেন, সেই ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** যে কমিটি গঠিত হয়েছে সেটা হচ্ছে এক্সপার্ট কমিটি, এক্সপার্ট, কমিটি অন দি মডার্নাইজেশন অফ দি রিভার রিসার্চ ইনস্টিটিউট। এটার সঙ্গে নদী ভাঙনের কোনও যোগ নেই। এই ব্যাপারে এক্সপার্ট কমিটি যেটা হয়েছিল সেটা ননী ভট্টাচার্য মহাশয় যখন মন্ত্রী ছিলেন তখন, রবীন দেব নেতৃত্বে তার সুপারিশগুলি কিছু চালু করেছি, কিন্তু অর্থের অভাবে বেশিরভাগ সুপারিশ চালু করা সম্ভব হচ্ছে না। এই ব্যাপারে আমরা দিল্লিতে সর্বদলীয় কমিটি গিয়েছিলাম সেখানে কিছু পজিটিভ রেসপন্স পাওয়া গিয়েছে, ইউনিয়ন গভর্নমেন্ট থেকে।

**শ্রী নির্মল দাস :** এখানে আমাদের রাজ্যে বিশেষ করে গ্রাউন্ড ওয়াটারের যথেচ্ছ ব্যবহারের জন্য নানান সমস্যা দেখা দিচ্ছে। আপনি বলেছেন, ক্ষুদ্র সেচ দপ্তর থেকেও বলা হয়েছে। বক্রেশ্বর প্রকল্প এবং অন্যান্য এই সমস্যার জন্য যে প্রকল্প ছিল বা রয়েছে সেইগুলি রূপায়ণের স্বার্থে আমাদের রাজ্যের বিশ্ববিদ্যালয়ের গবেষণাগারকে ব্যবহার করে, যেমন কল্যাণীতে যে নদী গবেষণাগার আছে, তার সাথে সার্বিক কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা যার মধ্যে দিয়ে নতুন নতুন প্রকল্প করার ক্ষেত্রে সুবিধা হয়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হরিণঘাটায় যে রিভার রিসার্চ ইনস্টিটিউটটি আছে, এটা মূলতঃ বিশেষ করে মেজর ইরিগেশনের সাথে যুক্ত। ইতিমধ্যে বহু কাজে তারা ভারাক্রান্ত রয়েছে, এর মধ্যে আবার ক্ষুদ্র সেচটাকে জড়াতে চাইছি না।

**মিঃ স্পিকার ঃ** সত্যসাধনবাবু, সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের আর একটি প্রশ্ন আছে, এটার উত্তরটাও একসাথে দিয়ে দিল এতে আমার কোনও আপত্তি নেই।

## কলেজ শিক্ষক

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৯) **শ্রী নির্মল দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

প্রতি বিষয়ে ১ জন মাত্র শিক্ষক রাজ্যের যে সমস্ত কলেজে আছে, সেখানে আরও ১ জন শিক্ষক নিয়োগের পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

প্রতিটি ক্ষেত্রে প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে পরিকল্পনা গ্রহণ করা হবে।

## রায়দিঘীতে ডিগ্রি কলেজ

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৫) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) মথুরাপুর ২নং ব্লকের অধীন রায়দিঘীতে ডিগ্রি কলেজ স্থাপনের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত প্রস্তাবিত ডিগ্রি কলেজের জন্য সরকার কত টাকা অনুমোদন করেছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) রায়দিঘীতে ডিগ্রি কলেজ স্থাপনের জন্য প্রয়োজনীয় অনুমোদনের ব্যাপারটি খতিয়ে দেখা হচ্ছে।

(খ) সরকারি অনুমোদনের আগে টাকা অনুমোদনের প্রশ্ন ওঠে না।

**শ্রী নির্মল দাস ঃ** আমরা দেখছি বিভিন্ন কলেজে একজন শিক্ষক যদি তার স্বাস্থ্যের বিষয়ে ছুটি নেয়, যেমন মেটারনিটি লিভ আছে, এই সমস্ত কারণে ছুটি নিলে, সেই অবস্থায় কি করে সেই কলেজগুলির ক্লাস পরিচালন করা সম্ভব হয়, তার কোনও পরিকল্পিত ব্যবস্থা থাকে কিনা, জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য নিশ্চয় অবগত আছেন যে একজন কলেজের

অধ্যাপক সপ্তাহে কয়টি করে ক্লাস নেবেন, সেটা ইউনিভার্সিটি গ্রান্ট কমিশন নির্দিষ্ট করে বলে দিয়েছে। তাছাড়া বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে যে স্ট্যাটিউট আছে তাতে সেটা বলে দেওয়া হয়েছে। আমরা প্রত্যেকটি ক্ষেত্রে বিচার করে দেখি যে, একজন অধ্যাপকের যে কয়টি ক্লাস নেওয়ার কথা তার কর্মভার তার চেয়ে বেশি হচ্ছে কিনা-সেটা বিচার করে আমরা বিভিন্ন বিষয়ে কতজন শিক্ষক চাই সেটা ঠিক করে দিই। যেখানে একজন মাত্র শিক্ষক আছেন, যেমন অনেকগুলি নতুন কলেজ আছে, যেখানে উচ্চ মাধ্যমিক নেই বা অনার্স নেই, সেই সমস্ত কলেজগুলিতে একজন অধ্যাপক বা অধ্যাপিকা সপ্তাহে ২৪টি, যেটা বলা হয়েছে, তাকে ক্লাস নিতে হবে সেটা হয় না। দেখা যায় সর্বোচ্চ হয়ত ১৪টা বা ১৫টা ক্লাস হয়। সুতরাং এইগুলো বিচার-বিবেচনা করে আমরা কোন্ বিষয়ে একজন করে অধ্যাপক হবে, সেটা নির্দিষ্ট করি এবং যেখানে প্রয়োজন, আমরা অনুমোদন দিয়ে থাকি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি প্রশ্ন করেছিলাম যদি কোনও শিক্ষক বা শিক্ষিকা শারীবিক কারণে বা ম্যাটারনিটি লিভ নিয়ে থাকেন তাহলে সেই বিষয় পড়ানোর কি ব্যবস্থাপনা থাকে। আর কলেজগুলো অনার্সকোর্স চালু করার কথা আপনি ভাবছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, প্রথমত কোনও শিক্ষক যদি অল্প কয়েকদিনের জন্য অসুস্থ হয় তাহলে বিকল্প কোনও ব্যবস্থা থাকে না। কিন্তু দীর্ঘস্থায়ী অসুস্থতার কারণে যদি অনুপস্থিত হয় তাহলে আমরা শিক্ষক নিয়োগের অনুমোদন দিয়ে থাকি। আর দ্বিতীয় যেটা বলেছেন সেটা হল আমরা অনার্স কোর্স দেওয়ার কথা ভাবছি না। তবে যে কলেজ থেকে আবেদন করে তার সমস্ত দিক বিচার-বিবেচনা করে, সেই কলেজের ফলাফল কি রকম, অনার্সে কতজন ভর্তি হতে পারে, এইসব দেখে আমরা প্রতি বছর কিছু কিছু কলেজকে অনার্স কোর্স দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৭ সালে তৎকালীন উচ্চ শিক্ষামন্ত্রী শ্রী নির্মল বোস মহাশয়ের কাছে রায়দিঘীতে একটি কলেজ স্থাপন করার পরিকল্পনা দিয়েছিলাম। তিনি তখন বলেছিলেন রায়দিঘীতে কলেজ স্থাপনের ব্যাপারে আমরা শীঘ্রই চিন্তা-ভাবনা করছি। আমি জানতে চাই, ১৯৮৭ সালের পর থেকে আজ পর্যন্ত কোনও ইন্সপেকশন করা হয়েছে কিনা বা কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কি না জানাবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে রায়দিঘীতে ডিগ্রি কলেজ স্থাপনের ব্যাপারে উনি চিঠি দিয়েছেন এবং কথাও হয়েছে। বর্তমানে আমরা কাগজপত্রগুলো খতিয়ে দেখছি। ১৯৬৯ সালে রায়দিঘীতে কলেজ স্থাপনের ব্যাপারে প্রস্তাব আসে। তখন আমাদের দপ্তর থেকে চিঠি দিয়ে জানতে চাওয়া হয় রায়দিঘীতে যে স্কুল আছে সেখানে সাময়িকভাবে কলেজ চালু করা যায় কিনা। কিন্তু তারপর সেটা চাপা পড়ে থাকে। পরবর্তী সময়ে সত্য বাপুলি মহাশয় এই সম্পর্কে হাউসে প্রশ্ন করেন এবং তখন আমি বলেছিলাম আপাতত আমরা নতুন কোনও কলেজ করছি না। পরবর্তীকালে ইউ জি সি যখন ভোকেশনাল সাবজেক্ট কলেজগুলোতে নেওয়ার কথা বললেন, তখন আমরা তাদের সঙ্গে

পরামর্শ করে কিছু কিছু কলেজ প্রয়োজন অনুসারে করছি। রায়দিঘীতে ডিগ্রি কলেজ করার ব্যাপারে সমস্ত দিক খতিয়ে দেখার জন্য টিম আমরা শীঘ্রই পাঠাব এবং সেই রিপোর্টের ভিত্তিতে আমরা সিদ্ধান্ত গ্রহণ করব।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে একটু স্মরণ করিয়ে দিচ্ছি, আপনার দপ্তর থেকে আমাকে একটি চিঠি দেওয়া হয়েছিল তার নম্বর হচ্ছে, এইচ ই এল আই এস/৪৭২/৯৩, ডেটেড, ৩-৫-৯৩ তাতে আমাকে জানিয়েছিলেন, আপনার এই বিষয়টা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। ১৯৯৩ সালের মে মাসের পর আজকে ১৯৯৫ সালের মার্চ মাস। আপনার কাছে কি কোনও সংবাদ আছে যে যাদবপুর বিশ্ববিদ্যালয় থেকে এ বিষয়ে কোনও ইন্সপেকশন হয়েছে কিনা এবং সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** প্রথমত, এটা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের অন্তর্ভুক্ত হওয়ার কোনও কারণ নেই। যাদবপুর বিশ্ববিদ্যালয় বাইরের ডিগ্রি কলেজকে অনুমোদন দেন না। কলেজের ইন্সপেকশন প্রথমত আমাদের ডাইরেক্টরেট থেকে করা হয়। আপনাকে আমি বলেছিলাম, আপনার নিশ্চয় স্মরণ আছে, এখানে একটা টেকনিক্যাল ইনস্টিটিউট করা যায় কিনা? পরবর্তী সময়ে যখন ইউ জি সি এই ভোকেশনাল বিষয়গুলি ডিগ্রি কলেজে দেবার ব্যাপারে বলেন তখন আমরা উদ্যোগে গ্রহণ করি। যেটা চাওয়া হয়েছিল সেটাই তো করা হয়েছে। তাহলে আপনার প্রশ্নটা কি দয়া করে সেটা একটু বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে আর একটা সাপ্লিমেন্টারি প্রশ্ন করার অনুমতি দিন।

**মিঃ স্পিকার ঃ** নো মোর সাপ্লিমেন্টারি। আর দেওয়া যাবে না।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরে বললেন যে, যে সমস্ত কলেজে বিভিন্ন সেকশন খোলা হয়েছে, ছাত্রছাত্রী অনেক আমার ওখানে মানকড় গত বছর ৫ জন সাফল্যের সঙ্গে পাস করেছিল, এবারে ৪ জন পাস করেছে। নতুন করে সেকশনও খোলা হয়েছে একাধিক বিষয়ে। যেমন পলিটিক্যাল সায়েন্স, হিস্ট্রি সেকশন খোলা হয়েছে, অথচ ছাত্রছাত্রী ভর্তি করতে পারা যাচ্ছে না। এই অবস্থায় রেজাল্ট বিবেচনা করে ছাত্রছাত্রীর সংখ্যা বিবেচনা করে নতুন করে প্রফেসার নিয়োগের ব্যাপারে আদেশ দেবেন কিনা? তা ছাড়া পার্ট টাইমার যাদের নিয়োগ করা হয় সেখানে ৪০০ টাকা করে দেবার কথা বলেছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি আগেই বলেছি, মাননীয় সদস্য নিশ্চয় শুনেছেন যে প্রত্যেকটা বিভাগে কত ক্লাস আছে সেটা বিচারবিবেচনা করে আমরা নিশ্চয় সেই সমস্ত জায়গায় নতুন পদ সৃষ্টি করার জন্য উদ্যোগ গ্রহণ করি। একটা সেকশন করলে দেখতে হবে যে কতজন অধ্যাপক, অধ্যাপিকা আছেন এবং তাদের সপ্তাহে কতগুলি ক্লাস আছে। এ

বিষয়ে যদি সেই মহাবিদ্যালয়ের যিনি অধ্যক্ষ, তিনি আমাদের সঙ্গে যোগাযোগ করেন এবং এটা দেখান যে এখানে এত বেশি কাজের বোঝা যে একটা নতুন পদ করা যেতে পারে তাহলে সেগুলি আমরা নিশ্চয় বিবেচনা করি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রশ্নের যেসব উত্তর দিলেন তাতে মনে হচ্ছে এই সরকার শিক্ষা বিস্তারের ক্ষেত্রে চরম উদাসীন। আমার এলাকা একটা অনগ্রসর এলাকা। সেখানকার একটি কলেজের ব্যাপারে আমি এর আগেও প্রশ্ন করেছিলাম কিন্তু সেটা হেল্ড ওভার হয়ে যায়। আজকেও হেল্ড ওভার হল। মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্যোগে আমার ওখানে ১৯৮৫ সালে একটি কলেজ হয়েছিল। সেখানে জি ও তে আছে প্রথম বছরে একজন করে অধ্যাপক এবং দ্বিতীয় বছরে আরও একজন অধ্যাপক দেওয়া হবে, কিন্তু তা দেওয়া হয়নি। এর ফলে ক্লাসগুলি হ্যামগার্ড হচ্ছে। অভিভাবক, ছাত্রছাত্রীদের মধ্যে এরজন্য বিক্ষোভ আছে। এরজন্য অনশনও হয়েছে। আমার এলাকার ঐ কলেজে আন্দোলন পর্যন্ত হয়ে গেছে, অথচ আজকে ঐ প্রশ্নটা হেল্ড ওভার হয়েছে।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন, আমি সময় চেয়েছি, কিন্তু উনি একটু উষ্মা প্রকাশ করছেন এবং আমার প্রতি অবিচার করছেন। আমি এই বিষয়ে যথেষ্ট গুরুত্ব দিচ্ছি। এক একজন শিক্ষক কটা করে ক্লাস নেন, এই প্রশ্ন পাবার পরে ঐ কলেজের অধ্যক্ষকে আমার দপ্তর দেখা করতে বলেছি। অধ্যক্ষের সঙ্গে কথা বলার পর যে প্রশ্ন করেছেন তার জবাব দেবো, শুধু তাই নয়, আমাকে ব্যক্তিগত ভাবে যা করতে বলেছেন সেটা করতে উদ্যোগ নেবো। কাজেই উনি আমার প্রতি অবিচার করছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় আপনি কিছুক্ষণ আগে নির্মল দাসের প্রশ্নের উত্তরে বললেন অধ্যাপকের সপ্তাহে ২৪টা করে ক্লাস করতে হয়। কিন্তু আমার অভিজ্ঞতা হল হলদিয়া গভর্নমেন্ট কলেজে কোনও কোনও অধ্যাপক সপ্তাহে একদিনও আসেন না। আমার জিজ্ঞাসা হাজিরা খাতায় সই করার কোনও নিয়ম আছে কি না, সই না করলে শাস্তির কোনও ব্যবস্থা আছে কি না এবং গভর্নিং বডির হাতে সেই ক্ষমতা দেবেন কি না জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, তার উত্তরে জানাই, বিশেষ যে মহাবিদ্যালয়ের দিকে লক্ষ্য রেখে এই প্রশ্ন করেছেন, এই রকম হতে পারে সেই ক্ষেত্রে সরকারি কলেজে হাজিরা দেবার জন্য আমার দপ্তর থেকে একটা নির্দেশ দেওয়া হয়েছিল, পরবর্তী সময়ে সমিতির সঙ্গে কথা বলে একটা ওরা ঠিক করেছেন যে ওরা একটা ওয়ার্কিং রিপোর্ট দেবেন অধ্যক্ষের কাছে এবং সেই ওয়ার্কিং রিপোর্টটা দেবেন যে কে কতটা ক্লাস করছেন, অধ্যাপক নিজে প্রিন্সিপালের কাছে জানাবেন এবং সেটা চালু হয়েছে। দ্বিতীয়ত বলি, বিভিন্ন কলেজে কটা ক্লাস ইত্যাদি হয়, এটা অনেকটা পরিমাণে বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রণের আছে, সরকার কিন্তু সব সময় এই সমস্ত অ্যাকাডেমিক ম্যাটারে এইগুলোতে সঠিকভাবে নাক গলান না। কিন্তু যদি কোনও মাননীয় সদস্য এই রকম কোনও কাগজপত্র সহ আমার কাছে

অনুগ্রহ করে লিখে দেন তাহলে আমি নিশ্চয়ই বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে এবং সরকারি কলেজ হলে আমার দপ্তরের মাধ্যমে সরাসরি ব্যবস্থা গ্রহণ করতে পারি। আর একটা কথা বলি, মুখ্যমন্ত্রী ওয়ার্ক কালচার সম্পর্কে বলেছেন, শিক্ষার ক্ষেত্রে কিন্তু ওয়ার্ক কালচারের কথা আমরাও বলছি। আপনার কাছে জানাতে পারি পশ্চিমবঙ্গের সব কটি অধ্যাপক সংগঠন তারা বলেছেন, অধ্যাপকরা কিন্তু নিয়মিত ক্লাস নিচ্ছেন এবং নিয়মিত ছাত্রছাত্রীদের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছেন এবং এটা একটা আন্দোলনের রূপ নিয়েছে।

**শ্রী সঞ্জীব দাস :** মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি আপনি উত্তরে বলেছেন যে আরও একজন করে শিক্ষা নিয়োগের পরিকল্পনা আছে তাহলে কত জন শিক্ষক আপনি নিয়োগ করতে পারবেন, এই রকম কতজন শিক্ষক নিয়োগ হবে পশ্চিমবাংলা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য এই প্রশ্নের মাধ্যমে ওর যে ইচ্ছা সেটাই প্রকাশ করেছেন। আমার উত্তরে আমি বলেছি যে, প্রয়োজনে ওয়ার্কলোড বিচার করে, প্রয়োজন বিচার করে আমাদের শিক্ষক নিয়োগ করার পরিকল্পনা আছে। বিভিন্ন কলেজ আবেদন করার পর প্রয়োজনীয় বিচার করে আমরা অনেক কলেজেই পার্ট টাইম শিক্ষক নিয়োগ করার অনুমতি দিচ্ছি। কিন্তু আমরা এরকম ঠিক করিনি যে, এতজনকে নিতে হবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সুবর্ণরেখা সেচ প্রকল্প

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩০) **শ্রী সুকুমার দাস :** ৯-৩-১৯৯৪ তারিখের বিধানসভার প্রশ্ন নং *২৪৯ (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে দেবেন কি—

সুবর্ণরেখা সেচ প্রকল্পের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পটির আর্থ কারিগরি ছাড়পত্র ১৯৮৮ সালে মঞ্জুর হলেও প্রকল্পটির পরিবেশ সংক্রান্ত ছাড়পত্রটি কিছু শর্ত সাপেক্ষে অতি সম্প্রতি পাওয়া গিয়েছে কেন্দ্রীয় পরিবেশ ও বন মন্ত্রক, ভারত সরকার (MOEF) থেকে তাদের নং জে-১২০১১/১৩/৮৮ আই এ আই তারিখ ১৯-৯-৯৪ চিঠির মাধ্যমে। এবার আর প্রকল্পটির মূল কাজ শুরু করতে অসুবিধা রইল না। ছাড়পত্রের বেশ কিছু পূর্বশর্ত পালনের কথা আছে এবং সেচ ও জলপথ দপ্তর সেই পূর্বশর্তগুলি পালন করে প্রকল্পটির রূপায়নে বিশেষ উদ্যোগী হয়েছে।

কাজের সুবিধার জন্য সুবর্ণরেখা প্রকল্পের মুখ্য বাস্তুকারের দপ্তর কলকাতা থেকে মেদিনীপুরে স্থানান্তরিত করার সিদ্ধান্ত এরই মধ্যে নেওয়া হয়েছে এবং সুষ্ঠভাবে

কাজ করার জন্য উপযুক্ত পরিকাঠামো তৈরিরও পদক্ষেপ নেওয়া হয়েছে। ইতিমধ্যেই মেদিনীপুর শহরে ৫ একর এবং কেশিয়ারির নেপো মৌজাতে প্রায় ১০.৫ একর জমি অধিগ্রহণ করা হয়েছে। এ সব জমিতে তৈরি হবে অফিস, কর্মচারিদের বাসস্থান, মালপত্র রাখার গুদামের ইত্যাদি। আর এরই মধ্যে এ সংক্রান্ত কিছু কিছু কাজও শুরু হয়েছে। শুরু হয়েছে মূল ব্যারেজ তৈরি ও সেচ-সেবিত অঞ্চলে খাল কাটার জন্য প্রয়োজনীয় জমি জরিপের কাজ। মূল ব্যারেজ এবং তৎসংলগ্ন হেডওয়ার্কসের স্ট্রাকচারাল ডিজাইনের কাজ শেষ হয়েছে। এখন মূল কাজ শুরু হওয়ার অপেক্ষায়।

পরিকল্পনা রূপায়নের পাশাপাশি পরিবেশ রক্ষা ও পরিবেশ উন্নয়ন করাতেও এই দপ্তর সমান আগ্রহী। পরিকল্পনা প্রস্তুত করার সময় রাজ্য বন ও পরিবেশ দপ্তরের যথেষ্ট সাহায্য পাওয়া গিয়েছে এবং এই দপ্তরের সহযোগিতায় পরিবেশগত ছাড়পত্রে দেওয়া পূর্বশর্তগুলি পালন করা কঠিন হবে না। পরিকল্পনার অর্থ থেকেই ভূমি সংরক্ষণ ও উন্নয়ন করা হবে এবং এ কাজে রাজ্য বন দপ্তর ও রাজ্য কৃষি দপ্তরের পূর্ণ সহায়তা নেওয়া হবে। স্থানীয় বনজ পশুরক্ষা তথা স্বাস্থ্যগত দিক রক্ষা সব দিকেই বিশেষ নজর রেখে। কাজ এগোবে। এই সমস্ত দিক পর্যালোচনা ও কাজে পরিণত করার জন্য অচিরেই শক্তিশালী কমিটি গঠন করা হচ্ছে। বাস্তুচ্যুতদের পুনর্বাসনের জন্যও কমিটি হচ্ছে। সবকিছু বিচার-বিবেচনা করেই চূড়ান্ত খালের অবস্থান নির্ণয়ের জরিপ চলছে। জনসাধারণ ও বিভিন্ন দপ্তরের সহযোগিতায় অচিরেই মূল ব্যারেজ প্রকল্পের কাজ আরম্ভ করা হবে।

প্রকল্পটি রূপায়ণের জন্য আগামী আর্থিক বৎসরে (১১৯৫-৯৬) বিভাগীয় ব্যয় বরাদ্দে অর্থ বরাদ্দ রাখা হচ্ছে।

**ঠাকুরানী পুষ্করিণী গ্রামে প্রাথমিক বিদ্যালয়**

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১) **শ্রী নন্দদুলাল মাঝি** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার ইন্দাস ব্লকের ঠাকুরানী পুষ্করিণী গ্রামে কোনও প্রাথমিক বিদ্যালয় নাই ; এবং

(খ) সত্যি হল, উক্ত গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের অনুমোদন দেবার পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) এই মুহূর্তে কোনও পরিকল্পনা নেই যেহেতু মহামান্য কলকাতা হাইকোর্টের নির্দেশে নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের প্রক্রিয়া স্থগিত আছে।

**ভূগোলে অনার্স কোর্স**

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

কৃষ্ণনগর সরকারি কলেজে 'ভূগোলে' অনার্স কোর্স চালু হয়েছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এখনও চালু হয়নি।

**জলঙ্গীতে ভাঙ্গনরোধে তাৎক্ষণিক ব্যবস্থা**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২২২) **শ্রী ইউনুস সরকার ও শ্রী শিশির সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাসে জলঙ্গীতে ভয়ঙ্কর পদ্মানদীর ভাঙ্গনরোধে তাৎক্ষণিক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল কি না ;

(খ) হয়ে থাকলে, উক্ত ব্যবস্থায় অর্থ বরাদ্দের পরিমাণ কত ছিল ;

(গ) বরাদ্দকৃত অর্থে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছিল ; এবং

(ঘ) উক্ত পদক্ষেপে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত কাজের জন্য বিভাগীয় বাজেটে কোনও পূর্বনির্ধারিত ব্যয় বরাদ্দ ছিল না।

(গ) উক্ত ভাঙ্গনের পরিপ্রেক্ষিতে তাৎক্ষণিক ব্যবস্থা হিসাবে যে কাজগুলি করা হয়েছিল, তা নিম্নরূপ—

১) ভাঙ্গনের জায়গাতে বোল্ডার ফেলা,

২) বালির বস্তা নাইলনের জালে ভরে ক্ষতিগ্রস্ত জায়গায় স্থাপন করা,

৩) বোল্ডার পূর্ণ বাঁশের তৈরি পর্কুপাইন (Porcupine) খাঁচা ফেলা।

(ঘ) ডিসেম্বর, ১৯৯৪ পর্যন্ত, উক্ত কাজে ব্যয়িত অর্থের পরিমাণ ৩৩.৫০ লক্ষ টাকা

**টোটোপাড়া বল্লালগুড়ি জুনিয়র হাই স্কুল**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭১) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার অন্তর্গত টোটোপাড়া বল্লালগুড়ি 'জুনিয়র হাই স্কুল'-টীকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) "বল্লালগুড়ি জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণের কোনও পরিকল্পনা সরকারের নেই। তবে, টোটোপাড়া বল্লালগুড়ি গ্রাম পঞ্চায়েতের অধীনে ধনপতি টোটো মেমোরিয়াল জুনিয়র হাই স্কুলটি যাতে আগামী শিক্ষা-বর্ষে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত হতে পারে তার জন্য সরকার উদ্যোগী হয়েছেন।

(খ) 'ক' প্রশ্নের উত্তরে উক্ত বিদ্যালয়টির উন্নীতকরণ আগামী শিক্ষা-বর্ষ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

**শান্তিপুর কলেজ**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৮) **শ্রী অজয় দে ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শান্তিপুর কলেজে অধ্যক্ষের পদ শূন্য রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পদ পূরণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে/হয়েছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অধ্যক্ষ পদপূরণের জন্য আবেদনপত্র আহ্বান করে ইংরাজি পত্রিকায় ২৭-৯-৯৪ তারিখে কলেজ সার্ভিস কমিশনের একটি বিজ্ঞাপন প্রকাশিত হয়েছে।

**পদ্মা ও গঙ্গা ভাঙ্গন-রোধে রাজ্যের প্রস্তাব**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পদ্মা ও গঙ্গা ভাঙ্গন-রোধে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কি কি প্রস্তাব দিয়েছেন ; এবং

(খ) এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের বক্তব্য জানা গেছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্প্রতি রাজ্য সরকার এর তরফে গঙ্গা-পদ্মা ভাঙ্গনরোধের জন্য একটি বিস্তারিত পরিকল্পনা গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে। পরিকল্পনায় উল্লেখিত কাজগুলি অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বাকি দুটি বছরে (১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭) সম্পূর্ণ করার প্রস্তাব আছে। পরিকল্পনা প্রস্তাবে মালদহ এবং মুর্শিদাবাদ জেলার বিভিন্ন প্রকল্প অন্তর্ভুক্ত করা হয়েছে। যার রূপরেখা নিম্নরূপ ঃ

১) মালদা জেলায়, ফরাক্কা বাঁধের উজানে গঙ্গা নদীর পূর্বতীর ধরে, মোট ২৫টি বিভিন্ন নদীতীর ক্ষয় নিরোধক প্রকল্প অন্তর্ভুক্ত করা, যার আনুমানিক ব্যয় মোট ৩৬৮৬.৪০ লক্ষ টাকা ; এবং

২) মুর্শিদাবাদ জেলায়, জলঙ্গী বাজার পর্যন্ত পদ্মার দক্ষিণ পার ধরে, নদীতীর ক্ষয় নিরোধক ১৪টি প্রকল্প উক্ত পরিকল্পনায় অন্তর্ভুক্ত করা হয়েছে, যার আনুমানিক ব্যয় মোট ৬৫৫৩.২৩ লক্ষ টাকা।

(খ) ঐ প্রস্তাব কেন্দ্রীয় সরকারের যোজনা পর্যদ এবং জল-সম্পদ দপ্তরে বিশেষ গুরুত্ব দিয়ে বিবেচিত হবে বলে আশ্বাস পাওয়া গেছে।

**বিদ্যালয় উন্নীতকরণ**

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯০) **শ্রী মানিকলাল আচার্য ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

কুলটি থানার অন্তর্গত নায়ারণডাঙ্গা রাষ্ট্রীয় বিদ্যালয়, শাঁকতোড়িয়া জুনিয়র হাই স্কুল ও বরাকর জুনিয়র হাই স্কুলগুলিকে আপগ্রেডেশন করার পরিকল্পনা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাষ্ট্রীয় বা সরকারি বিদ্যালয়ের তালিকার মধ্যে নারায়ণডাঙ্গা রাষ্ট্রীয় বিদ্যালয় নামের কোনও স্কুল নেই।

উল্লিখিত কোনও বিদ্যালয়কেই উচ্চ বিদ্যালয়ে উন্নীত করার কোনও পরিকল্পনা আপাতত নেই।

**বাগান্ডা-বেশিন স্কীম**

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৩) **শ্রী রবীন্দ্র ঘোষ** : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

শ্যামপুর ১নং ব্লকের বাগান্ডা-বেশিন স্কীমটির কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

শ্যামপুর ১নং ব্লকের· বাগান্ডা বেসিন স্কীমটি বর্তমানে প্রশাসনিক অনুমোদনের অপেক্ষায় আছে।

**শিক্ষা-কমিশনের রিপোর্ট অনুযায়ী শিক্ষা ব্যবস্থা**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৬) **শ্রী শক্তি বল** : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

ডঃ অশোক মিত্রের নেতৃত্বে শিক্ষা কমিশনের রিপোর্ট অনুযায়ী রাজ্যস্তরে বিদ্যালয়গুলিতে শিক্ষা ব্যবস্থা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

শিক্ষা কমিশনের রিপোর্টটা সরকার খতিয়ে দেখেছেন। উক্ত শিক্ষা কমিশনের প্রতিবেদনের যে সুপারিশগুলি সরকার ইতিমধ্যে গ্রহণ করেছেন সেগুলি পর্যায়ক্রমে বাস্তবায়িত করা হচ্ছে।

**পুরুলিয়া জেলায় সেচ-প্রকল্প**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬১১) **শ্রী নিশিকান্ত মেহেতা** : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় বর্তমানে কতগুলি সেচ-প্রকল্প আছে ;

(খ) কতগুলি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে ;

(গ) অসমাপ্ত প্রকল্পগুলির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(ঘ) উক্ত জেলায় নতুন সেচ-প্রকল্পের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) পুরুলিয়া জেলায় মোট ৩৩টি সেচ প্রকল্প আছে।

(খ) মোট ১৭টি প্রকল্পের কাজ শেষ হয়েছে।

(গ) ১৫টি অসমাপ্ত প্রকল্পের কাজ ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। একটি প্রকল্পের কাজ (হরাই সেচ প্রকল্প) জনসাধারণের বাধাদানের ফলে সাময়িকভাবে পরিত্যক্ত হয়েছে।

(ঘ) নতুন দুটি সেচ প্রকল্পের (বাগমুন্ডি থানার কারু সেচ প্রকল্প এবং জয়পুর থানার ডামবেড়া সেচ প্রকল্প) অনুসন্ধান ও শিলা পরীক্ষার কাজ চলছে।

**প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়**

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮) **শ্রী দেবপ্রসাদ সরকার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

বিগত পাঁচ বছরে রাজ্যে কতগুলি প্রাথমিক এবং কতগুলি মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মূলত মহামান্য উচ্চ আদালতের বিভিন্ন নিষেধাজ্ঞার কারণে বিগত পাঁচ বছরে রাজ্যে কোনও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা সম্ভব হয়নি।

বিগত পাঁচ বছরে রাজ্যে ৫৯টি নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে প্রথম অনুমোদন দেওয়া হয়েছে এবং ২১৬টি বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে উন্নীতকরণের অনুমোদন দেওয়া হয়েছে। এই সব বিদ্যালয়ের ব্যয় ভার রাজ্য সরকারই বহন করবেন।

**সেচ-দপ্তরের অনিয়মিত কর্মচারী**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮) **শ্রী তপন হোড় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

সেচ-দপ্তরের অনিয়মিত কর্মচারিদের স্থায়ীকরণের বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বিষয়টি বর্তমানে সরকারের সক্রিয় বিবেচনাধীন।

**প্রাথমিক ছাত্র-ছাত্রীর পাঠ্যপুস্তক**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯) **শ্রী আবু আয়েশ মন্ডল :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ সালে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের মধ্যে বিনামূল্যে বিতরণের জন্য মোট মুদ্রিত পাঠ্য-পুস্তকের সংখ্যা কত ; এবং

(খ) এজন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২,৮৮,৫৮,১২৮ (দুই কোটি অষ্টআশি লক্ষ আটান্ন হাজার একশত আটাশ)

(খ) এ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ টা ১১,৪১,১২,৭৪০.০০ (এগার কোটি একচল্লিশ লক্ষ বার হাজার সাতশ চল্লিশ টাকা)।

### জেলাভিত্তিক প্রাথমিক শিক্ষা প্রকল্প

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫) **শ্রী সুকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে জেলাভিত্তিক প্রাথমিক শিক্ষা প্রকল্পের কাজ শুরু হয়েছে কি না ;

(খ) শুরু হলে, কোন কোন জেলায় ; এবং

(গ) কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য কোনও অর্থ বরাদ্দ করেছেন কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক শিক্ষা প্রকল্পের প্রারম্ভিক কাজ শুরু হয়েছে।

(খ) কোচবিহার, বীরভূম, বাঁকুড়া, মুর্শিদাবাদ ও দক্ষিণ ২৪ পরগনা জেলায়।

(গ) এই প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের কোনও আর্থিক সাহায্য নেই।

### সঙ্গীত বিষয়ে পরীক্ষা ব্যবস্থা

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৬) **শ্রী নির্মল দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গের জেলাগুলোর সঙ্গীত বিষয়ে মাধ্যমিক পরীক্ষার্থীদের নিজের নিজের জেলায় পরীক্ষা দেওয়ার ব্যবস্থা করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, বর্তমান শিক্ষা বর্ষে সঙ্গীত বিষয়ে মাধ্যমিক পরীক্ষার্থীরা সেই সুযোগ পাবে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

[12-00 — 12-10 p.m.]

## AJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Ambica Banerjee on the subject of the notice served by BIFR for closure of B.O.G.L.

The subject matter of the motion does not call for adjournment of the business of the House. The member will get ample opportunity to raise the matter during the discussion on Governor's Address.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—While West Bengal Government is keen to build up new industries in the state, many existing industries are on the verge of being closed down one by one. BOGL (Bharat Opthalmic) has been served a notice by BIFR for its closure. This factory has been in production since 1968. This is the only factory of its kind in India. Every possible steps should be taken by all to save the company.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received Eleven notices of Calling Attention on the following subjects, namely :-

i) Reported bandh in Burrabazar on 14.3.95 to protect against decoites in the area. : Shri Saugata Roy.

ii) Reported acute crisis in supply of A.S.D. and Kerosene by I.S.P. Company in West Bengal : Dr. Manas Bhunia and : Shri Abdul Mannan.

iii) Reported elimination of the contribution of Netaji in Freedom Fight

| | | |
|---|---|---|
| | Movement from the syllabus of Secondary Education. | : Shri Sukumar Das. |
| iv) | Reported murder of one housewife at Nischintapur village under Daspur P.S. of Midnapore district on 8.3.95 | : Shri Sailaja Kumar Das. |
| v) | Alleged smugling of Kidney. | : Shri Lakshman Chandra Seth |
| vi) | Alleged non-repairing of Sonography machine in Howrah Hospital. | : Shri Ambica Banerjee |
| vii) | Alleged misuse of Voter List Forms. | : Shri Tapan Hore. |
| viii) | Reported killing of one person by decoits at Khukhragachhi village under Krishnagunge P.S. of Naida district. | : Shri Sushil Biswas. |
| ix) | Proposal for setting up of a seperate police station for Karimpur block-II of Nadia district. | : Shri Chittaranjan Biswas. |
| x) | Anti-Govt. propaganda over syllabus of history of Class-IX and X. | : Shri Anjan Chatterjee |
| xi) | Reported non-supply of Admit Card to ten Madhyamik examinees of Napara High School under Ranaghat Sub-division. | : Shri Ajoy Dey. |

I have selected the notice of Dr. Manas Bhunia and Shri Abdul Mannan on the subject of Reported acute crisis in supply of A.S.D. and kerosene by I.S.P. company in West Bengal.

The Minister-in-charge may please make a statement today if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** On 24th March

## LAYING OF RULES

### The West Bengal Child Labour (Prohibition and Regulation) Rules 1995

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Child Labour (Prohibition and Regulation) Rules, 1995.

## POINT OF INFORMATION

**শ্রী বারীন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে আমরা সকলেই খবরের কাগজে দেখেছি যে, গতকাল মহারাষ্ট্রে একটা ধর্মীয় শক্তি এবং একটা প্রাদেশিক শক্তি—অর্থাৎ শিবসেনা এবং বি জে পি মিলে একটা সরকার করেছে। সেখানে মুখ্যমন্ত্রীর শপথ গ্রহণ অনুষ্ঠানে শিবসেনা প্রধান বাল ঠেকারে যে ভয়ংকর বিবৃতি দিয়েছেন তার জন্য আমরা, এ রাজ্যের মানুষরা যথেষ্ট উদ্বিগ্ন। আমাদের রাজ্য থেকে প্রচুর মানুষ, সমস্ত ধর্ম, বর্ণের মানুষ বোম্বেতে গিয়ে বিভিন্ন পেশায়, শিক্ষার সঙ্গে যুক্ত আছে। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে বিভিন্ন মানুষ ওখানে যাচ্ছে। কিন্তু বাল ঠেকরে গতকাল যেভাবে ঔদ্ধত্যপূর্ণ বক্তব্য রেখেছেন তাতে ভারতবর্ষের ধর্মনিরপেক্ষ মানুষ, গণতান্ত্রিক মানুষের কাছে অত্যন্ত উদ্বেগজনক। তিনি গতকাল একটা বক্তব্য রেখেছেন, আমি কোট অফ দি ডে হিসাবে উল্লেখ করতে চাইছি Isn't it a matter of shame that people born and living here sometimes do not have the right to vote while Muslims from Pakistan and Bangladesh enjoy voting rights? Will our future be determined by them? Shiv Sena Chief, Bal Thackeray.

স্যার, আমি এই কথা বলব, ভারতবর্ষের সকল ধর্মের মানুষ ঐক্যের চ্যালেঞ্জের মুখে এসে দাঁড়িয়েছে। এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে ভারতবর্ষের সমস্ত মানুষের মুখরিত হওয়া উচিত। আমি রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এই বিচ্ছিন্নতাবাদ ধর্মীয় উন্মাদনা সৃষ্টিকারী এইসব শক্তিকে প্রতিহত করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে বলুন। সমস্ত গণতান্ত্রিক মানুষের কাছে, ধর্মনিরপেক্ষ মানুষের কাছে আবেদন করছি, এই অশুভ শক্তিকে পর্যুদস্ত করা হোক, ভারতবর্ষে নতুন দিগন্ত উন্মোচিত হোক—এই আবেদন জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল মহাশয় স্পর্শকাতর বিষয়টি উদ্বেগের সঙ্গে আপনার মাধ্যমে পেশ করলেন এ বিষয়ে আমরা সবাই মিলে গভীর উদ্বেগ প্রকাশ করছি। এই বিষয়টা শুধু বিচ্ছিন্ন ঘটনা নয়। একজন উন্মাদ, বাল ঠাকরে একটি অনুষ্ঠানে যে ধরনের মন্তব্য করেছেন, তা ভারতবর্ষের প্রত্যেকটি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। একটা বিপদজনক অধ্যায় রচিত হল ভারতবর্ষের ইতিহাসে। আজকের

সংবাদপত্রে যে কথাগুলি বেরিয়েছে তা কলঙ্কজনক অধ্যায় রচিত হয়েছে। তাই বলছি, আপনার নেতৃত্বে আজকে প্রস্তাব গ্রহণ করি, এই বিপদজনক মন্তব্যে বাংলার সচেতন মানুষ তীব্র ধিক্কার জানাচ্ছে এবং ভারতবর্ষের অখন্ডতা, স্বাধীনতা, ধর্মনিরপেক্ষতা এবং সাম্প্রদায়িক সম্প্রীতির ভীতকে সুদৃঢ় করার জন্য আপনি একটা প্রস্তাব নিয়ে আসুন। আমরা কেন্দ্রীয় সরকারকে বলি, এই ধরনের বিপদজনক উক্তি আর একবারও যেন উচ্চারিত না হয়। বাংলার সচেতন মানুষ আজকে এর প্রতিবাদে গর্জে উঠবে। মাননীয় সদস্য যা বললেন তার সঙ্গে আমরা সহমত পোষণ করে আপনাকে অনুরোধ করছি, আপনি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে ঐ উন্মাদ ব্যক্তিটি যে বক্তব্য রেখেছেন তার বিরুদ্ধে তীব্র ধিক্কার জানাতে ব্যবস্থা গ্রহণ করতে বলুন।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব সামান্য ব্যাপার নয় এবং শুধুমাত্র প্রতিবাদ করেই কর্তব্য শেষ করা নয়। আমি একটা দাবি করতে চাই যেটা রবীনবাবু উপস্থাপন করেছেন—ঐ ব্যক্তিটি সংবিধান বিরোধী মন্তব্য করেছেন, সংবিধানকে অবমাননা করেছেন। ইমিডিয়েটলি ওকে গ্রেপ্তার করা হোক। আমরা এই প্রস্তাব হাউস থেকে নিই এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাই কেন ওকে গ্রেপ্তার করা হবে না এবং দরকার হলে—আমরা ভারতবর্ষের নাগরিক হিসাবে আমাদের আইন-সম্মত অধিকার আছে—আদালতের শরণাপন্ন হতে পারি যে ওকে গ্রেপ্তার করা হোক, কারণ ওর বক্তব্য সংবিধান বিরোধী এবং সংবিধানকে অবমাননা করা হয়েছে। আজকে যে জিনিস ঐ ব্যক্তিটি করেছে—যদি প্রতিরোধ না করি, আইনগতভাবে এবং রাজনৈতিক দিক থেকে এটা কংগ্রেস, কমিউনিস্ট, শিবসেনার ব্যাপার নয়—তাহলে দেশের সংবিধানের বিপর্যয় হয়। এর চেয়ে বড় বিপর্যয় আর কিছু হতে পারে না। এটা কোনও একটি সম্প্রদায়ের ব্যাপারে নয়, তার চেয়েও বড় কথা সারা বিশ্বের কাছে ভয়ানকভাবে ক্ষতিগ্রস্থ হলাম। যাদের উদ্দেশ্যে ঐ ব্যক্তিটি বলেছেন—তার জানা উচিত এই সম্প্রদায়ের মানুষ ইন্দোনেশিয়ার পরেই সবচেয়ে বেশি সংখ্যক মানুষ এই ভারতবর্ষে বসবাস করেন, প্রায় ১৮ থেকে ২০ কোটি মানুষ। স্বভাবতই এই রকম আক্রমণাত্মক কথা বলা সংবিধান বিরোধী এবং সংবিধানকে অবমাননা করা হয়েছে। আমার দাবি হল ঐ ব্যক্তিটিকে গ্রেপ্তার করা হোক। গ্রেপ্তারের দাবি করা হোক এবং দরকার হলে যাতে গ্রেপ্তার করা হয় তার জন্য সরকার থেকে হাইকোর্টে আবেদন করা হোক।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় স্পিকার স্যার, সত্যিই আশ্চর্যের বিষয় আমরা ভাবতে পারি না। একটা প্রকাশ্য সমাবেশে মুখ্যমন্ত্রীর শপথ অনুষ্ঠানে একজন রাজনৈতিক নেতা এইভাবে বক্তব্য রাখবেন এবং এটা সংবিধান বিরোধী। ভারতের যে ঐতিহ্য, যেসব মণীষীরা ভারতকে স্বাধীন করে গেছেন, ধর্মনিরপেক্ষতা সৃষ্টি করে গেছেন এবং আত্মত্যাগের মধ্য দিয়ে যেভাবে ভারত স্বাধীন হয়েছে সেখানে একজন রাজনৈতিক উন্মাদ ক্ষমতা দখলের জন্য যে কান্ড করছেন তাকে আমাদের পক্ষ থেকে এই বিধানসভায় ধিক্কার জানাচ্ছি। অবিলম্বে তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি এবং যাতে গোটা ভারতের

মানুষ যুক্ত হয়ে তার বিরুদ্ধে যাতে প্রতিবাদ করে, আমাদের পার্টির পক্ষ থেকে আমি আপনার নেতৃত্বে এই প্রতিবাদ জানাবার প্রস্তাব রাখছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার আমাদের মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রনাথ মন্ডল যে বিষয়টি এখানে উত্থাপন করেছেন সেটা হচ্ছে আজ ভয়ঙ্কর দুর্দিন। এই উন্মাদ বাল থ্যাকারের যেসব কথাবার্তা খবরের কাগজে বেরিয়েছে তা অত্যন্তই সংবিধান বিরোধী। ভারতের যে সাম্প্রদায়িক সম্প্রীতি সেই সম্প্রীতি ক্ষুণ্ণ হওয়ার যে ষড়যন্ত্র চলছে এটা তারই অংশবিশেষ। কাজেই এই বিষয়ে আপনার নেতৃত্বে আমরা ধিক্কার জানাব। অবশ্য এটা সত্যি যে আজকে বাল থ্যাকারে যেসব কান্ড করছেন, গুজরাট এবং মহারাষ্ট্রে যেভাবে সাম্প্রদায়িক শক্তি দাপিয়ে বেড়াচ্ছে তার জন্য কংগ্রেসই দায়ী। আজকে ভাল ভাল কথা বললে কি হবে? এর জন্যই ঐ কংগ্রেসই দায়ী। কংগ্রেস যে সমাজবিরোধী তা চিহ্নিত করা দরকার **(গোলমাল)**।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল যা বলেছেন তা সত্য। ভারতবর্ষ একটা জটিল পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়েছে। বাল থ্যাকারে একজন ডিক্টেটর। তিনি সংবিধান বিরোধী কথা বলছেন এবং সঙ্গত কারণেই রবীনবাবু সহ সমস্ত ভারতবর্ষের তথা পশ্চিমবঙ্গে যারা সাম্প্রদায়িক শক্তির বিরোধী তারা এর প্রতিবাদ করেছেন। আমি ধন্যবাদ জানাব আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া এবং সুব্রত মুখার্জিকে কারণ তারাও বলেছেন যে এই সব কথা সংবিধান বিরোধী। তবে আমরা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট গণতান্ত্রিক ধর্মনিরপেক্ষ মানুষের মধ্যে ঐক্য গড়ে তোলবার প্রচেষ্টা চালাচ্ছি এই হাউসে। সুতরাং এখানে এই বিষয় নিয়ে কোনও রকম বিতর্ক করা উচিত হবে না। আমি বলব তপনবাবু প্রথমে যে কথা বলেছেন, আমি একমত। কিন্তু এটাও ঠিক যে সাম্প্রদায়িক শক্তি কেন মাথাচাড়া দিয়ে উঠল সেটাও দেখা দরকার আছে। কিন্তু এই ইস্যুতে আজকে কোনও বিতর্ক করা উচিত নয়। তবে যে পথেই হোক আমরা সংবিধান মেনে চলি। কিন্তু যেখানে ধর্মনিরপেক্ষতার বিরুদ্ধে, গণতন্ত্রের বিরুদ্ধে সম্প্রীতির বিরুদ্ধে যে কথা বলা হবে সেখানে আমাদের সংগ্রাম করতে হবে। সংখ্যালঘু সম্প্রদায়ের বিরুদ্ধে দেশ থেকে বের করে দেওয়ার কথা বলা হয়েছে যেটা সংবিধান বিরোধী কথা, তার বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষকে ভারতবর্ষের মানুষকে ঐক্যবদ্ধ ভাবে সংগ্রাম করতে হবে। এখানে কোনও বিতর্ক আসা উচিত নয় বলে আমি মনে করি। আমরা সকলে ঐক্যবদ্ধ হয়ে ভারতবর্ষের গণতন্ত্র, ধর্মনিরপেক্ষতা এবং সম্প্রীতি রক্ষার জন্য এক হয়ে এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সংগ্রাম করব। কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করব যে এই বক্তব্যের বিরুদ্ধে আইনগত ভাবে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক এবং প্রয়োজন হলে বাল থ্যাকারকে সংবিধান বিরোধী উক্তি করার জন্য গ্রেপ্তার করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বাল থাকারের যে উক্তি সেটা উত্থাপিত হয়েছে। বাল থাকারের এই উক্তি অত্যন্ত নিন্দনীয়, জাতীয় সংহতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতির পরিপন্থী। বিচ্ছিন্নতাবাদী শক্তি, প্রাদেশিক শক্তি আজকে যেভাবে মাথাচাড়া

দিয়েছে, দেশের বিপদ যা দেখা দিয়েছে, এই ধরনের উক্তি সেই বিপদকে আরও সাহায্য করব। কাজেই এই উক্তির জন্য আমি তীব্র ধিক্কার জানাচ্ছি, নিন্দা জানাচ্ছি। আজকে বিচ্ছিন্নতাবাদী শক্তি, প্রাদেশিক শক্তি, আঞ্চলিকতা, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে যাতে শক্তিশালী আন্দোলন করা যায়, জনমত গড়ে উঠতে পারে তার জন্য উদ্যোগ নেওয়া দরকার এবং এটা পর্যালোচনা করা দরকার যে বিচ্ছিন্নতাবাদী শক্তি, প্রাদেশিক শক্তি আজকে মাথাচাড়া দিয়ে ওঠার সুযোগ পাচ্ছে কেন? আজকে এটা অনুসন্ধান করা দরকার এবং তাকে প্রতিহত করা দরকার। বামফ্রন্ট সরকারের গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে যে দুর্বলতা, তার সুযোগ নিয়ে আজকে এই সমস্ত বিচ্ছিন্নতাবাদী শক্তি যে মাথাচাড়া দিচ্ছে, এটাও ঘটনা। কাজেই সেই দিক থেকে সেগুলি প্রতিরোধ করার আন্দোলনকে আরও শক্তিশালী করা দরকার। এই কথা বলে বাল থাকারের এই উক্তির তীব্র বিরোধিতা করে, নিন্দা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ মিনিস্টার থাকলে ভাল হত, কারণ এতবড় একটা বিষয়ে এখানে আলোচনা হচ্ছে। আপনি জানেন যে যাকে লক্ষ্য করে এই কথাগুলি বলা হচ্ছে, তিনি 'সামনা' পত্রিকা পরিচালনা করেন। সেই 'সামানা' পত্রিকায় ধারাবাহিক ভাবে সংখ্যালঘু মুসলমানদের বিরুদ্ধে তিনি এই সব কথা লিখে চলেছেন। আজকে যে কথা বলেছেন তার বিরুদ্ধে ওখানকার এমিনেন্ট জুরিস্ট এবং বুদ্ধিজীবীরা বোম্বে হাই কোর্টে অভিযোগ এনেছেন। কিন্তু দুঃখের বিষয়, বোম্বে হাইকোর্টের ডিভিসন বেঞ্চ বলে দিয়েছে যে না, এটা কিছু অন্যায় করেনি। পরবর্তীকালে যারা ইনটেলেকচুয়াল তারাও বোম্বে হাইকোর্টে আবেদন করেছিলেন। তারপরে তারা সুপ্রীম কোর্টে যান। কিন্তু দুঃখের কথা হচ্ছে, আমাদের বিচার ব্যবস্থায় এর বিরুদ্ধে কোনও রায় দেওয়া সম্ভবপর হয়নি। তারা বোম্বে হাইকোর্টের রায়কে বহাল করেছেন। সুতরাং এই জাতীয় কাজ যে করেছে তার সাহস পাবার কারণও আছে। আজকে রাজনৈতিক ভাবে একটা লোকের কথাই শেষ কথা নয় বলে আমি মনে করি। এখনও সময় আছে, ভারতীয় সংবিধান বাতিল্ হয়ে যায়নি। সংবিধানে বিধান আছে এবং সে অনুযায়ী আজকে মানুষ ভোট দিয়েছেন বলে ওরা ক্ষমতায় এসেছেন। আজকে এই একজনের কথাকে ধিক্কার নিশ্চয়ই জানাব। আজকে সারা দেশের সতর্ক হবার প্রয়োজন আছে। আমাদের এখান থেকে যে মনোভাব মাননীয় সদস্যরা ব্যক্ত করেছেন, এটা সময়োচিত এবং সরকারি দলের চিফ হুইপ এই রকম কোনও প্রস্তাব নিতে পারেন কি না সেটা জানা যেত। কারণ এটা ফাউন্ডেশন অফ ইন্ডিয়ান ডেমোক্রেসি, ইন্ডিয়ান স্টেট অ্যান্ড কনস্টিটিউশন কে আঘাত করেছে। সুতরাং এতে আমাদের উদ্বিগ্ন হওয়ার কথা, আহত হওয়ার কথা, উচ্ছ্বাসিত হওয়ার কথা নয়। কিন্তু এত বড় দানবীক শক্তির বিরুদ্ধে সুচিন্তিত ভাবে অগ্রসর হওয়া উচিত বলে আমি মনে করি। মাননীয় সদস্য যে উদ্বেগ এবং ধিক্কার প্রকাশ করেছেন, আমরা আরও সুশৃঙ্খল ভাবে আমাদের নিয়মানুযায়ী অ্যাকর্ডিং টু কনস্টিটিউশন, অ্যাকর্ডিং টু রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অফ বিজনেস-এর মধ্যে দিয়ে ব্যাপক আলোচনা করে প্রস্তাব গ্রহণ করতে পারি। শুধু এই রাজ্য থেকেই নয়, অন্যান্য প্রতিবেশী রাজ্য থেকেও

প্রস্তাব গ্রহণ করতে হবে। একাধিক রাজ্যের সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী যোগাযোগ করুন। আমাদের তরফ থেকে যেটুকু সম্ভব আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে করব। এটা সাংঘাতিক ঘটনা। ইট ইজ এ গালিবল ফোর্স রেজিং ইটস আগলি হেড হিটিং দি ভেরি ফাউন্ডেশন অফ ইন্ডিয়ান কনস্টিটিউশন। একথা বলে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর জন্য অপেক্ষা করি এবং সাংবাদিক, ইনটেলেকচুয়াল যারা আছেন তাদের সঙ্গে যোগাযোগ করি। দেশে বিচার ব্যবস্থা আছে, সংসদ আছে। আজকে কেন্দ্রীয় বাজেট পাস হয়েছে, সেই নিয়ে তারা ব্যস্ত। যোগাযোগের ভিত্তি আরও ব্যাপক করার প্রয়োজন আছে। এই বিচ্ছিন্ন শক্তি এখানেও রয়েছে। এখানে তরুন বন্ধু আর এস পি-র বোলপুর কেন্দ্রে নির্বাচিত সদস্য যে অভিযোগ করেছেন সেটা বোধ হয় ঠিক হয়নি। এই সমস্যার ব্যাপারে বালখিল্য উক্তি সময়োচিত নয়। মাননীয় কৃষ্ণচন্দ্র হালদার, আপনি নিশ্চয় এটাকে সমর্থন করবেন না। উই অ্যাপিল টুইড স্যার, এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে প্রবীণ মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে কেন্দ্রের সঙ্গে একই সঙ্গে আমাদের অগ্রসর হওয়া উচিত।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় স্পিকার স্যার, খুবই উদ্বেগজনক ঘটনা, এখানে আজকে মাননীয় সদস্য রবীন মন্ডল যেটা উত্থাপিত করেছেন। ভারতবর্ষের সংবিধান এবং ধর্ম নিরপেক্ষতার উপর আঘাত হানা হয়েছে। মহারাষ্ট্রে সাম্প্রদায়িক শক্তির যে উদ্ভব ঘটেছে, সেই সম্পর্কে বাল থাকারের একটা ইন্টারভিউ আনন্দবাজারে বেরিয়েছে। সেটা দারুণ উদ্বেগজনক। আনন্দবাজারে যে কোটেশন বেরিয়েছে, তাতে একথা আছে যে, দরকারে তারা পশ্চাদদেশে আঘাত করতে কুণ্ঠিত হবে না। তার এই উক্তি এখানকার সমস্ত খবরের কাগজের পৃষ্ঠায় পৃষ্ঠায় বেরিয়েছে। যদিও এই অল্প পরিসরে বাবরি মসজিদের ঘটনার উল্লেখ করার সময় নেই, তবে ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটে গেছে সেরকম বিপদ আবার একটা ঘটতে যাচ্ছে। এই উক্তির ফলে আজকে ভারতবর্ষের সংবিধান এবং ধর্মনিরপেক্ষতার উপর দারুণ রকম আঘাত এসেছে। আজকে নতুন ভাবে একটা সাম্প্রদায়িক শক্তি উত্থান হতে চলেছে। এর বিরুদ্ধে সমস্ত গণতান্ত্রিক শক্তি এবং বামপন্থী শক্তিগুলি যদি প্রতিরোধের রাস্তা গ্রহণ না করেন তাহলে ভারতবর্ষের সংবিধান ভেঙ্গে চুরমার হয়ে যাবে। পার্টিতে আমরা যে মনোভাব নিয়েই চলি না কেন, আমাদের দেশকে কিন্তু ঐক্যবদ্ধভাবেই এগিয়ে নিয়ে যেতে হবে, কারণ দেশটা থাকলে সমস্ত রাজনৈতিক শক্তি আত্ম-বিশ্লেষণ করতে পারবেন। আজকে বাল থ্যাকারের মতো এক সাম্প্রদায়িক শক্তি ভারতবর্ষের সংবিধানকে শাসন করতে চাইছেন। তিনি বলছেন আগামী দিনে আমরা আসমুদ্র হিমালয় শাসন করব। তার এই রকম উক্তিও কাগজে পড়েছি। এরকম একটা ভয়াবহ শক্তির বিরুদ্ধে সমবেত প্রতিরোধ গ্রহণ করা উচিত। তারজন্য এখানে সম্মিলিতভাবে ধিক্কার প্রস্তাব গ্রহণ করে কেন্দ্রীয় সরকারকে বলা হোক এর বিরুদ্ধে হস্তক্ষেপ করবার জন্য। সংবিধানের এই বিপদে ঐক্যবদ্ধভাবে দেশব্যাপী গণ-আন্দোলনের জোয়ার যাতে আমরা সৃষ্টি করতে পারি তারজন্য দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী লক্ষ্মীচরণ দে ঃ** মিঃ স্পিকার স্যার, গতকালের যে উক্তিকে কেন্দ্র করে এখানে

আলোচনা হচ্ছে সেটা দারুণভাবে উদ্বেগপূর্ণ। আমি কয়েক দিন ধরে লক্ষ্য করছি, যেদিন থেকে মহারাষ্ট্র এবং গুজরাটে শিবসেনা এবং বি জে পি-র উত্থান হয়েছে সেদিন থেকে সাধারণ মানুষের মধ্যে ভীতি সন্ত্রস্ততা দেখা দিয়েছে কলকাতায় থাকা সত্ত্বেও। গতকালের ঐ উক্তির দ্বারা ভারতবর্ষে নতুন করে সাম্প্রদায়িক সম্প্রীতিকে ক্ষুণ্ণ করবার প্রচেষ্টা শুরু হল বলে আমার ধারণা। সেজন্য এই মুহূর্তে সতর্কতার সঙ্গে সাম্প্রদায়িক এবং বিচ্ছিন্নতাবাদ বিরোধী শক্তিগুলোকে এক জায়গায় আনার প্রচেষ্টা করা উচিত। অন্তত এটুকু বলা যায় যে, ভারতবর্ষের সংবিধানকে রক্ষা করবার ক্ষেত্রে উত্তরপ্রদেশ সরকার ভেঙ্গে দেবার পর যে কেস হয় সেই কেসে সুপ্রীম কোর্টে যে রায় দেন তাকে যদি আমরা ধরি তাহলে আমরা বলতে পারি যে, শিবসেনার রাজনৈতিক দল হিসাবে স্বীকৃতি থাকা উচিত, কি উচিত নয়। কারণ সুপ্রীম কোর্ট বাবরি মসজিদ ভাঙ্গবার কারণে উত্তরপ্রদেশ সরকার ভেঙ্গে দেওয়াটাকে যেখানে সঠিক বলে বলেছেন তাতে করে এটা নিশ্চয়ই বলা যায়। কাজেই এই প্রশ্নটা আমরা সামনের সারিতে নিয়ে আসতে পারি যে, তার এই উক্তিটা সংবিধান বিরোধী হয়েছে। এখানে জয়নাল সাহেবও উল্লেখ করেছেন, নিশ্চয়ই আমাদের রাজ্যে যেসব পার্টি রয়েছেন আমরা সবাই সাধারণ মানুষের সহায়তায় বিচ্ছিন্নতাবাদী এবং সাম্প্রদায়িক শক্তিগুলোকে মাথাচাড়া দিয়ে উঠতে দিইনি। সেজন্যই বলছি, সকল পার্টির সঙ্গে এবং আপনাদের সঙ্গেও কথা বলব যাতে ঐক্যবদ্ধভাবে এর বিরুদ্ধে প্রচারে নামা যায় তার প্রচেষ্টা করা হবে। যেভাবে সামনের সারিতে দাঁড়িয়ে তিনি যে উক্তি করেছেন তার প্রতিবাদ করা উচিত। প্রতিবাদের সঙ্গে সঙ্গে মিলিত ভাবে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কিভাবে লড়াই করা যায়, বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে কিভাবে লড়াই করা যায় সেটা আমাদের ভাবতে হবে। লড়াই করতে গিয়ে সব দিক থেকে মানুষকে কিভাবে ঐক্যবদ্ধ করা যায় সেটা চিন্তা করতে হবে। বিশেষ করে সাধারণ মানুষ ভুল বুঝে কিভাবে তাদের পক্ষে চলে গেল সেটা আমাদের ভাবতে হবে। সবটা নিয়ে মিলিত ভাবে আলোচনা করে বিধানসভার আইনের মধ্যে আমাদের আইনের মধ্যে কিভাবে কি করা যায় সেটা দেখা উচিত বলে আমি মনে করি। জয়নাল আবেদিন সাহেব বলেছেন, নিশ্চয়ই আমরা মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করব। সকলকে নিয়ে মিলিতভাবে পশ্চিমবাংলার মধ্যে, সারা ভারতবর্ষের মধ্যে আমাদের কি করণীয় আছে সেই বিষয়ে আমরা আলোচনা করব।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে রেল বাজেটে রেলের ভাড়া এবং মাসুল বাড়িয়ে ৭৫০ কোটি টাকার বাড়তি বোঝা সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হল। এই রেলের ভাড়া এবং মাসুল বৃদ্ধির ফলে সাধারণ যাত্রীদের শুধু মাত্র বোঝা বাড়িয়ে দেওয়া হল তা নয়, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র দামের বৃদ্ধির ঘটবে। ভাড়ার সিংহভাগ বাড়ানো হল মান্থলী টিকিট হোল্ডারদের উপর এবং সিজিন টিকিট হোল্ডারদের উপর। দ্বিতীয় শ্রেণীতে মান্থলী টিকিটের উপর ৫ টাকা থেকে ৮০ টাকা পর্যন্ত ভাড়া বাড়ানো হল। তার উপর কোয়াটারলি টিকিট যেখানে আগে ২.৫ পারসেন্ট ছিল সেটাকে এবারে বাড়িয়ে করা হল ২.৭ পারসেন্ট। এক দিকে যেখানে টিকিটের ভাড়া এবং মাসুল বৃদ্ধি হল অন্য দিকে

াত্রী সাধারণের সুযোগ সুবিধার বৃদ্ধির সুযোগ রেল বাজেটে পাওয়া গেল না। নতুন প্রকল্প াশ্চিমবাংলা পেল না। চালু প্রকল্পের কিছু বরাদ্দ পাওয়া গেল। একলাক্ষী-বালুরঘাট প্রকল্প াহ অন্যান্য সামান্য কতকগুলি প্রকল্পের জন্য সামান্য টাকা বরাদ্দ করা হল কিন্তু লক্ষ্মীকান্তপুর-ামখানা প্রকল্পের জন্য কোনও টাকা বরাদ্দ করা হয়নি। সেখানে গত বছরে যেটুকু কাজ য়েছে সেটা বন্ধ হয়ে যাবে। এর ফলে সুন্দরবনের মানুষ বঞ্চিত হল। এই জনবিরোধী রেল াজেটের আমি প্রতিবাদ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে রেল বাজেট উত্থাপিত করা ল, এই বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গকে আবার বঞ্চিত করা হল। এতে সাধারণ মানুষের ‍উপর বাড়তি বোঝা চাপানো হয়েছে। বিশেষ করে কয়েকটি মানুষকে চুড়ান্ত ভাবে প্রতারণা করা হয়েছে। আমাদের এখানে গত বছরের কয়েকটি প্রকল্প নতুন করে চালু করা হচ্ছে এবং সটাকে ফলাও করে প্রচার করা হচ্ছে যাতে বিষয়টা সকলের নজরের বাইরে থাকে। তবারে শিয়ালদহ থেকে একটা ট্রেন চলত জয়পুর পর্যন্ত। সেই ট্রেন বন্ধ করে দিয়ে হাওড়া থেকে যোদপুর পর্যন্ত করা হয়েছে। দিল্লি জনতা এক্সপ্রেস, যার মাধ্যমে কম পয়সার যাত্রীরা াতায়াত করতে পারত। সেই ট্রেনকে বাতিল করে সেটা এখন ব্যানারস পর্যন্ত করা হয়েছে, দিল্লি পর্যন্ত যেতে পারবে না। আর একটা মারাত্মক বোঝা চাপানো হয়েছে দূরপাল্লার যাত্রীদের উপর। দূরপাল্লার যাত্রীরা টেলিসকোফিক ফেয়ার রেটে ২৫ শতাংশ ছাড় পেত, সেটা এবারে তুলে দেওয়া হল। বাড়তি নতুন করে ২৫ শতাংশ দূরপাল্লার যাত্রীদের উপর বোঝা চাপানো হল জাংশন চেঞ্জ করার জন্য। এখানে ১১টি ওয়াগন শিল্প আছে। এই ১১টি ওয়াগন শিল্পে অর্ডার নেই বলে গর্তবারে আমরা সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে গিয়েছিলাম অর্ডার দেবার জন্য। সুব্রতবাবুর বাড়ির পাশে একটা কারখানা আছে। এখানে ওয়াগন শিল্পে রেল বাজেটে নতুন কোনও অর্ডার নেই। এই ১১টির মধ্যে ৪টি রাষ্ট্রায়ত্ত সংস্থা। রেল বাজেটে মান্থলি টিকিটের উপর ভাড়া ঘটিয়ে, মাসুল বৃদ্ধির করে সাধারণ মানুষের উপর বাড়তি বোঝা চাপানো হল। আবার আজ বিকালে যা ঘটতে যাচ্ছে তাতে ৭৭ শতাংশ জিনিসের মূল্য বৃদ্ধি ঘটবে। এই বাজেটের বিরুদ্ধে আন্দোলনের জন্য, এই বাজেটের বিরুদ্ধে নিন্দা করার জন্য এখানে প্রস্তাব রাখছি। পাশাপাশি এটাও জানাতে চাই, এই জনবিরোধী রেল বাজেটের বিরুদ্ধে ২০ তারিখে বাম-যুব সংগঠনগলো প্রতিবাদের ডাক দিয়েছে। আমি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমস্ত বিধায়কদের কাছে আবেদন রাখছি, এই জনবিরোধী রেল বাজেটের বিরুদ্ধে সোচ্চার হওয়ার জন্য এবং পশ্চিমবঙ্গের ন্যায্য দাবির পক্ষে সোচ্চার হওয়ার জন্য।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে শিল্পায়নের নামে বামফ্রন্ট সরকার কিভাবে বিদেশিদের কাছে তার মাথা বিক্রি করে দিয়েছে, গ্রেট ইস্টার্ন হোটেল প্রাইভেটাইজেশনের ব্যাপারে তাদের সাম্প্রতিক প্রস্তাব সেটাকেই স্পষ্ট করেছে। স্যার, আপনি জানেন, গ্রেট ইস্টার্ন হোটেলের শ্রমিক ইউনিয়নকে মন্ত্রী একটা প্রস্তাব দিয়েছে যে, গ্রেট ইস্টার্ন হোটেল তুলে দেওয়া হবে ফরাসি এক গ্রুপের হাতে এবং বর্তমানে যে কর্মীরা আছে, তাদের স্বেচ্ছায় অবসর নিতে হবে,

না হয় এই হোটেলের কর্মচারিদের একটা নতুন ট্যুরিস্ট লজে চাকরি নিতে হবে। এই হাউসে আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই, এই প্রস্তাব সরকারের সম্পূর্ণভাবে মাথা বিক্রি করে দেওয়ার জন্য। আমি বুঝতে পারছি না, গ্রেট ইস্টার্ন হোটেলের যদি আধুনিকিকরণ করতে হয়, তাহলে রাজ্য সরকারের আওতায় রেখে আধুনিকিকরণের অসুবিধা কি? একটা ফরাসি গ্রুপের হাতে তারা এই আড়াইশ কোটি টাকার সম্পত্তি মাত্র ১০ থেকে ১২ কোটি টাকাতেই দেওয়া পরিকল্পনা করেছেন। বলা হয়েছে, এখানকার শ্রমিকরা যদি স্বেচ্ছায় অবসর নেয়, তাহলে তাদের ৩৬ মাসের মাইনে দেওয়া হবে। যে শ্রমিকের আরও ২০ বছর চাকরি আছে, তাকে যদি মাত্র ৩ বছরের মাইনে দেওয়া হয়, সেটা অবশ্যই শ্রমিক বিরোধী হবে। আবার, শ্রমিকদের যদি নতুন করে কোনও ট্যুরিস্ট লজে চাকরি নিতে হয়, তাহলে আবার নতুন করে ইন্টারভিউ দিতে হবে। আমি সি পি এম, সিটু, সবাইকেই এই প্রস্তাব দিচ্ছি, সরকারের এই প্রস্তাবের বিরুদ্ধে মত দেবেন।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার আমার নির্বাচনী কেন্দ্র করিমপুর। এই করিমপুরে ৮২ সালে দুটো ব্লক হয়েছে এবং যেখানে লোকসংখ্যা দিন দিন বাড়ছে। আড়াই লক্ষ, তিন লক্ষ লোক সেখানে বসবাস করে। এটা সীমান্ত এলাকা। এই এলাকায় একটাই প্রাথমিক হাসপাতাল ছিল, সেটা রুর‍্যাল হাসপাতালে পরিণত করা হয়েছে। দ্বিতীয় ব্লক ইতিমধ্যেই তৈরি হয়ে গেছে। এখানে একটা প্রাথমিক স্বাস্থকেন্দ্র চালু করার জন্য পঞ্চায়েতের মাধ্যমে, জেলা-পরিষদের মাধ্যমে সরকারকে জানিয়েছি। তারপর সরকার সিদ্ধান্ত নিয়ে একটা চিঠি ৮৮-৮৯ সালে আমাদের কাছে পাঠান, সেখানে নতিডাঙা গ্রাম-পঞ্চায়েত এলাকায় এই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হোক এই বলে সরকার নির্দেশ দিয়েছেন। অথচ এখনও পর্যন্ত সেই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হয়নি। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছিলাম। স্যার, হাওড়ায় ব্যাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্কের লাইসেন্স ক্যান্সেল হয়ে গেছে। রিজার্ভ ব্যাঙ্ক এটির পুনর্নবীকরণ করল না। এটা তারা জানিয়ে দিয়েছে। এর কাঠামোটা নষ্ট হয়ে গেছে। এখানে উল্লেখযোগ্য হল বোর্ডটা সি পি এম এর। এখানে একটা সংখ্যা দিচ্ছি ব্যাঁটরা সমবায়-এর ১১ কোটি ৩৯ লক্ষ ৩২ হাজার টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। এর ওয়ার্কিং ক্যাপিটাল ৮ কোটি ৭০ লক্ষ ১৩ হাজার টাকা। স্বভাবতই এই সমবায় ব্যাঙ্কে যাদের টাকা রয়েছে, তারা উদ্বিগ্ন হয়ে পড়েছে। রিজার্ভ ব্যাঙ্কের হিসাবে ৫ কোটি ৭৬ লক্ষ ৮০ হাজার টাকা তামাদি হয়ে গেছে। এই সমবায় ব্যাঙ্কের দেওয়া ঋণের ৪৫.৩ শতাংশ অর্থ তামাদি বা ব্যাক ডেট হয়ে গেছে। বিভিন্ন সময়ে এই ব্যাঙ্ক যে টাকা ঋণ দিয়েছে, ১১ কোটি ১২ লক্ষ ৪৫ হাজার টাকা, এই টাকা তিন বছরের মধ্যে আদায় হয়নি। যে টাকা অনাদায়ী আছে তার পরিমাণ হল ২৪ কোটি ২৭ লক্ষ ৫৬ হাজার টাকা।

এই ব্যাঙ্ক 'হাওড়া আবাসন সমবায় সমিতিকে সমস্ত প্রচলিত আইন ভেঙে জামিনদার ছাড়া দিয়েছে দু কোটি টাকা। এই কো-অপারেটিভ ব্যাঙ্কগুলো যে ধার দেয়, তারজন্য প্রথমে পার্মিশন নিতে হয় এবং পরে একটা মর্টগেজ যেটা করতে হয়, সেদিকে না গিয়ে লোন দিয়েছে কোটি কোটি টাকা। উদয় নারায়ণপুরে যে কোল্ড স্টোরেজ আছে, তারজন্য মাননীয় সদস্য পান্নাবাবু ২৪ লক্ষ টাকা নিয়েছেন। তিনি এখনও পর্যন্ত সেই টাকা শোধ দেননি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পানিহাটিতে দ্রুত নগরোন্নয়নের ফলে উন্নত পরিবেশের জন্য বিদ্যুতের চাহিদা বেড়েছে। কিন্তু বিদ্যুত প্রবাহ ভীষণ কম। তার কারণ হচ্ছে, বিদ্যুতবাহী ৩নং তার, আর্থ পাইপ ইত্যাদি সরঞ্জামের অভাব। এরফলে গ্রাহকদের বিদ্যুত দেওয়া যাচ্ছে না এবং প্রায় সাড়ে ছশোর মতো গ্রাহকের নাম গ্রাহক তালিকায় পড়ে আছে। পানিহাটিতে রহড়া, সি ই এস সি এবং রাজারহাট প্রভৃতি জায়গা থেকে বিদ্যুত নিতে হয়। আমি মাননীয় বিদ্যুতমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে ওখানে একটি সাব-স্টেশন অন্তত পক্ষে ১৫ মেগাওয়াটের করা হয় তার ব্যবস্থা করুন। এটি করা হলে ওখানকার মানুষের চাহিদা পূরিত হবে বলে আমার ধারণা।

**(শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী আব্দুস সালাম মুন্সির নাম ডাকা হয়। কিন্তু এরা ঐ সময়ে উপস্থিত ছিলেন না।)**

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দুজনেই দেখছি হাউসে উপস্থিত আছেন দুজনেরই দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, বনগাঁর বুকের উপর দিয়ে ইছামতী নদী বয়ে গিয়েছে। এই ইছামতীর প্রেরণায় বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায় সাহিত্য রচনা করেছিলেন। যে ইছামতীর উপরে হাজার হাজার মৎস্যজীবী নির্ভরশীল ছিল, যে ইছামতীর উপরে নির্ভর করে আর এল আই সেচ প্রকল্পের মাধ্যমে বনগাঁয় বাম্পার ক্রপ উৎপাদন হচ্ছে, যে ইছামতীর দুধারে অবস্থিত বনগাঁ শহর-এর সৌন্দর্য বৃদ্ধি করছে, সেই ইছামতীর সংস্কারের অভাবে মজে যেতে বসেছে। এই বিষয়ে আমি বারবার হাউসে তুলেছি এবং দৃষ্টি আকর্ষণী প্রস্তাব তুলেছি। মাননীয় সেচমন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় কলিং অ্যাটেনশনের উত্তরে আমাদের অ্যাসিওর করেছিলেন যে ইছামতীর সংস্কার করা হবে। আমি পরবর্তীকালে শুনেছি যে, বিষয়টি মাননীয় মন্ত্রী গণেশচন্দ্র মন্ডলের হাতে অর্পণ করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয়, আজ পর্যন্ত তার সংস্কার করা হচ্ছে না। নদীটি মজে গেছে। মানুষ পারাপারের মতো অবস্থা নেই, জোয়ার ভাঁটা বন্ধ হয়ে গেছে। হাউসে কলিং অ্যাটেনশনের উপরে মাননীয় মন্ত্রী স্টেটমেন্টও করেছেন। এর পরেও যদি সংস্কার না করা হয় তাহলে আমাদের কলিং অ্যাটেনশন দেওয়ার কি প্রয়োজন আছে?

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার কেন্দ্র কাঁকশা।

[ 15th March, 1995 ]

সেখানে জঙ্গল মহল অঞ্চলে আদিবাসী মানুষরা থাকেন। সেখানে চার বছর আগে আই পি পি ফোরে একটি প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র তৈরি হয়েছে। স্বাস্থ্য দপ্তরের হাতে আজ ৪ বছর আগে অর্পিত হয়েছে। ওই জঙ্গল মহলে প্রায় ২৫-৩০ হাজার আদিবাসী সম্প্রদায় বাস করে। আজও সেখানে ওই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি চালু হয় নি। তারা পিছিয়ে পড়া মানুষ এবং স্বাস্থ্যের যে অধিকার সেই অধিকার থেকে তারা বঞ্চিত হচ্ছে। সেইকারণে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, শ্যামবাজার বনকাটি অঞ্চলের আদিবাসী সম্প্রদায়ের জন্য যেন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হয়। তা না হলে আদিবাসী মানুষদের মধ্যে বিক্ষোভ দেখা দেবে এবং বিচ্ছিন্নতাবাদী শক্তি তাতে মাথা চাড়া দিয়ে উঠবে। সুতরাং অবিলম্বে ওই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে বিভিন্ন জেলায় বিশেষ করে মফঃস্বল অঞ্চলে সরকারি বাস চলে। জলঙ্গী, রানীনগর, ডোমকল, ইসলামপুরে ৪টি ব্লকে মাত্র সরকারি ৪টি গাড়ি চলে। এই গাড়িগুলো আবার নানা অজুহাতে বন্ধ করে দেওয়া হচ্ছে। অহেতুক নানা সমস্যা এরফলে সৃষ্টি হচ্ছে। বেসরকারি যে বাস কিছু চলে সেই বাসগুলোও অনিয়মিত চলে। এমন কি ডোমকল থেকে কলকাতা যে বাসটি চলে করিমপুর হয়ে তারও রাস্তা পরিবর্তন করা হয়েছে এবং ঠিকমতো চলছে না। এন বি এস টি সি এবং সি এস টি সি পুনরায় যাতে ঠিকমতো চলে তার দাবি করছি। ওই রাস্তারও যাতে সংস্কার হয় তারজন্য পঞ্চায়েতকে দেখতে। আর বাসগুলো যাতে বন্ধ না হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন এবং পরিবেশ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করেছি ১০০ বছরের রাস্তা যেগুলো আছে, যেগুলো দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরে চেক পোস্টের ব্যবস্থা করা হয়েছিল, সেই রাস্তাগুলো হচ্ছে আলিপুরদুয়ার থেকে জয়ন্তী এবং বক্‌সা দুয়ার পর্যন্ত। এইসব রাস্তাগুলোতে চেক পোস্ট বসানোর ফলে সাধারণ মানুষের যাতায়াত অসুবিধা হচ্ছে এবং তাদের যাতায়াত বন্ধ করে দিয়েছে। এমন কি যারা ওখানে কমলা চাষ করে সেই ফরেস্টের তাদেরও কাজ করতে দেওয়া হচ্ছে না। ওই এলাকায় চা বাগানে জয়ন্তীর কর্মকর্তারা বারে বারে অভিযোগ করেছেন। ওখানে জয়ন্তীর আশেপাশে যেসব লোকজন বসবাস করে এবং এইভাবে ১০০ বছর ধরে লোকে ওখানে যাতায়াত করে আসছে তখন থেকে আজ অবধি প্রতিবাদ জানিয়ে আসছে। আমি আপনার মাধ্যমে বন দপ্তরের মন্ত্রীর কাছে আবেদন করছি তাতে অবিলম্বে ওই রাস্তা দিয়ে অবাধে মানুষ যাতায়াত করতে পারে তার ব্যবস্থা করুন। সম্প্রতি বিধানসভার বিধায়ক মনোহর তিরকিকেও ওখানে আটকানো হয়েছে। অত্যন্ত দুঃখের বিষয় যে, ওই এলাকার বিধায়ক হয়েও তাকে আটকানো হল। সুতরাং বনরক্ষার নামে, পরিবেশ রক্ষার নামে এইভাবে মানুষকে পর্য্যুদস্ত করা হচ্ছে। মানুষ যে ব্যবসা হাটবাজার করতে যাচ্ছে তাদেরও কাছ থেকে টাকা চাইছে তা না হলে বন্ধ করে দিচ্ছে। চা বাগানের কর্মচারিরা কাজে আসতে পারছে

না। ডি ভি আই টি এ এর চেয়ারম্যান ভি কে মেহেরো একটি আবেদনপত্র দিয়েছিলেন এবং এস এন চৌধুরি সচিব তিনিও দিয়েছিলেন। আমি ওখানকার জনসাধারণের স্মারকলিপি আপনাকে দেব এবং ভি কে মেহেরার আবেদন পত্র আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে জমা দেব। এই ব্যাপারে যেন দৃষ্টি দেওয়া হয় তার আবেদন আমি রাখছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কাটোয়াতে স্কুলের শিক্ষা বর্ষ শুরু হবে। এখানে মেয়েদের পড়ার স্কুলের ভীষণ অভাব। এই বিষয়ে আমি গত বছরেও বলেছি। এই বছরও বলছি। নবম এবং দশম শ্রেণীতে ভর্তির ভীষণ অসুবিধা হচ্ছে। এখানে একটি হায়ার সেকেন্ডারি এবং একটি হাইস্কুল আছে। আর একটি জুনিয়র গার্লস স্কুল আছে। ফলে নবম ও দশম শ্রেণীতে ক্লাশে উঠলে পরে ভর্তির সঙ্কট ভীষণকারে দেখা দিচ্ছে। এ বছর আসন্ন যে বার্ষিক পরীক্ষা তাতে এই সমস্যা আরও বাড়বে। তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি মহকুমাস্তরে এই ধরনের সমস্যার সরকারি স্ত্রী শিক্ষা প্রসারের জন্য নানা কর্মসূচি নিয়েছে। কিন্তু ওখানে প্রতি বছর বহু ছাত্রী পড়াশুনা থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমার আবেদন কাটোয়ায় একটা উচ্চ-বিদ্যালয়, মেয়েদের জন্য তার অনুমোদন দেওয়া হোক বা জুনিয়র হাইস্কুলকে আপগ্রেডেশন করে এই সমস্যার নিরসন করা হোক।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা শান্তিপুর। সেখানে বিদ্যুৎ পর্ষদের একটা অফিস রয়েছে। ১৯৮৯ সালে সেখানে একটা আদেশনামা বেরিয়েছে, তাতে বলা হয়েছে যে, ফুলিয়া সেক্টরে এবং শান্তিপুরে একটা কল-সেন্টার-এর অফিস করা হবে। কিন্তু এখনও পর্যন্ত বিদ্যুৎ পর্ষদ সেখানে কোনও কার্যকর ভূমিকা গ্রহণ করেনি। বর্তমানে সেখানে বিদ্যুতের গ্রাহক সংখ্যা ১২ হাজার থেকে বেড়ে ২০ হাজারে দাঁড়িয়েছে। মানুষকে ৮/৯ কিলোমিটার এসে বিল কালেকশন করতে হয় এবং বিল পেমেন্ট করতে হয়। ফলে গ্রাহকরা অসুবিধার মধ্যে পড়েছে। ১৯৮৯ সালে ফুলিয়ায় সেক্টর অফিস ও শান্তিপুরে কল সেন্টার অফিস করার যে সরকারি আদেশ আছে গ্রাহকদের স্বার্থে সেটা অবিলম্বে করা হোক।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে কৃষি বিপনন মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে একটা গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি, বর্ধমান, নদীয়া এই তিনটি জেলায় বহু কৃষক পিঁয়াজের চাষ করেন। ফেব্রুয়ারি, শেষ থেকে এপ্রিল পর্যন্ত এই পিয়াজ ওঠে। এবং বিক্রি হয়। এ বছর সেই পিঁয়াজ বিক্রি হচ্ছে না, দাম খুব কমে গেছে, খরিদ্দার পাওয়া যাচ্ছে না। এই সময় নাসিক থেকে পিঁয়াজ আমদানি করা হয়। ফলে পেঁয়াজের দাম পড়ে যায়, কৃষকদের সর্বনাশ করা হয়। সেই জন্য আপনার মাধ্যমে, পিঁয়াজ যাতে বিক্রয় হয়, চাষীরা যাতে দাম পায় সেজন্য নাসিক থেকে এই দু-মাস পেঁয়াজ আমদানি বন্ধ করা হয় এবং বাইরে যাতে রপ্তানি করা যায় তার ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি।

[ 15th March, 1995 ]

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে ক্ষুদ্রকুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার এলাকার একটা গুরুতর সমস্যার সম্বন্ধে উল্লেখ করছি। আমার এলাকা কালনা মহকুমায় বহু তন্তুবায় কর্মী বাসে করে। তাদের উৎপাদিত শাড়ি এবং আরও নানা সামগ্রি তন্তুজ, তন্তুশ্রী প্রভৃতি সরকারি সংস্থাকে সমবায়ের মাধ্যমে সরবরাহ করে থাকে ফলে এই তন্তুবায় শ্রেণীর কয়েক লক্ষ টাকা পাওনা হয়েছে। কিন্তু তা তারা পাচ্ছে না। ফলে তারা ভীষণ আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছে। আমি অবিলম্বে ক্ষুদ্রকুটির শিল্প মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই টাকা তাদের দিয়ে দেওয়ার জন্য।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন ১৯৮৭ সালে দলমা পাহাড় থেকে হাতির পাল এসে মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়ায় ফসলের ক্ষতি-সাধন করে, ঘরবাড়ি ভেঙ্গে ফেলে এবং জীবনহানি ঘটায়। স্যার, কংগ্রেস আমলে, ফসল নষ্টের জন্য ১৮০ টাকা, এবং জীবনহানির জন্য সাড়ে পাঁচ হাজার টাকা দেওয়া হত। বামফ্রন্ট এটাকে বাড়িয়ে ফসল নষ্টের জন্য ৩০০ টাকা এবং জীবনহানির জন্য সাড়ে সাত হাজার টাকা করেছেন। কিন্তু ঘরবাড়ি ভাঙ্গার ফলে আর্থিক সাহায্য দেওয়ার কোনও প্রভিসন নেই। যাতে ঘর বাড়ি ভাঙ্গা হলে অর্থ দেওয়া হয় তার ব্যবস্থা করতে হবে। এবং ফসল নষ্টের জন্য যে ৩০০ টাকা দেওয়ার ব্যবস্থা আছে সেটা বাড়িয়ে ৫০০ টাকা এবং জীবনহানি ক্ষেত্রে দশ হাজার টাকা করার আবেদন আমি সংশ্লিষ্ট বনমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল কেন্দ্রীয় রেলমন্ত্রী যে বাজেট পার্লামেন্ট পেশ করেছেন তাতে পশ্চিমবঙ্গের মানুষের খুশি হওয়া উচিত। সারা ভারতবর্ষের ১৯টি নতুন ট্রেন চালু হচ্ছে, তার মধ্যে পশ্চিমবঙ্গে চালু হচ্ছে ৫টি। আমাদের মেট্রো রেলের জন্য ১৪০ কোটি টাকা ধার্য্য করা হয়েছে। আমি এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই দীঘা তমলুক রেল প্রকল্পের ক্ষেত্রে যেখানে ৭৩ কোটি টাকার বাজেট, সেখানে এ পর্যন্ত ২৩ কোটি টাকা খরচ হয়েছে, এবারের বাজেটে এর জন্য ধার্য্য করা হয়েছে ৩ কোটি ৪৩ লক্ষ টাকা। দীঘা হচ্ছে একটি পর্যটন কেন্দ্র, এখানে বাস ছাড়া অন্যভাবে যাতায়াতের কোনও সুযোগ নেই, সেখানে এই রেল লাইন এর কাজকে দ্রুত সম্পন্ন করার জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে, তার চেয়ে অধিকতর অর্থ বরাদ্দ করার জন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। এখানে চারিদিকে থেকে যারা চিৎকার করছেন, এরা প্রচারের জন্য চিৎকার করছেন, বিরোধিতা করার জন্য চিৎকার করছেন, রেলমন্ত্রী সি কে জাফর শরিফ যে রেলবাজেট প্লেস করেছেন এর চেযে জনমুখী বাজেট, এর চেয়ে ভাল বাজেট আর হতে পারে না। এরা এখানে যেটা করছেন, এটা প্রচারের জন্য করছেন, রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করার জন্য করছেন। দীঘা তমলুক রেল প্রকল্পর জন্য ৩ কোটি ৪৩ লক্ষ টাকা যেটা ধার্য করা হয়েছে, তার চেয়ে আরও কিছু টাকা বরাদ্দ করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ এখানে প্রার্থনা করছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা জানি যে প্রতি বছরের একটা ঐতিহ্য নিয়ে শান্তিনিকেতনের বসন্তোৎসব গড়ে উঠছে। এই বসন্তোৎসব-এ দেশ বিদেশের মানুষ

শান্তিনিকেতনে আসেন এবং সেখানে গুরুদেব রবীন্দ্রনাথের যে সমস্ত সংস্কৃতি কৃষ্টি আছে তার মধ্যে দিয়ে দিনটি পালন করা হয়। কিন্তু কিছু বহিরাগত সেখানে আসেন যারা শান্তিনিকেতনে গিয়ে অশ্লীল আচরণ করেন এবং শান্তিনিকেতনের পরিবেশ এতে কলুষিত হয় সেখানে আশ্রমবাসী ছাত্র-ছাত্রী, অভিভাবক-অভিভাবিকা এবং এলাকার সাধারণ মানুষ এতে বিব্রত বোধ করেন, একটা অস্বস্তিকর পরিবেশ সেখানে সৃষ্টি হয়। এই অবস্থাটা গোটা এলাকাকে কলুষিত করে। তাতে আইনশৃঙ্খলার অবনতি ঘটে। কাজেই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এবং সংস্কৃতি মন্ত্রীর কাছে আবেদন জানাবো তারা যেন এই বিষয়টি দেখেন এবং শান্তিনিকেতনের মতো জায়গায়, গুরুদেবের যেটা পীঠস্থান, কর্মস্থান সেটার পরিবেশ যাতে পবিত্র থাকে এবং সেখানকার যে ঐতিহ্য সেটাকে স্মরণ করে সেটা যাতে নির্বিঘ্নে হতে পারে তার জন্য আপনার মাধ্যমে আমি আবেদন জানাচ্ছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদের অধীনে রাজ্যে ৩৪টি প্রকল্পের মধ্যে ২০৪টি এম এন পি কেন্দ্র আছে, এইগুলিতে ৬ বছরের অনুর্ধ্ব ছেলে-মেয়েদের পুষ্টিকর খাবার দেওয়ার ব্যবস্থা আছে। কিন্তু ১৯৯২-৯৩ আর্থিক বছর থেকে এই এম এন পি খাতে কোনও অর্থ বরাদ্দ হচ্ছে না। স্থানীয়ভাবে ধার করে এই প্রতিষ্ঠানগুলো চলছে, এইভাবে চলতে পারে না এবং অর্থ বরাদ্দ না করার জন্য এম এন পি প্রোগ্রাম আজকে বন্ধ মুখে। তাই আমি মাননীয় সমাজ কল্যাণ মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক এবং কেন্দ্রগুলি যাতে চালু করা যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কাঁথি মহকুমায় ক্যানেলের জল ময়ূরাক্ষী ব্যারেজ থেকে পাওয়া যেত, কিন্তু সেই পাওয়ার ব্যাপারে এখন সন্দেহ দেখা দিয়েছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য সেই ব্যারেজ থেকে জল যাবে। বিহারের সিদ্ধেশ্বরী নদীতে নুনবিল প্রোজেক্টের জন্য জল আটকে যাবে এবং মুর্শিদাবাদের দিকে কোনও জল যাবে না। এই ব্যাপারটা দেখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলের অভাবে আজকে গাইঘাটার বিভিন্ন গ্রামে চাষের কাজ সম্পূর্ণ বন্ধ। আমার বিধানসভা কেন্দ্রে দুটি নদী আছে ইছামতী এবং যমুনা। সেখানে ব্রিজ হচ্ছে এবং সেখানে বাঁধ দেওয়ার ফলে জল আসছে না। প্রিন্সিপল এগ্রিকালচার অফিসার বারাসাত, অর্ডার দিয়েছে ওখান দিয়ে জল যাবে না। নদীর জল শুকিয়ে যাবার জন্য আর এল আই কাজ করছে না লোডশেডিংয়ের জন্য ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল চলছে না। ফলে চাষীদের চিন্তা বাড়ছে এবং তাদের মনে ত্রাশ সৃষ্টি হয়েছে, জল পাব কিনা, ফসল হবে কিনা। অবিলম্বে ইছামতী, যমুনা নদীর সংস্কারের কাজ করে আর এল আই পাম্পগুলিকে

চালু করে গ্রামের গরিব মানুষ যাতে চাষ করতে পারে সেই ব্যবস্থা করা হোক। সেখানে জলের অভাবে চাষের কাজ সম্পূর্ণ বন্ধ। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নদী ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা খানাকুল বন্যা প্লাবিত এলাকা, বিভিন্ন সময়ে সেখানে ফসল হয় না। গ্রীষ্মকালে ৩৫ থেকে ৪০ হাজার একর জমিতে বোরো ধান চাষ হয়। পাশের জেলা হাওড়ায় রূপনারায়ণ নদীর জলে পাঁচ-ছয়টি গ্রাম পঞ্চায়েত এলাকায় ধান চাষ হচ্ছে। খুবই দুর্ভাগ্যের বিষয় বর্ষায় প্রচুর জল পাওয়া গেলেও গ্রীষ্মকালে জল পাওয়া যায় না। সেইজন্য মুন্ডেশ্বরী নদীতে এবং হরিণখোলা চ্যানেলে জল যাতে ডিসচার্জ করা যায় এবং ফসল যাতে বাঁচানো যায় তার জন্য আগেভাগেই মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর এই ব্যাপারে ঐ এলাকার যারা জনপ্রতিনিধি ছিল তাদের ওপর এলাকার মানুষ আক্রমণ করতে কুণ্ঠিতবোধ করেননি, দ্বিধা করেননি।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র গাজোলের একলাক্ষী স্টেশন থেকে আলমপুর মোড়-৩৪ নং জাতীয় সড়কের উপর এখানে একটি পুরাতন রাস্তা আছে যা অত্যন্ত সঙ্কীর্ণ। এই রাস্তাটি দিয়ে গাড়ি চলাচাল বিঘ্ন ঘটছে। আমরা লক্ষ্য করেছি যে এই রাস্তাটিতে গাড়ির সংখ্যা বেড়েছে। গতকাল যে রেল বাজেট পেশ করা হয়েছে তাতে কিঞ্চিত পরিমাণে হলেও ওখানের জন্য টাকা বরাদ্দ করা হয়েছে ফলে লোকের আশা আকাঙ্খা বাড়ছে, গাড়ির সংখ্যাও বাড়ছে। আমার অনুরোধ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে এই রাস্তাটিকে অবিলম্বে চওড়া করার ব্যবস্থা করা হোক।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। ইন্দাস থেকে সামরাঘাট—পি ডবলু ডি-র যে রাস্তাটি তার অবস্থা খুবই খারাপ। ঠিকাদাররা ঠিকা নিয়ে দীর্ঘদিন ধরে কাজ করছেন না। আমার অনুরোধ, অবিলম্বে ঠিকাদাররা যাতে এই রাস্তাটির কাজ আরম্ভ করে তার ব্যবস্থা করা হোক, নতুবা রাস্তাটি যান চলাচলের অযোগ্য হয়ে পড়বে। এই রাস্তাটিতে বাস চলে।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় দামোদর নদের উপত্যকায় কোনও সেচ প্রকল্প নেই। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, ওখানে আর এল আই প্রকল্প চালু করা হোক।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের শিক্ষা সংক্রান্ত একটি গুরুতর সমস্যার প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর এবং বিধানসভার সকল মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্যের বিভিন্ন ডিস্ট্রিক্টের ইনস্পেক্টাররা বা ডি আই-রা যখন পোস্ট স্যাংশন করেন তখন কোয়ালিফিকেশনের জায়গায় লিখে দেন অনার্স/এম এ, এম এস এস সি।

**(কংগ্রেস পক্ষ কক্ষ ত্যাগ করেন এবং পরবর্তী পর্যায়ে আবার ফিরে আসেন।)**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমাদের সিম্বলিক প্রটেস্ট

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[3-05 — 3-15 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, যাকে কেন্দ্র করে আমাদের ননী বাবু প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে বিরোধিতা করছি এবং বিরোধিতা না করে কোনও উপায় নেই বলে বিরোধিতা করতে হচ্ছে। কারণ এমন সমস্ত হাস্যকর এবং অসত্য ব্যাপার ভর্তি আছে তার ভাষণ, এবং ঐ ভদ্রলোককে দিয়ে পড়িয়ে দেওয়া হয়েছে, যা নজির বিহীন। পরবর্তীকালে অতীশবাবু সব বলবেন, যেখানে নাম পর্যন্ত ভুল দেওয়া হয়েছে। এই সমস্ত ছাড়াও ভুল তথ্য এবং আনুষঙ্গিক নানা ব্যাপার আছে যা আমরা সমর্থন করছি না, আমি প্রতিবাদ করছি। সেই সঙ্গে সঙ্গে আমাদের আনা সংশোধনীগুলো আমি সমর্থন করছি। আমি আরম্ভ করার আগে একটা জিনিস বলি, যার জবাবি ভাষণ দেবার কথা, তিনি আজকে এখনও পর্যন্ত উপস্থিত নেই। কালকে বৃহস্পতিবার, তাকে ছুটি দিয়েছেন, দোল খেলা শুক্রবার, আর শুক্রবার থেকে যাতে হাজির না দিতে হয় সেই ব্যবস্থাও আপনি করেছেন। আজও উনি জবাবি ভাষণ দেবেন কিন্তু তিনি আসেননি। দুটো জিনিস লক্ষ্য করি, প্রথম দিন সাধারণভাবে লিডার অব দি অপোজিশন বক্তব্য রাখেন, সেদিন আমরা আশা করি উনি তার বক্তব্য শুনবেন আর শেষ দিন যে সব বক্তব্য বাকি থাকে, আমরা সেইগুলো কভার করি, আমরা আশা করি সেদিন তিনি উপস্থিত থাকবেন। কিন্তু আজকে তিনি নেই প্রথমত বলতে চাই উনি তো কোনও জবাবি ভাষণ দেন না, আজকেও দেখবেন, উনি ২০ বছরের একটা ভাঙা রেকর্ড বাজাবেন, বিহারের সম্পর্কে অভিযোগ করবেন, উত্তরপ্রদেশ সম্পর্কে অভিযোগ করবেন, সেইসব কথায় চলে যাবেন, কিন্তু আমাদের যে সমস্ত প্রশ্ন গতচার দিন ধরে আমরা রেখেছি, সেই প্রশ্নের উত্তর এর ধার দিয়ে তিনি যাবেন না। আমরা যা অভিযোগ করি তার জবাব দেবার পরিবর্তে উনিও কিন্তু অভিযোগ করেন। আমরাও অভিযোগ করি, উনিও অভিযোগ করেন, আমাদের প্রশ্নের কোনও উত্তর দেন না। আমরা অভিযোগ করব, উনি জবাব দেবেন। কিন্তু তা না দিয়ে দীর্ঘ দিনের অভ্যাস মতো-আমরা অভিযোগ করছি, উনিও অভিযোগ করছেন। তাহলে উত্তর দেবে কে? এইভাবে ডিবেট হয় না। এর ফলে দীর্ঘ ১৭/১৮ বছর ধরে এখানে আমরা দেখছি ঠিক ডিবেট বলতে যা বোঝায় তা হচ্ছে না।

স্যার, রাজ্যপাল তার ভাষণের তিন নং অনুচ্ছেদে কি বলেছেন দেখুন, ''আমাদের রাজ্যে যে নিরবচ্ছিন্নভাবে ধর্মীয় ও সামাজিক সম্প্রীতি এবং শান্তি বজায় রাখতে পেরেছে তা আমাদের কাছে পরম পরিতৃপ্তির বিষয়।'' শুধু তৃপ্তি নয়, পরম পরিতৃপ্তি! অথচ ওর রাজত্বকালে কলকাতার বুকে এমন রাইওট হল যা স্বাধীনোত্তর যুগে কয়েক দশকের মধ্যে হয় নি। থানায় থানায় নারী ধর্ষণের ঘটনা ঘটছে এবং উনি নিজে স্বীকার করেছেন যে, এ বিষয়ে

অতীতের সমস্ত রেকর্ড ব্রেক হয়ে গেছে। হত্যা বা খুনের ঘটনারও সমস্ত রেকর্ড ব্রেক হয়ে গেছে। অথচ রাজ্যপালকে দিয়ে উনি বলাচ্ছেন, সম্প্রীতি এবং শান্তি রাজ্যে বজায় আছে এবং তার জন্য ওরা পরম পরিতৃপ্তি অনুভব করছেন। কে লিখে দিয়েছে এই ভাষণ, আমি জানিনা! কিন্তু এর চেয়ে হাস্যকর কথা আর কিছু হতে পারে বলে আমি মনে করি না।

স্যার, আমি একটার পর একটা সমস্ত বিষয়ে বলবার আগে প্রথমেই মুখ্যমন্ত্রীরই একটা কথা এখানে উল্লেখ করতে চাই। বিধানসভার সুবর্ণ জয়ন্তী উৎসবের একটা সভায় মুখ্যমন্ত্রী বলেছিলেন, "গণতন্ত্রে তখনই বিপদ আসে, শাসক শ্রেণী যখন দেখে যে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার পূর্ণ সুযোগ জনগণ গ্রহণ করছে। তখন আমরা নিজেদের স্বার্থসিদ্ধির জন্য গণতন্ত্রকে পদদলিত করি। অতীতে এ জিনিস আমরা দেখেছি।" এটা আমাদের কথা নয়, এটা জ্যোতি বাবুর কথা, জ্যোতিবাবু বলেছিলেন বিধানসভার সুবর্ণ জয়ন্তী উৎসবের সময়। আজকে ওর কথার সত্যতাই আমরা উপলব্ধি করছি। এ রাজ্যে শাসক শ্রেণীর তরফ থেকেই আজকে গণতন্ত্র সবচেয়ে বেশি ডেঞ্জারস জায়গায় চলে গেছে। একেবারে কবরে চলে গেছে। এ রাজ্যে কার নিরাপত্তা আছে? কে বলতে পারে যে তার নিরাপত্তা আছে? কি জীবনের, কি সম্মানের, কি চাকরির, কোথাও কোনও কিছুর নিরাপত্তা নেই। আজকে চূড়ান্ত অন্ধকার যুগের দিকে আমরা চলে যাচ্ছি। উনি এই কথা বলেছিলেন। অথচ উনিই ক্ষমতায় এসে ডক শ্রমিকদের ওপর গুলি চালিয়েছেন। বার বার বাস ভাড়া বাড়িয়েছেন। শান্তিপুরে কৃষকদের গুলি করে মেরেছে। যুব কংগ্রেসের র‍্যালিতে ২১জনকে গুলি করে খুন করেছেন। একের পর এক পুলিশি অত্যাচার চলছে। এমন কি এখানে এম এল এ-দের পর্যন্ত নিরাপত্তা নেই। আমাদের যুব কংগ্রেসের নেত্রী যখন সভা করতে যাচ্ছিলেন তখন তাকে গুলি করে খুন করার চেষ্টা করা হয়েছিল। আজ পর্যন্ত ঠিকমতো তার তদন্ত হল না। কিছু দিন আগে সোমেন মিত্র মহাশয় মুর্শিদাবাদ গিয়েছিলেন, তিনি এম এল এ এবং আমাদের পার্টির নেতা, তাকে ঘেরাও করা হয়েছিল। ডাঃ জয়নাল আবেদিন সাহেবও তার সঙ্গে গিয়েছিলেন, একইভাবেই তাকেও ঘেরাও করে রাখার প্রচেষ্টা হয়েছিল। এই যদি অবস্থা হয় তাহলে নিরাপত্তা কোথায়? আমাদের পার্টির কথা ছেড়ে দিন। আমাদেরই পাশে বসে আছে আর এস পি-র লোকেরা—বোলপুরের এম এল এ-কে সপ্তাহে একদিন করে ধোলাই দেওয়া হয়, কোনও বিচার হয় না। বোলপুরের এম এল এ তপন হোড় মাথায় ফেট্টি বেঁধে এখানে এসে হাজির হন। আসানসোলের এম এল এ আমাদের নয়, আপনাদেরই সমর্থক নিরাপত্তার অভাব বোধ করছেন, তিনি সিকিউরিটি চেয়েও আপনাদের কাছে পান না। চূড়ান্ত অসহায় অবস্থায় মধ্যে রয়েছেন। আমি এখানে জ্যোতিবাবুর কথাই সব চেয়ে বড় করে বলতে চাই যে, গণতন্ত্র ধ্বংসের বড় বিপদ আসে শাসক শ্রেণীর কাছ থেকেই। এ কথা জ্যোতিবাবুই বলেছেন।

যখন দেশে চারিদিকে ব্যাভিচার চলছে তখন তিনি একটা হঠকারি কমিশন তৈরি করেছেন। আই-ওয়াশ করার জন্য একটা মানবাধিকার কমিশন তৈরি করেছেন। পশ্চিমবঙ্গ এবং বিহার রাজ্যে যখন বিপদজনক অবস্থা তখন তিনি এমন একজন ব্যক্তিকে কমিশনার করেছেন যার বেঁচে থাকার অধিকার পর্যন্ত নেই। সেই কমিশনের কাছে আমরা কোনও রকম

কিছু আশা করতে পারি না। চিত্তব্রতবাবু, নাকি কাকে যেন কমিশনে নিযুক্ত করেছেন। আপনারা সামান্য সামান্য ব্যাপার নিয়ে আন্তর্জাতিক হিউম্যান রাইটস কমিশন প্রবর্তন করলেন। আমরা এতদূর পর্যন্ত যেতে চাই না, দয়া করে এই রাজ্যের ব্যাপারে কিছু করুন। করলে, আমরা আপনাদের মুখোস খুলে দিতে পারি। প্রয়োজন হলে আমরা বেসরকারি কমিশনের কথা চিন্তা করছি। রাজ্যপালের ভাষণের ৮ কলমে দেখুন। আমি প্রত্যেকটি লাইন পড়েছি। জ্যোতিবাবু একটি কথা বলেছিলেন, নির্বাচনে জয়লাভ করার পরে—"আমি কিছু না দিতে পারি, ভাল পরিষ্কার পরিচ্ছন্ন প্রশাসন উপহার দেবে। আর কিছুদিন পরেই ২০ বছর-এর টার্ম শেষ হতে চলেছে। একজন বুকে হাত দিয়ে বলুন, পরিষ্কার, পরিচ্ছন্ন প্রশাসন উপহার দিতে পেরেছেন কিনা? আজকে দীর্ঘ ১৮/১৯ বছর পরে রাইটার্স বিল্ডিংস-এ বসে ওয়ার্ক কালচার বলে চিৎকার করছেন। উনি যখন প্রশাসনের বাইরে ছিলেন তখন কিন্তু ওয়ার্ক কালচারের কথা বলেননি। ঘেরাও করেছিলেন, মানুষকে মারার জন্য খুন করার চেষ্টা করেছিলেন। আজকে শিল্পপতির পিতা হয়ে ওয়ার্ক কালচার বলে চিৎকার করছেন। আর ৮ নম্বর কলমে রাজ্যপালকে দিয়ে অসত্য কথা বলালেন। আমলাতন্ত্রকে কিভাবে সাজানো হয়েছে? আমলাতন্ত্র আমরা যেটা চাই সেটা হচ্ছে নিউট্রাল ব্যুরোক্রাসি। উনি নিউট্রাল ব্যুরোক্রাসি করলেন না। স্ট্যালিনিস্ট কায়দায় কমিটেড ব্যুরোক্রাসি আমদানি করে দিলেন। কমপ্লিটলি দীর্ঘ ১৮/১৯ বছর ধরে কমিটেড ব্যুরোক্রাসি চালিয়ে গেলেন, ইভেন পুলিশের মধ্যেও তৈরি করে দিলেন। দুটি জিনিস আছে। একটা হচ্ছে, গভর্নমেন্ট অব দি ডে আর একটা হচ্ছে পারমানেন্ট গভর্নমেন্ট। যারা পারমানেন্ট গভর্নমেন্ট তারা হচ্ছে ব্যুরোক্রাসি। মন্ত্রীরা আজকে আছেন, কালকে নাও থাকতে পারেন। ইউ আর দি গভর্নমেন্ট অব দি ডে! কিন্তু ইনস্টিটিউশনের সঙ্গে যুক্ত লোকগুলিকে আপনারা সর্বনাশ করে দিলেন। এরপরে যারাই সরকারের আসুক, পরিষ্কার করতে সময় লাগবে, ভয়ানক ক্ষতি করে দিলেন। কমিটেড হয়ে গেছে। হোম সেক্রেটারি জন্মসূত্রে হোম সেক্রেটারি হওয়ার অধিকার নিয়ে জন্মেছে। কত বছর আছে জানি না, ৭ বছর হয়তো হবে। উনি যতক্ষণ পর্যন্ত না চিফ সেক্রেটারি হবেন ততক্ষণ পর্যন্ত হোম সেক্রেটারি পরিবর্তন হবে না। একটি লোক যদি একই পদে ৩ বছর ধরে থাকে তাহলে তার মৌরসি পাট্টা হয়ে যায়। আনডিউ অ্যাডভানটেজ নেবার ক্ষমতা পেয়ে যায়। অ্যাডমিনিস্ট্রেশনে তার নিজস্ব গ্রুপ তৈরি করে ফেলে। প্রশাসনের ক্ষেত্রে তার নিজের ব্যক্তিগত ক্ষমতা প্রয়োগ করে। সেই হোম সেক্রেটারি ৭ বছর ধরে রয়ে গেছে। আমরা জানি, এই হোম সেক্রেটারি যতক্ষণ পর্যন্ত না চিফ, সেক্রেটারি হচ্ছেন ততক্ষণ পর্যন্ত হোম সেক্রেটারি পদেই কাজ চালিয়ে যাবেন। আর কি আই এ এস অফিসার ছিল না। অনেকের ওভারডিউ পর্যন্ত হয়ে গেছে। সেই সমস্ত অফিসারদের মধ্যে একজন তো হতে পারে। কিন্তু একজনকে সন্তুষ্ট করার জন্য হোম সেক্রেটারি করে রেখে দিয়েছেন। কারণ সে কমিটেড সার্ভিস দিচ্ছে। আর একজন আই এস এ (তরুনবাবু) নির্বাচনে কারচুপি করার কৌশল দেখিয়ে দেশের সর্বনাশ করে দিয়ে চলে গেছে। ঐ ভদ্রলোক কমিটেড সার্ভিস দিয়েছিল বলে তাকে ইলেকশন কমিশনার করে দেওয়া হয়েছে। ঐ ৭৭ সালের পর থেকে আপনাদের বিপদমুক্ত করার পর থেকে তাকে ঐ পদে বসিয়ে দিয়েছেন। আর একজন আপনাদের কমিটেড সার্ভিস দিয়েছেন। তিনি হচ্ছেন রথীন সেনগুপ্ত। তাকেও এইরকমভাবে বিভিন্ন পদে বসিয়ে রাখা হয়েছে সরকারি ফ্ল্যাট দিয়ে।

[3-15 — 3-25 p.m.]

কিন্তু নিজের ফ্ল্যাটে উনি থাকেন না। আমি বারে বারে বলেছি, সল্টলেকে ওনার নিজের ফ্ল্যাট আছে। সেই ফ্ল্যাটটিকে ভাড়া দিয়ে সরকারি ফ্ল্যাটে আছে। হাজার হাজার টাকা পাচ্ছে রিটেয়ার করার পরেও। এই জিনিস চলছে। স্যার আমি দাবি করছি এটা অসত্য কথা। আমরা নিউট্রাল ব্যুরোক্রাসি চাই। আমলাতন্ত্রের যারা পেটোয়া নয় তাদের কোথায় সুযোগ দেওয়া হয়েছে। তাদের উপর ভয়ঙ্কর অত্যাচার চলানো হচ্ছে। এমন নজিরও আমাদের কাছে আছে যে তারা মেন্টালি ভেঙে পড়েছে এবং তারা প্রমোশন পাচ্ছে না। আজকে আমি মনে করি এই জিনিস তুলে দেওয়া উচিত। অপদার্থ কমিটেড লোকেদের চেয়ে যদি সত্যিকারের প্রশাসন করতে হয়, তাহলে যোগ্য নিউট্রালি কমিটেড টু দ্য ইনস্টিটিউশন এই সমস্ত অফিসারদের নিয়ে আসা উচিত। স্যার, আপনি দেখুন রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে কো-অপারেটিভ ডিপার্টমেন্ট নাকি সাংঘাতিক ভাল কাজ করেছে। প্রচুর ভাল ভাল কাজ চালিয়ে যাচ্ছেন। কো-অপারেটিভ মুভমেন্ট সাকসেসফুল হয়েছে। আমি স্যার আপনাকে একটা সংবাদ দিই যে এর উপর তা যদি তদন্ত হয় তাহলে সাংঘাতিক তথ্য বেরিয়ে পড়বে। কিন্তু আজকে স্যার যদি কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে শুধু করেন তাহলে দেখবেন সমস্ত জায়গায় ইলেকটেড লোকদের বদলে নমিনেটেড লোকেদের নেওয়া হয়েছে। এটাই হল সবচেয়ে বড় কোরাপশন। তারপর স্যার নিজেদের লোকেদের আড হক ভাবে ঢুকিয়ে দেওয়া হচ্ছে। কোটি কোটি টাকা নয় ছয় করা হয়েছে। তার তদন্ত পর্যন্ত হতে দিচ্ছে না। এখানে মন্ত্রী পর্যন্ত বলেছেন যে তিনি এ ব্যাপারে অসহায়। আমি জানি কোটি কোটি টাকা তছরূপ হয়ে গেছে। কিন্তু সি পি এম-এর কো-অর্ডিনেশন কমিটি তদন্ত করতে দিচ্ছে না। এমনকি অফিসারদের পর্যন্ত ঢুকতে দিচ্ছে না। সব খবর আমাদের কাছে রয়েছে। এইভাবে অসত্য কথা বলিয়ে নিয়েছেন। প্রতি ছত্রে আপনি দেখুন জ্যোতি বাবু এটা পড়েছেন কিনা জানি না, মন্ত্রীরা এটা পড়েছেন কিনা জানি না, আমলাতন্ত্র এটা পড়েছেন কিনা জানি না। যদি না পড়ে পাঠিয়ে দেন তাহলে সর্বনাশ করেছেন। এই যে প্যারাগ্রাফ ১০এ বলেছেন পঞ্চায়েতে ত্রিস্তর সাংঘাতিক ভাল কাজ করেছে। কিন্তু পঞ্চায়েত দুর্নীতিতে ভরা। এ জি বারে বারে বহু জায়গায় হিসাব চেয়েছে কিন্তু পঞ্চায়েত থেকে এ জিকে হিসাব দেওয়া হয়নি। কেন দেওয়া হয়নি? পঞ্চায়েতের কোটি কোটি টাকা দিল্লি থেকে আসছে। এক একটি জেলায় পঞ্চায়েতের বরাদ্দ প্রায় একটি রাজ্যের সমান। অথচ এ জি প্রশ্ন করে পঞ্চায়েত দপ্তর থেকে কোনও উত্তর পাচ্ছে না। ত্রিস্তর করে কি হবে? অথচ আমরা দেখছি যে যদি পঞ্চায়েত তার টাকা ঠিক ঠিকভাবে সদ্ব্যবহার করে তাহলে গ্রামের মানুষদের শহরে কাজ করতে আসতে হবে না।

গ্রামের মানুষের আজকে গ্রামেই কর্মসংস্থান হয়ে যাবে। আজকে মহারাষ্ট্রে যেভাবে কমপালসারি এমপ্লয়মেন্ট হয়ে গেছে আমরা সেই রকমভাবে পঞ্চায়েতের মাধ্যমে খুলে দিতে পারি। ওখানে কো-অপারেটিভ সাকসেসফুল হয়েছে, পঞ্চায়েতে আমাদের মতো হয়নি। তাসত্ত্বেও আজকে ওরা করতে পেরেছে, কিন্তু আমরা কিছু করতে পারিনি। এখানে পঞ্চায়েত সম্পর্কে উচ্ছ্বসিত প্রশংসা করা হয়েছে যে পঞ্চায়েত ত্রিস্তর করা হয়েছে। কিন্তু পঞ্চায়েতের করাপশনের

কথার কোনও উল্লেখ এখানে নেই। আমি জ্যোতিবাবুকেই কোট করে বলছি। উনি বলেছেন পার্টির মিটিংয়ে যে সি পি এম-এর করে খাওয়া লোকেদের দেখুন। তার মানে করে খাচ্ছে সেটা জ্যোতিবাবু চিৎকার করে বলছেন এবং দুটো ভাগ হয়েছে—একটা হ্যাভ, আর একটা হ্যাভ নট। একদল করে খাচ্ছে, আর একদল করে খেতে পারছে না। এই দুই দলের মধ্যে মারামারিটা সব জায়গায় হচ্ছে। এই নিয়ে দমদমে মারামারি হয়েছে ওদের পার্টির নির্বাচনকে কেন্দ্র করে—সুভাষবাবু ভার্সেস নন-সুভাষবাবু। এই দুর্নীতির বিরুদ্ধে জ্যোতিবাবু একজায়গায় ২৪ তারিখ বলেছেন যে দুর্নীতিগ্রস্ত সদস্যদের বিরুদ্ধে আরও কড়া হতে হবে। তার মানে পার্টির মধ্যে দুর্নীতিগ্রস্ত সদস্যরা ভর্তি হয়েছে। এটা আমি বলছি না, আমাদের বক্তব্যের বিরোধিতা করা হবে, এটা জ্যোতিবাবুর বক্তব্য। তিনি বলেছেন যে দুর্নীতিগ্রস্ত সদস্যদের বিরুদ্ধে আরও কড়া হতে হবে। উনি আরও বলছেন যে পার্টির মধ্যে বিশৃঙ্খলা বিরুদ্ধে, দুর্নীতির বিরুদ্ধে আরও কঠোর হতে হবে। সি পি এম-এর কেন্দ্রীয় কমিটির মুখপাত্র পিপল ডেমোক্রাটিক পত্রিকায় ২০ নভেম্বর সংখ্যায় এটা বর্তমান নয়, আনন্দবাজার নয়, আজকাল নয়, একেবারে ওদের নিজস্ব সংবাদপত্রে উনি এই বক্তব্য রেখেছেন। আজকে যদি রুলিং পার্টি করাপটেড হয়ে যায়, শাসকগোষ্ঠী যদি আজকে খুনখারাপি করে তাহলে আমরা কোথায় যাব। আজকে ফাঁড়ি আক্রমণ করা হচ্ছে। শ্যামপুকুর থানা আক্রমণ করছে নিজেদের পার্টির লোকেরা শ্যামপুকুর থানার ও. সি-কে পিটিয়ে এল। যারা এই কাজ করেছে তারা আজ পর্যন্ত গ্রেপ্তার হয়নি। আজকে ফাঁড়ি আক্রমণ করে ভাঙচুর করছে এম এল এ নিজে দাঁড়িয়ে থেকে। আজকে আমরা কোথায় যাচ্ছি? এখানে বিদ্যুতের ব্যাপারে প্রশংসা করা হয়েছে। কিন্তু একটা সত্য কথা শুনে রাখুন যে গ্রামে বিদ্যুতের সাংঘাতিক খারাপ অবস্থা চলছে। কোল্ড স্টোরেজ এবং শহরের ডোমেসটিক সাপ্লাই রেখে দেওয়া হয়েছে। আজকে এর কারণ কি? কয়েক হাজার কোম্পানি বন্ধ। এই কোম্পানিগুলি, কারখানাগুলি চুমুক দিয়ে বিদ্যুৎ নিত। যেহেতু এই কারখানাগুলি বন্ধ, কোম্পানিগুলি বন্ধ সেহেতু সেই বিদ্যুতকে ডাইভার্ট করে ডোমেসটিক দেওয়া হয়েছে। কিন্তু আজকে যদি গ্রামে যান তাহলে সেখানকার অবস্থা বুঝতে পারবেন। আমাদের পার্টির একজন এম এল এ, মহিলা নেত্রী তিনি বললেন যে তার এলাকায় বিদ্যুতের অভাবে চাষ হচ্ছে না। প্রতিদিন বিদ্যুতের অভাবের অভিযোগ আসছে। বিদ্যুতের অভাবে স্যালো টিউবওয়েল চলছে না, ডিপ টিউবওয়েল চলছে না। অথচ জ্যোতিবাবু চিৎকার করে বলছেন যে আমাদের বিদ্যুৎ এত বেশি যে বিদেশ থেকে লোক আসছে এখানে শিল্প করার জন্য। এইভাবে অসত্য কথা বলা হচ্ছে। আসলে এখানে বিদ্যুতের প্রচন্ড ক্রাইসিস চলছে। গ্রামে বিদ্যুৎ প্রকল্প নতুন করে তৈরি করার জন্য বিভিন্ন সময়ে বিভিন্ন জায়গায় দাবি উঠেছে। একটা খুব ভাল সংবাদ এসেছে যে ক্যাডার তন্ত্রের ফরমানে এই বয়কট চলছে। মেদিনীপুরে সি পি এম-এর দুঃশাসনে—ডঃ মানস ভুঁইয়া এই ব্যাপরে মেনশন করেছিলেন—সেখানে বহু গ্রামে সেই ক্যাডার তন্ত্রের বিরুদ্ধে বিদ্রোহ শুরু হয়ে গেছে। আমরা চাই এই বিদ্রোহই সর্বত্র ছড়িয়ে দিতে। আর ঐ বসে বসে চোখ দিয়ে শুধু জল ফেলতে চাই না, আমরা পরিষ্কার প্রতিবাদ করতে চাই। আজকে অত্যাচার হলে আমরা তার ব্যবস্থা করতে চাই। মহেশতলা থানায় ব্যাপক ভাঙচুর করা হল দীপকবাবুর নেতৃত্বে। তিনি নিজে এম এল এ, তিনি পেটালেন কংগ্রেসিদের।

[3-25 — 3-35 p.m.]

থানায় গিয়ে বোমাবাজি করল, ও. সিকে পেটাল, থানা ভাঙচুর করল। আমি সম্প্রতি সংবাদপত্রে এই ছবি দেখেছি। সমস্ত জায়গায় এরকম চলছে। আমরা কোথায় আছি। আমরা দেখতে পাচ্ছি আইনজীবী আদালতের মধ্যে মার খাচ্ছেন। শ্রীধর একজন গুন্ডা সে তার সঙ্গীদের নিয়ে এসে আদালতের মধ্যে আইনজীবীকে মারল। কারা এটা করছে? যারা শাসনযন্ত্রে বসে আছেন তারাই এটা করছেন। এর হাত থেকে এম এল এ, বি ডি ও, ও সি আজকে কারও মুক্তি নেই। এর সঙ্গে চলছে দুর্নীতি। যদি রুলিং পার্টি থেকে করাপশন শুর হয়, অ্যানারকিজম শুরু হয় তাহলে আমরা কোথায় আছি! সম্প্রতি চিনের মন্ত্রী বলে গেলেন যে, পশ্চিমবঙ্গের দুর্নীতির সঙ্গে চিনের দুর্নীতির কোনও পার্থক্য নেই। পশ্চিমবঙ্গের জ্যোতি বসু আর চিনের মিঙ না কি, যেন দুজনের দুর্নীতিই একরকম। এম এল এ হোস্টেলে বিধায়ক রমজান আলির হত্যার কোনও কিনারা হল না। সংবাদপত্রে যা বেরোচ্ছে সেই খবর হাওয়ায় হাওয়ায় ঘুরে বেড়াচ্ছে। তার সঙ্গে হচ্ছে শরিক দলের মধ্যে মারামারি। সি পি এম, সি পি আই, দুই শরিক দল প্রকাশ্যে মারামারি করছে, আর এস পি প্রকাশ্যে বিদ্রোহ করছে, সি পি আই, প্রকাশ্যে বিদ্রোহ করছে। সি পি আই এখানে চামচাগিরি করছে কিন্তু বাইরে প্রকাশ্যে বিদ্রোহ করছে শুধু ক্ষমতার জন্য। আমি মারাত্মক একটি অভিযোগ করছি, আজকে রশিদ খানের সাক্ষীদের কেনার জন্য দর উঠেছে ৫ লাখ টাকা যারা রশিদের সঙ্গে জড়িত তারাই এর সঙ্গে জড়িত। এর সঙ্গে সি পি এম সরাসরি জড়িত। আমি হোম মিনিস্টারের কাছে জানতে চাই, আজকে সাক্ষী কেনার চেষ্টা হচ্ছে? আজকে পুলিশ কি করছে? বাই ওয়ে পুলিশ সামান্য কারণে, অকারণে সাধারণ লোকের উপর এক্সটরশন করছে। জীপ থামিয়ে কারও কাছ থেকে ৫০ টাকা, কারও কাছ থেকে ২৫ টাকা নিচ্ছে। একজন স্বামী, স্ত্রীর কাঁধে মাথা রেখে গাড়ি করে আসছিলেন, তাকে পুলিশ গ্রেপ্তার করল। তারপর পুলিশের বিরুদ্ধে ধর্ষণের অভিযোগ আছে। রাজনৈতিক নিয়ন্ত্রণ যত বেশি পুলিশের উপর থাকবে প্রশাসন তত বেশি শিথিল হবে। ব্যাপারটা এরকম ভোটের ব্যবস্থা কর, তারপর ধর্ষণ, লুঠ যা হচ্ছে কর। একটা জিনিস বুঝতে হবে, শিক্ষার ক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে, আইনশৃঙ্খলার ক্ষেত্রে, নিরাপত্তার ক্ষেত্রে, চাকরির ক্ষেত্রে, সর্বত্র এই চলছে। সবচেয়ে বড় ধাপ্পা হচ্ছে শিল্পের ধাপ্পা। প্রতি ১০ মিনিটে একটা করে শিল্প তৈরি হচ্ছে। 'মউ' সই হচ্ছে। ২টি পোর্ট শুষ্ক হয়ে গেছে। একটা পোর্টেরও নাব্যতা নেই। কলকাতা পোর্টের নাব্যতা আনতে হলে ৪০ হাজার কিউসেক জলের দরকার। ১১ হাজার কিউসেক জল যদি আসে তাহলে জ্যোতিবাবুর চেয়ার জলে ভাসবে। এখানে লক্ষ্মণ শেঠ রয়েছেন, উনি জানেন যে, হলদিয়া পোর্ট আজকে ড্রাই হয়ে গেছে। সেখানে একটা ড্রেজিং কোম্পানি এসেছিল, কিন্তু তারা মেশিনপত্র ফেলে পালিয়ে গেছে। একটি পোর্টের জায়গা ঠিক করতে গেলে ন্যাশনাল এবং ইন্টারন্যাশনাল এক্সপার্টদের জায়গা ঠিক করতেই দুই বছর সময় লেগে যায়। আজকে জ্যোতিবাবুর ক্রেডিবিলিটি কমে গেছে, তিনি ইন্ডাস্ট্রি চালাতে পারছেন না। অন্যদিকে সোমনাথ চ্যাটার্জি 'মৌ' সই করাচ্ছেন। শিল্প হোক, বা না হোক, তিনি কিছু পেটোয়া শিল্পপতিদের নিয়ে এসে 'মৌ' সই করাচ্ছেন। কিছুদিন আগে দেখেছি, গোর্কি-সদনের পাশে কি সব খোড়াখুড়ি হচ্ছে। সেখানে প্রাচীর তুলে

কিসব করা হচ্ছে। সত্যনারায়ণ পার্ক দিয়ে দিয়েছেন। আর এখন সিঙ্গাপুরের হোটেলে বসে ৮০০ কোটি টাকা রাজ্যের শিল্পক্ষেত্রে ইনভেস্ট হয়ে গেল সিগেনচার করে! এখানে নির্বাচনের আর এক বছর বাকি এবং আপনি জানেন যে, আপনারাও চলে যাচ্ছেন, আমরাও চলে যাব। আপনারা ভাবছেন, গ্রামের ভোটের ব্যবস্থা তো হয়ে গেছে, এবারে শহরের লোকেদের ভোটও নিতে হবে এবং সেজন্যই বলছেন—''আমরা ইন্ডাস্ট্রি করছি, 'মৌ' সই করছি'' এবং তারজন্য এক গাদা সই হয়েছে, বলছেন রাজ্যে অর্থ বিনিয়োগ হচ্ছে। যত বিনিয়োগের সংবাদ কাগজে পড়েছি তাতে প্রতি ১০ মিনিটে একটি করে ইন্ডাস্ট্রি হয়। আজকে রাজ্যের বড় বড় কারখানা জেশপের মতো কারখানা মৃত্যুর দিন গুনছে, মেটাল বক্সের মতো কোম্পানির ৯৪ জন শ্রমিক আত্মহত্যা করেছেন, এম এ এম সি বন্ধ হয়ে গেছে। এদিকে রশিকতা করে 'মৌ' সই করছেন। এখানে আপনারা নিজেদের শিল্পনীতির কথা বলছেন, কিন্তু শিল্পনীতি তো কেন্দ্রীয় সরকারের হয়! কেন্দ্র যে শিল্পনীতি করবেন তাকে জ্যোতিবাবুর চৌদ্দ-পুরুষের উপায় আছে না মানার? সুতরাং আমি বলব, এটা ধাপ্পা। আমি বলব, গাধার মতো জল ঘুলিয়ে খাবার চেষ্টা করবেন না, কারণ তিনিই হচ্ছেন নেতা যিনি সত্যকে সত্য বলে স্বীকার করবেন।

[3-35 — 3-45 p.m.]

**শ্রী সমর বাওড়া ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, গত ৭ই মার্চ বিধানসভায় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন তার প্রত্যুত্তরে ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব ননী কর মহাশয় উত্থাপন করেছেন তাকে সমর্থনে বক্তব্য রাখতে গিয়ে আমার প্রথমে মনে হয়েছে যে, পরিবর্তনের ক্ষেত্রে কোয়ান্টিটি পাল্টাতে পাল্টাতে একটি জায়গায় কোয়ালিটিও পাল্টে যায়। এখানে বিরোধী দলের সদস্যদের কয়েক দিনের আলোচনা শুনে আমার মনে হয়েছে যে, এখানে ঐ পরিবর্তনের নিয়মটা সঠিকভাবে প্রজোয্য। ওদের কোয়ান্টিটি কমতে কমতে কোয়ালিটিরও যে কতটা নিম্নগামী হয়েছে সেটা আমি ওদের কয়েক দিনের আলোচনা থেকেই বুঝতে পারলাম। স্যার, কলেজে পড়বার সময় লজিকের মাস্টার মহাশয় শিখিয়েছিলেন কয়েক ধরনের ফ্যালাসি Falacy of undistributed middle term, falacy of illicit major term, falacy of illicit minor term. এখানে ওদের বক্তৃতা শুনতে শুনতে মনে হয়েছে, ওরা কতগুলো ফ্যালাসি চালু করতে চাচ্ছেন, যেমন falacy of misrepresentation, falacy of mis Calculation, falacy of distortion. পশ্চিমবাংলা যখন একটা দৃঢ় কৃষির উপর দাঁড়িয়ে, যখন পশ্চিমবাংলা শিল্পোন্নয়নের দিকে এগিয়ে যাচ্ছে তখন বিরোধী দলের সদস্যরা চিৎকার করছে পশ্চিমবাংলা নাকি অন্ধকার যুগের দিকে যাচ্ছে। একটু আগের সুব্রতবাবু বললেন যে পশ্চিমবাংলা নাকি অন্ধকার যুগের দিকে যাচ্ছে। স্বাভাবিক। এই মুহূর্তে ওনারা যে জায়গায় দাঁড়িয়ে আছেন সেই সময় ওদের চোখের সামনে অন্ধকার দেখা ছাড়া আর কোনও উপায় নেই। ১১০ বছরের একটা দল গোটা ভারতবর্ষ জুড়ে ছড়িয়ে থেকেও সেই দল ক্রমশ নিচের দিকে চলে যাচ্ছে। একটি শরিকের মূল অংশ মস্তিষ্ক, সেই মস্তিষ্ক ওদের যে ভাবে ঘুরছে তাতে ওদের অন্ধকার দেখা ছাড়া আর কোনও উপায় নেই। ওনারা

[ 15th March, 1995 ]

নাকি পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের সাফল্য দেখতে পাচ্ছেন না। মাননীয় সদস্য সঞ্জীব দাস মহাশয় অত্যন্ত মুনসিয়ানায় মানুষকে কাকতাড়ুয়া, কাকতাড়ুয়াকে মানুষ বানানোর চেষ্টায় অবতীর্ণ হয়েছেন। উনি ২৫শে ফেব্রুয়ারি স্টেটসম্যান পত্রিকায় আমার একটা স্টেটমেন্টকে উদ্ধৃতি করে বললেন যে পশ্চিমবাংলার এক কৃষক নেতা বলেছেন পশ্চিমবাংলায় ভূমিসংস্কার করে আর কি লাভ হয়েছে। এইভাবে তিনি বিষয়টাকে আনার চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, সর্বভারতীয় নীতির মুখে দাঁড়িয়ে কৃষকের জমি ছাড়া আর যে সমস্ত চাষের উপকরণ লাগে সেইগুলি তাদের নাগালের বাইরে চলে যাওয়ার কারণে নিচের দিকে গরিব কৃষক প্রান্তিক কৃষক কিছু কিছু ক্ষেত্রে জমি চাষ করতে যেতে পারছে না। পুঁজিবাদি ব্যবস্যায় এই ঘটনা ঘটতে বাধ্য। কেন্দ্রীয় সরকারের বর্তমানে যে নীতি চালু হয়েছে তাতে কৃষকরা এই পথে যেতে বাধ্য হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতির অনিবার্য পরিণতি হচ্ছে এই। এই রকম একটা উদাহরণ টেনে, এই রকম একটা উদ্ধৃতি টেনে উনি বলে দিলেন, পশ্চিমবাংলার একজন কৃষক নেতা বলেছেন ভূমিসংস্কারে লাভ হয়নি, কৃষকদের জমি নাকি হাত ছাড়া হয়ে যাচ্ছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাচ্ছি, কারও ফেলে দেওয়া কলার খোসায় আমার পা পড়ে যদি পা ভেঙে যায় তাহলে তার থেকে এই সিদ্ধান্ত হতে পারে না যে পা সহ জন্মগ্রহণ করে আসার লাভ কি হল। আমি ধরব তাকে যার কলার খোসায় আমার পা ভেঙেছে। এই পরিস্থিতির সৃষ্টি হয়েছে আপনাদের অপরাধের ফলে। পশ্চিমবাংলায় ১৮ বছর ধরে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ৭০ ভাগ জমি পশ্চিমবাংলার গ্রামের ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী ও বর্গাদারদের হাতে গিয়েছে। তার উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলায় দৃঢ় কৃষির ভীত গড়ে উঠেছে। তার জন্য আজকে পশ্চিমবাংলা চাল, ডাল, আলু পাট এই সমস্ত উৎপাদনে শীর্ষস্থানে আছে। এই শীর্ষস্থান দেখে আজকে কংগ্রেসিদের শরীরে এত জ্বালা ধরে গিয়েছে এবং নিজেরা এমন একটা ছত্রভঙ্গ জায়গায় গিয়েছেন যাতে তারা তাদের বক্তব্য সঠিক ভাবে করতে পারেননি। আমাদের অনেক ক্রটি আছে, আমাদের অনেক অসুবিধা আছে। সেইগুলি যদি তারা তুলে ধরতে পারতেন তাহলে অনেক ভাল হত। কিন্তু তারা তা পারলেন না। গুরুত্বপূর্ণ দায়িত্বশীল দল হিসাবে তাদের যে দায়িত্ব পালন করা উচিত ছিল, সেটা তারা পারলেন না। ওনারা বিদ্যুৎ নিয়ে বলেছেন। ওনাদের বক্তব্যের মূল বিষয়গুলি কি? ভূমিসংস্কার গেল।

এছাড়া কথায় কথায় বলছেন কেন্দ্রীয় সরকারের টাকা, কেন্দ্রীয় সরকারের টাকা, সি পি এম-এর সম্মেলন বলছেন, বলছেন জে আর ওয়াই, এর কথা। বলছেন, এতদিন কেন শিল্পায়ন হয়নি, চমক দেওয়া হচ্ছে। মূলত গোটা চারেক বিষয়ের ওপর দাঁড়িয়ে ওরা কতগুলো পুরানো কথা বলার চেষ্টা করছেন। কেন এতদিন শিল্প হয়নি, এই প্রশ্নটা কে কাকে করছে? এই কৈফিয়ত তো পশ্চিমবাংলার মানুষ চাইবে কংগ্রেস দলের কাছে কেন এতদিন পশ্চিমবাংলায় শিল্প হয়নি? যে মাসুল সমীকরণ নীতি এবং অনেকগুলো বিনিয়োগ ব্যবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় শিল্পায়নের যে লোকেশন অব অ্যাডভান্টেজ ছিল, তাকে নষ্ট করে দেওয়া হয়েছে। সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের গতি-প্রকৃতি যদি দেখা যায়, তাহলে দেখতে পাব—৮১ সালে মহারাষ্ট্রে কেন্দ্রীয় বিনিয়োগ ছিল ৮.৬ শতাংশ এবং পশ্চিমবাংলায়

৮.২ শতাংশ ; প্রায় একই রকম। ১৯৯১-৯২ সালে মহারাষ্ট্রে কেন্দ্রীয় বিনিয়োগ ছিল ১৬.৩ শতাংশ, পশ্চিমবঙ্গে ৭ শতাংশ। কেন্দ্রীয় বিনিয়োগ পশ্চিমবঙ্গে ১০ বছরে কমেছে, মহারাষ্ট্রে ডবল হয়ে গেছে। ১৯৯৪ পর্যন্ত পশ্চিমবাংলায় কেন্দ্রীয় বিনিয়োগ ২.৫ শতাংশ আর ৯৪ এর জুন পর্যন্ত মহারাষ্ট্র, গুজরাট, ইউ পি, মধ্যপ্রদেশ বিনিয়োগের পরিমাণ ১৬ শতাংশ। মহারাষ্ট্র, গুজরাটে ৩৩ শতাংশ। তাহলে, কেন্দ্রীয় বিনিয়োগের বৈষম্যমূলক আচরণ হয়েছে পশ্চিমবঙ্গের প্রতি?

ব্যাঙ্ক-এর ঋণের ক্ষেত্রে যদি দেখা যায়, সেখানে সি ডি রেশিও কি? জাতীয় গড় যেখানে ৬০ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় সি ডি রেশিও ৪৬.৫ শতাংশ।

আমি বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় দীর্ঘকাল ধরে বাধা দেওয়া হয়েছে শিল্পায়নের দিকে, আজকে সমস্ত বাধাগুলোকে দূর করে দৃঢ় কৃষি ভিত্তির উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলায় আজকে আমরা শিল্পের প্রচেষ্টা চালাচ্ছি। একটু আগে ঠাট্টা করে সুব্রতবাবু বলছেন 'মৌ (এম ও ইউ) কেবল মৌ হচ্ছে। আমি এটাই বলতে চাই, ১৫০ দিনে ২০০ মৌ (এম ও ইউ) স্বাক্ষরিত হওয়ার মধ্যে দিয়ে আমরা পশ্চিমবাংলায় এটাই প্রমাণ করতে পেরেছি যে, পশ্চিমবাংলায় শিল্পায়নের সুযোগ আছে, পরিবেশ আছে এই লিস্ট এটা প্রমাণ করা গেছে। এতদিন—১৭টা বছর ধরে এই বিধানসভাতে তো সমানে চিৎকার করে গেছেন—পশ্চিমবাংলায় বামপন্থীরা আছে, অতএব এখানে কোনও শিল্প আসবে না, এখানে কোনও বিনিয়োগ আসবে না। কংগ্রেস না থাকলে না কি ওরা আতঙ্কিত হয়ে পড়ে। আর আজকে কংগ্রেস থাকলেই উদ্বিগ্ন হয়। আজ ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ওরা বিনিয়োগ আতঙ্কিত। আজ পশ্চিমবাংলায় রাজনৈতিক স্থিতিশীলতা আছে, সাম্প্রদায়িক বিষবাষ্প থেকে মুক্ত একটা পরিবেশ আছে সমস্ত ভারতবর্ষের তুলনায়। কাজেই শান্তিপূর্ণ সামাজিক পরিস্থিতি আছে। সমস্ত কিছু বিচার আজকে যেভাবে বিভিন্ন শিল্প স্থাপনের আগ্রহ নিয়ে এগিয়ে আসছেন, এম ও ইউ স্বাক্ষরের মধ্যে দিয়েই এটা প্রমাণিত হয়, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে বিনিয়োগের সর্বোৎকৃষ্ট জায়গা। হ্যাঁ, হবে বৈ কি।

[3-45 — 3-55 p.m]

আনন্দবাজার আমাদের কাগজ নয়। আনন্দবাজার প্রতিদিনের কাগজে আমাদের সমালোচনা করে, মিথ্যা, অসত্য, অর্ধসত্য সমস্ত কিছুই বলে যায়। অথচ, সেই আনন্দবাজারে সমীক্ষা বেরিয়েছে পশ্চিমবঙ্গে শিল্পায়ন নিয়ে পশ্চিমবঙ্গের জনগণের কি ধারণা। ওরা বলে গেলেন, সুব্রতবাবু বলে গেলেন, সৌগতবাবু বলেছেন শিল্পায়ন নিয়ে না কি আমরা ভোটে উতরে যেতে চাই, চমক সৃষ্টি করছি। ৫-ই জানুয়ারি আনন্দাবাজারে যে সমীক্ষা বেরিয়েছে, তাতে পশ্চিমবাংলায় শিল্পায়নে আশাবাদী। তারা যে স্যাম্পেল সার্ভে করেছেন, তাতে দেখা যাচ্ছে ৮৪ শতাংশ লোক বলছে, হ্যাঁ, পশ্চিমবাংলায় শিল্প হবে, না বলেছেন ১৬ শতাংশ। এটা কি চমক, না বামফ্রন্ট শিল্প প্রতিষ্ঠায় আন্তরিক বদ্ধপরিকর? ৬৩ শতাংশ পিপল বলেছেন বামফ্রন্ট শিল্পে প্রতিষ্ঠা করার জন্য বদ্ধপরিকর আন্তরিক। চমক বলেছেন ৩৭ শতাংশ।

হ্যাঁ, ওরাই বলেছেন যে ৩৭ পারসেন্ট এখনও আছে। প্রদীপ নিভতে নিভতেও শতকরা ৩৭ ভাগ প্রদীপ আছে। অথচ তারা বলছেন চমক। কংগ্রেস বাদে বাকি সমস্ত মানুষই বলছেন। হ্যাঁ, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিল্পায়নের জন্য বদ্ধ পরিকর। আজকে সৌগতবাবু, প্রশ্ন তুলে বলে গেলেন, কি করে এখানে শিল্প হবে? শিল্প করতে গেলে মেটেরিয়াল ইনফ্রাস্ট্রাকচার লাগে, সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার লাগে দুটোই লাগে। হ্যাঁ, আমরা জানি, শিল্পের জন্য রাস্তাঘাটের প্রয়োজন। আমরা তা বানাবার চেষ্টা করছি। পশ্চিমবাংলার রাজ্য সরকারের সেই পরিমাণ টাকা নেই। কেন্দ্রের কাছ থেকে আমরা সেই ধরনের টাকা পয়সা পাচ্ছি না অথচ আমাদের রাস্তাঘাট করতে হবে। অতএব ধার নিয়ে ঋণ নিয়ে হলেও আমরা রাস্তাঘাট করার চেষ্টা করছি। কিন্তু কে কৈফিয়ৎ দেবে—চার বছর আগে যেখানে এক কিমি রাস্তা তৈরি করতে তিন লক্ষ টাকা খরচ হত, আজকে সেখানে এক কিমি (সিঙ্গল লেন্থ রাস্তার জন্য) পাকা রাস্তার জন্য খরচ টেনেটুনে সাড়ে ছয় লক্ষের নিচে হয় না। কত বেড়েছে পাথরের দাম, পিচের দাম, লোহা লক্কড়ের দাম এবং সিমেন্টের দাম? বিভিন্ন সময়ে বিল্ডিং মেটেরিয়ালসের দাম, রোড মেটেরিয়ালসের দাম বাড়ছে, ওরা বাড়িয়ে যাবেন, তাহলে অবস্থাটা কি দাঁড়ায়? পশ্চিমবঙ্গ সরকার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়েও মেটেরিয়াল ইনফ্রাস্ট্রাকচারের যে কাজ তা চালিয়ে যাচ্ছে। ধার নিয়েও আমরা সেই কাজ করে যাব। সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার, হ্যাঁ, আমরা নিশ্চয়ই চাই যে একটি ভাল স্কুল হোক। সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার গড়তে এটা নিশ্চয়ই লাগে। কিন্তু এর সাথে সাথে কি আমরা এটা চাই না যে একজন অভিভাবক তার ছেলেটিকে স্কুলে পাঠিয়ে তার সেই ছেলেটি নিশ্চিন্তে বাড়িতে ফিরুক? এখানে সে নিশ্চিন্তে বাড়ি ফিরতে পারে। এটা কি সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচারের চাহিদা নয় পশ্চিমবাংলায়? হ্যাঁ, পশ্চিমবাংলায় এটা আছে। কর্মরত একজন মানুষ চাকুরিস্থলে যাবে, বাজারে হাটে যাবে, তারপরে শান্তিতে ফিরে আসার গ্যারান্টি আছে এই পশ্চিমবাংলার মাটিতে। তাই এখানে সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার বিদ্যমান বলে আমরা মনে করি এবং পশ্চিমবাংলায় শিল্পায়ন হবে, তা ওরা যতই মৌ মৌ বলুন, ঘেউ ঘেউ করুন না কেন। মৌ মৌ বলা ওদের স্বাভাবিক আওয়াজ এবং তা এখানে করে গেলেন। বিদ্যুৎ কি চুমুক দিয়ে বলে গেলেন তা আমি জানি না। আমি জানি না, ওদের অভ্যাস আছে কিনা? ১৯৭৭ সালে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের ক্যাপাসিটি ছিল ৬৫৮.৪ মেগাওয়াট। আর আজকে ১৯৯৩ সালে সেটা হয়েছে, এস ই বি, ২,৩৭৬ মেগাওয়াট উৎপাদন করেছে। সেই সময়ের হিসাব অনুযায়ী এখন ডিমান্ড হওয়ার কথা ২,৩০০ মেগাওয়াট। এস ই বি সেটা তৈরি করেছে ২,৩৭৬ মেগাওয়াট তৈরি করেছে। ডিস্ট্রিবিউশন এবং সাব স্টেশনের ক্ষমতা বেড়েছে। গ্রামীণ বৈদ্যুতিকরণ বেড়েছে বৈ কি। ১৯৭৭ সালে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কত মৌজায় ছিল, না ১০,৯৮১টি মৌজায় ছিল। যদিও ওরা অনেক জায়গায় কাগজে কলমে খুঁটি পুঁতেছেন ওদের পেটোয়া কন্ট্রাক্টরকে দিয়ে টেন্ডার না করেই এবং ঘোষণা করেছেন যে সংশ্লিষ্ট মৌজায় বৈদ্যুতিকরণের কাজ হয়ে গেছে। তখন বৈদ্যুতিকরণ হয়েছিল ১০,৯৮১টি মৌজায়। আর আজকে ১৯৯৩ সালে সংখ্যাটা বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ২৮,৬৯৬টি মৌজাতে। ১৯৯২-৯৩ সাল পর্যন্ত বিদ্যুতের ক্ষেত্রে এই যে সাফল্য হয়েছে এটা সকলকেই স্বীকার করতে হবে। মন মানে না, তাই ওরা বার বার করে বলেন

যে পশ্চিমবঙ্গে বিদ্যুতের সমস্যা আছে এবং বলেন যে অমুক গ্রামে দেখলাম স্যালো চলছে না। লোডশেডিংয়ের জন্য।

হ্যাঁ, আমাদের বিদ্যুতের জেনারেশন বেড়েছে কিন্তু তার ট্রান্সমিশনের কিছু সমস্যা আছে। এবং সেই সেই ট্রান্সমিশনের সমস্যা কাটানোর জন্য পোল খাটানোর, তার খাটানোর চেষ্টা আমাদের করতে হচ্ছে। মেটিরিয়ালসের দাম ক্রমবর্ধমান যেভাবে বাড়ছে তার মধ্যে দাঁড়িয়েই আমাদের এই সমস্যার সমাধান করতে হবে এবং সেই চেষ্টাই আমরা চালিয়ে যাচ্ছি এবং যাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা আইনশৃঙ্খলার কথা বলে গেলেন, দুর্নীতি ফুর্নীতি কি সব বলে গেলেন। পঞ্চায়েতের কথা বলে গেলেন। এইসব কথা তো বলে গেলেন কিন্তু মুশকিল হচ্ছে যে ওদের তো পঞ্চায়েত সম্বন্ধে ধ্যান ধারণাই নেই। পঞ্চায়েত এলাকাতে যান টানই না। সুতরাং ওরা যখন এখানে এসে পঞ্চায়েতের কথা বলেন তখন আমাদের মতো গ্রামাঞ্চলের লোকেদের, গ্রামের প্রতিনিধি, গ্রামের মানুষ, গ্রামের নির্বাচকদের ভীষণ আঘাত লাগে। এবং এরমধ্যে দিয়েই গ্রামের মানুষদের প্রতি বিরোধী সদস্যদের কতখানি অবজ্ঞা সেটা ভীষণভাবে প্রকাশ পায় এবং এই দেখে আমাদের চিন্তাও হয়। ওদের বক্তব্য গ্রামে নাকি হিসাবপত্র দেওয়া হয় না। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি সংশোধিত আইন হবার পরে আমরা বেশি করে পাড়াভিত্তিক গ্রাম সংসদ গঠন করে সেখানে আলাপ আলোচনা করে পরিকল্পিতভাবে প্রোজেক্ট নেওয়া হয়। সেখানে খরচের হিসাব বছরে ২ বার করে দেখানো হয়। এবং সভা করে এটা দেখানো হয়। ওদের এইসব নিয়ম টিয়ম জানার চেষ্টাই নেই আর বলে গেলেন যে আইন শৃঙ্খলা নেই। আইনশৃঙ্খলার প্রশ্নে আমার মনে পড়ে গেল সঞ্জীববাবু গত পরশুদিন বলে গেলেন দু বছর তিন বছরে কত মার্ডার রেপ হয়েছে। উনি ১৯৯৫ সালের তথ্য দেবার জায়গায় ১৯৯১ সালের তথ্য দিয়ে গেলেন। ওই তথ্য তুলেই বলে গেলেন যে ৩-৪ বছরে যদি এই অবস্থা হয় তাহলে ১৮ বছরে অর্থাৎ ১৮কে গুণ দিয়ে দেখুন কত মার্ডার, কত রেপ সংঘটিত হয়েছে। আমি বলতে চাই এটা হচ্ছে ফ্যালাসি অব মিস ক্যালকুলেশন। আমি সঞ্জীববাবুকে প্রশ্ন করতে চাই ৩ বছরের হিসাব তুলে তাকে ৬ দিয়ে গুণ করে ১৮ বছরের মার্ডার এবং রেপ কত হয়েছে তার সংখ্যা যদি বসাতে চান তাহলে আমিও আপনাকে বলতে পারি আপনার ৫ বছরের মধ্যে ২৮টি দাঁত গজিয়েছে, আর ৫০ বছরে ২৮ গুণিতক ১০ কত দাঁত গজাবে বলে দিন। হ্যাঁ, পশ্চিমবঙ্গে মার্ডার, রেপ বেড়েছে, পশ্চিমবঙ্গের মাটিতে নারী নির্যাতনের ঘটনা ঘটছে। কিছু অন্যায়ের ঘটনা বাড়ছে, হ্যাঁ, আজকে আমাদের সন্দেহ, দীর্ঘদিনের এই শান্তিপ্রিয় পশ্চিমবঙ্গে আজকে ১৮ বছরে যেখানে কোনও গন্ডগোল নেই, সেখানে কোনও অদৃশ্য শক্তির জোরে আজকে এই হত্যাকান্ড, নারী নির্যাতন ঘটছে। কারা এর পেছনে, কারা এই অন্ধকারের আড়ালে কাজ করে যাচ্ছেন সেটা আজকে আমাদের জানার দরকার আছে। আমরা জানতে চাই, খুঁজে বার করতে চাই ওই অদৃশ্য শক্তিকে যারা আজকে বাংলার মাটিকে কলুষিত করছে। ভারতবর্ষে কংগ্রেস বা অন্যান্য যে অশুভ শক্তি আছে তাদের কারসাজি কিনা জানার দরকার আছে। আজকে ভারতবর্ষের মাটিতে এবং পশ্চিমবঙ্গে অনেক নর্দমা আছে, নর্দমা থাকবে তার পাঁক আসবে না এ হতে পারে না। সেইরকম আমাদের যে পচাগলা সমাজব্যবস্থা এবং যে হতাশা বঞ্চনা আছে তাতে

এইসব ঘটনা রোধ করা যাবে না। সেখানে এই ধরনের অত্যাচারমূলক ঘটনা ঘটবে না এ হতে পারে না। তবুও আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে, ভারতবর্ষের বুকে দাঁড়িয়ে ১৯৯২ সালে যে হত্যার সংখ্যা পশ্চিমবঙ্গে ছিল ৮৩ সেখানে দিল্লিতে হত্যার সংখ্যা ছিল ৫২১।

[3-55 — 4-05 p.m.]

১৯৯৩ সালে কলকাতায় হত্যার সংখ্যা ছিল ৭৩, দিল্লিতে ৪৮৭। ১৯৯৪ সালে কলকাতায় হত্যার সংখ্যা ছিল ৭৭, দিল্লিতে ৪৯২। রেপ ১৯৯২ সালে কলকাতায় ৩৮, দিল্লিতে ২৭৬। ১৯৯৩ সালে কলকাতায় ৩৩, দিল্লিতে ৩০৬। ১৯৯৪ সালে কলকাতায় ৩৬, দিল্লিতে ৩০৯। এই জিনিস কেন্দ্রীয় সরকারের নাকের ডগায় হচ্ছে। বর্তমানে ওদের শরীর মস্তিষ্ক ঘূর্ণায়মান, চারিদিকে ওরা অন্ধকার দেখছেন। এখন ওরা দিল্লিতে নিজেদের সাংসদ দের পিঠে বাজানো প্র্যাকটিস করছেন। যাতে আগামীদিনে ওরা সেই ঢক্কা নিনাদ নিজেদের পিঠে বাজাতে পারেন। দেশে এই কঠিন অবস্থায় কংগ্রেস থত-মত খাচ্ছে। আমাদের বাম-গণতান্ত্রিক শক্তি সেই ফাঁক কে পূরণ করতে পারবে, সেই দায়িত্ব পালন করতে পারবে। পশ্চিমবাংলাকে দেখে সমগ্র ভারতবর্ষ উৎসাহীত হয়েছে। মানুষ বাম-গণতান্ত্রিক শক্তির পেছনে আজ সমবেত হচ্ছেন। এবং এরমধ্যে দিয়ে ভারতবর্ষ-এর বুকে থেকে কংগ্রেসকে, এবং সাম্প্রদায়িক শক্তিকে আমরা বিতাড়িত করতে পারব। এই বলে কংগ্রেসের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে, রাজ্যপালের ভাষণের ধন্যবাদ প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল গত ৭ই মার্চ এখানে যে ভাষণ রেখেছেন তার বিরোধিতা করছি এবং আমার দলের আনা সংশোধনী প্রস্তাবকে সমর্থন করছি। কারণ এই ভাষণে যে চিত্র ফুটে উঠেছে তা পশ্চিমবাংলার সার্বিক চিত্র নয়। বিভিন্ন ক্ষেত্রে এই সরকারের যে ব্যর্থতা তাকে আড়াল করে এই সরকারের জয়গান করা হয়েছে মাত্র। এখানে সমরবাবু বক্তব্য রাখলেন। আমি জানি না, ভারতবর্ষে তার দলকে আর কোথায় খুঁজে পাওয়া যায় কি না, তিনি কংগ্রেসকে বিতাড়িত করার হুঙ্কার ছাড়লেন। মাননীয় রাজ্যপালের ভাষণের পক্ষে এখানে বামফ্রন্টের অনেকে বললেন ; কিন্তু আবার বিধানসভার বাইরে গিয়ে অনেক শরিকদল অন্য কথা রাখলেন। বিশেষ করে আমাদের সরকারের যে পরিকাঠামো, যে প্রশাসনিক ব্যবস্থা, তার মধ্যে দিয়ে যে সরকার চলছে, তারা চাইছে প্রতিটি জায়গায় প্রশাসনকে, পুলিশ প্রশাসনকে পঙ্গু করে এমনকি সাধারণ মানুষের মধ্যেও দলীয় কর্তৃত্ব প্রতিষ্ঠিত করতে। আর এজন্য তারা প্রতিনিয়ত প্রশাসনকে ব্যবহার করে চলছে। এছাড়া কিছু কিছু ঘাটতির কথা আমি উল্লেখ করতে চাই। যার মধ্যে দিয়ে এটা পরিস্ফুট হবে যে, আমাদের দেশে আইনশৃঙ্খলা পরিস্থিতি কি অবস্থার মধ্যে রয়েছে। এটা শুধু আমাদের সদস্য নয়, সরকারে যারা রয়েছেন, সেই দলের বিভিন্ন নেতৃত্ব বিভিন্ন সময়ে প্রশাসনকে কিভাবে একটা দলের কাজে ব্যবস্থার করা হচ্ছে সেটা তাদের ভাষণের মধ্যে দিয়ে। পুলিশ প্রশাসন এমন একটা জায়গায় গেছে যে, বাংলার মানুষ নিরাপত্তা এবং বেঁচে থাকার মিনিমাম গ্যারান্টিটুকুও পাচ্ছে না। এটা আমার কথা নয়, সি পি এম পার্টি পুলিশকে কিভাবে ব্যবহার করছে, এই কথা আজকের খবরের কাগজে আমরা দেখেছি। এই দলের, এই সরকারের

একজন মন্ত্রী, শ্রীমতী ছায়া ঘোষ বলেছেন যে, মুর্শিদাবাদে কিভাবে সি পি এম পার্টি পুলিশকে দিয়ে তাদের দলের মানুষের উপর অত্যাচার চালাচ্ছে। আজকে লক-আপে দেখুন, সেখানে যে মৃত্যু, ঘটছে, এখানে একটা মানবাধিকার কমিশন গঠিত হয়েছে ২১৪ জন মানুষের লক-আপে মৃত্যু হল, মাত্র একটির ব্যাপারে জুডিসিয়াল কমিশন গঠিত হল। কোনও পুলিশের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়নি। একটারও শাস্তি নেই, তিরস্কার নেই। উপরন্তু আমরা দেখছি, পুলিশ প্রতিনিয়ত, গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি চালিয়েছে, লক-আপের আসামীদেরকে হত্যা করছে, আর পুলিশের পদোন্নতি হচ্ছে। এই পুলিশ দুর্নীতি করছে লক্ষ লক্ষ টাকার সরকারের সম্পত্তি তছরূপ করে সল্টলেকে বাড়ি বানাচ্ছে আর তাদের পুরস্কার হচ্ছে পদোন্নতি। আজকে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে বিভিন্ন জায়গায় যে সমস্ত সুযোগ আছে, যেমন মুখ্যমন্ত্রীর কোটায় আমরা দেখছি মেডিক্যাল ভর্তি হয়ে গেলে রচপাল সিং এর মেয়ে, এই ধরনের সুযোগগুলি আজকে দিয়ে দেওয়া হচ্ছে। অর্থাৎ প্রশাসনের মধ্যে যে দুর্নীতি এই সরকারের আমলে সেটা ভীষণভাবে কায়েম হয়েছে। স্যার, আপনি জানেন কিভাবে এখানে আইনশৃঙ্খলার অবনতি হয়েছে, কিছুদিন আগে গাইঘাটার বুকে তাদের দলের ফরোওয়ার্ড ব্লকের একজন পঞ্চায়েত সদস্যকে বিবস্ত্র করে, বন্ধু দল। তাকে বিবস্ত্র করে পুলিশ প্রহার করেছিল, সেই ভয়ে লুকিয়ে লুকিয়ে সে বেড়াতে আরম্ভ করল। কালনার বুকে একজন রাজ্য সরকারি কর্মচারীকে ধরে নিয়ে এসে লক-আপেতে তার অন্ডকোষ কেটে নেওয়া হল, সমস্ত জায়গায় এই জিনিস চলছে। সীমান্ত এলাকার চারপাশে এই জিনিস ভীষণভাবে চলছে। পুলিশের সঙ্গে একটা বন্দোবস্ত রয়েছে, প্রতিনিয়ত কয়েক শত টন কয়লা নদীয়াতে প্রবেশ করছে। বিভিন্ন জায়গায় যে অপরাধমূলক কাজ হচ্ছে সেইজন্য পুলিশ অপরাধীদের আইডেন্টিটি কার্ড দিয়ে দিচ্ছে। পুলিশের সঙ্গে তাদের একটা মাসোহারার ব্যবস্থা রয়েছে, প্রতিনিয়ত এই জিনিস চলছে। এখানে বিধায়করা সোচ্চারভাবে বলছেন, কিন্তু আমরা জানি এই সরকারের আমলে রাজ্যের কি অবস্থা হয়েছে। আজকে আমাদের পশ্চিমবঙ্গের চিত্রটা কি? এই রাজ্যের যে অগ্রগতি ঘটবে তার জন্য তো একটা প্লান থাকবে। ৯০-৯১তে টোটাল প্ল্যান আউটলেতে কত টাকা ধরা হয়েছিল, ১৪৮২ কোটি টাকা, তারপর অ্যাডিশনাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স দিলেন ২ কোটি টাকা ৯২-৯৩তে টোটাল প্ল্যান আউটলে হচ্ছে ১৫০১ কোটি টাকা, সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স হচ্ছে ৪০ কোটি টাকা, ৯৩-৯৪ তে টোটাল প্ল্যান আউটলে ১৫৫০ কোটি টাকা, সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স ১২.৬ কোটি টাকা, ৯৪-৯৫ তে টোটাল প্ল্যান আউটলে ১৭০৬ কোটি টাকা সেন্ট্রাল অ্যাসিসটেন্স ২৭.৯৩ লক্ষ টাকা—এই যদি অবস্থা হয়, তাহলে আমাদের যে টার্গেট, সেই টার্গেট রাজ্য আজকে ফুলফিল করতে পারছে না।

[4-05 — 4-15 p.m.]

এখানে অনেকে বললেন যে বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি ঘটেছে। কিন্তু আমরা কি দেখছি। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ক্ষেত্রে এই রাজ্য টার্গেট কত রীচ করেছে। শুধু ৭৫.১ পারসেন্ট, যেখানে অন্যান্য রাজ্য মহারাষ্ট্র, গুজরাট, পাঞ্জাব হরিয়ানা ১০০ পারসেন্ট রীচ করেছে। আজকে একটা দেশের উন্নতি নির্ভর করে শহরের সঙ্গে গ্রামের যোগাযোগকারী রাস্তার উপর।

সেখানে আমরা দেখতে পাব পশ্চিমবঙ্গ রীচ করেছে ৪১.১ পারসেন্ট। এখানে টোটাল পপুলেশন এমপ্লয়মেন্ট কত টার্গেট রীজ করেছে, ৩০.২ পারসেন্ট, আমাদের অল ইন্ডিয়াতে স্থান এগারোতে। এগ্রিকালচারাল লেবারার, এখানে আমাদের টার্গেট ২৪.৬ পারসেন্ট রীচ করছে, আমাদের স্থান সারা ভারতবর্ষের মধ্যে এইটথ পজিশন। এই হচ্ছে আমাদের পশ্চিমবাংলার চিত্র। আর ওরা বলছে পশ্চিমবাংলা নাকি এগিয়ে যাচ্ছে। আজকে এখানে বামপন্থী বন্ধুরা বলছে শিল্প হচ্ছে, শিল্প হচ্ছে। আজকে স্টেট গভর্নমেন্টের যে ইউনিট রয়েছে সেখানে টোটাল লস ৬১০ কোটি টাকা। আর এদিকে অনেকে বলছেন এখানে নাকি শিল্পের বাতাবরণ তৈরি করা হয়েছে, এখানে নাকি অনেক শিল্প আসছে, বড় বড় শিল্প আসছে। আজকে শিল্প নিয়ে একটা তামাসা করা হচ্ছে। নির্বাচনের আগে মানুষের দৃষ্টি ঘুরিয়ে দেওয়ার জন্য প্রতিনিয়ত এই চেষ্টা চলছে। তারা আজকে বলছেন ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা করে নাকি উন্নতি ঘটেছে। পঞ্চায়েত যে দুর্নীতি আছে তার কোনও অডিট হয় না। ছমাস অন্তর প্রতিনিয়ত যে সভা করার কথা আইনে বলা আছে কোনও পঞ্চায়েতই সেটা মানছে না। আজকে এডুকেশনের অবস্থাটা কি? নতুন কোনও বিদ্যালয় হচ্ছে, না, ফলে ছাত্ররা ভর্তি হতে পারছে না। এই অবস্থার মধ্যে দিয়ে আজকে পশ্চিমবাংলা চলছে। তাই আজকে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার ভাষণ শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, সাত তারিখে পশ্চিমবাংলার রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার প্রত্যুত্তরে সদস্য শ্রী ননী কর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আজকে কংগ্রেসের বন্ধুরা বিভিন্ন বিষয়ে বলবার চেষ্টা করেছেন। আমি শুধু একটা বিষয়ে বলব। সঠিকভাবেই রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলা আর্থ-সামাজিক দিক থেকে যে অগ্রগতি হয়েছে সেটা উল্লেখ করা হয়েছে। তার মধ্যে একটা বিষয় যেমন বাংলা ভাষার মাধ্যমে আদালতে কাজকর্ম করার মাধ্যমে বাংলা ভাষা সম্প্রসারিত করার প্রস্তাব রয়েছে এখানে তার মধ্যে রয়েছে এবারের জন্য চারটি জেলায় কাজ হবে। আমি একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবাংলার সমস্ত জেলা পরিষদে এবং পঞ্চায়েত সমিতিতে বামফ্রন্ট সরকার আসার পর কাজের পরিধি অনেক বেড়ে গেছে। আমাদের প্রস্তাব হচ্ছে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে একজন বাংলা ভাষী স্টেনোগ্রাফার দরকার প্রত্যেকটি জায়গায়। আমাদের কুচবিহার জেলার একটা জ্বলন্ত, তীব্র সমস্যা হচ্ছে ১৯৭৫ সালে ভারত বাংলাদেশ ইন্দিরা-মুজিব চুক্তি। ১৯৭৪ সালে তদানিন্তন কংগ্রেস সরকার বাংলাদেশ সরকারের সাথে ছিটমহল বিনিময়ে একটা চুক্তি করেছিল, যে চুক্তি তিন বিঘা চুক্তি নামে সকলের কাছে পরিচিত। এই তিনবিঘা চুক্তির মধ্যে দিয়ে দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বকে বাংলাদেশের কাছে বিসর্জন দিয়েছে। আমরা কুচবিহার জেলার মানুষ ফরোওয়ার্ড ব্লকের নেতৃত্বে, তিন বিঘা চুক্তির বিরুদ্ধে দুর্বার আন্দোলনের মধ্যে দিয়ে, ১৯৯৪ সালে বামফ্রন্ট সরকারের সহযোগিতার মধ্যে দিয়ে, নিরবিচ্ছিন্ন প্রচেষ্টার মধ্যে দিয়ে সেই চুক্তিকে আমরা পরিবর্তন করাতে পেরেছিলাম এবং. সেই অনুসারেই তিন বিঘা চুক্তি কার্যকর হয়েছে ২৬শে জুন, ১৯৯৪। আবার তিন বিঘা চুক্তির দ্বিতীয় পর্যায় হল ভারত, বাংলাদেশ ছিটমহল বিনিময়। কেন্দ্রীয় সরকার এই চুক্তি সম্পর্কে আদৌ আন্তরিক কিনা এটা পরিষ্কার হওয়া দরকার।

আমার দাবি, এই বিধানসভা থেকে একটি সর্বদলীয় কমিটি দিল্লিতে পাঠানো হোক এই চুক্তি সংক্রান্ত বিষয় কেন্দ্রীয় সরকারের নীতিগত অবস্থান এবং দৃষ্টিভঙ্গি জানবার স্বার্থে। তার সাথে সাথে এই বিধানসভা থেকে একটি সর্বদলীয় কমিটি বাংলাদেশেও পাঠানো দরকার এই ছিটমহল বিনিময় সম্পর্কে বাংলাদেশ সরকার আন্তরিক এবং নিষ্ঠাবান কিনা তা জানার জন্য। কারণ এ সম্পর্কে নতুন করে চিন্তা ভাবনা করার সময় এসে গিয়েছে। স্যার, আমরা দেখেছি টি এন শেষন সারা দেশে নির্বাচনী ব্যবস্থার জন্য এবং সংসদীয় গণতন্ত্রের জন্য অনেক চোখের জল ফেলছেন কিন্তু আমি মনে করি তিনি এ ব্যাপারে আদৌ নিষ্ঠাবান নন। তার কারণ, ঐসব ছিটমহলের হাজার হাজার নাগরিক, তারা স্বাধীনতার পর থেকে সমস্ত রকমের নাগরিক অধিকার থেকে বঞ্চিত। শিক্ষা, স্বাস্থ্য, অন্যান্য নাগরিক সুযোগ পাওয়া থেকে দীর্ঘ ৪০/৪৫ বছর ধরে তারা বঞ্চিত। এই ছিটমহল বিনিময় চুক্তি সম্পর্কে আরও বেশি করে যত্নবান হওয়ার জন্য আমি রাজ্য সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে একটি বিষয় সংশোধন করার জন্য আমি অনুরোধ রাখছি। ইন্দিরা-মুজিব চুক্তির তিনবিঘা সম্পর্কে যেটা হয়েছিল সেটা ১৯৭৫ সালে নয়, ১৯৭৪ সালে—এটা সংশোধন হওয়া দরকার। স্যার, কংগ্রেসের দলের তরফ থেকে বলা হয়েছে যে পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবঙ্গের কোনও উন্নতি হয়নি। এটা সত্যের অপলাপ করা ছাড়া আর কিছু নয়। পঞ্চায়েতে এবং পৌরসভাগুলির মাধ্যমে সারা পশ্চিমবাংলার বিভিন্ন এলাকার প্রভূত উন্নতি হয়েছে। কংগ্রেসিরা বলছেন যে পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে। কংগ্রেসের যে সব পঞ্চায়েতে আছে তারাই দুর্নীতির সঙ্গে যুক্ত। তা ছাড়া আর একটা বিষয় এ প্রসঙ্গে বলা দরকার যে পঞ্চায়েতে যারা নির্বাচিত হয়ে আসছেন তারা অন্য গ্রহ থেকে আসছেন না এবং মাটি ফুঁড়েও আসছেন না, সেখানে ২/৪টি পঞ্চায়েতে যা দুর্নীতি হচ্ছে এবং সেই কাজ যারা করছে তাদের বার করে দেওয়া হয়েছে। এটা বাস্তব ঘটনা। কংগ্রেস তো দুর্নীতির বিরুদ্ধে লড়াই করে না, তার প্রমাণ কাগজে যেসব ঘটনা বেরিয়েছে তা থেকেই আমরা জেনেছি। ভারতবর্ষের প্রধানমন্ত্রীর নাম পর্যন্ত দুর্নীতির সঙ্গে জড়িয়ে গিয়েছে। তারপর বফর্স কেলেঙ্কারি থেকে আরম্ভ করে চিনি কেলেঙ্কারি পর্যন্ত অনেক ঘটনার কথা আমরা জেনেছি। কাজেই কংগ্রেসিদের কাছ থেকে দুর্নীতি সম্পর্কে আমাদের শোনার প্রয়োজন নেই। এরপর আমি স্যার, অন্য কয়েকটি বিষয় নিয়ে বলতে চাই। আমরা জানি যে কৃষির উন্নয়নের জন্য সেচের সম্প্রসারণ ঘটানো অত্যন্ত জরুরি। সেচ সম্পর্কে কংগ্রেস সরকার কখনও পশ্চিমবাংলার মানুষের কথা চিন্তা করেননি। কেন্দ্রীয় কংগ্রেসি সরকার পশ্চিমবাংলার সেচ সম্প্রসারণের দিকে যে দৃষ্টি দেননি তার জ্বলন্ত দৃষ্টান্ত হচ্ছে, তিস্তা প্রকল্প। ভাকরা নাঙ্গাল প্রকল্পকে জাতীয় প্রকল্পকে মর্যাদা দিয়ে তৈরি করে কেন্দ্রীয় সরকার পাঞ্জাব, হরিয়ানার কৃষির প্রভূত উন্নতি ঘটালেন কিন্তু অপর দিকে তিস্তা সেচ প্রকল্পকে জাতীয় প্রকল্পের মর্যাদা দিলেন না। সেখানে মাত্র ২০ কোটি টাকা বরাদ্দ করে তারা তাদের কর্তব্য শেষ করলেন। উত্তরবাংলা কৃষিপ্রধান অঞ্চল। কেন্দ্রীয় সরকার তিস্তা প্রকল্পকে যদি জাতীয় প্রকল্পের মর্যাদা দিয়ে এর কাজকে তরান্বিত করার জন্য অধিক অর্থ সাহায্য দিতেন তাহলে উত্তরবাংলায় প্রভূত কৃষির উন্নতি অনেকদিন আগেই হতে পারত। এখান থেকে কমিটি তিস্তা প্রকল্পে ঘুরে এসেছেন এবং তারা দেখেছেন যে কেন্দ্রীয় সরকার এর প্রতি যথোপযুক্ত দৃষ্টি

দেননি। এরপর আমি সম্প্রীতি এবং ঐক্যের কথায় আসছি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটি মাত্র রাজ্য যেখানে ভাষা, ধর্ম, জাতি, বর্ণকে কেন্দ্র করে মানুষে মানুষ বিভেদ সৃষ্টি করার অপচেষ্টা রুখে দেওয়া গিয়েছে। আর এইভাবেই পশ্চিমবঙ্গে মানুষের জীবনের নিরাপত্তা নিশ্চিত করা গিয়েছে। স্যার, আমরা দেখলাম যে মহারাষ্ট্রে ভূমিকম্পের পর সেখানে প্রচুর মানুষ মারা গেলেও কংগ্রেসি সরকার তাদের পাশে গিয়ে দাঁড়াননি, কেন্দ্রীয় সরকারও দাঁড়ান নি এবং সেইজন্যই আজকে দেখছেন যে মহারাষ্ট্র থেকে কংগ্রেস মুছে গিয়েছে। অপর দিকে উত্তরবাংলায় যখন ভয়াবহ বন্যা হল তখন আমরা দেখেছি পশ্চিমবঙ্গের রাজ্য সরকার প্রতিনিয়ত জনগণের পাশে গিয়ে দাঁড়িয়েছেন।

[4-15 — 4-25 p.m.]

গ্রাম পঞ্চায়েত দাঁড়িয়েছে, পঞ্চায়েত সমিতি দাঁড়িয়েছে, একটা বিরাট কর্ম কান্ড সূচিত হয়েছে। সেই সঙ্গে সঙ্গে আর একটা জিনিস বলতে চাই, তোর্ষায় দ্বিতীয় সেতু দীর্ঘদিন ধরে অনুমোদনের অপেক্ষায় ছিল, আজকে সেটাকে অনুমোদন দেওয়া হয়েছে এবং আজকে সেই সেতুর কাজ গত ১৫ই ফেব্রুয়ারি, ৯৫ সালে শুরু হয়েছে। কিন্তু এখন আবার কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তর বক্সার থেকে ডলোমাইট আনতে দিচ্ছে না ঐ সেতুর কাজ করা যাচ্ছে না, এবং উত্তরবঙ্গের রাস্তাঘাট, ব্রিজ, কালভার্ট মেরামত করা যাচ্ছে, না, কাজবন্ধ হয়ে রয়েছে। পরিবেশ মন্ত্রক এই ব্যাপারে বাধা দিচ্ছে। শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলায় আজকে গুণগত এবং পরিমাণ গত দুদিক থেকেই পরিবর্তন ঘটেছে। ৭৭ সালে যে শিক্ষা ব্যবস্থা ছিল গোটা পশ্চিমবাংলায় তার বিরাট পরিবর্তন হয়েছে। আমরা পশ্চিমবাংলাকে ভারতবর্ষের একটা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে যেভাবে গড়ে তুলেছি, তাতে যে আমাদের সমস্ত সমস্যার সমাধান হয়ে গেছে, এটা বলতে পারি না, এবং এটা মনেও করি না। পৃথিবীর রাষ্ট্রীয় ব্যবস্থায় সমস্যা থাকবে। সমস্যা নেই তা নয়। কিন্তু ৭৭ সালে শিক্ষা ব্যবস্থা যা ছিল তার অনেক পরিবর্তন হয়েছে। কিন্তু প্রয়োজন অনুযায়ী আরও দরকার। আমি কয়েকটা দৃষ্টান্ত তুলে ধরছি কলেজের সংখ্যা এই বিষয়টাতে। আমি বিশ্বাস করি রাজ্য সরকার এই বিষয়ে আর একটু যত্নবান হবেন। কলকাতায় যেখানে কলেজের সংখ্যা হচ্ছে ৬৫ সেখানে কুচবিহারে কলেজের সংখ্যা হচ্ছে আট, দার্জিলিং এ ১১, জলপাইগুড়িতে নয়টি, মালদহে পাঁচটি, দিনাজপুরে সাতটি, হাওড়ায় ১৬টি, হুগলিতে ২২টি, বর্ধমানে ২৭টি, মুর্শিদাবাদে ১৩টি। অনার্স যে সব কলেজে পড়া যায় এমন কলেজের সংখ্যা কলকাতায় ৫৭টি, হাওড়ায় ১২টি, হুগলিতে ১৬টি, অথচ কুচবিহারে পাঁচটি কলেজে অনার্স পড়ানো হয়। জলপাইগুড়িতে চারটি, দার্জিলিং-এ সাতটি, মালদহে তিনটি, ওয়েস্ট দিনাজপুরে পাঁচটি কলেজে অনার্স পড়ানো হয়। প্রয়োজন অনুসারে আরও অনার্স পড়ানোর কলেজ স্থাপন করা দরকার। সায়েন্স অনার্স পড়ানো হয় এমন কলেজের সংখ্যা মালদহে কলেজ আছে একটা, দিনাজপুরে সায়েন্স অনার্স পড়ানো হয় দুটি কলেজে, দার্জিলিং-এ চারটি কলেজে, জলপাইগুড়িতে দুটি কলেজে, কুচবিহারে দুটি কলেজে সায়েন্স অনার্স পড়ানো হয়। এই অবস্থায় আমি দাবি করছি উত্তরবঙ্গের কলেজগুলোতে যাতে আরও অনার্স এবং সায়েন্স অনার্স পড়াবার ব্যবস্থা করা হয়। উত্তরবঙ্গে যেমন নতুন নতুন

শিক্ষায়তন গড়ে উঠেছে, পাশাপাশি প্রয়োজন অনুসারে আরও নতুন নতুন পদক্ষেপ গ্রহণ করা প্রয়োজন। সেই দাবি আমি করছি। সঙ্গে সঙ্গে কৃষি পণ্য বিপনন ব্যবস্থার দিকে বিশেষভাবে নজর দেওয়ার কথা বলছি। কৃষকদের কৃষি পণ্য যাতে নিলাম দরে বিক্রি হতে পারে ওয়েস্ট বেঙ্গল মার্কেটিং এর থ্রু দিয়ে, সেটাকে চালু করা দরকার। তাতে কৃষকদের কিছু উপকার হবে। সবার শেষে, দৃষ্টি আকর্ষণ করছি বামফ্রন্ট সরকার পঞ্চায়েত সমিতি জেলা পরিষদ। পৌরসভার মধ্যে দিয়ে মহিলাদের জন্য শতকরা ৩০ ভাগ আসন সংরক্ষণের ব্যবস্থা করেছেন। কারণ আমরা জানি এই দেশ বিদ্যাসাগর, রামমোহনের দেশ। এখান থেকেই নারী মুক্তি এবং নারী শিক্ষার উপর আন্দোলন শুরু হয়েছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত শতকরা ৩০ ভাগ ভাগ আসন মহিলাদের জন্য বিধানসভা ও লোকসভার ক্ষেত্রে করার জন্য পদক্ষেপ গ্রহণ করেননি। সুতরাং আমাদের রাজ্য থেকে একটা সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করে এই সম্পর্কে একটু দৃষ্টি দেওয়া দরকার প্রত্যেকের গোটা দেশের দিনের পর দিন জনসংখ্যা বেড়ে চলেছে।

পশ্চিমবাংলা ভারতবর্ষের বাইরে নয়, সুতরাং পশ্চিমবাংলায়ও জনসংখ্যা বৃদ্ধি ঘটছে। যেভাবে জনসংখ্যা বাড়ছে সেই অনুপাতে কৃষি ক্ষেত্রে এবং শিল্প ক্ষেত্রে অগ্রগতি ঘটাবার দিকে সকলেরই দৃষ্টি দেওয়া প্রয়োজন। বর্তমানে শিল্প ক্ষেত্রে গোটা পশ্চিমবাংলায় একটা বিরাট পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে। শিল্প ক্ষেত্রে সরকার অত্যন্ত দায়িত্ব নিয়ে অগ্রসর হচ্ছেন। এই অবস্থায় কংগ্রেস বিভিন্ন ভাবে প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। এত দিন ভারতবর্ষের শিল্প মানচিত্রে পশ্চিমবাংলা পিছিয়ে পড়ার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার দীর্ঘদিন ধরে বাংলার বিরুদ্ধে মাসুল সমীকরণ নীতি এবং লাইসেন্স না দেওয়ার নীতি চালিয়ে এসেছে। লাইসেন্স এবং মাসুল সমীকরণের বাধা আজ উঠে গেছে। গত বছর, ১৯৯৪ সালের ১৫ই এপ্রিল মরোক্কয় গ্যাট চুক্তি স্বাক্ষরিত হয়েছে। সেখানে ঐ চুক্তিতে সই করে পি ভি নরসীমা রাও-এর ভারত সরকার দেশের স্বাধীনতা এবং সার্বভৌমত্ব বিসর্জন দিয়ে এসেছে। দেশের স্বনির্ভরতা বলতে আমরা যা বুঝি তা আজকে আমাদের দেশের ধ্বংসের মুখোমুখি। দেশের বিভিন্ন জায়গায় যে সমস্ত দেশীয় শিল্প ছিল তা আজ বন্ধ হওয়ার মুখোমুখি। 'চিত্তরঞ্জনে রেল ইঞ্জিন তৈরি হয়—আমরা ছোটবেলা থেকে এই কথা পড়ে আসছি। অথচ আজকে তার বরাদ্দ বন্ধ করে দেওয়া হচ্ছে। সেটা আজকে বন্ধ হওয়ার মুখে। নদীয়া জেলার শান্তিপুরের তাঁত শিল্পে আমাদের রাজ্যের একটা গর্বের বিষয় ছিল। আজকে সেই তাঁত শিল্পীদের কাজ বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। কেন্দ্রীয় সরকার তুলো এবং সুতোর দাম বাড়িয়ে দিয়েছে। যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে একটা রাজ্য সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যেভাবে বাংলার অগ্রগতি অব্যাহত রেখেছে, প্রকৃতপক্ষে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তাই প্রতিফলিত হয়েছে। আমি তার জন্য এই ভাষণকে অভিনন্দন জানাচ্ছি। তার সাথে সাথে—ঐ কংগ্রেসি বন্ধুরা যা বললেন—নারী নির্যাতন, বধূ হত্যা, পণ প্রথা ইত্যাদি সংক্রান্ত বিভিন্ন ঘটনা যেটুকু এ রাজ্যে ঘটছে, আমরা চাই তা বন্ধ হোক। আমরা চাই, একটাও নারী যেন নির্যাতিত না হন। আমরা চাই একটা নারীও যেন রাজপথে ধর্ষিত না হন তার গ্যারান্টি সৃষ্টি করতে হবে। আজকে সকলকে এলাকায় এলাকায় মানুষকে সহযোগিতা

করতে হবে। এই সব কাজের বিরুদ্ধে এলাকায় এলাকায় গণ আন্দোলন গড়ে তুলতে হবে। কংগ্রেসি বন্ধুদেরও এই কাজে সহযোগিতার হাত সম্প্রসারিত করতে অনুরোধ করছি। গত ১০ তারিখ আমরা কুচবিহারে সমাবেশ করতে গিয়ে দেখেছি সীমান্ত এলাকায় সীমান্তরক্ষী বাহিনীর হাতে সেখানকার নাগরিকদের নাগরিক অধিকার চলে যেতে বসেছে। বি এস এফ-এর লোকেরা সাধারণ নাগরিকদের ওপর যথেষ্ট অত্যাচার চালাচ্ছে। সীমান্ত এলাকার মানুষ ভয়ঙ্কর সঙ্কটের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। অথচ কেন্দ্রীয় সরকার কোনও রকম প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করছে না। সীমান্ত রক্ষী বাহিনীর কাজকর্মের গতি প্রকৃতি অত্যন্ত নিম্ন মানের হয়ে গেছে। রুচি, সংস্কৃতি বলতে তাদের মধ্যে আজকে আর অবশিষ্ট কিছুই নেই। এর পাশাপাশি কেন্দ্রীয় সরকার সীমান্ত এলাকায় কাঁটা তারের বেড়া দেওয়ার কাজ শুরু করেছে। ঐ এলাকায় দেখা যাচ্ছে বহু মানুষের জমি জায়গায় কাঁটা তারের বেড়ার উল্টো দিকে পড়ে যাচ্ছে। ফলে তারা সেই জমিতে যেতে পারবে কিনা, ভোগ দখল করতে পারবে কিনা—সে বিষয়ে এক দারুণ সঙ্কট সৃষ্টি হচ্ছে। আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নাগরিকদের নাগরিক অধিকার বজায় যাতে থাকে তার জন্য তিনি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। পরিশেষে আমি বলব যে, কুচবিহারের দ্বিতীয় তোর্সা সেতুর কাজ শুরু হয়েছে। সেটা যাতে নির্দিষ্ট সময়ে শেষ হয় তার জন্যও আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে সঙ্গে কুচবিহারের শিক্ষা ক্ষেত্রে প্রতি প্রয়োজনীয় পদক্ষেপের দাবি জানিয়ে আবার রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-25 — 4-35 p.m.]

**ডাঃ অনুপম সেন :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মহামান্য রাজ্যপাল গত ৭ই মার্চ, এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে আমি উত্তরবঙ্গের মানুষ হিসাবে কিছুতেই সমর্থন করতে পারছিনা। কারণ উত্তরবঙ্গের ৫টি জেলা, যদিও এখন ৬টি জেলা হয়ে গেছে—দীর্ঘদিন ধরে অবহেলিত, বঞ্চিত। আমি এই বিধানসভায় বলেছিলাম, আমরা যেন পশ্চিমবঙ্গের দ্বিতীয় শ্রেণীর নাগরিক। অত্যন্ত আশ্চর্যের বিষয় মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভষণের মধ্যে আমি দেখতে পাচ্ছি উত্তরবঙ্গের ভাগ্যে ছিঁটেফোঁটা পড়েনি। আপনার নিশ্চয়ই মনে আছে ১৯৯২ সালে এই বিধানসভার মাধ্যমে আমরা দিল্লিতে সর্বদলীয় কমিটি গিয়েছিলাম উত্তরবঙ্গের মানুষের স্বার্থে যেটা নাকি সবচেয়ে জরুরি প্রয়োজন উত্তরবঙ্গের কৃষিজীবী মানুষের স্বার্থে তিস্তা মাস্টার প্ল্যানের ব্যাপারে। উত্তরবঙ্গের বেশির ভাগ লোকই হচ্ছে কৃষিজীবী। এই তিস্তা মাস্টার প্ল্যান আমরা আরম্ভ করেছিলাম ১৯৯৪ সালে যখন শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় এখানকার মুখ্যমন্ত্রী ছিলেন। এই মাস্টার প্ল্যান তিনি আরম্ভ করেছিলেন এই উদ্দেশ্যে যাতে শতকরা ৮০ ভাগ কৃষিজীবী লোক চাষের জন্য জল পায়। উত্তরবঙ্গের ৬টি জেলায় বসবাসকারী শতকরা ৮০ ভাগ লোক যারা কৃষক তারা সেখানে পর্যাপ্ত জল থাকা সত্ত্বেও চাষবাস করার জন্য সেই জলের সুযোগ পায় না। তাই তিস্তা মাস্টার প্ল্যান ১৯৯৪ সালে আরম্ভ হয়েছিল। এবারে নির্বাচনে জেতার পর আমি উল্লেখ করেছিলাম তিস্তা মাস্টার

প্ল্যান কেন হচ্ছে না। তখন মাননীয় স্পিকার অল পার্টি কমিটি তৈরি করেছিলেন। আমরা বিভিন্ন দলের লোকেরা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে গিয়েছিলাম। সেখানে গিয়ে মনমোহন সিং এবং প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান শ্রী প্রণব মুখার্জির সাথে দেখা করেছিলাম। তিনি আশ্বাস দিয়েছিলেন এই ব্যাপারে টাকা দেবেন। এর আগে ৬০০ কোটি টাকা স্টেট গভর্নমেন্ট খরচ করেছিল। আর ৩০০ কোটি টাকার দরকার। তার মধ্যে ১৫০ কোটি টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট বাই ইনস্টলমেন্ট দেবে কয়েক বছরের মধ্যে এই কথা সেন্ট্রাল গভর্নমেন্ট বলেছিলেন। আমার কাছে যতটুকু খবর আছে, এই কয়েক বছরে ৭২ কোটি টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়েছে। স্টেট গভর্নমেন্ট যদি ১৫০ কোটি টাকার ৫০ পারসেন্ট টাকা দিত তাহলে তিস্তা মাস্টার প্ল্যানের কাজ অনেকটা এগিয়ে নিয়ে যাওয়া যেত এবং এরফলে উত্তরবঙ্গের ৫টি জেলার পপুলেশনের ৮০ পারসেন্ট কৃষিজীবী মানুষদের অর্থনৈতিক অবস্থার উন্নতি হত এবং উত্তরবঙ্গবাসী উপকৃত হতে পারত। যাইহোক, রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাচ্ছি, তিস্তা মাস্টার প্ল্যানের সম্বন্ধে বলা হচ্ছে, অনেকগুলি জায়গা ইরিগেটেড হচ্ছে। কিন্তু আমি এইটুকু বলতে পারি তিস্তা মাস্টার প্ল্যান যা নাকি আরম্ভ হয়েছে এর মাধ্যমে ১ একর জমিও ইরিগেটেড হচ্ছে না। সিদ্ধার্থশঙ্কর রায়ের আগে যে কংগ্রেসি সরকার ছিল সেই সরকার জলপাইগুড়ির রাজগঞ্জ থেকে যে করোতোয়া স্কীম চালু করেছিলেন সেটাও সাকসেসফুল হল না। এই স্কীমে যে ক্যানেলগুলি কাটা ছিল সেই ক্যানেলের সাথে তিস্তা মাস্টার প্ল্যান যোগ করে দিয়েছে। যোগ করে দিয়ে ইরিগেশন করছে। যাইহোক আমরা ক্ষোভের সঙ্গে উত্তরবঙ্গ এর জলপাইগুড়ি জেলা এবং পশ্চিম দিনাজপুর জেলার এই অবস্থার কথা জানাচ্ছি। এখানে আব্দুল করিম চৌধুরি বসে আছেন। আপনারা জানেন যে রাজ্যপালের ভাষণের সময় আমরা বিক্ষোভ করেছিলাম। উত্তরবঙ্গের ৩জন কংগ্রেস এম এলএ। কেন বিক্ষোভ করেছিলাম তা নিশ্চয়ই আপনি জানেন। উত্তরবঙ্গের যা লাইফ লাইন তাতে উত্তরবঙ্গের শতকরা ৮০ ভাগ মানুষ এগ্রিকালচারিস্ট। এগ্রিকালচারিস্ট যারা তাদের জমিগুলি যেটা নাকি তিস্তা মাস্টার প্ল্যানের মধ্যে পড়ে সেগুলি একে একে বড় বড় টি ইন্ডস্ট্রিরা বেআইনিভাবে নিয়ে নিচ্ছে। বেআইনিভাবে নিয়ে সেখানে প্ল্যান টেশন করছে। আশ্চর্যের কথা এই যে পশ্চিমবঙ্গ সরকার যে গাইড লাইন দিয়েছে সেই গাইড লাইন মানছে না। কি গাইড লাইন নিশ্চয় আপনি জানেন? গভর্নমেন্ট সারকুলার অনুযায়ী গাইড লাইনে দেওয়া হয়েছে যে কম্যান্ড এরিয়া যা তিস্তা মাস্টার প্ল্যানে আছে, চৌধুরি সাহেবের কনস্টিটিউয়েন্সির মধ্যে পড়ে সেটা নেওয়া যাবে না। কিন্তু সেখানে কি করে চা বাগান হচ্ছে। আপনার পাট্টা ল্যান্ড যেগুলি দিয়েছেন, সেখানে চা চাষ হতে পারে না, আধিয়ার যে ল্যান্ড দিয়েছেন সেখানেও চা চাষ হতে পারে না, আর সর্বোপরী যে ট্রাইব্যুনাল ল্যান্ড আছে সেখানেও চা চাষ হতে পারে না। আমি সেখানকার এম এল এ হিসাবে প্রশাসনের কাছে গিয়েছিলাম। কিন্তু তারা আমাদের বলেছিল যে তাদের উত্তর দেওয়ার কিছু নেই। আমাদের বোর্ড অব রেভিনিউ এর কাছে গিয়ে কলকাতায় খোঁজ করতে হবে। শুধু তাই নয় ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আমার নির্বাচনীকেন্দ্র একটা ক্লাস্টার অব স্যালো টিউবওয়েল করছে আর এর পাশেই একটা বিরাট ফ্যাক্টরি হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় চাষের জন্য ইরিগেশনের ব্যবস্থা করা হয়েছে, আর এরই পাশে ডানকান কোম্পানির বড়

ফ্যাক্টরি তৈরি হচ্ছে। আমি কয়েকদিন আগে এই ব্যাপারে ওখানকার ডি এম এর সাথে দেখা করেছিলাম। উনি বলেছিলেন যে এ ব্যাপারে যদি অর্ডার না থাকে তাহলে সেটা বন্ধ করে দাও। দরকার হলে অ্যারেস্ট করা হবে। কিন্তু পর পর চার বার এই রকম ঘটনা ঘটেছে। প্রত্যেকবারই ডি এম অর্ডার দেন। কিছু দিনের জন্য বন্ধ হয়। আবার আগের অবস্থায় ফিরে যায়। আমার মনে হয় ওখানে যারা অ্যাডমিনিস্ট্রেটিভ হেডস আছে তাদের সাথে প্ল্যান্টার্সদের কোনও আনহোলি লিঙ্ক আছে। সেই জন্যই এই অবস্থার সৃষ্টি হচ্ছে। আমি দু একটা কথা বলছি উইথ রিগার্ড টু দি ডেভেলপমেন্ট অব দি টাউন। ওটা নগর উন্নয়ন মন্ত্রীর জায়গা। ওখানে একটা স্পোর্টস কমপ্লেক্স করা হয়েছে। কিন্তু ১৮৮টি ফ্যামিলি রাজবাড়ি এলাকায় ৮০-৯০ বছর ধরে বাড়ি করে ছিল। তাদের ধান ক্ষেতে তুলে নিয়ে গিয়ে ফেলে দিয়েছে এবং এই জায়গাটা অধিগ্রহণ করা হয়েছে। প্রথম দিকে আমরা বাহবা দিয়েছিলাম এতে কোনও সন্দেহ নেই।

[4-35 — 4-45 p.m.]

পশ্চিমবঙ্গে আর একটা সার্কিট বেঞ্চ করার জন্য টিম অব জাজেস পাঠিয়েছেন যে কোথায় সার্কিট বেঞ্চ হতে পারে, উত্তরবঙ্গের জলপাইগুড়ি, না অন্য জায়গায় হবে। সেই সার্কিট বেঞ্চের জায়গা যেটা তারা ঠিক করেছেন জজদের কোয়াটারের জন্য, আমরা আশ্চর্য হয়ে দেখলাম যে হঠাৎ সেখানে আর্ট গ্যালারির জন্য ফাউন্ডেশন স্থাপন করা হয়েছে। সেখানে যে সিটিজেন কমিটি আছে, সমস্ত পার্টির, আপনাদের পার্টিরও আছে, সকলে মিলে বাধা দিয়েছে। জলপাইগুড়িতে সিটিজেন কমিটির পক্ষ থেকে মিছিলও করা হয়েছে, আবার রুলিং পার্টিও আলাদা করে মিটিং করেছে। তারা সার্কিট বেঞ্চ যাতে ওখানে না হয় তার জন্য চেষ্টা করেছেন। জাজদের কোয়াটার যদি না হয় তাহলে জাজরা থাকবে কোথায়? জাজদের জন্য যে ডিসিসন সেটা হাই কোর্টে আটকে রয়েছে। এমন কি জরুরি কাজ দেখা দিল যে সেটা বাতিল করে সেখানে আর্ট গ্যালারি হবে? জলপাইগুড়ির লোক খেতে পায় না, তারা আর্ট গ্যালারি দিয়ে কি করবে, এটা আমার মাথায় আসছে না। যাইহোক, এই ভাষণকে আমি সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ তারিখে এই রাজ্যের বিধানসভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপরে মাননীয় সদস্য ননীকর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থন করছি এবং কংগ্রেসের তরফ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করছি। আমি কয়েকদিন ধরে এই বিধানসভার সমস্ত সদস্যদের বক্তব্য শোনার চেষ্টা করেছি। কংগ্রেসি বন্ধুরা যে কথা বলার চেষ্টা করেছেন তাতে তারা এই কথাই বলতে চেয়েছেন যে, পশ্চিমবঙ্গে কোনও কাজকর্ম হয়নি, এখানে কোনও আইন-শৃঙ্খলা নেই, দুর্নীতিতে ভরে গেছে, শাসনব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আকাশে যদি শকুন ওড়ে তার মনটা থাকে ভাগাড়ের দিকে। কংগ্রেসেরও সেই রকম মনটা ভাগাড়ের দিকে পড়ে আছে। সেই জন্য তারা কোনও ভাল কাজ দেখতে পাচ্ছে না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাদের নির্দিষ্ট কর্মসূচির ভিত্তিতে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে

দিয়ে একটা অঙ্গ রাজ্য হিসাবে, তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে কাজ করে যাচ্ছে। দীর্ঘদিন ধরে কংগ্রেসের শাসনকালে, মাঝখানে কিছুদিন বাদ দিয়ে আপনারা পঞ্চায়েতের নির্বাচন করেন নি। গ্রামে তখন বাস্তুঘুঘুরা বাসা বেঁধে ছিল, আপনারা কোনও নির্বাচন করতে পারেননি। আমরা ক্ষমতায় আসার পরে ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করেছি, গণতন্ত্রকে সম্প্রসারিত করেছি, গ্রামস্তর পর্যন্ত আমরা তাকে নিয়ে গেছি। আমরা পঞ্চায়েতর নির্বাচনের মাধ্যমে গ্রামবাংলার মানুষের হাতে ক্ষমতাকে তুলে দেবার চেষ্টা করেছি। পঞ্চায়েতের মাধ্যমে সমাজের যারা নীপীড়িত, অবহেলিত, বঞ্চিত মানুষ, যাদের কোনও সোর্স ছিল না কাজকর্মের, যারা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে আছে, সেই মানুষগুলিকে অল্প সুদে সাবসিডি দিয়ে, বিনা সুদে তাদের টাকা দিয়ে তাদের অর্থনৈতিক দিক থেকে দাঁড় করার চেষ্টা করছি, ভূমিসংস্কারের মাধ্যমে তাদের জীবনের উন্নতি করার চেষ্টা করেছি। আমরা আগে দেখছি যে খাস জমি বিলি-বন্টনের নামে কিভাবে জমিগুলি দেওয়া হত। এল আর কমিটি থেকে জোতদারদের সেই জমিগুলি বিলি-বন্টন করা হত। যারা প্রকৃত চাষী তাদের মধ্যে সেই জমি বিলি-বণ্টন করা হয়নি। আমাদের সরকার আসার পরে আমরা ভূমিহীনদের মধ্যে জমি বিলি-বণ্টন করেছি। আপনারা বর্গাদারদের উচ্ছেদ করেছেন। আপনারা আইন পাস করেছেন, কিন্তু সেটাকে কার্যকর করেন নি। আপনাদের সময়ে গ্রামে কায়েমি স্বার্থের চক্র গড়ে উঠেছিল। আপনারা বর্গাদারদের রেকর্ডভুক্ত করার চেষ্টা করেননি। আমরা এসে তাদের রেকর্ডভুক্ত করেছি।

আমরা কয়েক লক্ষ লোককে জমি দিয়েছি। আমরা জমি দিয়েই কাজ শেষ করিনি সেই সঙ্গে গরিব মেহনতি মানুষরা যাতে সঙ্গে সঙ্গে জমি ঠিকমতো চাষ করতে পারেন তার জন্য কৃষি সামগ্রী তাদের দিয়েছি। মিনিকিট দিয়েছি পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের কৃষকদের হাতে। সেচ ব্যবস্থার সম্প্রসারণ করেছি, বৃহৎ সেচ ব্যবস্থার সম্প্রসারণ করেছি। ফলে কৃষি অগ্রগতি হয়েছে, গ্রামীণ অর্থনীতি চাঙ্গা হয়েছে। আজ গ্রামবাংলার কোনও মানুষ না খেতে পেয়ে মারা যায় না। আপনাদের আমলে মানুষ না খেতে পেয়ে অন্য জায়গায় চলে যেত, কিন্তু আজ গ্রামের মানুষরা অন্য জায়গায় চলে যায় না। তারা গ্রামে মধ্যে নানা কাজ করছে—রাস্তাঘাট তৈরি করছে, কালভার্ট তৈরি করছে। আপনারা বলছেন কেন্দ্র টাকা দিচ্ছে। কার টাকা কে কাকে দিচ্ছে? আপনারা জানেন যুক্তরাষ্ট্রীয় কাঠামোর সমস্ত টাকা কেন্দ্রীয় সরকারের খাজানচিখানায় জমা আছে। সুতরাং যে টাকা দিচ্ছে তা আমাদের পাওয়া টাকা। আমরা বলেছিলাম রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে। সমস্ত অকংগ্রেসি রাজ্যগুলি চেয়েছিল রাজ্যের হাতে অধিক ক্ষমতা। কিন্তু কেন্দ্রের কংগ্রেস সরকার তা মেনে নেননি। তারা সমস্ত ক্ষমতাকে কুক্ষিগত করে রেখেছেন। পাওনা টাকা তারা দেন না। তারা দেশকে লুণ্ঠন করছেন। তার ফলে কোনও অগ্রগতি হচ্ছে না, দেশ পিছিয়ে পড়ছে। আপনারা বলছেন দুর্নীতির কথা। দিল্লির দিকে তাকিয়ে দেখুন। আমরা পৃথিবীর ইতিহাসে দেখেছি, কোনও দেশের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ উঠলে তিনি সঙ্গে সঙ্গে পদত্যাগ করেন, এর নজিরও আছে, কিন্তু আমরা দেখেছি, রাজীব গান্ধী বোফোর্স কেলেঙ্কারিতে জড়িয়ে পড়েছিলেন। সুইস গভর্নমেন্ট সমস্ত নথিপত্র ভারতে পাঠিয়ে দিয়েছেন, কিন্তু ভারত সরকার তা প্রকাশ করেননি। আপনার শেয়ার কেলেঙ্কারির কথা জানেন। এর তদন্তের জন্য জয়েন্ট পার্লামেন্টারি কমিটি গঠিত হয়েছিল, কিন্তু কোনও

তথ্য জানা যায়নি। লোকসভায় বিরোধী দলের আলোড়নের জন্য সরকার বাধ্য হয়েছেন কমিটির রিপোর্ট গ্রহণ করতে। আপনাদের প্রধানমন্ত্রীর নামে এক কোটি টাকার ঘুষের অভিযোগ আছে। আপনাদের প্রধানমন্ত্রীর নামে অভিযোগ উঠেছে, অথচ তিনি নিলর্জ্জের মতো ক্ষমতায় বসে রয়েছেন। পি চিদাম্বরমকে দুর্নীতির দায়ে চলে যেতে হয়েছিল, কিন্তু আবার তাকে ফিরিয়ে আনার চেষ্টা হচ্ছে। চিনি কেলেঙ্কারির কথা নিশ্চয় ভুলে যান নি। কল্পনাথ রাই বলছেন যে তাকে বলির পাঁঠা করা হয়েছে। তিনি লোকসভায় সব কিছু খুলে বললেন বলেছিলেন, কিন্তু তিনি যাতে কিছু না বলেন তার জন্য চেষ্টা হচ্ছে। পশ্চিমবঙ্গে যখন আপনারা ক্ষমতায় ছিলেন তখন আপনাদের সরকার ভুষি কেলেঙ্কারিতে জড়িয়ে পড়েছিল, গরুর খাবার নিয়ে আপনারা জড়িয়ে পড়েছিলেন। তাই আপনাদের মুখে দুর্নীতির কথা শোভা পায় না। যখন নরসিমা রাও ক্ষমতায় এসেছিলেন তখন তিনি বলেছিলেন যে, বেকারত্ব ঘুচিয়ে দেবেন কিন্তু দেখা যাচ্ছে, কলকারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে, গোল্ডেন হ্যান্ডশেকের নামে মিথ্যা ভাঁওতা দিয়ে শ্রমিকদের ছাঁটাই করছেন, কাপড়ের কলগুলি বন্ধ হয়ে যাচ্ছে, সুতোর কল বন্ধ হয়েছে, তাঁত শ্রমিকরা কাজ পাচ্ছেন না। বহরমপুরের মণীন্দ্র বিটি মিল-এর একাংশ বন্ধ হয়েছে, আরেকটি অংশ বন্ধ হওয়ার পথে। এভাবে দিল্লির সরকার, কংগ্রেসি সরকার শিল্প বন্ধ করার চেষ্টা করছে।

[4-45 — 4-55 p.m.]

আজকে দেশের কারখানা সব বন্ধ করে দিয়ে শ্রমিকদের বেকার করে দিচ্ছেন, কিন্তু সঙ্গে সঙ্গে বলছেন যে, দেশটাকে অগ্রগতির পথে টেনে নিয়ে যাচ্ছেন! সাম্প্রদায়িকতার কথা বলেছেন, পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার কথা তুলেছেন। এখানে আইন-শৃঙ্খলা আপনারাই বিঘ্নিত করেছেন। আপনারাই বারাসতে সমস্ত মস্তান-বাহিনীর সমাবেশ করে নিজেদের মধ্যে খুনোখুনি করেছেন এবং সেটা বামফ্রন্ট সরকারের ঘাড়ে চাপাবার চেষ্টা করেছেন, কলকাতার রাস্তায় গোটা পশ্চিমবঙ্গ থেকে সমাবিরোধীদের নিয়ে এসে সমাবেশ করে সেখানে খুনোখুনি করে বলেছেন যে, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা ভেঙ্গে পড়েছে। এখানে আপনারা দাঙ্গা বাধাবার চেষ্টা করেননি? বহরমপুরের কাটরা মসজিদ নিয়ে দাঙ্গা বাধাবার যে চেষ্টা করেছিলেন সমাজ-বিরোধীদের দিয়ে বামফ্রন্ট সরকার সেসব সমাজবিরোধীদের কঠোর হস্তে দমন করেছিলেন। আপনারা বলেছেন যে, দেশের অগ্রগতি হচ্ছে, কিন্তু অগ্রগতির নামে আপনারা দেশকে বিদেশের কাছে বিক্রি করবার চেষ্টা করছেন দেশের সমস্ত মানুষ আজকে দেনার দায়ে তলিয়ে গেছেন। বিশ্বব্যাঙ্কের ঋণের দায়ে আজকে দেশটাকে জড়িয়ে দিয়েছেন। মুক্ত অর্থনীতি, শিল্পনীতির নাম করে আজকে সাম্রাজ্যবাদীদের এদেশে ডেকে আনবার চেষ্টা করছেন। একদিন ব্রিটিশ ব্যবসার নাম করে এসে দেশটাকে দখল করে নিয়েছিল, আজকে মার্কিন সাম্রাজ্যবাদীদের ডেকে এনে দেশটাকে আবার ডুবিয়ে দিচ্ছেন। আমাদের দেশে উৎপন্ন দ্রব্যের মান নিম্ন, সে জায়গায় আপনারা বিদেশি মাল আসার সুযোগ করে দিয়েছেন আমদানি শুল্ক কমিয়ে দিয়ে। অপর দিকে দেশে উৎপন্ন মালের রপ্তানি শুল্ক বাড়িয়ে দিয়েছেন। তারফলে আমাদের দেশে উৎপন্ন নিম্ন মানের জিনিস আর বাইরের দেশে বিক্রি হবে না। আজকে এই অবস্থার জন্য

দায়ী কংগ্রেস। আজকে গ্যাট চুক্তির নাম করে ওরা দেশটাকে বিদেশি সাম্রাজ্যবাদীদের কাছে বিক্রি করে দেবার চেষ্টা করছেন। যেভাবে পলাশির ময়দানে ইয়ার লতিফ, উমির চাঁদ, জগত শেঠদের বেইমানির ফলে একদিন এদেশে ব্রিটিশের আধিপত্য স্থাপিত হয়েছিল সেই রকমভাবে আপনাদের নেতা নরসিমা রাও, প্রণব মুখার্জি, এদের কারণে আজকে আবার আমাদের স্বাধীনতা ঐ নয়া সাম্রাজ্যবাদীদের কাছে বিক্রি হতে চলেছে। এর বিরুদ্ধে আমাদের সমবেত হতে হবে। আজকে আপনারা আরব সাগরে তলিয়ে যাচ্ছেন আপনাদের নীতির ফলে। গুজরাট হেরে গেছেন, দক্ষিণ ভারতের কর্ণাটকে, অন্ধ্র প্রদেশে এবং মহারাষ্ট্রে হেরে গেছেন। গোয়াতেও সংখ্যালঘু ছিলেন, কিন্তু সেখানে কিছু সদস্যকে কিনে সরকার চালাচ্ছেন। মনিপুরেও আপনাদের সংখ্যালঘু সরকার। সেখানেও আপনারা কিছু সদস্যকে টাকা দিয়ে কিনেছেন। আপনারা দলত্যাগ আইন নাকি পাস করেছেন, অথচ কিছু রাজ্য সদস্য কিনে নিয়ে সংখ্যাগরিষ্ঠ হিসাবে চলবার চেষ্টা করছেন। লোকসভাতেও এক সময় আপনাদের সংখ্যালঘু সরকার, ছিল, কিন্তু অজিত সিংদের মতো লোকদের গরু-ছাগলের মতো কিনে সেখানে সরকার পরিচালনা করবার চেষ্টা করছেন। এই হচ্ছে আপনাদের নীতি! আপনাদের মুখে তাই কোনও কথা শোভা পায় না। কিন্তু পশ্চিমবঙ্গে আমরা সীমিত ক্ষমতা নিয়েও অগ্রগতির পথে এগিয়ে যাচ্ছি, যদিও সেক্ষেত্রে পদে পদে বাধা। আজকে তারই জন্য সারা ভারতবর্ষের মানুষ পশ্চিমবঙ্গের দিকে তাকিয়ে আছেন। কংগ্রেস শেষ হয়ে যাচ্ছে, তাই আজকে আমাদের ক্ষমতা সংহত করে দিল্লির দিকে এগিয়ে যেতে হবে এবং সেই চেষ্টাই আমরা করছি। আপনারা কখনও শিক্ষা-ব্যবস্থা সম্প্রসারণ করেননি। আপনাদের সময় রাজ্যের শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য ছিল। সময়মতো তখন পরীক্ষার ফলও বেরোতো না। সেই সময় আমরা দাবি করেছিলাম যে অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা, চালু করতে হবে। কিন্তু আপনারা জানতেন, গ্রামের প্রতিটি মানুষ যদি লেখাপড়া শেখে তাহলে আপনাদের ক্ষমতা থাকবে না এবং তারই জন্য আপনারা গণমুখী শিক্ষা চালু করেননি। কিন্তু আমরা আসার পর রাজ্যের শিক্ষাক্ষেত্রে নজির সৃষ্টি করেছি। আজকে সঠিক সময়ে পরীক্ষা হচ্ছে এবং সময়মতো রেজাল্ট বেরোচ্ছে। আজকে অষ্টম শ্রেণী পর্যন্ত নয়, দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে লেখাপড়া শেখাবার ব্যবস্থা আমরা করেছি। আপনারা কেন্দ্রে ক্ষমতায় আসার আগে বলেছিলেন যে জিনিস পত্রের দাম কমাব। নরসিমা রাও-এর সরকার ক্ষমতায় আসার পর জিনিস পত্রের দাম তো কমেনি বরঞ্চ বেড়ে গেছে। আমরা সাধারণ মধ্যবিত্ত এবং নিম্নমধ্যবিত্ত ঘরের ছেলের, আপনারাও কিছু কিছু আছেন মধ্যবিত্ত ঘরের ছেলে, আপনারা বুকে হাত দিয়ে বলুন তো কোন জিনিসের দাম কমেছে? সমস্ত জিনিসের দাম আকাশ ছোঁয়া হয়ে গেছে, সমস্ত জিনিস ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। এই জিনিসপত্রের দাম বাড়ার জন্য কেন্দ্রীয় সরকার দায়ী কেন্দ্রীয় সরকারের নীতিই দায়ী। এই দ্রব্য মূল্য বৃদ্ধি কেন কমানো হচ্ছে না? আমি এই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-55 — 5-05 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৫ সালের ৭ই মার্চ রাজ্যপালের

যে ভাষণ পেশ করেছেন, গত কাল ভক্তিবাবু বলছিলেন কন্সটিটিউশন অনুযায়ী সরকার যা লিখে দেয় রাজ্যপালকে তাই পড়তে হয় এবং কন্সটিটিউশন অনুযায়ী সেই বক্তব্যের উপর সরকারি পার্টি থেকে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনতে হয়। ননীবাবু সেইভাবে প্রস্তাব এনেছেন। গ্রামবাংলার যে অবস্থা, বর্তমানে প্রশাসনিক ব্যবস্থা যেভাবে চলছে সেই বিষয়ে ননীবাবুর বাস্তব অভিজ্ঞতা থাকা সত্ত্বেও সাংবিধানিক অধিকার অনুযায়ী এই প্রস্তাব আনতে হয়, তাই এনেছেন। একটু আগে সরকার পক্ষ থেকে বলা হল যে কলকাতার উপর ক্রাইম কমেছে, দিল্লি বম্বে মাদ্রাজ-এ ক্রাইম বেড়েছে। গোয়েন্দা বিভাগের যে রিপোর্ট তাতে বলছে ১৯৯২ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত কলকাতায় দাঙ্গা এবং সংঘর্ষ হয়েছে ১৯৯২ সালে ৬২৪টি, ১৯৯৩ সালের হয়েছে ৪৬৭টি এবং ১৯৯৪ সালে হয়েছে ৪১৩টি। সেই জায়গায় দিল্লিতে ১৯৯২ সালে হয়েছে ৩২৪টি, ১৯৯৩ সালে ২১৯টি এবং ১৯৯৪ সালে হয়েছে ১৭২টি। বম্বেতে হয়েছে ১৯৯২ সালে ২১৯টি, ১৯৯৩ সালের হয়েছে ৬৩০টি এবং ১৯৯৪ সালে হয়েছে ২০১টি। সমরবাবু এই রিপোর্টের একটা অংশ বাদ দিয়ে পাঠ করে হাউসকে বিভ্রান্ত করেছেন। বর্তমানে প্রশাসনিক ব্যবস্থা কিভাবে চলছে দেখুন। বিভিন্ন জায়গায় থানাগুলি কিভাবে চলছে দেখুন। আগে থানাগুলিতে ক্রাইম চার্ট থাকত, আজকে সেই ক্রাইম চার্ট তুলে দেওয়া হয়েছে। কোনও ইন্সপেকশন হয়নি। মার্ডার কেসের আসামীকে নিয়ে আসা হচ্ছে থানায় এবং ৫/৭/১০ দিন ধরে ডিটেনশন করানো হচ্ছে ইন দি পুলিশ কাস্টোডি। পরবর্তীকালে দেখা যাচ্ছে ৭দিন পরে সেই মার্ডার কেসের আসামীকে, ডাকাতি কেসের আসামীকে মার্ডার কেসে ফরওয়ার্ড করা হচ্ছে না, সেটা দিচ্ছে ২৯০তে। পাঁচ আইনের প্যাঁচে। এবং এমনভাবেই লেনদেন হচ্ছে সেইগুলো। বধূ হত্যা হলে সঙ্গে সঙ্গে যে মহিলার মৃত্যু হল, তার গার্ডিয়ান কোথায় এবং সেই গার্ডিয়ানকে কিভাবে হাত করা হয় এবং যারা নির্যাতন করল, তাদের কিভাবে রেহাই দেওয়া যায়, এই সমস্ত কাজের জন্য সমস্ত থানায় দালাল ফিট করা আছে। পশ্চিমবাংলায় যতগুলো থানা আছে, তার প্রত্যেকটাতেই এখন ব্যাপকভাবে এই সমস্ত ব্যবস্থা চলছে, ঘুসের কারবার চলছে, আমরা শুনেছি। সেই ঘুস কোথা থেকে আসছে? সাট্টা খেলা আরম্ভ হয়েছে, বেআইনি মদের দোকান খুলে সেখান থেকে মাসে মাসে কালেকশন হচ্ছে। সীমান্ত এলাকায় যারা চুরির কারবারে লিপ্ত, তাদের থেকে টাকা নিচ্ছে। এই সি পি এম বন্ধুরা সমস্ত কিছুর নেতৃত্বে দিচ্ছে এবং সেখানে থানার সাথে কন্ট্রাক্ট করে চুরি কারবারে উৎসাহ দিচ্ছে। থানা পয়সা নিচ্ছে, আবার সেই টাকা পার্টি ফান্ডে যাচ্ছে। আমরা জানি থানা গুলোতে সি পি এম-এর প্রভুত্ব। সি পি এম-এর কথায় যদি থানার অফিসার না চলে, তাহলে সঙ্গে সঙ্গে সেই অফিসারকে পানিশমেন্ট দেওয়া হয়, বদলি করা হয়। এই নির্দেশ সব থানায় আছে এবং বেআইনি কাজে লিপ্ত থাকার জন্য পার্টি ম্যানরা তাদের কাছ থেকে উপঢৌকন নিয়ে পার্টি ফান্ড বাড়াচ্ছে। জেলায় জেলায়, ব্লকে ব্লকে আজকে বিরাট বিরাট বিল্ডিং হচ্ছে পার্টির কোথা থেকে আসছে সেই টাকা?

পঞ্চায়েত মন্ত্রী এখানে বসে আছেন, আমি বলছি, ত্রিস্তর পঞ্চায়েতে আপনাদের কোনও অবদান নেই। ত্রিস্তর পঞ্চায়েত বিল গভর্নমেন্ট অব ইন্ডিয়া কেন্দ্রীয় সরকার এনেছিল। আপনারা তার বিরোধিতা করেছিলেন এবং বিরোধিতা করে তাকে পাস করে দেননি। কিন্তু

পরে সেই পঞ্চায়েত আপনারা নিয়ে মাথাপিছু গ্রামবাংলার মানুষের জন্য ২৮.৩৩ হিসাবে প্রতি বছর টাকা নিচ্ছেন। জেলা পরিষদে যে সমস্ত টাকা আসে, এক একটা রাজ্য যা পায়, সেই হিসাবে আজ একএকটা জেলা পরিষদ এক একটা স্টেটে পরিণত হয়েছে, কোটি কোটি টাকা পাচ্ছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বসে আছেন, তিনি কি বলতে পারেন উত্তর ২৪ পরগনায় কত সম্পদ সৃষ্টি হয়েছে? তার হিসাব দিতে পারেন? বিধানসভায় প্রশ্ন করেছিলাম, অঞ্চল ওয়াইজ অ্যালোকেশন হয়েছে। কতগুলো অঞ্চলের নাম দিয়েছিলাম। তার উত্তর দিয়েছেন, দিঘারি অঞ্চল বলে একটা অঞ্চল, সেখানে না কি জহওর রোজগারের টাকায় ৪২ কিলোমিটার রাস্তা তৈরি করেছে। আমি সেই বইটা দেখানোর পর গ্রামের মানুষ বলল, একটাও ইট পড়েনি, আর ৪২ কিলোমিটার রাস্তা হয়েছে! এতেই বোঝা যাচ্ছে জওহর রোজগারের টাকা কি ভাবে চুরি হচ্ছে। পঞ্চায়েত মন্ত্রী বসে আছেন, পঞ্চায়েতের হিসাব নিয়ে কি হবে?

আপনাদের অডিটর জেনারেলকে দিয়ে প্রতি বছর অডিট করাবার কথা, কারা করে পঞ্চায়েতের অডিট? অডিট করার লোক নেই। আপনাদের ডিপার্টমেন্টের পেটোয়া যে লোক আছে, তারা যা বলছে যে ফিরিস্তি দিচ্ছে, আপনি তাই বলছেন। কিন্তু বাস্তবটা কি? বাস্তবে যান। গ্রামোন্নয়ন কি ভাবে হচ্ছে দেখুন, শ্রমদিবস কিভাবে নষ্ট হচ্ছে দেখতে পাবেন। শ্রমিকদের কাজ দিয়ে তাদের ২৮.৩০ টাকা করে দেবার কথা। তাদের দেওয়া হচ্ছে ২০.৫০ টাকা করে এবং লিখিয়ে নেওয়া হচ্ছে ২৮.৩০ টাকা পেয়েছে বলে। এইভাবে নষ্ট হচ্ছে শ্রমদিবস। আমার একটি কথা মনে হচ্ছে, ১৯৭৭ সালে এই বামফ্রন্ট পশ্চিমবঙ্গের ক্ষমতায় এসেছিলেন। তারা ভেবেছিলেন কিভাবে আলাদিনের মতো প্রদীপ জ্বালানো যায় এবং তারজন্য সিদ্ধান্ত নিয়েছিলেন যে তাদের কংগ্রেসের থেকে একটু ভাল কাজ দেখাতে হবে। তাহলে কি করে তা হবে? দুটো পথ ধরে তা করতে হবে। একটা হচ্ছে বেকার এবং আর একটা হচ্ছে শিক্ষা। আপনারা জানেন, উন্নয়নশীল ফসল ফলাতে গেলে ইউরিয়া সার-এর প্রয়োজন হয়, ইউরিয়া সার দিলে গাছ খুব তাড়াতাড়ি বেড়ে ওঠে। আর কোনও জায়গায় গাছ যদি মারতে হয়, তাহলে হিং ব্যবহার করতে হয়। ওরা ঠিক করলেন যে শিক্ষা আর বেকারের পেছনে ইউরিয়া এবং হিং ব্যবহার করে রাজ্যের বিপ্লব আনবেন। তাই ঠোঙার দুটো জিনিস, একটাতে ইউরিয়া এবং আর একটাতে হিং রাখলেন। ওরা তা প্রয়োগও করলেন। শিক্ষার পেছনে ইউরিয়া দেওয়া হবে এবং বেকারের পেছনে হিং দেওয়া হবে। কিন্তু ঠোঙা এধার ওধার হয়ে যাওয়াতে দেখা গেল ইউরিয়া দেওয়া হয়েছে বেকারের পেছনে। ফলে ১৯৭৭ সালে যেখানে ছিল ১১ লক্ষ, ইউরিয়া দেওয়ার ফলে তা বেড়ে গেছে ৫৬ লক্ষ। আর শিক্ষার পেছনে হিং দিয়েছেন। শিক্ষায় যেখানে স্থান ছিল তিন নম্বরে, এখন তা ১৮ নম্বরে এসে দাঁড়িয়েছে। শিক্ষায় নাকি ওরা বিপ্লব এনেছেন। এখানে শিক্ষামন্ত্রী বসে আছেন। তিনি বলুন তো, আজকে গ্রাম বাংলায় শিক্ষার অবস্থা কি? যেখানে ৪০ জন পিছু একজন করে শিক্ষক লাগে এবং সেই হিসাবে যেখানে অনেক স্কুলে চার-পাঁচজন করে শিক্ষক দরকার, সেখানে একজন করে শিক্ষক দিয়েছেন। কোনও কোনও স্কুলে আবার শিক্ষকই নেই। ছাত্র সংখ্যা অনুসারে তাদের পড়ানোর জন্য মাস্টার কোথায়? অনেক স্কুলের ঘর নেই। অশোক মিত্র কমিশন বলেছেন,

অধিকাংশ গ্রামবাংলার স্কুলে স্কুল ঘর নেই। প্রাইমারি ছাত্রদের বসার সংস্থান নেই। কি করেছেন তাহলে? এর আগে কয়েক বছর জিরো ডেফিসিট বাজেট এনে দেশকে সর্বনাশ করেছেন, আবার গত বছরে সিগারেটের উপরে বিলাস কর বসিয়েছেন। ট্যাক্স না দিয়ে সব চোরা কারবারিতে ঢুকে গিয়েছে, ট্যাক্স ঘরে এল না। এইভাবে দেশটাকে আপনারা সর্বনাশ করেছেন। কেন্দ্রীয় সরকারের প্রকল্প যদি না থাকত, কেন্দ্রীয় সরকারের স্কীম যদি না থাকত, জওহর রোজগার যোজনা যদি না থাকত তাহলে পশ্চিমবাংলায় আপনাদের মুখ দেখা যেত না। আপনারা কি দাবি করতে পারেন কোনও স্কীম আপনারা করেছেন? বেকারদের জন্য 'সেস্রু' স্কীম একটা করেছিলেন, তার মাধ্যমে গ্রামবাংলায় বেকারদের সমস্যার সমাধান করবেন বলে। প্রতি বছরে বাজেটে টাকা রাখবেন এবং পাঁচ লক্ষ বেকারকে স্বনিযুক্তি প্রকল্পের আওতায় আনবেন বলে বলেছিলেন। এক লক্ষকে কি এর আওতায় আনা গেছে? ব্যাঙ্ক আবার এরজন্য টাকা দিচ্ছে না। কারণ স্টেট গভর্নমেন্ট কোনও সাবসিডি দিতে পারছে না। আপনারা কেন্দ্রীয় সরকারের টাকা দিয়ে নিজেরা গর্বিত হচ্ছেন। কাগজে কলমে কি বলছে তা একটু দেখুন। আপনারা এখানে মেজরিটি, এখানে আপনারা চিৎকার করতে পারেন এবং আপনাদের পেটোয়া কিছু দল এখানে আছে যারা চিৎকার করতে পারেন। সেই পেটোয়া দলই আবার মন্ত্রীদের রক্ষা করার চেষ্টা করেন। অতএব রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-05 — 5-15 p.m.]

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৭ই মার্চ রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন আমরা জানি সংবিধান অনুযায়ী রাজ্য সরকার তাদের সমস্ত ব্যর্থতার কথা লুকিয়ে তাদের কাজের প্রশংসার কথা বলে একটা ভাষণ রাজ্যপালকে তৈরি করে দেন এবং রাজ্যপাল সেই ভাষণই অনর্গল বক্তৃতা করে চলে যান। আমি সেই রাজ্যপালের ভাষণের উপরে যে আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমাদের দলের যে সমস্ত সংশোধনী আনা হয়েছে। তাকে সমর্থন করে বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণে আইনশৃঙ্খলার অবনতির কথা বলা হয়নি। উপরন্তু পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার প্রশংসা করা হয়েছে। কিন্তু আমরা দেখছি পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা চরম অবনতি হয়েছে। দিনে রাতে ডাকাতি, নারী নির্যাতন, নারীর শ্লীলতাহানি, প্রকাশ্য দিবালোকে মানুষ খুন, বিচারাধীন আসামীকে পুলিশ লক আপে হত্যা করা আজকে বামফ্রন্ট সরকারের আমলে দৈনন্দিন ঘটনা হয়ে দাঁড়িয়েছে। এরপরেও বলা হয়েছে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা নাকি ভীষণ ভাল। বিগত কয়েকদিন আগে আমারই কেন্দ্রে গার্ডেনরিচের একজন যুবক শেখ আজাদ নামে, তাকে ট্যাক্সি ছিনতাইয়ের অভিযোগ পুলিশ লক আপে নিয়ে গিয়ে হত্যা করা হল। কয়েকদিন আগে আমাদের বিধায়ক জ্ঞানসিং সোহনপাল মাননীয় মুখ্যমন্ত্রীকে ওই শেখ আজাদকে হত্যা করা সম্পর্কে প্রশ্ন করলে তিনি তা এড়িয়ে গিয়ে তার পার্টি অফিসে যে ভাঙ্গচুর হয়েছে সেটাই বলতে লাগলেন। ওই পার্টি অফিস কি কারণে ভাঙ্গচুর হয়েছিল আমরা সবাই জানি। সি পি এমের একজন কাউন্সিলার একজন কারখানার শ্রমিককে ইঁটের বাড়ি মেরে আঘাত করেছিলেন, সেই কারণে তার

পরিবারবর্গের লোকেরা এসে সি পি এমের পার্টি ভাঙ্গচুর করেন। শুধু তাই নয়, শেখ আজাদের হত্যার প্রতিবাদে মেটিয়াব্রুজে যখন একটা প্রতিবাদ সভা হচ্ছিল সেই প্রতিবাদ সভায় আমাদের প্রাক্তন মন্ত্রী এবং বর্তমান সাংসদ মমতা বন্দ্যোপাধ্যায় যখন বক্তৃতা দিতে আসছিলেন তখন ওই সি পি এমের গুন্ডারা তাকে পরিকল্পিতভাবে দুবার করে তার উপরে গুলি চালায়, তিনি আহত হয়ে পড়েন। যেহেতু ওই গুন্ডারা সি পি এমের মদতপুষ্ট সেই কারণে আজ পর্যন্ত তাদের অ্যারেস্ট করা হল না। মাননীয় রাজ্যপাল তার ভাষণের দ্বিতীয় কলমে পরিষ্কারভাবে বলেছেন আমাদের রাজ্য যে নিরবচ্ছিন্নভাবে ধর্মীয় ও সামাজিক সম্প্রীতি এবং শান্তি বজায় রাখতে পেরেছি তা আমাদের কাছে পরম পরিতৃপ্তির বিষয়। আমাদের ভাবতে অবাক লাগে যত দূর মনে হয় রাজ্যপাল পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার অবনতির কথা আদৌ জানেন না। এখানে সাম্প্রাদায়িক সম্প্রীতি আদৌ নেই এবং তার প্রমাণই হচ্ছে বিগত ৬ই ডিসেম্বর একটা অভাবনীয় ঘটনা পশ্চিমবঙ্গে ঘটে গেল। তার প্রকৃত তথ্য এড়াবার জন্যেই এই সমস্ত ভাষণ এখানে রেখেছেন। সেটাকে ইচ্ছাকৃত ভাবে আড়াল করবার জন্য এই সমস্ত কথা উল্লেখ করেছেন। আপনারা জানেন, বিগত দিনে যখন সাংসদ শ্রীমতী মমতা ব্যানার্জি পশ্চিমবাংলার দীর্ঘ ১৭ বছরের প্রশাসনের কথা তুলে আন্দোলন চালিয়ে যাচ্ছেন, যখন পশ্চিমবাংলার মানুষ কংগ্রেস-এর ডাকে ঘুরে দাঁড়াচ্ছে তখন এই বামফ্রন্ট সরকার পরিকল্পিত ভাবে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য তার উপর আক্রমণ চালায়। গত ৬ই ডিসেম্বর বি জে পি পরিকল্পিত ভাবে বাবরি মসজিদ ধ্বংস করে এবং এই রাজ্যে বামফ্রন্ট তাদের রাজনৈতিক স্বার্থ সিদ্ধ করার জন্য দাঙ্গার সৃষ্টি করেছিল। আমি আমার বাস্তব অভিজ্ঞতা থেকে সেটা প্রমাণ করে দেব। আমি জানি ৫ই ডিসেম্বর তাদের একটা মিছিল হয়। সেই মিছিল সমস্ত গার্ডেনরিচ পরিক্রমা করে শেষ হওয়ার পরে কমরেডরা এবিষয়ে নির্দেশ দেন। এর থেকে এটাই প্রমাণ হয়, এই দাঙ্গা সাম্প্রদায়িক দাঙ্গা ছিল না। দ্বিতীয় প্রমাণ, আমার কাছে খবর আছে বড়সাহেব-এ হিন্দুদের ঘর-বাড়ি পুড়িয়ে দেওয়া হচ্ছে।

আমি সেখানে যাই, গিয়ে দেখি একজন ও সি এবং ডি এস পি সেখানে দাঁড়িয়ে এবং কিছু দূরে একজন সি পি এম-এর অ্যান্টিসোশ্যাল ছোট লাঠি হাতে হটো, হটো করছে। আমি জিজ্ঞাসা করছি ঐ সি পি এম-এর লোকেরা, ওয়ান্টেড ক্রিমিন্যালরা সেখানে কি করছিল? আমি তখন ও সি-কে জিজ্ঞাসা করি যখন একদিকে সি পি এম-এর হিন্দু কমরেড সন্দীপ এবং অন্যদিকে একজন মুসলমান কমরেড, সি পি এম গুন্ডার সমর্থকরা লোকজন-সহ মুখোমুখি দাঁড়িয়ে আছে, যেকোনও সময় গন্ডগোল হতে পারে, আপনারা সেখানে না গিয়ে এখানে দাঁড়িয়ে আছেন কেন? সেখানে ইমিডিয়েট ফোর্স পাঠান। তখন আবার খবর এল ভিক্ষুর মন্দির ভাঙ্গা হচ্ছে, কাস্যপপাড়া আক্রমণ করা হয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, পুলিশকে সকাল ৮টার সময় ফোর্স পাঠাতে বললেও তারা সন্ধ্যা ৮টায় ফোর্স পাঠায়। ততক্ষণে হিন্দুদের বহু ঘর-বাড়ি পুড়ে গেল। বামফ্রন্ট সরকার পুলিশ প্রশাসনকে বলে দিয়েছিল নিষ্ক্রিয় থাকতে। যেহেতু আমি একজন মুসলিম এম এল এ স্বভাবতই আমি আমার হিন্দু ভাইদের বাঁচাবার চেষ্টা করব। কিন্তু কাস্যপপাড়ার মানুষ দাঙ্গার জন্য আমার কাছে আসতে পারেনি। তারা কমিউনিস্ট লিডার, কমরেড দিলীপবাবুর কাছে যায়। কিন্তু তার হাতের কাছে

টেলিফোন থাকা সত্ত্বেও তিনি পুলিশকে টেলিফোন করেননি। তিনি বলেন, ও কিছু না, কয়েকটা টায়ার পুড়ছে নিভে যাবে। এর ফলে কি বোঝা যাচ্ছে? বোঝা যাচ্ছে যে, সি পি এম-এর কমরেডদের কাছে, গার্ডেনরিচ-এর ইনচার্জের কাছে নির্দেশ ছিল দাঙ্গা হবে, আপনারা কিছু করবেন না। এই বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-15 — 5-25 p.m.]

**শ্রী দেবেন্দ্রনাথ বর্মন ঃ** স্যার, মহামান্য রাজ্যপাল মহাশয় গত ৭ই মার্চ ৯৫ তারিখে যে ভাষণ এখানে প্রদান করেছেন এবং তাকে ধন্যবাদ জ্ঞাপনের উদ্দেশ্যে আমাদের মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধীদের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করছি। মহামান্য রাজ্যপাল সঠিকভাবেই উল্লেখ করেছেন আমাদের রাজ্যে যে নিরবিচ্ছিন্নভাবে ধর্মীয় সাম্প্রদায়িক সম্প্রীতি এবং শান্তি বজায় রাখতে পেরেছে তা আমাদের কাছে পরম পরিতৃপ্তির বিষয়। এই বিষয়টা নিয়ে আমাদের বিরোধী দলের সদস্যগণ বিভিন্ন আইনশৃঙ্খলার কথা বললেন। আমাদের রাজ্যে যে আইনশৃঙ্খলা বজায় আছে তার জন্য জানাই আমাদের রাজ্যের জনগণ খুব বিচক্ষণ এবং বাস্তববোধ সম্মত দক্ষ প্রশাসন, এই কারণগুলির জন্য এখানে সাম্প্রদায়িক শক্তি, ধর্মীয় মৌলবাদী শক্তি এখানে মাথা চাড়া দিতে পারে নাই। আইনশৃঙ্খলার প্রশ্নে বলি, আমাদের এই জনজীবনে কিছু বিচ্ছিন্নতাবাদী শক্তি বা অশুভ শক্তি আইনশৃঙ্খলাকে বিঘ্নিত করার জন্য অপপ্রয়াস চালায়, কিন্তু এখানকার গরিব মেহনতি শান্তিপ্রিয় মানুষ গণতন্ত্রপ্রিয় মানুষ সরকারে বেশি আছেন, তারা সরকারকে সক্রিয়ভাবে সহযোগিতা করেন এবং প্রশাসনের তৎপরতার জন্য শান্তিশৃঙ্খলা বিঘ্নিত হয় না। তা সত্ত্বেও আমি এখানে উল্লেখ করতে চাই এই পশ্চিমবাংলায় ভারতবর্ষের বাইরে নয়, যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে চলতে হয়, আমাদের পশ্চিমবাংলার সীমান্তবর্তী যে রাজ্য আসাম, সেখানে দুর্ভাগ্যবশত কংগ্রেস শাসিত রাজ্য, আমি সেই সীমান্ত এলাকায় বসবাস করি, সেখানে যে টেনশন সাম্প্রদায়িকতার, সেখানে যে বিচ্ছিন্নতবাদ, সেখানে যে উগ্রপন্থী কার্যকলাপ তা আমাদের রাজ্যে প্রত্যক্ষ বা পরোক্ষভাবে প্রভাব পড়ে। সেখানে প্রশাসনকে সতর্ক থাকতে হয়। সেখানকার সাধারণ মানুষের ধন সম্পদ মান মর্যাদা জনজীবনে এমন কি জীবন পর্যন্ত সেখানে সুনিশ্চিত নহে। তার কুপ্রভাব বলুন আর চাপই বলুন আমাদের পশ্চিমবাংলায় সেটা পড়ে বেশ কিছু সংখ্যক লোক আত্মরক্ষার জন্য আমাদের পশ্চিমবাংলায় তারা স্থান নিয়েছেন। সুতরাং আমাদের পশ্চিমবাংলায় যে শান্তিশৃঙ্খলা রয়েছে সেটা মাননীয় সদস্যগণ যারা পশ্চিমবাংলায় থাকেন তারা পরম শান্তিতে ধন সম্পদ নিয়ে মান মর্যাদা নিয়ে বাস করছেন। এইটা আপনারা এখানে থেকে মোটেই উপলব্ধি করতে পারবেন না, যদি আপনারা আসামে যান, কিম্বা অন্য স্থানে যান, কিম্বা কাশ্মীরে যান, সেখানে গেলে বুঝতে পারবেন কি অবস্থাটা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পরিষ্কারভাবে উল্লেখ করেছেন, ভারত বাংলাদেশ সীমান্তে চুক্তি রূপায়ণে আমাদের কুচবিহার জেলার একটা অংশ যেটা নিয়ে চুক্তি কেন্দ্রীয় সরকার করেছিলেন, সেই চুক্তি কার্যকর করার জন্য আমাদের রাজ্য সরকার এবং এলাকার জনগণ সক্রিয়ভাবে সর্বোতভাবে প্রচেষ্টা নিয়ে সেই তিন বিঘা

করিডর লিজ সেটা যখন কার্যকর করা হল, সেই চুক্তির সঙ্গে অঙ্গ হিসাবে ছিট মহল বিনিময় কেন আজ পর্যন্ত হল না? এখানে পরিষ্কার উল্লেখ রয়েছে, আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে বার বার এই ব্যাপারে অলোচনায় সুস্পষ্ট করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার নিষ্ক্রিয়। কোনও রকম উদ্যোগ নিচ্ছেন না। তারা সমস্যাকে জিইয়ে রাখতে চান। সমস্যার সমাধানে কোনও উদ্যোগ নেন না। তাছাড়া আমি আর একটি জিনিস উল্লেখ করতে চাই, আমাদের রাজ্যে কোনও সম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিতে পারছে না বা বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দিতে পারছে না এলাকাগত ভাবেই হোক বা ভৌগোলিকগত ভাবেই হোক, যে সমস্ত বিচ্ছিন্নতাবাদী বা ব্যাকওয়ার্ড বা গোষ্ঠীগত সমস্যা যেটা সেই এলাকার সেই সমস্যাকে উন্নীত করার জন্যই হচ্ছে সেটা এস সি, এস টি যাই বলুন না কেন। আমাদের রাজ্যে সামাজিক, রাজনৈতিক অর্থনৈতিক দিককে উন্নত করবার জন্য যে সমস্ত পদক্ষেপ নেওয়া হয়েছে, ঐ কংগ্রেস দল যারা কেন্দ্রে আছেন তারা যদি সেই দিকগুলোর দিকে নজর দিতেন তাহলে কোনও বিচ্ছিন্নতাবাদী শক্তি কোনও জায়গায় মাথাচাড়া দিতে পারত না। কিন্তু সেই ব্যাপারে তারা কোনও পদক্ষেপ গ্রহণ করেননি বলে এই বিচ্ছিন্নতাবাদী শক্তি আজকে বিভিন্ন জায়গায় মাথাচাড়া দিচ্ছে। আরেকটা কথা আমি বলতে চাই, আপনারা একটু বাস্তববাদী হন, রাজ্যের আর্থ সামাজিক উন্নয়নকে আপনারা দেখবেন না, শুধু বিরোধিতা করার নামে বিরোধিতা করবেন না, এরজন্যই আপনাদের আজকে এই অবস্থা। আমাদের এখানে কৃষি এবং কৃষিক্ষেত্রে সার বলুন, বীজ বলুন, শিক্ষার উপকরণ বলুন, ভূমিসংস্কার বলুন এর মধ্যে দিয়ে মাননীয় রাজ্যপাল যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে তিরিশ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে, যার মধ্যে ১২.৭১ লক্ষ একর কৃষিজমি ২২ লক্ষ ভূমিহীন ব্যক্তির মধ্যে বণ্টন করা হয়েছে। এদের মধ্যে ৮.২৭ লক্ষ মানুষ তফসিলি জাতিভুক্ত এবং ৪.৬৭ লক্ষ মানুষ তফসিলি উপজাতিভুক্ত। আরেকটা কথা আমি বলতে চাই, কংগ্রেস দল আজ যে পরিস্থিতির সম্মুখীন হয়েছে, সেটা তাদের চরম সন্ধিক্ষণ। এইভাবেই তাদের অবস্থা আরও খারাপ হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 p.m.]

**শ্রী আবু হেনা ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, গত ৭ই মার্চ, ১৯৯৫ আমাদের মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছে এবং মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনী আনা হয়েছে সেগুলো আমি সমর্থন করছি। স্যার, আমার সময় খুব অল্প, তাই সমস্ত কিছু উল্লেখ করা সম্ভব হবে না। তিন নম্বর প্যারাই ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন সম্বন্ধে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে ভাষণে বলা হয়েছে—জনজীবনে শৃঙ্খলা বিনষ্ট করার কিছু অপপ্রয়াস সত্ত্বেও আইন-শৃঙ্খলা পরিস্থিতি শান্তিপূর্ণ ছিল। এই প্রসঙ্গে আমি গত সপ্তাহে মাননীয় সদস্য আব্দুল মান্নানের প্রশ্নের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলেছিলেন সেটা আপনাদের মনে করিয়ে দিতে চাই। গত বৃহস্পতিবার মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন ১৯৯০ ডিসেম্বর থেকে ১৯৯৪ পর্যন্ত ৮,৬১৮টি খুন হয়েছে, ৩,০২৯টি ধর্ষণ হয়েছে, ২,৭১২টি ডাকাতি হয়েছে। আর সেখানে খুনের শাস্তি হয়েছে মাত্র ২৭৭টি।

ধর্ষণের যেসব ঘটনা ঘটেছে তাতে শাস্তি হয়েছে ১৫৯ জনের, ডাকাতির ক্ষেত্রে শাস্তি হয়েছে ৮৯টি ক্ষেত্রে। অথচ স্যার, প্রত্যেকদিনের খবরের কাগজ খুললেই দেখতে পাবেন ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণের ঘটনা। আজকে পশ্চিমবঙ্গের প্রশাসন কোথায় গিয়েছে তা খবরের কাগজের প্রত্যেকদিনের এইসব ঘটনাগুলিই প্রমাণ করে দেয়। এই তো "আজকাল" পত্রিকা যেটা এই সরকারের বন্ধু কাগজ তাতে বেরিয়েছে, আমার কাছে আছে, আনন্দবাজার বা বর্তমানে বেরোয়নি যে, আপনাদের একজন মন্ত্রী মুর্শিদাবাদ জেলার তিনি বলছেন, 'মুর্শিদাবাদে সি পি এমের কথায় চলছে পুলিশ—ছায়া ঘোষ।' খবরে বলা হচ্ছে, 'রাজ্যের ত্রাণমন্ত্রী ফরোওয়ার্ড ব্লকের জঙ্গি নেত্রী ছায়া ঘোষের অভিযোগ, পুলিশ মুর্শিদাবাদের সি পি এমের কথায় চলছে। জেলায় পুলিশের কোনও রকম নিরপেক্ষ ভূমিকা নেই।' স্যার, এটা শুধু মুর্শিদাবাদেই নয়, সারা রাজ্যেই এই অবস্থা চলেছে। আমি মুর্শিদাবাদ জেলা থেকে নির্বাচিত প্রতিনিধি, আমি জানি সেখানে প্রকৃত কি চলছে। সেখানে প্রতিটি থানার ও সি পুলিশ প্রশাসনের এস পি ইত্যাদি ডি এম সকলে ওখানকার সি পি এমের লোকাল কমিটির সেক্রেটারি, জোনাল কমিটির সেক্রেটারি ইত্যাদির কথায় চলেন। মুর্শিদাবাদের এস পি প্রত্যেকদিন সন্ধ্যায় সময় সি পি এমের নেতার সঙ্গে মিটিং করেন। স্যার, এই প্রসঙ্গে বলি, আমাদের দলের সভাপতি শ্রী সোমেন মিত্র, বিরোধী দলনেতা ডাঃ জয়নাল আবেদিন এবং আমরা যখন ভগবানগোলাতে যাই তখন ওদের সমাজবিরোধীরা আমাদের আক্রমণ করেছিল। সেইসব ঘটনার কথা খবরের কাগজে বেরিয়েছিল। সেখানে সেই সময় আমরা দেখেছি যে পুলিশ, প্রশাসন নির্বাক দর্শকের ভূমিকা পালন করেছিল। স্যার, এখানে দেখলাম জাস্টিস চিত্ততোষ মুখার্জির নেতৃত্বে মানবাধিকার কমিশন গঠিত হয়েছে। কিন্তু সেই কমিশনের অন্যান্য সদস্যদের নাম আমরা এখনও জানতে পারিনি। পুলিশ কাস্টোডিতে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত যে ১৮৮ জনের মৃত্যু হয়েছে সেগুলি মানবাধিকার কমিশনে পাঠানো হয়নি। এমন কি রিপোর্ট বেরিয়েছে যে জাতীয় মানবাধিকার কমিশন এ সম্পর্কে রিপোর্ট দেওয়ার কথা বলা সত্ত্বেও তা দেওয়া হয়নি। স্যার, যেখানে মানবাধিকার লুণ্ঠিত হচ্ছে সেখানে মানবাধিকার কমিশন করে কি হবে? যেখানে প্রশাসন মানবাধিকার লঙ্ঘন করছে সেখানে এই কমিশন করে লাভ কি? পরিশেষে স্যার, আমি গঙ্গা ও পদ্মার ভাঙ্গন সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। গত বছর আপনারা জানেন যে জলঙ্গী ভেঙ্গেছে। সঙ্গে সঙ্গে আমার এলাকার তারানগর ইত্যাদি অনেক জায়গায় ভাঙ্গন হয়েছে। জলঙ্গীর ভাঙ্গনের কথা মিডিয়াতে প্রচার হলেও অন্যান্য জায়গায় কথা সেইভাবে প্রচার করা হয়নি। আমার কেন্দ্রের নানান এলাকার ভাঙ্গনের বিষয় মন্ত্রী মহাশয় জানেন। এ ব্যাপারে গত বছর সেপ্টেম্বর মাসে একটা সর্বদলীয় প্রস্তাব এখান থেকে নেওয়া হয়েছিল এবং সেই প্রস্তাব অনুযায়ী মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটি সর্বদলীয় টিম দিল্লিতে যাবার কথা ছিল। ৪ মাস পরে সেই প্রতিনিধিদল দিল্লিতে গিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী যদিও অসুস্থতার জন্য যেতে পারেননি কিন্তু অর্থমন্ত্রী গিয়েছিলেন। দিল্লিতে জলসম্পদ উন্নয়ন দপ্তর-এর মন্ত্রী, প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে কথাও হয়েছিল এবং তাদের সহযোগিতা পাওয়া যাবে একথা জানা গিয়েছিল অর্থাৎ অ্যাপ্রোচ পজিটিভ ছিল কিন্তু সেখানে জলঙ্গীর কাজ আরম্ভ হলেও অন্যান্য জায়গায় কাজ আরম্ভ হয়নি। বর্ষা আরম্ভ হতে

আর বেশি দেরি নেই, এখনই সমস্ত জায়গায় কাজ আরম্ভ না করলে বড় বিপদ হবে। এ সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনীগুলি সমর্থন করে শেষ করছি।

[5-35 — 5-45 p.m.]

**শ্রী মুকুলবিকাশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৭ই মার্চ এই সভায় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছিলেন, তার জন্য যে ধন্যবাদ জ্ঞাপনের প্রস্তাব আনা হয়েছে শাসক দলের পক্ষ থেকে, আমি তার বিরোধিতা করছি এবং কংগ্রেস দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনীগুলো দেওয়া হয়েছে, সেইগুলোকে সমর্থন করছি। আমার বিরোধিতার কারণ, আমি একটি সংক্ষেপে বলতে চাই। রাজ্যপালের ভাষণে রয়েছে যে বিদ্যুৎ পরিস্থিতির যথেষ্ট উন্নতি হয়েছে। যথেষ্ট উন্নতি হয়েছে আমি বলতে পারি না, আমার নিজের এলাকায় আমি দেখেছি ওয়ান পারসেন্ট সুবিধাও বাড়েনি, এখনও সন্ধ্যার সময় লোড শেডিং চলছে। বেশ কয়েক বছর আগে থেকে খুঁটি পোঁতা হয়েছিল কিন্তু তার তো লাগানো হয়নি, সেই অবস্থায় পড়ে রয়েছে। আমি উল্লেখ করছি আমার নির্বাচনী এলাকার কয়েকটি গ্রামে পঞ্চায়েতের ইলেকশনের পূর্বে কতকগুলো বিদ্যুতের খুঁটি ফেলে দিয়ে আসা হয়েছিল, এখনও সেইগুলো পড়ে রয়েছে। অফিসে যোগাযোগ করলে বলা হয়, ঐগুলো কন্ট্রাক্টাররা ভুল করে ফেলে দিয়ে এসেছে। নির্বাচনের আগে। এর অন্তর্নিহিত কারণটা আমি আর বলতে চাই না। আমরা স্যার, সমুদ্র উপকূলের কাছাকাছি থাকি। আপনারা এখানে বলছেন সেচ ব্যবস্থার যথেষ্ট উন্নতি হয়েছে, অবশ্য একটা কথাও রয়েছে সৌভাগ্যবশত গত বছর বন্যা হয়নি বলে আপনাদের খুব সুবিধা হয়েছে, কথাটা ঠিক যে সমুদ্র উপকূলে বন্যা হলে এত সেখানে জল জমে জমিগুলোতে যে সব জমি জলমগ্ন হয়ে যায়, সেখানে জল নিকাশির কোনও ব্যবস্থা নেই। আমরা বার বার আবেদন করেছি, কিন্তু সেচ দপ্তর থেকে সেই রকম টাকা পয়সা পাওয়া যায়নি যাতে সেচ ব্যবস্থার উন্নতি করা যায়, নিকাশি উন্নতি করা যায়। মাননীয় রাজ্যপালের ভাষণে এইগুলোর উল্লেখ নেই। হাসপাতালগুলোর অবস্থা সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, এখানে স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন, তিনি নিজে স্বীকার করেছেন যে বোধ হয় হাজারের মতো ডাক্তার নিয়োগ করতে পেরেছেন। আমার কথা হচ্ছে ডাক্তাররা যারা নিয়োগ পত্র পেয়েছেন বা যারা কাজ করছেন, তাদের সম্বন্ধে কী ভাবছেন, তাদের কত বছর ধরে আটকে রাখছেন ডাক্তারখানায়, এর পরে কি তারা আর কাজ করার উৎসাহ পাবেন? আর একটা কথা আমি বলব, শিক্ষকদের সম্বন্ধে। মাধ্যমিক শিক্ষকদের পেনশন সম্পর্কে আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাব, যতগুলো কেস হয়তো কাগজে বেরোয় সব ঠিক, তা নয়, কিছু কিছু শিক্ষকের কেসে ভুল রয়েছে আমি নিজে জানি। কিন্তু আমি জানি কতকগুলো তুচ্ছ অজুহাতে অনেক সময় পেনশনের কাগজ পত্র ফিরিয়ে দেওয়া হয়েছে। আমি অনুরোধ করব শিক্ষামন্ত্রীকে যে পেনশনগুলো যেন ঠিক সময় মতো শিক্ষকরা যাতে পান তার ব্যবস্থা করুন। আর একটা ব্যাপার সম্বন্ধে আমি উল্লেখ করতে চাই। এ রাজ্যে এখন নাকি খুব শিল্পায়ন চলছে! শিল্পায়ন

সম্বন্ধে অনেকেই অনেক কথা বলে গেছেন। একটা ছোট ঘটনার কথা আমার জানা আছে, সেটা আমি এখানে বলতে চাই। ঘটনাটা হচ্ছে, এক জমিদার ছিলেন যাঁর জমিদারিটা ছিল সদর থেকে অনেক দূরে। জমিদারিতে জমিদারির কাজ দেখাশোনার জন্য যেতে হলে তাকে নৌকা করে যেতে হত এবং প্রায় ৫/৬ ঘণ্টা লেগে যেত। একদিন রাতে তাকে নৌকা করে যাবার দরকার হয়েছিল। পরিষদগণ সহ তিনি নৌকায় গিয়ে উঠলেন। খুব ভাল মাঝি জোগাড় করা হয়েছিল এবং খুব ভাল সহ মাল্লারদেরও ব্যবস্থা করা হয়েছিল। রাত্রি ১২-টার সময় মাল্লার দাঁড় টানা আরম্ভ করল, মাঝি হালে বসল। কিন্তু ভোর হতে দেখা গেল নৌকা যেখানে ছিল সেখানেই রয়েছে। কারণ যে নোঙগর তোলার দরকার ছিল, সেটা তোলা হয় নি। অর্থাৎ আমি বলতে চাই যে, শিল্পায়নের জন্য যে পরিকাঠামোর দরকার সেটার ব্যবস্থা না করেই শিল্পায়নের প্রচেষ্টা চালালে তা ধাপ্পা দেওয়াই হয়। তা দিয়ে হয়ত ভোটের রাজনীতি হতে পারে, কিন্তু প্রকৃত পক্ষে শিল্পায়ন হয় না। এই কটি কথা বলে রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলো এসেছে, সেই সংশোধনীগুলোকে আমি সমর্থন জানাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে অনেকগুলো ভুল আছে, সেগুলো আমি একটার পর একটা পয়েন্ট আউট করছি। প্রথম পাতার দ্বিতীয় অনুচ্ছেদে—আমার সম্পর্কে দাদু নন, যিনি বিধানসভার সদস্য ছিলেন আমার বর্তমান কেন্দ্র থেকে, অর্থাৎ মুর্শিদাবাদ জেলার কান্দি থেকে ১৯৬২ এবং ১৯৬৯ সালে, তিনি হলেন জগদীশচন্দ্র সিনহা অথচ তাঁর নাম এখানে ভুল করে ছাপা হয়েছে, 'জগদীশপ্রসাদ সিনহা।' এটা নিশ্চয়ই সংশোধন করে নেওয়া হবে এবং তার জন্য আমি আপনাকে বিশেষভাবে অনুরোধ করছি। তারপর আমাদের এই বিধানসভার প্রাক্তন এম এল এ বলাই শেঠ-এর নাম এখানে উল্লেখ করা নেই। তার নাম যাতে এখানে উল্লেখ করা হয় সেটা আপনার মাধ্যমে আমি বিধানসভায় যারা আছেন তাদের সবাইকে অনুরোধ করছি। দ্বিতীয় যে ভুলটা আমি এখানে উল্লেখ করছি সেটা খুবই গ্রেয়ারিং মিস্টেক। এ রকম ভুল তথ্য কি করে রাজ্যপালের ভাষণের মধ্যে এসে যায় তা আমার বোধগম্য হচ্ছে না। সেটা হচ্ছে, ৯নং প্যারায় 'ভূমি রাজস্ব সম্বন্ধে বলতে গিয়ে উনি যা বলেছেন। গতবার ২০শে জানুয়ারি ১৯৯৪ তারিখে এই রাজ্যপাল মহাশয়ের ভাষণের প্যারা ৬-এর সঙ্গে যদি একটু কমপেয়ার করেন তাহলে দেখতে পাবেন ভূমি সংস্কারের ব্যাপারে কি ভুল তথ্য এখানে পেশ করা হয়েছে। গতবারের রাজ্যপালের ভাষণে বলা হয়েছিল ১২.৭ লক্ষ একর ন্যস্ত কৃষি জমির মধ্যে এখন পর্যন্ত ৯.৫ লক্ষ একর জমি ২১ লক্ষ ভূমিহীন চাষীর মধ্যে বণ্টন করা হয়েছে।' আর এবারের ভাষণে রাজ্যপাল মহাশয় বলছেন, ১২.৭১ লক্ষ একর কৃষিজমি ২২ লক্ষ ভূমিহীন

ব্যক্তির মধ্যে বণ্টন করা হয়েছে। এটা সম্পূর্ণ ভুল এবং আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি। এটা ডিলিট করা উচিত। ১২.৭ লক্ষ একর যেখানে ন্যস্ত হয়েছে তার মধ্যে ৯.৫ লক্ষ যেটা গতবার বলা হয়েছিল, সেটা এবারে ৯.৫৫, কি ৯.৬ হতে পারে, অত লক্ষ একর কি করে হবে? সুতরাং এখানে এই যে বলা হচ্ছে, ১২.৭১ লক্ষ একর কৃষিজমি ২২ লক্ষ ভূমিহীনদের মধ্যে বণ্টন করা হয়েছে। এটা অসত্য এবং এটা গ্লারিং মিস্টেক রাজ্যপালের ভাষণের মধ্যে কি করে আসে তা বোধগম্য হচ্ছে না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করে তথ্যটা কারেক্ট করে নেবার চেষ্টা করবেন। গত বছর এবং এ বছর রাজ্যপালের ভাষণটা কমপেয়ার করুন। দেখবেন, গতবারে কত ভাগচাষী, বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে? গতবার রাজ্যপাল মহাশয় বলেছেন ১৯৯৪ সালের ২০ জানুয়ারি, ১৪.৪৩ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করা হয়েছে। এবারে রাজ্যপাল মহাশয় বলছেন, এই সংখ্যা বৃদ্ধির পেয়ে হয়েছে ১৪.৬২। সুতরাং ১৪.৬২ থেকে গতবারের ১৪.৪৩ ভাগচাষী যদি বাদ দেওয়া হয় তাহলে ১৯ হাজার বর্গাদারের নাম রেকর্ডেড হয়েছে। কিন্তু এবারের ভাষণে বলেছেন ১২ হাজার বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে। যোগবিয়োগ করলে দেখা যাবে ১৯ হাজার। একেই তো ভূমি ও ভূমি রাজস্বের কার্যকলাপ বন্ধ হয়ে গেছে। নতুন বর্গাদারের নাম রেকর্ডিং হচ্ছে না। সরকারের না হচ্ছে জমি ন্যস্ত, না হচ্ছে ন্যস্ত জমি সাধারণ চাষীদের মধ্যে বিলি। যাই হোক, ভূমি সম্বন্ধে যখন বাজেট আসবে তখন বিস্তারিতভাবে বলবার চেষ্টা করব। কিন্তু আশ্চর্যের ব্যাপার, গত বছর বলা হয়েছে প্রায় ৩০ হাজার একর জমি ন্যাস্ত করা হয়েছে। এটা মারাত্মক ভুল। গত বছর বাজেটে বলেছিলেন ১২.৭৫ লক্ষ একর কৃষি জমি ন্যস্ত হয়েছে। এবারে বলছেন ১২.৭১ লক্ষ। তাহলে ১২.৭১ লক্ষ থেকে গতবারের ১২.৭০ লক্ষ যদি বাদ দেওয়া যায় তাহলে কত হয়? ১ হাজার। এখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন ৩০ হাজার একর জমি ন্যস্ত হয়েছে। অঙ্ক কি একেবারে ভুলে গেলেন নাকি? আপনার দপ্তর আগেরবার কি বলেছেন আর এবারে কি বলছেন কোনটা সত্য, কোনটা মিথ্যা ন্যায্য কথাটা কমপেয়ার করার প্রয়োজন বোধ করেননি আর এই ৪দিন ধরে ডিবেট করছেন, আপনাদের লজ্জা হওয়া উচিত। এইরকম ধরনের এই গ্ল্যারিং মিসটেক গতবার এবং এবারে রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। আমি আরও একটা গ্ল্যারিং মিসটেক তুলে ধরছি। অঙ্কে আপনারা যে কি রকম মাস্টার তা আমি বুঝতে পারছি। আপনারা অঙ্কে পরীক্ষা দিতে গেলে গোল্লা পাবেন। ১২ নম্বর অনুচ্ছেদে এবারে রাজ্যপাল বলেছেন—কি রকম ল্যাঙ্গুয়েজ কাউচ করা হয়েছে—মোট ১৮.১ মিলিয়ন মেট্রিক টন উৎপাদন সহ পশ্চিমবঙ্গ নিজের সামগ্রিক দেশের মধ্যে সর্বাধিক চাল উৎপাদনকারী রাজ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলব, ১৮.১ মিলিয়ন মেট্রিক টন কিসের উৎপাদন? এটা কি খাদ্যশস্যের উৎপাদন? উৎপাদন অন্য কিছুও হতে পারে। আপনারা তা কিছু উল্লেখ করলেন না। যদি খাদ্যশস্যের উৎপাদন হয় আমি চ্যালেঞ্জ করছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে এসেছেন—খাদ্যশস্যের উৎপাদন ১৮.১ মিলিয়ন মেট্রিক টন হতে পারে না, পারে না, পারে না। আমার চ্যালেঞ্জ রইল। তার কারণ গতবারে খাদ্যের উৎপাদন ছিল ১২.৩ মিলিয়ন মেট্রিক টন। আর ১ বছরে কখনও ১৮.১ মিলিয়ন মেট্রিক টন—কিসের উৎপাদন যদিও বলেন নি—হতে পারে না, হওয়া

অসম্ভব। ভুল লিখেছেন। সুতরাং সত্য কথাটা স্বীকার করে নিন। রাজ্যপালের ভাষণের মধ্যে ভুল তথ্য এসে গেছে। তাই আমি বলব, কৃষি দপ্তর খাদ্য দপ্তরের সঙ্গে তথ্যটা মিলিয়ে নিন, যে না, এই ১৮.১ মিলিয়ন মেট্রিক টন যে উৎপাদনের কথা বলেছেন তারমধ্যে আলু ৫০ লক্ষ মেট্রিক টন তৈরি হয়েছে যেটাকে শুদ্ধ ধরা হয়। কিন্তু খাদ্য উৎপাদনের ব্যাপারে কখন আলু খাদ্যশস্যের মধ্যে ধরা হয় না—এটাই হচ্ছে নরম্যাল নিয়ম। এই নর্মস পুরোপুরি মেইনটেন করে এসেছি। আপনারাও মেইনটেন করে আসছেন। কিন্তু চালাকির সঙ্গে তথ্য পরিবেশন করেছেন। আপনারা এমনভাবে চালাকি করেছেন কিসের উৎপাদন তা মেনশন করেননি। খাদ্যশস্যের উৎপাদন আলু সমেত তা আপনারা এখানে বলেননি।

[5-45 — 5-55 p.m.]

চালাকির সঙ্গে মেনশন করেন নি। এটাও গেয়ারিং মিসটেক বলে মনে করি এটা আপনাদের ত্রুটি এবং এগুলি সংশোধন করে নেওয়া উচিত। যদি বলেন সংশোধনী দিইনি কেন? এটা আমার ত্রুটি সবিনয়ের সঙ্গে এটা স্বীকার করে নিচ্ছি। তার কারণ কাজের জন্য সংশোধনী দিতে পারিনি। একটা কথা বলছি—আপনারা বলছেন ১৮.১ মিলিয়ন টন (আলুর ফলন সমেত ধরে নিয়ে) খাদ্যশস্য পশ্চিমবাংলায় উৎপাদন করেছেন। তাহলে এটা যদি সত্যি হয় তা হলে আমরা জানি পশ্চিমবাংলা বা যে কোনও রাজ্যে সাধারণত একজন প্রাপ্তবয়স্ক বা মানুষের এক দিনের খাবারের প্রয়োজন হয় ১৬ আউন্স। পশ্চিমবাংলার জনসংখ্যা ৭ কোটি এবং তার মধ্যে অপ্রাপ্ত বয়স্ক, প্রাপ্ত বয়স্ক এগুলিকে ধরে নিয়ে ১৬ আউন্সের হিসাবে গোটা বছরে খাদ্য শস্যের প্রয়োজনীয়তা অঙ্ক কষে যদি দেখেন তাহলে দেখবেন গোটা বছরে এখানে খাদ্যশস্যের আলু সমেত প্রয়োজন হবে ৯৫ লক্ষ টন। আর আপনারা রাজ্যপালের ভাষণে ক্লেম করেছেন যে ১৮.১ মিলিয়ন টন অর্থাৎ ১৮১ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য আপনারা তৈরি করেছেন। (১৬ আউন্স প্রতিদিনের হিসাব ধরে নিয়ে)। অর্থাৎ আপনারা ডাবল তৈরি করেছেন। তার মানে আপনারা খাদ্যশস্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে গেছেন। তাই যদি হয় দয়া করে বলবেন কি আপনারা কেন কেন্দ্রের কাছ থেকে এত চাল দাও, গম দাও না হলে আমার পশ্চিমবাংলার মানুষকে খাওয়াতে পারব না। এটা কেন করছেন? এত দাও দাও, এত চাই চাই কেন করছেন? আপনারা তো ১৮.১ মিলিয়ন টন তৈরি করেছেন তাহলে কেন্দ্রের কাছ থেকে এত হাত পাতার প্রয়োজনীয়তা কিসের জন্য দেখা যাচ্ছে? আপনারা এই প্যারাতে যদি বলতেন যে বেঁচে থাকার জন্য মিনিমাম যে খাদ্যশস্যের প্রয়োজন তার তুলনায় পশ্চিমবাংলায় বেশি উৎপাদন করছেন তাহলে একটা কথা ছিল কিন্তু আপনারা তা বলেননি। কারণ এই কথা বললে কেন্দ্রীয় সরকারের কাছে দাও দাও করতে পারবেন না। এটা আপনাদের ব্যর্থতা। আপনাদের কি প্রোডাকশন হচ্ছে আপনারা লেভি করেই হোক বা অন্যান্য ভাবেই হোক আদায় করতে পারছেন না। আপনারা জানেন কি আমি মুর্শিদাবাদের মানুষ হিসাবে বলছি যে সীমান্তবর্তী এলাকায় লক্ষ লক্ষ টন চাল বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। শুধু চালই নয় গরু ছাগল, বিভিন্ন ধরনের দ্রব্যাদিও বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। আজকে বাংলাদেশের বর্ডার এলাকায় চালের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। এটা নিশ্চয়ই

বর্ডার সিকিউরিটি ফোর্সের দায়িত্ব (প্রভঞ্জনবাবু আপনার সঙ্গে আমি একমত।) কিন্তু এই বর্ডার সিকিউরিটি ফোর্সের যদি কোনও ত্রুটি থাকে তাহলে আপনারা সরকারের তরফ থেকে বলুন, দরকার হলে আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করব। কিন্তু আপনাদের স্বীকার করতেই হবে যে আপনাদের পুলিশ, প্রশাসন যন্ত্র চোখে একেবারে ঠুলি মেরে বসে আছে। হাজার হাজার গরু চুরি হয়ে যাচ্ছে। লক্ষ লক্ষ টন চাল পাচার হয়ে যাচ্ছে। কোনও অ্যাকশন নেই। এই যে জিনিস এটার পরিবর্তন করা দরকার। এটা কতখানি সত্য এই তথ্যই জানতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে আমরা দেখলাম যে মন্ত্রী মহাশয় সুভাষবাবু একটা বিবৃতি দিলেন। কিন্তু দুঃখের কথা যে আজকে আমরা দেখছি রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি বেসরকারিদের হাতে চলে যাচ্ছে। এর থেকে দুঃখের কথা আর কি হতে পারে। ১৮ বছর ধরে রাজত্ব করে আপনারা গলা ফাটিয়ে মানুষের কাছে চিৎকার করে বলে এসেছেন যে সমস্ত জিনিস ন্যাশনালাইজ করতে হবে। রাষ্ট্রের হাতে অধিক ক্ষমতা দিতে হবে, যারা বেসরকারিকরণ করে দিতে চাইছে তাদের কাছে থেকে এগুলি কেড়ে নিয়ে রাষ্ট্রায়ত্ত করতে হবে। আর আজকে এইসব হচ্ছে। ভুতের মুখে রাম নাম করার মতো। এই সরকারি সংস্থাগুলি যেগুলি লাভ করছে বা লাভ করবার সম্ভাবনা আছে সেগুলি আপনারা অ্যাকর এশিয়া প্যাসিফিক কোম্পানির কাছে বিক্রি করে দিতে চাইছেন।

এটা একটা অদ্ভুত পরিস্থিতি পশ্চিমবঙ্গে চলছে। আজকে সরকারি পরিচালনাধীন সংস্থাগুলি কি অবস্থার মধ্যে আপনারা এনেছেন। আপনারা একদিকে বলবেন যে, সরকারি পরিচালনাধীন সংস্থা করতে হবে, আর একদিকে একটার পর একটা সংস্থায় ক্ষতির পরিমাণ হু হু করে বেড়ে যাচ্ছে। আজকে ডি পি এল যেটা রাজ্য সরকারের বৃহৎ সংস্থা অর্থাৎ দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড, সেখানে ১৯৯০-৯১ সালে লোকসানের পরিমাণ ছিল ১৩.৬২ কোটি টাকা। ১৯৯১-৯২ সালে হয়েছে ১৪.৩০ কোটি টাকা। ডি সি এল অর্থাৎ দুর্গাপুর কেমিক্যাল লিমিটেড, সেখানে ১৯৮৮-৮৯ সালে লোকসান হয়েছে ৮.৭৩ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে লোকসান হয়েছে ১০.১২ কোটি টাকা। কল্যাণী স্পিনিং মিলে ১৯৮৮-৮৯ সালে লোকসান হয়েছে ১.৯৪ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে লোকসান হয়েছে ২.৪৫ কোটি টাকা। আমরা দেখছি যে ৬২টি অধিগৃহীত রাষ্ট্রায়ত্ত সংস্থা রাজ্য সরকারের, তার ক্ষতির পরিমাণ ১২২ কোটি ৩৯ লক্ষ টাকা। গত ১৮ বছর ক্ষমতা দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের বিধানসভায় পাঠিয়েছেন, কিন্তু আপনারা ম্যানেজমেন্টকে শক্ত করতে পারেন নি, যেখানে ত্রুটি হয়েছে সেগুলি দূর করতে পারেননি। আমরা কি করে বলব যে, রাজ্য সরকার এগুলি ভাল ভাবে চালাচ্ছেন? আজকে সুভাষবাবু গ্রেট ইস্টার্ন হোটেলকে বিদেশি সংস্থার হাতে তুলে দিচ্ছেন। যদি দেশি কোনও সংস্থার হাতে তুলে দিতেন তাহলে একটা কথা ছিল। কিন্তু বিদেশি সংস্থার হাতে তুলে দিতে চাচ্ছেন। একটা অদ্ভুত পরিস্থিতি পশ্চিমবঙ্গে সৃষ্টি হয়েছে। গত ১৮ বছর বামফ্রন্ট সরকারের রাজত্বের একটা পরিবর্তন দরকার। এর পরিবর্তন না হলে পশ্চিমবঙ্গের উন্নতি হবে বলে আমার মনে হয় না। আমরা কয়েক মাস আগে দেখেছি যে, যখন গ্যাট চুক্তি হয়েছে তখন সেটা নিয়ে আপনারা কত দাপাদাপি করলেন, মানববাবু পবিত্র বিধানসভায় কি ধরনের বক্তৃতা দিলেন। মানববাবু একেবারে ফাটানো ভাষায় বক্তব্য রাখলেন যে গ্যাট চুক্তিতে

ভারতবর্ষে ডুবে যাবে, ভারতবর্ষ মাল্টি ন্যাশনালদের কাছে বিক্রি হয়ে যাবে, আমেরিকার কাছে বিক্রি হয়ে যাবে। আজকে তার মুখে আর ডাঙ্কেলের কথা, গ্যাট চুক্তির কথা শোনা যায় না। দুই মাসের মধ্যে তাদের ভোল পাল্টে গেছে। আমাদের মুখ্যমন্ত্রী বাস্তববাদী। তিনি বুঝেছেন যে এ ছাড়া আর কোনও পথ নেই। মুখ্যমন্ত্রী বাস্তববাদী হলে কি হবে, আপনারা ৪ মাস ধরে যেভাবে প্রচার করেছেন গ্যাট চুক্তির বিরুদ্ধে গ্যাট প্রস্তাবের বিরুদ্ধে তাতে গ্রামে-গঞ্জের মানুষকে আপনারা বিভ্রান্ত করেছেন। আমার মনে আছে, বহরমপুরে লোকসভার নির্বাচন যখন হল তখন লোকের কাছে গিয়ে গ্যাট প্রস্তাব কি, ডাঙ্কেল প্রস্তাব কি, এগুলি বোঝাতে আমাদের মুখে ফ্যানা উঠে গিয়েছিল। আজকে সেই গ্যাট প্রস্তাব, ডাঙ্কেল প্রস্তাব সব মেনে নিয়ে বিদেশিদের লাল কার্পেট দিয়ে আহ্বান করছেন যে, এসো এসো তোমরা পশ্চিমবঙ্গে শিল্প গড়ে তোল। আমরা জানি না, এগুলি আপনাদের সত্যিকারের মন থেকে উদঙ্গ হয়েছে, না সামনে নির্বাচনী বৈতরণী পার হবার জন্য করছেন। কাগজ খুললেই আমরা দেখতে পাই যে মেমো অব আন্ডারস্ট্যান্ডিং সই হচ্ছে সোমনাথ বাবুর নেতৃত্বে। আমরা যদি সবগুলি মেমো যোগ করি তাহলে কয়েকদিনের মধ্যে কয়েক হাজার কোটি টাকা অতিক্রান্ত হয়ে গেছে। এর মধ্যে কতগুলি বাস্তবে রূপায়িত হবে, তার জবাব দেবেন কি?

[5-55 — 6-05 p.m.]

কত লোকের চাকরি হবে, জবাব দিবেন কি? আমি লক্ষ্মণবাবুকে একটা প্রশ্ন করতে চাই যে ১৮ বছরে হলদিয়া পেট্রো-কেমিক্যালস হবে বলে মানুষকে বলে আসছেন তা কোথায় হল? ১৮ বছরে একটা কেমিক্যাল কমপ্লেক্স পশ্চিমবাংলায় গড়ে তুলতে পারলেন না। তাহলে এই যে হাজার হাজার কোটি টাকা দিয়ে মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং সই করছেন তাদের ভবিষ্যত এই হলদিয়া পেট্রো-কেমিক্যালসের মতো হবে। বক্রেশ্বরে থার্মাল পাওয়ার প্ল্যান্ট হবে বলে আওয়াজ তোলা হল, বক্রেশ্বরের জন্য চাঁদা দিতে হবে। বক্রেশ্বরের জন্য রক্ত দিতে হবে। রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ব। কিন্তু হল না। কয়েক মাস আগে পাবলিক আক্যাউন্টস কমিটির সাথে বক্রেশ্বর গিয়েছিলাম দেখতে যে বক্রেশ্বর কতদূর এগোল। কিন্তু বক্রেশ্বর বেকার অবস্থায় পড়ে আছে সুতরাং মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিংয়ের যে বন্যা বইয়েছেন তাতে শিল্প হবে বলে আমার মনে হয় না। পশ্চিমবঙ্গে বেকার সর্বাধিক পশ্চিমবঙ্গে শিল্প হলে আপনাদের ২-৪ জন লোকের চাকরি হবে। আমরা কংগ্রেসিরা কংগ্রেস কর্মীদের মনোব্যথা জানি। এই ১৮ বছরে পশ্চিমবঙ্গে তাদের একজনেরও চাকরি হয়নি। সুতরাং আজকে যদি শিল্প হয়, আজকে পশ্চিমবঙ্গের কিছু বেকারের যদি সমস্যার সমাধান হয় তাহলে আমরা নিশ্চয়ই আনন্দিত হব। বেসরকারি সংস্থাগুলি শিল্প গড়বে বলে আপনারা বেসরকারিকরণের জন্য যে শিল্পপতিদের ডাকছেন, আমরা এর বিরোধিতা করছি না। কারণ এতে কিছু বেকারের চাকরি হবে। তবে এটা কতখানি আন্তরিকতার সঙ্গে করছেন। কতখানি বাস্তবে রূপায়িত করতে পারবেন এ বিষয়ে সন্দেহ আছে। একটা শিল্প গড়তে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার, সেই ইনফ্রাস্ট্রাকচার পশ্চিমবঙ্গে নেই। কয়েকদিন আগে আমি মাদ্রাজ গিয়েছিলাম। আমাদের ধারণা ছিল ভারতবর্ষের চারটি যে শহর আছে দিল্লি, মাদ্রাজ, বোম্বে এবং কলকাতা—এগুলোর মধ্যে উন্নতির দিক দিয়ে কলকাতা দিল্লি, বোম্বের উপরে না

থাকলেও অন্তত মাদ্রাজের উপরে আছে। কিন্তু মাদ্রাজে গিয়ে মাথা হেঁট হয়ে গেল। সেখানে ১৮টি ফ্লাইওভার, এখনও ১০টি ফ্লাইওভার তৈরি হচ্ছে। কলকাতায় আমরা আমাদের সময় ২টি ফ্লাইওভার করেছি। শিয়ালদা ফ্লাইওভারের পরিকল্পনা আমরা করেছিলাম। আরেকটি ব্রাবোর্ন রোডের ফ্লাইওভার ছাড়া কলকাতায় আর কোনও ফ্লাইওভার হয়নি। রাস্তাঘাটগুলো ভাঙ্গাচোরা অবস্থা রয়েছে। ভোল্টেজ সাপ্লাইয়ের অবস্থা খারাপ। পশ্চিমবঙ্গের গ্রামবাংলাগুলো কোনও শিল্প স্থাপনের অবস্থায় নেই। গ্রামবাংলায় শিল্প স্থাপন করতে গেলে সেখানে ভোল্টেজ, ট্রান্সফরমার পাওয়া যাবে না। দিনে ৪-৫ বার লোডশেডিং হবে। সুতরাং সেখানে কোনও শিল্প স্থাপন করা যাবে না। কলকাতায় দূষণের জন্য শিল্প স্থাপন করা যাবে না। আমি আজকে রাজ্যপালের ভাষণে যে সমস্ত ভুল তথ্য দেওয়া আছে সেগুলিকে একটার পর একটা পয়েন্ট আউট করেছি। সেই ভুল তথ্যগুলির সংশোধন করেছি এবং তার সঙ্গে সঙ্গে আমাদের যে সংশোধনীগুলি দিয়েছি আশা করছি সেই সংশোধনীগুলি সকলে সমর্থন করবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর আনীত সমস্ত সংশোধনী বিরোধিতা করে আমার বক্তব্য আমি রাখছি। প্রথমে আমি বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন যেখানে শেষ করেছেন তাঁর বক্তৃতা তার যতটা বুঝতে পেরেছি তারপর থেকে আরম্ভ করছি। উনি ৭০ মিনিট বক্তৃতাকালে বলেছেন যে, পশ্চিমবঙ্গে এক পার্টির সরকার তারা রাখতে দেবেন না। প্রথমত পশ্চিমবঙ্গে এক পার্টির সরকার নেই, বামফ্রন্ট বহু পার্টির সরকার প্রায় নয়টা পার্টি রয়েছে বামফ্রন্টে। আমি তাকে জিজ্ঞাসা করি, তাহলে কেন্দ্রেও কি থাকতে দেবেন এক পার্টির সরকার? কাজেই কথা একটু ভেবে চিন্তে বলতে হয়। তাহলে ভারতবর্ষে অবশিষ্ট যে কয়টি কংগ্রেস শাসিত সরকার রয়েছে সেখানেও কি একই অবস্থা হবে পশ্চিমবঙ্গের মতো? আমি বলছি, পশ্চিমবঙ্গ একটা আলাদা জায়গা, কাজেই ভারতবর্ষের অন্য কোনও রাজ্যের সঙ্গে এর তুলনা করে লাভ নেই। এখানে আমরা চার চারবার জিতেছি সাধারণ নির্বাচনে। প্রধানমন্ত্রী নিজে একথা স্বীকার করে নিয়ে বলেছেন যে, নিশ্চয়ই এখানে আলাদা একটা কিছু হয়েছে। তিনি সাম্প্রতিক ভোটের ফল বিশ্লেষণ করে বলেছেন যে, অ্যাডমিনিস্ট্রেশনে বেশি দিন থাকলে মানুষ এস্ট্যাব্লিশমেন্ট বিরোধী হয়ে যায় এবং এই হার নাকি তারই জন্য হয়েছে। কিন্তু সেই তিনিই আবার বলেছেন যে, পশ্চিমবঙ্গ তার থেকে আলাদা। বিরোধী দলের নেতা হয়তো তার সঙ্গে একমত হতে পারছেন না। আমাদের কাজের জন্যই আমরা চার চারবার এসেছি এবং আরও থাকব ; আপনাদের আসার সময় এখনও হয়নি।

মাননীয় রাজ্যপাল তার ভাষণে রাজ্যের ৩০টি ডিপার্টমেন্ট সম্পর্কে বলেছেন, কিন্তু আমি বিরোধী দলের বক্তৃতা যা শুনেছি এবং নোট নিয়েছি তাতে দেখেছি যে, এই ডিপার্টমেন্টগুলি সম্পর্কে তাদের কোনও বক্তব্য নেই। শুধুমাত্র রাজ্যের আইন-শৃঙ্খলার কথা বার বার বলা হয়েছে বিরোধী দলের পক্ষ থেকে। কাজেই আমি ধরে নিতে পারি, এতে তথা দিয়ে যেসব কথা বলা হয়েছে সেসব বিরোধী দলের বক্তারা মেনে নিয়েছেন। সেজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী দলের নেতা কি রকম শিশুসুলভ বক্তৃতা দেন কিছু মনে করেন না সেটা আমি বলছি। তার বক্তৃতা কোনও বক্তৃতাই নয়, কারণ কোনও সঠিক বিশ্লেষণ নেই

তাতে। তিনি বলেছিলেন কি? বিরোধী দলের নেতা হয়েছেন তো এবং তারজন্য মাইনেও পান, (বিরোধী পক্ষ থেকে সমবেত ধ্বনি : আপনিও তো মাইনে পান) তাই সবকিছুর বিরোধিতা করতে হবে! তিনি বলছিলেন বিশেষ করে যেখানে সাফল্য হয়েছে তার উপর, যেমন মৎস্য বিভাগ। মৎস্য বিভাগকে তো কেন্দ্রের কংগ্রেস সরকার আট বার পুরস্কৃত করেছেন! তারপর বন-সৃজন বিভাগ এক্ষেত্রেও যত শিশুসুলভ কথা বলেছেন। তিনি বলেছেন, যেখানে আপনাদের এম এল এ, রয়েছেন সেই অঞ্চলে বন-সৃজন হয়েছে। কিন্তু এটা অস্বীকার করা যাবে না যে, বন-সৃজনের জন্য আমরা আন্তর্জাতিক শত শত ডলার পুরস্কার পেয়েছি। এই হচ্ছে তার বক্তৃতা সমালোচনা! পশ্চিমবঙ্গ তো আমাদের। আর কংগ্রেসের কথা যদি ধরা যায় তাহলে তাদের পাঁচজন লোকসভার সদস্যদের মধ্যে তিনজনই কলকাতার। এই কলকাতাতেও কিছু গাছ আমরা লাগিয়েছি। আগের থেকে গাছের সংখ্যা বেড়েছে কলকাতাতে। দুজন কংগ্রেস এম পি কলকাতার বাইরে থেকে নির্বাচিত হয়েছেন। কিন্তু দার্জিলিং এবং শিলিগুড়ি অঞ্চলে বন-সৃজনের ক্ষেত্রে একটা বিরাট কান্ড হয়েছে। এসব নিদর্শনের কথা না বলে তিনি যেসব ছেলেমানুষী কথা বলে গেলেন তার কি জবাব দেব?

[6-05 — 6-15 p.m.]

এখানে জওহর রোজগার যোজনা সম্পর্কে কয়েকজন কংগ্রেস সদস্য বলেছেন যে, এক্ষেত্রে টাকা-পয়সা খরচ করা হয়নি এবং তারফলে ঠিকমতো কাজ হয়নি। এই খাতে দিল্লি থেকে টাকা আসে—এসব কথাও তারা বলেছেন। কয়েকদিন আগে দিল্লি থেকে একটি রিপোর্ট পেয়েছি ; একটি পুরানো রিপোর্ট বোধ হয় ১৯৯২-৯৩ সালের হবে। তাতে সেন্ট্রাল গভর্নমেন্টের কমেন্টস এর উপর আছে। সেটা হচ্ছে কারেন্ট ইভ্যালুশন রিপোর্ট অব মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট, গভর্নমেন্ট অব ইন্ডিয়া। According to the physical indicators, West Bengal is one of the best in the country in participation of panchayat formulation and implementation of schemes. West Bengal once again is one of the highest regarding quality of assets. In West Bengal the statisfactory weightage is 97% against all-India average of 74%. As regards employment generation for scheduled castes and scheduled tribes

(গোলমাল)

(এ ভয়েস ঃ কোন আমলে হয়েছে এটা?)

আমাদের আমলেই বামফ্রন্ট সরকারের আমলেই ১৯৯২-৯৩ সালে।

(গোলমাল)

এটা ইন্ডিয়া গভর্নমেন্টের রিপোর্ট থেকে পড়ছি। As regards employment generation for scheduled castes and scheduled tribes, landless labour, West Bengal is well above the national average. According to the question-

naire. ওরা একটা কোয়েশ্চেনিয়ার পাঠিয়েছিলেন, According to questionnaire of workers, opinion, 99 per cent have stated that in West Bengal the scheme is useful for the poor. এর পর কি উত্তর দেব? কেন্দ্রীয় সরকার উত্তর দিয়ে দিয়েছেন। তারপরেও কথাটা হচ্ছে ভূমিসংস্কারের ব্যাপারে। আমরা কত জমি বণ্টন করেছি। এখানে দু-জন মাননীয় সদস্য বলেছেন, সঠিকভাবেই বলেছেন যে এবারে রাজ্যপালের বক্তব্যে যা দেওয়া হয়েছে এবং আগের যে হিসাব আছে সেটা মিলছে না। অতীশবাবু এটা বললেন।

(গোলমাল)

এটা সঠিক। প্রথমে বলি, পরে আমি এটা খোঁজ নিয়েছি এবং দেখেছি অমিল আছে। কোনটা ঠিক? এখন পর্যন্ত আমি যা পেলাম হিসাব-নিকাশ করে গোলমাল থাকলে দেখা যাবে—যে এখন পর্যন্ত ৫৭ লক্ষ একর জমি সারা ভারতবর্ষে বিলি হয়েছে সারপ্লাস ল্যান্ড। তার মধ্যে পশ্চিমবাংলায় বিলি হয়েছে ৯.৫০ লক্ষ একর। এটা হচ্ছে সর্বভারতীয় ক্ষেত্রে শতকরা ১৮.৬২। এখন বড় বড় রাজ্যগুলির কথা বলছি। অন্ধ্রপ্রদেশ বিলি করেছে ৫.৫৩ লক্ষ একর এবং আমরা এখানে করেছি ৯.৫০ লক্ষ একর। বিহার করেছে ২.৯৫ লক্ষ একর, মধ্যপ্রদেশ করেছে ১.৮৫ লক্ষ একর। মহারাষ্ট্র করেছে ৫.৬১ লক্ষ একর, রাজস্থান করেছে ৪.৪১ লক্ষ একর, উত্তরপ্রদেশ করেছে ৩.৭১ লক্ষ একর। আর পশ্চিমবাংলায় এই সব হিসাব থেকে যা বার হচ্ছে তাতে ২২ লক্ষ লোক উন্নত হয়েছে। রেকর্ডেড বর্গাদার যদি ধরা যায় তার সংখ্যা হচ্ছে ১৪.৬২ লক্ষ। তার মানে ৩৬ লক্ষ ৬২ হাজার লোক উপকৃত হয়েছে আমরা যে ল্যান্ড রিফর্মস করেছি তার মাধ্যমে। এক-একটা পরিবারে যদি ৫ জন করে থাকে, তার মানে এটা গুণ করলে দেখা যায় ১ কোটি ৮৩ লক্ষ লোক উপকৃত হয়েছে। কংগ্রেসের ২৮ বছরের রাজত্বকালে এক চতুর্থাংশও হয়নি। পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন সম্বন্ধে বলা হয়েছে। সেটা অবশ্য ওরা মেনে নিয়েছেন। ওরা বলেছেন ধান-চালে প্রথম। সৌভাগ্যবশত ওরা এটা মেনে নিয়েছেন। শুধু ধান চালের ব্যাপারে নয়, আলুতে উত্তরপ্রদেশের পরেই আমাদের স্থান এবং সারপ্লাস এখন এই সারপ্লাস আলু নিয়ে আমরা এখন মুশকিলে পড়েছি। পিঁয়াজ সারপ্লাস শাক-সব্জি প্রচুর পরিমাণে বেড়েছে। সরষে ৪ গুণ বেড়েছে আগের থেকে। তবে এটা আরও বাড়াতে হবে। আর একটা কথা হচ্ছে সেচের ব্যবস্থা। আমরা যখন ১৭ বছর আগে সরকারে আসি, কংগ্রেস আমলের হিসেব আমরা দেখেছি, শতকরা ৩০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা ছিল, এখন শতকরা ৪৯ ভাগ জমিতে হয়েছে। তবে, এটা আরও একটু বাড়াতে হবে আমাদের। অন্তত ৫৫ ভাগে নিয়ে যেতে পারলে অনেক বেশি সুবিধা।

হঠাৎ বিরোধী দলের নেতা বললেন মাইনরিটিস কমিশন, তার মিটিং হয় না। আমি হিসেব নিলাম ৮ মাসে ৬টা মিটিং হয়েছে। হিউম্যান রাইটস কমিশন সম্বন্ধে উনি বলেছেন ওর মত নিয়ে করা হয়েছে, আইন অনুযায়ী তার কাজ এখনও আরম্ভ হয়নি। এটা সঠিক। তার কারণ ওদের অফিস সাজাতে হবে। সেই অফিস আমরা এতদিনে পেয়েছি। ডি ভি সি আলিপুরে একটা বাড়ি ছেড়ে গেছে, সেটা নিয়ে অফিস সাজাচ্ছি, কাজ আরম্ভ হবে। তারপর,

বিরোধী দলের নেতা ও আরও দু একজন কংগ্রেস সদস্য পরস্পর বিরোধী কথা বললেন শিল্পক্ষেত্রে আমাদের যে নীতি তা নাকি ভল্টিফেস হয়েছে। আমি তো বুঝতে পারছি না লজিকটা কি? কারণ, কংগ্রেস খুবই বিচলিত হয়েছে এই শিল্পের অবস্থা দেখে, যা হচ্ছে এখন। কারণ এটা তো ১৭ বছরে হয়নি। ভল্টিফেস আমাদের হয়নি যদি হয়ে থাকে, এটা কেন্দ্রীয় সরকারের হয়েছে। কারণ আমি তো ১৭ বছর ধরে বলছি এন ডি সি-র মিটিংয়ে বলেছি, প্ল্যানিং কমিশনকে বলছি, কেন্দ্রীয় সরকারকে বলছি, যে মাসুল সমীকরণটা উঠিয়ে দিন, তা না হলে কন্ট্রোলে আমাদের যা দরকার হয়, ম্যাটেরিয়াল যা দরকার হয় আমাদের দিন। এতদিন করেন নি, ওরা ৪০ বছর আছেন। তেমনি লাইসেন্স প্রথা খুব প্রয়োজন ছিল আগেকার দিনে। কিন্তু আমরা দেখলাম ১৭ বছর আগে এসে আমাদের বিরুদ্ধেই তা ব্যবহৃত হয়েছে, এই পূর্বাঞ্চলের বিরুদ্ধে ভুল নীতির জন্য, বিশেষ করে আমাদের বিরুদ্ধেও যেহেতু আমরা বামফ্রন্ট সরকার এটার বিরুদ্ধে লড়াই করছি। যেজন্য মনমোহন সিং আমাকে জিজ্ঞেস করেছিলেন ৩ বছর আগে এই নীতি ঘোষণার পর, এই বিষয়ে তো আপনি অনেকবার বলেছেন, এর জন্য কেন লাইসেন্স নিয়ে দিল্লিতে বার বার আসতে হবে? আপনারা পারছেন না, পক্ষপাতিত্ব হচ্ছে। এতে তো আপনি খুশি হয়েছেন? আমি বললাম ইভেন্ট ফর সেলফিস বিজনেস আই অ্যাম সার্টেইনলি হ্যাপী, এখন পশ্চিমবাংলায় হবে, আর আমাকে দিল্লিতে যেতে হবে না। আমি যদি পরিকাঠামো দিতে পারি, তাহলে প্রতিযোগিতা করতে পারি, অন্য যারা আমাদের থেকে এগিয়ে গেছে তাদের সঙ্গে ; তাহলেই লোকে আসবে এখানে এবং সেটা শুরুও হয়েছে। কাজেই এটা ভল্টিফেস কিই বা হল? আমি তো ১৭ বছর লড়াই করছি, আমার কথায় হয় নি, এটা আমি মানি। এসব হয়েছে আই এম এফ-এর সেই সব সাহেবদের কথায়। তারা বলেছে ঐ সব বিধিনিষেধ চলবে। আমরা যেখানে খুশি যাবে, শিল্পপতিরা যেখানে খুশি যাব। এসব লাইসেন্স-ফাইসেন্স উঠিয়ে দিতে হবে। এসব মাসুল সমীকরণ নীতি ওসব চলবে না। খোলা অর্থনীতি। সুতরাং একটা বাই-প্রোডাক্ট হিসেবে আমাদের সুবিধা হয়ে গেছে, আমরা তা পূর্ণমাত্রায় গ্রহণ করছি, এখানে শিল্প গড়ে উঠছে। অনেকে আমাদের সাথে আগে কথা বলতেন না, এখন দেশি-বিদেশি অসংখ্য মানুষ আমাদের সঙ্গে কথা বলছেন। আমাদের ভল্টিফেসের কোনও ব্যাপার নেই। এটা নিয়ে আমরা অনেকদিন ধরে লড়াই করছি। কোনও আধুনিক শিল্প কিন্তু কেন্দ্রীয় সরকার করতে দেয়নি, কোনও জায়গায় কেন্দ্রীয় সরকার পুঁজি নিয়োগ করেননি, বিনিয়োগ করেননি। যেমন তিনটে জায়গায় করেছেন, সব জায়গায় ইলেকশনে হারছেন। সেটা অন্য কথা। কিন্তু সেখানে তারা অনেক পুঁজি নিয়োগ করেছেন, আমাদের বাদ দিয়ে। তবে, এটা একটা দিক হল। আর একটা দিক মনে না রাখলে আমাদের অসুবিধা হবে। সেটা হচ্ছে, যখন সুবিধা হয়েছে, এই অ্যাডভান্টেজটা আমি পেয়েছি, তখন কেন্দ্রীয় সরকার কিন্তু ওদের যে রাষ্ট্রায়ত্ত শিল্প, এইগুলোকে দুর্বল করছে বা বন্ধ করে দিচ্ছে এবং এরা প্রত্যেকেই আমাকে বলছে মন্ত্রীরা, যারা এর সাথে কানেকটেড। আমি যখন বলি, কেন আপনারা বিক্রি করছেন, কেন বন্ধ করছেন? এইগুলো পুনরুজ্জীবিত করার চেষ্টা করুন না। সমস্ত ট্রেড-ইউনিয়নকে ডাকুন, আমাদের সরকারকে ডাকুন আমরা সাহায্য করতে পারি। মনমোহন সিং বলেছেন যে ওর টাকা পয়সা নেই আমরা দিতে পারব না।

[6-15 — 6-25 p.m.]

আমার কাছে একটা লিস্ট আছে, তবে সেটা পড়বার সময় নেই। এখানে কেন্দ্রীয় সরকারের ৮টি কারখানা আছে, যেখানে ৪১ হাজার লোক কাজ করে। ওরা বিজ্ঞাপন দিয়েছে, ওরা চালাতে পারবে না, যদি কেউ কিনতে চায় কিনতে পারে। কিন্তু দেয়ার আর নো বায়ার্স, নো টেকার্স। ওরা চালাতে পারছে না। আর আমাদের শিল্পের কথা আপনারা জানেন, তিনটি রাষ্ট্রায়ত্ত এবং একটি হচ্ছে প্রাইভেট, অর্ডার পাচ্ছে না। এবারে যে রেলওয়ে বাজেট হল, এটার জন্য আমার বেশি নজর ছিল। আমি এখনও খোঁজ পাইনি অর্ডার কতটা বেড়েছে। এগুলো না হলে রুগ্ন হয়ে যাবে। এর সাথে প্রায় দু লক্ষ লোক জড়িত। এছানা অ্যান্সিলিয়ারি ইন্ডাস্ট্রি যেগুলো চারধারে আছে, সেগুলো যদি বন্ধ হয়ে যায়, তাহলে যেগুলো নতুন আসছে সেগুলো দিয়ে কমপেনসেট করা যাবে না। এতে অসুবিধা হবে। তারপর প্রশ্ন যা এসেছে, বিরোধী পক্ষের অনেকে বলেছেন যে, এখানে পুলিশ কাস্টডিতে লোক মারা গেছে। আমি ভেবেছিলাম যে এটা পুলিশ বাজেট বা জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন নিয়ে যখন আলোচনা হবে তখন আসবে। পুলিশ কাস্টডি মানেটা কি? মানে হচ্ছে তিন রকম। একটি হচ্ছে, পুলিশ একজন লোককে ধরে নিয়ে গিয়ে পিটিয়ে মেরে ফেলল। আর একটি হচ্ছে বাইরে এসে মার খেল—এই যেমন কিছু দিন আগে হল, মারামারি করে, তারপর পুলিশ থানায় নিয়ে যায়। এটি একটি জিনিস। এটি পুলিশের জন্য হয়নি। তৃতীয়টি হচ্ছে যে, একজন লোককে গ্রেপ্তার করা হল। তাকে পুলিশ মারল না। কিন্তু সে অসুস্থ হয়ে পড়ল। তার চিকিৎসা ঠিকমতো করল না, নিজেরা করল না ডাক্তার ডেকে বা বাইরে থেকে হাসপাতালে পাঠানো হল না। এই তিন রকম আছে। কাজেই এই রকম দুশটি যদি কয়েক বছরের হয়ে থাকে পুলিশ কাস্টডিতে—পুলিশের যেটা অপরাধ গত পাঁচ বছরে ৬টি কেস আমার কাছে আছে। সেই ৬টি কেসে পুলিশ মেরে ফেলেছে বলে আমার ধারণা। লোক মারা গেছে। সেজন্য তাদের বিরুদ্ধে আমরা মামলা করেছি, কোর্টে মামলা করেছি। তারপরে আরও দশটি আছে, সেগুলি নেগলিজিবল। আসামী অসুস্থ হয়ে পড়েছে, ঠিকমতো চিকিৎসা হয়নি, যত্ন করে দেখেছে, সময় মতো দেখেনি। সেজন্য মারা গেছে। এই রকম দশটি কেসে চার্জশিট দেওয়া হয়েছে। এই যে পুলিশ কাস্টডিতে দুশো, চারশো, পাঁচশো হাজার মরেছে বলে বলা হচ্ছে, এগুলো ঠিক নয়। এগুলো পুলিশ বাজেট যখন হবে তখন হবে। আইনশৃঙ্খলা এই বিষয়ে আরও অনেক বিভাগ আছে—বলার কিছু নেই। আইনশৃঙ্খলা তুলনামূলক ভাবে পশ্চিমবাংলায় সব থেকে ভাল। এটা সবাই জানেন, এটাতে স্বীকৃতি আছে। আর অঙ্কের হিসাব যদি দরকার হয়, স্ট্যাটিসটিকসের যদি দরকার হয়, তাহলে যেগুলো পুলিশ বাজেটে আপনারা পেয়ে যাবেন। কিন্তু এখানে আইনশৃঙ্খলা সব থেকে ভাল। এইজন্য কংগ্রেস এখানে উঠে পড়ে লেগেছে। পশ্চিমবঙ্গে শিল্পায়ন যাতে না হয়, যাতে দেশি বিদেশি শিল্পপতিরা ভয় পেয়ে যায়, সেজন্য দাঙ্গা আমাদের পার্টিকে আক্রমণ করে, যাতে পুলিশ গুলি করতে বাধ্য হয়।

সেইজন্য এটা করতে শুরু করেছে। তারপরে একটা প্রশ্ন এসেছে আর্সেনিকের, জলের মধ্যে আর্সেনিক পাওয়া গেছে। এটা একটা ভয়ঙ্কর ব্যাপার, হঠাৎ করে আর্সেনিকের আবিষ্কার হয়ে গেছে পানীয় জলের মধ্যে। এটা নিয়ে দিল্লির সঙ্গে একটা প্রকল্প হয়েছে, একটা প্রোজেক্ট

হয়েছে, ৯ কোটি ৬১ লক্ষ টাকার একটা প্রকল্প হয়েছে। এই প্রকল্পের ২৫ ভাগ কেন্দ্রীয় সরকার দেবে আর ৭৫ ভাগ রাজ্য সরকার দেবে। এই ব্যাপারে বিশেষজ্ঞরাও এসেছিলেন। এখনও দেওয়া হয়নি, আমাদের মন্ত্রী মালদহে গেছিলেন। মালদহের আর্সেনিকের খুব খারাপ অবস্থা। এরজন্য ৮০ কোটি টাকার প্রকল্প হাতে নেওয়া হয়েছে এবং তার টেকনিক্যাল ক্লিয়ারেন্সও কেন্দ্রীয় সরকার করে দিয়েছেন। ওদের টাকাটা পাওয়ার পরে আমাদের দেখতে হবে আমরা টাকা কোথা থেকে জোগাড় করতে পারি, কোথা থেকে ধার করতে পারব সেটা দেখতে হবে। এটা খুবই গুরুত্বপূর্ণ কাজ, এটা শুরু করতেই হবে। এরপরে প্রাইমারি হেলথ সেন্টার সম্পর্কে প্রশ্ন উঠেছে। আমি হিসাব নিয়ে দেখেছি যে ৯১৫ টি হেলথ সেন্টারের মধ্যে ৫৮টিতে ডাক্তার নেই। আর বাকিগুলো ভরিয়ে দেওয়া হয়েছে। যেগুলো খালি আছে তার কারণ হচ্ছে পি এস সির থেকে যেসব ছেলেমেয়ে পাঠানো হয় তাদের মধ্যে শতকরা ৫০ ভাগ রিপোর্ট করে না, আমরা সেখানে কিছু বলতে পারি না। সেইকারণে আমরা এবারে একটা নতুন নীতি গ্রহণ করেছি। আমরা লোকালি রিক্রুট যাতে করতে পারি তার চেষ্টা করছি যারা হেলথ সেন্টারে থাকবে। লোকালি অর্থাৎ লোকালি কন্ট্রাক্ট সার্ভিসে প্র্যাকটিস করাতে চাইছি। আমরা তাদের বলেছি যে, আপনারা প্র্যাকটিস করুন কিন্তু ১ ঘণ্টা আমাদের হাসপাতালে এসে রোগী দেখে যাবেন। আমার মনে হয় এতে ভালই হবে, এখনও এটা শুরু করিনি কিন্তু ভাবছি শুরু করব। আমরা নতুন আরও কিছু হাসপাতাল করছি, তাতে কিছুটা প্রাইভেটাইজেশনে হবে আর কিছু জয়েন্ট সেক্টরে করা হবে। সেখানে নানা রকম চিকিৎসা আমরা করব এবং সেইভাবেই বলা ছিল। কিন্তু সেখানে আমরা একটা শর্ত রেখেছি এবং কেন্দ্রেও একটা নিয়ম আছে এইগুলো যখন করবেন তখন তার শতকরা ১০ ভাগ, ৩০ ভাগ আসন গরিব লোকেদের জন্য চিকিৎসার জন্য রাখতে হবে, এটা আমরা করেছি। সেইভাবেই ওদের সঙ্গে যখন এটা চুক্তি হয়েছে স্থির হয়েছে। তারপরে প্রশ্ন এসেছে রুর‍্যাল কো-অপারেটিভের কৃষির ক্ষেত্রে টাকার দেওয়ার জন্যে। এটা নিয়ে কেউ কেউ বলেছেন, বিরোধী দলের নেতাও বলেছেন যে, ওদের বেশি টাকা দেওয়া হচ্ছে না ফলে অসুবিধা হচ্ছে। আমি হিসাব নিয়ে দেখেছি যে শতকরা ৫২ ভাগই রুর‍্যাল কো-অপারেটিভ থেকে টাকা দেওয়া হয়। আর জাতীয়করণ ব্যাঙ্কের যে ৪ হাজার ব্রাঞ্চ আছে তার থেকেও দেওয়া হয়। এই ৪ হাজার টি যে ব্রাঞ্চ তারা কম টাকা দেয় আর আমরা বেশি দিয়ে থাকি। এটাতে যাতে আরও বাড়ানো যায় সেইজন্য আমি রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরের সঙ্গে কথা বলেছি। ৫-৭ দিন আগেই কথা হয়েছে, উনি বলেছেন এটা খুবই ভাল, ব্যাঙ্ক হিসাবে কো-অপারেটিগুলো গড়ে তোলার ক্ষেত্রে। বড় বড় ব্যাঙ্কগুলো টাকা দেয় না, সুতরাং ওনার কথাবার্তায় মোটামুটি যা মনে হয় উনি রাজি হয়েছেন। তবে বললেন আমি একটু আলোচনা করে আপনাদের টাকা দিতে পারব। আগাম লোন আমরা দিতে পারব। গ্রামে এইসবগুলো কো-অপারেটিভ সেক্টর করলে ভাল হয় কারণ অনেক সময়ে টাকার অভাব হয়, সময়মতো কৃষকরা টাকা পায় না। তারপরে কটাক্ষ করে একজন মাননীয় সদস্য বললেন যে আমাদের এই লিটারেসি প্রোগ্রাম নাকি আমরা অনর্থক করছি। আমাদের কিছুই হচ্ছে না। আমাদেরই হিসাবে সেন্সাস যখন হয়েছিল তখনকার হিসাবে শতকরা ৫৭ ভাগ লিটারেট বলে বলা হয়েছিল। এই ২-৩

বছরের মধ্যে লিটারেসি ক্যাম্পেন করে পশ্চিমবঙ্গে এখন সেটা শতকরা ৬৮ ভাগ হয়েছে, প্রায় ১১ পারসেন্ট বেড়েছে। এই যে বলা হয়েছে এটা শুধু আমাদের কথা নয়, কেন্দ্রীয় সরকারের সঙ্গে চুক্তি হয়েছে, ওরা আমাদের টাকা দেয়। ওরাই স্বীকার করেছেন এটা ঠিক হচ্ছে এবং দ্বিতীয় পর্যায়ে যে কাজ শুরু হচ্ছে তার টাকাও ওরাই দেবেন বলেছেন।

[6-25 — 6-35 p.m.]

তারপর হঠাৎ কেন এখানে বলা হল আমি জানি না যে, হাইকোর্টের একটা বেঞ্চ হওয়ার কথা ছিল উত্তরবঙ্গে, কিন্তু সেটা হল না। কিন্তু তাতে তো আমাদের কিছু করনীয় নেই। আমরা হাইকোর্টকে বলেছি, আপনারা যেখানে করবেন—দুটো জায়গা নিয়ে কথা হয়েছিল, একটা শিলিগুড়ি আরেকটা জলপাইগুড়ি—আমরা মেনে নেব। কিন্তু আইনজীবীরা কি মানবেন না মানবেন সেটাতো আমি বলতে পারব না। হাইকোর্ট থেকে তিনজন জাজ গিয়েছিলেন, কথা বলে এসেছেন দু-জায়গায়, কিন্তু এখনও আমাদের তারা সিদ্ধান্ত জানাননি। তারপর আমার মতে একটা সঠিক কথা বলা হয়েছে, জেলা ভাগ করবার কথা। এটাই ডাঃ জয়নাল আবেদিনের আপত্তি হচ্ছে যে, ওর এলাকা কেন ভাগ করা হল। আপনার কি অসুবিধা হচ্ছে? আপনি তো অনেকবার আমাদের কাছে এসেছেন, আপনার তো সব সুবিধা করে দিয়েছি কোনও অসুবিধা রাখিনি। ডঃ রায় থাকতে উনি এটা করেছিলেন। যেমন ২৪-পরগনা সব থেকে বড় জেলা এটাকে ভাগ করতে হবে আবার দিনাজপুরও ভাগ করতে হবে। কিন্তু এটা এতদিন করা যায়নি আমরা করেছি। তবে আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস-এর যে রিপোর্ট আছে তাতে এটা আছে যে, বড় বড় যে জেলাগুলো আছে সেগুলো ভাগ করা উচিত, তার চেষ্টা করা উচিত। তবে সেটা আপনাদের সবার সঙ্গে আমাদের কথা বলে করতে হবে। আমি দেখছি এটার কথা উঠলেই দেওয়ালে লেখা হয়ে যায় না ভাগ করা চলবে না, অমুকটা হবে না। সেইজন্য আমরা এখানে আলোচনা করে সবাই মিলে যদি এক হয়ে করতে পারি তাহলে আমার মনে হয় সেটা আমরা পরবর্তীকালে করতে পারব। কারণ আমি এটা দেখেছি, ভারতবর্ষে যত হিসাব আছে, প্রায় প্রতি রাজ্যে সেখানে এই জেলাগুলো ভাগ হয় প্রশাসনের জন্য, এটা করলে ভাল হয়। আমরা সেই জায়গায়, যেখানে জেলা ভাগ করতে পারছি না সেখানে সাব-ডিভিসন করছি। (গোলমাল) পরে আমি বলছি যে, খাদ্য উৎপাদনের ব্যাপারে মাননীয় অতীশবাবু ঠিক কি হিসাব দিলেন আমি ভাল করে বুঝতে পারলাম না। আমি ওনার বক্তৃতা আনিয়ে নেব। এতে কোনও ডিসক্রিপেন্সি কিছু আছে কিনা সেটা আমি কিছু বুঝলাম না। আমি কখনও বলিনি উনি হিসাব করে দেখালেন যে, আপনাদের এত প্রোডাকশন হয়েছে তার মানে আপনারা আত্মনির্ভরশীল হয়ে গেছেন, সেলফ সাফিশিয়েন্ট হয়ে গেছেন। আমরা সেলফ সাফিশিয়েন্ট নয়। এটা বলে কোনও লাভ নেই। সেইজন্য এখানে রেশন দোকানে যে চাল, গম চিনি ইত্যাদি দিতে হয় সেটা বাইরের থেকে আনতে হয়। অরেকটা কথা, এটা প্রত্যেকবার ওঠে যে, এখান থেকে হার্ভেস্ট ২-৩ টে বর্ডার দিয়ে পাচার হয়ে যাচ্ছে। এটা খানিকটা ঠিক যে, বাংলাদেশে কিছু চাল যাচ্ছে। কিন্তু পুলিশ, প্রশাসন, পঞ্চায়েত সবাইকে প্রতি বছর বলতে হয় বা যারা বি এস এফ এবং আমাদের যারা পুলিশ,

তারা সবাই একসঙ্গে বসে দেখুন এই পাচার যেন না হয়। অনেক ইচ্ছুক ছেলেদের এর মধ্যে লাগিয়ে দেওয়া হয়। এই পাচার করার ব্যাপারটা খানিকটা ঠিক, এটা আমাদের বন্ধ করতে হবে। কিন্তু এখানে আবার মুশকিল হল বাংলাদেশ থেকে কেন্দ্রীয় সরকারকে বলেছে কি হবে আমি জানি না। যে, তাদের খাদ্যের খুব অভাব, অনেক জিনিসের খুব অভাব। এব্যাপারে আমিও একটা মেসেজ পেয়েছি যে, বাংলাদেশে কিছু খাদ্য পাঠানো যায় কিনা। কেন্দ্রীয় সরকার একটা পলিসি ঠিক করেছেন, বিভিন্ন জিনিস যেগুলো রপ্তানি করি তার মধ্যে চাল আছে, তাই আমাদের ওরা চিঠি লিখেছিলেন যে, আমরা পশ্চিমবাংলা থেকে জোগাড় করে পাঠাতে পারি কিনা। আমরা বলেছি, এটা এখনই করবেন না, কারণ আমরা সেলফ সাফিসিয়েন্ট এটা আমরা বলছি না। আমাদের অসুবিধা আছে, এটা করলে এখানে চালের দাম অনেক বেড়ে যাবে। কিন্তু যেসব পাঞ্জাবীরা চাল খায় না। ওরা এটা বিক্রি করতে চান এটা ওদের ক্যাশ ক্রপ। তাই সেখানে থেকে বা অন্য জায়গা থেকে হরিয়ানা হতে পারে বা অন্য কোনও জায়গা থেকে নিয়ে আপনারা বাংলাদেশে পাঠান আমাদের কোনও আপত্তি নেই। আমাদের বর্ডার দিয়ে চলে যাবে। তবে এই নতুন পরিস্থিতিতে কি দাঁড়াবে তা আমি বলতে পারছি না। তবে আমাদের এখান থেকে সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার না কি বলেছেন বাংলাদেশের সরকারকে—এটা আমি আমাদের চিফ সেক্রেটারিকে খোঁজ নিতে বলেছি যে, আমাদের এফ সি আই-এর গোডাউনে যে চাল আছে বা এমন কিছু আছে কিনা বাংলাদেশকে দেওয়া যায়। এটা আগেও হয়েছে। তবে না থাকলে কোথা থেকে দেব। আগে একবার ভিয়েতনামে চালের দরকার হয়েছিল। তা ১০ বছর আগেকার কথা। তখন ভারতবর্ষের সরকার তাদের চাল পাঠিয়েছিলেন পরে ওদের যখন প্রোডাকশন বাড়ল তখন ওরা আবার এক্সপোর্ট করতে আরম্ভ করে তখন ওরা সেই চাল ফেরত দিয়ে দিয়েছিল। কাজেই আমাদের নেবরকে বা প্রতিবেশিকে তো দেখতে হবে।

তারপর, বলা হচ্ছে গ্যাট আমরা মেনে নিয়েছি, আমাদের মানবার কোনও প্রশ্ন নেই। আমরা বলছি, এতে গবেষণা ইত্যাদির কৃষি ক্ষেত্রে অসুবিধা আছে। এখনও আমরা বলছি, কারণ ভারতবর্ষ অত্যন্ত দুর্বল, এই গবেষণা ইত্যাদির ব্যাপারে আমরা বিপদে পড়ব, এটা এখনও বলছি, কিন্তু ওরা সই করে দিয়েছেন, পার্লামেন্টে আলোচনা না করেই। ওরা সই করে দিয়েছেন, এবারে হয়ত এটা আসবে, আইন-টাইন বদলাতে হবে। তারপর দেখা যাক পার্লামেন্টে কি হয়। এর বেশি বলতে পারছি না। আমরা যে বিদেশি ইত্যাদির কথা বলছি, সেতো আমরা এখানে দিয়েছিলাম, আমাদের শিল্পনীতি যা আমাদের উভয়ের যেখানে সুবিধা হবে বিদেশিরা তো এখানে দান-ছত্র খুলতে আসে না, ব্যবসা করার জন্য এখানে আসে, তাই তাতে আমাদের যদি সুবিধা হয়, উভয়ের সুবিধা হয় তাহলে আমরা তাদের গ্রহণ করব জয়েন্ট সেক্টর হোক বা ইন্ডিভিজুয়াল সেক্টর হোক, আমরা গ্রহণ করব। এটা আমরা নীতি হিসাবে গ্রহণ করছি। আমার মনে হয়, এই নীতি হওয়াতে শিল্পপতিরা মনে করছেন এতে কাজ হবে এবং সি আই আই কনফারেন্স যখন হয়ে গেল—বিরাট কনফারেন্স হয়েছিল—প্রধানমন্ত্রী আসলেন এবং সেখানে প্রধানমন্ত্রী বললেন এবারে আপনাদের হবে। অবশ্য কংগ্রেসের প্রধানমন্ত্রীর, এখানকার চ্যালারা বলছেন, আপনাদের হবে না। উনি বলেছিলেন,

আপনাদের সমস্ত লক্ষ্যই দেখছি, আপনাদের হবে। ইতিমধ্যে ১৬ হাজার কোটি টাকা বিদ্যুতে আমাদের ব্যবস্থা হয়ে গেছে। আরও করতে হবে। কারণ আমরা কোনও ঝুঁকি নিতে পারি না ভবিষ্যতের জন্য। এখন একটু আধটু সারপ্লাস আছে, ওতে কিছু এসে যায় না, এইগুলি সব না হলে গোলমাল হয়ে যাবে। আমাদের পরিকাঠামোয় যদি শিল্প করতে হয় তাহলে এটা আমাদের করতে হবে। তাছাড়া আমরা পরিকাঠামোর জন্য নিজেদের বাজেট থেকে যা পারি করছি। কিন্তু আমরা দেখছি এতেও হবে না, তাড়াতাড়ি করতে হলে। সেইজন্য আমাদেরকে কেন্দ্রীয় সরকার লিখেছিলেন, আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা অল্প সুদে এবং ২৫ বছরে শোধ দিতে হবে, এই শর্তে আপনারা নেবেন কিনা—রাস্তাঘাটের জন্য আমরা তখনি তাদেরকে খবর পাঠিয়েছি ৯০০ কোটি টাকা নেবার জন্য প্রস্তুত আছি। আমরা তাদেরকে বলেছি, দেখবেন আমরা যাতে তাড়াতাড়ি টাকাটা পেতে পারি, তাহলে কাজটা ত্বরান্বিত করতে পারি। এখানে মাদ্রাজের সঙ্গে হঠাৎ কেন তুলনা করলেন, বুঝলাম না, আমরা তো নিজেরাই বলছি, আমরা ২০ বছর ধরে পিছিয়ে পড়েছি, এখানে তো কোন আধুনিক শিল্প হয়নি। কোন রাজ্যে কত টাকা ঢেলেছে তার সমস্ত হিসাব আছে, কেন্দ্রীয় সরকার তামিলনাডুতে কত টাকা ঢেলেছে, মহারাষ্ট্রে, কর্ণাটকে, গুজরাটে যেখানে ওদের সরকার নেই, সেখানে কত টাকা ঢেলেছে, সমস্ত হিসাব আছে। শুধু পশ্চিমবঙ্গে নয়, ইস্টার্ন রিজিওনে কিভাবে ফাঁকি দিয়েছে—এটা তো আমাদের কথা নয়—তার সমস্ত হিসাব আছে। আর একটি কথা অতীশবাবু জানালেন, পানীয় জলের ব্যাপারে মাথাপিছু বরাদ্দ দিক দিয়ে পশ্চিমবাংলা হচ্ছে প্রথম স্থানে। মাদ্রাজ অনেক নিচে, জল নেই। এই অবস্থায় মধ্যে ওরা পড়েছেন। কিন্তু পশ্চিমবাংলায় মাথাপিছু যদি পানীয় জলের ব্যাপারে ধরি তাহলে আমাদের স্থান হচ্ছে প্রথমে। বোম্বের উপরে, দিল্লির উপরে সেটাও তাহলে বলা উচিত ছিল। এখানে আমার যা বক্তব্য বললাম, তবে আশা করি, একটা কথা শেষে বলব শিল্প বন্ধ করে দিতে চাইছেন, টেক্সটাইল বা জুট ইত্যাদির ক্ষেত্রে ওরা নোটিশ দিয়েছেন। টেক্সটাইল মিনিস্টার এর সঙ্গে অনেকবার কথাও হয়েছে, তিনি বলেছেন যে আমাকে টাকা দিচ্ছে না, তিনি এখন ক্যাবিনেট মিনিস্টার হয়েছেন, আমি বলেছি, আপনার তো ক্ষমতা বেড়েছে, আপনি প্রাইম মিনিস্টারকে বুঝিয়ে বলুন কিছু করা যায় কিনা। আপনিও এখানে আসুন, আমার মনে হয় সমস্ত ইউনিয়ন এই ব্যাপারে একসাথে বসে কথা বলে একটা পথ বার করতে পারে। উনি প্রমিস করেছেন, আশাকরি উনি এখানে আসবেন। অন্য কাজে ব্যস্ততা না থাকলে, আসা করি এখানে আসবেন। আমি দিল্লি যাচ্ছি, চন্ডীগড়ও যাব, ওর সঙ্গে কথা বলব। আর ওদের যে ৬টি ইন্ডাস্ট্রিকে ওরা নোটিশ দিয়েছেন, তারপরে আবার উনি উঠিয়ে নিয়েছেন, উনি টাকা-পয়সা দিয়েছেন, কিন্তু চালু করবার জন্য যেটা দরকার সেটা দিতে হবে। শুধু মাইনে দিলে হবে না, আমি বললাম ৪১ হাজার শ্রমিক যেখানে আছে সেইগুলি কেন বন্ধ করছেন? Hindusthan Fertiliser, Braithwait, MAMC, National Instrument, Cycle Corporation, National Jute Manufacturing, Bharat Process and Mechanical, এইগুলিতে ৪১ হাজার লোক কাজ করে, এইগুলি খুবই গুরুত্বপূর্ণ শিল্প। আমার মনে হচ্ছে, সিটুর বন্ধুদের বলেছি, আই এন টি ইউ সি এবং অন্যান্য যে সমস্ত ট্রেড ইউনিয়ন আছে আমরা তাদেরকে নিয়ে একসাথে বসে কাজ চালাচ্ছি, কেন্দ্রের কাছে আমাদের রিপ্রেজেনটেশন দেওয়ার দরকার আছে, তা নাহলে এতো বাঁচবে না। এরা যদি সব কথায় বলে, আমার কাছে পয়সা নেই........

[6-35 — 6-45 p.m.]

It fund is not available how can they run the factories? আমি লিখেছি এবং আমি প্রণববাবুকে কোম্পানিটা সম্বন্ধে বলেছি। উনি বলেছেন উনি দেখছেন। রাঁচিতে একটা হেভি ইন্ডাষ্ট্রি আছে তার মাধ্যমে কিছু করা যায় কিনা। আর রাজনীতিতে আপনারা ঝামেলা করুন, মারপিট, দাঙ্গা করুন, আপনাদের সেটা আমরা বন্ধ করব। আর ঐ ব্যাপারটা নিয়ে যাতে একসঙ্গে বসা যায় সেই চেষ্টা করছি। আশা করি খানিকটা রেসপন্স এই ব্যাপারে পাওয়া যাবে।

## PRESENTATION OF REPORT

**Mr. Speaker :** I beg to present the 72nd Report of the Business Advisory Committee.

**Programme of Business from 20th March to 27th March, 1995 (As adopted by the House on the 72nd Report of the Business Advisory Committee presented on 15th March, 1995)**

| | | |
|---|---|---|
| 20-3-95 Monday | (i) | Resolution from the Chair of the House on the 50th Aniversary of the United Nations 1 hours |
| | (ii) | Motion under Rule 185 regarding revitalisation of sick public sector industrial units in the State—Notice given by **Shri Lakshman Seth** and others-1 hour |
| | (iii) | Motion under Rule 185 regarding railway projects of the State—Notice given by **Shri Lakshmi Kanta Dey** and others-1 hour |
| | (iv) | Motion under rule 185 regarding approval of P.M.R.Y. Scheme to combat ever increasing unemployment problem in the State—Notice given by **Dr. Manas Bhunia** and others -1 hour |
| | (v) | Motion under rule 185 regarding deteriorating law and order situation in West Bengal—Notice given by **Shri Subrata Mukherjee** and others -1 hour |
| 21-3-95 Tuesday 3-00 p.m. | | Presentation of Budget Estimate for the |

| | | | |
|---|---|---|---|
| | | year 1995-96 | |
| 22-3-95 | (i) | The West Bengal University of Animal and Fishery Sciences Bill 1995 ; (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | (ii) | The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995 ; (Introduction, Consideration and passing) | 1 hour |
| | (iii) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995 ; (Introduction, Consideration and passing) | 1 hour |
| 23-3-95 Thursday | | General Discussion on Budget | 4 hours |
| 24-3-95 Friday | | General Discussion on Budget | 4 hours |
| 25-3-95 Saturday 10 a.m. | | General Discussion on Budget | 4 hours |
| 27-3-95 Monday | (i) | General Discussion on Budget | 2 hours |
| | (ii) | Motion for Vote of Account | 2 hours |

**N.B. :** There will be no Questions for Oral Answers and Mention Cases on the 20th and 25th March, 1995.

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য্য উপদেষ্টা কমিটির ৭২তম প্রতিবেদনের যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য এই সভায় প্রস্তাব করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি এই প্রস্তাবে সকলের সম্মতি আছে।

(মাননীয় সদস্যগণ সম্মতি জানান এবং কার্য উপদেষ্টা কমিটির ৭২তম প্রতিবেদন গৃহীত হল।)

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, গত সাত তারিখে মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন, সেইজন্য তাকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব উত্থাপন করেছিলাম মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা তা সমর্থন করেছে এবং তার উপর ১৬ ঘণ্টা আলোচনা হয়েছে। আমাদের বিরোধী বন্ধুরা যেসব বলেছে, সে বিষয়ে আজকে শেষ পর্যন্ত আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার জবাব দিয়েছেন এবং আলোচনায় অংশগ্রহণ করেছেন এবং অন্যান্য সদস্যরাও তার জবাব দিয়েছেন। সেইজন্য আমি প্রথমেই বলছি যেসব সংশোধনী বিরোধী পক্ষ থেকে দেওয়া হয়েছে তার সবকটিরই আমরা বিরোধিতা করছি, তার কোনটাই আমরা গ্রহণ করতে পারছি না। কারণটা আমরা জানি, সাম্প্রতিক অবস্থায় পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যেভাবে চলছে এবং দেশের সামনে যে বিকল্প পথের সন্ধান দেওয়ার চেষ্টা করছে, রাজ্যপালের ভাষণের প্রতি ছত্রে ছত্রে সেই কথাটাই উল্লিখিত হয়েছে। সেইজন্য এই সংশোধনী গ্রহণ করার প্রশ্ন ওঠে না।

এটা কখনও ভুললে চলবে না যে ভারতের একটি অঙ্গরাজ্য হচ্ছে পশ্চিমবঙ্গ আর কেন্দ্রীয় সরকারের দায়িত্ব হচ্ছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যকে যেমন সাহায্য, সহযোগিতা করার তেমনি পশ্চিমবাংলাকে সাহায্য, সহযোগিতা করা। এখানে আমরা শুনছি যে কেন্দ্রীয় সরকার নাকি টাকা দিচ্ছেন। কার টাকা দিচ্ছেন কেন্দ্রীয় সরকার? এটা কি তাদের নিজেদের টাকা? এ তো আমরা যে টাকা দিই তার থেকে আমাদের পাওনা টাকাটা দেয়। বরং আমি আপনাদের একথা বলতে পারি যে এই টাকা পয়সার ব্যাপারে এক সময় অর্থ কমিশনের চেয়ারম্যান—যিনি একজন কংগ্রেসের নেতা—তিনি পর্যালোচনা করে বলেছিলেন যে ৩৮·৪ কোটি টাকা পশ্চিমবাংলাকে দেওয়া হয়নি, কম দেওয়া হয়েছে। প্রণববাবু তখন কেন্দ্রীয় অর্থমন্ত্রী, সেই টাকা কিন্তু আমাদের দেওয়া হয়নি। যেটা আমাদের পাওনা টাকা সেটা আজ পর্যন্ত আমরা পেলাম না। ৮৭ সালে প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলেছিলেন, যেটা নিয়ে রেডিও, টি ভিতে অনেক প্রচার হয়েছিল যে ১০০৭ কোটি টাকা পশ্চিমবাংলাকে দিলাম। কিন্তু কোথায় গেল সেই টাকা? সেই টাকা কিন্তু এল না। যা আমাদের পাওনা টাকা সেই টাকা ওরা দিলেন না অথচ এখানে বলছেন যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাকে অনেক টাকা দিয়েছেন। এই প্রসঙ্গে আর একটা কথা বলি। কেন্দ্রীয় সরকারের প্রস্তাবগুলি যেভাবে থাকে সেইভাবেই আমাদের তা করতে হয় কিন্তু এ ব্যাপারে ওদের একটা সুবিধা আছে। কেন্দ্রীয় সরকারের প্রোগ্রামগুলি ওরা করেন না, ওদের রাজ্য সরকারগুলি করেন না কিন্তু পশ্চিমবাংলা সরকার সেগুলি ঠিকঠাকই করেন। এই প্রসঙ্গে আমি পঞ্চায়েতের কথা বলতে পারি। পঞ্চায়েতের ধারণা হল গান্ধীজির আইন করলেন কংগ্রেস, আর তা কার্যকর করলেন বামফ্রন্ট সরকার। ভূমি সংস্কারের ক্ষেত্রেও তাই। কত কথাই ওরা বলেছেন, কত প্রস্তাবই ওরা ওদের দলের অধিবেশন নিয়েছিল কিন্তু তা কার্যকর করেননি। পঞ্চায়েত, ভূমি সংস্কারের ব্যাপারে কাজ করেছেন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কি রকম দক্ষতার সঙ্গে কাজ করেছেন তা বোঝাবার জন্য আমাকে স্যার, বেশিদূর যেতে হবে না, কয়েকটি মাত্র উদাহরণ দিচ্ছি। ১৫ তারিখে মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী দ্বিগবিজয় সিং অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে বলেছিলেন আমাদের রাজ্যে পশ্চিমবাংলার মতো ভূমিসংস্কার করতে হবে। ভাগচাষী এবং অল্প জমির মালিকদের সুযোগ-সুবিধা দিতে হবে। এই কাজ পশ্চিমবাংলা কিভাবে হয়েছে তা দেখার জন্য আমি পশ্চিমবঙ্গে যাব। তিনি আরও বলেন, পশ্চিমবাংলায় পঞ্চায়েত ও স্বায়ত্তশাসন ব্যবস্থা যেভাবে এগিয়ে চলেছে সেই পথেই আমাদের রাজ্যকে যেতে হবে। একজন কংগ্রেসি মুখ্যমন্ত্রী একথা বলছেন। স্যার, ওদের বলি, দেশি বিদেশি ধনিক শ্রেণীর স্বার্থ রক্ষা করার নীতি যারা নিয়েছেন, যে দল দুর্নীতিতে আকণ্ঠ নিমজ্জিত, যারা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আপোশ করে চলে সেই দলের সদস্যরা কখনও সাদা চোখে সাদাকে সাদা দেখেন না। তা দেখেন না বলে তারা পশ্চিমবঙ্গ সম্পর্কে অনেক অবান্তর কথা বললেন। স্যার, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আজকে কংগ্রেসের কি হাল সেটা একটু বলি। এটা একটা অভুতপূর্ব রেকর্ড। শুধু পশ্চিমবঙ্গ নয়, পশ্চিমবঙ্গ, বিহার, মধ্যপ্রদেশ সহ ৯টা রাজ্যে কংগ্রেস ক্ষমতায় নেই। কোনও রকমে ৬টা রাজ্যে আছে এবং তাও তারমধ্যে সেদিন মনিপুরে কিভাবে এম এল এ কিনে ক্ষমতায় এসেছেন তা সকলেই জানেন। কেন্দ্রীয় সরকার তারা চালাচ্ছেন এম পি কিনে।

এদের কথা আর কি বলব স্যার। এদের আপাতমস্তক দুর্নীতিতে ঢাকা। জনবিরোধী নীতি নিয়ে এরা চলেছেন এবং তাই জনগণ এদের সঙ্গে থাকছেন না। কেন্দ্রের কংগ্রেস সরকার জনগণের প্রতি দায়বদ্ধতা স্বীকার করেন না এবং এমন কি লোকসভার প্রতিও এরা দায়বদ্ধতা স্বীকার করেন না। এরা দুর্নীতিকে প্রশ্রয় দেন। দুর্নীতিগ্রস্ত মন্ত্রীদের এরা দম্ভ ভরে বলেন যে রক্ষা করবেন এবং তারা রক্ষা করে চলেছেন। এরা সংসদের সর্বদলীয় কমিটির প্রস্তাব গ্রহণ করেন না। তবে এর সঙ্গে সঙ্গে একথাও বলব, মহারাষ্ট্র, গুজরাটে কংগ্রেস পরাজিত হয়েছে, সেখানে আমাদের কোনও উপায় ছিল না, কারণ এখানে বামপন্থী গণতান্ত্রিক শক্তি দুর্বল। এই কারণে সেখানকার মানুষ যারা কংগ্রেসকে পছন্দ করেন না তারা অন্য পথ নিয়েছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে আমি তাই বলব, সারা দেশে কংগ্রেসের বিকল্প বাম, গণতান্ত্রিক শক্তি নতুন করে গড়ার চেষ্টা করতে হবে। বাম গণতান্ত্রিক শক্তিকে সমন্বয় করাই হচ্ছে আজকের দিনের প্রধান কাজ। পশ্চিমবঙ্গে জ্যোতিবাবুর নেতৃত্বে গত ১৮ বছর ধরে যেভাবে সরকার চলেছে সেই কায়দায় গোটা ভারতবর্ষকে এগিয়ে যেতে হবে। সেইসব কথাই মাননীয় রাজ্যপাল মহাশয় তার ভাষণে বলেছেন, কাজেই তাকে তারজন্য সহস্র ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে বিরোধীপক্ষের সংশোধনী প্রস্তাবগুলির বিরোধিতা করছি। স্যার, এখানকার বিরোধীপক্ষ দেওয়ালের লিখন পড়েন না। দেওয়ালের লিখন পড়ে তারা আমার প্রস্তাব সমর্থন করুন—এই অনুরোধ তাদের করব। এই কথা বলে আমার প্রস্তাবের প্রতি সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের আনা সমস্ত সংশোধনীর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 6-55 p.m.]

**Mr. Speaker :** There are 332 amendments on the Motion of Thanks on Governor's Address. All the amendments are in order and taken as moved.

1-15

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদ প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

1. সকল প্রকার সুযোগ থাকা সত্ত্বেও বারুইপুরে ফুড প্রসেসিং কেন্দ্র গড়ে তোলার বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।
2. রাজ্যে আইন-শৃঙ্খলার দ্রুত অবনতি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;
3. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে স্টেডিয়াম নির্মাণ বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

4. রাজ্যে সাম্প্রদায়িক শক্তির কার্যকলাপের বিরুদ্ধে বক্তব্যের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

5. ফলতা-শিলিগুড়ি এক্সপ্রেস হাইওয়ে নির্মাণে অগ্রগতি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

6. রাজ্যে পুলিশ লক-আপে মৃত্যুর বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

7. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরের মৃত প্রায় ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের পুনরুজ্জীবনের বিষয়ে কোনও, উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

8. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুর গ্রামীণ হাসপাতালের উন্নয়নের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

9. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুর শহরে বাইপাস নির্মাণ বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

10. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে রেললাইনের উপর উড়ালপুল নির্মাণ বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

11. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে রাস্তাঘাট উন্নয়নের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

12. রাজ্যে সম্প্রতি ভয়াবহ আর্সেনিক আক্রমণ প্রতিরোধকল্পে পদক্ষেপ গ্রহণ বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

13. বারুইপুরসহ দক্ষিণ ২৪ পরগনার বিভিন্ন গ্রামে বৈদ্যুতিকরণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

14. রাজ্যের আধুনিক চিকিৎসা বিজ্ঞানের সুযোগ বৃদ্ধির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

15. বারুইপুরসহ দক্ষিণ ২৪ পরগনা বিভিন্ন অঞ্চলের মানুষের পরিবহন সমস্যার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

16-37

**শ্রী জটু লাহিড়ি ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

16. হাওড়ার বাঁশতলা শ্মশান ঘাটের প্রস্তাবিত বৈদ্যুতিক চুল্লীর কাজ আজও শুরু না হওয়ার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

17. হাওড়া জেলায় খুন সন্ত্রাস বৃদ্ধির ব্যাপারে, প্রশাসন নির্বিকার—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

18. হাওড়ার অন্যতম কারখানা ইন্ডিয়া মেশিনারি দীর্ঘদিন বন্ধ। বহু শ্রমিক বেকার হয়ে অর্ধহারে, অনাহারে দিন কাটাচ্ছেন—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

19. গ্রামে গ্রামে কংগ্রেস কর্মীদের নির্যাতিত হওয়ার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

20. হাওড়ার দিকে দ্বিতীয় হুগলি সেতুর (বিদ্যাসাগর সেতু) সঙ্গে সংযোগকারী কোনও রাস্তা আজও পর্যন্ত তৈরি হয়নি—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

21. রাজ্যের হাসপাতাল ও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তারের অভাব এবং রোগীদের ঔষধ কিংবা চিকিৎসার সুযোগ সংক্রান্ত বিষয়ের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

22. রাজ্যে বেকারদের কর্মসংস্থানের ব্যাপারে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

23. থানা লক-আপে বন্দি মৃত্যুর সংখ্যা বেড়েই চলেছে, দোষী পুলিশ কর্মচারিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

24. শিবপুর বিধানসভা কেন্দ্রে নতুন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

25. কোনা এক্সপ্রেস ওয়ে নির্মাণে বাস্তুচ্যুত মানুষদের পুনর্বাসনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

26. হাওড়া শহরে একটি মেডিক্যাল কলেজ স্থাপন করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

27. কোনা এক্সপ্রেস ওয়ের কাজ কবে শেষ হবে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

28. পৌর বোর্ডের গাফিলতির জন্য হাওড়া কর্পোরেশনের সংযোজিত এলাকায় আজ পর্যন্ত হোল্ডিং নম্বর দেওয়ার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

29. হাওড়া কর্পোরেশনের সংযোজিত এলাকায় পরিশ্রুত পানীয় জল সরবরাহ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

30. হাওড়া শহরের অধিকাংশ রাস্তা এবং পরিবহন ব্যবস্থা ক্রমশই অবনতির দিকে। এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

31. পশ্চিমবাংলার অনেক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার এবং ওষুধের অপ্রতুলতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

32. পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা ও তার সমাধানে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

33. হাওড়ার রেমিংটন কারখানা খোলার ব্যাপারে রাজ্য সরকারের উদ্যোগের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

34. রাজ্যে মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক স্তরে প্রয়োজনীয় সংখ্যক বিদ্যালয় স্থাপন ও শিক্ষক-শিক্ষিকা নিয়োগের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

35. রাজ্যে নারীজাতির সম্ভ্রমহানির ঘটনা বৃদ্ধির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

36. রাজ্যে সরকারি পরিবহন ব্যবস্থা ক্রমশই ভেঙ্গে পড়ার মুখে। লোকসানের মাত্রা ক্রমশই বৃদ্ধি, বাস ও ট্রামগুলি যথাযথ রক্ষণাবেক্ষণ ব্যবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

37. পশ্চিমবঙ্গে সরকারি হাসপাতালগুলিতে কর্মচারিদের অবহেলার দরুন রোগীদের অবহেলিত হওয়ার বিষয়ে কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

38-45

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

38. মালদা জেলার আড়াইডাঙ্গা বিধানসভা কেন্দ্রের মাদিয়া সেতুটির বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

39. মালদা জেলায় আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য কলেজ স্থাপনের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

40. মালদা জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

41. রাজ্যের বেকার সমস্যার সমাধানে বিশেষ পরিকল্পনা গ্রহণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

42. মালদা জেলার রাস্তাগুলির দ্রুত মেরামতের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

43. মহিলাদের ক্রমবর্ধমান নির্যাতনের বিষয়ে রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

44. মালদা জেলায় একটি মেডিক্যাল কলেজ স্থাপনের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

45. মালদা জেলায় রেশম চাষের উন্নতিসাধনে প্রকল্প গ্রহণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই।

46-80

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

46. গাইঘাটা এলাকার রাস্তাঘাটের বেহাল অবস্থা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

47. গাইঘাটা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচিতে অবহেলার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

48. রাজ্যের ছোট সংবাদপত্রগুলিকে উৎসাহদানে সরকারি নীতি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

49. সাক্ষরতা কর্মসূচির নামে রাজ্যে গরিষ্ঠ শাসকদলের কর্মীদের দ্বারা এই প্রকল্পের টাকা দলীয় স্বার্থে ব্যয় করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

50. বারাসত-গোবরডাঙ্গা রুটে সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

51. রাজ্যে ভয়াবহ বেকার সমস্যার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

52. জানুয়ারি, ৯৫ সালে প্রকাশিত খসড়া ভোটার তালিকায় গাইঘাটা এলাকায় বহু প্রকৃত ভোটারের নাম বাদ দেওয়া সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

53. পশ্চিমবঙ্গে প্রশাসনিক নিরপেক্ষতার অভাব সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

54. রাজ্য সরকার কর্তৃক ভূমি-সংস্কারের নামে জোতদারদের স্বার্থরক্ষা করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

55. উত্তর ২৪-পরগনার গোবরডাঙ্গা নতুন I.C.D.S. প্রকল্প কবে চালু হবে সে-বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

56. গোবরডাঙ্গায় ৩০ শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতাল কবে চালু হবে সে-বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

57. বারাসত থেকে চাঁদপাড়া পর্যন্ত S.B.S.T.C.-র বাস চালু করার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

58. রাজ্যে অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনশন পেতে অস্বাভাবিক বিলম্ব ও তার প্রতিকার সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

59. উত্তর ২৪ পরগনার ঠাকুরনগরে 'বারাউনির মেলা'কে সরকারি সাহায্যদানের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

60. রাজ্যের সর্বত্র কালোবাজারি, চোরাচালানকারী, মজুতদার ও মুনাফাখোরদের অবৈধ কার্যকলাপ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

61. পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা পরিস্থিতির চরম অবনতির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

62. উত্তর ২৪ পরগনার ঠাকুরনগরে P. R. Thakur-এর মানে একটি কলেজ স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

63. উত্তর ২৪ পরগনা জেলার গাইঘাটা ব্লকে তফসিলি জাতির দরিদ্র মানুষের সার্বিক অর্থনৈতিক উন্নয়নের জন্য কোনও কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

64. উত্তর ২৪ পরগনার গাইঘাটা ব্লকে জুনিয়র হাই স্কুলগুলিকে হাই স্কুলে রূপান্তর করার কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

65. উত্তর ২৪ পরগনার গোবরডাঙ্গা এলাকায় বিভিন্ন খুনের ঘটনায় চিহ্নিত অপরাধীদের গ্রেপ্তার না করা সম্পর্কে কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

66. উত্তর ২৪ পরগনার গোবরডাঙ্গা শহরে ফায়ার ব্রিগেড স্থাপন করা সম্পর্কে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

67. উত্তর ২৪ পরগনা জেলার একটি মেডিক্যাল কলেজ স্থাপন সম্পর্কে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

68. উত্তর ২৪ পরগনার গাইঘাটা ব্লকে দরিদ্র মৎস্যজীবী মানুষদের অর্থনৈতিক উন্নয়নের

বিষয়ে কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

69. উত্তর ২৪ পরগনার গাইঘাটা ব্লকে আদিবাসী সম্প্রদায়ের দরিদ্র মানুষদের সার্বিক অর্থনৈতিক উন্নয়নের জন্য কোনও কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

70. উত্তর ২৪ পরগনার গাইঘাটা এলাকায় বিভিন্ন গ্রামে পানীয় জলের সঙ্কট সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

71. উত্তর ২৪ পরগনা জেলার গাইঘাটা ব্লকে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের সার্বিক অর্থনৈতিক উন্নয়নের জন্য কোনও কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

72. উত্তর ২৪ পরগনার গাইঘাটা বিধানসভা এলাকায় বিভিন্ন গ্রামে গরিষ্ঠ শাসকদের দৌরাত্ম্য সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

73. উত্তর ২৪ পরগনার গাইঘাটা ব্লকে পঞ্চায়েত সমিতির সেচ্ছাচারিতা এবং পঞ্চায়েতের কাজে চূড়ান্ত দলবাজি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

74. উত্তর ২৪ পরগনার গাইঘাটা ব্লকে ক্রমবর্ধমান নারী নির্যাতনের এবং বধূহত্যার ঘটনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

75. উত্তর ২৪ পরগনার জেলার একটি কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপনের প্রস্তাব সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

76. কলকাতা-গাইঘাটা রুটে সরকারি বাস চালানোর প্রস্তাব সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

77. গাইঘাটা ব্লকে চাঁদপাড়ায় ঢাকুরিয়া হাই স্কুলকে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

78. গাইঘাটা এলাকায় ঠাকুরনগর থেকে গোবরডাঙ্গা পর্যন্ত পাকা রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

79. গাইঘাটা-সুটিয়া-নাগকড়ি এলাকায় ভেঙ্গে পড়া সেতু পুনর্গঠনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

80. বনগাঁ এলাকায় 'সাতভাই কালীতলা' সীমান্তবর্তী হলেও এখনও সেখানে বিদ্যুৎ যায়নি—এ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

81-84

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

81. মেদিনীপুর জেলার খেজুরি থানায় বহু দিনের প্রস্তাবিত ডিগ্রি কলেজ স্থাপন বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

82. মেদিনীপুর জেলার 'রসুলপুর'-এর রসুলপুর নদীর ওপর সেতু তৈরি সম্পর্কে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

83. মেদিনীপুর জেলায় কৃষি-বিশ্ববিদ্যালয় স্থাপন সম্পর্কে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

84. মেদিনীপুর জেলায় মেডিক্যাল কলেজ স্থাপন করা বিষয়ে কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

85-104.

**শ্রী মুকুলবিকাশ মাইতি ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

85. রাজ্যে নারী ধর্ষণের ঘটনা উত্তরোত্তর বৃদ্ধি পাওয়ার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

86. বউবাজার বিস্ফোরণের নায়ক রশিদ খানের সহিত বর্তমান রাজ্য সরকারের বহু নেতা প্রত্যক্ষ যোগাযোগের অভিযোগ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

87. রাজ্যে বিশ্ব বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগ প্রসঙ্গে অনিয়ম-এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

88. রাজ্যের মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষকের প্রয়োজনীয়তা থাকা সত্ত্বেও যথাসময়ে শিক্ষক নিয়োগে রাজ্য সরকার ব্যর্থ—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

89. রাজ্যের বহু শিক্ষক অবসর গ্রহণের পরেও দীর্ঘদিন ধরে পেনশন ও গ্র্যাচুইটি পাচ্ছেন না—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

90. রাজ্যের বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগে দুর্নীতি বন্ধে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

91. রাজ্যে গরিষ্ঠ রাজনৈতিক দলের মদতপুষ্ট সমাজবিরোধীদের গ্রেপ্তার-এর ব্যাপারে পুলিশের নিষ্ক্রিয়তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

92. এই রাজ্যের বেকার সমস্যা সমাধানের জন্য বর্তমান রাজ্য সরকার কর্মসংস্থানের ব্যবস্থা করতে সম্পূর্ণ ব্যর্থ—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

93. সরকার গ্রামাঞ্চলে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার প্রতিশ্রুতি রক্ষা করতে ব্যর্থ হয়েছেন এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

94. মেদিনীপুর পশ্চিমবঙ্গের বৃহত্তম কৃষি প্রধান জেলা হওয়া সত্ত্বেও এই জেলায় একটি কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপন করার প্রয়োজনীয়তার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

95. রাজ্য প্রশাসনে 'প্রমোশন' ও 'বদলি' কর্মচারীর যোগ্যতা ও অভিজ্ঞতার ভিত্তিতে হয় না, কো-অর্ডিনেশন কমিটির পক্ষপাতমূলক সুপারিশ অনুযায়ী হয়—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

96. হতাশাজনিত আত্মহত্যার ঘটনা পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

97. কাঁথি মহকুমায় বন্যার জল নিষ্কাশনের ব্যাপারে পদক্ষেপ গ্রহণে রাজ্য সরকারের নিষ্ক্রিয়তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

98. যথাযথ সংস্কারের অভাবে এই রাজ্যের রাস্তাগুলি যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

99. পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের দেওয়া টাকা রাজ্য সরকার যথা সময়ে খরচ করতে না পারায় এই রাজ্যের উন্নয়নের কাজ ব্যাহত হচ্ছে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

101. মেদিনীপুর পশ্চিমবঙ্গের বৃহত্তম জেলা হওয়া সত্ত্বেও এই জেলায় একটি মেডিক্যাল কলেজ স্থাপনের প্রয়োজনীয়তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

101. এই রাজ্যের রাস্তাগুলির বেহাল অবস্থার জন্য পথচারীদের পথ দুর্ঘটনার শিকার হওয়ার ঘটনা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

102. রাজ্যের হাসপাতালগুলিতে ডাক্তার ও ওষুধপত্রের অভাবে চিকিৎসা ব্যবস্থার অবনতি হচ্ছে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

103. রাজ্যে মাথাপিছু যোজনা বরাদ্দ সর্বাপেক্ষা কম—এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

104. রাজ্যে পণপ্রথার বলি উত্তরোত্তর বৃদ্ধি এবং তা বন্ধ করতে রাজ্য সরকারের ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

105-106

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

105. রাজ্যে জওহর রোজগার যোজনাখাতে বরাদ্দকৃত অর্থের যথার্থ ব্যবহার হচ্ছে না এই অভিযোগের তদন্ত বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

106. রাজ্যের গ্রামাঞ্চলে রাস্তাগুলির মেরামতের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই।

107-109

**Shri Abu Hena :** Sir, I beg to move the following be added at the end of the Address in reply, viz :

But regret that,—

107. There is no mention of the failure of State Government to stop the dacoity in the Trains and Buses in the State and action to arrest the miscreants by the Police.

108. There is no mention of the failure of State Government to take any effective measure to solve the unemployment problem ; and

109. There is no mention of establishment of industries in the backward districts specially in the district of Murshidabad.

110-115

**Shri Sailaja Kumar Das :** Sir, I beg to move the following be added at the end of the Address in repply, viz.:

But regret that,—

110. There is no mention of the development of Digha ;

111. No mention has been made regarding modernisation of the Salt Factory in the Coastal Belt of Contai sub-division of Midnapur district.

112. There is no mention of the reformation of urban land ;

113. There is no mention of Construction of the 1st floor of Contai S.D. Hospital in Midnapur district ;

114. No mention has been made regarding modernisation of the Kangsabati Project ; and

115. There is no mention of scheduled date for commencing of work in Subarnarekha Barrage Project.

116-130

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

116. নারীধর্ষণ বন্ধ ও নারীদের সম্মান রক্ষা করতে সরকারের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

117. রাজ্যে শিল্প স্থাপনে দীর্ঘ ১৭ বৎসর সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

118. সরকারের সর্বস্তরে চরম দুর্নীতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

119. প্রাথমিক শিক্ষাক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

120. সুন্দরবন এলাকার ছাত্রদের জন্য রায়দিঘিতে একটি ডিগ্রি কলেজ স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

121. রাজ্যের স্বাস্থ্যকেন্দ্রে ঔষধ ও ডাক্তারের অভাবের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

122. বেকার সমস্যা সমাধানে রাজ্য সরকারের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

123. সুন্দরবন এলাকায় বিদ্যুৎ ব্যবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

124. ডায়মন্ডহারবার থেকে রায়দিঘি পর্যন্ত সড়ক মেরামতের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

125. কৃষ্ণচন্দ্রপুর থেকে আটেশ্বরতলা ও শ্রীমতীগঙ্গা থেকে রায়পুর ফেরিঘাট পর্যন্ত রাস্তা মেরামতের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

126. রায়পুর ফেরিঘাটের ছোট নদীর উপর সেতু নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

127. পুলিশ-হাজতে নারীধর্ষণ ও খুনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

128. প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

129. রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি রোধে প্রশাসনিক ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

130. সমাজ বিরোধী ও পুলিশের যোগাযোগের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

131-148.

**শ্রী মানিক ভৌমিক ঃ** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

131. মেদিনীপুর জেলার ময়না ব্লকে ৩৩/১১ কে ভি বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কাজ শুরু করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

132. মেদিনীপুর জেলার ময়না ব্লকে শ্রীরামপুর খেয়াঘাট কংসাবতী নদীর ওপর পাকা সেতু নির্মাণের কাজ শুরু করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

133. মেদিনীপুর জেলার ময়না ব্লকে এই মরশুমে বোরোধানের চাষে কংসাবতী ব্যারেজ থেকে সেচের জল সরবরাহ করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

134. মেদিনীপুর জেলার ময়না বেসিন ড্রেনেজ প্রকল্পের আনুষঙ্গিক কাজগুলি শুরু করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

135. মেদিনীপুর জেলার ময়না ব্লকে পানচাযের উন্নয়নের জন্য গবেষণাগার ও সরকারি পান-ক্রয়কেন্দ্র স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

136. মেদিনীপুর জেলার ময়না ব্লকে প্রশাসনিক ভবনের নির্মাণ কাজ শুরু করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

137. মেদিনীপুর জেলার ময়না বিধানসভা এলাকার মৎস্যজীবী মানুষদের অর্থনৈতিক অবস্থার উন্নয়নের জন্য কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

138. মেদিনীপুর জেলা ময়না ব্লকে সরকারি উদ্যোগে দুগ্ধ খামার ও দুগ্ধ ক্রয়কেন্দ্র স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

লীগ অফ নেশন তৈরি হয়েছিল—তার ইতিহাসের মধ্যে আমার যাবার দরকার নেই, কারণ শেষ পর্যন্ত সেটা ব্যর্থতায় পর্যবসিত হয়—তার ২১ বছরের মধ্যে আবার দ্বিতীয় বিশ্বযুদ্ধ লেগে যায়। আমরা এই সব কথা সকলেই জানি। দ্বিতীয় বিশ্বযুদ্ধ শেষ হবার পরে রাষ্ট্র সংঘ, ইউনাইটেড নেশন, ৫০টি রাষ্ট্রকে নিয়ে তৈরি হয়। আমি যতদুর হিসাব পাচ্ছি তাতে সেখানে ১৮৪ জন সদস্য রাষ্ট্র আছে জেনারেল অ্যাসেম্বলিতে। আর সিকিউরিটি কাউন্সিলে ৫ জন স্থায়ী এবং আর ১০ জন সদস্য ২ বছরের জন্য নির্বাচিত হন। জেনারেল অ্যাম্বেলির আওতায় আর কতকগুলি সংস্থা অর্থনৈতিক ক্ষেত্রের, সামাজিক ক্ষেত্রের জন্য তৈরি হয়েছিল। তাঁরা তাদের কাজ করছেন বিভিন্ন বিষয়ের উপরে। আমি প্রথমেই আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, ইউনাইটেড নেশন থাকা সত্ত্বেও, রাষ্ট্র সংঘ তৈরি হওয়া সত্ত্বেও, প্রতিষ্ঠিত হওয়া সত্ত্বেও ন্যাটো তৈরি হয়েছিল, সাম্রাজ্যবাদি শক্তিরা তৈরি করেছিল। সিয়াটো তৈরি হয়েছিল, তার পিছনে সাম্রাজ্যবাদি শক্তি ছিল এবং তার বিরুদ্ধে ওয়ার্শোপ্যাক্ট তৈবি হয় সাম্রাজ্যবাদি দেশগুলিকে নিয়ে। তারপরে ভারতবর্ষ যেখানে নেতৃত্ব দিয়েছিল সেটা হচ্ছে, জোট নিরপেক্ষ রাষ্ট্রগুলিকে একত্রিত করে—চিন, ইন্দোনেশিয়া এইসব নিয়ে আমাদের নেতৃত্বে তৈরি হয়েছিল নন-অ্যালায়েণ্ড নেশনস এবং তাদের আন্দোলন হয়েছিল। আমি এজন্য বলছি যে, এটা বোঝা গিয়েছিল ৫০ বছর আগে যে শুধু রাষ্ট্রসংঘে থাকলেই সমস্যার সমাধান হবে বা লক্ষ্যে পৌছানো যাবে, সামাজিক ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে, রাজনৈতিক ক্ষেত্রে, দেশের মুক্তি সংগ্রামে, তা হচ্ছে না। যে উদ্দেশ্যের জন্য এগুলি তৈরি হয়েছিল, সেই উদ্দেশ্য পুরোপুরি পূরণ হচ্ছে না। তারপরে আমার কথা হচ্ছে, এটা আমরা লক্ষ্য করেছি যে, যুদ্ধের পরে ৫০ বছর কেটে গেলেও বিভিন্ন ক্ষেত্রে স্বাধীনতার লড়াইয়ে, মুক্তি সংগ্রামে রাষ্ট্রসংঘের বিশেষ সাহায্য পাওয়া যায়নি। এক একটা রাষ্ট্র স্বাধীন হয়েছে রাষ্ট্রসংঘের সাহায্য ছাড়াই। শেষ পর্যন্ত দেখা গেল যে সাউথ আফ্রিকার ক্ষেত্রেও এতদিন ধরে এই জিনিস হয়েছে। কাজেই সেখানে একটা ব্যর্থতা রাষ্ট্রসংঘে আমরা দেখতে পাচ্ছি।

[11-20 – 11-30 a.m.]

ভারতবর্ষের সাধারণ মানুষ লড়াই করে, সংগ্রাম করে স্বাধীনতা পেয়েছেন, ওই রাষ্ট্রসংঘের সাহায্য নিয়ে আমরা কেউই স্বাধীন হতে পারিনি, এশিয়া, আফ্রিকা, ল্যাটিন আমেরিকা তারাও পারেনি। আমরা জানি, নাম না করেও জানি যে, গত ৫০ বছরে কত স্থানে যুদ্ধ অর্থাৎ লোকাল ওয়ারস হয়েছে। রাষ্ট্রসংঘ থাকা সত্ত্বেও সেগুলো হয়েছে, এটা আমরা দেখেছি। সেখানে যে মধ প্রাচ্যের সমস্যা, আরব দেশের সঙ্গে যে বিরোধ এগুলো মেটানো যাচ্ছে না। প্যালেস্টাইন, ইজরায়েল এদের ব্যাপারে রাষ্ট্রসংঘ বহুমতের প্রস্তাব পাশ হয়েছে কিন্তু সেগুলো কার্যকর হচ্ছে না। বছরের পর বছর এটা আমরা দেখছি। যাই হোক, এক্ষেত্রে পক্ষপাতিত্ব আছে, বড় বড় রাষ্ট্রগুলো এই সব পক্ষপাতিত্ব করেন। ন্যাটো তো এখনও আছে। আমরা জানিনা কেন ন্যাটোকে আরও শক্তিশালী করার জন্য সাম্রাজ্যবাদিরা চেষ্টা করছেন। আরও অনেকগুলো রাষ্ট্রকে তারা তার মধ্যে অন্তর্ভুক্ত করছেন। ন্যাটো আগে বলত যে আমরা আছি, কারণ ওই সোভিয়েত থেকে বিপদ, সমাজবাদ থেকে বিপদ আসতে পারে ইত্যাদি। যদিও সমাজবাদিরা পরবর্তীকালে, ন্যাটোর পরে সংগঠিত করেছিল ওয়ারস অফ প্যাক্টকে ঠিকই, কিন্তু চুক্তিটা হয়েছিল কেবলমাত্র তাদের নিজেদের রক্ষা করবার জন্য। কিন্তু তাহলে এখন

কেন ন্যাটোর অস্তিত্ব রয়েছে? এখনও এটাকে শক্তিশালি করার চেষ্টা হচ্ছে কেন? এটাতো রাষ্ট্রসংঘের মধ্যে নেই, রাষ্ট্রসংঘের বাইরে। এটাতো রাষ্ট্রসংঘের একটা দুর্বলতার দিক। একটু ক্ষোভের সঙ্গে বলতে হয় যে, এখন রাষ্ট্রসংঘে যেসব বড় বড় রাষ্ট্রগুলো, সাম্রাজ্যবাদী রাষ্ট্রগুলো, শক্তিশালী রাষ্ট্রগুলো হয়েছে তারাই তাদের আধিপত্য বিস্তার করবার চেষ্টা করছেন সেখানে এবং তারা কারও কথা শুনবেন না। ওখানে কোনও প্রস্তাব পাস হলেও সেটা ওদের পছন্দ না হলে ওরা শোনেন না এবং এই ভাবে তারা রাষ্ট্রসংঘে তাদের আধিপত্য বজায় রাখার চেষ্টা করছেন এবং ডিকটেট করবার চেষ্টা করছেন। এটা আমরা দেখছি ভিয়েতনামের ক্ষেত্রে বছরের পর বছর ধরে। আমেরিকানরা সেখান থেকে বিতাড়িত হল, পরাজিত হল ভিয়েতনামের যুদ্ধে, কিন্তু বছরের পর বছর ধরে তারা তাদের অবরোধ করে রেখে দিয়েছে ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে, বিভিন্ন ক্ষেত্রে এবং সেটা করে তারা ভিয়েতনামকে একটা বড় বিপদের মুখে ফেলে দিয়েছে। পরবর্তীকালে যখন প্রায় প্রত্যেকেই বলতে আরম্ভ করলেন যে কেন এই অবরোধ থাকবে ভিয়েতনামের ক্ষেত্রে, বহুদিন তো হয়ে গেল, সেখানে আমাদের যারা প্রতিনিধি ছিলেন এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কে, তাদের কাছে শুনেছি, তারা বলেছেন—"আমেরিকান সাম্রাজ্যবাদিদের অসুবিধাটা কোথায়? এক্ষেত্রে তারা কেন বাধা দিচ্ছেন? যুক্তিটা কি ভিয়েতনাম অবরোধের?" তারা নাকি বলছেন, "আমরা তো এই অবরোধ তুলতে পারি না। কেননা 40 thousand American boys died in vietnum। সেই ভদ্রলোককে, সেখানে ভারতবর্ষের যিনি প্রতিনিধি ছিলেন তাঁকে জিজ্ঞাসা করেছিলাম,—"আপনারা জিজ্ঞাসা করলেন না, সেখানে তো আপনাদেরও কিছু নেতা ছিলেন, এটা আপনারা জিজ্ঞাসা করলেন না যে, What were your boys doing—40 thousand boys doing in Vietnum কোথায় ভিয়েতনাম, আর কোথায় আমেরিকা, সেক্ষেত্রে যুদ্ধ করলে তো মারা যাবেই কিছু লোক। সেজন্য তাদের বাধ্য করতে হবে, অবরোধ করতে হবে, পদানত করতে হবে—এটা চলতে পারে না কারণ তারা ইউ. এন. ও.-এর সঙ্গে যুক্ত। রাষ্ট্রসংঘকে বাঁচিয়ে রেখে শক্তিশালি করা এটা আমরা সবাই চাইছি। অবশ্য তার পর দেখেছি, ভিয়েতনামের উপর থেকে অবরোধটা উঠে গেছে, জেনারেল অ্যাসেম্বলিতে প্রস্তাব পাস হয়ে বোধহয় দুই-তিন বছর হয়ে গেল অবরোধটা উঠে গেছে। এখন আমেরিকানরা সেখানে ব্যবসা বাণিজ্য করার জন্য যাচ্ছেন। কিন্তু এখনও শেষ অবরোধটা রয়ে গেছে কিউবার উপর, আরেকটা সমাজতান্ত্রিক দেশ সেটা আমেরিকার বেনল্যাণ্ড থেকে যার দূরত্ব প্রায় ৯০ মাইল। সেই কিউবার উপর এখনও অবরোধ রয়েছে। কিন্তু জেনারেল অ্যাসেম্বলিতে কয়েক মাস আগে প্রস্তাব পাস হয়ে গেছে যে, এটা তুলে নেওয়া উচিত এবং আমি জানি, আমার একবার কিউবায় যাওয়ার সুযোগ হয়েছিল, দুইবছর আগে; সেখানে তারা আমাকে বলছিলেন যে, আমেরিকান ব্যবসাদার, শিল্পপতি তারাও এ সম্পর্কে ডিভাইডেড, ভাগ হয়ে গেছেন তারা। তাদের কেউ কেউ বলছেন, "আর কতদিন এই অবরোধ থাকবে? আমরা কেন ব্যবসা-বাণিজ্য করতে পারব না সেখানে?" এটা ফ্রান্স করেছে, স্পেন করেছে, ল্যাটিন আমেরিকা করেছে। সেক্ষেত্রে আমরা কেন এটা করতে পারব না? আজকে রাষ্ট্রসংঘ রয়েছে, কিন্তু সেক্ষেত্রে আমেরিকা হচ্ছে বাধা এবং তারই জন্য আজকে আমাদের এই প্রস্তাবে এসব কথা আমরা ঢুকিয়েছি। সাধারণভাবে লোকসভাতে যে প্রস্তাব পাস হয়েছে তাতে নির্দিষ্টভাবে কিছু বলা নেই এটা আমরা আমাদের [illegible] রেখেছি। প্রস্তাব যা লোকসভাতে পাস হয়েছে তাতে ধরে নিতে পারি যে, এসব কথা

তা'তে রয়েছে, কিন্তু নির্দিষ্টভাবে বলা নেই। সেজন্য আমরা মনে করছি এসব কথা প্রস্তাবে নির্দিষ্টভাবে রাখা দরকার, কারণ আমাদের কাছে খবর আছে যে, ভারতবর্ষ সিকিউরিটি কাউন্সিলে ঢুকবার চেষ্টা করছে। কেনই বা সে ঢুকবে না? যেখানে জনসংখ্যার বিচারে চিনের পরেই সবচেয়ে বড় দেশ আমাদের ভারতবর্ষ সেখানে সিকিউরিটি কাউন্সিলের মেম্বার কেন সে হতে পারবে না? যেখানে বর্তমানে সিকিউরিটি কাউন্সিলের পার্মানেন্ট মেম্বার সংখ্যা ৫ এবং আরও ১০ জন মেম্বার নির্বাচিত হন সেখানে ভারতবর্ষের এই দাবি করবার নিশ্চয়ই অধিকার রয়েছে এবং এই দাবি পৃথিবীর সমস্ত দেশের মানুষ নিশ্চয়ই সমর্থন করবেন। সেজন্যই একথা প্রস্তাবের মধ্যে আমরা রেখেছি।

আমার শেষ কথা হচ্ছে, এই রাষ্ট্রসংঘের একটি সংস্থা রয়েছে। ১৯৯৪ সালে সেই সংস্থার একটি রিপোর্ট যা বেরিয়েছে সেটা আমি পড়ে দিচ্ছি। তাতে দেখবেন, রাষ্ট্রসংঘ থাকা সত্ত্বেও আজকে কি অবস্থা হয়েছে গোটা পৃথিবীর। এটা হচ্ছে 'হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট অফ দি ইউ. এন. ও., ১৯৯৪'। এখানে লেখা রয়েছে, আমি উদ্ধৃতি দিচ্ছি, What emerges is an interesting picture of unprecedented human progress and unspeakable human misery and of humanities advanced on several fronts mixed with humanities retreat on several others of breath taking globalization of prosperity side by side with depressing globalization of poverty. সুন্দরভাবে ওরা লিখেছেন যে, পৃথিবীতে বেশির ভাগ হয়েছে গ্লোবালাইজেশন অফ পভার্টি। আজকে শক্তিশালী বড় রাষ্ট্রগুলো ইউ. এন. ও.-এর মধ্যে রয়েছে, তথাপি তারা তাদের শাসন এবং শোষণ চালাবার চেষ্টা করছেন, জেনারেল অ্যাসেম্বলির কথা শুনছেন না। ইরাক হয়ত অন্যায় করেছিল সাউদি অ্যারাবিয়ার বিরুদ্ধে, কিন্তু যেভাবে সেখানে আমেরিকা থেকে যুদ্ধ করা হল, দলে দলে নারী-পুরুষ-শিশুকে বোমা মেরে খুন করা হল, দুঃখের বিষয়, তার বিরুদ্ধে ইউ. এন. ও. কিছু করতে পারল না। আর দুর্ভাগ্যের বিষয় হল, এসব যুদ্ধ হচ্ছে ইন দি ব্যানার অফ ইউ. এন. ও.। এ-ব্যাপারটা আজকে আমাদের চিন্তা করা দরকার। আমাদের চিন্তা করা দরকার যে, তথাকথিত রাষ্ট্রসংঘের পিস কিপিং কোর্সে আমাদের সৈন্য পাঠাবো কিনা, কারণ দেখা যাচ্ছে, তাদের নিয়ে গিয়ে যুদ্ধে লাগানো হচ্ছে। তবুও আমি বলছি, এত সমালোচনা সত্যেও বলছি, এর কি কোন বিকল্প রয়েছে? লোকসভাতে সবাই মিলে প্রস্তাব পাস করে ভালই করেছেন, কিন্তু তাতে কোনও বিকল্প কথা নেই। কিন্তু এই রাষ্ট্রসংঘকেই শক্তিশালি করা যায়, কারণ একটা একটা করে পৃথিবীর অনেক রাষ্ট্র বর্তমানে এর সঙ্গে যুক্ত হয়েছেন এশিয়া, আফ্রিকা এবং ল্যাটিন আমেরিকার। সেখানে শুধুমাত্র আমাদের মতামত দিলেই চলবে না, কারণ জোট নিরপেক্ষ আন্দোলনে ভারতবর্ষের যে ভূমিকা ছিল সেটা আজকে আর নেই। বরাবরই আমরা গরিব, দারিদ্রতা আমাদের রয়েছে, কিন্তু ভারতবর্ষের যে মর্যাদা ছিল সেই মর্যাদা আজকে আর নেই এবং তার ফলে নন-অ্যালায়েন্স দেশগুলোকে নিয়ে আমরা র‍্যালি করতে পারছি না। এটা দুঃখের বিষয়। তবে এখনও সময় রয়েছে, এটা এখনও করা যায়। সেজন্যই বলছি, যেহেতু রাষ্ট্রসংঘের বিকল্প কিছু নেই, তাই ইউ. এন. ও.-এর ভেতরে থেকেই লড়াই এবং সমালোচনা করতে হবে এবং তার মাধ্যমেই নন-অ্যালায়েন্স দেশগুলির র‍্যালি আমরা করতে পারব। এক্ষেত্রে নানা প্রস্তাব গৃহীত হচ্ছে, কিন্তু সেসব কার্যকর হচ্ছে না। এসব কথা বাইরে সাধারণ মানুষের মধ্যে প্রচার করতে হবে। এই কথা

বলে আপনারা যে প্রস্তাব উত্থাপিত করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[11-30 – 11-40 a.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন, আজকে পশ্চিমবাংলার অবস্থার উপর একটা গুরুত্বপূর্ণ বিষয়, একটা সাংঘাতিক ঘটনা মাননীয় মুখ্যমন্ত্রীর নজরে এনেছি আপনার মাধ্যমে। আমরা এর কোনও উত্তর পেলাম না। ন্যাচরাল কোর্সে ইন প্রোটেস্ট বিরোধী পক্ষের বাইরে চলে যাওয়া উচিত ছিল। কিন্তু ইউ.এন.ও-র ব্যাপার নিয়ে একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব আপনি উত্থাপন করেছেন, সেইজন্য এই হাউস ছেড়ে আমরা যেতে পারছি না। কিন্তু আমাদের ক্ষোভের কথা আপনার মাধ্যমে সরকার এবং সরকারের প্রধান প্রবীণ মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়ে দিতে চাই। এইগুলির আমরা প্রতিকার চাই। পশ্চিমবাংলা যদি জঙ্গলের রাজত্বে পরিণত করতে চান বলার কিছু নেই। আজকে সামান্য প্রতিশ্রুতি পর্যন্ত পাব না? আজকে এখনে যে অরাজকতা চলছে তাতে এখানেই তো ইউ. এন. ও-র মতো কিছু হওয়ার দরকার আছে। যাই হোক আমি এবারে মূল প্রস্তাবে আসছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে প্রস্তাব উত্থাপন করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব সমর্থন করেছেন, আমরা বিরোধী দলের সদস্যরা সেই প্রস্তাবকে সমর্থন করছি। পৃথিবীতে মানুষ জন্ম গ্রহণ করার পরে-পরেই মানুষ গ্রুপে বাস করা শিখেছে। ইউ. এন. ও তখন থেকেই, ক্লাস তখন থেকেই। একটা কথা আছে 'হিংসায় উন্মত্ত পৃথ্বী, নিত্য নিঠুর দ্বন্দ্ব'। এটা আমরা দেখে এসেছি। মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন দ্বিতীয় বিশ্ব যুদ্ধের আগে লিগ অফ নেশন তৈরি হয়েছিল এক আর্দশ এবং উদ্দেশ্য নিয়ে। কিন্তু সেই লিগ অফ নেশন পরবর্তীকালে সেকেণ্ড ওয়ার্ল্ড ওয়ার থামাতে পারেনি। লিগ অফ নেশানের কার্যকালের মধ্যে, লিগ অফ নেশনের স্বীকৃতি থাকা সত্ত্বেও সেকেণ্ড ওয়ার্ল্ড ওয়ারকে থামানো যায়নি। দ্বিতীয় বিশ্বযুদ্ধের কি ভয়ঙ্কর রূপ দেখেছে গোটা বিশ্ব। দুঃখের বিষয় মানুষের হাতের তৈরি মারণ অস্ত্র মানুষের কাছে অভিশাপ হয়ে এসেছে। একটা সাংঘাতিক বৈজ্ঞানিক আবিষ্কারের ফলে মানুষের মধ্যে কতিপয় যুদ্ধ উন্মাদ ব্যক্তির উপর সেই অস্ত্র প্রয়োগ করা নির্ভর করেছে। স্বাভাবিক ভাবেই কিছু রাষ্ট্র নায়ক ছিলেন যাঁরা লিগ অফ নেশনকে অতিক্রম করে ইউনাইটেড নেশনে পরিকল্পনা করেছিল। যদিও সেই সময় ভারতবর্ষ পরাধীন ছিল, ইউনাইটেড নেশন করার ক্ষেত্রে ভারতবর্ষের অবদান গোটা বিশ্বব্যাপি স্বীকৃত। মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন লিগ অফ নেশনের পর ইউনাইটেড নেশন যে দায়িত্ব গ্রহণ করেছে তাতে মোটামুটি দুটি ইন্সট্রুমেন্ট নিয়ে কাজ করবার চেষ্টা করেছে, এক হচ্ছে জেনারেল অ্যাসেম্বলি অ্যাণ্ড আদার-সিকিউরিটি কাউন্সিল। শক্তিধর দেশগুলির মধ্যে ৫টি দেশ নিয়মিত সিকিউরিটি কাউন্সিলের পারমানেন্ট সদস্য আছে। সেখানে আর ১০টি দেশ কার্যকালের মধ্যে রোটেশনালি ইলেকটেড হয়। আজকে ভারতবর্ষের অবস্থান, ভারতবর্ষের জনসংখ্যা, ভারতবর্ষের রাজনৈতিক চেতনা এবং রাজনৈতিক দূরদর্শিতা সারা বিশ্বে স্বীকৃতি পেয়েছে। এখন আমরা দেখতে পাচ্ছি সিকিউরিটি কাউন্সিলের যারা পারমানেন্ট সদস্য হয়ে বসে আছে, যে ৫টি শক্তিধর দেশ পারমানেন্ট মেম্বার হয়ে বসে আছে ভারতবর্ষ যাতে সেখানে না যেতে পারে, ভারতবর্ষকে ঠেকানোর জন্য প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে আয়োজন করছে। আমরা দাবি করছি ৫টি দেশের সঙ্গে তুলনা করলে ভারতবর্ষের যে অবস্থান এবং পিছিয়ে পড়া তৃতীয় বিশ্বের দেশগুলির নেতৃত্ব দেবার

ক্ষেত্রে ভারতবর্ষের সিকিউরিটি কাউন্সিলে যাওয়া উচিত। সিকিউরিটি কাউন্সিলের একটা বিরাট অস্ত্র ওদের হাতে আছে যারা ওই সিকিউরিটি কাউন্সিলের সদস্য—শক্তিধর ৫টি দেশ। তারা যে কোনও রেজলিউশনে ভেটো দিতে পারে। আমরা দেখেছি অতীতে তারা ৮০ বার ভেটো প্রয়োগ করেছে। সাংঘাতিক সাংঘাতিক মানবিক প্রশ্নে, বিশ্বশান্তির প্রশ্নে ৫টি স্বীকৃত দেশ ভেটো প্রয়োগ করেছে। আজকে এটা বিতর্কের বিষয়, এই ভেটো থাকা উচিত কি উচিত নয়। বিশ্বশান্তির ব্যাপারে মানুষের আশা-আকাঙ্খার উপর ভেটো প্রয়োগ করেছে, মানুষের আশা-আকাঙ্খা পূরণ হয়নি। আবার অন্য দিকে বিশ্বে এখন একটাই ডেভেলপমেন্ট, সুপার পাওয়ার। স্যার, রাশিয়া লিকুইডেশন হওয়ার পর, ডিসমেম্বারমেন্ট হওয়ার পর পৃথিবীতে তো সুপার পাওয়ার একটাই এখন। সুতরাং, সাম সুপার পাওয়ার না বলে, দি সুপার পাওয়ার বলাটাই বোধ হয় ভালো।

ভেটোর ক্ষমতা আজকে বিতর্কিত। সেই জন্য অনেক সময় সাধারণ মত প্রকাশে সিকিউরিটি কাউন্সিলের অনেক সদস্যই অগ্রসর হতে পারে না—বিকজ অব দা ভেটো। মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন, অনেক রেজলিউশন ইমপ্লিমেন্ট হচ্ছে না, আবার কিছু অত্যন্ত তৎপরতার সঙ্গে ইমপ্লিমেন্ট হচ্ছে। সম্প্রতি আমরা কিউবা, প্যালেস্তাইনের কথা বলি, আজকে ইরাকের উপরেও এই ব্যাপারে রাষ্ট্রসংঘ একটার পর একটা শর্ত আরোপ করছেন—অনেক অমানবিক মনে হতে পারে, সেটা দেখার জিনিস। আজকে বিশ্ব জটিল অবস্থার মধ্যে পড়েছে সন্দেহ নেই। মানুষের অগ্রগতির কথা বলি, আজ বিশ্বের ১২৫ কোটি মানুষ দারিদ্রসীমার নিচে বাস করে, তারা দরিদ্র। আজ বিশ্বে জনসংখ্যা বিস্ফোরণ হয়েছে। এর জন্য একটা সুচিন্তিত পদক্ষেপ নেওয়া দরকার, বিশ্ব কত লোককে ধরতে পারে এবং কত বেশি মানুষ আজকে এগিয়ে এসেছে। সেইজন্য রাষ্ট্রসংঘের নিয়ন্ত্রণে কমিটি হয়েছে—ইউ. এন. ও., এফ. এ. ও. (ফাও), হিউম্যান রাইটস কমিশন, আরও অনেক আন্তর্জাতিক সংস্থা আছে। আমরা সব সুযোগ না পেলেও ইউ. এন. আই. সি. ই. এফ (ইউনিসেফ) এর সুযোগে আমাদের পশ্চিমবাংলায় এসে পৌঁছেছে। আপনি একটা সেমিনারও করেছিলেন। এখানে ইউনিসেফের ডঃ ওয়াট বলেছিলেন রাজ্য-সরকারের সহায়তায় নিরক্ষরতা দূরীকরণ এবং সাক্ষরতা প্রসারের জন্য রাজ্য-সরকারের সঙ্গে কাজ করছে। আমাদের দুটোই শত্রু—দারিদ্র আর নিরক্ষরতা। আজকে এদিক দিয়ে ইউ. এন. ও.-র যে সহায়তা পাওয়া যায় ইউনিসেফের মাধ্যমে, সেটা আমাদের কাজে লাগাতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন এবং লোকসভাতে এই সিদ্ধান্ত ঠিকই নিয়েছে, এটার তো বিকল্প কিছু নেই। আজকে আমরা দেখছি, সুপার পাওয়ার যেভাবে ইউ. এন. ও.কে ব্যবহার করে, যেভাবে সিকিউরিটি কাউন্সিলকে ব্যবহার করে, অনেকের মনেই প্রশ্ন জাগে, এই সিদ্ধান্ত সঠিক কিনা। তার তো কোনও বিকল্প নেই। এখন যেমন দিকে দিকে সার্ক, ন্যাটো, এছাড়াও মাননীয় মুখ্যমন্ত্রী উল্লেখ করেছেন অনেক রিজিওনাল সংগঠন তৈরি হয়েছে, সেইগুলো যথেষ্ট শক্তিশালি নয়। সুপার পাওয়ারের আজকে পৃথিবীতে একটা ইউনিপোলার প্রবণতা দেখা দিয়েছে, টু কজ সুপ্রিমেসি। একটা অ্যারোগ্যান্স দেখা দিয়েছে, সেটাকে নিরস্ত্র করার কথা। তবুও আমরা আশা করব, ভারতবর্ষের যে আদর্শ, যে ইতিহাস, যে সংস্কৃতি, সেই দিয়েই আমরা এগিয়ে যাব। আমাদের সংবিধানে যেমন প্রিঅ্যামবল আছে, ইউ. এন. ও. তে যে প্রিঅ্যামবল আছে সেটা খুব অ্যাট্রাকটিভ ও সময়োপযোগী। সেটা আমি পড়ে দিতে চাই।

Preamble to the Charter declares—"We the peoples of the United Nations determined to save succeeding generations from the scourage of war, which twice in our life time has brought untold sorrows to mankind and to reaffirm faith in fundamental human rights, in the dignity and worth of the human person, in the equal rights of men and women and of nations large and small .........."

And to establish conditions under which justice and respect for the obligations arising from treaties and other sources of international law can be maintained and to promote social progress and better standard of life in larger freedom."

আজকে বিশ্ববাসীর পক্ষে মস্ত আশার কথা, ইউনাইটেড নেশনস অর্গানাইজেশনের যে প্রিঅ্যাম্বল, সেখানে যে চার্টার আছে তাতে বলা হয়েছে, It is the second experiment to prevent war after the failure of the League of Nations. লীগ অব নেশনস পুরোপুরি ব্যর্থ হয়েছে দ্বিতীয় মহাযুদ্ধ প্রতিরোধ করতে। সেজন্য ভারতের রাষ্ট্রীয় উদ্যোগে এই যে ইউনাইটেড নেশনস অর্গানাইজেশন যেটি প্রতিষ্ঠিত হয়েছিল, আমরা চাই এর কর্মক্ষমতা প্রসার লাভ করুক। আন্তর্জাতিক পভার্টি নিরক্ষরতা এনেছে এবং গ্লোবাল ট্রেড সোশ্যাল ইনইকোয়ালিটি এনেছে, এগুলোর নিরসন হবে বলে আমরা আশা করি। এখন সারা পৃথিবীতে মানুষের ৬টি দাবি।

"United Nations Organisation is the second experiment of the 20th century to institutionalise peace and consolidate general welfare. It has six basic characteristics. First, it is a system of international organisation with specified powers to carry out certain assigned functions. It is a definitely constituted agency, with an established continuity, generality of membership, and broad functional scope".

এখানে বড় কথা, ছোট বড় যে দেশগুলি ইউনাইটেড নেশনস অর্গানাইজেশনে মেম্বার আছে, তাদের ভোট আছে একটি। জেনারেল অ্যাসেম্বলিতে আমাদের ভোট একটিই। কিন্তু সিকিউরিটি কাউন্সিলে পাঁচটি দেশের ভোট দেওয়ার অধিকার আছে। এই যে অসমতা, এটিকে দূর করে ইকোয়ালিটির জন্য এই সংস্থাকে যে কোনও মূল্যে আমাদের রক্ষা করতে হবে। ইউনাইটেড নেশনস অর্গানাইজেশনে ঐ সমস্ত বড় দেশগুলির প্রাধান্য আছে, সেজন্য সেখানে গৃহীত সিদ্ধান্ত অনেক সময়ে সকলের অনুকূল হয় না। সাধারণ ক্ষেত্রে আমরা জাস্টিস পাই বলে মনে করি না। সুপার পাওয়ারকে তোষণ করার জন্য এগুলো সিকিউরিটি কাউন্সিলে গৃহীত হয়। সেখানে বিভিন্ন দেশের রিপ্রেজেনটেটিভদের অ্যাসপিরেশন্স অ্যান্ড হোপের ক্ষেত্রে মানব সমাজের বিস্তার এবং ডিস্ট্রিবিউশন এই পৃথিবীতে যে ভাবে আছে, তার জন্য আমরা এটির প্রয়োজন আছে বলে মনে করি।

"Second, it is an organisation for collective security. Its chief purpose and function lie in the field of collective security. Third, it has

developed, like the concert of Europe and the League of Nations, as an extension of war time alliance. Fourth, it gives special recognition to the principle of joint action by the Great Powers. It is based on the fundamental assumption of the Great Power, Unity and leadership. Fifth, it is a membership organisation. It is a device to achieve certain common ends for members by joint action. It is neither a superstate nor a world government".

কিংবা সুপার পাওয়ার ভাবার কারণ নেই। যে মেম্বার দেশগুলি আছে, এদের মিলিত অর্গানাইজেশন জেনারেল অ্যাসেম্বলি। আনফরচুনেটলি, সিকিউরিটি কাউন্সিলে সেই রকম ক্ষমতা নেই। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী ইঙ্গিত দিয়েছেন, তাঁর সঙ্গে আমরা একমত। আজকে বিশ্ব সভা ভারতের এই যুক্তিযুক্ত দাবি গ্রহণ করুক। আজকে মানুষের কল্যাণের জন্য, মানুষের অগ্রগতির জন্য, মানুষের দারিদ্র দূরীকরণের জন্য, মানুষের স্বাস্থ্যের জন্য, মানুষের নিরক্ষরতা দূরীকরণের জন্য, সর্বোপরি টু অ্যাসিওর পিস ইন দি ওয়ার্ল্ড, আজকে আমরা মনে করি এই সংস্থা কার্যকর হবে। আমরা মনে করি যে ভারতবর্ষের এই যে উদ্যোগ এবং এই সম্ভাবনা, এই প্রস্তাবনায় এই যে যুক্তি তা গোটা বিশ্ব সভা গ্রহণ করবে। অতীতে একাধিক ক্ষেত্রে ভারতবর্ষ নেতৃত্ব দিয়েছে। আমি খালি মাননীয় মুখ্যমন্ত্রীকে একটু স্মরণ করিয়ে দিতে চাই, ভারতবর্ষ শুধু ডিকলোনাইজেশনের ক্ষেত্রে হেল্প করেনি, দক্ষিণ আফ্রিকায় ভারতের যে উদ্যোগ ছিল, ইকনোমিক স্যাংশন এবং অ্যাপাথেড-এর ক্ষেত্রে, এটা দূরীকরণে সাহায্য করেছে বলে আমরা মনে করি।

ইউনাইটেড নেশনস দক্ষিণ আফ্রিকার স্বাধীনতায় অনেক শক্তি জুগিয়েছে এবং তরান্বিত করেছে। আমি মনে করি ভারতবর্ষের উদ্যোগ এই দক্ষিণ আফ্রিকার স্বাধীনতার ক্ষেত্রে গোটা বিশ্বের কাছে প্রশংসারযোগ্য এবং গোটা বিশ্বের সমর্থন লাভ করেছে। আজকে যে এত সব ঘটনা ঘটছে, এই নিউক্লিয়ার উইপেন্স ট্রিটির মাধ্যমে, কিন্তু এর দ্বারা তারা ভারতবর্ষকে বাধ্য করেছে এই নিউক্লিয়ার উইপেন্স ট্রিটিতে সই করাতে। ওইসব শক্তিধর দেশগুলো যাদের উৎপাদন শক্তি বেশি, তারা আজকে এগিয়ে আসছেন উন্নয়নশীল দেশগুলোকে এই চুক্তির যাতে অন্তর্গত করা যায় তার ব্যবস্থা করতে। তারা কিন্তু নিরবচ্ছিন্ন ভাবে অস্ত্র উৎপাদন করে যাবেন, কিন্তু উন্নয়নশীল দেশগুলো তা করতে পারবে না। তারা নিউক্লিয়ার উইপেন্স তৈরি করবেন কিন্তু ভারতবর্ষের মতো উন্নয়নশীল দেশ, যারা তৃতীয় বিশ্বের নেতৃত্ব দেবেন তাদের ক্ষমতাকে খর্ব করার চেষ্টা চলছে। এর সঙ্গে আরেকটি ব্যাপার যেটি মাননীয় মুখ্যমন্ত্রীরও নজরে এসেছে, সেটা হচ্ছে সন্ত্রাসবাদ। আমাদের জেলা দক্ষিণ দিনাজপুরে কাশ্মীর থেকে উগ্রপন্থীরা গিয়েছিল খুন করার জন্যে। এটা বিরাট একটা উদ্বেগের বিষয়। গভর্নর তার ভাষণে বললেন যে এখানকার ইন্টালিজেন্স নাকি এখন খুব শক্তিশালী হয়েছে। তাই যদি হয়ে থাকে তাহলে এই ধরনের সন্ত্রাসবাদ কেন তারা উপলব্ধি করতে পারলেন না। এইরকম একটা আন্তর্জাতিক ষড়যন্ত্রের ঘটনা হচ্ছে, ভারতবর্ষের প্রতিবেশি রাষ্ট্র সন্ত্রাস সৃষ্টি করছে আর আপনারা তা বন্ধ করতে পারছেন না অথচ পাঞ্জাবের মুখ্যমন্ত্রী বীয়ন্ত সিংয়ের নেতৃত্বে ওখানে অনেক শান্তি ফিরে এসেছে। জ্ঞানসিং সোহানপাল ওখান থেকে এসে বলেছেন যে, ওখানকার স্বাভাবিক জীবন যাপন ফিরে এসেছে। সেইদিক থেকে পশ্চিমবঙ্গে কখন কোনও উগ্রপন্থী

কোথায় কিভাবে আক্রমণ করবে আজকে আমরা তার জন্য বিশেষ ভাবে চিন্তিত। কখন কিভাবে হামলা করবে, একটা আতঙ্ক সৃষ্টি করবে, ধ্বংসলীলা সৃষ্টি করবে তার ঠিক নেই। ভারত সরকারের মতো আমাদের রাজ্যেরও তো পুলিশ দপ্তর আছে, মাননীয় মুখ্যমন্ত্রীর অধীনে পুলিশ দপ্তর আছে, তারা এগুলো দূর করার জন্য কি ব্যবস্থা নিচ্ছে? আমাদের তরফ থেকেও তো এগুলো দূর করতে হবে। আজকে মানবতার দিক থেকে গোটা পৃথিবী থেকে দারিদ্রতা দূর করতে এবং সামাজিক ন্যায় বিচার প্রতিষ্ঠা করতে মানুষ বদ্ধপরিকর। ত্রিপুরায় প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছেন ত্রিপুরাতে যা হচ্ছে, পশ্চিমবঙ্গতেও সেই একই ঘটনা ঘটছে। তিনি এইসব কারণে বিশেষ উদ্বিগ্ন। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুর নিশ্চয় নজরে এসেছে নৃপেন বাবুর অবজারভেশন, তাঁর সংবাদপত্রের বিবৃতি নিশ্চয় নজরে পড়েছে। বিশ্ব শান্তির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ইউ.এ.ও.-তে একটা বিশেষ ভূমিকা পালন করছে। হিউমান রাইটস কমিশন গঠিত হয়েছে তাতে পশ্চিমবঙ্গের একটা বিশেষ ভূমিকা আছে। কিন্তু তার সঙ্গে সঙ্গে তো এই অনুপ্রবেশ দূর করার দরকার। আজকে টি ইউ জে এস উপজাতি সম্প্রদায়ের উপরে অত্যাচার চলছে এটা ভারতবর্ষের নাগরিক হিসাবে আমাদের উদ্বেগের কারণ, এটা দূর করার দরকার। আমি সর্বশেষ কথা মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই, সেটা হচ্ছে যে, উনি প্রায়ই বলেন যে আমাদের বক্তব্যগুলো নাকি শিশু সুলভ বক্তব্য। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই যে, আজকে গোটা বিশ্বে যা হচ্ছে বা চলছে তা তো ছেলেমানুষই ব্যাপারই ঘটছে। ভারতবর্ষের প্রতিবেশি রাষ্ট্রগুলো আজকে যে আচরণ করছে তাতে তো নিরপেক্ষ আচরণ করছে বলে মনে করছি না। আজকে ত্রিপুরার কথাই বলুন বা পশ্চিমবঙ্গের কথাই বলুন কি ঘটছে চিন্তা করুন। সেই কারণে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে, গোটা বিশ্ব আজকে ভারতবর্ষের দিকে তাকিয়ে আছে, আজকে তৃতীয় বিশ্বে ভারতবর্ষ একটা বিশেষ নেতৃত্ব দিতে চলেছে, মানুষের আশা আকাঙ্খা পূরণের দায়িত্ব যাতে পালন করতে পারে সেই দিকটা দেখতে হবে। আমরাও যাতে ভারতবাসী হিসাবে সেই দায়িত্ব পালন করতে পারি তা দেখতে হবে।

"Today there is a wide gap between the technological power acquired by men and the almost childish emotional response to situations".

আজকে পৃথিবী ছোট হতে শুরু করেছে। একটার পর একটা আবিষ্কার হচ্ছে আর শিশু সুলভ প্রতিক্রিয়া দেখা দিচ্ছে। আমরা মনে করি এই শিশু সুলভ প্রত্যাশা দূর করে দেশে শান্তি, ন্যায় বিচার প্রতিষ্ঠা করে বৈষম্যকে দূর করতে পারব। আজকে ট্রাইবালই হোক বা উপজাতিই হোক তাদের স্বার্থ রক্ষা করতে হবে। তারপরে বিশ্ব শান্তির ক্ষেত্রে ভারতবর্ষ যে উদ্যোগ গ্রহণ করেছে আশা করি নিশ্চয় সেই দায়িত্ব পালন করতে সক্ষম হবে।

[11-50 – 12-00 (Noon)]

এবং লোকসভা যে প্রস্তাব গ্রহণ করেছে, আপনাদের নেতৃত্বে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি সেটাকে সমর্থন করি। সর্বোপরি ১৯৪৫ সালের মে মাসে নাগাসাকি এবং হিরোসিমায় যে নিউক্লিয়ার যুদ্ধ সংঘটিত হয়েছিল, গোটা পৃথিবীর মানুষ আর যেন কোনও রকম অবস্থায় পড়ে, কোনও প্ররোচনায় পড়ে, কোনও ঝোঁকের বশবর্তী হয়ে এই নিউক্লিয়ার যুদ্ধ না করে। হাইড্রোজেন বোমা। এই ধরনের যুদ্ধাস্ত্রের দরকার যাতে না হয় সেই জন্য

চেষ্টা করে যেতে হবে। বিজ্ঞানের এই অভিশাপ মানুষের হাতে এসে পড়েছে। এটাকে নিয়ন্ত্রণ করা দরকার। আমি মনে করি, গোটা বিশ্ববাসীর বিরুদ্ধে যারা নিউক্লিয়ারের মারণ খেলা খেলেছে তাদের সংযত হতে হবে। আমি মনে করি মানুষ চিরকাল ভয়-ভীতির মধ্যে বাস করবে না। We have the nuclear weapons and the satellites. We also have the incessant fear of a sudden blow up. Fear obstructs growth. অনুমোদ্য নামে ফ্রিডম অফ এক্সপ্রেশন আন্তর্জাতিক স্তরে স্বীকার করে নিয়েছে। আমরা মনে করি, আজকে পৃথিবীকে যুদ্ধ মুক্ত করা শুধু নয়, সামাজিক ন্যায় বিচার, এবং ভয় দূর করে সকলের সম-অধিকার প্রতিষ্ঠা বা Opportunity equal হওয়া দরকার। Everyone in the world should have equal opportunity to live and grow. এই আশা রাখি। ইউনাইটেড নেশনস পরবর্তীকালে এই ক্রটিগুলো থেকে মুক্ত হবে এবং ভারতের দাবিগুলো স্বীকার করে নেবে। বিশ্ব ব্যবস্থায় নিয়োজিত থেকে শুধু যুদ্ধ নিরসন নয়, শান্তিকে স্বীকার করে মানব সমাজের অগ্রগতি তরান্বিত করতে হবে, এবং সামাজিক ন্যায় বিচার প্রতিষ্ঠিত হবে। এইভাবে পৃথিবী শান্তি এবং সুখের হবে। এই আশা রেখে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণ পরিষদ কর্তৃক রাষ্ট্রসংঘের ৫০ বর্ষ উৎযাপনকে স্বাগত জানাই এবং রাষ্ট্রসংঘের প্রশস্তি করে এই সভার চেয়ার থেকে আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে বেদনা-দায়ক হলেও একথা সত্য যে রাষ্ট্রসংঘ ঘোষিত উদ্দেশ্য এবং নীতি তা যাই থাকুক না কেন, শান্তির যাই উল্লেখ থাকুক না কেন এই উদ্দেশ্য ও নীতিকে বাস্তবায়িত করার ক্ষেত্রে রাষ্ট্রসংঘের ভূমিকা বিশ্ব-শান্তি-কালী মানুষের আশা-আকাঙ্খার সঙ্গে আদৌ সঙ্গতিপূর্ণ নয় এবং আন্তর্জাতিক ঘটনাবলির ইতিহাস এবং মর্মান্তিক অভিজ্ঞতা সেই সত্য আমাদের সামনে তুলে ধরছে। স্যার, আপনি জানেন যে, প্রত্যেক দেশের স্বাধীনতা এবং সার্বভৌমত্ব যাতে অটুট এবং নিরাপদ থাকে এবং বিশ্ব রাজনীতিতে শান্তির পরিবেশ যাতে বজায় থাকে, সেই মহান উদ্দেশ্য থেকে একদিন ইউ.এন.ও. বা রাষ্ট্রসংঘের তৈরি হয়েছিল বা প্রতিষ্ঠা হয়েছিল। কিন্তু বর্তমানে এই রাষ্ট্রসংঘের কি ভূমিকা আমরা দেখতে পাচ্ছি? মার্কিন সাম্রাজ্যবাদ, যুদ্ধ-বাজ শক্তির আন্তর্জাতিক অনুমোদন ছাপার যন্ত্রে পরিণত হয়েছে এই সংস্থা। তাই আজকে এই রাষ্ট্রসংঘ নামক আন্তর্জাতিক মঞ্চ বিশ্বের শান্তিকামী এবং শান্তিপ্রিয় মানুষের কাছে অপ্রয়োজনীয় হয়ে পড়েছে। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের পর যখন দেশে স্বাধীনতা আন্দোলনের বিপুল জোয়ার সৃষ্টি হয়েছিল তার চাপে পড়ে বিশ্বের সাম্রাজ্যবাদী শক্তি কোণঠাসা হয়ে পড়েছিল।

কিন্তু পরবর্তীকালে বৃহৎ শক্তি হিসাবে সোভিয়েত সমাজতন্ত্রের পতন, আজকে সাম্রাজ্যবাদী শক্তি মানে গোটা বিশ্ব পরিস্থিতিকে যুদ্ধবাজ সাম্রাজ্যবাদী শক্তির অনুকূলে ঠেলে দিয়েছে এবং তার ফলে আজকে স্বাধীনতার সার্বভৌমত্ব এবং বিশ্ব শান্তির ক্ষেত্রে একটা ভয়াবহ গুরুতর প্রভাব দেখা দিয়েছে এবং আপনি জানেন আজকে সাম্রাজ্যবাদী শক্তিগুলি বিশেষ করে মার্কিন সাম্রাজ্যবাদ-এর ক্রমবর্দ্ধমান দাপট এবং সশস্ত্র আক্রমণ হুমকি সন্ত্রাস চক্রান্ত হস্তক্ষেপ নিউক্লিয়ার ব্ল্যাকমেলিং এর আধিপত্যবাদ একটা ভয়াবহরূপ হিসাবে পরিগ্রহ করেছে। আপনি জানেন যে ইরাকের উপর বারবার আক্রমণ এখানে বলবৎ নিষেধাজ্ঞা, লিবিয়ার উপর আক্রমণের হুমকি,

সোমালিয়া ওগান্ডায় সেখানে চক্রান্ত ষড়যন্ত্র; পানামায় ঘানায় হাইতিতে হস্তক্ষেপ, সমাজতান্ত্রিক কিউবায় অর্থনৈতিক অবরোধ, উত্তর কোরিয়ায় গুঁড়িয়ে দেওয়ার ভূমিকা, এই সমস্ত ঘটনা মার্কিন চক্রান্তের নেতৃত্বে, তাদের পরিচালিত সাম্রাজ্যবাদী ষড়যন্ত্র চক্রান্তকে উদ্ঘাটিত করে দিয়েছে, অথচ এই পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য রাষ্ট্রসংঘের কোনও কার্যকর ভূমিকা বা পদক্ষেপ গ্রহণ দূরে থাক, আমরা দেখতে পাচ্ছি এই একের পর এক হীন মার্কিন সাম্রাজ্যবাদের কার্যকলাপের যে প্রচেষ্টা তাকে অনুমোদন দেওয়া রাবার স্ট্যাম্পে পর্যবসিত হয়েছে, তাই নয়, আজকে শান্তির নামে এই সমস্ত দেশে রাষ্ট্রসংঘের ছত্র-ছায়ায় সেখানে সেনা বাহিনী পাঠানোর নামে সেখানে হানাদারী চলছে। সুতরাং এই যেখানে বাস্তব পরিস্থিতি এমতাবস্থায় রাষ্ট্রসংঘ আজকে যেখানে এই ভূমিকা, সেখানে বৃহৎ করে আজকে চেয়ার থেকে এই ধরনের প্রস্তাব গ্রহণ, এটা প্রহসিত অনভিপ্রেত। চেয়ার থেকে এই প্রস্তাব না এলে আমি আরও কাঠোর ভাবে বলতাম। এই প্রস্তাব গ্রহণ করার পিছনে মার্কিন সাম্রাজ্যবাদের স্তাবকতা ও তোষণ করা ছাড়া মহৎ কিছু নেই। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-00 – 12-10 p.m.]

**Mr. Speaker :** Hon'ble Members, as you all know that the United Nations was established with a motive to check conflicts between the nations and it was a successive to the League of Nations. There are lot of divergent views on the successes and failures of the United Nations. I have, during the course of my participation in various debates both at national and international levels, tried to highlight the aspect of the failures and successes of the United Nations. There are failures. There is no doubt about the failure of the United Nations in various fields. But there has also been innumerable success on the front of Health, Refugee, Modes of Life, Child Care, Homes to the Homeless and various other Welfare Schemes. The United Nations with its official and non-official organisations have been working through out the world. The time has not come when we are celebrating the 50th Anniversary of the United Nations to make the United Nations a more purposeful organisation. There is no doubt that in spite of many of the failures, it is a platform for debate where countries in disagreement have been able to use the platform to negotiate and deliberate and to make attempt to sort out the differences. But it has not always become successful. We have seen the case of Bosnia in recent past where in spite of several attempts of the United Nations, it has not been possible to bring peace in the area. We have seen the case of Iraque. We have seen the case of Cuba also. So it should be an attempt of all the countries to make United Nations more meaningful, more purposeful in the interest of mankind. In the attempt to de-nuclearise the world, the United Nations have a very important role to play also. Enormous nuclear stocks have been piled up in the world today. The future role

of the United Nations is to make a nuclear free world so that real peace and security can be guaranteed. We as a participating country in the United Nations for our own, have a role to play in this case. We can play a very important role in this case if we give proper representation in the Security Council of which we have a very justifiable claim.

You all know that from 24th to 28th a Regional Conference of the United Nations is going to be held in Dhaka which will be inaugurated by the Prime Minister of Bangladesh. I will be going to Dhaka on the 25th evening to participate in that Conference.

On the 26th of June, this year, in San Fransisco another historic conference of the United Nations is going to be held. I have been invited to participate in that Conference also. We will place our views there. I placed our views in Geneva Conference also. This time also we will place our views more strongly.

I am sure if the United Nations can be made more meaningful and more purposeful, the world would definitely be a peaceful place. There would be an echo-friendly atmosphere through-out the world, and more specially in the third world countries.

With these words I support the motion and conclude my speech.

The resolution moved for the chair that—

This House—

WELCOMING the decision of the General Assembly of the United Nations to commemorate the 50th Anniversary of the founding of the United Nations in an appropriate manner for the furtherance of the ideals of the World Organisation;

RECALLING that it was on 24th October, 1945 that the determined commitment of the peoples of the World for a secured and better World Order found its expression in the provisions of the Charter of the United Nations;

CONSCIOUS of the great contribution made by the United Nations in furth^rance of its ideals and purposes over the years;

ALSO CONSCIOUS that the efforts of the United Nations notwith-standing, the international political and economic relations are still characterised by domination and inequality and poverty and armed conflicts still persist;

ALSO CONSCIOUS that in spite of resolutions of UN General Assembly in regard to Cuba, Palistenian issues, some super power is deliberately ignoring such resoultions and the contents therein;

AFFIRMS the continued commitment of the International Community to the ideals and purposes of the United Nations;

REAFFIRMS its belief that the United Nations is the embodiment of multilateralism and as such it is uniquely placed to promote a just, equitable, prosperous and secure World Order and therefore should be strengthend;

REITERATES that the United Nations in its structure and organisation must reflect the current political and economic realities and should function on the principle of mutuality and co-operation;

FURTHER REITERATES the determination of the peoples of the World to build upon the achievements of United Nations and utilise its potential in order to advance our shared aspirations of peace and prosperity;

WELCOMES the recent activisation of the United Nations Organs and the initiation of the discussions for restructuring of the United Nations Security Council by way of accommodating major Third World Countries, particularly India in order to the current realities;

HOPES that the task of restructuring of the Security Council will be undertaken expeditiously so as to effect a better balance between the responsibilities of the United Nations and the authority available to it on the basis of current international political and economic realities.

was then put and agreed to.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তখন অত চেঁচামেচির মধ্যে আমি বুঝতে পারছিলাম না মানস বাবুদের বক্তব্য। বিষয়টা হল ম্যাথামেটিক্সের প্রশ্নপত্র ফাঁস হয়ে গেছে। আমি কালকেই এটা শুনলাম। আমাদের মাধ্যমিক শিক্ষা বোর্ডের সভাপতি এবং সম্পাদক তারা মন্ত্রী কান্তি বিশ্বাসের সঙ্গে দেখা করেছেন। আমি আরেকটু পরে জানতে পারব কি দাঁড়াল। ওরা হয়ত মনে করছে না ঠিক লিক হয়ে গেছে। তবে ওরা এটা বলেছেন এটা গুরুত্বপূর্ণ ব্যাপার। আমাকে কান্তি বিশ্বাস মহাশয় সমস্ত কিছু বলবেন, তারপর আমি আপনার কাছে বলব। উনি বলেছেন, আপনি যদি মনে করেন তদন্ত হওয়া উচিত তাহলে তদন্ত করব। আমি আজকেই জানতে পারব কি হল।

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now the motion under rule 185. Mr. Lakshman Chandra Seth may move the motion.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

(ক) যেহেতু, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে অবস্থিত ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প-সংস্থাকে রুগ্ন হিসেবে ঘোষণা করেছেন যেগুলিতে লক্ষাধিক শ্রমিক কর্মরত আছেন;

যেহেতু, ১৭টি সংস্থা যেমন (১) ভারত ব্রেক্স অ্যান্ড ভাল্বস, (২) ন্যাশনাল ইনস্ট্রুমেন্টস, (৩) রিহ্যাবিলিটেশন ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন, (৪) বিকোলরি, (৫) টায়ার কর্পোরেশন অফ ইন্ডিয়া, (৬) সাইকেল কর্পোরেশন, অফ ইন্ডিয়া, (৭) ভারত অপথ্যালমিক অ্যান্ড গ্লাস, (৮) মাইনিং অ্যান্ড অ্যালায়েড মেশিনারি কর্পোরেশন, (৯) ভারত প্রসেস অ্যান্ড মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং, (১০) ওয়েবার্ড ইন্ডিয়া, (১১) ব্রেথওয়েট অ্যান্ড কোং, (১২) ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন, (১৩) ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারিং কর্পোরেশন, (১৪) বেঙ্গল কেমিক্যালস, (১৫) বেঙ্গল ইমিউনিটি, (১৬) স্মিথ স্ট্যানিস্ট্রীট ফার্মাসিউটিক্যালস এবং (১৭) হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন (এ) হলদিয়া ইউনিট ও (বি) দুর্গাপুর ইউনিট প্রভৃতিকে বি.আই.এফ.আর.-এ পাঠানো হয়েছে এবং ইতিমধ্যে এম.এ.এম.সি.অ্যান্ড সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়াকে তুলে দেওয়ার জন্য বি.আই.এফ.ওআর.-এ সিদ্ধান্ত গৃহীত হয়েছে;

যেহেতু, কেন্দ্রীয় সরকার (১) হুগলি ডক অ্যান্ড পোর্ট ইঞ্জিনিয়াবস, (২) জেসপ অ্যান্ড কোং, (৩) বি.বি.জে., (৪) বার্ন স্টান্ডার্ড, (৫) সি.আই.ডব্লিউ.টি.সি., (৬) জে.সি.আই., (৭) এন.বি.সি.সি., (৮) গার্ডেনরিচ শিপ বিল্ডার্স অ্যান্ড ইঞ্জিনিয়ারস, (৯) অ্যান্ড্রু ইউল এবং (১০) হিন্দুস্থান স্টীল কনস্ট্রাকশন লিমিটেড প্রভৃতি সংস্থার পুনর্গঠন ও আধুনিকীকরণের জন্য কোনও উদ্যোগ না নেওয়ায় হাজার হাজার শ্রমিক স্বেচ্ছা-অবসর নিতে বাধ্য হয়েছেন;

যেহেতু, এই শিল্পগুলি সম্পর্কে কেন্দ্রীয় সরকার ইতিবাচক পদক্ষেপ গ্রহণ না করলে রাজ্যে বি-শিল্পায়নের আশঙ্কা দেখা দিতে পারে;

যেহেতু, রুগ্ন সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করার আবেদন সম্বলিত মুখ্যমন্ত্রীর চিঠির পরিপ্রেক্ষিতে প্রধানমন্ত্রীর দেওয়া আশ্বাস অনুযায়ী ত্রিপাক্ষিক কমিটি কর্তৃক সংস্থাগুলি পরীক্ষিত এবং পরীক্ষালব্ধ রিপোর্ট বি.আই.এফ.আর.-এর মাধ্যমে অনুমোদনের বিষয়টি অনুসৃত হচ্ছে না;

যেহেতু, ঐ সংস্থাগুলি আধুনিকীকরণের জন্য অর্থ বরাদ্দ করা হচ্ছে না;

যেহেতু, ঐ সংস্থাগুলিকে উপেক্ষা করে গ্লোবাল টেন্ডার-এর মাধ্যমে বে-সরকারি ও বিদেশি সংস্থার অনুপ্রবেশের পথ সুগম করার চেষ্টা হচ্ছে এবং বিশেষত রেলওয়ে দপ্তর ওয়াগন প্রস্তুতকারক সংস্থাগুলিকে ওয়াগন সরবরাহের অর্ডার না দিয়ে বিদেশি এবং বে-সরকারি সংস্থা থেকে কেনার প্রচেষ্টা নিচ্ছে ও সার কারখানাগুলির পুনরুজ্জীবন না করে বিদেশ থেকে হাজার হাজার কোটি টাকার সার আমদানি করা হচ্ছে;

সেহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে—

(ক) উক্ত সংস্থাগুলির পুনরুজ্জীবনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হোক; এবং

(খ) ওয়াগন প্রস্তুতকারক সংস্থাগুলিকে পুনরুজ্জীবনের লক্ষ্যে পর্যাপ্ত ওয়াগন অর্ডার দেওয়া হোক।

এছাড়া উপরোক্ত দাবিগুলি নিয়ে প্রধানমন্ত্রীসহ সংশ্লিষ্ট মন্ত্রীর সাথে আলোচনার জন্য এই সভা একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

কয়েকটি কথা এই প্রসঙ্গে বলছি। স্যার, আমাদের এই পশ্চিমবঙ্গে যে ২২টি রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা আছে তার অধীনে প্রায় ৪৯টি ইউনিট আছে এবং তাতে সরাসরি প্রায় ১ লক্ষ ৩০ হাজার শ্রমিক কাজ করেন এবং পরোক্ষভাবে বলতে গেলে প্রায় ৩/৪ লক্ষ মানুষ বিভিন্ন ভাবে এর সঙ্গে জড়িত। এর মধ্যে অনেকগুলি সংস্থা রুগ্ন হয়ে গিয়েছে এবং বন্ধ হওয়ার মুখে। এদের বেশির ভাগকেই বি.আই.এফ.আর-র পাঠানো হয়েছে। স্যার, এই প্রসঙ্গে আমি আমার প্রস্তাবে যে বিষয়টি উল্লেখ করছি সেটা হল ১৯৯১/৯২ সালে কেন্দ্রীয় সরকার তাদের নতুন শিল্পনীতি এবং অর্থনীতি ঘোষণা করার পর আমাদের রাজ্যের এইসব রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাগুলি রুগ্নতার শিকার হতে লাগল, বন্ধ হবার অবস্থা হল। এই অবস্থায় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯২ সালের মে মাসে প্রধানমন্ত্রী মহাশয়কে একটি চিঠি লেখেন এই বলে যে এর একটা ব্যবস্থা হোক। মাননীয় প্রধানমন্ত্রী চিঠির উত্তরে জানিয়েছিলেন যে, তিনি ত্রিপাক্ষিক একটি কমিটি করবেন এবং সেই ত্রিপাক্ষিক কমিটি — ইউনিয়ান, ম্যানেজমেন্ট এবং সরকারকে নিয়ে ত্রিপাক্ষিক কমিটি — এই ইউনিটগুলি পরীক্ষা-নিরীক্ষা করবেন এবং এগুলির পুনরুজ্জীবনের জন্য একটি প্যাকেজ তৈরি করা হবে যাতে এই কারখানাগুলি চালু করা যায়। সেই প্যাকেজটি বি.আই.এফ.আর.-এর কাছে আনুষ্ঠানিক ভাবে পাঠানো হবে এবং চেষ্টা করা হবে অনুমোদন নেওয়ার। কিন্তু স্যার, লক্ষ্য করা গিয়েছে যে মাননীয় প্রধানমন্ত্রীর প্রতিশ্রুতি রক্ষিত হচ্ছে না বরং সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, এম.এম.সি.ওয়েবার্ড ইন্ডিয়া কে ইতিমধ্যেই বি.আই.এফ.আর. লিক্যুইডেশনে দেওয়ার বা তুলে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। স্যার, এই প্রসঙ্গে বলি, ভারতবর্ষের তিনটি ফার্টিলাইজার ইউনিটকে পুনরুজ্জীবনের জন্য অর্থ বরাদ্দ করা হলেও হলদিয়া সার কারখানাকে বিক্রি করে দেওয়ার জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে। স্যার, আমাদের রাজ্যে অবস্থিত রাষ্ট্রীয় শিল্প ইউনিটগুলি যদি এইভাবে বন্ধ হয়ে যায়, রুগ্ন হয়ে যায় তাহলে পশ্চিমবঙ্গের শিল্পায়নের দারুণ ক্ষতি হবে এবং তার সঙ্গে সঙ্গে রাজ্যের অর্থনীতির উপরও চরম আঘাত আসবে। সেইজন্য কংগ্রেস দলের মাননীয় সদস্যরা এবং আমরা ঐক্যবদ্ধ ভাবে আজকে সভায় এই প্রস্তাব উত্থাপন করেছি। আমি আশা করি সকলে এই প্রস্তাব গ্রহণ করবেন এবং কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিনিধি দল পাঠানো হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় সদস্য লক্ষ্মণচন্দ্র শেঠ, মানস ভূঁইয়া এবং অন্যান্যরা পশ্চিমবঙ্গে অবস্থিত ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত

শিল্প সংস্থা যেগুলিকে রুগ্ন বলে ঘোষণা করা হয়েছে এবং যার সঙ্গে লক্ষাধিক শ্রমিক কর্মচারী জড়িত, তারা যে তাদের রুজি রোজগার হারাতে বসেছেন, সে সম্পর্কে অনেক দেরিতে হলেও যে প্রস্তাব এনেছেন তাতে পুর্ন সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এখানে উল্লিখিত কারখানাগুলি বন্ধ হতে বসেছে, বি.আই.এফ.আর.-এর কাছে চলে গিয়েছে। এ ছাড়াও যেসব কারখানা আছে, যেগুলির নাম দেওয়া হয়নি যেমন বার্ন স্টান্ডার্ড, যার কর্মকর্তারা রেকমেন্ড করে সেটা বি.আই.এফ.আর.-এ পাঠিয়ে দিয়েছেন।

**(ভয়েস ঃ বার্ন স্টান্ডার্ডের নাম আছে।)**

থাকলে ভাল।

[12-10 – 12-20 p.m.]

যাই হোক, এর জন্য দায় দায়িত্ব আপনাদেরও কিছু কম নয়। আমি মুখ্যমন্ত্রীর কাছে বারবার বলেছি, কয়েক দিন আগে ভারত অপথালমিক সম্পর্কে। আমি এখানে একটা রেজলিউশন এনেছিলাম, একটা অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছিলাম, আপনাদের মধ্যে একজনও এটাকে সাপোর্ট করেননি। ভারতবর্ষের মধ্যে একমাত্র লেন্স ম্যানুফ্যাকচারার ভারত অপথালমিক, আজকে বি.আই.এফ.আর.-এ চলে গেছে। কিন্তু যখন আমি বলেছিলাম তখন আপনারা একজনও সাপোর্ট করেননি। যেখানে শিল্পের আজকে জোয়ার বয়ে যাবার চিন্তা ভাবনা হচ্ছে, যখন কেন্দ্রীয় সরকারের অর্থনীতির সুবাদে, শিল্প নীতির সুবাদে পশ্চিমবঙ্গে শিল্পে বন্যা বইয়ে দেবার চেষ্টা হচ্ছে, তাকে আমরা স্বাগত জানাচ্ছি। আমি এর সঙ্গে সঙ্গে বারবার ব্যক্তিগত ভাবে মুখ্যমন্ত্রীর কাছে চিঠি লিখে বলেছি যে হাইটেক ইন্ডাস্ট্রিগুলো আসুক, কিন্তু হাইটেক ইন্ডাস্ট্রিগুলো এলে আমাদের যে এমপ্লয়মেন্ট প্রবলেম সেটা কতটা সলভ হতে পারে? কিন্তু যে শিল্পগুলো এখানে আছে, যেগুলো পশ্চিমবঙ্গের গর্ব ছিল, যেমন ভারত ব্রেক্স অ্যান্ড ভাল্বস — এটা কিছুদিন আগে পর্যন্ত খুব সুন্দর ভাবে চলছিল। কিন্তু এমন একটা সময় এল ম্যানেজমেন্ট এবং কর্মচারিদের অসহযোগিতার জন্য সেটা নষ্ট হয়ে গেল এবং বি.আই.এফ.আর.-এ গেল। এটা ঠিক যে ঠিক সময়ে ফাইনান্স না আসায়, এই কোম্পানিতে ঠিক সময়ে লগ্নি না করে এবং ওয়ার্কিং ক্যাপিটাল ঠিক সময় না আসায় অথবা ঠিক সময় মডার্নাইজেশন এবং ডাইভারসিফিকেশন না করায় আজকে এই অবস্থা হয়েছে, তার জন্য শুধু মাত্র কেন্দ্রীয় সরকার দায়ী নয়, কেন্দ্রীয় সরকার তো সিক হয়ে গেছে। কিন্তু এই কারখানা এমন একটা জায়গায় চলে গেছে, যেমন ন্যাশনাল ইনস্ট্রুমেন্ট, এটা ব্রিটিশ আমলের তৈরি এটা ডিফেন্সের ইকুইপমেন্ট তৈরি করে, সার্ভের ইনস্ট্রুমেন্ট তৈরি করে, বাইনাকুলার তৈরি করে সমস্ত কিছু এই কোম্পানি তৈরি করত। ন্যাশনাল ইনস্ট্রুমেন্টের সব কিছু থাকা সত্ত্বেও কেন বি.আই.এফ.আর.-এ যাচ্ছে সেটা বুঝতে পারছি না। বিকোলরি, যে ইন্ডাস্ট্রি এখানে খুব কম আছে বিরাট বিরাট মোটর তৈরি করে, একটা কারখানা যা ক্রম্পটন গ্রিভসে তৈরি হয়, সেই রকম একটা কারখানায় বিরাট বিরাট মোটর তৈরি হয়, তার মান উন্নত এবং এর বাজার আছে, কোয়ালিটি ভাল, কিন্তু কেন যে এই অবস্থায় পৌঁচেছে জানি না। টায়ার কর্পোরেশন অফ ইন্ডিয়া, ব্রেথওয়েট, সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, ন্যাশনাল টেক্সটাইল, ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারার্স কর্পোরেশন, এই ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারার্স কর্পোরেশনে আমার মনে হয় আর কোনও অর্গানাইজেশনে এত লোক কাজ করে না, যা এই কারখানায় কাজ করে। এই ন্যাশনাল জুট

কর্পোরেশন যদি বন্ধ হয়ে যায় কি ভয়ানক পরিস্থিতি হবে, সেটা কেউ কল্পনা করতে পারছেন না। পশ্চিমবাংলায় ঔষুধের কারখানার একটা ট্রাডিশন ছিল। কিন্তু আজকে বম্বে মহারাষ্ট্রের কথা বলা হচ্ছে। কিন্তু বহু যুগ আগে আমরা বেঙ্গল ইমিউনিটি স্টার্ট করেছিলাম। হিন্দুস্থান ফাটিলাইজার কর্পোরেশন, হলদিয়া — আজকে হলদিয়ার ইউনিট বন্ধ হয়ে যাবার জন্য কাতর হয়ে পড়েছেন। কিন্তু আগে এই সম্পর্কে কেউ বলেননি। অন্যান্য ইন্ডাস্ট্রিগুলো সম্পর্কে কেউ কিছু আগে কেন বলেননি আমি বুঝতে পারছি না। যাই হোক আমি আবার বলছি বার্ন স্ট্যান্ডার্ড এখনও পর্যন্ত পশ্চিমবঙ্গের মধ্যে সর্ব বৃহৎ ওয়াগান ম্যানুফ্যাকচারিং ইউনিট, আজকে সেটা বি.আই.এফ.আর.-এ রেকমেন্ড করা হয়, তখন কিন্তু আমরা বারবার বলেছি যে সেখানকার অফিসার এবং শ্রমিক কর্মচারী সংগঠনের সঙ্গে কথা না বলে একে বি.আই.এফ.আর.-এ পাঠাবেন না, কিন্তু ওখানকার ম্যানেজিং ডিরেক্টার, চেয়ারম্যান তারা বি.আই.এফ.আর.-এ পাঠাবেন না, কিন্তু ওখানকার ম্যানেজিং ডিরেক্টার, চেয়ারম্যান তারা বি.আই.এফ.আর.-এ রেফার করে দিলেন কারোর সঙ্গে আলোচনা না করে। অন্যান্য ক্ষেত্রগুলো সম্পর্কে আমি সরাসরি না জানলেও, এই ক্ষেত্রটি সম্বন্ধে আমি সমস্ত কিছু পরিষ্কার জানি। এখানে কোনও ভাবেই কোন সময়ে শ্রমিক কর্মচারিদের সংগঠনগুলোর সঙ্গে কথা বলা হয়নি। এক সময়ে এখানে ওয়াগনের অর্ডার কমে গিয়েছিল, কিন্তু বর্তমানে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে, ওয়াগনের অর্ডার এলেও এখানে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট হচ্ছে না। ওয়ার্কিং ক্যাপিটালের অভাবে জিনিস-পত্র কেনা হচ্ছে না, র' মেটিরিয়ালস কেনা হচ্ছে না। এমন কি সময় সময় মাইনেও ঠিকমতো দিতে পারছে না। আমি মনে করি এই যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে এই পরিস্থিতির বিরুদ্ধে দেরিতে হলেও আমাদের সকলকে এখনই রুখে দাঁড়াতে হবে। সুতরাং যদি সম্ভব হয় মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা সর্বদলীয় হাই পাওয়ার ডেলিগেশন টিম নিয়ে আমাদের এখনই দিল্লিতে যাওয়া দরকার এবং বিষয়টা দিল্লির সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে বোঝানো দরকার। তাঁদের বোঝাতে হবে, এই কারখানাগুলো বন্ধ হয়ে যাওয়া মানে পশ্চিমবাংলার সমস্ত বড় বড় শিল্প কারখানাই বন্ধ হয়ে যাওয়া। পশ্চিম বাংলায় বর্তমানে যে বড় বড় কারখানাগুলো আছে তাদের মধ্যে প্রধান হচ্ছে এগুলো। এই কারখানাগুলোয় শুধু হাজার হাজার শ্রমিক, কর্মচারী কাজ করছেন তাই নয়, ইণ্ডাইরেক্টলি এগুলোর অ্যানসিলারি কলকারখানায় এবং ব্যবসা বানিজ্যে পশ্চিম বাংলার লক্ষ লক্ষ মানুষ কর্মে যুক্ত রয়েছেন। এগুলো বন্ধ হলে এ রাজ্যের বহু স্মল স্কেল ইণ্ডাস্ট্রিস এবং কটেজ ইণ্ডাস্ট্রিস বন্ধ হয়ে যাবে। অর্থাৎ এই কারখানাগুলো বন্ধ হওয়ার পরিণতি খুবই ভয়ঙ্কর। স্যার, এবিষয়ে পশ্চিমবঙ্গ সরকারেরও অনেক গাফিলতি আছে। পশ্চিমবঙ্গ সরকারের অফিসাররা তাঁদের লিঁয়াজোঁর দায়িত্ব যথা সময়ে সঠিকভাবে পালন করতে পারেন না। আমরা বহু ক্ষেত্রেই এ জিনিস দেখতে পাই। যার ফলে অনেক সময় আমাদের অনেক বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর শরণাপন্ন হতে হয়। এ ক্ষেত্রে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি এ বিষয়ে আমাদের নেতৃত্ব দিন, সব পার্টির লোকেদের নিয়ে তিনি দিল্লিতে যান। বর্তমানে পশ্চিমবঙ্গে যে শিল্পায়নের চেষ্টা চলছে সে ক্ষেত্রেও আমি কিছু কিছু রাজনৈতিক উদ্দেশ্য লক্ষ্য করছি। এ বিষয়ে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং তাঁর কাছে আমি প্রোপোজ করেছিলাম,—শিল্পায়নের কাজে আপনি যদি অপোজিশন পার্টিকে ইনভলভ করতে না পারেন তাহলে আপনার [illegible] পরিপূর্ণভাবে সার্থক হবে না। তিনি আমাকে বলেছিলেন, 'হ্যাঁ,

নিশ্চয়ই। অপোজিশন পার্টির মেম্বারদেরও আমরা নিশ্চয়ই এর ভেতর ইনভলভ করব।' আমি মনে করি তিনি আমাদের সকলকে এসব কাজে ইনভলভ যদি করেন তাহলে নিশ্চয়ই আমরাও তাঁকে পূর্ণ সহযোগিতা দিতে পারব। কারণ আমরা পূর্ণ সহযোগিতা করবার জন্য প্রস্তুত আছি। এ ক্ষেত্রেও যদি তাঁর নেতৃত্বে একটা হাই পাওয়ার ডেলিগেশন নিয়ে যাওয়া হয় তাহলে আমরা অন্ততঃ দিল্লিকে বোঝাতে পারব যে, এই কারখানাগুলো পশ্চিমবঙ্গে কত গুরুত্বপূর্ণ। এই ক'টি কথা বলে, এই প্রস্তাবকে আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ও অন্যান্যরা যে পশ্চিমবাংলার শ্রমিক, কর্মচারী, সাধারণ মানুষদের স্বার্থে সর্বসম্মত প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। সাথে সাথে প্রস্তাবকদের আমি অভিনন্দন জানাচ্ছি। স্যার, আপনি জানেন এক দিকে যখন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার শিল্পের উন্নতির উদ্দেশ্যে বামফ্রন্টের নীতি এবং কর্মসূচিকে সামনে রেখে উদ্যোগ গ্রহণ করে শ্রমিক কর্মচারিদের মুখে হাসি ফোটাবার চেষ্টা করছে; তখন অপর দিকে পশ্চিমবঙ্গের এই সমস্ত বড় বড় শিল্প, কল-কারখানাগুলোকে কেন্দ্রীয় সরকারের তৈরি সংস্থা বি. আই. এফ. আর.-এ পাঠিয়ে বন্ধ করে দেবার চক্রান্ত চলছে।

[12-20 – 12-30 p.m.]

মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এখানে আছেন। তিনি জানেন, হাওড়া জেলার কানোরিয়া জুট মিলটিকে বি. আই. এফ. আর কোন সাহায্য করলেন না। বামফ্রন্টের মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রী উদ্যোগ নেবার পর এই কারখানাটি খোলে। এই কারখানায় প্রায় ৪ হাজার শ্রমিক কাজ করে। শ্রমিকের নামে এক শ্রেণীর মানুষ সেখানে দলবাজি করে এবং সংগ্রাম কমিটির নাম করে বাধা সৃষ্টি করেছিল। সেই কারখানাটি এখন শান্তিপূর্ণভাবে চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বি. আই. এফ. আর সংস্থায় নানারকম কাণ্ডকারখানা চলে। আমাদের সঙ্গে যখন বসে তখন তাদের সঙ্গে এক রকম কথা হয়। আবার শ্রমিক বা মালিকের সঙ্গে তাদের অন্য রকম কথা হয় বা সেইভাবে কথা কয়। আজকে এইরকম ভাবে ২২টি ইমপর্টান্ট সংস্থা বন্ধ হয়ে গেছে। আজকে মাননীয় সদস্য শ্রী অম্বিকা ব্যানার্জি বললেন বার্ণ স্টাণ্ডার্ড সংস্থার কথা এই প্রস্তাবে উল্লেখ নেই। কিন্তু আমি বলছি, বার্ণ স্টাণ্ডার্ড সংস্থার কথা আছে। এখানে সার কারখানার কথা আছে, তারপর বেঙ্গল কেমিক্যালের কথা আছে যেটা দীর্ঘদিনের পুরানো। আমরা চেষ্টা করছি এই সমস্ত কারখানাগুলিকে চালু রাখা, সে, বি. আই. এফ. আরের সাহায্য নিয়ে হোক আর কেন্দ্রীয় সরকারের সাহায্য নিয়েই হোক। পশ্চিমবাংলার শিল্পে একটা ঐতিহ্য আছে। আজকে এইসব কারখানা বন্ধ হয়ে যাবার ফলে অনেক শ্রমিক, অনেক মানুষ বেকার হয়ে গেছে। তাই এই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আপনি জানেন, গতকাল হাওড়া জেলার বাউরিয়া কটন মিল যেটা ঐতিহ্যপূর্ণ কটন মিল, যেখানে সাড়ে ৪ হাজার শ্রমিক কাজ করে, সেই মিলটি মালিকপক্ষ লক-আউট করে দিয়েছে। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। আমি অনুরোধ করব যাতে এই কারখানাটি খোলার ব্যবস্থা করা হয়। আজকে এই সমস্ত মালিক শ্রেণীর অনমনীয় মনোভাবের ফলে একটার পর একটা

কারখানা সিক ঘোষণা করে দিচ্ছে। কেন্দ্রীয়সরকার এবং বি. আই. এফ. আরের কাছ থেকে টাকা নিয়ে কারখানটিকে লালবাতি জ্বালিয়ে দিয়ে শ্রমিকদের মুখ থেকে হাসি কেড়ে নিচ্ছে। তাই আজকে যে সর্বসম্মত প্রস্তাব এখানে আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি। আর বাউরিয়া কটন মিলটি যাতে এখানে অ্যাডজাস্ট করা হয় এই কথা বলে পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ, শ্রী লক্ষ্মীকান্ত দে, ডাঃ মানস ভূঁইয়া, শ্রী সৌগত রায় প্রমুখ সদস্যবৃন্দরা আজকে যে প্রস্তাব এখানে নিয়ে এসেছেন সেই প্রস্তাবে এই হাউসের সমস্ত দলের সদস্যদের যে উদ্বেগ বিভিন্ন কলকারখানা সম্পর্কে, যেগুলি বি. আই. এফ. আরে গেছে সেই উদ্বেগের বহিঃপ্রকাশ ঘটেছে এই প্রস্তাবের মধ্য দিয়ে। এই প্রস্তাবের মধ্যে যে দাবি করা হয়েছে—"উক্ত সংস্থাগুলির পুনরুজ্জীবনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হোক এবং" ওয়াগন প্রস্তুতকারক সংস্থাগুলিকে পুনরুজ্জীবনের লক্ষ্যে পর্যাপ্ত ওয়াগন অর্ডার দেওয়া হোক"—আমি এই দাবিগুলিকে সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা এই সভায় রাখতে চাই। যতগুলি কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ত শিল্প আছে তার মধ্যে সবচেয়ে বেশি সংখ্যক রাষ্ট্রায়ত্ত শিল্প এই রাজ্যে রুগ্ন অবস্থায় চলছে। এই রুগ্ন হওয়ার কারণ হিসাবে আমরা আমাদের দায়িত্ব অস্বীকার করতে পারি না। কেন আমাদের রাজ্যে এতগুলি কলকারখানা রুগ্ন হয়ে গেল আর কতদিনই বা এই এইসব কলকারখানা কেবলমাত্র ভরতুকি দিয়ে, কেবলমাত্র টাকা দিয়ে বাঁচিয়ে রেখে দেওয়া যাবে? যতদিন না শ্রমজীবী মানুষের মধ্যে ওয়ার্ক কালচার—যে কথাটা আজকে বেশি করে উঠছে—সেই ওয়ার্ক কালচার ডেভেলপ করা যায়, যতদিন না কারখানার শ্রমিকদের বোঝানো যায় যে তাদের উপার্জিত অর্থ দিয়ে সংসার চলবে, কারখানার যে লাভ হবে সেই লভ্যাংশ দিয়ে কারখানা চালাতে হবে। তাহলে এটাই যদি কনসেপ্ট হয় যে বছরের পর বছর ধরে, যুগের পর যুগ ধরে একটা সরকার কেবলমাত্র অর্থ দিয়ে কারখানাগুলিকে বাঁচিয়ে রেখে দেবে, তাহলে শ্রমিকদের মধ্যে জাতীয়তা বোধ উদ্বুদ্ধ হবে না। রাষ্ট্রায়ত্ত শিল্পগুলিকেও বাঁচিয়ে রাখা যাবে না। তাদের বোঝাতে হবে যে এই রাষ্ট্রায়ত্ত শিল্পগুলিকে বাঁচিয়ে রাখার দায়িত্ব তাদেরই এবং তারা যা উৎপাদন করবে, তার যা লভ্যাংশ তা থেকেই এই শিল্পগুলিকে বাঁচিয়ে রাখতে হবে। না হলে তারা ভাবছে যে তাদের চাকুরি নিরাপত্তা এসে গেছে, তাকে আর কাজ করতে হবে না, তার চাকুরি নিশ্চিত, না কাজ করলেও সে মাইনে পাবে। এই যদি হয় তাহলে আমার মনে হয়, আমরা টাকা দিয়েও, কেন্দ্রীয় সরকারের কাছে বার বার আবেদন করা সত্ত্বেও এই কারখানাগুলিকে চালাতে পারব না। এই প্রসঙ্গে বলি, ৮০র দশকে সোভিয়েত রাশিয়ায় যখন লিবারাইজেশন শুরু হল গর্বাচেভের নেতৃত্বে তখন দুটো বই বেরিয়েছিল। একটা হচ্ছে পেরোস্ত্রৈইকা এবং অপরটি হল গ্লাসনস্ত। এই বইগুলি আমি নিজে পড়েছি, তাতে গর্বাচেভ বলেছেন যে, রাশিয়ায় যে সমস্ত কারখানা আছে সেগুলিতে আর দিনের পর দিন রাশিয়া সরকার ভরতুকি দেবে না। শ্রমিকদের মনে রাখতে হবে যে তাদের উপার্জিত অর্থ, তাদের লভ্যাংশের মধ্য দিয়েই কারখানাগুলিকে চালাতে হবে। আমি আপনাদের এই কথা স্মরণ করিয়ে দিতে চাই যে আজকে ভারত সরকারকে ১৫ হাজার কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে। কেবলমাত্র এইগুলিকে বাঁচিয়ে রাখার জন্য। অর্থাৎ এগুলিতে যদি ব্রেক·

ইভেন পয়েন্ট আনতে হয়, অর্থাৎ না লাভ না ক্ষতি এই জিনিস আনতে হয় তাহলে ১৫ হাজার কোটি টাকা দিতে হবে। এই ১৫ হাজার কোটি টাকা দিয়েই কিন্তু ৩ লক্ষ বেকারদের নতুন চাকরি হতে পারে। এই কারখানাগুলিকে বাঁচিয়ে রাখার জন্যই কি ১৫ হাজার কোটি টাকা দেব না, এগুলিকে সচল হওয়ার জন্য ১৫ হাজার কোটি টাকা দেব? আমি জানি বি. আই. এফ. আর. যে সমস্ত প্রস্তাব দেয়, আমি বিভিন্ন কারখানার সঙ্গে যুক্ত আছি, এখানে দু একটি তথ্য ভুল দেওয়া হয়েছে। বি. আই. এফ. আর যে প্যাকেজ দিচ্ছে সেই প্যাকেজ অনেক ক্ষেত্রে বাস্তব নয়, অনেক ক্ষেত্রে তাকে বাস্তবায়িত করা সম্ভব নয়। বিশেষ করে ফিনান্সিয়াল ইন্সটিটিউশন এবং ব্যাঙ্কগুলি যে সমস্ত কোম্পানিকে টাকা ধার দেবে তারা শর্ত আরোপ করছে যে এই পুরানো আমলের কারখানাগুলিকে মডার্নাইজ করতে গেলে, পুনরুজ্জীবিত করতে গেলে যে টাকা লাগবে সেই টাকা তাদের নেই। আমি তাই বলব যে এই ব্যাপারে দৃঢ়ভাবে ব্যবস্থা করতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছে যাবে বছরে বছরে টাকা দাও বলে, আর সেই টাকা দিয়ে বাড়িতে ঢোকাবে। এক্ষেত্রে মডার্নাইজ করার জন্য বর্তমান গ্লোবাল ইকনমি তাকে কমপ্লিট করার জন্য এখন অর্থের দরকার এবং মডার্নাইজ করার পর এই কারখানাগুলি থেকে যা উৎপাদিত হবে তার যে লভ্যাংশ তার থেকেই এই কারখানাগুলিকে চালাতে হবে, এই কথাই আমি বলতে চাই। যে কনসেপ্ট গত ৩০ বছরে আপনারা তৈরি করেছেন, তাতে দেখতে পাচ্ছি যে আপনারা শ্রমিকদের দাবি করতে শিখিয়েছেন, তাদের আন্দোলন করতে শিখিয়েছেন। কিন্তু তাদের কাজে উদ্বুদ্ধ হতে শেখাননি। এখানকার শ্রমিককে দায়িত্ববোধে উদ্বুদ্ধ করতে পারেননি। তারা ভাবছে আসি যাই মাইনে পাই, কাজ করলে ওভার টাইম পাই। যার জন্য আজকে বাংলার মুখ্যমন্ত্রীকেও বলতে হচ্ছে যে টাকা দিয়ে এই কারখানাগুলিকে চালানো যাবে না। আপনাদের বলব যে এইখানে কিছু ভুল তথ্য দেওয়া আছে। যেমন এন বি সি সি যে কোম্পানির নাম উল্লেখ করা হয়েছে, কে প্রস্তাব লিখেছে আমি জানি না, এখানে লেখা হয়েছে যে এই সমস্ত থেকে হাজার হাজার শ্রমিক নাকি স্বেচ্ছা অবসর নিয়েছেন। আমি নিজে এন বি সি সি কোম্পানির সাথে যুক্ত আছি। ভারতের একজন মানুষও স্বেচ্ছা অবসর নেননি। কোথা থেকে পেলেন এই সব তথ্য। অনেক কারখানার সাথে যুক্ত হলেও আমি অবশ্য সব তথ্য সঠিক দিতে পারব না। তবে এই কথা ঠিক যে ওয়াগন শিল্পের ব্যাপারে আমাদের এম পি মমতা ব্যানার্জি দিল্লিতে কথা তুলেছেন। আমি নিজে দিল্লিতে দরবার করবার জন্য গিয়েছিলাম এবং রেলমন্ত্রীর সাথে কথাও বলে এসেছি। আজকে পশ্চিমবঙ্গে ওয়াগন শিল্পে যারা আছেন তারা অর্ডার পেয়েছেন। আজকে বেসকো কোম্পানি ৩১শ নতুন ওয়াগন নির্মানের অর্ডার পেয়েছে। আজকে তাই আমি আপনাদের কাছে বলতে চাই যে, এই প্রস্তাব নিঃসন্দেহে সমর্থনযোগ্য, সমর্থন করব, তবে পুনরুজ্জীবনের জন্য নয়, মডার্নাইজড করবার জন্য। আজকে গ্লোবাল ইকনমিতে প্রত্যেকটি কারখানাকে টিকে থাকতে হবে, লড়াই করে বাঁচতে হবে। শুধুমাত্র ভর্তুকি দিয়ে 'আসি যাই মাইনে পাই, কাজ করলে ওভারটাইম চাই' যে কনসেপ্ট আপনারা তৈরি করে দিয়েছেন সেই কনসেপ্ট আর চলবে না, এখন কারখানার শ্রমিকদের বলতে হবে যে, তোমাদের কাজ করতে হবে, রুটি, রুজির জোগার করতে হবে, উপার্জন করতে হবে, লাভ করতে হবে, প্রতিটি ট্রেড ইউনিয়নকে এই কথা বলতে হবে। শুধু চ্যাম্পিয়ণ হবার জন্য, ভোটের জন্য, রাজনীতি করার জন্য করলে হবে না, কাজ করার জন্য বলতে হবে। না হলে টাকা হয়ত দিল্লি থেকে আসবে

স্ত রাজ্যে যে মরুভূমি হয়েছে সেই মরুভূমিই থেকে যাবে। তাই আজকে নূতন চিন্তা াবনার কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে অমার বক্তব্য শেষ করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয় এবং ন্যান্য বন্ধুরা যে প্রস্তাব এনেছেন, ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্পকে রুগ্ন হিসাবে ঘোষণা রেছেন এবং লক্ষাধিক শ্রমিক কর্মচারী তাদের জীবনের নিরাপত্তা রক্ষা করার জন্য কেন্দ্রীয় রকারের হস্তক্ষেপ সংক্রান্ত যে কথা বলা হয়েছে তাকে আমি সমর্থন করছি। আমরা জানি ন্দ্রীয় সরকারের যে পলিসি সেই পলিসি হচ্ছে প্রকৃতপক্ষে এই ধরনের শিল্প সংস্থা বন্ধ রার পলিসি। কেন বলছি, আমরা লক্ষ্য করছি শ্রমিক কর্মচারিদের নিরাপত্তা রক্ষা করা যদি াসল উদ্দেশ্য হয়, মাননীয় জওহরলাল নেহেরু যে নীতি ঘোষণা করেছিলেন সেই নীতি নুযায়ী চলতে গেলে সেই সমস্ত পাবলিক সেক্টরগুলি, যেগুলিতে বেশি গুরুত্ব দেওয়া য়েছিল গ্লোবাল অর্থনীতি, যার কথা আমার মাননীয় বিরোধী দলের বন্ধু বললেন—আমরা খছি ভারতবর্ষ পৃথিবীর মধ্যে অন্যতম শ্রেষ্ঠ বাজার, ভারতবর্ষে ৯০ কোটি মানুষের বাজার, ই বাজারকে আমেরিকা সহ অন্যান্য প্রতিক্রিয়াশীল দেশগুলি তাদের মৃগয়া ক্ষেত্র হিসাবে ারতবর্ষকে তুলে দেবার চেষ্টা করছেন। সেজন্য আমরা লক্ষ্য করছি যে কেন্দ্রীয় সরকারের লিসি হচ্ছে এই ধরনের শিল্পগুলি যাতে দ্রুত বন্ধ করে দেওয়া যায়। তাই সংগত কারণেই ই সভায় যে প্রস্তাব এসেছে সেটা পশ্চিমবঙ্গর শ্রমজীবী মানুষের প্রস্তাব। নূতন শিল্প সংস্থার ষ্টা করা হচ্ছে, কেন্দ্রীয় সরকার করছেন, রাজ্যসরকারও করছেন, আমরা সকলে আমাদের াটি আর. এস. পি. মনে করছেন এখন যে সমস্ত শিল্পগুলি চালু আছে সেগুলি চালু রেখে িশ্চিত করা। লেবার ওরিয়েনটেড কারখানার মূল সমস্যা হল সেখানে মানুষের কাজের মস্যাটিকে মাথায় রেখে সেটা তুলে না দেওয়া। নূতন করে কারখানা হল, আর যেসব ারখানাগুলি চালু আছে সেগুলি উঠে গেল, এই দৃষ্টিভঙ্গির পরিবর্তন করতে হবে। াজ্যসরকারকে উদ্যোগ নিতে হবে কেন্দ্রীয় সরকারকে সে ধরনের প্রেসার যাকে বলা হয় র্থাৎ চাপ সৃষ্টি করতে হবে। যে কথাটা বলা হচ্ছে ৪ লক্ষাধিক কলকারখানা যে টাকা নভেস্ট করছেন তাতে শ্রমিক কর্মচারিদের ভাতের সংস্থান হবে না। একমাত্র রাস্তা হচ্ছে ামাদের দেশের যে প্রযুক্তি আছে, আগের যুগে যা দেখা গিয়েছিল আমাদের দেশে সাম্রাজ্যবাদীরা ষ্ট ইণ্ডিয়া কোম্পানির পলিসিকে একটা সময় মোকাবিলা করে প্রতিহত করার চেষ্টা করেছেন, টানোর চেষ্টা করেছেন। এখন গোটা পৃথিবীর অর্থনৈতিক পরিস্থিতিতে আমেরিকা সহ ন্যান্য দেশগুলি বাজার চাইছে যে কায়দায় সেই কায়দা হচ্ছে সাম্রাজ্য স্থাপন করার কায়দা য়। আমেরিকা সহ সমস্ত পুঁজিপতি দেশগুলি যে ফাঁদ পেতেছেন কেন্দ্রীয় সরকার সেই ফাঁদে পড়েছেন। মাননীয় প্রধান মন্ত্রী নরসীমা রাও বঙ্গ সন্তান প্রণব মুখার্জি যে কথা বলছেন তাতে াঁরা ফাঁদে পড়েছেন। কাজেই সঠিক সময়ে মাননীয় লক্ষ্মণ শেঠ, মাননীয় সুব্রত মুখার্জি, ানস ভূঁইয়া, সৌগত রায়, কৃপাসিন্ধু সাহা মহাশয় যে কথাগুলি বলেছেন সেই কথা বলা াড়া আর কোনও রাস্তা নেই। মাননীয় নরসীমা রাও এবং মাননীয় প্রণব মুখার্জি গ্যাট ুক্তিতে সই করে সেই কথা বলেছেন। সেই দরজা-জানালা খুলে দিয়ে আপনারা যে পাপ

করেছেন, সেই পাপের প্রায়শ্চিত্ত পশ্চিমবঙ্গের কংগ্রেসিরা করুন। সে জন্য ঠিক সময়ে এই ২২টি রাষ্টায়াত্ত শিল্প খোলার জন্য, তাকে ধরে রাখার জন্য, তাদের নিরাপত্তার জন্য যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব শুধু বিধান সভার বিধায়কদের প্রস্তাব নয়, পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের শ্রমজীবী যে মানুষ সেই মানুষের জন্য এই প্রস্তাব। কয়েক কোটি মানুষকে যে ভাতে মারছেন, তাদের রক্ষার জন্য এই প্রস্তাব। কাজেই এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য লক্ষ্মণচন্দ্র শেঠ এবং অন্যান্য মাননীয় সদস্যরা আমাদের পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের যে ২২টি রাষ্ট্রায়ত্ত শিল্প কারখানা রুগ্ন বা বন্ধ হয়ে যাচ্ছে এবং সেখানে লক্ষাধিক শ্রমিক যারা কাজ করছেন, তাদের কাজের অনিশ্চয়তা, নিরাপত্তার অভাব সৃষ্টি হয়েছে, সেজন্য কেন্দ্রীয় সরকারের এই যে শিল্প কারখানা এগুলি চালু রাখার জন্য যে প্রস্তাব এসেছে, এটা ঠিকই যথার্থ সময়ে আনা হয়েছে। কারণ এর সঙ্গে লক্ষ লক্ষ শ্রমজীবী মানুষের জীবন-জীবিকা জড়িয়ে আছে, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের ঘোষিত বাজার অর্থনীতি, তাদের যে নয়া শিল্প নীতি, সেই অর্থনীতির অনিবার্য পরিণতি হচ্ছে এই রুগ্ন শিল্পতা। আজকে সারা ভারতবর্ষের শিল্প কারখানার যে সঙ্কট, সেই সঙ্কটের অঙ্গ হিসাবে আমাদের পশ্চিমবঙ্গে এই ২২টি রাষ্ট্রায়ত্ত শিল্পে সঙ্কট সৃষ্টি হয়েছে। এর সঙ্গে আমরা দেখছি যে, পশ্চিমবঙ্গে সম্প্রতি বামফ্রন্ট শিল্পায়নের জন্য যেভাবে প্রচার করছেন তাতে তারা বলছেন যে পশ্চিমবঙ্গে শিল্পায়ন ঘটবে এবং সেই শিল্পায়নে পশ্চিমবঙ্গের বেকার যুবক, সাধারণ মানুষের কর্মসংস্থান হবে, এই রকম একটা আশার আলো তারা তুলে ধরার চেষ্টা করেছেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে আজকে বাজার অর্থনীতির যে ব্যবস্থা, সেখানে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির সঙ্গে বামফ্রন্ট সরকারের যে চেষ্টা, সেটা সম্পূর্ণ ভাবে মানুষের কাছে একটা ধাপ্পার মতো মনে হচ্ছে এবং এটা প্রতারণা ছাড়া আর কিছু নয়। দীর্ঘ এত বছর পরে পশ্চিমবঙ্গে আমাদের কলকারখানার জন্য বামফ্রন্ট সরকারের যে প্রচেষ্টা বা উদ্যোগ নিয়েছেন—এটার মধ্যে দিয়ে আমরা দেখছি যে শিল্পায়নের ক্ষেত্রে বাস্তবিক পক্ষে সারা ভারতবর্ষের অর্থনৈতিক যে সঙ্কট, শিল্পের যে সঙ্কট, তার অংশ হিসাবে দেখছি যে, একদিকে নুতন নুতন কারখানা গড়ে উঠবেনা, অপর দিকে যেগুলি আছে সেগুলি বন্ধ হয়ে যাবে—এই হচ্ছে বর্তমান পরিস্থিতি। এই পরিস্থিতিতে পশ্চিমবঙ্গে রাষ্ট্রায়ত্ত কলকারখানা যেগুলি আছে, সেগুলি যে বন্ধ হচ্ছে তার মূল কারণ হচ্ছে, সাধারণ মানুষের যে ক্রয় ক্ষমতা, সেই ক্রয় ক্ষমতা সারা ভারতবর্ষের বেশির ভাগ মানুষের নেই। তাই, কলকারখানায় উৎপাদিত যে সমস্ত সামগ্রী তার বাজার নেই, তারা বাজারে প্রতিযোগিতায় দাঁড়াতে পারছেনা। কেন্দ্রীয় সরকারে এই নয়া অর্থনীতির মধ্যে দিয়ে সারা ভারতবর্ষের বাজার তুলে দেওয়া হয়েছে বিদেশি শিল্পপতি, একচেটিয়া মানুষের হাতে। কাজেই তাদের সঙ্গে প্রতিযোগিতায় দাঁড়াবার ক্ষমতা এই সমস্ত শিল্পের থাকছে না। এই রকম পরিস্থিতিতে পশ্চিমবঙ্গ সরকারের যে উদ্যোগ তার মধ্যে দিয়ে ছোট শিল্প, কুটির শিল্প, এই সমস্ত একচেটিয়া বহুজাতিক শিল্প কারখানার সঙ্গে প্রতিযোগিতায় দাঁড়াতে পারবেনা। কাজেই যতই সঠিক ভাবেই এখানে উদ্যোগ গ্রহণ করুন না কেন, রুগ্ন শিল্পের সংকট কাটবেনা। মানুষের যদি রোগ হয় তাহলে তাকে হাসপাতালে পাঠাতে হয়

চিকিৎসার জন্য, চিকিৎসার পরে সে সুস্থ হয়। ভারতবর্ষের শিল্পের যে অসুখ ধরেছে, এই অসুখ সারাবার কোনও পথ নেই।

[12-40 – 12-50 p.m.]

ভারতবর্ষে যতদিন পুঁজিবাদি অর্থনীতি, শোষণমূলক উৎপাদন ব্যবস্থা, মুনাফা ভিত্তিক উৎপাদন ব্যবস্থা থাকবে ততদিন ভারতবর্ষের কলকারখানাগুলি এভাবে বন্ধ হবে এবং শ্রমজীবী মানুষের দুঃখ দুর্দশা বাড়বে। কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি, সেই শিল্পনীতির অনিবার্য পরিণতিতে এটা ঘটেছে। রাজ্য সরকার বহুজাতিক সংস্থাগুলিকে এই রাজ্যে কলকারখানা করবার জন্য সুযোগসুবিধা দেওয়ার কথা বলেছেন। এই সমস্ত শিল্পগুলিতে শ্রমিকরা কাজ পাবেন না। লেবার ইনটেনসিভ হবে না। এটা শিল্পায়ন নয়। এই সমস্ত পুঁজিনির্ভর শিল্পে যা উৎপাদন হবে তাতে কেবলমাত্র উচ্চবিত্ত সম্প্রদায়ের মানুষরাই উপকৃত হবেন। সেখানে প্রযুক্তির প্রয়োগ সাধারণ মানুষের কাজে লাগবে না। কেবলমাত্র ভারতবর্ষের মুষ্টিমেয় যে ধনিক শ্রেণী আছে তাদের ক্রয় ক্ষমতার মধ্যে ভোগ্য সামগ্রী বিক্রি করে মুনাফা করা হবে। পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষ কাজ পাবেন না। বেকার কাজ পাবেন না। আমাদের পশ্চিমবঙ্গে যে রাষ্ট্রায়ত্ত কলকারখানাগুলি আছে সেই কলকারখানাগুলির আধুনিকীকরণ করে এবং সেখানে পুঁজি নিয়োগ করে, উন্নত যন্ত্রপাতি প্রয়োগ করে কোনও ফল পাওয়া যাবে না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** সেট দি মিনিস্টার স্পীক, আই উইল স্পীক আফটার হিম। ইট ইজ এ মোশান অফ শ্রী লক্ষ্মণ শেঠ অ্যাণ্ড ইট ইজ নট এ মোশান অফ দি অনারেবল মিনিস্টার।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ডেপুটি স্পিকার স্যার, এই প্রস্তাব যারা উপস্থিত করেছেন তাঁদের আমি ধন্যবাদ জানাই। এই ধরনের প্রস্তাব আরও কয়েকবার আমরা বিভিন্ন পাবলিক সেক্টর সম্বন্ধে বিধানসভায় তুলেছি। চীফ মিনিস্টার, তাঁর নেতৃত্বে ট্রেডইউনিয়ন ডেলিগেশনে এবং আরও কয়েকটি দল গিয়েছিল। তখন ওয়াগন অর্ডার সঙ্কটে পড়ে গিয়েছিল। স্টেট লেবার অ্যাডভাইসারি বোর্ড-এর মিটিং-এ আলোচনা হয়েছিল। তারপর তারাও গিয়েছিল। চিঠিপত্র অনেক লেখা হয়েছে। এ সব সমস্যা আজকে খুব জলন্ত। সেজন্য আবার প্রস্তাব আনার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এই প্রস্তাবের সেন্ট্রাল পাবলিক সেক্টর রক্ষা করার দাবিতে ট্রেড ইউনিয়ন অ্যাকশন হয়েছে। সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন আন্দোলন করেছেন, প্রচার করেছেন। দুই-একজন বাদে ওরা সব ট্রেড ইউনিয়ন মিলে স্ট্রাইক করেছেন, অল ইণ্ডিয়ান স্ট্রাইক করেছেন, আমাদের রাজ্যেও স্ট্রাইক হয়েছে। কিন্তু আমরা দেখছি যে এখানে অবস্থা খারাপ হচ্ছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে বার বার বলা হচ্ছে কিন্তু শোধরাচ্ছে না। বরং আস্তে আস্তে যাতে এগুলোকে ওয়াইণ্ড-আপ করা যায় তার প্রস্তুতি চলছে। আগে থেকেই আমরা কেন্দ্রীয় আইন সংশোধন করে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে বি. আই. এফ. আর-এ পাঠাবার যে ব্যবস্থা করা হয়েছে তার আপত্তি করেছিলাম। কিন্তু তখন আমাদের বলা হয়েছিল যে, এটা একটা নোমিনাল ব্যাপার। কিন্তু পরে দেখা গেল যে, সেটা আর নোমিনাল থাকছে না বি. আই. এফ. আরে পাঠাবার ক্ষেত্রে যে আইন রয়েছে তাতে। আজকে কেসগুলি বি. আই.

এফ. আরে পাঠাবার পর অবস্থাটা আরও জটিল হয়েছে। সেন্ট্রাল লেবার স্টেট মিনিস্টার এখানে এসে বলে গিয়েছিলেন যে, তায়াবেল স্কিম করা হলে সেটা বিবেচনা করা হবে। সেই চেষ্টা করা হয়েছিল, কিন্তু বিবেচিত হয়নি। পরে বলা হল যে, ইঞ্জিনিয়ারিং, টেকস্টাইল এবং জুট নিয়ে একটা ত্রিপাক্ষিক কমিটি হবে। সেটা হবার পর একটা স্কিমও পাস করা হল ঐকমত্য হয়ে, কিন্তু তাতেও কিছু হল না। এরকম সব উদাহরণ রয়েছে। আমরা রাজ্যের সমস্ত শ্রমিক ইউনিয়ন এবং ম্যানেজমেন্ট মিলে একটা জয়েন্ট স্কিম দিয়েছি, কিন্তু সেটাও গৃহীত হয়নি। অবস্থাটা এই জায়গায় রয়েছে। বি. আই. এফ. আর. কেসে কেন্দ্রীয় সরকার বলছেন যে, তারা প্রমোটার হতে পারবেন না, কারণ বাজেটে এক্ষেত্রে কোনও ফাণ্ড নেই। এরকম একটা জটিল অবস্থায় ব্যাপারটা রয়েছে। একটি কথা বলতে বাধ্য হচ্ছি যে শোভনদেববাবুর এক্ষেত্রে একটা ভুল ধারণা রয়েছে, কিন্তু ইণ্ডাস্ট্রি সিক হবার ব্যাপারে শ্রমিকরা দায়ী নন। টেকেন-ওভার কোম্পানি বা ইণ্ডাস্ট্রি, যেগুলোকে ন্যাশনালাইজড করা হয়েছিল, সেগুলো ন্যাশনালাইজড হবার পর তাদের অবস্থা কিন্তু খারাপ হয়েছে। কিন্তু ওগুলোর অবস্থা খারাপ হবার কথা নয়। একটি উদাহরণ দিচ্ছি লেটেস্ট বার্ণ স্ট্যাণ্ডার্ডের। তার সমস্ত ইউনিয়ন এসেছিল আমার কাছে, সমস্যা—মার্টিন বার্ণে মাইনে হচ্ছে না। এ-ব্যাপারে আমি ম্যাডাম কৃষ্ণা সাহীকে চিঠি দিয়েছিলাম। আমি ম্যাডাম সাহীর আন্তরিকতার প্রশংসা করছি। তিনি চিঠিতে জানিয়েছিলেন—"কি করে সেখানে মাইনে হবে, কারণ ১৯৯৩-৯৪ থেকে এখানে ওয়াগনের কোটা কাট করা হয়েছে যারফলে শ্রমিকদের মাইনে দেওয়া যাচ্ছে না এবং তারই ফলে ওটা বি. আই. এফ. আরে গেছে। তারপর আমি কেন্দ্রীয় রেলমন্ত্রীকে ম্যাডাম সাহীর বক্তব্যের কথা বলেছি, কিন্তু তার জবাব আজ পর্যন্ত পাইনি। আরও অনেকগুলো ব্যাপারে মুখ্যমন্ত্রী তাদের কাছে চিঠি দিয়েছেন, আমিও কয়েকটি ব্যাপারে তাদের লিখেছি। আমাদের রাজ্যের যাঁরা কেন্দ্রীয় মন্ত্রী রয়েছেন তাঁদের কাছেও চিঠি পাঠিয়েছি এবং তাদের মধ্যে অনেকে জবাবও দিয়েছেন। অজিত পাঁজা মহাশয় দু'চারটি চিঠির জবাব দিয়েছেন এবং তিনি এ-ব্যাপারে রেলমন্ত্রীকে যে চিঠি দিয়েছেন তার কপিও আমার কাছে পাঠিয়ে দিয়েছেন। পরিস্থিতিটা এরকম। এখন কথা হচ্ছে, ঐসব শিল্পগুলির সঙ্গে শুধুমাত্র ঐসব সংস্থার শ্রমিকরাই ইনভলভড নন, ঐসব সংস্থার আরও অনেক অ্যানসিলিয়ারি ইণ্ডাস্ট্রির শ্রমিকরা নির্ভরশীল। কিন্তু খোঁজ নিয়ে দেখবেন, অনেকগুলো অ্যানসিলিয়ারি ইণ্ডাস্ট্রি এই রাজ্যে আজকে বন্ধ এবং অনেকগুলো অ্যানসিলিয়ারি ইণ্ডাস্ট্রি হবার মুখে। এর আগে অনেক গ্রাজুয়েট ইঞ্জিনিয়ার তাদের চাকরি ছেড়ে দিয়ে এই রাজ্যে শিল্প তৈরি করবার দিয়ে গিয়েছিলেন। কিন্তু আজকে তাদের অবস্থা খুবই খারাপ।

[12-50 – 1-00 p.m.]

শোভনদেববাবুর খবরে একটু ভুল আছে, ন্যাশনাল টেকস্টাইল কর্পোরেশনেও ভলেনটিয়ার রিটায়ারমেন্ট অনেক হয়েছে। আজকে আমার কাছে আসছে স্যাক্সবি অ্যাণ্ড স্কট, তাদের ফার্মে কাজ দেওয়া হচ্ছে না, ২৮ মাস বসে আছি। সেখানে আপনাদের ইউনিয়ানও আছে, তারা রিপোর্ট করছে সমস্ত কাজ বাইরে হচ্ছে, থ্রু কনট্রাক্টার কাজ হচ্ছে। এই হচ্ছে ঘটনা। এই রকম বহু আছে। যাই হোক এর পরে তো আর ক্রমাগত ভর্তুকি দেবে না। একটা পলিসি

থাকা উচিত। আধুনিকীকরণ, বহুবার বলা হয়েছে। সেখানেও দুটি কনডিশন আছে আমাদের। আধুনিকীকরণ কমপ্লিট যতক্ষণ না হচ্ছে ততক্ষণ লোকগুলির কি হবে? ইউনিট চলবে কিনা? এন. জে. এম. সি-র সঙ্গে চুক্তি হয়েছে, মন্ত্রীর সঙ্গে চুক্তি হয়েছে, সব এলো চটকলগুলি, আমরা জিজ্ঞাসা করলাম যতক্ষণ না স্কীম হচ্ছে ততক্ষণ কি হবে? ইতিমধ্যে যিনি পরিচালক, নূতন একজন ভদ্রলোক এসেছেন, শ্রমিকরা আসছে, ইউনিয়ানরা আসছে এবং বলছে আমাদের পাট নেই তুলো নেই। স্কীম হয়েছে আধুনিকীকরণ হবে। কবে হবে ঠিক নেই। যতক্ষণ না মডার্নাইজেশন হচ্ছে ততক্ষণ একটা টাকা-পয়সা দিতে হবে, চালু রাখতে হবে। আমরা দেখতে পাচ্ছি ফাণ্ড অ্যাসিস্ট্যান্স সেইভাবে দেওয়া হচ্ছে না। আমি ব্যাঙ্গ করে বলছি না, হোমিওপ্যাথি ডোজের মতো টাকা আসে যেটা কাজে লাগে না। দ্বিতীয় কথা হচ্ছে এই যে আধুনিকীকরণ হওয়ার পর যে সারপ্লাস হবে সেই সারপ্লাসের কি হবে? তারপর ট্রেনিং-এর ব্যাপার আছে। কিছু দিন আগে মিটিং হয়েছিল দিল্লিতে, সেখানে লেবার মিনিস্ট্রি থেকে একটা রিপোর্ট দেওয়া হয়েছিল। সেটা হচ্ছে গান্ধী লেবার ইন্সটিটিউটে কয়েক কোটি টাকা দেওয়া হয়েছে, সেখানে ট্রেনিং হয়েছে ৫৪০ জনের। আমরা বারে বারে বলেছি এন. আর. এফ-এ টাকাটা খরচ না করে সিক ইণ্ডাস্ট্রির জন্য টাকাটা ঢালুন। টাইপ অফ প্রোডাকশন অপসোলেট হতে পারে, নূতন ভাবে ম্যানুফ্যাকচার করতে হবে, তার জন্য ইনফ্রাস্ট্রাকচার দরকার প্লাস ট্রেণ্ড আপ করা দরকার। সেখানে টাকাটা খরচ করুন। এন. আই. আই-এ কিন্তু সেইগুলি হচ্ছে না। তারপর চিফ মিনিস্টার বলেছেন, সমস্ত ইউনিয়ান বলেছে যে শিল্পে সঙ্কট দেখা দিয়েছে, সেই প্যাটিকুলার ইউনিটের ইউনিয়ানের সঙ্গে বসুন। বসে আলোচনা করে রিভাইভাল প্যাকেজ ঠিক করুন এবং সেটাকে ফলো করুন। পলিসির ব্যাপারে বিতর্কে যেতে চাই না, বাস্তব যা হচ্ছে তা হল এই ভাবে চলতে থাকলে যেটুকু ইণ্ডাস্ট্রিয়াল স্ট্রাকচার আছে আমাদের রাজ্যে সেটা বিপন্ন হবে, অন্য স্টেটেও তাই। প্রাইভেট সেক্টরে, বম্বেতে যাবেন সেখানে সুতোর যোগান কম। সেইগুলিকে পুনার দিকে নিয়ে গিয়েছে, পাওয়ারলুম ইত্যাদি হয়েছে। বড় কোম্পানির ক্ষতি হয়নি, সেখানে তাদের কোম্পানির স্টাম্প দিয়ে বাজারে বিক্রি করছে। প্রাইভেট সেক্টারের অবস্থা খারাপ, অনেকগুলি ইউনিট বন্ধ। অন্য কোনও বিতর্কে আমি যেতে চাই না। আমি মানসবাবুকে বলি, আমি আশা করব আপনারা এই প্রস্তাবকে দুধে এবং ঘোলে একসঙ্গে মিলিয়ে সমর্থন করবেন না, রাজ্যের জলন্ত সমস্যাকে কিভাবে রোধ করা যায়, কিভাবে ইউনিটগুলিকে বাঁচানো যায় তার চেষ্টা করুন। আমাদের সি. এম যে প্যাকেজের কথা বলেছেন সেই দিকে যাওয়ার চেষ্টা করুন। পুরোকায়েত মহাশয়কে আমি আশ্বস্ত করতে চাই, পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের প্রস্তাব শুধু নয়, জেনে রাখুন আমাদের এই প্রস্তাবের মধ্যে যথেষ্ট আন্তরিকতা আছে, অন্য কিছু নয়, এই ব্যাপারে নিশ্চিন্ত থাকুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে গুরুত্বপূর্ণ সর্বদলীয় প্রস্তাবটি এখানে উত্থাপিত হয়েছে, তা সময়োপযোগী এবং মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য রাখতে গিয়ে তাঁর যে আশঙ্কা প্রকাশ করলেন, প্রথমেই বলে রাখি এটা অমূলক। কারণ, এই সমস্যাটা শুধুমাত্র সি. পি. এম. বা কংগ্রেসের নয়, পশ্চিমবঙ্গের অগ্রগতি—অর্থনৈতিক পরিকাঠামো ভবিষ্যত, শ্রমজীবী মানুষের ভবিষ্যত বেকার সমস্যার সমাধান, এসব জড়িয়ে আছে। সেটাকে আমরা অত্যন্ত গুরুত্ব দিয়ে অনুভব করছি বলেই আজকে আমরা এর সঙ্গে

সামিল হয়েছি, ভবিষ্যতেও হব। তার নজির হিসাবে এর আগেও এই পবিত্র সভা থেকে বারে বারে সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে দিল্লির কাছে দরবার করেছি এবং বহু ক্ষেত্রে সফলও হয়েছে। এক্ষেত্রে যে জিনিসটা দেখা যাচ্ছে, মাননীয় লক্ষ্মণ বাবু এবং আমরা সবাই মেনে নিয়েছি যে, যে প্রস্তাবটা রাখা হয়েছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা, এটা অস্বীকার করার কোনও উপায় নেই সবার। আজকে ওয়াগন শিল্পের সঙ্গে জড়িত শিল্পগুলি যদি বেশি করে অর্ডার না পায়, তাহলে বন্ধ হয়ে যাবে। এই উদ্বেগ এই প্রস্তাবের মধ্য ফুটে উঠেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন এই সভা থেকে আমরা এর আগেও বিভিন্ন বিষয়ে এই ধরনের প্রস্তাব নিয়ে কেন্দ্রের কাছে গেছি। সুখের বিষয়, সব ব্যাপারে ১০০ ভাগ না হলেও অনেক ব্যাপারে অনেক সংখ্যক আদায় করে নিয়েছি। কেন্দ্রীয় সরকার শত্রুতামূলক আচরণ দেখিয়েছেন, এই কথা আজকে যদি লক্ষ্মণ বাবু, শান্তি বাবু বলেন, তাঁরা দেখাতে পারবেন? যদি সঠিক ভাবে আমরা আমাদের দাবিকে, আবেদনকে প্লেস করতে পারি, তাহলে কাজ হবে। গতানুগতিক পদ্ধতি, '৭৭-এর স্লোগান রিপিট করলে চলবে না। কেন্দ্রের বৈষম্য চলছে না, চলবে না, এটা তো পলিটিক্যাল স্লোগান, এতো অর্থনীতির কথা হয়। তাহলে এতদিন সি. পি. এম রাজ্য-কেন্দ্র বঞ্চনা, এবং ভোটের জন্য এবং মানুষকে উত্তেজিত করার জন্যই বলেছে এবং বুঝিয়ে গেছে? এবং বেকারের সংখ্যা বেড়েছে, সাকারের সংখ্যা কমেছে। সুখের বিষয় রাজ্যের মুখ্যমন্ত্রী বামপন্থী হিসেবে পরিচিত হলেও ইদানীং তাঁর পদক্ষেপগুলিতে দেখা যাচ্ছে তিনি তাঁর সেই খোলস থেকে বেরিয়ে এসে প্রধানমন্ত্রী নরসিমা রাওয়ের ঘোষিত শিল্পনীতি এবং অর্থনীতির একনম্বর শরিক হয়েছেন এবং তাঁর পথ অনুসরণ করছেন। এটা সুখের ব্যাপার। তাঁর মন্ত্রিসভা এবং সরকারি দলের প্রতিনিধিরা খুব কষ্টে ঢোক গিলে গ্রহণ করলেও মুখ্যমন্ত্রীর প্রস্তাবকে সমর্থন জানাতে বাধ্য হয়েছে এবং বলছে ওয়ার্ক কালচার বদলাতে হবে। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে আঘাত করতে চাই না, শ্রমজীবী মানুষকে আঘাত করতে চাই না; কিন্তু এটা তো সত্যি যে পশ্চিমবঙ্গে ওয়ার্ক কালচার ছিল না, বিপজ্জনক অবস্থার মধ্যে দিয়ে শিল্প চলছিল। এটা সত্যি যে পরিকাঠামো ছিল না। এখানে বিদ্যুৎ নেই, রাস্তা নেই, জল নেই; এখানে আইন-শৃঙ্খলার পরিস্থিতি নেই। সেখানে শ্রমমন্ত্রী নেই, বিদ্যুৎমন্ত্রী নেই, অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত নেই, আমরা দেখলাম দিল্লির পার্লামেন্টে বাংলার ৪৪ জন সদস্যের মধ্যে একজনকে—সোমনাথ চট্টোপাধ্যায়কে এনে কাউন্সিল হাউস স্ট্রীটে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের চেয়ারম্যান করতে হচ্ছে—এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। এর থেকেই বোঝা যায় পশ্চিমবঙ্গে এই মন্ত্রিসভা কত দক্ষতার সঙ্গে বিগত বছরগুলিতে শিল্পনীতি, অর্থনীতির পরিকাঠামো এবং ভবিষ্যতে পরিকল্পনা রূপরেখার জালে জড়িয়ে গিয়েছেন।

[1-00 – 1-10 p.m.]

সেই প্রস্তাব আমি এখানে করতে চাই না। আমি ওঁদের মতো রাজনৈতিক দোষে দুষ্ট হয়ে এই সুন্দর পরিবেশকে নষ্ট করতে চাই না। আমি আশাবাদি। আমরা লক্ষ্মণবাবুদের সঙ্গে স্বাক্ষর করেছি এবং একসঙ্গে দিল্লিতে গিয়েছি। আমি এই সভায় জ্ঞাতার্থে একটি কথা জানিয়ে রাখি হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের বিষয়ে। সুখের বিষয়, তিনদিন আগে কেন্দ্রীয় মন্ত্রী আমাদের কাছে চিঠি পাঠিয়েছেন, সার্বিক ভাবে রিজুভিনেট করার জন্য ৭৫০

কোটি টাকার একটি পরিকল্পনা করা হয়েছে। কারেন্ট ফিনান্সিয়াল ইয়ারে এর জন্য ১১০ কোটি টাকা রিলিজ করা হচ্ছে এটি নিশ্চয়ই কেন্দ্রের শ্রম বিরোধী পদক্ষেপ নয়? আমরা হলদিয়ার ব্যাপারে লক্ষ্মণ বাবুর সঙ্গে একমত। মুখ্যমন্ত্রী প্রস্তাব দিয়েছেন এবং আমরা সর্বদলীয় ভাবে কেন্দ্রীয় মন্ত্রী, রামলক্ষ্মণ সিং যাদব, সারমন্ত্রী এবং প্রনব মুখোপাধ্যায়ের সঙ্গে কথা বলেছি। তাঁরা ভাবছেন বলে জানিয়েছেন। এখানে লক্ষ্মণ বাবু যে প্রস্তাবটি পাঠ করলেন, তার আগে একটি কথা জেনে নিতে চাই—হলদিয়াতে ওঁর অত্যাচার বন্ধ হবে তো? ওখানে এক ঝুড়ি মাটি কাটতে গেলে লক্ষ্মণবাবুর চাঁদা দিতে হয়। এই যেখানে হলদিয়ার অবস্থা, যেখানে পথ চলতে গেলে লক্ষ্মণবাবুর ঠিকানা লিখে দিতে হয়, এই যদি হলদিয়ার পরিকাঠামো হয় এবং হলদিয়া যদি লক্ষ্মণ বাবুর জমিদারিতে রূপান্তরিত হয়, তাহলে সেখানে কি করে কাজ হবে? আমি এখানে একটি পুরানো স্মৃতির কথা উথাপন করি, আমি ওঁকে দুঃখ দিতে চাই না, ওঁর একজন সহোদর, ঘনিষ্ঠ আত্মীয় হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনে অক্সিজেন কম্প্রেসর ফাটিয়ে দিয়েছিলেন এবং কোটি টাকা নষ্ট হয়েছিল। তদানীন্তন মন্ত্রী রামচন্দ্র রথ এটির উদ্বোধন করতে গিয়ে চলে যেতে হয়েছিল। কারণ অক্সিজেন কম্প্রেসরটি ফেটে গিয়েছিল। আমরা লক্ষ্মণ বাবুর সঙ্গে একমত। কারণ আমরা একসঙ্গে স্বাক্ষর করেছি। কংগ্রেসের গ্রেট কনসার্ন, দুধে জলে নয়, বাংলার বুনিয়াদ গড়ার জন্য, বাংলার অর্থনীতির স্বার্থে, সমস্ত রুগ্ন কলকারখানাকে পুনরুজ্জীবিত করার জন্য—ওঁদের মতো রাজনৈতিক অন্ধ বিরোধিতার পথ ছেড়ে—সঠিক উন্নয়নমুখি কোনও প্রকল্পে আমরা একসঙ্গে আছি। কেন্দ্রের সঙ্গে আলোচনা সাপেক্ষে, রাজ্যের স্বার্থে এই প্রস্তাবকে পাস করে আমরা একসঙ্গে দিল্লিতে গিয়ে প্রধানমন্ত্রী সহ কেন্দ্রীয় শিল্পমন্ত্রী, রেলমন্ত্রীর কাছে এই দাবি তুলি। এই কথা বলে, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটির জন্য আমাদের নির্দ্ধারিত সময় একটা পাঁচ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। সেজন্য আমি আরও দশ মিনিট সময় বাড়িয়ে নিতে চাই। আশা করি আপনাদের সকলের এতে সম্মতি আছে?

(ভয়েস ঃ হ্যাঁ, আছে।)

**(এই সময়ে দশ মিনিট সময় বাড়ানো হয়।)**

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কিছু মানুষ আছে যারা জ্ঞানপাপী, সবকিছু জেনেও বিভ্রান্তিকর কিছু কথা বলেন। আমাদের বন্ধু মানসবাবু সেইভাবে তাঁর বক্তৃতা শেষ করলেন। গতকাল মানসবাবু হলদিয়ার দুর্গাচকে বক্তৃতা দিয়েছিলেন শ'পাঁচেক লোকের সামনে। সেখানে পথসভার ঢঙে যে ভাবে বক্তৃতা দিয়েছিলেন, ঠিক সেই একই ভাবে এখানে তাঁর বক্তব্য রাখলেন। তাঁকে ধন্যবাদ যে, তিনি এই প্রস্তাবটি গ্রহণ করেছেন। শোভনদেববাবু শ্রমিক নেতা। তাঁর মালিকের সঙ্গে ঘেঁষাঘেষি আছে। তাঁর কণ্ঠ থেকে মালিকের কণ্ঠস্বর শোনা যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমস্ত দোষ নন্দ ঘোষের উপরে চাপানো হচ্ছে, যেন সমস্ত দায়ী ওই শ্রমিক শ্রেণী। শ্রমিক অসন্তোষের জন্যে যেন রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলো বন্ধ হয়ে গেল। এই সংস্থাগুলো বেসরকারি মালিকানায় যখন ছিবড়ে অবস্থায় এসে গেছিল এবং রুগ্ন হয়ে

গেছিল তখন সেগুলো কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করে। পুরনো যন্ত্রপাতি এবং বাজারমন্দা থাকার জন্যে রুগ্ন হয়ে গেছে। এখন এগুলো আধুনিকীকরণ করার দরকার, পুনরুজ্জীবিত করার দরকার। বিরোধী দলের সদস্যদের জ্ঞাতার্থে জানাচ্ছি যে, রিজার্ভ ব্যাঙ্ক এইসব রুগ্ন কারখানা, বন্ধ কারখানা সম্পর্কে সমীক্ষা করে রিপোর্ট দিয়েছে। সেই সমীক্ষার রিপোর্ট হল যে, যেসব কারখানা বন্ধ হয়ে গেছে বা রুগ্ন হয়েছে তার অন্যতম বা ৯৮ পারসেন্ট কারণ হচ্ছে কর্তৃপক্ষের পরিচালনার ক্ষেত্রে অপদার্থতা এবং বাজার ঠিকমতো না পাওয়া। আরেকটা কারণ হচ্ছে পুঁজি ঠিকমতো না পাওয়া, এবং কারখানার স্থানান্তরিতকরণও হচ্ছে রুগ্ন বা বন্ধ হওয়ার কারণ। এগুলো হচ্ছে অন্যতম কারণ আর দুভাগ হচ্ছে শ্রমিক অসন্তোষের জন্য এবং বিদ্যুৎ ঘাটতি জনিত কারণে। রিজার্ভ ব্যাঙ্ক তো বামফ্রন্ট সরকার পরিচালিত নয়, তাদেরই সমীক্ষা। আমি সেটাই আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে আজ পর্যন্ত কোনও কারখানা শ্রমিক অসন্তোষের জন্যে রুগ্ন হয়ে গেছে বা বন্ধ হয়ে গেছে একথা বলা যাবে না। এর মূল কারণ হচ্ছে, যে পরিমাণ অর্থ বিনিয়োগ করা দরকার সেই পরিমাণ অর্থ বিনিয়োগ করা হয়নি, নতুন যন্ত্রপাতি কাজে লাগানোর দরকার ছিল তা হয়নি। তারপরে ভর্তুকির কথা হচ্ছে, আমরাও ভর্তুকির পক্ষে নয়। সরকারি কোষাগার থেকে বছরের পর বছর কারখানা চালু রাখতে টাকা তোলা হবে এ হতে পারে না এবং আমরা তা চাইও না। সেইকারণে আমরা পুনরুজ্জীবিত করার জন্য বলেছিলাম। সেই কারণে একটা প্যাকেজ তৈরি করা হয়েছে, তাতে নতুন প্রযুক্তি কাজে লাগিয়ে রুগ্ন কারখানাকে আধুনিকীকরণ করা এবং যে সমস্ত শ্রমিক উদ্বৃত্ত আছে তাদের ট্রেনিং দিয়ে কাজে লাগানোর ব্যবস্থা করা হোক। আমাদের মুখ্যমন্ত্রী এই প্রস্তাব প্রধানমন্ত্রীর কাছে গত ৯ই জুন, ১৯৯২ সালে দিয়েছিলেন। আমাদের শ্রম দপ্তর কেন্দ্রীয় সরকারকে বলেছিল যে কেন্দ্রীয় সরকার এবং বিভিন্ন ইউনিয়নের প্রতিনিধিবর্গ এবং ম্যানেজমেন্টের সঙ্গে ত্রিপাক্ষিক একটা বৈঠক করা হোক, তাতে আলোচনা হবে এবং সেই আলোচনার উপরে ভিত্তি করেই বি আই এফ আরের কাছ থেকে রুগ্ন শিল্পগুলোর অনুমোদন করিয়ে আনা হবে। কিন্তু তার কিছুই তো হল না, উপরন্তু সাইকেল কর্পোরেশন, এম এম সি ইত্যাদি কারখানা তুলে দেওয়ার কথা হচ্ছে। হলদিয়া ফার্টিলাইজার অর্থাৎ এইচ, এম সির কতগুলো ইউনিটের ব্যাপারে দুরহিত কমিটি কতগুলো সুপারিশ করেছিল। সেখানে গ্রুপ অফ মিনিস্টারস মিলে দুর্গাপুর, নামরূপ, বারৌণী সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করা হল কিন্তু হলদিয়া সার কারখানা সম্পর্কে কোনও কথাই বললেন না। বরং তুলে দেওয়ার চক্রান্ত চলছে। হলদিয়া সার কারখানা বিশাল কারখানা। এই কারখানায় যদি নতুন যন্ত্রপাতি দিয়ে এটাকে পুনরুজ্জীবিত করা যায় তাহলে পশ্চিমবঙ্গের অনেক সমস্যার সমাধান হবে এবং অর্থনীতিও চাঙ্গা হয়ে উঠবে। আমরা রাষ্ট্রায়ত্ত শিল্পের প্রসারতা চাই। রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা মানে গোটা দেশের অর্থনীতিতে স্বনির্ভরতার বুনিয়াদ তৈরি করা। যত বেশি রাষ্ট্রায়ত্ত শিল্প দেশে থাকবে তত বেশি অর্থনৈতিক দিক থেকে রাজ্য স্বনির্ভর হতে পারবে। বিদেশের উপরে নির্ভরশীলতা থাকবে না। রাষ্ট্রায়ত্ত সংস্থা মানে সাম্রাজ্যবাদ পরিচালিত বহুজাতিক সংস্থার প্রতি চ্যালেঞ্জ। সেইকারণে আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু আমাদের দেশে মিশ্র অর্থনীতি চালু করেছিলেন। এবং আমাদের যে বেসিক ইণ্ডাস্ট্রিজ এবং কোর ইণ্ডাস্ট্রিজ আছে সেগুলো রাষ্ট্রায়ত্ত শিল্প হিসাবে গড়ে তোলার উদ্যোগ নিয়েছিলেন। তার বক্তব্য ছিল যে সাম্রাজ্যবাদী পরিচালিত বহুজাতিক সংস্থাগুলো যাতে এখানে ঘাঁটি করে

আমাদের দেশের সম্পদ লুঠ করে নিয়ে গিয়ে তাকে ছিবড়ে করে নিতে না পারে। সেইকারণে তিনি রাষ্ট্রায়ত্ত শিল্প গড়ে তোলার কথা বলেছিলেন এবং সেই ভাবে গড়েও উঠেছিল। আজকে যদি আমাদের এই রাষ্ট্রায়ত্ত শিল্প বন্ধ হয়ে যায় বা সেগুলো প্রসারিত না হয় তাহলে আমাদের দেশের অর্থনৈতিক স্বনির্ভরতার বুনিয়াদ বিকশিত হবে না।

[1-10 – 2-00 p.m.(Including Adjournment)]

আমরা বহু-জাতিক সংস্থার কাছে আমাদের সার্বভৌমত্ব, স্বনির্ভরতা বিক্রয় করে দেব এটা হল ভয়ের কারণ, ভীতির কারণ। সেই জন্য আমরা মনে করি, সকলকে যৌথ ভাবে আন্দোলন করতে হবে। আই. এন. টি. ইউ. সি. কংগ্রেস-এর শ্রমিক সংগঠন। আমরা তাদের সঙ্গে যৌথ ভাবে বহু কর্মসূচি গ্রহণ করেছি কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা দেখেছি ওঁদের মধ্যে একটা দোদুল্যমানতা আছে। ওঁরা যৌথ আন্দোলনের কর্মসূচি সই করলেন কিন্তু মাঠে-ময়দানে গেলেন না। বন্ধ কলকারখানা, বা শিল্প খোলার দাবিতে কোনও সেমিনার বা কনভেনশনে থাকেন না। ওঁরা শ্রমিকদের জমায়েতে পাঠালেন না। মানসবাবু বললেন, রাজনীতির কথা ছেড়ে অর্থনীতির কথা বলুন। যাই হোক, আমি এই দোদুল্যমানতা কাটানো[illegible] মাননীয় সদস্যদের অনুরোধ করব। তাছাড়া বিরোধী দলের সদস্যরা এই প্রস্তাবে একমত হয়েছেন, তাই তাঁদের অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি এবং আগামীদিনে বিধানসভার বাইরে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে মজবুত করার জন্য, শিল্পায়নের জন্য এবং পশ্চিমবঙ্গকে বাঁচানোর জন্য যৌথ আন্দোলনে আপনারা অংশ গ্রহণ করবেন এবং আশা করছি সকলেই এই প্রস্তাবকে সমর্থন করবেন। এইবলে আরেকবার এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

দি মোশন অফ শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ দ্যাট—"যেহেতু, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে অবস্থিত ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্পসংস্থাকে রুগ্ন হিসেবে ঘোষণা করেছেন যেগুলিতে লক্ষাধিক শ্রমিক কর্মরত আছেন;

যেহেতু, ১৭টি সংস্থা যেমন (১) ভারত ব্রেক্স অ্যাণ্ড ভালভস, (২) ন্যাশনাল ইনস্ট্রুমেন্টস, (৩) রিহ্যাবিলিটেশন ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন, (৪) বিকো লরী, (৫) টায়ার কর্পোরেশন অফ ইণ্ডিয়া, (৬) সাইকেল কর্পোরেশন অফ ইণ্ডিয়া, (৭) ভারত অপথালমিক অ্যাণ্ড গ্লাস, (৮) মাইনিং অ্যাণ্ড অ্যালায়েড মেশিনারি কর্পোরেশন, (৯) ভারত প্রসেস অ্যাণ্ড মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং, (১০) ওয়েবার্ড ইণ্ডিয়া, (১১) ব্রেথওয়েট অ্যাণ্ড কোং, (১২) ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন, (১৩) ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারিং কর্পোরেশন, (১৪) বেঙ্গল কেমিক্যালস, (১৫) বেঙ্গল ইম্যিউনিটি, (১৬) স্মিথ স্টানিস্ট্রীট ফার্মাসিউটিকালস এবং (১৭) হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন—(এ) হলদিয়া ইউনিট ও (বি) দুর্গাপুর ইউনিট প্রভৃতিকে বি. আই. এফ. আর.-এ পাঠানো হয়েছে এবং ইতিমধ্যে এম. এ. এম. সি. অ্যাণ্ড সাইকেল কর্পোরেশন অফ ইণ্ডিয়াকে তুলে দেওয়ার জন্য বি. আই. এফ. আর.-এ সিদ্ধান্ত গৃহীত হয়েছে।

যেহেতু, কেন্দ্রীয় সরকার (১) হুগলি ডক অ্যাণ্ড পোর্ট ইঞ্জিনিয়ারস, (২) জেসপ অ্যাণ্ড কোং, (৩) বি. বি. জে., (৪) বার্ন স্টাণ্ডার্ড, (৫) সি. আই. ডব্লিও. টি. সি., (৬) জে. সি.

আই., (৭) এন. বি. সি. স., (৮) গার্ডেনরিচ শিপ বিল্ডার্স অ্যাণ্ড ইঞ্জিনিয়ারস, (৯) অ্যান্ড্রুইউল এবং (১০) হিন্দুস্থান স্টীল কনস্ট্রাকশন লিঃ প্রভৃতি সংস্থার পুনর্গঠন ও আধুনিকীকরণের জন্য কোনও উদ্যোগ না নেওয়ার জন্য হাজার হাজার শ্রমিক স্বেচ্ছা-অবসর নিতে বাধ্য হয়েছেন;

যেহেতু, এই শিল্পগুলি সম্পর্কে কেন্দ্রীয় সরকার ইতিবাচক পদক্ষেপ গ্রহণ না করলে রাজ্যে বি-শিল্পায়নের আশঙ্কা দেখা দিতে পারে;

যেহেতু, রুগ্ন সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করার আবেদন সম্বলিত মুখ্যমন্ত্রীর চিঠির পরিপ্রেক্ষিতে প্রধানমন্ত্রীর দেওয়া আশ্বাস অনুযায়ী ত্রিপাক্ষিক কমিটি কর্তৃক সংস্থাগুলি পরীক্ষিত এবং পরীক্ষালব্ধ রিপোর্ট বি. আই. এফ. আর.-এর মাধ্যমে অনুমোদনের বিষয়টি অনুসৃত হচ্ছে না;

যেহেতু, ঐ সংস্থাগুলি আধুনিকীকরণের জন্য অর্থ বরাদ্দ করা হচ্ছে না;

যেহেতু, ঐ সংস্থাগুলিকে উপেক্ষা করে গ্লোবাল টেণ্ডার-এর মাধ্যমে বেসরকারি ও বিদেশি সংস্থার অনুপ্রবেশের পথ সুগম করার চেষ্টা হচ্ছে এবং বিশেষত রেলওয়ে দপ্তর ওয়াগন প্রস্তুতকারক সংস্থাগুলিকে ওয়াগন সরবরাহের অর্ডার না দিয়ে বিদেশি এবং বেসরকারি সংস্থা থেকে কেনার প্রচেষ্টা নিচ্ছে ও সার কারখানাগুলির পুনরুজ্জীবন না করে বিদেশ থেকে হাজার হাজার কোটি টাকার সার আমদানি করা হচ্ছে;

যেহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে—

(ক) উক্ত সংস্থাগুলির পুনরুজ্জীবনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হোক; এবং

(খ) ওয়াগন প্রস্তুতকারক সংস্থাগুলিকে পুনরুজ্জীবনের লক্ষ্যে পর্যাপ্ত ওয়াগন অর্ডার দেওয়া হোক।

এছাড়া উপরোক্ত দাবিগুলি নিয়ে প্রধানমন্ত্রীসহ সংশ্লিষ্ট মন্ত্রীর সাথে আলোচনার জন্য এই সভা একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

was then put and carried.

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

**(গোলমাল)**

**(Shri Subrata Mukherjee rushed to Speaker's Podium)**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি হাউস অ্যাডজোর্ণ করুন। এটা নজিরবিহীন ঘটনা, একজনও মন্ত্রী হাউসে নেই।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ কৃপাসিন্ধু সাহা আপনি একটু দেখুন, কোনও মন্ত্রী নেই।

(গোলমাল)

সুব্রত বাবু ঠিকই বলেছেন, একজনও নেই, একজন মন্ত্রীর থাকা দরকার, নন-অফিসিয়াল হলেও থাকা দরকার। যাইহোক মন্ত্রী এসে গিয়েছেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, আপনি ওদের [**] দিন। একজন মন্ত্রীও হাউসে ছিলনা, হাউস চলছে।

(গোলমাল)

**Shri Tapan Hore rushed to speaker's podium**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ হোড়, প্লীজ গো টু ইয়োর সিট। ইনডিসেন্ট কথাটা বাদ যাবে। ডাঃ মানস ভূঁইয়া আপনি আপনার মোশন মুভ করুন।

## MOTION UNDER RULE 185

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবং আমাদের অন্যান্য মাননীয় সদস্যরা যে প্রস্তাবটা এখানে এনেছি সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, আমি মুভ করছি।

যেহেতু, পশ্চিমবঙ্গে বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজেস্ট্রিকৃত শিক্ষিত বেকার যুবক-যুবতীর সংখ্যা প্রায় ৬০ লক্ষে পৌঁছেছে;

যেহেতু, বিগত কয়েক বছরে রাজ্যে বেকার যুবক-যুবতীদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা হয়নি,;

যেহেতু, কেন্দ্রীয় সরকারের ও রাজ্য সরকারের স্বনিযুক্তি কর্ম-পরিকল্পনাগুলি বিগত কয়েক বছরে সঠিকভাবে রূপায়িত হয়নি;

যেহেতু, ভারতের প্রধানমন্ত্রী বেকার যুবক-যুবতীদের স্বনির্ভর করে তোলার জন্য সারা দেশে একটি বিশেষ পরিকল্পনা পি. এম. আর. ওয়াই বা প্রধানমন্ত্রী রোজগার যোজনা' চালু করেছেন;

যেহেতু, পশ্চিমবঙ্গে এই পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব রাজ্য সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর, জেলা শিল্পকেন্দ্র ও পশ্চিমবঙ্গে অবস্থিত বিভিন্ন জাতীয়করণ করা ব্যাঙ্কগুলির উপর ন্যস্ত;

যেহেতু, অদ্যাবধি রাজ্যের বিভিন্ন জেলার পি. এম. আর. ওয়াই-এর লক্ষ্যমাত্রা অনুযায়ী

ব্যাঙ্কের সহযোগিতায় প্রকল্পগুলি মঞ্জুর করে বেকার যুবক-যুবতীদের অর্থ বরাদ্দ অত্যন্ত ধীর গতিতে চলছে।

যেহেতু, এই রাজ্যে অবস্থিত জাতীয়করণ করা ব্যাঙ্কগুলির বিভিন্ন শাখা কর্মকর্তারা বিভিন্ন অজুহাতে জেলায় জেলায়, ব্লকে ব্লকে পি. এম. আর. ওয়াই-এর প্রকল্পগুলিকে বাতিল করে দিচ্ছেন;

যেহেতু, এইভাবে একের পর এক পি. এম. আর. ওয়াই প্রকল্পগুলি ব্যাঙ্ক কর্তৃপক্ষের দ্বারা বাতিল হওয়ার ফলে এই প্রকল্পের উদ্দেশ্য স্বাভাবিকভাবেই বিঘ্নিত হতে চলেছে;

সেহেতু এই সভা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে রাজ্যের অর্থ ও ক্ষুদ্র কুটির শিল্পদপ্তর যেন কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে যোগাযোগ করে এই রাজ্যে ব্যাঙ্ক কর্তৃপক্ষকে পি. এম. আর. ওয়াই প্রকল্পগুলি মঞ্জুরির জন্য কার্যকর ব্যবস্থা নিতে বলেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পরে আমার বক্তব্য রাখব। তবে এই প্রস্তাব মুভ করতে গিয়ে মূল মুখবন্ধের বিষয়টা হল এই যে, আমরা খুব বিপজ্জনক, ভয়ঙ্কর অবস্থার মধ্যে এই রাজ্যে আছি। একদিকে এই রাজ্য সরকারের চূড়ান্ত অবহেলা এবং অপদার্থতা এবং জাতীয়করণকারি ব্যাঙ্কগুলির চূড়ান্ত অনীহা এবং অদ্ভুত মানসিকতা যা আমরা এখন বিশ্লেষণ করে পাচ্ছি না। এই রাজ্যে স্বনিযুক্তি কর্মপ্রকল্পগুলি সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে সব চাইতে নিচু জায়গায় নামিয়ে দিয়েছে। এটা একটা বিপজ্জনক দিক। সেটা মাথায় রেখে আমরা সার্বিকভাবে আশা করব সবাই মিলে এটাকে সমর্থন করবেন। এটা কোন রাজনীতির ব্যাপার নয়, লক্ষ লক্ষ বেকার যুবক-যুবতীর স্বার্থ আজকে জড়িত এই প্রস্তাবে। তাই আমি ভীষণভাবে আশা পোষণ করব আমার এই প্রস্তাবকে হাউসের সমস্ত সদস্যরা ভালোভাবে বিশ্লেষণ করে এই প্রস্তাবকে সমর্থন করতে এগিয়ে আসুন। যদি এই প্রস্তাবকে আমরা সবাই মিলে গ্রহণ করি এবং রাজ্য সরকারের কাছে দাবি করি আপনারা নড়েচড়ে বসুন এবং জাতীয়করণকারি ব্যাঙ্কগুলো যে অনীহা দেখাচ্ছে এবং বিপজ্জনক কার্যকলাপের যে প্রভাব আসছে এই প্রস্তাবের মধ্যে দিয়ে তাদের আমরা হুশিয়ারি করে দিতে চাই। আমি আমার বক্তব্য পরে রাখব। আমি অন্যান্য সদস্যদের বক্তব্য আহ্বান করছি এবং আশা পোষণ করছি এই হাউসের সমস্ত সদস্যরা এই প্রস্তাবকে সমর্থন করে, সঠিক সময়ে এই সভা থেকে এই প্রস্তাবকে গ্রহণ করে যাতে আমরা কার্যকর রূপ দিতে পারি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি অ্যামেণ্ডমেন্টটাকে মুভ করছি।

(i) in paragraph 1, line 2, for the words "৬০ লক্ষে" the words "৫০ লক্ষে" be substituted.

(ii) for the paragraphs 2 and 3 the following be substituted—

"যেহেতু, গোটা দেশের মতো এ রাজ্যেও বেকার যুবক-যুবতীদের কর্মসংস্থানের যথেষ্ট সুযোগ সৃষ্টি করা যায়নি;

যেহেতু, কেন্দ্রীয় সরকারের ও রাজ্য সরকারের স্বনিযুক্তি কর্মপরিকল্পনাগুলি বিগত কয়েক বছরে সবক্ষেত্রে সঠিকভাবে রূপায়িত হয়নি;"

(iii) in paragraph 4, after the words "চালু করেছেন" the words "এবং রাজ্য সরকারও কর্মসংস্থান সৃষ্টির প্রশ্নে যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন;" be added.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা হল মাননীয় সদস্য মানস বাবু এবং অন্য কয়েকজন যে প্রস্তাব উত্থাপন করেছেন তার উপর আমি কিছু সংশোধনী উত্থাপন করেছি, আমি আশা করছি এই সংশোধনী প্রস্তাব তারা সমর্থন করবেন এবং গ্রহণ করবেন। এই সংশোধনী মাধ্যমে আমরা একটা প্রস্তাব নিতে পারব যে সমস্যার কথা উল্লিখিত হয়েছে এই প্রস্তাবে সেটা খুবই গুরুত্বপূর্ণ। রাজ্যের বেকার যুবক-যুবতীদের ক্ষেত্রে এবং সবার ক্ষেত্রে। এই প্রস্তাবে ব্যাঙ্কগুলির ভূমিকার কথা বলা হয়েছে এবং বলা হয়েছে ব্যাঙ্কের যারা কর্তৃপক্ষ তার বিশেষ মানসিক গঠনের জন্য এটা হচ্ছে। আমি মানসবাবুকে বলছি এটা মানসিক গঠনের দিক না। রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে একটা প্রাইওরিটি সেক্টর, অগ্রাধিকার প্রাপ্ত ক্ষেত্রের মধ্যে বেকার যুবক-যুবতীদের কর্মসংস্থানের বিষয়টা অন্তর্ভুক্ত ছিল। কিন্তু নরসিংহম কমিটির রিপোর্টে মূল কথা হচ্ছে যে প্রাইওরিটি সেক্টরে ব্যাপারটা উঠে যাবে। তাই ব্যাঙ্ক থেকে আস্তে আস্তে সেটা বিলোপ করা হচ্ছে। সুতরাং এটা ব্যাঙ্ক ম্যানেজমেন্টের মানসিক গঠন নয়। নয়া অর্থনীতিতে ব্যাঙ্ক ব্যবস্থা সম্পর্কে নরসিংহম কমিটির রিপোর্টের সাথে ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রেসক্রিপশন হুবহু মিলে যায়। তারই একটা গৃহীত নীতি হল প্রাইওরিটি সেক্টর তুলে দেওয়া। বেকার যুবক-যুবতীদের কর্মসংস্থানের উদ্দেশ্যে ব্যাঙ্ক যা করত সরকারি নীতির হিসাবে তা আর হবে না। যদি বিরোধিতা করতে হয় তাহলে নরসিংহম কমিটির রিপোর্টের বিরোধিতা করতে হবে। মানসবাবু তার দ্বিতীয় বক্তব্যে যে বিষয়টি উত্থাপন করেছেন সেটি খুবই গুরুত্বপূর্ণ যে বেকারের সংখ্যা বাড়ছে।

[2-10 – 2-20 p.m.]

এই বেকারের সংখ্যা কমানোর জন্য বা বেকার যুবকদের কর্মবিনিয়োগের জন্য প্রধানমন্ত্রীর রোজগার যোজনার উপর তিনি প্রধানত গুরুত্ব দিয়েছেন। প্রধানমন্ত্রীর রোজগার যোজনা—এটা নিয়ে আমাদের বিন্দুমাত্র কোনও সন্দেহ নেই যে এটা এমন একটা প্রকল্প যেটা সত্যি সত্যি বাস্তবায়িত হলে বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে কিছু কাজ হতে পারে। এই প্রসঙ্গে আমি তাকে জিজ্ঞাসা করি, আমাদের দেশে—আমাদের রাজ্যের কথা ছেড়েই দিন—রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা যেখানে ৩ কোটি ৬৬ লক্ষ সেখানে ১৯৯৩-৯৪ সালে প্রধানমন্ত্রীর রোজগার যোজনায় কেন্দ্রীয় সরকারের টার্গেট মাত্র ৮০ হাজার কেন? আমি এই তথ্যটা ইকনমিক সার্ভে থেকে দিচ্ছি। এটা আমরা ছাপাই না, কেন্দ্রীয় সরকার এটা ছাপান এবং সেখান থেকে কোট করেই বলছি যে আমাদের বেকারের সংখ্যা হচ্ছে ৩ কোটি ৬৬ লক্ষ আর এ ক্ষেত্রে টার্গেট হচ্ছে মাত্র ৮০ হাজার। এই যদি অবস্থা হয় তাহলে কি করে কাজ হবে? আর মানসবাবু খুব

কারেক্টলি বলেছেন যে এই ৮০ হাজার টার্গেট যেটা রাখা হয়েছে সেটাও রিয়েল অ্যাচিভমেন্ট হচ্ছে না। আমি বিরোধী দলকে বলব, আপনারা জওহর রোজগার যোজনার সঙ্গে প্রধানমন্ত্রীর রোজগার যোজনাকে মিলিয়ে ফেলবেন না। প্রধানমন্ত্রীর রোজগার যোজনার টার্গেট হচ্ছে ৮০ হাজার আর হয়েছে মাত্র গোটা দেশে গত বছর ৩৬ হাজার। তাহলে মুল সমস্যার গায়ে ন্যূনতম আঁচড় কাটবার পর্যন্ত উদ্যোগ এই প্রধানমন্ত্রীর রোজগার যোজনার মধ্যে দিয়ে করা হয়নি। স্যার, আপনি শুনলে অবাক হবেন যে ১৯৯৪-৯৫ সালে, যে বছরটা আমরা শেষ করতে যাচ্ছি সেই বছর টার্গেট ছিল ৪ লক্ষ ৪০ হাজার আর নভেম্বর মাস পর্যন্ত অ্যাচিভড হয়েছে মাত্র ৩১ হাজার। অর্থাৎ বছরের প্রথম ৮ মাসে অ্যাচিভড হয়েছে মাত্র ৩১ হাজার। প্রধানমন্ত্রীর রোজগার যোজনাতে প্রধানমন্ত্রীর স্বদিচ্ছা খুব ভাল ভাবে প্রকাশিত হয়েছে কিন্তু তার যা টার্গেট এবং রিয়েল অ্যাচিভমেন্ট তাতে এই বেকার সমস্যার গায়ে ন্যূনতম আঁচড় কাটা যাবেনা—এটাই হচ্ছে বাস্তব ঘটনা। সুব্রতবাবুরা দুটিকে গুলিয়ে ফেলছিলেন। জহর রোজগার যোজনা যেটা রিয়েলি গ্রামাঞ্চলে কর্মসংস্থান সৃষ্টি করতে পারে এই ইকনমিক সার্ভে বলছে এ বছর এতে টার্গেট হচ্ছে ১০৩.৭ কোটি ম্যানডেজ তৈরি করার আর নভেম্বর মাস পর্যন্ত সারা দেশে হয়েছে মাত্র ৪৭ কোটি ম্যানডেজ। অর্থাৎ প্রথম ৮ মাসে লেস দ্যান ৪৫ পারসেন্ট—এটাই হচ্ছে পরিসংখ্যান কাজেই জওহর রোজগার যোজনা থেকেও কর্মসংস্থান তৈরি করার ব্যাপারটা খুব বেশি এগুচ্ছে না। স্যার, স্বনিযুক্তি প্রকল্প একটা দেশ বা একটা রাজ্যের বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে মার্জিনাল কিছু ভূমিকা পালন করতে পারে কিন্তু এটা কখনও হতে পারে না যে একটা দেশে কলকারখানা বন্ধ হচ্ছে, নতুন কল কারখানা হচ্ছে না আর বেকার সমস্যা স্বনিযুক্তি প্রকল্প নিয়ে সমাধান হচ্ছে। এটা কখনও বাস্তব চিন্তা নয়। বেকার সমস্যা সমাধানের মূল জায়গা হচ্ছে কলকারখানা। মানসবাবু তার বলার মধ্যে রাজ্যসরকার সম্পর্কে উষ্মা প্রকাশ করেছেন। ওর সেই অধিকার আছে, উনি করেছেন, তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু মানসবাবুকে জিজ্ঞাসা করি, বলুনতো, পশ্চিমবাংলায় কাজের সুযোগ সৃষ্টি করাতে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি? এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যের দৃষ্টি কয়েকটি পরিসংখ্যানের প্রতি আকৃষ্ট করব। ১৯৮০ সালে এই রাজ্যে কেন্দ্রীয় সংস্থায় নিযুক্ত ছিল ৪ লক্ষ ৫১ হাজার জন মানুষ। তার ১২ বছর পরে ১৯৯৩ সালে সেই সংখ্যাটা কমে দাঁড়িয়েছে ৪ লক্ষ ১৬ হাজারে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা বাড়ছে অথচ আমাদের কেন্দ্রীয় সরাকারি সংস্থায় কর্মরত মানুষ ৪ লক্ষ ৫১ হাজার থেকে কমে গিয়ে হয়েছে ৪ লক্ষ ১৬ হাজার।

(ভয়েস ঃ- রাজ্যের কথা বলুন।)

আমি আমাদের রাজ্যের কথাও নিশ্চয় বলব। আমার এই অভ্যাসটা আছে যে কেন্দ্রের কথা বললে তার পাশে রাজ্যের কথাটাও বলি। আমাদের রাজ্যসরকারের ক্ষেত্রে এই সংখ্যাটা ছিল ৩ লক্ষ ৬৬ হাজার, এখন বেড়ে হয়েছে ৪ লক্ষ ৩৫ হাজার। আধা সরকারিতে ছিল ৬ লক্ষ ৫১ হাজার, বেড়ে হয়েছে ৭ লক্ষ ৩ হাজার, স্বশাসিত সংস্থায় ছিল ১১ লক্ষ ২১ হাজার, বেড়ে হয়েছে ১৭ লক্ষ। তাহলে দেখা যাচ্ছে রাজ্যসরকারের উদ্যোগে বেড়েছে ৬ লক্ষ আর কেন্দ্রীয় সরকারের উদ্যোগে কমেছে ৪৫ হাজার। এবং এর মধ্যে একটা বিষয় আছে।

আমি প্যারোকিয়্যাল নই সুব্রত বাবু জানেন, রাষ্ট্রায়ত্ত শিল্পের ক্ষেত্রে একটা নতুন প্রবণতা দেখা দিয়েছে। পশ্চিমবাংলায় অবস্থিত শিপিং কর্পোরেশন অব ইণ্ডিয়া, তার অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে বম্বে থেকে, তাদের ট্রান্সফার করে কলকাতায় পাঠানো হচ্ছে। আজকে আমাদের রাজ্যের বাস্তব চিত্রটা কী সেটা আমাদের বুঝতে হবে। সবচেয়ে বড় কথা, কর্মহীন মানুষের মধ্যে একটা বড় অংশ থাকে গ্রামে। কিছু দিন আগে বাজেট হয়ে গেল। সুব্রতবাবুরা বললেন এবং আনন্দবাজারেও হেড লাইন দেওয়া হল যে গ্রামের উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার জোর দিয়েছে। আমার গত বছরের বাজেটে রিভাইজড এস্টিমেট ছিল গ্রাম উন্নয়নের ক্ষেত্রে ৭ হাজার ৩৬ কোটি টাকা। আর এবারের বাজেটে বরাদ্দ হয়েছে ৭ হাজার ৭১৮ কোটি টাকা। বাড়ার হার কত হল, ৫.২ শতাংশ। আর মুদ্রাস্ফীতি হল ১১.৫ পারসেন্ট, আর বৃদ্ধির হার হল ৫.৫ পারসেন্ট। অর্থাৎ গ্রাম উন্নয়নের ক্ষেত্রে আমাদের অর্থ মন্ত্রী মনোমোহন সিং বরাদ্দ বাড়াননি। আনন্দবাজারের হেড লাইনের রিয়্যাল চেহারাটা বেরিয়ে এল। এই যে জওহর রোজগার যোজনায় যেটা এফেক্টিভ মেজার ছিল, যেটা আমাদের গ্রামাঞ্চলে কাজ সৃষ্টি করত, গত বছর ৩ হাজার ৮৫৫, এবারে ৩ হাজার ৮৬২, ৭ কোটি টাকা মাত্র বরাদ্দ বেড়েছে, পারসেন্টের হারে এটা কোনও বৃদ্ধি নয়, যেখানে মুদ্রাস্ফীতির হার হচ্ছে ১১.৫ পারসেন্ট। এরপরেও আপনি বলবেন কেন্দ্রীয় সরকার গ্রামাঞ্চলে উন্নয়নের উপর জোর দিচ্ছেন? মানস বাবুর সঙ্গে আমার দ্বিমত নেই যে ব্যাঙ্কগুলো এর জন্য দায়ী। এই ব্যাপারে উদাসীন হবার কোনও সুযোগ নেই যে আমাদের রাজ্যের বিভিন্ন ডিপার্টমেন্টের ক্ষেত্রে ১০০ পারসেন্ট কাজ হচ্ছে, আমি সেটা মনে করি না। আমাদের নিজস্ব ক্রিটিসিজম আছে। ১০ বছর আগে একটা স্কীমের যে কস্টিং ধরা হয়েছিল, ১০ বছর পরে এখনও সেই পুরানো স্কীমগুলো চলছে, ব্যাঙ্কগুলোও ওল্ড সিস্টেমে চলছে, স্কীমগুলোও সেই ওল্ড সিস্টেমে চলছে, যার ফলে বাস্তবে একটা সমস্যার সৃষ্টি হচ্ছে। সুতরাং আমার মনে হয় উনি আমার অ্যামেণ্ডমেন্ট সম্পর্কে দ্বিমত হবেন না। যদি ব্যাঙ্কিং সিস্টেমকে চেঞ্জ করতে না পারি, কর্ম বিনিয়োগের ক্ষেত্রে যদি কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি পাল্টাতে না পারি, নরসিংহম কমিটির রিপোর্টের বক্তা যদি চেঞ্জ না করতে পারি তাহলে আমরা প্রস্তাবের পর প্রস্তাব নিতে পারি কিন্তু এফেকটিভলি কোনও লাভ হবে না। আমি যেটা বলতে চাই, আমাদের কেন্দ্রীয় সরকার কতকগুলো প্রকল্প ঘোষণা করেছেন। কিন্তু এই প্রকল্পগুলোর মধ্যে যেটা আপত্তিকর, এই প্রকল্পগুলোর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নিজস্ব অনুদান আছে, কিন্তু রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলো ঠিকমতো কাজ করছে না বলে এটা সফল হচ্ছে না। আমি বলতে চাই জওহর রোজগার যোজনার মতো প্রকল্প যেখানে বাড়ানো দরকার, এই প্রকল্পে টাকা না বাড়িয়ে জেনারেল অ্যাল্টমেন্ট বাড়ানো হচ্ছে। আমাদের অভিজ্ঞতা হচ্ছে ৭০ এর শেষ দিক থেকে স্পেসিফিক যার প্রকল্পগুলো জনগণের কাছে সত্যিকারের সাহায্য পেয়েছিল। কিন্তু আজকে যে সব প্রকল্প ঘোষণা করা হচ্ছে এটা স্ট্যাটিসটিক্যাল জাগলারি ছাড়া আর কিছুই নয়। সেই জন্য আমি আশা করব, আমার অ্যামেণ্ডমেন্ট মানস বাবু গ্রহণ করবেন এবং চূড়ান্ত ভাবে যারা এর জন্য দায়ী, তাদের আমরা তাহলে পিন পয়েন্ট করতে পারবে। এবং মানুষের কাছে কথাগুলো নিয়ে যেতে পারব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 – 2-30 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন—ভারতবর্ষের মাননীয় প্রধান মন্ত্রী বেকার যুবক-যুবতীদের স্বনির্ভর করে তোলার জন্য সারা দেশে একটা বিশেষ পরিকল্পনা পি. এম. আর. ওয়াই বা প্রধানমন্ত্রী রোজগার যোজনা চালু করেছেন, কিন্তু সেই পরিকল্পনা এ রাজ্যে ঠিক ঠিক কার্যকর হচ্ছে না। এই প্রস্তাবকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। দীর্ঘক্ষণ ধরে আমি মাননীয় সদস্য মানব মুখার্জির বক্তব্য শুনলাম। তিনি নরসিংহম্ কমিটির রিপোর্ট বাতিল করার দাবি জানিয়ে অ্যামেণ্ডমেন্ট দিয়েছেন এবং তাঁর এই অ্যামেণ্ডমেন্টটি যদি গ্রহণ করা হয় তাহলে তিনি অ্যামেণ্ডমেন্টসহ প্রস্তাবটি সমর্থন করতে রাজি আছেন বললেন। দ্বিতীয়ত তিনি রাজ্য সরকার পরিচালনাধীন সংস্থার এবং কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন সংস্থার কর্ম-সংস্থান সংক্রান্ত বেশ কিছু পরিসংখ্যান এখানে উপস্থিত করলেন। এই প্রসঙ্গে তিনি স্বীকার করলেন যে, জে. আর. ওয়াই বা জহওর রোজগার যোজনা কর্মসংস্থান সৃষ্টি করতে পারে। উনি এটা স্বীকার করেছেন বলে আমি ওঁকে ধন্যবাদ জানাচ্ছি। রাজীব গান্ধী যখন এই প্রকল্প চালু করেছিলেন তখন কিন্তু মানব-বাবুর সংগঠন ডি. ওয়াই. এফ. কলকাতা শহরের প্রকাশ্য রাজপথে স্লোগান দিয়েছিল, "জওহর রোজগার যোজনা, কংগ্রেসের ছলনা; জওহর রোজগার যোজনা, রাজীব গান্ধী ছলনা।" আর আজকে সেই প্রকল্পেরই যুক্তি-যুক্তা এবং কার্যকারিতা তিনি স্বীকার করলেন। এর জন্য আর একবার আমি ওঁকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে উনি বললেন, জে. আর. ওয়াই. কর্ম সংস্থান সৃষ্টি করতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানব-বাবুর এই বক্তব্যের পাশাপাশি আজকে পশ্চিম বাংলার কর্ম সংস্থানের অবস্থা কোথায় গিয়ে পৌছেছে দেখুন—আজকে পশ্চিমবঙ্গে শিক্ষিত বেকার যুবক-যুবতীর সংখ্যা প্রায় ৬০ লক্ষে পৌছেছে। মাননীয় প্রধানমন্ত্রী চালু করেছিলেন, পি. এম. আর. ওয়াই. বা প্রধানমন্ত্রী রোজগার যোজনা। তিনি প্রতিটি সভায় এবং প্রতিটি রাজ্যের মুখ্যমন্ত্রীদের বলেছিলেন, "আমাদের নিজেদের মধ্যে মতভেদ হচ্ছে, রক্তপাত হচ্ছে, অনেক কিছু হচ্ছে, কিন্তু আজকে ভারতবর্ষের গ্রামীণ মানুষের যদি মঙ্গল করতে হয়, তাদের কর্ম সংস্থানের ব্যবস্থা যদি করতে হয়, ভারতবর্ষকে যদি প্রগতির পথে নিয়ে যেতে হয় তাহলে প্রতিটি রাজ্যকে প্রতিটি উন্নয়ন যোজনা হাতে নিতে হবে। কারণ এগুলো নির্দিষ্ট কোনও পার্টির ব্যাপার নয়, এর মধ্যে কোনও প্রতিদ্বন্দ্বিতার ব্যাপার নেই। এই সমস্ত যোজনাগুলো বৃহৎ সংখ্যক জনগণের মঙ্গলের জন্য।" প্রধানমন্ত্রী প্রতিটি রাজ্যের মুখ্যমন্ত্রীদের নির্দিষ্টভাবে এই প্রকল্পগুলোকে গুরুত্ব দিয়ে কার্যকর করতে বলেছিলেন। যে যে দলই করুননা কেন, প্রত্যেককেই তিনি অনুরোধ করেছিলেন—গ্রাম এবং শহরের বেকার যুবক-যুবতীদের জন্য এই সমস্ত কর্ম সংস্থান প্রকল্পকে বাস্তবে রূপায়িত করার জন্য। স্যার, বামফ্রন্ট সরকার যেদিন এ রাজ্যে প্রথম ক্ষমতায় এসেছিলেন সেদিন থেকে আজ পর্যন্ত বেকার সমস্যাকে যদি আমরা স্ক্যান করে দেখি বা বিশ্লেষণ করে দেখি তাহলে দেখব যে, দিনের পর দিন বেকার সমস্যা পশ্চিম বাংলায় চূড়ান্ত পর্যায়ে এসে পৌছেছে। এ বিষয়ে আমরা যতই বলিনা কেন এই সরকারের কানে জল ঢোকে না। এই অবস্থায় কি করে এই সমস্যার সমাধান হবে। স্যার, যে প্রকল্পগুলোকে বামফ্রন্টের লোকেরা কংগ্রেসের ছলনা বলেছিলেন সেই প্রকল্পগুলো যদি চালু না থাকত

তাহলে আজকে এ রাজ্যের সরকার অচল হয়ে পড়ত। আজকে জে. আর. ওয়াই, এন. আর ওয়াই-র টাকা যদি না থাকে তাহলে পশ্চিমবঙ্গ অচল হয়ে যাবে। আমি সরকার পক্ষের সদস্যদের বলব, আপনারা নিজেদের বুকে হাত দিয়ে বলুন তো জে. আর. ওয়াই, এন. আর. ওয়াই, প্রভৃতি প্রকল্পের দ্বারা গ্রাম উন্নয়নের যে কাজ শুরু হয়েছে সেই কাজের ফলে গ্রামের মানুষের উপকার হচ্ছে কিনা? অথচ আপনারা এই প্রকল্পকে প্রয়াত প্রধান মন্ত্রী রাজীব গান্ধীর ছলনা বলে উপহাস করেছিলেন। মাননীয় প্রধান মন্ত্রী পশ্চিমবঙ্গ সহ ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলোকে এই প্রকল্পে কোটি কোটি টাকা পাঠিয়েছিলেন। সেই টাকা সামনে রেখে এ রাজ্যে আপনারা পঞ্চায়েতের কাজ চালাচ্ছেন। আমি মনে করি এ ক্ষেত্রে সমস্ত কৃতিত্ব নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের। পরবর্তীকালে বর্তমান প্রধানমন্ত্রী বললেন, 'যে সমস্ত যুবক-যুবতীরা ৮ম, ৯ম বা ১০ম শ্রেণী পর্যন্ত পড়েছেন তাঁদের জন্যও স্বনিযুক্তি কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে হবে।' সে অনুযায়ী ম্যাট্রিক স্ট্যাণ্ডার্ডের বেকার যুবক-যুবতিদের প্রত্যেকের জন্য ১ লক্ষ টাকা ঋণ দানের প্রকল্প তিনি ঘোষণা করলেন। 'সিউ' কমিটির রিপোর্টে ২৫ হাজার টাকা করে ঋণ দেবার কথা বলা হয়েছিল। পরে অ্যামেণ্ডমেন্ট করে বলা হল, যে কোনও বেকার যুবক বা যুবতী ১ লক্ষ টাকা পর্যন্ত ঋণ পাবে। তার মধ্যে ৭৫০০ টাকা ভরতুকী। এই টাকা নিয়ে পশ্চিমবঙ্গ সহ ভারতবর্ষের সব জায়গায় বেকার যুবক-যুবতিরা ছোট-খাট ব্যবসা করতে পারবে। পশ্চিমবাংলা সহ গোটা দেশে পি. এম. আর. ওয়াই প্রকল্প রূপায়ণের সম্পূর্ণ দায়িত্ব দেওয়া হয়েছে রাজ্য সরকার এবং ন্যাশনালাইজ ব্যাঙ্কগুলোর ওপর। পশ্চিমবঙ্গে এই দায়িত্ব দেওয়া হয়েছে, পশ্চিমবঙ্গ সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরকে, জেলা শিল্প কেন্দ্রগুলোকে এবং রাজ্যে যে বিভিন্ন ন্যাশনালাইজড ব্যাঙ্ক আছে সেই ব্যাঙ্কগুলোকে। আমাদের বিভিন্ন জেলায় লিড ব্যাঙ্কের যে মিটিং হয় সেই মিটিং-এ আমাদের ডাকা হয়, আমরা সেখানে যাই। লিড ব্যাঙ্ক রিপোর্ট সাবমিট করে। আজকে বিধানসভার মধ্যে এবং বিধানসভার বাইরে যারা পশ্চিমবাংলার সাফল্যের কথা বলছে, তাদের উদ্দেশ্যে বলি, কেন্দ্রের দেওয়া বহু টাকা ফেরৎ চলে যাচ্ছে। পি. এম. আর. ওয়াই এই প্রকল্পের মাধ্যমে যে কথা প্রাইম মিনিস্টার বলেছেন, যে বেকার যুবকদের ১ লক্ষ টাকা করে ঋণ দেব যে টাকা দিয়ে তারা বিভিন্ন ব্যবসা করবে—আপনারা দায়িত্ব নিয়ে বলুন তো—পশ্চিমবঙ্গে এই প্রকল্পের মাধ্যমে কত মানুষ উপকৃত হয়েছে? সরকারের কানে জল ঢুকছে না। আজকে পি. এম. আর. ওয়াই প্রকল্প রূপায়িত হলে বহু মানুষ উপকৃত হত। বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ৬০ লক্ষ বেকার মানুষের নাম নথিভুক্ত আছে। আজকে যারা অ্যপ্লাই করেছে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর তাদের দায়িত্ব নিচ্ছে না। ব্যাঙ্কগুলি যে ঠিকমতো কাজ করছে না সেটা আমি আডমিট করছি। কিন্তু আমি এই সরকারের মন্ত্রীদের কাছে আবেদন করব, অবিলম্বে এই প্রকল্প রূপায়নের জন্য রাজ্যের অর্থ দপ্তর ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের সঙ্গে কথা বলুন এবং কথা বলে ব্যাঙ্কের সঙ্গে কথা বলুন যাতে ব্যাঙ্কগুলি ঢিলেমি না করে। ব্যাঙ্ক ঢিলেমি করে কেন্দ্রীয় সরকার যে প্রকল্প রূপায়িত করতে চাচ্ছে, ব্যাঙ্ক তা ফেরৎ পাঠিয়ে দিচ্ছে। পাশাপাশি ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরও ব্যাঙ্কের কাছে পাঠাচ্ছে না। এরফলে কোটি-কোটি টাকা কেন্দ্রের ফেরৎ চলে যাচ্ছে। তাই বলছি, ডাঃ মানস ভূঁইয়া যে মোশন আজকে এই হাউসে নিয়ে এসেছেন সেই মোশনকে আপনারা সবাই সমর্থন করুন। সকলের সহযোগিতা নিয়ে সুখী-সমৃদ্ধ পশ্চিমবাংলা যাতে গড়ে তুলতে পারি তারজন্য আবেদন জানাচ্ছি।

[2-30 – 2-40 p.m.]

**श्री मनोहर तिरकी :** माननीय डिप्टी स्पीकर सर, माननीय सदस्य डा० मानस भुइया ने बेकारी के सम्बन्ध मे जो मोशन लाए है, उसे मोशन का रुप न देकर उसमे राजनितिक उदेश्य की पूर्ति करना चाहता है। चूकि जो विषय है वेकारी का, बेकारी तो दूर नही हो रहा है। उनके वक्तव्य से लगता है कि बेकारी तो दूर नही कर पाएगे, बेकारों को ही दूर करने जैसी बात है। बेकारी बढ़ती ही जा रही हैं। वो कह रहे थे ६० लाख बेकार है। लेकिन मै कहता हूँ कि ये ६० लाख तो शहरो से गुडें लोग है। ग्रामीण इलाकों मे, पंचायतो मे रहने बाले उनको नही देखते है। ग्रामीण क्षेत्रों में जहाँ शिक्षा का आभाव है, जो इम्पलाइमेन्ट एक्सचेन्ज मे नाम दर्ज नही कराए है या इसके बारे मे नही जानते है तो बेकारी की संख्या ६० लाख से ज्यादा होगा। यहाँ पर विशेषकर ग्रामीण इलाकों मे जैसा कि हमारे और साथी ने भी कहा एवं मै भी कहना चाहूगा कि प्राइम मिनिस्टर रोजगार योजना के तहत बेकारी दूर किया जाए। प्रायः एसा देखा जाता है कि वेरोजगार युवक इन्टरभ्यु देते है उनका सिलेकशन हो जाता है। सिलेकशन हो जाने के बाद वैंक मे जाना होता है। समस्त कागजात कम्पलीट हो जाने के बाद बैंक आफिसर कहते है कि गारन्टर चाहिए। कभी - कभी गारन्टर के आभाव मे युवक सुविधाओं से वंचित हो जाते है, उन्हे काफी कठिनाइयों का सामना करना पड़ता है। सरकार इन समस्याओ पर अमल करे तथा कोई नीति निर्धारित करे। चुकि सरकार का जो प्रोग्राम है उसमे सुद प्राप्ति मे इस तरह की असुविधा नही होनी चाहिए। वेकारी दूर करने के लिए कोई स्कीम हो। स्कीम मे पैसा देकर युवक-युवतियों को अपने पैरो खड़ा हो सके वेसा विधेयक पास कराना चाहिए। आर मै समझता हुं कि इसपर केन्द्र सरकार के सहयोग से सफल किया जा सकता है। मोडरनाइजेशन किया जा सकता है।

साथ-ही-साथ पुराने-पुराने इन्डस्ट्रीज बन्द होते जा रहे है। इससे आमलोओं मे और खासकर बन्द हो जाने के कारण फिर से बेरोजगार हो गये है, समस्याए वड़ रही है बेकारी बड़ती ही जा रही है। उत्तर बंगाल मे नर्थ बंगाल मे संभावनाए भी है। छोटे-मोटे कुटीर उधोग, गृह उधोग, छोटे-छोटे इन्डस्ट्रीज का गठन किया जा सकता है। बेकारों को काम दिया जा सकता है। इसमे पी एम आर वाई का सहारा लिया जा सकता है। इसलिए आर्थिक प्रसाधन की आवशयकता है और बहुत सम्भवनाए है। नर्थ बंगाल के जयन्ती पहाड़ एवं जंगलों मे डोलोमाइट पाया जाता है। इसके उपर निर्भर शिल्प गठन किया जाए। इसमे लाखों बेकार युवकों को काम मे लगाया जा

सकता है। वहाँ काम करने बाले, चाय वगान मे काम करने बालो आवशयकता है। चाय वगान मे आवशयक वस्तुयों कलकता से जाता हैं। मै अनुरोध करुगा कि सावुन, मोमवती बगैरह छोटी-छोटी आवशयक वस्तुओ के बनाने का वही इन्तजाम होना चाहिए। इसतरह की स्कीम होने पर बेकारो को काम मे लगाया जा सकेगा। और यहाँ के आमलोग यहाँ की जनता आर्थिक ढंग से, सामाजिक ढंग से पिछड़े हुए, शिक्षा मे पिछड़े हुए अधिकाशंतः आदिवासी समुदाय के लोग रहते है। जिनको कोई काम नही है, काम नही होने के कारण जीविका की उन्हे वहुत समस्या पैदा हो गया है। कुछ विधटनकारी शक्ति इन लोगों को विधटन के रास्ते पर ले जा रहे है। इसलिए मै अनुरोध करुगा कि सरकार इस बारे मे चिन्ता भावना करे तथा वेकार युवको को किसी भी ढंग के काम मे लगाया जाए।

साथ-ही-साथ वहाँ कच्चा माल मिलता है, वहाँ से जो कच्चा माल बाहर जाता है उसे वही लगाकर रोजगार का अवसर पैदा किया जा सकता है। चाहे पी० एम० आर० वाई० योजना हो डी० आर० डी० ए० या दुसरी स्कीम से हवाँ वहाँ रोजगार का सम्भावना है। उस एरिया मे कच्चा माल मिलता है। अतः जो समान बाहर से वहाँ जाता है वह वहाँ तैयार किया जा सकता है। जयन्ती पहाड़ एवं उस एरिया प्रचुर मात्रा मे डोलोमाइट का माइन्स है। केन्द्रीय शिल्प नीति पु नीति हो गया। १५-२० हजार बेकार हो गये। केन्द्र सरकार हो या राज्य सरकार इस मामले मे ख्याल करे और पिछड़े हुए इलाको मे और ज्यादा-से-ज्यादा सहयोग [illegible] उन्हे काम दिलाने की कोशिश करे। चाय वगान, फोरेस्ट इलाकों मे आदिवासी समुदाय के लोग निवास करते है। इन आदिवासी समुदाय के लोगों को काम की कोई सुविधा नही है। यहा इम्पलाइमेन्ट की सुविधा हो। चाय वगान चुकि पंचायत के अर्न्तगत भी नही है। चाय वगान मे मयुनिसिपलीटी की सुविधा नही है। वेकार युवक जब लोन के लिए बैंक मे जाते है, वहाँ गारन्टर के आभाव मे सुविधा से वंचित रह जाते है। मै अनुरोध करुगा कि पी० एम० आर० वाई० की वात वहाँ लागु नही होता है। सरकार को चाय वगान, फोरेस्ट एरिया मे पंचायत की सुविधा नही है, लागु किया जा सके।

और इसके साथ ही अनुरोध करुगां कि व्यापक प्रचार करे, कार्यक्रम के रुप प्रयास करे, इससे सफल हो सकता है।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া এবং অন্যান্য মাননীয় সদস্যরা যে প্রস্তাব এখানে এনেছেন সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। এখন পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা ক্রমাগত বাড়ছে এবং সংখ্যাটি প্রায় ৭ লক্ষে

পৌঁছে গেছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও অনুরূপ অবস্থা। আমাদের পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে শিল্পায়ন না থাকার জন্য বেকারের সংখ্যা ক্রমাগত বাড়ছে। শিক্ষিত বেকার, গ্রামের সাধারণ মানুষ তাদের কাজ নেই। এই বেকারদের স্বনিযুক্তি প্রকল্পের কাজ দেওয়ার জন্য প্রধানমন্ত্রী রোজগার যোজনা নামে যে প্রকল্পের কথা ঘোষণা করেছেন এবং অন্যান্য যা স্বনিযুক্তি প্রকল্প আছে তার কাহিনী আমরা জানি, আমাদের অভিজ্ঞতা আছে। তাতেই আমরা জানি যে ব্যাঙ্কের মাধ্যমে এদের ছোট ছোট শিল্প গড়বার জন্য নিজেরা নিজেদের শিল্প পরিচালনা করতে নিজেদের আর্থিক এবং পরিপূরক ব্যবস্থা করতে নিজেদের কাজের মধ্যে যুক্ত থাকে। তারা নিজেদের জীবন জীবিকা অর্জন করবে, এই যে পরিকল্পনা এই পরিকল্পনা এর জন্য ব্যাঙ্কের মাধ্যমে টাকা পায়। কিন্তু বিচিত্র ব্যাপার হচ্ছে যে, এই প্রকল্পের জন্য দরখাস্ত করার সময় থেকে প্রথমে সেটা প্রসেস করে কর্তৃপক্ষের কাছে পাঠানো পর্যন্ত একই ধরনের প্রক্রিয়া চলে এবং সেই প্রক্রিয়ার মধ্যে বেকার যুবকদের অভিজ্ঞতা হচ্ছে যে অফিসে অফিসে বিভিন্ন জায়গায় তদ্বির, তদারক করতে করতে শেষ পর্যন্ত যুবকরা হতাশ হয়ে পড়ে। এই প্রকল্পের নাম করে বেকার যুবকদের একটা লোভের দিকে টেনে নিয়ে যায়। বিভিন্ন প্রকল্পের নাম করে ব্যাঙ্কের মাধ্যমে তাদের যে ফর্ম দেওয়া হয়, সেই ফর্ম পূরণ করে বিভিন্ন জায়গায় সেটা স্ক্রুটিনি করা হয়। স্ক্রুটিনি করার পরে দেখা যায় ব্লক লেবেল থেকে ব্যাঙ্ক কর্তৃপক্ষ বছরের পর বছর এই বেকার যুবকদের ঘোরানো হয়। স্বনিযুক্তি প্রকল্প অনুসারে যে টাকা তাদের পাবার কথা তারা তা পায় না। প্রধানমন্ত্রী রোজগার যোজনায় দেখা যাবে খুবই অল্প সংখ্যক বেকার যুবক সেই টাকা পাচ্ছে, আর পেলেও আংশিক। এমন নিয়ম যে প্রথমে টাকা নিয়ে তারা যে মেটিরিয়েলস দিয়ে কাজ শুরু করবে পরবর্তী টাকা পাবে তখন কাজ শুরু করার ক্ষেত্রে দেখা গেল নিয়মিত ভাবে প্রকল্পের বহির্ভূত টাকা পাওয়া যায় না, এবং দ্বিতীয় পর্যায়ে সেই প্রকল্প চালু করার ক্ষেত্রে অন্যান্য প্রয়োজনীয় কষ্ট অনেক বেড়ে যায়, যার ফলে বেকার যুবকদের কাজটা হচ্ছে না। এটাকে সরলিকৃত করা দরকার। তাদের পরিকল্পনা বাস্তবে রূপ পায় না এবং বেকার যুবকরা ক্রমশ দেনার দায়ে জড়িয়ে যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের প্রকল্প পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে রূপায়িত করার প্রচেষ্টা শুধু তাদের প্রলুব্ধ করার প্রচেষ্টা ছাড়া আর কিছু নয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া যে প্রস্তাবটি এখানে এনেছেন, এই প্রস্তাবটি ভাল, কিন্তু এর ভাষাটা একটু অন্য রকম। মাননীয় সদস্য মানব মুখার্জি এতে যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, আমি আশা করব, আপনি সেটা মেনে নেবেন। আমি খালি কয়েকটি তথ্য এখানে দেবার চেষ্টা করব। প্রথম কথা হচ্ছে, এখানে যে ফিগার দেওয়া হয়েছে তাতে কিছু ভুল আছে। এটা ৬০ নয়, এটা ৫০ এর উপরে। আর শিক্ষার ব্যাপারে বলি, স্কুল ফাইনাল নয়, স্কুল ফাইনাল করেনি, এই সব শুদ্ধ যে ফিগার দেওয়া আছে সেটা ৫০ এর উপরে। এটা একটু ভুল আছে। আমাদের রাজ্য সরকারের কতকগুলি পরিকল্পনা আছে। আমাদের 'সেসরু' নামে একটা স্কীম আছে। সেটা স্টেট গভর্নমেন্টের প্লান থেকে আমরা চালাই এবং সেই স্কীমে আমরা ইতিমধ্যে ১ লক্ষ ৩০ হাজার

বেনিফিসিয়ারি কভার করেছি। ২৫ পারসেন্ট স্টেট গভর্নমেন্ট সাবসিডি দেয়। এখন এই স্কীমের ভ্যালুটা বাড়ানো হয়েছে, ৪৮ থেকে ৫০ হাজার টাকা করে পার ইণ্ডিভিজুয়্যাল .স্কীমে দেওয়া হচ্ছে। কয়েক বছর আগে পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি ইত্যাদির মাধ্যমে স্কীমটা চলত, এখন ব্যাঙ্ক আছে, স্কিনিং কমিটি আছে। এখন প্রবলেম যেটা দাঁড়িয়েছে, মাঝখানে একটা সংকট দেখা দিয়েছিল, ব্যাঙ্ক তাদের যে টাকাটা দেয় সেটা দিতে অনীহা প্রকাশ করায় নানা রকম প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। অন্য দিকে সম্প্রতিকালে লোকের মধ্যে এই রমক একটা ধারণা হয়েছে যে, এই সমস্ত স্কীমের যে টাকা, যেটা স্টেট গভর্নমেন্ট-এর অ্যাসিস্ট্যান্ট, এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্টের টাকা, এটা শোধ দিতে হবেনা। এই সম্বন্ধে একটা অর্গানাইজ ক্যাম্পিং চলছে এটা নিয়ে হাই কোর্টেও কেস হয়েছে এবং একটা স্টে অর্ডারও হয়ে গেছে যে, না, যতক্ষণ পর্যন্ত হাই কোর্টে ফয়শালা না হচ্ছে ততক্ষণ পর্যন্ত রিকোভারি বন্ধ রাখা হোক। এই রকম একটা অ্যাডভার্স সিচুয়েশন ক্রিয়েট হয়েছে। এ ছাড়া কটেজ অ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রির ১৮টা স্কীম আছে যেটা স্টেট গভর্নমেন্ট স্কীম। সেখানেও স্টেট গভর্নমেন্ট টাকা দেয়। আমরা দেখেছি যে সেখানে একটা পিরিয়ড গিয়েছিল যখন ৩০ হাজার টাকা পর্যন্ত স্কীম আমরা ইন্ট্রোডিউস করতে পেরেছিলাম। কিন্তু সেটা নেমে গেছে। সেই নামার প্রধান কারণ হচ্ছে, সেন্ট্রাল গভর্নমেন্টের যে সাবসিডি সেটা উইথড্র করে নেওয়া। যেমন—খাদি বোর্ড আছে, কটেজ অ্যাণ্ড স্মল স্কেল, অন্যান্য ইণ্ডাস্ট্রি, বিজনেস সার্ভিস, এই সমস্ত স্কীম ছিল। দ্বিতীয়ত ব্যাঙ্কের উপরে গাইড লাইন আছে, যেখানে নন-পারফর্মিং অ্যাসেট হচ্ছে সেখানে টাকাটা হিসাব করে দেওয়া। এটা ম্যানেজারদের উপরে একটা গাইড লাইন উপর থেকে চাপিয়ে দেওয়া আছে। এর ফলে তারা টাকাটা ছাড়ছেন না। ফলে যে পারফরমেন্ট করা যেত সেটা করা যাচ্ছে না। মাননীয় সদস্য প্রবোধ পুরকায়েত মহাশয় বলেছেন যে, কতকগুলি স্কীম আধ-খাঁচড়া হয়ে পড়ে আছে, টাকার অভাবে সেগুলি করা যাচ্ছে না এবং তার ফলে যেটুকু অ্যাসেট ক্রিয়েট হচ্ছে সেটাও নষ্ট হয়ে যাচ্ছে এখন পি. এম. আর. ওয়াই যে স্কীম, এটা মিউনিসিপ্যাল এরিয়ার মধ্যে ছিল। তারপরে এটা বাড়ানো হয়েছে। সেখানে স্টেট গভর্নমেন্টের সাবসিডি হচ্ছে ১৫ পারসেন্ট সাবজেক্ট টু সেভেন .থাউজেণ্ড ফাইভ হাণ্ড্রেড। যদিও এক লক্ষ টাকার বেশি হবেনা, কিন্তু স্কীম অনুযায়ি সাবসিডি হচ্ছে এটা এবং ৫ পারসেন্ট মার্জিন মানি যেটা বেনিফিসিয়ারীকে আনতে হবে স্কীমের টোটাল ভ্যালুর। বাকিটা ব্যাঙ্ক লোন। এখানে কোনও কো-ল্যাটারেল বেনিফিট ডিম্যাণ্ড করা যায়না। আমরা দেখছি যে ব্যাঙ্কে যারা থকেন তারা বলছেন যে, আমাদের ওপরওয়ালাকে কৈফিয়ত দিতে হবে। সুতরাং আমরা আপনার উপরে নির্ভর করব কি করে যে আপনি টাকাটা শোধ দিতে পারবেন? আপনাকে সেই রকম কিছু রাখতে হবে। আপনার জমি-জমা রাখতে হবেনা। আপনাকে হয়ত আমরা ৩০ হাজার টাকা দেব।, তার একটা অংশ ৫, ৭, ১০ হাজার টাকা কেটে রাখলাম সিকিউরিটি হিসেবে যাতে সেই টাকাতে রিকোভার করা যায়। আমরা গভর্নমেন্ট যে সাবসিডি দিচ্ছি সেটাও সিকিউরিটি হিসাবে রাখা হচ্ছে। এর ফলে স্কীমটা ঠিকমতো চালু হচ্ছে না, কাটছাট হচ্ছে। টাকার অ্যাসেট হয়ত হচ্ছে, কিন্তু বেনিফিসিয়ারি যারা তারা অসুবিধায় পড়ছে। এখন অন্য যেটা সেটা হচ্ছে, এই পি. এম. আর. ওয়াই. স্কীমে চার সপ্তাহ হচ্ছে কমপালসারি ট্রেনিং এবং সেই ট্রেনিং-এর মধ্যে আবার ৭৫০ টাকা হচ্ছে ট্রেনিং পারপাসে খরচা হবে, আর বেনিফিসিয়ারির জন্য মাত্র ২৫০ টাকা। এই ২৫০ টাকা করে বেনিফিসিয়ারিরা পাচ্ছে। এই

স্কীমের যে ফিগার, আমাদের ১৯৯৪-৯৫ সালের ক্ষেত্রে যে টার্গেট, সেই টার্গেট ছিল ২২ হাজার ৯০০ এবং সেখানে স্পনসর্ড করা হয়েছিল, কারণ বেশ কিছু পিটিশন স্পনসর্ড করতে হয় এবং তার ফলে সেজন্যে কাটছাট হয়ে যায়, ছাঁটাই হয়ে যায়। সেখানে আপ টু ফেব্রুয়ারি ১৯৯৫ সংখ্যাটা ছিল ৩২ হাজার ৩৮৭ এবং তার মধ্যে ব্যাঙ্ক থেকে স্যাংশন্ড হয়েছে ৫ হাজার ৩৫ আপ টু ফেব্রুয়ারি ১৯৯৫। স্যাংশন করার পর ডিসবারসমেন্ট হয়েছে আপ টু ফেব্রুয়ারি ১৯৯৫ তে ১০৬টা। এক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট কি করে দায়ী হচ্ছে আমি জানি না। স্টেট গভর্নমেন্ট কি করবে? তার দায়িত্ব কোথায়? সে ব্যাপারে কি চেষ্টা হয়েছে আমি বলছি। এক্ষেত্রে পেণ্ডিং উইথ ব্যাঙ্ক রয়েছে ১৫ হাজার ৩৩৮, কিন্তু ব্যাঙ্কের যিনি ম্যানেজার, যিনি টাকাটা দেবেন, তিনি বলছেন—"আমাকে বলা হয়েছে, তুমি দেখে শুনে টাকা দিও। কারণ এক্ষেত্রে পারফরমেন্স কতটুকু? শুধুমাত্র পারফরমেন্স অ্যাসেটসই বাড়ছে, সুতরাং খুব সাবধান। কারণ শেষ পর্যন্ত পেমেন্টের পর রি-পেমেন্ট—সেটা কিন্তু তোমার দায়িত্ব"। এই টাকা যেটা দেওয়া হয়েছিল মিউনিসিপ্যাল এলাকায়, সেখানে টার্গেট ছিল ৪ হাজার ৫৮৫, যখন মিউনিসিপ্যালিটি এলাকায় ছিল তখন স্পনসর করা হয়েছিল—আগের বছর ১৯৯৩-৯৪তে স্পনসরড করা হয়েছিল ৫ হাজার ৪৪৮, তার মধ্যে স্যাংশন করা হয়েছিল ৯৩৫, ডিসবারসমেন্ট করেছিল ৫৯৩। এই হচ্ছে টোটাল ২ বছরের ফিগার অর্থাৎ প্রাইম মিনিষ্টারের রোজগার যোজনায় বেনিফিসিয়ারির ৫৯৩ ডিসবার্স-ড হয়েছে গত ১৯৯৩-৯৪ সালে, ১৯৯৪-৯৫ হচ্ছে ১০৬, এই হচ্ছে ডিসবার্সমেন্ট ফিগার, এই হচ্ছে অবস্থা এবং এই সোজা ব্যাপারটা বোঝার কোনও অসুবিধা নেই। ব্যাঙ্কের যে পলিসি সেটা ব্যাঙ্কের ফিনান্সিয়াল পলিসি, ব্যাঙ্কিং পলিসি, সেটা লে-আউট করা হয়, ডিটারমিন করা হয়। সেন্ট্রাল গভর্নমেন্ট এই সমস্ত খাতে টাকা খরচ করা কমিয়ে দিচ্ছেন। সুতরাং এব্যাপারে ইনডিভিজুয়ালি ব্যাঙ্কের কোন অফিসারকে দোষী করে লাভ নেই। কারণ তার কোনও ক্ষমতা নেই। এব্যাপারে স্টেট লেভেলে অ্যাডভাইসরি মিটিং ফিনান্স মিনিস্টার কয়েকবার ডেকেছেন আমি তার ডেট পর্যন্ত দিয়ে দিতে পারি, কিন্তু তার প্রয়োজন হবে না। সেখানে তারা এসে বলেন যে তারা চেষ্টা করবে ইত্যাদি, কিন্তু কাজটা ওদের নির্দেশে হচ্ছে। আমার কথা হচ্ছে, এই যে স্কীম এই স্কীমগুলো আমাদের আছে। রাজ্য সরকারের যে স্কীম—সেসরু, কটেজ অ্যাণ্ড স্মল স্কেল স্কীম, আই. আর. ডি. পি., ডি. আর. ডি. এ., এগুলো স্টেটের স্কীম। পি. এম. আর. ওয়াই. স্কীমের সুবিধা হচ্ছে এই যে, এক্ষেত্রে ক্লাব টুগেদার করা যায়। যেমন একজনের এক লাখের বেশি নয় এরকম ৩-৪ জন যদি হয় তাহলে আরও অ্যাসেট ক্রিয়েট করার জন্য ক্লাব টুগেদার করা যায়। কিন্তু সেই স্কীমটা যারা লে-আউট করেছেন, চালাচ্ছেন অর্থাৎ ব্যাঙ্কিং পলিসি যারা ঠিক করছেন তার যদি টাকাটা ঠিকমতো না দেন তাহলে তো স্কীমটাই বিফল হয়ে যাবে। আরেকটা ব্যাপার হচ্ছে, এক্ষেত্রে যে টাকাটা নিচ্ছি সেটা পাবলিক মানি কারণ সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা হোক অথবা স্টেট গভর্নমেন্টের টাকাই হোক, যে সূত্র থেকেই আমি টাকাটা পাই না কেন, সেটা কেন্দ্রীয় ফাণ্ড থেকে আসছে অথবা রাজ্য ফাণ্ড থেকে আসছে।

[2-50 – 3-00 p.m.]

সেই পাবলিক মানি নিয়ে নিজেদের উপার্জন করবার জন্য তারা টাকা নিয়েছেন।

ন্যাচারালি তাদের উদ্যোগটা ফেল করবার স্কোপ রয়েছে, কিন্তু ইনটেনসিভলি টাকাটা ফেরত দেবনা বা ঋণ পরিশোধ করব না। এরকম মনোভাবে যদি উৎসাহ দেওয়া হয় সেটা মারাত্মক অপরাধ। সেজন্য আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন করব যে, আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., 'সেশ্রু', সি. এন. এস. এস. আই. ইত্যাদি স্কিমে যারা টাকা নিয়েছেন তারা যাতে নিজেদের স্কিম ভালভাবে চালান এবং সেটা চালাতে গিয়ে ট্রেনিং এর ব্যাপার যা রয়েছে এনটারপ্রেনিওরশীপে সেদিকে মাননীয় সদস্যগণ যেন লক্ষ্য রাখেন এবং বিভিন্ন এলাকায় পঞ্চায়েত সমিতি এবং গভর্নমেন্ট ডিপার্টমেন্ট থেকে খোঁজ নিয়ে বেনিফিশিয়ারিদের খোঁজ করে তারা যাতে ঋণের টাকাটা পরিশোধ করেন সে-ব্যাপারে সচেষ্ট হন। অন্য বিতর্কে আমি যাচ্ছি না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব ধৈর্য্য ধরে মানববাবু এবং মাননীয় শ্রমমন্ত্রীর বক্তব্য শুনছিলাম। আর. এস. পি. সদস্য শ্রী মনোহর তির্কির বক্তব্যও আমি শুনেছি। কিন্তু তাদের বক্তব্যে রাজনৈতিক মনোভাবের প্রতিফলন ঘটল, এটা দুর্ভাগ্যজনক। তাদের বক্তব্যে যে প্রসঙ্গ এসেছে প্রথমে তার উত্তর দিয়ে আমি আসন প্রসঙ্গে আসব। মাননীয় সদস্য মানসবাবু সারা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের ভূমিকা টেনে নিয়ে এসে দেখিয়েছেন যে, প্রাইম মিনিস্টার'স রোজগার যোজনা নয়, বেকার সমস্যা দূরীকরণে অন্যতম হাতিয়ার হচ্ছে জওহর রোজগার যোজনা। মাননীয় সদস্যের কাছে কি তথ্য আছে জানি না, কিন্তু আমার কাছে লেটেস্ট ১৯৯৩-৯৪ সালের পরিসংখ্যান রয়েছে জওহর রোজগার যোজনার উপর, অর্থাৎ এপ্রিল ১৯৯৩ সালে যা শুরু হয়েছে এবং মার্চ ১৯৯৪ যা শেষ হয়েছে সেই এক বছরের লেটেস্ট কম্পারেটিভ স্টাডি রিপোর্ট রয়েছে আমার কাছে। তাতে দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গ জওহর রোজগার যোজনা খাতে গত বছর পেয়েছিল ২৮৯ কোটি ৪৩ লক্ষ ৮৮ হাজার টাকা, কিন্তু এই কর্মবীর সরকার তার মধ্যে খরচ করতে পেরেছেন ২৪০ কোটি ৩১ লক্ষ ৩২ হাজার টাকা। এক্ষেত্রে পারসেন্টেজ অফ ইউটিলাইজেশন দাঁড়াচ্ছে ৮৩.০৪ পারসেন্ট এবং সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের পোজিশন ফোর্টিনথ ইউটিলাইজেশনের ক্ষেত্রে। ঐ বছর তাঁরা কত টাকা খরচ করতে পারেননি? পশ্চিমবঙ্গের মতো একটি রাজ্য, যে রাজ্যে দারিদ্র শ্রমজীবী ভূমিহীন শ্রমিকদের বাস, সেরকম একটি রাজ্যে এঁরা এই খাতে খরচ করতে পারেননি ৪৯ কোটি ৯ লক্ষ ৫৬ হাজার টাকা। কাজেই মাননীয় সদস্য তাঁর ফিগারগুলি কারেক্ট করে নেবেন।

এবারে পশ্চিমবঙ্গে শ্রমদিবস সৃষ্টির লক্ষ্যে আসছি। এক্ষেত্রে জওহর রোজগার যোজনায় রাজ্যের টার্গেট ছিল বরাদ্দকৃত অর্থে রাজ্যে ৫ কোটি ৬৩ লক্ষ ৮১ হাজার শ্রমদিবস সৃষ্টি করার, কিন্তু পঞ্চায়েতের মাধ্যমে জওহর রোজগার যোজনা ইমপ্লিমেন্ট করতে গিয়ে টার্গেটের কত পারসেন্টে রিচ করতে পেরেছেন? গত বছর ৪ কোটি ৯৫ লক্ষ ১৮ হাজার শ্রমদিবস সৃষ্টি করতে পেরেছেন, পারসেন্টেজ ৮৭.৮৩ পারসেন্ট। দুর্ভাগ্যের বিষয় হল, এক্ষেত্রে অন্য রাজ্য যেখানে ১০৬, ১২০, ১২৯ পারসেন্টে। রিচ করতে পেরেছে সেখানে এই রাজ্য ৮৭.৮৩%, অল ইণ্ডিয়ায় পোজিশন ফোর্টিনথ। নিশ্চয়ই মাননীয় সদস্য উত্তর পেয়েছেন। ভারত সরকারের এই লেটেস্ট পরিসংখ্যান যদি ভুতুড়ে পরিসংখ্যান হয় তাহলে এই হাউসে ৯ই মার্চ আমার এক প্রশ্নে লিখিত উত্তর দিয়েছিলেন আমাদেরই জেলার মন্ত্রী ডঃ সূর্যকান্ত

মিশ্র মহাশয়। মেদিনীপুর জেলা বড় জেলা, ৯৩ লক্ষ লোক বাস করে। সারা ভারতবর্ষে ৯৩ কোটি লোক বাস করে, আমাদের মেদিনীপুর জেলায় ৯৩ লক্ষ লোক বাস করে, এই জেলায় ৫৪টি গ্রামীণ ব্লক আছে। উনি আমার লিখিত প্রশ্নের উত্তরে উনি যে উত্তর দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি মেদিনীপুর জেলা টোটাল জওহর রোজগার যোজনায় টাকা পেয়েছিল ৫২ কোটি, ২ লক্ষ ৫ হাজার টাকা। মেদিনীপুরের মতো জেলায় যেখানে দরিদ্র লোকের সংখ্যা বেশি, যেটা কৃষি ভিত্তিক জেলা, যেখানে তফসিলি জাতি এবং আদিবাসি লোকের সংখ্যা বেশি—মেদিনীপুরের জেলা পরিষদ সি. পি. এম-এর দ্বারা পরিচালিত—সেখানে উনি এই প্রকল্পে টাকা খরচ করেছেন ৪৬ কোটি ৮৬ লক্ষ ১৭ হাজার টাকা। আর টাকা খরচ করতে পারেননি ৫ কোটি ১৫ লক্ষ ৮ হাজার টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাহলে আমি নিশ্চয়ই মানববাবুর প্রশ্নে উত্তর দিতে পারলাম। বিষয়টা দৃষ্টিভঙ্গি নয়, বিষয়টা হল কর্মদক্ষতা। কতটা এফেকটিভলি ইউটালাইজ করব ইন অ্যান আনবায়াসড পলিটিক্যাল অ্যাটিচুড, তার উপর নির্ভর করে সরকারের কার্য পদ্ধতি। এবার আসি মাননীয় মন্ত্রী মহাশয়, বলেছেন 'সেসরু' সম্পর্কে। উনি এই দপ্তরের স্ক্রীনিং-এর দায়িত্বে আছেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে কেন্দ্রীয় সরকার প্রথমে, স্বনিযুক্তি প্রকল্পের জন্য বেকার প্রতি ২৫ হাজার টাকা দিয়েছিলেন এবং পরে সেটা বেড়ে হল ৩৫ হাজার টাকা। এই সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম ফর দি এডুকেটেড আন-এমপ্লয়েড ইউথ হল it is a central sector scheme introduced by the central government. এটা অল ওভার ইণ্ডিয়া, নট ইন ওয়েস্ট বেঙ্গল। তার দেখাদেখি রাজ্য সরকার "সেসরু" চালু করলেন। এর নোডাল স্ক্রনিং এজেন্সী শান্তিবাবুর হাতে দেওয়া হল। উনি এসেই ফতোয়া জারি করলেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে এই স্কীমে যে টাকা পাবে তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড কেড়ে নেওয়া হবে। এর প্রতিবাদে বেকার ছেলেরা কোর্টে গেছে। আমাদের কন্সটিটিউশনাল রাইট কি করে কেড়ে নেবেন? ব্যাঙ্ক থেকে ২৫ হাজার টাকা লোন দিয়ে তার চাকুরির অধিকার কেড়ে নেবেন? তার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সিজ করে নেবেন? আলবাত্ তারা কোর্টে যাবে, নিশ্চয়ই কোর্টে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় হল উনি বিকৃত তথ্য পরিবেশন করেছেন। উনি ৪০ পারসেন্টের বেশি টার্গেট রিজ করতে পারেননি 'সেসরু' স্কীমে। ইট কুড মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ব্যাঙ্ক কর্তা ব্যক্তিদের সঙ্গে বৈঠক করার পর তারা দুঃখ করে বলল, মানববাবু, রাজ্যসরকার সাবসিডির টাকা ৬ মাসেও দিচ্ছে না, আমরা দেব কি করে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আশা করি আমি প্রশ্নের উত্তর দিলাম। এবারে আমি মূল প্রসঙ্গে আসি। প্রাইম মিনিস্টার রোজগার যোজনার আমার কাছে পরিসংখ্যান আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের প্রেক্ষাপটে প্রাইম মিনিস্টার রোজগার যোজনা ১৯৯৩ সালে কেবলমাত্র শহর এলাকার মধ্যে রূপায়িত হবে ঘোষণা করা হয়েছিল। ১৯৯৪ সালে শহর এবং গ্রাম এলাকায় রূপায়িত হবে ঘোষণা করা হল। সারা ভারতবর্ষে ৫ লক্ষ গ্রাম আছে। ১৯৯৪ সালের ১৫ই আগস্ট লালকেল্লায় প্রাইম মিনিস্টার এই কথা ঘোষণা করেছিলেন। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় টার্গেট নির্ধারিত করা হয়েছিল ২২ লক্ষ ৯০০ পার ইয়ার। এই ব্যাপারে ১৯৯৫ সালের জানুয়ারি পর্যন্ত রাজ্যওয়ারি কমপারেটিভ স্টাডি আছে তার ফিগার আমি এখানে দেব। যেখানে অন্ধ্রপ্রদেশ ৩৭.০৮ পারসেন্ট টারগেট রিচ করেছে সেখানে শান্তিবাবু পশ্চিমবঙ্গ টার্গেট রিচ করেছে ২০ পারসেন্ট ১৯৯৫ সালের জানুয়ারি পর্যন্ত। জয়ললিতার তামিলনাড়ু যেখানে

করেছে ১৮.৯ পারসেন্ট সেখানে শান্তিবাবুর পশ্চিমবঙ্গ করেছে ২০ পারসেন্ট। কর্ণাটকের দেবগৌড়া যেখানে করেছে ৬৩.১ পারসেন্ট সেখানে শান্তিবাবুর পশ্চিমবঙ্গে করেছে ২০ পারসেন্ট।

[3-00 – 3-10 p.m.]

যেখানে মহারাষ্ট্রে শতকরা ৮৬.৬ ভাগ রিচ করেছে জানুয়ারি পর্যন্ত, সেখানে পশ্চিমবঙ্গ রিচ করেছে শতকরা ২০ ভাগ। যেখানে বিজু পট্টনায়েকের সঙ্গে উড়িষ্যায় শতকরা ৫৮.১ ভাগ হয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে হয়েছে শতকরা ২০ ভাগ। অর্থাৎ — লোয়েস্ট পারসেন্টেজ অফ অ্যাচিভমেন্ট ইন পি.এম.আর.ওয়াই.। আমি কেন প্রশ্ন করলাম? উনি বললেন, ব্যাঙ্ক কর্তৃপক্ষ দায়ী, দিল্লি কর্তৃপক্ষ দায়ী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি দিল্লি কর্তৃপক্ষ দায়ী থাকত, তাহলে উড়িষ্যায় বিজু পট্টনায়কের সময় শতকরা ৫৮.১ ভাগ রিচ করত না, কর্নাটকে দেবগৌড়া শতকরা ৬৩.১ ভাগ রিচ করত না। আসলে দৃষ্টিভঙ্গির ব্যাপার। আমাদের বাংলা মাত্র ২০ পারসেন্ট রিচ করেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কাছে জেলা ওয়াইজ ফিগার আছে ফেব্রুয়ারি পর্যন্ত- বাঁকুড়া থেকে কলকাতা অবধি। বাঁকুড়া-টার্গেট ১০৫৮, স্যাংশান ৫২৯, অর্থাৎ শতকরা ৫০ ভাগ টার্গেট রিচ করেছে। মেদিনীপুর টার্গেট ২০৬৯, স্যাংশান ৫৩৮। কলকাতা- মানব বাবুর কলকাতা, বেলেঘাটার কলকাতা- টার্গেট ২৩৭২, স্যাংশন হয়েছে ৮৪। এটা কেন হচ্ছে? আমি শুধু রাজ্যসরকারকে দায়ী করছি না, এর জন্য দায়ী শ্রী প্রবীর সেনগুপ্ত। আমার দরকার ছিল তাঁকে। আমার প্রশ্নের উত্তর দেবেন না বলে এই ক্ষুদ্র-কুটির শিল্প দপ্তরের মন্ত্রী পালিয়ে বেড়াচ্ছে। এই হচ্ছে মূল আসামী, একে গ্রেপ্তার করা দরকার। এত বড় বেকার যুবকদের পেছনে ছুরি মারা মন্ত্রী পশ্চিমবঙ্গে আর কখনও আসেনি। এই লোকটা কোথায়? কেন শান্তি বাবু এসেছেন ওকে রক্ষা করতে? কেন এসেছেন আজকে রিপ্লে করতে?

**ডেপুটি স্পিকার ঃ** আপনার তো আর একটু সময় দরকার? আরও ১০ মিনিট সময় বাড়িয়ে নিলাম। আশা করি সকলের সম্মতি আছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, ডি.আই.সি.-র ব্যাপার .....

**(গোলমাল)**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এর বেকারদের বিরুদ্ধে। তাই এরা বেকার যুবকদের নিয়ে আলোচনায় বাধা সৃষ্টি করছে। শিল্প দপ্তরের অধীনে প্রত্যেক জেলায় ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার (ডিআইসি) আছে। সেখানে স্ক্রীনিং করার কথা, পরীক্ষা নিরীক্ষা করার কথা, ইন্টারভিউ করার কথা। দুর্ভাগ্যের বিষয়, এরা সঠিক ভাবে স্ক্রীনিং করতে পারছে না। ব্লক ওয়াইজ কোনও স্কীম ভায়াবল হবে, কোনও স্কীম গ্রামের বেকার যুবক যুবতীদের কাজে লাগতে পারবে তা স্ক্রীনিং করতে পারছে না। ফলে দেখা যাচ্ছে যে একটা গ্রামে ৫টি মুদির দোকান দিয়ে দিয়েছে, একটা গ্রামে ২০টি টেলারিং সেন্টার দিয়ে দিয়েছে, একটা গ্রামে ৬টি কাগজের দোকান দিয়ে দিয়েছে। স্যার, আপনি ওন্দার মানুষ। ওন্দাতে যদি ২০টি মুদির দোকান দিয়ে দেওয়া হয় তাহলে তা কি কখনও ভায়াবল হবে? এই কারণে দেখা যাচ্ছে যে ইকনোমিক

ভায়াবিলিটি অফ দি স্কীম, সিলেকশন অফ দি স্কীম এবং স্ক্রীনিং অফ দি স্কীম হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, জেলা ওয়াইজ ফিগারগুলো দেখলে দেখা যাবে যে পরিস্থিতিটা কি ছিল। সারা পশ্চিমবঙ্গে ফেব্রুয়ারি অবধি টার্গেট ছিল ২২,৯০০। ফেব্রুয়ারি অবধি পশ্চিমবঙ্গে কেস স্যাংশন হয়েছে ৫,১৭১টি, আর ডিসবার্সমেন্ট হয়েছে ১০৬টি। এদিকে কার্যকর করতে গেলে দুটি জিনিস করতে হবে, যেটি আমি বলেছি। আমি তাই বলছি, একদিকে সরকারকে সচেতন হতে হবে, আর একদিকে ব্যাঙ্কে ওদের যে ইউনিয়ন আছে — বেফি এবং এবি সেখানে বামপন্থীদের সজাগ হয়ে এই কর্মসূচিকে রূপায়ন করতে হবে। একসঙ্গে মন্ত্রী স্তরে এটিকে গ্রহণ করে সর্বদলীয় প্রস্তাব হলে, আমি মানব বাবুর প্রস্তাব মেনে নিচ্ছি। আমার কোনও সংকীর্ণতা নেই ওদের মতো। কেন্দ্রীয় সরকারকে এবং রাজ্যের ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীকে বলা দরকার। এরজন্য যৌথ ভাবে প্রচেষ্টা নিতে হবে। প্রধানমন্ত্রীর রোজগার যোজনাকে সঠিক ভাবে চালানোর জন্য আমাদের যে ভূমিকা তা গ্রহণ করতে হবে। শুধুমাত্র রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে নয়, সমালোচনা করে নয়, ব্যাঙ্কের ইউনিয়নকে সজাগ করে একটি কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে, রাজ্য স্তরে স্টেট লেভেলে ব্লক ওয়াইজ যে কমিটি আছে, তার সঙ্গে সংযোগ স্থাপন করে মন্ত্রী পর্যায়ে পদক্ষেপ নিয়ে এই পরিকল্পনা রূপায়িত করতে হবে। তবেই সত্যিকারের পরিকল্পনা রূপায়িত হবে এবং গ্রামীণ যুবকরা এই পরিকল্পনা ভাল ভাবে গ্রহণ করে স্বনির্ভর হয়ে উঠবে। আজকে পশ্চিমবঙ্গ অন্ধকারময়। এখানে প্রায় ৬০ লক্ষ বেকার যুবক মাথা খুঁড়ে মরছে। এই কারণে এই প্রস্তাবকে সর্বদলীয় ভাবে সমর্থন করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দি অ্যামেন্ডমেন্ট অফ শ্রী মানবেন্দ্র মুখার্জি (১) ইন প্যারাগ্রাফ ১, লাইন ২, ফর দি ওয়ার্ডস "৬০ লক্ষে" দি ওয়ার্ডস "৫০ লক্ষে" বি সাবসটিটিউটেড। (২) ফর দি প্যারাগ্রাফস্ ২ অ্যান্ড ৩ দি ফলোয়িং বি সাবসটিটিউটেড যেহেতু, গোটা দেশের মতো এ রাজ্যেও বেকার যুবক যুবতীদের কর্মসংস্থানের যথেষ্ট সুযোগ সৃষ্টি করা যায়নি; যেহেতু, কেন্দ্রীয় সরকারের ও রাজ্য সরকারের স্বনিযুক্তি কর্ম পরিকল্পনাগুলি বিগত কয়েক বছরে সবক্ষেত্রে সঠিকভাবে রূপায়িত হয়নি; (৩) ইন প্যারাগ্রাফ ৪, আফটার দি ওয়ার্ডস "চালু করেছেন" দি ওয়ার্ডস "এবং রাজ্য সরকারও কর্মসংস্থান সৃষ্টির প্রশ্নে যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন"

ওয়াজ দেন পুট অ্যান্ড এগ্রিড টু।

দি মেন মোশন অফ ডাঃ মানস ভুঁইয়া দ্যাট —

যেহেতু পশ্চিমবঙ্গে বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজেস্ট্রিকৃত শিক্ষিত বেকার যুবক যুবতীর সংখ্যা প্রায় ৬০ লক্ষে পৌঁছেছে;

যেহেতু, বিগত কয়েক বছরে রাজ্যে বেকার যুবক যুবতীদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা যায়নি;

যেহেতু, কেন্দ্রীয় সরকারের ও রাজ্য সরকারের স্বনিযুক্তি কর্ম পরিকল্পনাগুলি বিগত কয়েক বছরে সঠিক ভাবে রূপায়িত হয়নি;

যেহেতু, পশ্চিমবঙ্গে এই পরিকল্পনা রূপায়নের দায়িত্ব রাজ্য সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর, জেলা শিল্প কেন্দ্র ও পশ্চিমবঙ্গে অবস্থিত বিভিন্ন জাতীয়করণ করা ব্যাঙ্কগুলির উপর ন্যস্ত;

যেহেতু, অদ্যাবধি রাজ্যের বিভিন্ন জেলার পি.এম.আর.ওয়াই.-এর লক্ষ্যমাত্রা অনুযায়ী ব্যাঙ্কের সহযোগিতায় প্রকল্পগুলি মঞ্জুর করে বেকার যুবক যুবতীদের অর্থ বরাদ্দ অত্যন্ত ধীর গতিতে চলছে;

যেহেতু, এই রাজ্যে অবস্থিত জাতীয়করণ করা ব্যাঙ্কগুলির বিভিন্ন শাখার কর্মকর্তারা বিভিন্ন অজুহাতে জেলায়-জেলায়, ব্লকে-ব্লকে পি.এম.আর.ওয়াই.-এর প্রকল্পগুলিকে বাতিল করে দিচ্ছেন;

যেহেতু, এইভাবে একের পর এক পি.এম.আর.ওয়াই. প্রকল্পগুলি ব্যাঙ্ক কর্তৃপক্ষের দ্বারা বাতিল হওয়ার ফলে এই প্রকল্পের উদ্দেশ্য স্বাভাবিক ভাবেই বিঘ্নিত হতে চলেছে;

সেহেতু এই সভা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে যে অবিলম্বে রাজ্যের অর্থ ও ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর যেন কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে যোগাযোগ করে এই রাজ্যের ব্যাঙ্ক কর্তৃপক্ষকে পি.এম.আর.ওয়াই. প্রকল্পগুলি মঞ্জুরির জন্য কার্যকর ব্যবস্থা নিতে বলেন"।

অ্যাজ অ্যামেন্ডডেড, ওয়াজ দেন পুট অ্যান্ড ক্যারেড।

[3-10 – 3-20 p.m.]

## Motion Under Rule 185

**Shri Subrata Mukherjee :** Sir I beg to moved that —

(খ) যেহেতু, কেন্দ্রীয় সরকার বর্তমান রেল বাজেটে নিত্য যাত্রীদের মাসিক টিকিটের হার বৃদ্ধি করেছেন, যাত্রী ভাড়া ও মাসুল বৃদ্ধি করেছেন যার ফল স্বরূপ জিনিসের দাম ব্যাপক মাত্রায় বৃদ্ধি ঘটবে ও পশ্চিমবঙ্গের মানুষ আর্থিক দিক দিয়ে ক্ষতিগ্রস্ত হবেন;

যেহেতু, ১৯৯৫ সালের রেল বাজেটে পশ্চিমবাংলার অর্থনীতির অগ্রগতির স্বার্থের সঙ্গে জড়িত রেল প্রকল্পগুলি, যেমন ঃ—

(১) চক্ররেল প্রিন্সেপ ঘাট থেকে মাঝের হাট পর্যন্ত সম্প্রসারিত করা ও ডাবল লাইন করা, এলিভেটেড করা এবং বৈদ্যুতিকরণ;

(২) মেট্রোরেল টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত সম্প্রসারিত করা এবং দ্বিতীয় ও তৃতীয় পর্যায়ের কাজ শুরু করা;

(৩) দিঘা-তমলুক রেলপথের কাজ অবিলম্বে শেষ করা এবং বরাদ্দকৃত টাকার পরিমাণ বৃদ্ধি করা;

(৪) হাওড়া-আমতা-বড়গাছিয়া, হাওড়া-শিয়াখালার রেল লাইনের কাজ অবিলম্বে শুরু করা;

(৫) বাঁকুড়া-দামোদরের রেল লাইনকে ন্যারোগেজ থেকে ব্রডগেজ লাইনে পরিণত করা;

(৬) দার্জিলিং থেকে নিউজলপাইগুড়ি পর্যন্ত হিমালয়ান রেলপথকে চালু করা ও আধুনিকীকরণ করা;

(৭) আদ্রা-মেদিনীপুরের লাইন অবিলম্বে বৈদ্যুতিকরণ করা;

(৮) গুসকরা-বোলপুর পর্যন্ত অবিলম্বে ডাবল লাইন করা;

(৯) একলাখি-বালুরঘাটের কাজ দ্রুত সম্পন্ন করার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ বৃদ্ধি করা;

(১০) বারাসাত-হাসানাবাদ লাইন বৈদ্যুতিকরণ;

(১১) বর্ধমান-কাটোয়া ডাবল লাইন;

(১২) বাঁকুড়া-দুলর্ভপুর পর্যন্ত রেল লাইন বসানো;

(১৩) রাধিকাপুর থেকে বারসই পর্যন্ত রেলপথকে মিটারগেজ থেকে ব্রডগেজ করা;

(১৪) বনগাঁইগাও, শিলিগুড়ি ভায়া আলিপুরদুয়ার জংশনকে ব্রডগেজ করা;

(১৫) ব্যান্ডেল থেকে কাটোয়া পর্যন্ত ডাবল লাইন করা;

(১৬) বারাসত থেকে বনগাঁ পর্যন্ত সম্পূর্ণ লাইনটি বৈদ্যুতিকরণ করার জন্য বাড়তি টাকার অনুমোদন করা;

(১৭) মেদিনীপুর থেকে আদ্রা পর্যন্ত বৈদ্যুতিকরণ করার জন্য বাড়তি টাকার অনুমোদন করা;

(১৮) বারুইপুর-লক্ষ্মীকান্তপুর, বারুইপুর-ডায়মন্ডহারবার ও সোনারপুর-ক্যানিং পর্যন্ত দ্রুত ডাবল লাইন করা;

(১৯) বজবজ থেকে নামখানা পর্যন্ত সম্পূর্ণ লাইন চালু করা;

(২০) কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত বৈদ্যুতিকরণ ও ডাবল লাইন করা; এবং

(২১) ফারাক্কা-নিউজলপাইগুড়ি ডাবল লাইনের কাজ ত্বরান্বিত করা;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক, যোজনা কমিশন ও রেলওয়ে স্ট্যান্ডিং কমিটির কাছে দাবি করছে যে এই বছরের মধ্যে দ্রুততার সঙ্গে উপরোক্ত প্রকল্পগুলি বাস্তবায়িত করার বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

আমি আমার বক্তব্য পরে রাখব কিন্তু যেহেতু এটা রেল সংক্রান্ত ব্যাপারে সেই কারণে মুভ করার সময়ে একটি কথা আমি হাউসকে জানাতে চাই। অতীতে আমরা বহুবার যখনই রাজ্যের স্বার্থের ব্যাপার এসেছে আমরা দলমত নির্বিশেষে বিভিন্ন দাবি দাওয়া নিয়ে দিল্লির কাছে গেছি। সম্প্রতি রেল সংক্রান্ত ব্যাপারে সর্বদলীয় কমিটি গিয়েছিল। সেখানে প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে বহু মন্ত্রীর সঙ্গে দেখা করে আমাদের দাবি বুঝিয়ে এসেছি। আমাদের মুখ্যমন্ত্রী বলে থাকেন যে আমরা নাকি রাজ্যের স্বার্থের ব্যাপারে কোনও কথা বলি না। একথা ঠিক নয়, যখনই আমরা দেখেছি রেল মন্ত্রক থেকে রাজ্যের প্রতি অবিচার করছে তখনই সোচ্চার হয়েছি। বিরোধী দলের গঠনমূলক মানসিকতা থাকার ফলেই এটা করা সম্ভব হয়েছে। আমরা রেল বাজেটে আশা করেছিলাম আমাদের যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তার প্রতিফলন ঘটবে। কিন্তু তার প্রতিফলন সেইভাবে হয়নি। সেই কারণে আমরা সর্বদলীয় নোটিশ এনেছি।

**Mr. Deputy Speaker :** There are seven amendments to this motion. All the amendments are in order. The concerned Members may now move their motions.

**Shri Kaliprasad Biswas :** Sir, I beg to move that —

In paragraph 2, after the words beginning with "(২১) ফরাক্কা" and ending with "ত্বরান্বিত করা" the following new item be inserted :—

"(২২) শেওড়াফুলি থেকে তারকেশ্বর পর্যন্ত ডবল লাইনের কাজ শুরু করা;

(২৩) তারকেশ্বর থেকে আরামবাগ পর্যন্ত রেল লাইন সম্প্রসারিত করা;"

**Shri Nani Kar and Shrimati Kamal Sengupta :** Sir, I beg to move that —

In paragraph 2, item No. (১৬), line 1, for the word "বৈদ্যুতিকরণ" the words "দ্রুত ডবল লাইন", be substituted.

**Shri Abdus Salam Munshi :** Sir, I beg to move that —

In paragraph 2 after the item (২১), the following new item be added :

"(২২) কৃষ্ণনগর থেকে বহরমপুর ভায়া করিমপুর রেললাইন নির্মাণ করা;"

**Shri Tapan Hore :** Sir, I beg to move that —

In paragraph 2, item (৮), for the words "গুসকরা-বোলপুর" the words "খানা-সাঁইথিয়া" be substituted.

**Shri Anjan Chatterjee :** Sir, I beg to move that —

(a) In paragraph 2, item (১১), for the words "ডাবল লাইন" the words "ব্রডগেজ লাইন" be substituted.

(b) In paragraph 2 after the item (২১), the following new item be added :

"(২২) কাটোয়া-আহমদপুর ন্যারোগেজকে ব্রডগেজে রূপান্তরিত করা;"

**Shri Tulshi Bhattarai :** Sir, I beg to move that —

In para 2, item (১), the words "এলিভেটেড করা" be omitted.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that —

In pare 2, item (১), the words "এলিভেটেড করা" be omitted.

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রত মুখার্জি মহাশয় সর্বদলীয় একটি প্রস্তাব রেল সংক্রান্ত বিষয়কে কেন্দ্র করে উত্থাপন করেছেন। প্রতি বছরই এই প্রস্তাব উত্থাপন করা হয়ে থাকে কিন্তু কার্যকর কিছু হয় না। আমাদের পশ্চিমবঙ্গে অর্থনৈতিক স্বার্থের সঙ্গে যুক্ত ব্যাপারে আমরা বারেবারে বলে থাকি। গতবারও বলেছি। ১৮.৩.৯৪ তারিখে আমাদের পশ্চিমবঙ্গের যে প্রয়োজনীয় রেলপথ সম্পর্কে আমরা দাবি করেছিলাম তার প্রস্তাব উত্থাপন করে বিধানসভাতে সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল। ২১.৭.৯৪ তারিখে রেল মন্ত্রক জাফর শরিফের কাছে যাওয়া হয় এবং তার সঙ্গে দেখা করে সমস্ত বিষয় বলেছিলাম। এই যে দাবিগুলো, এটা পশ্চিমবঙ্গের দীর্ঘ দিনের দাবি, শুধুমাত্র এতে যাতায়াতে প্রশ্ন নয়, এর সাথে অর্থনৈতিক দিক থেকে সুযোগ সুবিধার প্রশ্নও জড়িত আছে।

আমরা দেখলাম বলার সময় রেল মন্ত্রী বা রেল মন্ত্রক অনেক কথা বলেছেন কিন্তু রেল বাজেটে কোনওটা কার্যকর হল না। এই ব্যাপারে আমি রেলের ওয়াগান সংক্রান্ত বিষয়ে দুটো কথা বলব। আমাদের পশ্চিমবঙ্গে যে ওয়াগান শিল্প আছে তাতে অর্ডার দেওয়া হচ্ছে না। আপনি জানেন, আমাদের প্রস্তাব আমরা রেল-মন্ত্রীর কাছে এবং রেল মন্ত্রকের কাছে মুভ করেছিলাম। এবং এব্যাপারে আমাদের সাথে অনেক আলোচনা হয়। কিন্তু পরবর্তীকালে রেল-মন্ত্রকের পক্ষ থেকে, রেল-মন্ত্রীর পক্ষে থেকে যে বাজেট উত্থাপিত হয় তখন দেখা যায় তাতে কোনওটাই কার্যকর হয়নি। এবার আমরা দেখলাম কেউ কেউ অনেক হৈ চৈ করলেন, আবার কোনও কোনও মন্ত্রী দরজার সামনে বসে পড়লেন। আমরা আশান্বিত হয়েছিলাম যে পশ্চিমবাংলায় হয়ত একটা বা দুটো প্রকল্প রূপায়িত হবে। কিন্তু আমরা দেখলাম যেখানে ৯৬ কোটি টাকা প্রয়োজন সেখানে ৫ কোটি টাকা মাত্র স্যাংশন হল। আমি দেখলাম রেল বাজেটের একদিন আগে কংগ্রেস-এর তরফ থেকে রেল মন্ত্রীর কাছে একটা চিঠি দেওয়া হল। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমি আনন্দিত হয়েছিলাম যে বোধ হয় একলাখি-বালুরঘাট প্রকল্প হয়ে যাবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সর্বসাকুল্যে ৫ কোটি টাকা বরাদ্দ করা হল। দীর্ঘ দিন ধরে পশ্চিমবঙ্গের যে দাবি তার কোনওটা আমরা পাচ্ছি না। এই ভাবে পশ্চিমবাংলাকে

বঞ্চিত করা হচ্ছে। কিন্তু আমরা যদি দেখি তাহলে দেখতে পাব বাইরের রেল বাজেটের মধ্যে কোথাও ডাবল লাইন হচ্ছে আবার কোথাও ইলেক্ট্রিফিকেশন হচ্ছে। আজও ভারতবর্ষের অনেক জায়গায় রেল ব্যবস্থা চালু নেই। যেমন আমাদের পশ্চিমবঙ্গের অনেক জেলা আছে যেখানে এখনও রেল ব্যবস্থা সম্প্রসারিত হয় নি। স্বাধীন ভারতবর্ষে এই কাজ এখনও সম্পন্ন হল না। আমাদের কলকাতা শহরে দীর্ঘ দিনের দাবি সার্কুলার রেল শেষ হোক। এবং এটাকে ডাবল লাইন করা হোক। এটাকে মাঝেরহাট পর্যন্ত করার দাবিও আমরা করেছিলাম। কিন্তু তা আজ পর্যন্ত হল না। এতে সাধারণ মানুষ যারা অফিস যাত্রী তাদের সুবিধা হবে। মেট্রোরেলের ক্ষেত্রে কিছু টাকা ধরা হয়েছে। মেট্রোরেলকে এদিকে যেমন দমদমে সংযোগ করা হয়েছে, ওদিকে তেমনি একটা সংযোগ ঘটানোর চেষ্টা আমরা করাতে চেয়েছিলাম। যাতে লোক কলকাতা শহরের মধ্যে ঢুকে যেতে পারে। কিন্তু তা করা হল না। যখন মেট্রোরেল চালু হয় তখন পরিকল্পনা ছিল এই কাজ দুটো ফেজে হবে। দীর্ঘদিন ধরে আমরা আলোচনা করেছি যে একটা রেল লাইন সল্টলেক থেকে গঙ্গার তলা দিয়ে রামরাজাতলা পর্যন্ত করার। কিন্তু তা আজ পর্যন্ত হল না। কলকাতা শহরে মেট্রোরেল চালু আছে। শুনছি দিল্লিতেও চালু হবে। দিল্লিতে হোক তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু যে প্রতিশ্রুতি দিয়ে কলকাতার মেট্রোরেলের কাজ শুরু হয়েছিল সেটা এখনও পর্যন্ত শেষ হল না। এইগুলি ছোট্ট বিষয়, এই বিষয়গুলি চালু হয় নি।

[3-20 – 3-30 p.m.]

আমি যে কথা বলছিলাম একাধারে যেমন পশ্চিমবাংলাকে বিচ্ছিন্ন করা হয়েছে তেমনি সাধারণ মানুষের জন্য রেল মন্ত্রক কি করেছে, শতাব্দীর মতো কিছু সংখ্যক ট্রেন বেড়েছে, তাতে সাধারণ মানুষেরা কি উপকৃত হবে? রেলের মাসুল বৃদ্ধি হল ৭ শতাংশ ফলে সব জিনিসের দাম বাড়বে। অবশ্য বলেছে, রেশনে যে সমস্ত জিনিস দেওয়া হয় সেইগুলি বাদ যাবে, বাকি জিনিসের উপর চাপবে এই মাসুল। এই যে ৭ ভাগ মাসুল বেড়ে গেল এতে সামগ্রিক ভাবে দেশের অর্থনৈতিক বুনিয়াদের উপর আঘাত এসে পড়বে। শতাব্দীর মতো কিছু রেলে তাতে অর্থবান মানুষ, যারা তারা যাতায়াত করতে পারেন, কিন্তু সাধারণ মানুষ গরিব লোক যাদেরকে দ্বিতীয় শ্রেণীতে যাতায়াত করতে হয় তাদের ক্ষেত্রে কি সুযোগ সুবিধা এল পুরো রেল বাজেটে তাদের উপর বাড়ার বাড়তি বোঝা ছাড়া আর কিছু হল না। তাই আমরা এখানে প্রতিবাদ করেছি, যেভাবে মাসুল বৃদ্ধি হল দ্বিতীয় শ্রেণীর স্লিপারে, যে ভাবে চার্জ বাড়ানো হল, মান্থলি টিকিটের দাম বাড়ান হল, তাতে সাধারণ মানুষ যারা দ্বিতীয় শ্রেণীতে যাতায়াত করেন, একেবারে গরিব মানুষ তাদের উপর এটা চেপে গেল। এই দৃষ্টিভঙ্গিতে রেল দপ্তর চলছে। এই ব্যাপারে অনেকে অনেক রকম কাগজে লিখেছে, কেউ বলেছেন, এটা ইলেকশন বাজেট, এই রকম হাজার রকমের মতামত আছে, আমাদের কাছে যেটা বিষয় সেটা হচ্ছে, সবটাই সাধারণ মানুষের উপর থেকে তুলে নেওয়ার একটা চেষ্টা। কিছু এ.সি.-র দাম বেড়েছে কিন্তু তাহলেও তাদের উদ্দেশ্য হচ্ছে সাধারণ মানুষের উপর থেকে কিছু চাপিয়ে তুলে নেওয়া। এবারে ৭৫০ কোটি টাকার নূতন যে বাড়তি প্রস্তাব এসেছে তার মধ্যে ৬২৫ কোটি টাকা সাধারণ মানুষের উপর থেকে তুলে নেওয়ার একটা প্রস্তাব এসেছে। আমরা পরপর কয়েক বছর ধরে দেখতে পাচ্ছি, কিছু জিনিসের দাম বাড়ছে, এটা সমস্তটাই মাসুলের

উপর, সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। গতবারের বাজেটেও সাধারণ মানুষের উপর, মধ্যবিত্ত মানুষের উপর চাপিয়ে দেওয়া হয়েছিল। তার আগের বছরেও এই জিনিস দেখেছি। জাফর শরিফ আসার পর থেকেই দেখছি, সাধারণ মানুষের উপর বাড়তি ভাড়ার বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে। তাই আজকে যে প্রস্তাব এসেছে সেটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সর্বদলীয় প্রস্তাব এখানে আমাদের ডেপুটি লিডার মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় উত্থাপন করেছেন, আমি এই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য রাখছি। যে ২১টি প্রকল্পের কথা এখানে বলা হয়েছে, ২১টি প্রকল্প ছাড়াও আরও কিছু আমাদের আছে, এইগুলি আমাদের নূতন দাবি নয়। স্বাধীনতার পর থেকে ভারতবর্ষের বিভিন্ন রেল মন্ত্রী এমন কি ভারতবর্ষের প্রধানমন্ত্রীও যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন আমাদের এই প্রস্তাব সেই প্রতিশ্রুতিগুলি রূপায়নেরই দাবি। লক্ষ্মী দে যে বক্তব্য রাখছিলেন, তার বক্তব্যের সব কিছুর সাথে একমত না হলেও, বেশির ভাগ ক্ষেত্রে একমত হয়ে বলতে চাই আমাদের পশ্চিমবাংলার প্রতি রেল দপ্তর যেন একটা অসহায়তার মনোভাব নিয়েছে।

আমরা স্বাধীনতার পর থেকে বিশেষ করে গত ৩৫ বছরের যদি ইতিহাস দেখি তাহলে দেখব পশ্চিমবাংলায় এই সময়ে নতুন কোনও রেল লাইন তৈরি হয়নি। এটা শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বা কংগ্রেসিদের ব্যাপার নয়, এটা আমাদের রাজ্যের স্বার্থের কথা। এমন কি অনেক ক্ষেত্রে দেখা গেছে, যেখানে রেল দপ্তরের কোনও অতিরিক্ত ব্যয়ের বোঝা থাকবে না সেখানেও রাজ্যবাসীর স্বার্থ রক্ষিত হয় এমন কোনও কর্মসূচি নিতে রেল দপ্তর অনীহা প্রকাশ করেছে। আমরা যদি একটু খতিয়ে দেখবার চেষ্টা করি তাহলে দেখব বিধাননগরে সরকারি, বে-সরকারি অনেক অফিস শিফট হয়েছে। কিন্তু বিধাননগরে যাওয়ার জন্য সাউথ ইস্টার্ন রেলের যারা যাত্রী আছে তাদের অনেক দিন থেকেই হাওড়ায় এসে বাসে করে যাতায়াত করতে হয় অথবা হাওড়া থেকে শিয়ালদহে এসে বিধাননগরে যেতে হয়। ১৯৮৫ সালে খড়গপুর থেকে শিয়ালদহ পর্যন্ত রেল চালু করার কথা শোনা গেল। সেখানে লাইন ইলেক্ট্রিফিকেশন করা হয়েছে, এখন গুডস ট্রেন যাচ্ছে, প্যাসেঞ্জার ট্রেন চালানোরও নির্দেশ জারি হয়েছে। কিন্তু কার অদৃশ্য হাতের জন্য সেই রেল চালু করা যাচ্ছে না এটা আমাদের খুবই দুর্ভাগ্য। এটা চালু করলে এরজন্য অতিরিক্ত বোঝা কোনও থাকত না, লাইন পাততেও কোনও খরচ ছিল না, শিয়ালদহ সেকশনের মানুষদেরকে সেই সুযোগ থেকে বঞ্চিত করা হল। স্বাধীনতার পর থেকে আমরা শুনছি বিষ্ণুপুর-আরামবাগ রেল লাইন হবে। এই ব্যাপারে বিভিন্ন রাজনৈতিক দলের পক্ষ থেকে বার বার দাবি করা হয়েছে, সেখানে আমরা দেখছি ঘোষণা করা হচ্ছে, কিন্তু কোনও রকম কার্যকর করা হচ্ছে না। যখন মার্টিন রেল উঠে গেল ১৯৬৯-৭০ সালে, তখন আমাদের তৎকালীন প্রধানমন্ত্রী ঘোষণা করেন হাওড়া-আমতা রেল লাইনটা বড়গাছিয়া পর্যন্ত হবে। কিন্তু সেটা আটকে গেছে। প্রধানমন্ত্রী যেটা ঘোষণা করল, দেখা গেল সেটা হল না। গোটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে রেল দপ্তরের যেভাবে উন্নয়ন হয়, পশ্চিমবাংলায় সেইভাবে উন্নয়ন হলে আমরা আনন্দিত হতাম। আমাদের দুর্ভাগ্য আমরা সেই একই অবস্থায় পড়ে আছি। যারা শুধু কংগ্রেসকে গালাগাল দিচ্ছেন তাদের আমি অনুরোধ

করব আপনারা মনে করে দেখবেন কেন্দ্রে কংগ্রেস ছাড়াও অকংগ্রেসি সরকার কায়েম হয়েছিল। সেখানে এক সময় আপনাদের বন্ধু সরকার ছিল। তখন আমরা দেখেছিলাম রেল দপ্তর পশ্চিমবাংলার স্বার্থে কোনও উদ্যোগ নিতে ব্যর্থ হয়েছে। আমরা রাজনীতি উর্ধ্বে উঠে কাজ করি। দিল্লিতে কোন সরকার ক্ষমতায় আছে সেদিকে দৃষ্টি না দিয়ে পশ্চিমবাংলার স্বার্থে আমরা কাজ করি, যখনই স্বার্থহানি ঘটে তখনই আমরা কথা বলি।

[3-30 – 3-40 p.m.]

ভি.পি.সিং-এর সরকারের আমলে ঠিক একই অবস্থা হয়েছিল। সেদিনও একলাখি-বালুরঘাট প্রকল্পের জন্য এক হাজার টাকা, দিঘা-তমলুকের জন্য ৫ হাজার টাকা, হাওড়া-আমতার জন্য এক হাজার টাকা — এই ভাবে বরাদ্দ করা হয়েছিল। সেদিন আমরা এখানকার বামপন্থীদের বলেছিলাম যে প্রতিবাদ করুন এর বিরুদ্ধে কারণ আপনারা বলেন যে আপনাদের বন্ধু সরকার দিল্লিতে রয়েছেন কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করেছিলাম যে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিষয়টি দেখে সেদিন বামপন্থী বন্ধুরা প্রতিবাদ করার জন্য এগিয়ে আসেননি—এটা খুবই দুভার্গ্যের বিষয়। দিল্লিতে যখন কংগ্রেসের সরকার থাকেন তখন ওরা রেল প্রকল্পের ব্যাপারে পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনার কথা বলেন কিন্তু অন্য সময় বলেন না। তাই দিল্লির রেল দপ্তর যদি বঞ্চনা বা স্বার্থহানি করে থাকে তাহলে তার জন্য আমরাও কিছুটা দায়ী কারণ রাজনৈতিক কারণে দিল্লির সমালোচনা করা হয় এবং এর দায়টা বামপন্থী বন্ধুরা কখনও এড়িয়ে যেতে পারেন না। আমরা ওদের বারবার বলেছি যে এ ব্যাপারে সঙ্কীর্ণ রাজনৈতিক স্বার্থের উর্ধ্বে থেকে কথা বলুন কিন্তু তা ওরা করেন না। সেখানে রাজনৈতিক স্বার্থ নিয়ে ওরা কথা বলেন আজকে বামপন্থী বন্ধুদের মধ্যে যারা আমাদের টিজ করছেন, উস্কানি দিয়ে কথা বলছেন সেদিন যখন ভি.পি.সিং-এর সরকার বা মোরারজি দেশাই-এর সরকার—ওদের বন্ধু সরকার—দিল্লিতে ছিলেন তখন ওদের দেখিনি পশ্চিমবাংলার বঞ্চনার বিরুদ্ধে কথা বলতে, আন্দোলন করতে। তাই আমি বলব, যদি সত্যি সত্যি বামপন্থী বন্ধুরা রাজ্যের স্বার্থে আন্দোলন করতে চান, কথা বলতে চান তাহলে রাজনৈতিক, দৃষ্টিভঙ্গি না নিয়ে এগিয়ে আসুন রাজ্যের স্বার্থে কথা বলতে। স্যার, শুধু রেল লাইনের ব্যাপারই নয়, আমরা রেলের বিভিন্ন অর্ডার পশ্চিমবঙ্গের কারখানাগুলি না পাওয়ার ব্যাপারেও প্রতিবাদ করেছি। স্যার, আপনি জানেন, রেলের ওয়াগানের অর্ডারের উপর পশ্চিমবঙ্গের অনেকগুলি কারখানা নির্ভরশীল। বারবার সেইসব অর্ডারের জন্য আমরা দাবি জানিয়েছি কিন্তু প্রত্যাখাত হয়েছি। এইভাবে পশ্চিমবঙ্গের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে চলেছে রেল দপ্তরের কিছু আমলা। বিভিন্ন রেল লাইন এক্সপানশান থেকে আরম্ভ করে নানান প্রকল্প নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করার জন্য আমরা বারবার দাবি জানালেও সেগুলি হয়নি। এই প্রসঙ্গে মেট্রোরেলের কথাটা বলতে চাই। মেট্রো রেল ১৯৮৪ সাল পর্যন্ত যেটুকু হল তারপর সেটা কমপ্লিট হওয়া তো দূরের কথা মাত্র কয়েকটি স্টেশন বাড়াতেই ১১টা বছর লেগে গেল। এই যে ঢিমেতালে কাজ করা—এর বিরুদ্ধেও আমরা প্রতিবাদ জানিয়েছি। পশ্চিমবঙ্গের বিভিন্ন রেল প্রকল্পগুলির জন্য এই যে নামমাত্র এক/দু হাজার টাকা করে বরাদ্দ করার মানসিকতা রেল দপ্তরের রয়েছে নিশ্চয় এর বিরুদ্ধে প্রতিবাদ করার দরকার আছে। এখানে ২১টি প্রকল্পের কথা বলা হয়েছে, এ ছাড়াও আরও প্রকল্প আছে। এই প্রসঙ্গে দার্জিলিং-এর টয় ট্রেনের কথাটা একটু

বলি। এখন দার্জিলিং-এর অবস্থা শান্ত, দার্জিলিং-এ যে সমস্ত ট্যুরিস্টরা যান এই টয় ট্রেনে চাপা তাদের ভ্রমণের একটা অঙ্গ হিসাবেই থাকে। পাহাড়ি এলাকায় এই টয় ট্রেন ট্যুরিস্টরা খুব উপভোগও করেন কিন্তু দার্জিলিং-এর সেই টয় ট্রেন মাত্র কয়েকটি স্টেশন পর্যন্ত যাচ্ছে, সবটা যাচ্ছে না, বন্ধ হয়ে আছে। এর ফলে দার্জিলিং-এর ট্যুরিস্টরা টয় ট্রেনে ভ্রমণের আনন্দ উপভোগ করতে পারছেন না। স্যার, মাননীয় সদস্য সুব্রত বাবু যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাব খুবই সঠিক এবং সময় উপযোগী প্রস্তাব। এই প্রস্তাব শুধু গ্রহণই নয়, সকলের একে সমর্থন করা উচিত। এর আগে আমরা এ ব্যাপারে অনেকবার অল পার্টি ডেলিগেশন নিয়ে দিল্লিতে গিয়েছি দরবার করতে এবং দরবার করেও এসেছি। দুর্ভাগ্যের বিষয় একবার রেল মন্ত্রী ডেলিগেশানকে মিট করার সময় পান নি, বসিয়ে রেখে চলে গিয়েছিলেন। এটা যাতে না হয় সেটা দেখা দরকার এবং রাজনৈতিক স্বার্থের ঊর্ধ্বে থেকে সমবেত ভাবে আন্দোলন করা দরকার। পরিশেষে এটা নিয়ে রাজনীতি না করার জন্য সরকার পক্ষের সদস্যদের অনুরোধ জানিয়েও এই প্রস্তাব গ্রহণ করার জন্য সকলকে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ইদ্রিশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকারের রেল সম্পর্কে যে একটা সর্ব দলীয় প্রস্তাব এই সভায় আনা হয়েছে, সেই প্রস্তাবটিকে আমি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। কথাটা হচ্ছে এই যে পশ্চিমবাংলা দীর্ঘ দিন ধরে রেল ব্যবস্থার ক্ষেত্রে যে ২২টি প্রকল্প চিহ্নিত করা হয়েছে এবং চিহ্নিতকরণের পর কিন্তু এই প্রকল্পগুলোর কোনও কাজ হচ্ছে না। যার জন্য বারবার কেন্দ্রীয় সরকারের কাছে সভার পক্ষ থেকে এবং আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে বিভিন্ন ভাবে তাগিদ দেওয়া সত্ত্বেও কোনও প্রকল্পই কার্যকর করার ব্যবস্থা করা হচ্ছে না। গত কয়েক দিন আগে রেল বাজেট হয়ে গেল। তার মধ্যে দিয়ে আমরা কি লক্ষ্য করলাম — দেখলাম যে কেন্দ্রের কংগ্রেসি সরকার চিরাচরিত ভাবে তাদের যে প্রথাগত অভ্যাস, অর্থাৎ সব সময় পশ্চিমবঙ্গকে অর্থনৈতিক ভাবে একটা বঞ্চনার শিকার করে দেওয়া এই যে প্রবনতা সেটা এই রেল বাজেটের মধ্যে দিয়ে লক্ষ্য করা গেছে। আমাদের রাজ্য জনগণের আন্দোলনের মধ্যে দিয়ে যে প্রকল্পগুলো বিভিন্ন ভাবে দাবি আদায়ের কথা বলা হয়েছিল সেই দাবিগুলোকে সঠিক ভাবে বাস্তবায়িত করা হয় নি, সঙ্গে সঙ্গে এটা লক্ষ্য করা গেছে, শুধু প্রকল্প রূপায়নের ক্ষেত্রে নয়, রেল বাজেটের মধ্যে দিয়েও নিত্য যাত্রীদের মান্থলি টিকিটের ভাড়া বৃদ্ধি, মাশুল বৃদ্ধি করা হয়েছে। এই মাসূল বৃদ্ধির মধ্যে দিয়ে জিনিসপত্রের দাম আবার বেড়ে যাবে এবং পশ্চিমবাংলার উপর আবার একটা অর্থনৈতিক বোঝা চেপে যাবে। সারা দেশে বিভিন্ন সময়ে অর্ডিন্যান্সের মাধ্যমে মাঝে মাঝেই জিনিসপত্রের দাম কেন্দ্রীয় সরকার বাড়িয়ে থাকেন আবার এই যে মাসূল বৃদ্ধি করলেন, এর ফলে নুতন ভাবে আবার জিনিসপত্রের দাম বৃদ্ধি পাবে এবং পশ্চিমবাংলার গরিব খেটে খাওয়া মানুষ এর শিকার হবে। এই অবস্থায় আমাদের দাবি যাতে এই সর্ব দলীয় প্রস্তাবের মধ্যে কেন্দ্রীয় সরকারের এই গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে পারি। আমি একটা কথা বলি, বর্ধমান কাটোয়া ডাবল লাইনের কথা বলা হয়েছিল, ব্যান্ডেল থেকে কাটোয়া আমরা ডাবল লাইন চাই। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপনকুমার হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সুব্রত মুখার্জি এবং অন্যান্য সদস্যরা এই যে রেল প্রকল্প সম্পর্কিত যে সর্ব দলীয় প্রস্তাব নিয়ে এসেছেন তাকে সমর্থন করছি। তবে এটা ঠিকই যে এই প্রস্তাব সর্ব দলীয় হলেও ব্যক্তিগত ভাবে এটা আমি মনে করি যে কংগ্রেসের আন্তরিকতা এর মধ্যে কতটা আছে এই বিষয়ে আমার সন্দেহ আছে।

[3-40 – 3-50 p.m.]

মান্থলি টিকিটের মূল্য বৃদ্ধি এবং পণ্য মাসূল বৃদ্ধি করে ৭৫০ কোটি টাকা অতিরিক্ত আয় করার ব্যবস্থা করা হয়েছে। এই বোঝাটা শেষ পর্যন্ত সাধারণ মানুষের ঘাড়ে গিয়ে পড়বে এবং মুদ্রাস্ফিতি ঘটবে। মান্থলি টিকিটের দাম বাড়ানো হচ্ছে, অথচ রেল পরিষেবার কোনও রকম উন্নতি ঘটানো হচ্ছে না। মেন লাইনের ট্রেনগুলোকেই শুধু দেখলে হবে না, লুপ লাইনের ট্রেনগুলোয় দরজা, জানলা, ইউরিনাল ইত্যাদি কিছুই নেই। এর সাথে সাথে আমরা দেখছি নিত্য যাত্রীদের মধ্যে যারা বিনা টিকিটের যাত্রী, তাদের সঙ্গে রেল পুলিশ এবং রেল কর্মচারিদের একাংশের একটা অশুভ আঁতাত গড়ে উঠেছে এবং রেল দপ্তর সেই অশুভ আঁতাতকে ভাঙ্গতে চায় না। কারণ রেল দপ্তরের ওয়ান টু অল প্রত্যেকেই ঘুষখোর। ঘুষের ওপর গোটা রেল দপ্তর দাঁড়িয়ে আছে। কাজে কাজেই দুর্নীতি দমন করে আয় না বাড়িয়ে, পণ্য মাসূল শতকরা ৭ ভাগ বাড়ান হচ্ছে এবং মান্থলি টিকিটের দাম বাড়ানো হচ্ছে। কর্মচারিদের একাংশের সঙ্গে নিত্য যাত্রীদের মধ্যে যারা বিনা টিকিটের যাত্রী তাদের একটা নেক্সাস ডেভেলপ করেছে। এটাকে বন্ধ করার রেল দপ্তর কোনও ব্যবস্থা না করে ভাড়া এবং মাসুল বৃদ্ধি করে দিয়েছে। অথচ রেলে নতুন করে লোক নিয়োগ বন্ধ হয়ে গেছে — একদম ডেড। এরপর আবার শোনা যাচ্ছে রেলওয়ের বিভিন্ন জমিতে নাকি হোটেল হবে। রেল দপ্তর তথা কেন্দ্রীয় সরকার এই সব করে একটা বে-সরকারিকরণের রাস্তা প্রস্তুত করতে চাইছে। রেল দপ্তর এবারের বাজেটের মধ্যে দিয়ে নাকি একটা শুভ কাজ করতে চাইছে! সেটা কি? পশ্চিমবাংলায় পাঁচটা ট্রেন বাড়াচ্ছে। কিন্তু আমাদের অভিজ্ঞতা বলছে এটা একটা চমক। কারণ আমরা অতীতে যে ট্রেনগুলোয় ১৬-টা বগি দেখেছি, সেগুলো এখন ১২ বগিতে এসে দাঁড়িয়েছে। যেগুলোয় ১২ বগি দেখেছি, সেগুলো এখন ৭ বগিতে এসে দাঁড়িয়েছে। যেগুলো ১০ বগির গাড়ি ছিল, সেগুলোকে এখন কেটে ৫ বগির গাড়িতে পরিণত করা হয়েছে। এইভাবে কম্পার্টমেন্ট কেটে কেটে নতুন ট্রেন বাড়ান হচ্ছে। সুতরাং ট্রেন বাড়াবার যে প্রস্তাব করা হয়েছে ওটা চমক ছাড়া আর কিছুই নয়। কর্মী বাড়ছে না, কোচ বাড়ছে না, গাড়ি বাড়ছে! এরপর আমাদের পশ্চিমবাংলার বিভিন্ন রেল প্রকল্পগুলোর জন্য যেভাবে টাকা অ্যালোট করা হয়েছে তা বঞ্চনা ছাড়া আর কিছুই নয়। এটা একটা ভয়ঙ্কর রকমের পরিহাসও। যেভাবে রাজ্যের রেল প্রকল্পগুলোর জন্য টাকা বরাদ্দ করা হচ্ছে তাতে সেগুলো কার্যকর হতে একবিংশ শতাব্দী শেষ হয়ে যাবে, তখনও বোধ হয় কার্যকর হবে না। কারণ প্রকল্পগুলোর নির্মাণ কার্য একবিংশ শতাব্দীতে শেষ হবে না। এখানে 'গুসকরা-বোলপুর' পর্যন্ত অবিলম্বে ডাবল লাইনের দাবি করা হচ্ছে। এটা গুসকরা-বোলপুর হবে না, হবে সাঁইথিয়া-খানা। সাঁইথিয়া থেকে খানা পর্যন্ত ডাবল লাইন করতে ১০৫ কোটি টাকার দরকার। গতবারে এই প্রকল্পের জন্য ২ কোটি টাকা দেওয়া হয়েছিল, এবারে ৩ কোটি টাকা দেওয়া হচ্ছে। গত বছর ২ কোটি টাকার মধ্যে থেকে দুটো পয়সাও খরচ করা হয়নি। আমরা ওখানে ডাবল

*লাইন নির্মাণ কাজের কোনও চিহ্ন এখন পর্যন্ত দেখতে পাইনি। সুতরাং এটা প্রহশন ছাড়া* আর কি? এগুলো প্রহশন ছাড়া আর কিছুই নয়। বৈদ্যুতিকরণের বিষয়গুলো ত্বরান্বিত করার জন্য রেল মন্ত্রী এবং রেল দপ্তর অবশ্যই কিছুটা ইনিসিয়েটিভ নিতে পারতেন। সেটুকুও তাঁরা নিতে পারেননি। কলকাতার চক্র রেলের জন্য কোনও রকম বরাদ্দ এবারে করেননি। আজকে পশ্চিমবাংলার ওয়াগান শিল্প ধ্বংস হতে চলেছে। বহু কর্মচারী এবং তাঁদের পরিবাররা এই শিল্পের ওপর নির্ভরশীল। অথচ এই ওয়াগান শিল্প সম্পর্কে রেল বাজেট একদম নিশ্চুপ। যদিও এটা সর্ব দলীয় প্রস্তাব তথাপি কংগ্রেসের সদিচ্ছা সম্বন্ধে আমাদের সন্দেহ থেকেই যাচ্ছে। কারণ বামপন্থীরা রেলের ভাড়া বৃদ্ধি, মাসুল বৃদ্ধি এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন রেল প্রকল্পের দাবিতে বার বার আন্দোলন করেছে, কিন্তু কংগ্রেস কখনও এই জাতীয় কোনও আন্দোলনে আমাদের সঙ্গে আসেননি। তা সত্ত্বেও আমি এই সর্ব দলীয় প্রস্তাবকে সর্ব সম্মত ভাবে গ্রহণ করার জন্য সকলের কাছে অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীকান্ত দে, শ্রী সুব্রত মুখার্জি এবং আরও কয়েকজন সদস্য মিলিয়ে যে প্রস্তাব এখানে তুলেছেন রেল বাজেটের উপর, সেই প্রস্তাবে প্রকল্পগুলির ব্যাপারে রাজ্যবাসী হিসাবে পুরো সমর্থন থাকছে। কিন্তু আরও কিছু বক্তব্যের ব্যাপারে কিছু দ্বিমত আছে। প্রথমত গতবারের বাজেটের চেয়ে এবারের রেল বাজেটে টাকার পরিমাণ কিছুটা বাড়িয়েছেন। পশ্চিমবাংলায় এ পর্যন্ত প্রায় ৩৪টি প্রকল্প চালু আছে। এই ৩৪টি প্রকল্পের মধ্যে প্রত্যেকটি প্রকল্পে কি পরিমাণ টাকা দিচ্ছে এবং বাজেটের মধ্যে কি বক্তব্য উনি রাখতে চাইছেন সেই সম্পর্কে আমার যা ধারণা হয়েছে আমি তাই বলছি, রেল দপ্তর ভেবেছে, অন-গোয়িং স্কীমগুলি কি করে দ্রুত কমপ্লিট করা যায়। সেই সমস্ত প্রকল্পগুলিকে গুরুত্ব দিয়েছেন। প্রথম গুরুত্ব দিয়েছে ক্যালকাটা মেট্রো রেল। দ্বিতীয় গুরুত্ব দিয়েছে চক্র রেল দ্যাট মিনস ক্যালকাটা বেসড যে প্রকল্পগুলি আছে সেই প্রকল্পগুলির জন্য। ২০০ কোটি টাকার মতন দিয়েছে আর চক্র রেলকে দিয়েছে আগের ৩৫ কোটি টাকার মধ্যে ৩৪ কোটি টাকা। এবারে দিয়েছে ২০ লক্ষ টাকা। অর্থাৎ ৩৪ কোটি কয়েক লক্ষ টাকা দিয়েছে। আমি টোটাল অ্যালটমেন্ট বেসিসে বক্তব্য রাখছি। আর মেট্রো রেলের ১৫৬২ কোটি টাকার মধ্যে গতবারে খরচ হয়েছে ১৪০০ কোটি টাকার মতন আর এবারে দিয়েছে ১৪৫ কোটি টাকা। এইরকম যেসব অন-গোয়িং প্রকল্পগুলি আছে ইকনমিক্সের নিয়ম অনুসারে এগুলি কমপ্লিট করতে না পারলে টাকার অভাবে যাতে এই প্রকল্পগুলি বন্ধ না হয়ে যায়, অর্থাৎ চালু থাকে তারজন্য অ্যালটমেন্ট করতে হয়। এই ৩৪টি প্রকল্পের জন্য কেন্দ্রীয় রেল দপ্তর প্রায় ৩ হাজার কোটি টাকার এসটিমেট করেছিলেন। এ পর্যন্ত প্রায় খরচ হয়ে গেছে ১৯০০ কোটি টাকার মতন। এ বছর ২৬০ কোটি টাকার উপর দিচ্ছে। বাকি যে রেল প্রকল্পগুলির টাকার ঘাটতি পড়ছে স্থানীয় অধিবাসী হিসাবে দাবি জানাচ্ছি যাতে প্রকল্পগুলি দ্রুত সম্পাদন হয়। যখন রেল বাজেট পেশ হয় তখন জেলাবাসী হিসাবে দেখলাম দিঘা-তমলুক রেলপথের জন্য দিয়েছে ৩ কোটি ৪০ লক্ষ টাকা। এ ব্যাপারে ডিপার্টমেন্টের অর্থাৎ দিঘা-তমলুক রেল লাইনের কাজ করার জন্য যে পরিমাণ জায়গার দরকার এখন পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার সেই জায়গা অ্যাকুয়ার করতে পারছেন না। এর আগে আমি এই হাউসে বহুবার প্রশ্ন করেছিলাম যে, দীঘা-তমলুক রেললাইন করার জন্য যে জায়গার দরকার সেই

জায়গা রাজ্য সরকার অ্যাকুয়ার করতে পেরেছে কিনা? আজও পর্যন্ত সেই প্রশ্নের পুরোপুরি উত্তর পাইনি। এখানে সরকার পক্ষের মাননীয় সদস্য মাসুল বা ভাড়া বাড়াবার কথা বললেন। এই কনটেক্সটে বলব, রাজ্য সরকার যখন বাসের ভাড়া বাড়াল তখন আপনাদের কেন কণ্ঠস্বর তীব্র হয় না? রেলে সেকেন্ড ক্লাস যাত্রীদের ভাড়া তো বাড়েনি। তাই বলছি, যে প্রকল্পগুলির কাজ কমপ্লিট হয়নি সেগুলি কমপ্লিট করার জন্য এবারের বাজেটে টাকা ধরা আছে। দ্রুত কাজগুলি যাতে সম্পাদন হয় তার জন্য আসুন, আমরা সবাই চেষ্টা করি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে প্রধানত যে কথা জানাতে চাইছি সেটা হচ্ছে, বঞ্চনার একটা সীমা থাকে। আপনি দেখবেন, রেল বাবদ পরিকল্পনা খাতে বরাদ্দ হয়েছে ৭ হাজার ৬৯৪ কোটি টাকা। আর পশ্চিমবাংলায় নতুন লাইন, গেজ কনভারসন্স, ডাবলিং, ইলেক্ট্রিফিকেশন মিলিয়ে বরাদ্দ হয়েছে ২২০ কোটি টাকা।

[3-50 – 4-00 p.m.]

মোট ৯ হাজার ৬৯৪ কোটি টাকা বরাদ্দ। পশ্চিমবাংলার জন্য বরাদ্দ মাত্র ২২০ কোটি টাকা। বঞ্চনার একটা সীমা পরিসীমা থাকে কিন্তু এক্ষেত্রে তাও ছাড়িয়ে যাচ্ছে। রাজ্যের গণ আন্দোলনের নেতারা যে ২১টি প্রস্তাব এখানে দিয়েছেন তা তাদের মস্তিষ্ক প্রসূত নয়, তা জনগণের দাবি। এবারে রেল বাজেটে ২১টি প্রস্তাবের মধ্যে ৭টির কথা উল্লেখ আছে। তার জন্য সামান্য কিছু টাকা বরাদ্দ আছে এবং ১৪টি সম্পর্কে ন্যূনতম কোনও কিছুর উল্লেখ রেল বাজেটে নেই। এর মধ্যে একটা জায়গায় রসিকতা করা হয়েছে যে হাওড়া আমতা ব্রডগেজ লাইনের জন্য বরাদ্দ হয়েছে ১ হাজার কোটি টাকা। রেল বাজেট নতুন ট্রেন সম্পর্কে ৪ বছর আগে বলা হয়েছিল যে একটি ট্রেন শিয়ালদহ থেকে নয়া দিল্লি পর্যন্ত চলবে। এটা ঠিক কুমীরের ছানা দেখাবার মতো অবস্থা হয়েছে। কারণ ৩ বছর আগে আমরা দেখলাম যে সেটাকে শিয়ালদহ থেকে বেনারস পর্যন্ত করা হল। তারপর সেটাকে করা হল শিয়ালদহ থেকে জয়পুর পর্যন্ত। তারপর এখন সেটাকে দেখানো হল হাওড়া থেকে যোধপুর পর্যন্ত। এটাই হচ্ছে পশ্চিমবাংলার দাবি সম্পর্কে রেল দপ্তরের মানসিকতা এবং অভিমত। এ ব্যাপারে আন্দোলনে না নামলে হবে না। কংগ্রেসিরা আন্দোলনের নামে রেল দপ্তরের, রেল মন্ত্রীর ঘরের সামনে ওদের একজন নেত্রী মাঝে মাঝেই ধর্ণা দেন। কিন্তু বাকি কাজটা অর্থাৎ ৩৬৪ দিন আমাদেরই লড়াই করতে হবে। নতুন লাইনের ক্ষেত্রে একটা প্রস্তাব এখানে করা হয়েছে। লক্ষ্মীকান্তপুর-নামখানার প্রস্তাবটা জনতা দলের আমলের ঘটনা। এর জন্য ৫ কোটি ১৭ লক্ষ টাকা ধরা হয়েছে, দিঘা-তমলুক এর জন্য সাড়ে ৩ কোটি টাকা, বালুরঘাট-একলাখির জন্য ৫ কোটি টাকা ধরা হয়েছে। এই হচ্ছে রেল বাজেট। আমাদের সৌভাগ্য যে যোজনা কমিশনের ভাইস চেয়ারম্যান প্রণব মুখার্জি, উনি পশ্চিমবাংলার মানুষের ভোট পেয়েই এম.পি. হয়েছেন, ঘোষণা করেছেন যে সমস্ত মিটার গেজকে ইউনি গেজে অর্থাৎ ব্রডগেজে কনভারশন করা হবে। গোটা দেশেই এটা হবে। কিন্তু আমরা পশ্চিমবাংলার ক্ষেত্রে কি পেয়েছি? পুরুলিয়ায় সাড়ে ৬ কিলোমিটার মিটার গেজ লাইন ব্রডগেজ লাইন হল না। পশ্চিমবঙ্গে মিটার গেজ সম্পর্কে কোনও ঘোষণা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দেশের পশ্চিমবঙ্গ ছাড়া এ সব

জায়গায় মিটার গেজ থাকবে না, ব্রডগেজ হবে এই হচ্ছে অবস্থা। অষ্টম পরিকল্পনায় মিটার বদলের কথা ঘোষণা করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দেখবেন যে পশ্চিমবঙ্গের কোনও কথাই রেল বাজেটে নেই। ডাবল লাইনের ক্ষেত্রে ৬টি প্রকল্প আছে। এর মধ্যে ৩৮ কোটি টাকা ইলেক্ট্রিফিকেশনের জন্য ধার্য করা হয়েছে। ব্যান্ডেল-কাটোয়ার জন্য ধরা হয়েছে। মেট্রো রেলের জন্য ২২০ কোটি টাকার মধ্যে ১৪০ কোটি টাকা ধরা হয়েছে। এর মধ্যে টালিগঞ্জ-গড়িয়ার এক্সটেনশনের কথা বলা হয়নি। সেকেন্ড ফেজে চক্ররেলের সম্পূর্ণ করার কথা বলা হয়নি। পশ্চিমবঙ্গের দাবিগুলিও যতখানি অগ্রাহ্য করা যায়, ছেলে খেলা করা যায় তা এই বাজেটে করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে প্রস্তাব উঠেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। এবং এই প্রস্তাবের ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাব। দরকার হলে রাস্তায় নেমে আন্দোলন করে এটা আদায় করতে হবে। শিল্পায়নের ক্ষেত্রে ইনফ্রাস্ট্রাকচার হচ্ছে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় এবং পশ্চিমবঙ্গের শিল্পায়নের জন্য বেশি পরিমাণে ইনভেস্ট হওয়া দরকার। এই মন্তব্যটাই আমি যোগ করতে চাই।

**শ্রী তুলসী ভট্টরায় ঃ** স্যার, আমার একটা সংশোধনী আছে, আমি সেটা মুভ করছি। স্যার, আই বেগ টু মুভ দ্যাট ইন প্যারা ২, আইটেন (১) দি ওয়ার্ডস "এলিভেটেড করা" বি ওমিটেড।

স্যার, যে প্রস্তাব এসেছে তার সঙ্গে দার্জিলিং-হিমালয়ান রেল পুনরায় চালু করা এবং আধুনিকীকরণ করা আমি সেটাকে সমর্থন করছি। ১১২ বছরের পুরনো দার্জিলিং ট্রেন, টয় ট্রেন যাতে গ্রীষ্ম এবং শরৎ ঋতুতে হাজার হাজার লোক যায় এবং বিদেশ থেকেও লোক আসে, সেই ১১২ বছরের পুরনো ট্রেনের নূতন করে উন্নতিকরণ হচ্ছে। এটাকে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে নেওয়ার কথা ছিল। সে ব্যাপারে বনগাইগাঁও, নিউ জলপাইগুড়ি, শিলিগুড়ি ভায়া আলিপুরদুয়ার রেল দিয়ে যাবার কথা ছিল, ওখানে মিটারগেজ লাইনকে ব্রডগেজ করার কথা ছিল সেটা যেন করা হয়। তার সঙ্গে সঙ্গে তিনধারিয়া যেখানে এই রেলের ইঞ্জিন তৈয়ারি হয় তার কথাটাও বিশেষ ভাবে গুরুত্ব দেওয়া উচিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় লক্ষ্মী দে এবং মাননীয় অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি ২/৪টি কথা বলতে চাই। প্রথম কথা হল প্রতি বছর প্রায় একই কথা গতানুগতিকভাবে বলা হচ্ছে। সর্বদলীয় প্রস্তাব এখানে নিচ্ছি এবং একই চলার পথে আমরা যাচ্ছি। আমাদের নৈতিকতার সত্যিই অভাব নেই, কিন্তু আমরা শূন্য হাতে ফিরে আসছি। প্রতি বছর একই ঘটনার পুনরাবৃত্তি ঘটছে আর কিছু জাগলারি করে যে বোঝাবার চেষ্টা হচ্ছে সেটা মাননীয় মানববাবু বলেছেন আমি তার পুনরাবৃত্তি করছি না। সাময়িকভাবে পরিস্থিতিটা খুবই দুঃখজনক। আমরা জানি সব দেশেরই অর্থনৈতিক বিকাশের জন্য যা হয় তেমনি একটা রাজ্যের অর্থনৈতিক বিকাশের জন্যও শিল্প, কৃষি সমাজ সভ্যতা সেটা এতবড় রাজ্যে বিশেষ করে রেল পরিবহনের উপর সবথেকে বেশি নির্ভর করে। বৃটিশ আমলে রেল লাইন ছিল ৫৪ হাজার কিলোমিটার, কিন্তু স্বাধীনতার ৫০ বছর পরেও আমাদের কেন্দ্রীয় সরকার যাঁদের হাতে রেল দপ্তর তাঁরা

যা করেছেন তা ১০ কিলোমিটারেরও কম, সংযুক্ত হয়েছে। এ থেকে বোঝা যায়—এমন কি বৃটিশ সরকারের একটা মনোভাব ছিল তাঁরা যেটুকু সুবিধা গ্রহণ করতে চেয়েছিলেন রেল পথকে তৈরি এবং সম্প্রসারিত করে, স্বাধীনতার ৫০ বছর পরেও কেন্দ্রীয় সরকারের সে চৈতন্যদয় হয়নি। স্বাভাবিক ভাবেই সেজন্য রাস্তার উপর চাপ এসে পড়ছে। আগে রেলে শতকরা ৬৫ ভাগ পণ্য পরিবহন করা হত, এখন সেটা রেল থেকে রাস্তার উপর চলে এসেছে, রাস্তায় এখন ৬০ ভাগ পণ্য পরিবহন করা হচ্ছে, রাস্তার উপর চাপ ক্রমশ বাড়ছে। এটা এমন একটা সমস্যার মধ্যে যাচ্ছে—যখন আমরা পশ্চিমবঙ্গের কথা বলি, তখন পশ্চিমবঙ্গে কিছু হয় না—সাধারণ ভাবে বোঝা যায় একটা বিরাট কিছু হচ্ছে,—কংকোন রেল হচ্ছে ভাল, কিন্তু একটা বড় রেল প্রকল্প হয় নি। ছোট রেল প্রকল্পের কথা বলছি তাও দেননি। এবারে এই রেলের মধ্যে কেউ কেউ বলছেন যে ভাড়া বাড়ানো হয়েছে, প্রথম শ্রেণী বাতানুকুল ক্লাসের বাড়ানো হয়েছে, দ্বিতীয় শ্রেনীতে বাড়ানো হয়নি, কিন্তু কথাটা বলার মধ্যে ফারাক আছে। দিল্লির ট্রেনের দ্বিতীয় শ্রেনীর ভাড়া না বাড়লেও দিল্লি থেকে সকলে যাতায়াত করে না, কিন্তু নিত্যযাত্রীদের ভাড়া বাড়ানো হয়েছে ১৭ পয়সা থেকে এক টাকা। এটা প্রতিদিন মান্থলি টিকিটে বেড়েছে। প্রতিদিন মান্থলি টিকিটের রেট বাড়ছে, রেলের মাসুল বাড়ছে। রেলের সুযোগসুবিধা না বাড়িয়ে মাসুল বাড়লে ৬২৫ কোটি টাকা। এর ফলে জিনিস-পত্রের উপরে অত্যাধিক চাপ পড়ে যাবে।

[4-00 – 4-10 p.m.]

অন্য দিকে রেলের যে সুবিধাগুলি সেটাও আমরা পাব না। আর একটা অদ্ভুত ফাঁকির কথা বলা হয়েছে। এটা শুনতে গালভরা লাগে। বলা হয়েছে যে, রাষ্ট্রায়ত্ত সংস্থায় যদি বেকার ছেলেরা ইন্টারভিউ দিতে যান তাহলে তারা শতকরা ৫০ ভাগ কনসেশন পাবেন। এটা ভাল কথা। কিন্তু রাষ্ট্রায়ত্ত সংস্থায় ইন্টারভিউ হওয়া দূরের কথা, কোন রাষ্ট্রায়াত্ত সংস্থায় নুতন করে অ্যাপয়েন্টমেন্টই হচ্ছে না। তাহলে কোন বেকার যুবক এই সুযোগ পাবেন? শূন্যকে যদি ৫০ ভাগ করা হয় তাহলে শূন্যই হয়। সুতরাং এমন একটা সুযোগ দেওয়া হল যার কোনও অর্থই হয়না। এখন যে প্রকল্পগুলির কথা বলা হয়েছে তার অবস্থা দেখুন। চক্র রেলে আমরা এগিয়ে যেতে পারছি না। আমি এটা রেকর্ড করার জন্য বলছি। আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছিলাম যে আপনারা এটা দুই ভাগে করুন। পোর্টের আপত্তি আছে, তারা ঢুকতে দিচ্ছে না। এটাকে প্রথম দিকে বন্ধ করে, উল্টোডাঙ্গা থেকে বাবুঘাট পর্যন্ত ডাবল লাইন করে, বৈদ্যুতিকরণ করে মফস্বলের সুবার্বান ট্রেনগুলিকে—বারাসাত, নৈহাটি, বঁনগা, রাণাঘাট ইত্যাদি এমন কি বর্ধমান থেকে ট্রেনকে ডানকুনি ঘুরিয়ে একেবারে যাতে ডালহাউসি পর্যন্ত আনতে পারি তার জন্য একটা সমীক্ষা করেছি পরিবহন দপ্তর থেকে। আমরা হিসাব করে দেখেছি যে ১২টা লেভেল ক্রসিংয়ের উপরে এলিভেটেড ট্রাক করা দরকার। আমরা এটাও হিসাব করে দেখেছি যে অফিস আওয়ারে যদি চক্র রেল চালাই তাহলে ঐ লেভেল ক্রসিংয়ের জন্য যদি খানিকক্ষণ বন্ধ থাকে তাহলেও কলকাতা ট্রাফিক জ্যামের উপরে খুব একটা চাপ পড়বে না। সেজন্য আমরা প্রস্তাব করেছি যাতে কম টাকায় চক্র রেল যাতে এই পর্যন্ত আনা যায়। এই সম্পর্কেও একটা সমীক্ষা রাইসকে দিয়ে করানো হচ্ছে। কারণ রাইসকে দিয়ে সমীক্ষা না করালে কেন্দ্রীয় সরকার অ্যাকসেপ্ট করবে না। কেন্দ্রীয় সরকার

এবং আমরা দুইজনে ভাগাভাগি করে এই টাকা দিচ্ছি। আমরা শুনেছি যে ২/৪ মাসের মধ্যে রিপোর্ট পাওয়া যাবে। তার পরে আলোচনা করে জানাতে পারব। তারপরে মেট্রো রেলকে গড়িয়া পর্যন্ত নিয়ে যাবার জন্যও আমরা একটা সার্ভে করছি রাইসকে দিয়ে। এর টেকনিকাল ফিজিবিলিটির রিপোর্ট কিছু দিনের মধ্যে পাওয়া যাবে। এই ব্যাপারেও কেন্দ্রীয় সরকার এবং আমরা টাকা ভাগাভাগি করে দিচ্ছি। এটার জন্য ২০০ কোটি টাকার সংস্থান করলেই হবে। ঐ রিপোর্ট পাওয়ার পরে কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়া যাবে, এখন যাবার দরকার নেই, আমাদের এখন অপেক্ষা করতে হবে। বাকি যেগুলি আছে তার মধ্যে একমাত্র নামখানা প্রকল্প ছাড়া আর কোনও প্রকল্পের সেই রকম আশ্বাস এবারের রেল বাজেটে পাওয়া যায়নি। তাছাড়া আদ্রা-মেদিনীপুর পণ্য পরিবহনের জন্য যে লাইন সেটাও খুবই গুরুত্বপূর্ণ। এটাকেও আমরা প্রাইওরিটি দেবার কথা বলেছিলাম। কিন্তু দেখা গেল যেখানে ৯০ কোটি টাকা খরচ হবে, সেখানে ৯০ কোটি টাকার মধ্যে মাত্র ২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। ৯০ কোটি টাকার মধ্যে যদি ২ কোটি টাকা বরাদ্দ হয় তাহলে ৯০ কোটি টাকা পেতে ৪৫ বছর লেগে যাবে। আর তখন ঐ ৯০ কোটি টাকা ৯ শত কোটি টাকায় গিয়ে দাঁড়াবে। উত্তরবঙ্গের আলিপুরদুয়ার রেল লাইনের উপরে যেটা অগ্রাধিকার দিতে বলেছিলাম, সেই ব্যাপারে কোনও চিন্তাভাবনা করা হয়নি। হাওড়া-আমতা, হাওড়া-বড়গাছিয়া, বড়গাছিয়া-শিয়াখোলার জন্য বরাদ্দ মাত্র এক লক্ষ টাকা রাখা হয়েছে। বাকি প্রকল্পগুলির মধ্যে মাত্র নামখানা শেষ হবার অবস্থায় এসেছে, ২/১ বছর সময় লাগবে। এছাড়া আর কোনও প্রকল্প সূর্যের মুখ দেখবে কিনা বিংশ শতাব্দীর মধ্যে সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। মান্নান সাহেবের হয়ত সৌভাগ্য হতে পারে দেখার, কিন্তু আমার দেখে যাবার সৌভাগ্য হবে না। বিংশ শতাব্দীতে শেষ হবে কিনা সেটাতে সন্দেহ আছে। এদিক থেকে সর্বদলীয় প্রস্তাব সমর্থন করে, সুব্রত বাবু যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, এলিভেটেড ট্রাক সেটা করা দরকার নেই এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সভার অনুমতি নিয়ে আরও ১০ মিনিট সময় বাড়ালাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে সর্বদলীয় সমর্থন নিয়ে আমি এখানে প্রস্তাব রেখেছিলাম সাধারণ ভাবে সমস্ত বক্তা এই প্রস্তাবকে সমর্থন করেছেন এবং এর গুরুত্ব উপলব্ধি করেছেন বলে আমি ধন্যবাদ জানাচ্ছি। কারণ কোনও রাজনৈতিক দল, ব্যক্তি অথবা অন্য কিছুর সংকীর্ণ স্বার্থের সঙ্গে এটা জড়িত নয়। বিভিন্ন সময়ে এটা যথেষ্ট গুরুত্ব দিয়েছে। আমাদের মধ্যে যতই মতপার্থক্য থাকুক, আমরা এই বিষয়ে দীর্ঘদিন ধরে অত্যন্ত নিষ্ঠার সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে একই ভাষায় দাবি করেছি—যে ভাষায় মান্নান সাহেব কংগ্রেসের পক্ষ থেকে রেল দপ্তর নিয়ে বলেছেন, সেই একই ভাষায় মানববাবুও বক্তব্য রাখলেন। এখানে কোনও সংকীর্ণতা নেই। আমি কিছু সংযোজন করব, মানববাবু যে কথা বলেছেন—একটা কথা স্মরণ করিয়ে দিই বার বার গিয়ে তদ্বির করেছি, মন্ত্রীর কাছে গিয়ে অনুরোধ করেছি, মন্ত্রী এখানে এলে অনুরোধ করেছি, কিন্তু প্রকৃতপক্ষে আমরা খালি হাতে ফিরেছি, সুতরাং তদ্বির করে কিছু হবে না। আমি শেষ বারের মতো অনুরোধ করছি সর্বদলীয় কমিটি যাবে, প্রয়োজন হলে বিধানসভার বাইরে গিয়ে এ ব্যাপারে আমাদের ভাবতে হবে—সর্বদলীয় আন্দোলন, গণ-আন্দোলন এই রেল সংক্রান্ত ব্যাপারে তৈরি করা যাবে কিনা।

যদি গণ-আন্দোলন গড়ে তুলতে না পারি তবে মানুষের কাছে আমাদের বিশ্বাসযোগ্যতা প্রমাণ হবে না। আলটিমেটলি গণ-আন্দোলন করতে হবে। এইভাবে করতে পারি—সমস্ত রাজনৈতিক দল একই দিনে রেলের দাবি নিয়ে বাংলা বন্‌ধ ডাকুক।

[4-10 – 4-20 p.m.]

তাতে যদি কানে জল ঢোকে। আমি প্রস্তাব রাখছি, আপনারা নিজ নিজ দলকে এ-ব্যাপারে প্রভাবিত করবার চেষ্টা করবেন। কেন এই প্রস্তাব রাখছি তার ব্যাখ্যা করি। আমরা প্রস্তাবকে কেন ২১ দফার মধ্যে সীমাবদ্ধ রেখেছি সেটা উপলব্ধি করুন। আমাদের এই পূর্ব ভারতের অর্থনীতিতে রেল দপ্তরের ভূমিকা রয়েছে। কিন্তু রেল বিভাগের কারণে সেটা পর্যুদস্ত হচ্ছে। আজকে যখন বক্তৃতা করছি তখন বার্ণ স্ট্যাণ্ডার্ড, টেকসমাকো যেখানে বছরে ২৫,০০০ ওয়াগনের অর্ডার পেলে কারখানাগুলি চলতে পারত, সেখানে মাত্র ৬,০০০ ওয়াগনের অর্ডার দিচ্ছে। তার ফলে জেসপ-এর মত কারখানার শ্রমিকরা ছয় মাস বেতন পাচ্ছে না, বার্ণ এবং বার্ডের মতো কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। আজকে চিত্তরঞ্জন লোকোমোটিভ ওয়ার্কসকে ইঞ্জিন তৈরির অর্ডার না দিয়ে সেই অর্ডার দেওয়া হচ্ছে জার্মান এবং সুইডেনকে। সুতরাং এক্ষেত্রে পশ্চিমবঙ্গে একটা সঙ্কটজনক অবস্থা। কাজেই আমাদের দাবি কয়েকটি লাইনের মধ্যে সীমাবদ্ধ রাখলে হবে না। আজকে রাজ্য কোচ তৈরির অর্ডার যদি না পায় তাহলে কোচ নির্মাণের ক্ষেত্রে যেসব অ্যানসিলিয়ারি ইণ্ডাস্ট্রি, যেমন—ভারতীয়া, এলেনবারি, যারা ইঞ্জিনিয়ারিং গুডস তৈরি করে এবং যারা সম্পূর্ণ ভাবে ডিফেন্স এবং রেলের উপর নির্ভরশীল, সে সব কারখানা বন্ধ হয়ে যাবে। কিন্তু আজকে ঐ দুটি বিভাগ তাদের অর্ডার পশ্চিমবঙ্গে কমিয়ে দিয়েছে এবং তার মধ্যে রেল দপ্তর এটা ভয়ঙ্করভাবে কমিয়েছে। এটা একটা হাস্যকর ব্যাপার যে, প্ল্যানে টাকা নেই বলে আজকে পশ্চিমবঙ্গের ব্যাপারে ঘোষণা করতে পারছেন না, যার ফলে এখানকার প্রকল্পগুলির ক্ষেত্রে ১,০০০ কোটি টাকার জায়গায় মাত্র ৫ কোটি, ২ কোটি বা ১ কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে। যেখানে ৭০ কোটি টাকা একলাক্ষী-বালুরঘাট রেল প্রকল্পের জন্য প্ল্যানে ধরবার কথা সেখানে মাত্র ৫ কোটি টাকায় কি হবে? সেটা তো মাটি কেটেই নষ্ট হয়ে যাবে। সুতরাং প্ল্যানে যতক্ষণ না প্ল্যানগুলো আসছে ততক্ষণ এই ধরনের টাকা বরাদ্দ করাটা হাস্যকর। সেখানে যত টাকাই ব্যয় হোক না কেন, সবটাই ব্যর্থ হয়ে যাবে। তার জন্য এই বিষয়ে প্ল্যানিং মিনিস্টারকে বলবার প্রয়োজন রয়েছে। বলা হচ্ছে যে, এখানে কতগুলো নতুন ট্রেন দেওয়া হয়েছে। সংবাদপত্রে কতগুলো ট্রেডিশনাল সংবাদ দেওয়া হয়, কিন্তু এসব আই-ওয়াশ। নতুন রেল-লাইন হচ্ছে কিনা সেটাই আসল ম্যাটার। আর নতুন দু'একটি ট্রেন দেওয়াটা কিছু একটা আহামরি ব্যাপার নয়। নতুন লাইন দিলে বলা যায় যে, নতুন একটা রেল-লাইন হচ্ছে। আজকে এখানে দরকার ডবল লাইন এবং তার সঙ্গে নতুন রেললাইন। কিন্তু আমাদের এই দাবিগুলো নিয়ে আমরা দীর্ঘদিন ধরে পর্যুদস্ত হচ্ছি আর একটি কথা গুরুত্ব দিয়ে বলি, আপনারা অনেকেই জানেন, আজকে ৬০,০০০ রেলকর্মী নতুন করে বেকার হয়ে গেছেন। সরাসরি কাউকে ছাঁটাই করা হয়নি ঠিকই, কিন্তু রেলের মতো একটা বিরাট বিভাগে লক্ষ লক্ষ যেসব মানুষ কাজ করেন তাদের মধ্যে প্রতিদিনই অনেকে রিটায়ার করছেন, কিন্তু তাঁদের শূন্যপদে লোক নেওয়া হচ্ছে না। মাত্র চার-সাড়েচার বছরের মধ্যে একমাত্র পূর্ব রেলওয়েতে ৬০,০০০ জন রিটায়ার করেছেন, কিন্তু কোনও লোক নেওয়া

হয়নি। কিন্তু এমপ্লয়মেন্ট দেবার ক্ষেত্রে রেলের একটা সোস্যাল রেসপনসিবিলিটি রয়েছে, কিন্তু তারা সেই সামাজিক দায়িত্ব গ্রহণ করছেন না। যেখানে এভিনিউ অফ এমপ্লয়মেন্ট নতুন করে বাড়ানো দরকার সেখানে একমাত্র পূর্বরেলেই ৬০,০০০ লোক কমে গেছে। আজকে আমাদের ভাবতে হবে পরবর্তী প্রজন্মের কাছে আমরা কি বলব। সামনের দিনে বেকার আসছে, তার উপর সারা ভারতবর্ষে ৪ কোটি বেকার হয়ে গেছে এবং পশ্চিমবাংলায় ৬০ লক্ষ বেকার হয়ে গেছে। আজকে আমরা কি উত্তর দেব, সবচেয়ে বড় প্রতিষ্ঠান যেখানে চাকুরি দেবার বড় সুযোগ সেখানে যদি ৬০ হাজার লোক কমে যায় পূর্ব ভারতে? মারাত্মক ঘটনা। এই দাবি গুলি আমরা করেছি। তারপর আমরা সংযোজন করেছি যেখানে রেল বেসরকারিকরণ করা হচ্ছে তার প্রতিবাদ করা উচিত। হোটেল রেস্তোরা এই সব দিয়ে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে ঠিক ভাবে প্রতিবাদ করা হচ্ছে না, প্লাটফ্রম পর্যন্ত দিয়ে দিতে যাচ্ছে। সুভাষবাবুর পিয়ারলেস, পিয়ারের পিয়ারলেসকে শিয়ালদা স্টেশন দিয়ে দেবে। সর্বনাশ হয়ে যাবে এই জিনিস হলে। কারণ বেসরকারিকরণ হবে, সেই জন্য বলছি আপনাকে। আপনি নিজে করছেন। আপনার নিজের কমিটমেন্ট টু দি সোসাইটি সেটাকে আপনি উঠিয়ে দিতে পারেন না। একটা জায়গায় লাভ হচ্ছে না লোকসান হচ্ছে এই দৃষ্টিভঙ্গি নিয়ে আপনি এটা করতে পারেন না। টাটা, বিড়লা গোয়েঙ্কা করতে পারে, আপনি পারেন না। আপনি কি করে করবেন, আপনি তো জনপ্রতিনিধি? আশা করি এই ব্যাপারে আপনি নিবৃত্ত হবেন। রেল স্টেশনগুলি পিয়ারলেস নিচ্ছে সেই জন্য বললাম। আর একটা মারাত্মক কথা বলি। সকলে রাজি হয়েছে এবং আমি দাবি করছি মাসুল কমানো হোক। মাম্বুলির চেয়ে মাসুলটা সাধারণ মানুষের অর্থনীতিতে ইমপ্যাক্ট হয়েছে এবং শিল্পেও হয়েছে। মাসুলের ব্যাপারে যেন রেল দপ্তর বিবেচনা করেন অবিলম্বে সেই প্রস্তাব করা উচিত। আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি সকলে আমার প্রস্তাবকে সর্বান্ত করণে সমর্থন করেছেন বলে। এই ব্যাপারে আবার বলি যে এই ব্যাপারে গণ-আন্দোলন রূপ দিতে না পারলে, বরাবরের মতো এটা যদি প্রস্তাবের মধ্যে সীমিত থাকে তাহলে আমাদের কমিটমেন্ট মানুষের কাছে প্রতিষ্ঠিত করতে পারব না। সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ইদ্রিস আলি মণ্ডলের জায়গায় ইদ্রিস মণ্ডল হবে।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সুব্রতবাবুকে জিজ্ঞাসা করতে চাই, আপনি যে প্রস্তাব দিয়েছেন গণ-আন্দোলন করতে হবে, খুব ভাল প্রস্তাব এবং খুব গুরুত্বপূর্ণ প্রস্তাব, আমরা এটা করি সব জায়গায় করেছি, এবং করছি, আপনি একসঙ্গে বাংলা বন্ধের কথা বলেছেন সমর্থন জানাচ্ছি, আমি আশঙ্কা করছি বাংলা বন্ধের আগের দিন বাংলা বন্ধ প্রত্যাহার করে নেবেন না তো?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি উৎসাহ নিয়ে বাংলা বন্ধের ডাক দিন আমরা তাকে সমর্থন করব এবং সে বন্ধ হবেই।

1. The amendment moved by **SHRI KALIPRASAD BISWAS** that—

In paragraph 2, after the words beginning with "(২১) ফরাক্কা" and ending with "ত্বরান্বিত করা" the following new item be inserted :-

"(২২) শেওড়াফুলি থেকে তারকেশ্বর পর্যন্ত ডবল লাইনের কাজ শুরু করা;

(২৩) তারকেশ্বর থেকে আরামবাগ পর্যন্ত রেল লাইন সম্প্রসারিত করা;"

2. The amendment moved by **SHRI NANI KAR** and **SHRIMATI KAMAL SENGUPTA** that—

in paragraph 2, item No. (১৬), line 1, for the word "বৈদ্যুতিকরণ" the words "দ্রুত ডবল লাইন" be substituted.

3. The amendment moved by **SHRI ABDUS SALAM MUNSHI** that—

in paragraph 2 after the item (২১) the following new item be added

"(২২) কৃষ্ণনগর থেকে বহরমপুর ভায়া করিমপুর রেললাইন নির্মাণ করা;"

4. The amendment moved by **SHRI TAPAN HORE** that—

in paragraph 2, item (৮), for the words "গুসকরা-বোলপুর" the words "থানা-সাঁইথিয়া" be substituted.

5. The amendment moved by **SHRI ANJAN CHATTERJEE** that—

(a) in paragraph 2, item (১১) for the words "ডাবল লাইন" the words "ব্রডগেজ লাইন" be substituted.

(b) in paragraph 2 after the item (২১) the following new item be added :

"(২২) কাটোয়া-আহমদপুর ন্যারোগেজকে ব্রডগেজে রূপান্তরিত করা;"

6. The amendment moved by **SHRI TULSHI BHATTARAI** that—

in para 2, item (১) the words "এলিভেটেড করা" be omitted.

7. The amendment moved by **SHRI SUBRATA MUKHERJEE** that—

in para 2, item (১) the words "এলিভেটেড করা" be omitted.

were then put and carried.

The motion of Shri Subrata Mukherjee that—

যেহেতু, কেন্দ্রীয় সরকার বর্তমান রেল বাজেটে নিত্যযাত্রীদের মাসিক টিকিটের হার বৃদ্ধি করেছেন, যাত্রীভাড়া ও মাসুল বৃদ্ধি করেছেন যার ফলস্বরূপ জিনিসের দাম ব্যাপক মাত্রায় বৃদ্ধি ঘটবে ও পশ্চিমবঙ্গের মানুষ আর্থিক দিক দিয়ে ক্ষতিগ্রস্ত হবেন;

যেহেতু, ১৯৯৫ সালের রেল বাজেটে পশ্চিমবঙ্গের অর্থনীতির অগ্রগতির স্বার্থের সঙ্গে জড়িত রেল প্রকল্পগুলি, যেমন—

(১) চক্ররেল প্রিন্সেপ ঘাট থেকে মাঝেরহাট পর্যন্ত সম্প্রসারিত করা ও ডাবল লাইন করা, এবং বৈদ্যুতিকরণ;

(২) মেট্রোরেল টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত সম্প্রসারিত করা এবং দ্বিতীয় ও তৃতীয় পর্যায়ের কাজ শুরু করা;

(৩) দিঘা-তমলুক রেলপথের কাজ অবিলম্বে শেষ করা এবং বরাদ্দকৃত টাকার পরিমাণ বৃদ্ধি করা;

(৪) হাওড়া-আমতা-বড়গাছিয়া, হাওড়া-শিয়াখালার রেল লাইনের কাজ অবিলম্বে শুরু করা;

(৫) বাঁকুড়া-দামোদরের রেল লাইনকে ন্যারোগেজ থেকে ব্রডগেজ লাইনে পরিণত করা;

(৬) দার্জিলিং থেকে নিউ জলপাইগুড়ি পর্যন্ত হিমালয়ান রেলপথকে চালু করা ও আধুনিকীকরণ করা;

(৭) আদ্রা-মেদিনীপুরের লাইন অবিলম্বে বৈদ্যুতিকরণ করা;

(৮) থানা সাঁইথিয়া পর্যন্ত অবিলম্বে ডাবল লাইন করা;

(৯) একলাখি-বালুরঘাটের কাজ দ্রুত সম্পন্ন করার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ বৃদ্ধি করা;

(১০) বারাসাত-হাসনাবাদ লাইন বৈদ্যুতিকরণ;

(১১) বর্ধমান-কাটোয়া ব্রডগেজ লাইন;

(১২) বাঁকুড়া-দুর্লভপুর পর্যন্ত রেল লাইন বসানো;

(১৩) রাখিকাপুর থেকে বারসই পর্যন্ত রেলপথকে মিটারগেজ থেকে ব্রডগেজ করা;

(১৪) বনগাঁইগাও, শিলিগুড়ি ভায়া আলিপুর-দুয়ার জংশনকে ব্রডগেজ করা;

(১৫) ব্যাণ্ডেল থেকে কাটোয়া পর্যন্ত ডাবল লাইন করা;

(১৬) বারাসাত থেকে বনগাঁ পর্যন্ত সম্পূর্ণ লাইনটি দ্রুত ডবল লাইন করার জন্য বাড়তি টাকার অনুমোদন করা;

(১৭) মেদিনীপুর থেকে আদ্রা পর্যন্ত বৈদ্যুতিকরণ করার জন্য বাড়তি টাকার অনুমোদন করা;

(১৮) বারুইপুর-লক্ষ্মীকান্তপুর, বারুইপুর-ডায়মণ্ডহারবার ও সোনারপুর-ক্যানিং পর্যন্ত দ্রুত ডাবল লাইন করা;

(১৯) বজবজ থেকে নামখানা পর্যন্ত সম্পূর্ণ লাইন চালু করা;

(২০) কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত বৈদ্যুতিকরণ ও ডাবল লাইন করা; এবং

(২১) ফারাক্কা-নিউজলপাইগুড়ি ডাবল লাইনের কাজ ত্বরান্বিত করা;

(২২) শেওড়াফুলি থেকে তারকেশ্বর পর্যন্ত ডবল লাইনের কাজ শুরু করা;

(২৩) তারকেশ্বর থেকে আরামবাগ পর্যন্ত রেল লাইন সম্প্রসারিত করা;

(২৪) কাটোয়া আহমদপুর ন্যারোগেজকে ব্রডগেজে রূপান্তরিত করা;

(২৫) কৃষ্ণনগর থেকে বহরমপুর ভায়া করিমপুর রেল লাইন নির্মাণ করা;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক, যোজনা কমিশন ও রেলওয়ে স্ট্যাণ্ডিং কমিটির কাছে দাবি করছে যে, এই বছরের মধ্যে দ্রুততার সঙ্গে উপরিউক্ত প্রকল্পগুলি বাস্তবায়িত করার বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

as amended, was then put and agreed to.

**শ্রী আব্দুল মান্নান ঃ** আজকে সংবাদপত্রে দেখলাম ২১শে মে পৌরসভার নির্বাচন হচ্ছে। মাননীয় মন্ত্রী অশোকবাবুকে বলেছিলাম ২১শে মে আমাদের প্রয়াত নেতা রাজীব গান্ধীর মৃত্যু দিবস। উক্ত দিনে কংগ্রেসের নেতা সহ সাধারণ মানুষ প্রয়াত নেতার মৃত্যু দিবস পালন করে থাকি। স্বাভাবিক ভাবে ওই দিনে একটা নির্বাচন করা যুক্তি সঙ্গত হবে না। অশোকবাবুকে আমি বলেছি এবং আমাদের দলের পক্ষ থেকে বলা হয়েছে এই ব্যাপারে। আজকে সংবাদপত্রে বেরিয়েছে ২১শে মে নির্বাচন হবে। সংবাদপত্রের বক্তব্য যদি সত্যি হয় তাহলে আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন নেতার মৃত্যু দিবস পালন করা থেকে, সাধারণ মানুষের শোক প্রকাশ করার অধিকার থেকে বঞ্চিত করা হবে।

[4-20 – 4-30 p.m.]

এবং এটা শালীনতা সৌজন্যের বাইরে। রাজ্য-সরকার এটা পুনর্বিবেচনা করুন। ২১শে

মে বাদ দিয়ে অন্য কোনও দিনে করুন অন্তত। ঐ দিনে এখানকার বিরাট সংখ্যক মানুষ রাজীব গান্ধীর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করেন, সেইজন্য ২১শে মের আগে বা পরে কোনও দিনে করুন।

**শ্রী রবীন মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। একটি বিশেষ বিষয় আপনার নোটিশে আনতে চাইছি [**]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই অ্যালিগেশনগুলো বাদ যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, [**]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সভার দৃষ্টি আকর্ষণ করা যাবে না। এটা বলা যাবে না, নাম বাদ যাবে। যারা হাউসে নেই তাদের বিরুদ্ধে অ্যালিগেশন চলবে না।

**(এই সময় ডাঃ মানস ভুঁইয়া আবার বলতে থাকেন)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কিছু রেকর্ডিং হবে না।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সবচেয়ে গুরুত্বপূর্ণ যে রেজোলিউশন আমি এনেছি, আমি সেই রেজোলিউশন মুভ করছি এর উপরে যদি কোন অ্যামেণ্ডমেন্ট থাকে তা আমি গ্রহণ করছি না। স্যার, এটি খুব ছোট, কিন্তু ভয়ঙ্কর গুরুত্বপূর্ণ। আলোচনার আগে, আমি যে বিষয়টি নিয়ে এসেছি সেটি পড়ে শোনাচ্ছি।

"যেহেতু, পশ্চিমবঙ্গে খুন, ধর্ষণ ডাকাতি এবং পুলিশ-লকআপে মৃত্যুর সংখ্যা ক্রমশ উদ্বেগজনকভাবে বেড়ে চলেছে; যেহেতু, পশ্চিমবঙ্গে পুলিশ প্রশাসন সুনির্দ্দিষ্ট অভিযোগগুলির যথাযথ তদন্ত করছে না; যেহেতু পশ্চিমবঙ্গে নারী নির্যাতন এবং আতঙ্কজনক পরিস্থিতির সৃষ্টি করেছে; যেহেতু, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চল, আধা শহর, শহর এবং কলকাতা মহানগরীর পুলিশ প্রশাসন সম্পূর্ণভাবে নিরপেক্ষতা হারিয়েছে; যেহেতু গ্রামাঞ্চলে শাসকদলের বিরোধিতা করার জন্য হাজার-হাজার শান্তিপ্রিয় মানুষ রাজনৈতিক বয়কটের শিকার হয়ে মাসের পর মাস অত্যাচারের কবলে পড়েছেন;

সেহেতু এই সভা ঃ-

(১) অবিলম্বে উপরি উল্লিখিত ঘটনার সঙ্গে যুক্ত দোষী ব্যক্তিদের শাস্তিদানের বিষয়ে রাজ্য সরকারের ভূমিকার তীব্র নিন্দা করে রাজ্যে আইনের শাসন প্রতিষ্ঠার দাবি জানাচ্ছে; এবং (২) রাজ্যে সর্বস্তরের শান্তিপ্রিয় মানুষের নিরাপত্তা ও সংসদীয় গণতান্ত্রিক শাসন ব্যবস্থা প্রতিষ্ঠার দাবি জানাচ্ছে।"

---

Note : ** [Expunged as ordered by the chair]

আমি এই প্রস্তাব রাখছি। আমি পরে আমার বক্তব্য রাখব। আলোচনা শুরু হোক। আমি কোনও অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করছি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রবোধবাবু, আপনি আপনার অ্যামেণ্ডমেন্ট মুভ করুন।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** স্যার, আমি আমার অ্যামেণ্ডমেন্ট মুভ করছি—'ইন লাইন ওয়ান অফ প্যারা ওয়ান আফটার দি ওয়ার্ড 'যেহেতু,' দি ওয়ার্ডস, 'কংগ্রেস শাসিত রাজ্যগুলির সাথে পাল্লা দিয়ে' বি ইনসার্টেড।''

[4-30 – 4-40 p.m.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে প্রস্তাব এই সভায় উত্থাপন করেছেন, আমি দুঃখিত সেই প্রস্তাবের সঙ্গে একমত হতে পারছি না এবং এই প্রস্তাবের বিরোধিতা করছি। তার কারণ, আমরা ইতিমধ্যে এক হয়ে অনেকগুলো গুরুত্বপূর্ণ প্রস্তাব গ্রহণ করেছিলাম, অন্য বিষয়ে আমাদের মতপার্থক্য যাই থাকুক। এই প্রস্তাব যে ভাষায় রচনা করা হয়েছে, যে ডিরেকশন বা যে উদ্দেশ্য এবং দৃষ্টিভঙ্গি নিয়ে এই প্রস্তাব আনা হয়েছে, তার সাথে আমি সম্পূর্ণভাবে দ্বিমত পোষণ করছি। এই প্রস্তাবকে সমর্থন করার অর্থ হচ্ছে আমাদের মেনে নিতে হবে যে পশ্চিমবঙ্গে কোন আইনের অনুশাসন নেই, এখানকার মানুষের নিরাপত্তা নেই, এখানে শান্তি, সুস্থিতি নেই, একটা অন্ধকার জায়গায় এখানে বিরাজ করছে। দুর্ভাগ্যের বিষয় এই প্রস্তাব যারা এনেছেন তারাও আমাদের থেকে ভাল করে জানেন পশ্চিমবঙ্গের অবস্থা কি—এবং এখানকার মানুষের অভিজ্ঞতা আছে, সুতরাং এই প্রস্তাবের সঙ্গে এর কোনও মিল নেই। আমি তথ্য দিয়ে পরিসংখ্যান দিয়ে হাউসকে ভারাক্রান্ত করতে চাই না। গোটা ভারতবর্ষের এবং পশ্চিমবঙ্গের চেহারা আমাদের সামনে আছে। আমাদের যে প্রকৃত অভিজ্ঞতা তাতে এই প্রস্তাবটি দূরভিসন্ধিমূলক এবং রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের এতে ভাবমূর্তি নষ্ট হবে এবং গভর্নমেন্টকে ম্যালাইন করার উদ্দেশ্যে এই প্রস্তাব আনা হয়েছে। পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে সাম্প্রদায়িকতার কলুষ নেই, প্রাদেশিক শক্তি মাথা চাড়া দিয়ে উঠে না। বিচ্ছিন্নতাবাদীশক্তি মাথা চাড়া দিয়ে উঠে না। এই পরিস্থিতিতে ভারতবর্ষের সমস্ত মানুষ এবং ভারতবর্ষের বাইরের মানুষ এখানে বেড়াতে আসে, এই যখন এখানকার আবহাওয়া তখন এইরকম একটা পটভূমিতে জড়িয়ে এই প্রস্তাব আনা মানে পশ্চিমবঙ্গের ভাবমূর্তি নষ্ট করা। সামাজিক, রাজনৈতিক এবং সাংস্কৃতিক পটভূমিতে দাঁড়িয়ে বিরোধীপক্ষের কেউ বলতে পারবেন না যে এই রাজ্যের আইনশৃঙ্খলা নেই। সুতরাং এই প্রস্তাবকে আমরা কোন মতেই মানতে পারছি না। আমাদের রাজ্যে ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার এল তখন সরকারি পক্ষ থেকে কতগুলি নীতি গ্রহণ করা হয়েছিল। বাজেট অধিবেশনে দফাওয়ারি আলোচনায় পুলিশ বাজেট এবং সাধারণ প্রশাসনের ক্ষেত্রে যেসব ডিরেকশন আছে তার সম্পর্কে আলাপ আলোচনা এবং মত বিনিময় করতে পারবেন। আমাদের সরকার পশ্চিমবঙ্গে কতগুলো নীতি গ্রহণ করেছে তার (১) পশ্চিমবঙ্গ ন্যায়সঙ্গত যে গণতান্ত্রিক অধিকার আছে তাতে শ্রমজীবী মানুষ, খেটে খাওয়া মানুষ, মধ্যবিত্ত স্তরের সমস্ত অংশের মানুষ আন্দোলন করার এবং সংগঠন করার এবং স্বাধীন মত বিনিময় প্রকাশ করার এবং তা রক্ষা করার অধিকারকে রাজ্য

সরকার দেখতে হবে এবং তা সুরক্ষিত করতে হবে। মানুষের গণতান্ত্রিক্ এবং ন্যায়সঙ্গত আন্দোলনে পুলিশ ব্যবহার করা হবে না। জনসাধারণের স্বার্থকে অগ্রাধিকার ভিত্তিতে দেখতে হবে, প্রশাসনকে হতে হবে নিরপেক্ষ, শুধু নিরপেক্ষ ভাবে কাজ করলেই হবে না এর সাথে মানুষের অধিকারকে রক্ষিত করতে হবে। এখানে কংগ্রেসের বিরোধীপক্ষ এবং অন্যান্য বিরোধীপক্ষের যারা আছেন, যারা সর্বশক্তি দিয়ে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা বিপন্ন করার চেষ্টা করছেন তাদেরও যাতে অধিকার রক্ষিত হয় সেই দিকেও রাজ্য সরকারের দায়িত্ব আছে। যারা অতি গণতান্ত্রিক হয়ে পড়েন তাদেরও অধিকার যাতে সুরক্ষিত হয় সেই দিকে দৃষ্টি দেওয়া হয়। দ্বিতীয়ত শাসন এবং প্রশাসনের ক্ষেত্রে কোনও ঘটনা ঘটলে প্রশাসনিক যে যে পদক্ষেপ নেওয়ার দরকার সেগুলো নেওয়া হয়ে থাকে। কোনও সম্প্রদায়গত সংঘর্ষ হলে আমাদের রাজ্য সরকারের প্রশাসনকে নির্দেশ দেওয়া আছে যে নিরপেক্ষ ভাবে সেখানে তদন্ত করতে হবে। আমি জানি, আমাদের দলের কিছু কর্মী বিভিন্ন জায়গায় মামলায় অভিযুক্ত ছিল বলে তাদের জেল হয়ে গেছে। যদি প্রশাসন নিরপেক্ষ না থাকত বা যদি পুলিশ দলীয় হুকুমে পরিচালিত হত তাহলে পশ্চিমবাংলায় এই জিনিস হত না। সেদিক থেকে যে নীতি নিয়ে আমরা চলতে চেষ্টা করছি—তা সে কংগ্রেস শাসিত রাজ্য হোক, বি. জে. পি. শাসিত রাজ্য হোক আর রাজধানী দিল্লি হোক, সেখানেও নারীর সম্মান তার অধিকার ভু-লুণ্ঠিত হচ্ছে—তার থেকে পশ্চিমবঙ্গ যেখানে দাঁড়িয়ে আছে তাতে আমরা সবাই গর্ব বোধ করতে পারি। আমরা ১৯৭৭ সাল থেকে রাইটার্স বিল্ডিং-এ বসার পর পশ্চিমবঙ্গের একজন প্রাক্তন মাননীয় মুখ্যমন্ত্রী, বর্তমানে তিনি প্রয়াত, শ্রদ্ধেয় নেতা, তিনি প্রতিদিন- সংবাদপত্রে বিবৃতি দিতেন। কখনও থানার সামনে অনশন করতেন আবার কখনও মুখ্যমন্ত্রীকে লিখতেন। তার লিখিত সমস্ত তদন্ত করা হত কিন্তু একটাও প্রমাণ করা যায়নি। ওঁরা কোনও দিন বলেননি, পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা বজায় আছে। এটা করে ওঁরা পশ্চিমবাংলার মানুষকে অপমান করেছেন। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলাকে আপনারা উদ্দেশ্য-প্রণোদিত ভাবে খারাপ আখ্যা দিয়েছেন। তার মানে এই নয় যে, পশ্চিমবাংলায় অপরাধ নেই, নারী-ধর্ষণ নেই, বা থানায় পিটিয়ে মারা হচ্ছে না। আমরা এই হাউসে আগেও বলেছি, সবার ক্ষেত্রে সরকারি প্রশাসন-এর হস্তক্ষেপ আরও জোরদার এবং দৃঢ় হওয়া দরকার। নির্দিষ্ট অভিযোগের ক্ষেত্রে তদন্ত তরান্বিত হওয়ার দরকার। যাতে আদালতে মামলা ভাল-ভাবে পরিচালিত হয়, এ বিষয়েও দেখা দরকার। সমাজবিরোধী বা ভাল লোক যেই হোন না কেন, পুলিশ যদি তাকে থানার লক-আপে পিটিয়ে মারে, তাহলে আমরা কখনও বলব না এটা ঠিক হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী এই হাউসে বলেছেন, পশ্চিমবাংলার মানুষের কাছে বলেছেন, যদি খুন বাড়ে লক-আপে মৃত্যুর ঘটনা ঘটে তাহলে সেটা আমাদের দেখতে হবে। সে অপরাধ যে কেউ করুক, পুলিশ হোক বা সাধারণ মানুষ হোক তাদের কঠোর শাস্তি দেওয়া হবে। মানুষের মনে যেন এই ধারণা থাকে যে, অপরাধ করে অন্যায় করে এখানে পার পাওয়া যাবে না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের সামগ্রীক আইন-শৃঙ্খলা পরিস্থিতির পট-ভূমিকায় প্রস্তাবক যে প্রস্তাব এখানে এনেছেন আশা করি সেটা তিনি প্রত্যাহার করে নেবেন, কারণ এটা গ্রহণযোগ্য নয়।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সুব্রত মুখার্জি এবং আমাদের

দলের মাননীয় সদস্যরা যে রেজলিউশন সভায় এনেছেন এটাকে আমি পূর্ণ সমর্থন করছি। এমন একটা সময়ে এটা আনা হয়েছে আপনি উপযুক্ত জায়গাতেই বসে আছেন। এই রেজলিউশনটাকে সারা পশ্চিমবাংলার মানুষের রেজলিউশন বলে গ্রহণ করা উচিত। আপনাদের মার্কসীয় দর্শনে বিশ্বাসি ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী তিনি কলকাতায় থাকাকালীন এই সরকারের সম্বন্ধে, এই সরকারের আইনশৃঙ্খলার সম্বন্ধে যে উক্তি করেছিলেন তার পরে কংগ্রেসের তরফ থেকে যে রেজলিউশন আনা হয়েছে, আমার মনে হয় একই ভাবে মার্কসীয় দর্শনে বিশ্বাসী হলে আপনারা এটা সমর্থন করতেন। তিনি পলিটব্যুরোর মেম্বার, তিনি স্বীকার করেছেন পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে, তিনি নিজেও স্বীকার করেছেন কয়েকদিন আগে, সাংবাদিক বৈঠকে বলেছেন, ত্রিপুরায় যা চলছে সেটা হচ্ছে জঙ্গলের রাজত্ব, পশ্চিমবাংলায় তার চেয়েও আর জঙ্গলের রাজত্ব চলছে, আইনশৃঙ্খলা বলে কিছু নেই। এটা আমাদের কথা নয়, আপনাদেরই ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী, পলিটব্যুরোর মেম্বার, তিনি যদি বলে থাকেন, আমরা যদি এই প্রস্তাব এনে থাকি তাহলে আমরা কি ভুল করেছি? অন্যায় করেছি? মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার গাড়ি আক্রান্ত হয়েছিল, আপনি আক্রান্ত হয়েছিলেন, বিধানসভার ডেপুটি স্পিকার যেখানে আক্রান্ত হয়, সেখানে পশ্চিমবাংলার বিধানসভা আক্রান্ত হয়েছে বলেই আমরা মনে করি। সারা পশ্চিমবাংলার মানুষ নিশ্চয় এটা স্বীকার করে নেবে। এখানে আর. এস. পি.র মন্ত্রী নিজে স্বীকার করেছেন,গণেশবাবু নিজেও বলেছেন, এখানে আইনশৃঙ্খলা বলে কিছু নেই; নিরাপত্তা নেই। সি. পি. আই. এর মন্ত্রী তিনিও বলছেন, এটা আমার কথা নয়, আপনাদের বামফ্রন্টের শরিকদল বলছে, পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। আমরা যদি বলে থাকি তাহলে অন্যায় করলামটা কোথায়? এখানে একজন বললেন, এটা তুলে নিন, তুলে নিলে পশ্চিমবাংলার মানুষ এর সঙ্গে বিশ্বাসঘাতকতা করা হবে না? আমরা তো দেখছি, দিনের পর দিন পশ্চিমবাংলায় পুলিশি রাজত্ব কায়েম হয়েছে, জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে, একছত্র আধিপত্য নিয়ে মার্কসীয় কমিউনিস্ট পার্টি কায়েম করেছে। আমাদের প্রদেশ কংগ্রেসের সভাপতি সোমেন মিত্র যখন যায়, তখন তাকে আটক করে ঘেরাও করে রাখা হয়। এটা কোন রাজত্বে হয়, এটা তো আপনাদেরই আমলে হয়। ধর্ষণ সম্বন্ধে আমি কিছু বলতে চাইনা, এই ব্যাপারে মহিলা সদস্যাদেরই আপত্তি করা উচিত, সেই কারণে আমি ধর্ষণ সম্বন্ধে বলতে চাচ্ছি না, ডাকাতি সম্বন্ধে বলতে চাচ্ছি না, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলেছিলেন, জেলে খুন হলে সেটা অসভ্য সরকারেরই পরিচয়, তাই যদি হয় তাহলে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে কথাটা ফিরিয়ে দিতে চাই; এখন অসভ্য সরকারের রাজত্ব চলছে। আপনারা বলছেন, পশ্চিমবাংলায় রাম রাজত্ব প্রতিষ্ঠিত হয়েছে, থানাগুলিতে কংগ্রেসিরা আক্রান্ত হচ্ছে, কয়েকদিন আগে লক্ষ্মীকান্তপুরে ৭টি খুন হয়ে গেল, যেন ৭টি কুকুর মরে গেল, আপনাদের সেই ব্যাপারে কোনও প্রতিক্রিয়াই নেই। সেখানে ডাইরেক্টার জেনারেল অফ পুলিশ দেখতে গেলেন, এটা আপনাদেরই অন্তর্দলীয় ব্যাপার, সি. পি. এম এরসাথে বিক্ষুব্ধ সি. পি. এম এর গোষ্ঠীদ্বন্দ্বের লড়াই। আজকে আমরা কি দেখছি, চারিদিকে গণধোলাই হচ্ছে, গণধোলাই কখন হয়, যখন মানুষ আইনশৃঙ্খলার প্রতি বিশ্বাস হারিয়ে ফেলে নিজের হাতে আইনশৃঙ্খলাকে তুলে নেয়। আপনারা কি দেখাতে পারবেন, '৭২-'৭৭ সালে ক'টা গণধোলাই হয়েছে, আইন আদালতে আমরাও থাকি, আপনাদের আমলেই গণ-ধোলাই এর শিকার হচ্ছে প্রতি মাসে ৭/৮টি করে, আপনাদের পুলিশ এখানে কি করছে? আমি এখানে আপনাদেরই তথ্য থেকে

বলছি, পুলিশ লকআপে ধর্ষণ হয়, আপনাদের মন্ত্রী গিয়ে চাপা দেওয়ার চেষ্টা করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রকাশ্য রাস্তার উপর দাঁড়িয়ে থানা থেকে কয়েক গজ দূরে কল্পনাদেবী যেভাবে নিগ্রহ হল, সেখানে আপনাদের প্রতিবাদ কোথায় হল? সেখানে প্রতিবাদের স্বর আপনাদের কোথায়, আপনারা তো সেই আওয়াজ তুলতে পারলেন না? আজকে আমরা যেটা বলি সেটা পশ্চিমবাংলার মানুষের মনের কথা। আপনাদের বলার ক্ষমতা আজকে হারিয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কুলতলী থেকে আরম্ভ করে সুন্দরবন, সবং, গোঘাট কোনও জায়গায় আজ মানুষ যেতে পারছে না। কয়েকদিন আগে ছবি তোলা হচ্ছিল—সেশন সাহেবকে ধন্যবাদ দিই, ওনার মাধ্যমেই আইন-শৃঙ্খলা প্রতিষ্ঠিত হবে—ছবি তোলার জন্য মানুষ গিয়েছিল, সি. পি. এম ক্যাডাররা তুলতে দেয়নি। তাহলে আমরা কি বলব আইনশৃঙ্খলা আছে? আজকে এই ব্যাপারে পুলিশের কিছু করার ক্ষমতা নেই। যারা বাধা দিয়েছিল তারা সব ঝাণ্ডাধারী মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোক। ১৯৭৭ সালে আপনারা ক্ষমতায় আসার পর থেকে হাজার হাজার কংগ্রেস কর্মী ঘরছাড়া হয়ে আছে। কয়েকদিন আগে আমি মহেশতলাতে ১১২ জন কংগ্রেস কর্মী যারা ঘর ছাড়া ছিল তদের ঘরে ফিরিয়ে দিয়েছি। আজকে বিক্ষুব্ধ সি. পি. এমদের, ফরোয়ার্ড ব্লককে, সি. পি. আইকে সি. পি. এম মারছে, অথচ কেউ বলতে পারবে না পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়েছে। পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। আজকে খুনের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। কেন? আজকে রাজনৈতিক হত্যা বাড়ছে—এই ব্যাপারে আমি পুলিশ বাজেটের সময় বলব—ধর্ষণের সংখ্যা বাড়ছে। একটা পুলিশকেও কি আপনারা শাস্তি দিয়েছেন? মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি ছাড়া পশ্চিমবাংলায় প্রত্যেকটি বিরোধী দল আজকে আঘাত প্রাপ্ত হচ্ছে। থানায় অভিযোগ লেখাতে গেলে অভিযোগ নেওয়া হয় না। সেখানে পুলিশ কোন কাজ করে না। এখানে পুলিশ মন্ত্রী আছে বলে কেউ জানে না। এখানে যিনি পুলিশ মন্ত্রী আছেন তিনি মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টর একজন নেতা। পশ্চিমবাংলায় যদি কোনও পুলিশমন্ত্রী থাকত, তাহলে পশ্চিমবাংলার এই দুরবস্থা হত না। আজকে প্রশাসন যন্ত্রটাকে আপনারা দলীয় কাজে ব্যবহার করছেন। আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা কোথায় গিয়ে পৌঁছেছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের আনীত এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দলের ডেপুটি লীডার সুব্রত মুখার্জি যে প্রস্তাবটা নিয়ে এসেছেন সেই প্রস্তাবের বিরোধিতা করতে গিয়ে মাননীয় সদস্য শান্তশ্রী বাবু কি বলে গেলেন কিছুই বুঝতে পারলাম না। অঙ্কের ফর্মুলায় রাজ্যে যদি আইন-শৃঙ্খলা না থাকে তাহলে মানুষের নিরাপত্তা নেই বলেই মনে হয়। সুভাষ বাবু এই ব্যাপারে বলবেন। কলকাতায় আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব হচ্ছে নগরপালের, তুষার তালুকদারের। তার একটা ছোট্ট পুস্তিকা বেরিয়েছে, বইটির নাম "ঘুষ নিলে বীর"। তাতে উনি বলেছেন—"চাকরি জীবনের শুরুতে দেখেছি আমাদের যেসব অফিসার ঘুষ নিতেন তারা কিন্তু বেশ লো প্রোফাইল নিয়ে চলতেন।"—তুষার তালুকদার যে সময় কাজে যোগ দিয়েছিলেন সেটা কিন্তু কংগ্রেসি আমল। অর্থাৎ ঘুষ নেওয়া কাজটা যে খুব ভাল নয় এই বোধটা তখন ছিল। কিন্তু আজ চাকরি জীবনের শেষ পর্বে এসে দেখতে পাচ্ছি, আমাদের আই. পি. এসের একাংশের কথা ভালই বলতে পারি এবং কয়েকজন মার্কামারা আই. এ. এসের কথাও, এদের চালচলন

দেখে মনে হয় ঘুষ নেওয়াটাই বীরত্বের কাজ এবং যারা ঘুষ নেননা তারা আদতে স্রেফ ভীতু"।

[4-50 – 5-00 p.m.]

"সর্বোচ্চ পদে পৌছেছিলেন এমন একজন অত্যন্ত বিখ্যাত আমলা, যিনি ক্রমশ এই ধারণা প্রতিষ্ঠা করতে চাইতেন যে পুলিশ অফিসারদের ঘুষ-টুস নেওয়া নিয়ে কোন সরকারের মাথা ঘামানোই উচিত নয়। ঘুষ নেওয়াটা 'ঐ বিখ্যাত আমলার মতে ছিল অত্যন্ত স্বাভাবিক ব্যাপার। তিনি বলতেন, ঘুষ নয়, দেখা উচিত কাজকর্ম ঠিক-ঠাক হচ্ছে কিনা—অর্থাৎ ঠিক ফরমায়েসমতই এই অফিসাররা কাজ করে যাবেন, ন্যায়-অন্যায়, ভালমন্দ এসব নিয়ে বেশি মাথা না ঘামিয়ে। 'শ্রী তুষার তালুকদার আরও বলেছেন,' এমন একটা ধারণার সৃষ্টি করার চেষ্টা হল যে, যারা ঘুষ নেন, তারা অতীব দক্ষ অফিসার এবং যারা ঘুষ নেন না, তারা অকমর্ণ্য। 'ঐ একজন আমলা যাকে এখানে বিখ্যাত বলা হচ্ছে তিনি রথীন সেনগুপ্ত, তাকে এরজন্য আপনারা হিউম্যান রাইটস কমিশনের মেম্বার করেছেন। সুভাষবাবু, আপনাদের এরজন্য একটু লজ্জা হওয়া উচিত। এ লজ্জা কিন্তু আমাদের নয়, এ লজ্জা আপনাদের। আমরা বিরোধীপক্ষের লোক, আমরা আপনাদের এই সমস্ত কাজগুলি তুলে ধরে আপনাদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সৎ সাহস থাকে তো এরজন্য আপনারা তুষার তালুকদারকে বরখাস্ত করুন, নতুবা নিজেদের সংশোধন করুন। বিরোধীপক্ষের লোক হিসাবে আপনাদের এই সমস্ত ভুল কাজ সংশোধন করার জন্য আমরা দাবি জানাচ্ছি। আপনারা বলেন যে এখানে আইনশৃঙ্খলার অবস্থা নাকি খুব ভাল। কংগ্রেসের লোকরা মার খেলে আমরা কিছু বলি না কারণ আপনাদের রাজত্বে এটা একটা নিয়ম হয়ে গিয়েছে যে কংগ্রেসের লোকরা মার খাবে। কিন্তু গত ১৭ তারিখে, শুক্রবার আরামবাগে যে ঘটনা ঘটল এবং যাতে বিনয় সীট, গনেশ সীট মারা গেল তার জবাব নিশ্চয় আপনাদের দিতে হবে। আমি জানতে চাই, আরামবাগ থানার হরিণখোলা অঞ্চলের তাজপুর গ্রামে একটি ৮ বছরের ছেলে সমেত যে দু জন মারা গেল এখানে সি. পি. আই-এর বন্ধুরা বলুন তাদের কারা মারল? যারা মারল তারা সমাজবিরোধী নয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক, সভাষবাবু, আপনার দলের লোক। সেখানে সি. পি. আই-এর দুজনকে একটি বাচ্ছা সমেত—আপনারা খুন করলেন। এর পরও আপনারা কি করে বলেন যে এখানে আইনশৃঙ্খলার পরিস্থিতি ভাল? কি করে বলেন যে এখানে পুলিশ প্রশাসন ঠিকমতন কাজ করে চলেছে? তারপর আর কটি ঘটনার কথা বলছি। অজিত হাজরা বোমা তৈরি করতে গিয়ে মারা গেল আর আপনাদের দলের এম. পি. বললেন যে সি. পি. আই-এর লোকরা তাকে খুন করেছে। পুলিশের রির্পোট যদি বিশ্বাস করতে হয় তাহলে বলতে হয় যে অজিত হাজরা বোমা তৈরি করতে গিয়ে মারা গিয়েছে অথচ আপনারা বলছেন যে সি. পি. আই. তাকে মেরেছে। তারপর কলকাতার বউবাজারে বোমা বিস্ফোরণের ঘটনা ঘটল এবং তাতে আপনারা আপনাদের দলের শ্যামলী গুপ্তা আশীষ দে ইত্যাদিদের সাসপেণ্ড করলেন। আনন্দবাজার, আজকাল, বর্তমানে নয়, আপনাদের দলীয় মুখপত্রে খবর বেরুল যে রশিদের সঙ্গে যাদের সম্পর্ক আছে তাদের বিরুদ্ধে আপনারা ব্যবস্থা নেবেন। কারুর বিরুদ্ধে কি কোনও ব্যবস্থা নিয়েছেন? কোন পুলিশ অফিসারের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? কেন সেই ডায়রি-টি প্রকাশিত হল না যে ডায়রিতে ছিল যে কোন

কোন পুলিশ অফিসার, কোন কোন মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির নেতাকে টাকা দেওয়া হত? সেই ডায়রিতে সেসব ছিল। আপনাদের দলের যারা রশিদের সঙ্গে যুক্ত ছিলেন তাদের বিরুদ্ধে আজ পর্যন্ত কেন শাস্তির ব্যবস্থা হল না? ঘটনা ঘটেছে আজ থেকে দু বছর আগে। ১৬ই মার্চ, ১৯৯৩ আর আজকে ২০শে মার্চ '৯৫ দু বছরের বেশি সময় হয়ে গেল, তাদের সম্পর্কে বাংলার মানুষ কিছু জানতে পেরেছে যে রশিদের সঙ্গে কাদের সম্পর্ক ছিল? এতগুলো প্রাণ গেল, এই অপরাধের সঙ্গে যুক্ত কারা, কারা এর সঙ্গে রয়েছে তা জানতে পারা গেল না, কারণ যেহেতু আপনাদের দলের রাজ্য স্তরের অনেক নেতা এর সঙ্গে জড়িত রয়েছে, তাই বললেন না। মাননীয় সদস্যদের আজকে এই সম্পর্কে বলবেন। আমি ব্যক্তিগত ভাবে আপনাকে আক্রমণ করতে চাই না, আমি দেখলাম সন্ত্রাস বন্ধ করার নামে গৌরি বাড়িতে হেমেন মণ্ডলকে গৌরিবাড়ি ছাড়া করলেন, সেই হেমেন মণ্ডল যখন আপনাদের ছত্র ছায়ায় এল তখন সে আপনাদের বন্ধু হয়ে গেল। যখন গৌরিবাড়িতে সে সন্ত্রাস সৃষ্টি করত, যখন সে আপনাদের শেল্টারে এল তখন সে হয়ে গেল আপনাদের বন্ধু। সুভাষবাবু সমস্ত সমাজবিরোধীরাই আপনাদের ছত্রছায়ায় রয়েছে। জ্যোতি বাবু ঠিক কাজই করেছেন, উত্তরটা আপনাকে দিয়ে দেওয়াচ্ছেন। কারণ আপনি ছাড়া কে এদের প্রটেকশন দেবে? কারণ কাঁটা দিয়ে কাঁটা তোলা এই পলিশি তিনি নিয়েছেন। কলকাতা এবং উত্তর ২৪ পরগনায় সমস্ত সমাজ বিরোধীরা আপনার শেল্টারে আছে। আজকে আপনারা বলছেন যে মজিদ মাস্টারকে মারতে গিয়ে ভুল করে নারান মুখার্জিকে আক্রমণ করা হয়েছে। সরল বাবু আপনাদের মন্ত্রী মণ্ডলীর একজন সদস্য, একদিকে সি. পি. আই. কে নিয়ে সরকার করছেন, ফরওয়ার্ড ব্লককে নিয়ে সরকার গড়েছেন, আর এক দিকে আপনাদের দলের লোক, আপনাদের দলের লোককে খুন করছে। আর বলছেন সি. পি. আই. করছে ফরওয়ার্ড ব্লক করছে সুভাষ বাবু আপনাদের সতীর্থ ডাঃ ওমর আলি কী বলেছেন গত অক্টোবর মাসে, সাধু পোতা গ্রাম থেকে পাঁশকুড়ার একটা থানায় ধরে নিয়ে আসা হল একজনকে, তার নাম দুলাল ঘড়ুই। তাকে থানার লক আপে পিটিয়ে মেরে ফেলা হল। আপনাদের সহকর্মী এই অভিযোগ করেছেন, আমি এই অভিযোগ করছি না। আপনাদের সহকর্মী মন্ত্রী বলার পরেও আপনারা কোনও ষ্টেপ নিতে পেরেছেন? আমরা বিরোধী দলের লোক, বিরোধী রাজনৈতিক দলের লোক আমরা অতিরঞ্জিত করে বলেছি, কিন্তু আপনাদের সহকর্মী যা বলছেন তা কী ভুল? আপনার সহকর্মী সরল দেব যা বলছেন তা কী ভুল? রবীন মণ্ডল বলছেন তাদের দলের লোককে সরল দেবের লোক খুন করেছে। এর পরেও আপনারা সরল দেবকে মন্ত্রিত্বে রেখেছেন। এই যদি পলিসি হয় তাহলে আমরা যাই কোথায়? এই রকম আগ্রাসী মনোভাব আপনাদের মধ্যে আছে। এছাড়া একদিন তপন হোড় হঠাৎ মাথায় ফেটটি বেঁধে হাউসে এলেন। আমরা তাঁকে জিজ্ঞাসা করলাম কে মেরেছে? কংগ্রেসি মাস্তানরা মেরেছে বা কংগ্রেসি সমাজবিরোধীরা মেরেছে, কে মেরেছে? উনি যেটা বললেন, আমরা মারিনি, মেরেছে আপনাদের দলের কমরেডরা। তাহলে বলুন সুভাষ বাবু আপনার শরিক দলের লোকেরা যখন আপনাদের দলের কমরেডদের হাত থেকে রক্ষা পাচ্ছে না, তখন আমরা কংগ্রেসিদের এবং সাধারণ লোকেদের আপনি নিরাপত্তা দেবেন কী করে? সেই জন্য আজকে এই প্রস্তাব আনা হয়েছে এবং তুষার তালুকদার যা বলেছেন যে ল' অ্যাণ্ড অর্ডার সিচুয়েশন কংগ্রেসের আমলে যা ছিল তা এখন নেই। এই মোশন আনার জন্য এই সরকার পড়বে না ঠিকই কিন্তু আমরা যে প্রস্তাব এনেছি এই

প্রস্তাব সময়োচিত এবং সমালোচনার যোগ্য। এই বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 p.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মান্যবর সদস্য সুব্রত মুখার্জি যে প্রস্তাব এনেছেন আমি তার সর্বৈবঃ বিরোধিতা করছি। এটা একটা গতানুগতিক পদ্ধতি হয়ে দাঁড়িয়েছে। গত ১৭ বছর ধরে আমরা লক্ষ্য করছি প্রতি বৎসর ওঁরা বিধানসভায় সংসদীয় কাজ-কর্মের পদ্ধতির মধ্যে পুলিশ প্রশাসনের বাজেট উত্থাপনের সময় এই সমস্ত প্রশ্ন তুলে থাকেন যা আজকে এই প্রস্তাবের মধ্যে দিয়ে উত্থাপন করেছেন। কারণ ওঁরা কোনও কোনও সময় অতিরিক্ত সুযোগ নিয়ে—ওঁদের ভাষায় সময়ের সদ্ব্যবহার করার উদ্দেশ্যে আইন-শৃঙ্খলা জনিত পরিস্থিতির অবনতির অজুহাতেও প্রস্তাব উত্থাপন করেন। আজকে যে প্রস্তাবটি উত্থাপন করেছেন, এটি রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত। এই প্রস্তাব অর্থহীন, গতানুগতিক এবং দায়সারা। মাননীয় সদস্য বাপুলি মহাশয় এবং ডাঃ ভুঁইয়া যে বক্তব্য রেখেছেন তার প্রতিটি ছত্রের উত্তর এখানে উত্থাপন করার কোনও প্রয়োজন বোধ করছি না। কারণ ওঁরা খুব বেশি নিজেদের কথা বলেননি। ওঁরা কখন নৃপেন-বাবুর, কখন আমাদের শরিক দলের ওমর আলির, কখন কলকাতার পুলিশ কমিশনারের কথা এখানে উল্লেখ করেছেন। অর্থাৎ ওঁদের নিজেদের কোনও কথা নেই। প্রথমেই ডাঃ ভুঁইয়া খুব পরিষ্কার ভাবে বলেছেন, 'আমাদের কথা অতিরঞ্জিত এবং আপনারা বিশ্বাস করবেন না।' ওঁর কথা যে অতিরঞ্জিত তা উনি নিজেই স্বীকার করেছেন, সুতরাং তা বিশ্বাস করার কোনও প্রশ্নই আসে না। তবে আমরা এমন দাবি করি না যে, আমরা একটা কল্পনার স্বর্গে বাস করছি। আমরা এমন দাবি করি না যে, ইন্দ্রলোকের সুষমা-মণ্ডিত সম্পূর্ণ শান্তিপূর্ণ এমন একটা পরিবেশ মানুষের মধ্যে বিরাজ করছে যেখানে শান্তিশৃঙ্খলার কোনও বিঘ্ন ঘটছে না। এমন দাবি আমরা করতে পারি না। কারণ এই সমাজটা চলছে এমন একটা সংসদীয় বাতাবরণের মধ্যে দিয়ে যেখানে এমন সব তথাকথিত দায়িত্বশীল ব্যক্তিরা নেতৃত্বে আছেন যাঁরা পশ্চিমবাংলার শান্তি-শৃঙ্খলার, শান্তি সুস্থিতির বাতাবরণকে রাজনৈতিক উদ্দেশ্যে ব্যতিব্যস্ত করে তুলছেন। প্রতিনিয়ত শান্তি-শৃঙ্খলা পরিস্থিতির বিঘ্ন ঘটাবার চেষ্টা করছেন। যদিও ওঁরা অতিরঞ্জিত কথা-বার্তা বলেছেন তথাপি আমি ওঁদের দৃষ্টি আকর্ষণ করে বলি বেশ কিছু শান্তি-শৃঙ্খলা বিঘ্নের ঘটনা ওঁরা এখানে সকলের বিবেচনায় আনেননি। যেমন, ওঁদের নেত্রী রাইটার্স, বিল্ডিংস অভিযানের নামে রাইটার্স বিল্ডিংস দখলের কথা ঘোষণা করেছিলেন। মন্ত্রী থাকা-কালে বেহালা থানার ও. সি.-কে সরিয়ে দিয়ে তাঁর চেয়ারে গিয়ে বসেছিলেন। ইনকাম ট্যাক্স কমিশনার ইনকাম ট্যাক্সের নিজের জমি বেদখল মুক্ত করতে গিয়েছিলেন বলে তাঁকে সে জায়গায় প্রকাশ্যে চড় মেরেছিলেন। এরকম ঘটনা কেবল মাত্র ওঁদের তথাকথিত নেত্রীই ঘটাচ্ছেন না, কংগ্রেস দলের বিধায়করা এবং কংগ্রেস দলের বিভিন্ন স্তরের নেতৃত্ব বিভিন্ন জায়গায় বিভিন্নভাবে ঘটাচ্ছেন। সমাজের বিভিন্ন স্তরে প্রতিনিয়ত গোলমাল সৃষ্টির কাজে ওঁরা আত্মনিয়োগ করেছেন। এ রাজ্যের এ জাতীয় যে কোনও ঘটনা যদি পুঙ্খানুপুঙ্খভাবে বিশ্লেষণ করা যায় তাহলে দেখা যাবে যে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে ওঁরা এই কাজ করছেন। তথাপি আমরা এ কথা বলব না যে, আমাদের রাজ্যে স্বাভাবিক আইন-শৃঙ্খলাকে বাধা দেবার মতো ঘটনা ঘটে না। এমন কথা আমরা বলছি না। আর

আমরা কিছু লুকিয়ে রাখি না। আমরা কোনও কিছুই মানুষের কাছে গোপন রেখে, বিধানসভার কাছে গোপন রেখে চলি না। রাজ্যে যা ঘটে তার সুস্পষ্ট ব্যাখ্যা, তার সম্বন্ধে আমাদের সুস্পষ্ট বক্তব্য আমরা এই সভায় এবং রাজ্যের মানুষের কাছে উপস্থিত করে থাকি, এটাই আমি এখানে পরিষ্কার করে বলতে চাই।

**(এ ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ- নৃপেনবাবুর সম্পর্কে কিছু বলুন।)**

নৃপেনবাবু ৯৩ বছর বয়সের একজন বয়োঃজ্যেষ্ঠ লোক। তাঁর মন্তব্যকে কেন্দ্র করে কোনও কথা এই হাউসে আনতে চাই না। তাঁর কথা আদৌ গ্রহণ করছি না। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আইনশৃঙ্খলার কথা। ভারতীয় ভৌগলিক সীমানার এই ভূখন্ডের মধ্যে সাংবিধানিক এক্তিয়ার এবং অবস্থান নিয়ে পশ্চিমবাংলা একা বাস করছে না, আরও ২৯টি রাজ্য আছে। এই ২৯টি রাজ্যের মধ্যে তুলনামূলক বিচারে পশ্চিমবঙ্গ সরকার উন্নতমানের আইনশৃঙ্খলা রক্ষা করতে সক্ষম হলেও, যে অবস্থানে আছি যেটা আইডিয়াল বলতে যা বোঝায় অর্থাৎ আদর্শ — আমরা এমন দাবি করব না। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা আরও উন্নত করার জন্য, প্রশাসনিক ব্যবস্থাকে উন্নত করার জন্য আরও বেশি করে মানুষকে সচেতন করে তুলতে হবে। পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা জনিত পরিস্থিতির ক্ষেত্রে ভারতবর্ষের অন্য যে কোনও রাজ্যের চেয়ে তুলনামূলক ভাবে আমাদের এখানে ক্রাইম বলতে যেটা বোঝায় তা আনুপাতিক হারে অনেক কম হয়। সেটা হওয়ার পিছনে প্রধান কারণ হচ্ছে, পশ্চিমবাংলার মানুষের নিজস্ব সংস্কৃতি আছে, মানুষের নিজস্ব সমাজবোধ আছে। পশ্চিমবাংলার মানুষের যে সাংস্কৃতিক ও সামাজিক মূল্যবোধ তা মানুষকে সচেতন করে, পরিস্থিতির দিক থেকে মানুষকে সজাগ রাখে, সর্তক রাখে। এই সতর্ক রাখার মধ্য দিয়েই পশ্চিমবাংলায় তুলনামূলক ভাবে ভারতবর্ষের অন্যান্য যে কোনও রাজ্যের চেয়ে ক্রাইম অনেক কম হয়। ভারতবর্ষের মধ্যে যে বৃহৎ শহরগুলি আছে — সমাজজীবনের নানা জটিলতার আবর্তে যে পঙ্কিলতা সৃষ্টি করছে, পশ্চিমবাংলার কলকাতা শহরেও তা করছে। তা সত্ত্বেও বৃহৎ শহরগুলির সঙ্গে তুলনামূলক ভাবে কলকাতা শহরের অবস্থা উন্নত হওয়া সত্ত্বেও এমন দাবি করব না যে এটাই সব থেকে উন্নত এবং আদর্শ। মানুষকে সচেতন করার প্রশ্নে আমরা ধৈর্যশীলতার প্রচেষ্টা চালাচ্ছি এবং চালাচ্ছি বলেই শুধুমাত্র ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ক্ষেত্রেই নয়, আজকে পশ্চিমবাংলা সারা পৃথিবীর দৃষ্টি আকর্ষণ করতে সক্ষম হয়েছে। গত পরশুদিন, আপনাদের এক বন্ধু যিনি সারা ভারতীয় ফুটবলের সভাপতি — শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সি — তার আমন্ত্রণে বাইরে দেশ থেকে ৩।৪টি ফুটবল টিম এসেছিল নেহেরু গোল্ড কাপ ট্যুর্নামেন্টে খেলতে। সেই খেলায় জয়লাভ করেছিল ইরাক দল। সেই দলের ম্যানেজার এবং কোচ তারা বিশেষ ভাবে আমার সঙ্গে সাক্ষাৎ করে। তারা আমার কাছে জানতে চান "একটি কথা আমরা শুনেছি, এখানে কমিউনিস্ট সরকার রাজ্য পরিচালনা করছেন। এখানে নাকি অনেকবার নির্বাচন হয়েছে। সব নির্বাচনেই কমিউনিস্ট সরকার অর্থাৎ আপনারা জিতেছেন"। এই হচ্ছে এক নম্বর কথা। দ্বিতীয় কথা হচ্ছে, তাঁরা বলেছেন, "আমরা এখানে স্বস্তির নিঃশ্বাসে বাস করছি"। তারা বলেছেন, "আমাদের দলের যে সমস্ত খেলোয়াড়রা এসেছেন বিগত যুদ্ধে আমাদের এই খেলোয়াড়দের মধ্যে এমন একজনও নেই যার আত্মীয়স্বজন, বন্ধুবান্ধব, প্রিয়জন, বা কারও বাবা, কারও মা, কারও ছোট বোন, কারও ছোট ভাই, কারও বড় ভাই, কারও

বড় বোন — কেউ না কেউ যুদ্ধে নিহত হয়েছে। এমন একজন খেলোয়াড় নেই যার একজনও নিহত হয়নি। প্রত্যেকেই স্বজন হারানো বুকে ব্যথা নিয়ে এখানে খেলতে এসেছেন"। মার্কিন বোমা বর্ষণে তারা আতঙ্কিত। ৫০০ কিলোমিটার বাসে করে গিয়ে তারপর বাগদাদ থেকে প্লেনে চড়েছে। তাঁরা বলেছেন, "কলকাতায় এসে মনে হচ্ছে মুক্ত দুনিয়ায় এসেছি"। নিজেদের দেশে চলাফেরা করার সুযোগ থেকে বঞ্চিত হয়ে কলকাতা এসে বুঝেছেন সত্যিকারের এখানে মুক্ত বাতায়নে আছেন। তাঁরা বলেছেন, "কিছুদিন এখানে যদি থেকে যেতে পারতাম, আরও কয়েকটি খেলার ব্যবস্থা যদি এই রাজ্যের বিভিন্ন জায়গায় করতেন তাহলে আমরা খুশি হতাম"। একজন বিদেশির কথা আমি বললাম। দেশ-বিদেশ থেকে যারাই আসছেন তাদের সকলেরই এটাই হচ্ছে মন্তব্য। কিন্তু আমি সুব্রত বাবুকে এই কথা বলতে চাই, ইরাক দলের ম্যানেজারের কথায় আমি হয়ত মনে মনে তৃপ্ত হয়েছি কিন্তু উচ্ছ্বসিত হতে পারিনি। আমরা চাই না — কারও অকালে মৃত্যু ঘটুক, আমরা চাই না — জহ্লাদ বৃত্তির কাছে কারও মাথা চলে যাক, আমরা চাই না — জেল গরাদের মধ্যে কাউকে পিটিয়ে হত্যা করুক, আমরা চাই না — একজন আর একজনকে খুন করুক, আমরা চাই না — পুলিশকে গুলি চালাতে হোক।

[5-10 – 5-20 p.m.]

পুলিশ গুলি চালাক এটা আমরা চাই না। আমরা না চাইলেও কি ব্যতিক্রম হিসাবে কিছু ঘটনা ঘটেই থাকে। এই রাজ্যেও এই ধরনের ঘটনা ঘটে থাকে। তবে আমি ব্যাপক সময় নিয়ে এই আলোচনার মধ্যে যাব না। আমি দৃষ্টি আকর্ষণীর জন্য বলছি স্যার, কলকাতার নগরপালের সম্পর্কে আমি কিছু মন্তব্য না করি শুধু এইটুকুই বলতে চাই যে অপরাধ বলে গণ্য হয় যে বিষয়গুলি, সেই বিষয়গুলিতে কলকাতা, দিল্লি, বোম্বাই, মাদ্রাজের মতো শহরগুলিও এই সমস্ত দোষে দুষ্ট হতে পারে বলে সকলের বিচার বিবেচনার মধ্যে আছে। তবে অন্যান্য জায়গার অবস্থা কি এবং কলকাতার অবস্থা কোথায় আছে তা আপনার দৃষ্টি আকর্ষণের জন্য একটু উল্লেখ করছি। বা ফলারিতে — কলকাতায় হয়েছে ১৯৯২ সালে ৩৪৫টি, দিল্লিতে ১৫৫৯টি, বোম্বাইতে ২০০৮টি, মাদ্রাজে ৬০২টি। ১৯৯৩ সালে কলকাতায় ২২৮টি, দিল্লিতে ১৪৬৫টি, বোম্বাইতে ৩৮৫৫টি, মাদ্রাজে ৫৮০টি। ১৯৯৪ সালে কলকাতায় ১৭৪টি, দিল্লিতে ১৬৬০টি, বোম্বাইতে ২৭৬০টি, মাদ্রাজে ৪৮৮টি। চুরিতে ১৯৯২ সালে কলকাতায় হয়েছে ৬৫৩৭টি, দিল্লিতে ১৩ হাজার ৮৭২টি, বোম্বাইতে ১৬ হাজার ১৬৮টি, মাদ্রাজে ৫৪৬৪টি। বইটার নাম ক্রাইম ইন ক্যালকাটা ৯৪, ডিটেকটিভ ডিপার্টমেন্ট ক্যালকাটা পুলিশ। সুব্রত বাবু আপনিও একজন মন্ত্রিসভার সদস্য ছিলেন। সরকারের কাজের গতিবিধি সম্পর্কে আপনারও কিছু অভিজ্ঞতা নিশ্চয় আছে।

**(গোলমাল)**

কলকাতা পুলিশের নগরপালের রেফারেন্স তুললেন — ওরা যেন গঙ্গা জলে ধোয়া তুলসীপাতা। কলকাতা পুলিশের বক্তব্য হচ্ছে অব্যাঞ্জক। মাননীয় স্পিকার স্যার, আমি শুধু এইটুকুই উল্লেখ করতে চাই বিস্তৃত কথার মধ্যে না গিয়ে যে আজকে যে শিল্পায়নের পরিবেশ সৃষ্টি হয়েছে, এর বাস্তব কারণ হচ্ছে পৃথিবীর নানা জায়গা থেকে এখানে লোক আসছে।

এখানকার আইন-শৃঙ্খলার স্বাভাবিক অবস্থার জন্যই তারা এখানে আসছে। যে অবস্থা সমস্ত শিল্প বিনিয়োগকারীকে এখানে আসতে উৎসাহিত করছে, বলুন তো কেন? কই, শিল্প বিনিয়োগকারীরা তো কাশ্মীর, পাঞ্জাবে যাচ্ছে না, আসামের দিকে ছুটছে না, কেন কলকাতায় আসছে? তার প্রাথমিক কারণ হল আইনশৃঙ্খলা জনিত পরিস্থিতি একটা স্বাভাবিক অবস্থায় আছে, যেটা অন্য রাজ্যের তুলনায় অনেক ইতিবাচক। কিন্তু ইতিবাচক হওয়া সত্ত্বেও — আমি পূর্বে বলেছি — এতে আমরা সন্তুষ্ট নই। সমাজ জীবনের জটিলতা, আর্থিক অস্বাচ্ছল্য, বেকারি উত্তরোত্তর বৃদ্ধি এবং কেন্দ্রীয় সরকারের দুর্নীতির ফলে ৫০ বছরে দেশের যে হাল হয়েছিল, সেই অবস্থায় দাঁড়িয়ে মানুষের মধ্যে অপরাধ প্রবণতা আসা স্বাভাবিক। একে নিয়ন্ত্রণের জন্য এক দিকে ইতিবাচক কর্মসুচি এবং কর্মসৃষ্টি প্রয়াসের মধ্যে দিয়ে তার দায় দায়িত্ব নেওয়া রাজ্য সরকারের কর্তব্য। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষের সঙ্গে যুক্ত ভাবে কাজ করার প্রয়াসের মধ্যে দিয়ে .....

**(এ ভয়েস বাঁধাগতের কথা হচ্ছে)**

হ্যাঁ, বাঁধাগতের কথা হচ্ছে, কিন্তু এই বাঁধাগত ভাঙ্গতে পারবেন না। আক্ষেপ করে কোনও লাভ নেই। এই করতে করতে আপনাদের গুজরাট, মহারাষ্ট্র, অন্ধ্র, কর্নাটক সব হাত ছাড়া হয়ে গেছে, তামিলনাড়ুতেও ঢুকতে পারছেন না। শুধু দিল্লিতেই বাকি আছে, শুধু দিল্লিতে কেন্দ্রীয় শাসন আছে। সেটুকু চলে গেলে আপনারা খুশি হবেন? তাই যেভাবে কায়দা মাফিক প্রস্তাব এখানে উঠেছে — পুলিশের কথা বলছেন, যা নৈতিক তথ্য সম্বলিত বক্তব্য পুলিশমন্ত্রী মহাশয় পুলিশ প্রশাসনের বাজেটের সময় উপস্থিত করবেন। এই রকম প্রথা বদ্ধ আক্রমণের রুচিহীন ভাবে উত্তর দেবার প্রয়োজন আমি মনে করি না। পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্য বিশ্লেষণ এবং ব্যাখ্যা উপস্থিত করবেন। পুলিশের যে ভূমিকা সেই ভূমিকার অনেক উন্নতি হয়েছে। ২০ বছর আগে পশ্চিমবঙ্গের মানুষ পুলিশকে দেখে ভয়ে পালাত। আজকে পুলিশ নানা প্রগতিশীল কাজের মধ্যে একাত্ম হয়ে জনসাধারণের আস্থা অর্জন করতে সক্ষম হয়েছে। আজকে মানুষ বিপদে পড়লে ছুটে পুলিশের কাছে যায়, থানায় চলে যায় ডায়রি করতে। আপনাদের সময়ে একটা খুন হলে সেটা নথিভুক্ত হত না। আমাদের পার্টির ১১৪০ জন খুন হয়েছিল আপনাদের হাতে, কিন্তু একটা মামলাও হয়নি। আমাদের অন্তর্দ্বন্দ্বের, বিরোধের কথা বলছেন, পার্টিতে পার্টিতে বিরোধ। ভারতবর্ষে এই বিচিত্র অবস্থার মধ্যেও ৭/৮ পার্টি মিলে শুধু এখানে নয়, বহিরেও শাসন চালানো হচ্ছে। আপনারা জানেন যে সি.পি.এম.-এর বিরোধ বিক্ষোভ যাই হোক কোনও রকম অন্যায় করলে কেউ রেহাই পায় না। এই নজির ইতিহাসে পাবেন না। মার্কসবাদী পুলিশ মন্ত্রী কেউ অন্যায় করলে কখন পুলিশ কমিশনারকে বলেছেন একে কিছু বল না, একে ছেড়ে দাও? আমাদের পার্টি আমাদের প্রশাসন তা কখনও করে না। স্বাধীন ভাবে মুক্ত গণতান্ত্রিক অধিকার নিয়ে পুলিশ কর্মচারী তাদের কাজ করে চলেছে। এই গণতান্ত্রিকতা পুলিশের মধ্যে বর্ধিত করা সম্ভব হয়েছে। জনসাধারণও সচেতন, কি শহরাঞ্চলে, গ্রামবাংলায় যাতে সুস্থ ভাবে তারা কাজ করতে পারে। সুতরাং অবস্থাকে মেনে নিতে আপনাদের একটু চিড়ি বিড় করবে। অস্বস্তি হবে এতে কোনও সন্দেহ নেই। যে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আপনারা প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবের সর্বান্তকরণে বিরোধিতা করছি। আপনারা শুধু এখানে ভোটে বার বার পর্য্যুদস্ত নয়,

পঞ্চায়েত, পৌরসভা, বিধানসভা, লোকসভা সব জায়গাতেই আপনাদের এই অবস্থা। লোক আদালত সব চেয়ে বড় আদালত, সর্বোচ্চ বিচারের আদালত। আপনারা বার বার পরাজিত হচ্ছেন। আগামী দিনে শত শত প্রজন্ম ধরে আপনারা মাথা নুয়ে থাকবেন, মাথা তুলতে পারবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

### 73rd Report of The Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 73rd Report of the Business Advisory Committee, as follows :—

| Date | | Business | Time |
|---|---|---|---|
| 22.03.95, Wednesday : | (i) | The West Bengal University of Animal and Fishery Sciences Bill, 1995; (Introduction, Consideration and Passing) | **2 hours.** |
| | (ii) | The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995; (Introduction, Consideration and Passing) | **1 hour.** |
| | (iii) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995; (Introduction, Consideration and Passing) | **1 hour.** |
| | (iv) | The Bengal Board of Revenue (Repealing) Bill, 1995; (Introduction, Consideration and Passing) | **$\frac{1}{2}$ hour.** |
| 25.03.95. Saturday | (i) | Presentation of Supplementary Estimates for the year 1994-95. | |
| | (ii) | General Discussion on Budget | **4 hours.** |

**N.B.**—There will be no Questions for Oral Answers and Mention Cases on the 25th March, 1995.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 73rd Report of The Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

৭৮:৯ পারসেন্ট, মেদিনীপুরে ৫৭.৩০, হাওড়াতে ৫৯.৮০, হুগলিতে ৫৯.২০ পারসেন্ট, উত্তর ২৪ পরগনাতে ৫৮.২০-এটা '৯১-এর সেনসাস অনুযায়ী। এরজন্য উত্তর ২৪ পরগনাকে এখন নেওয়া হয়নি। ভবিষ্যতে যদি সুযোগ হয় নিশ্চয় নেওয়া হবে।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** কেন্দ্রীয় সরকার এই যে দুশো কোটি টাকা নিচ্ছেন বিদেশের কাছ থেকে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এর রেট অব ইন্টারেস্ট কত এবং কতগুলি ক্ষেত্রে এই টাকাটা আমরা খরচ করতে পারব এবং এরজন্য কি রেটে আমাদের ইন্টারেস্ট দিতে হবে?

**শ্রী আনিসুর রহমান ঃ** এখনও পর্যন্ত যেটুকু জানা আছে, এটা হচ্ছে পুরোটাই অনুদান।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** দক্ষিণ ২৪ পরগনা এই অনুদানের অন্তর্ভুক্ত হয়েছে আপনি বললেন, জেলাতে টাকাটা কি ভাবে দেওয়া হবে সেটা এখনও নির্ধারণ হয়নি। সংবাদপত্রে একটা সংবাদ বেরিয়েছিল যে কোন্ জেলাতে কত টাকা দেওয়া হয়েছে। সংবাদপত্রে যেটা বেরিয়েছিল সেটা সরকারিসূত্রের খবর কিনা জানি না। এস. ডি. ও. লেভেলে অলরেডি মিটিং শুরু হয়েছে। দুটি মিটিং আমাদের পঞ্চায়েত সমিতিতে হয়েছে। বিভিন্ন প্রাথমিক বিদ্যালয়ের নামও এসেছে। আমি যেটা জানতে চাই সেটা হচ্ছে, জেলায় যত প্রাথমিক বিদ্যালয় আছে সেই সব স্কুলের মধ্যে টাকাটা ভাগ করে দেওয়া হবে, না, পিক অ্যাণ্ড চুস করে দেওয়া হবে? পিক অ্যাণ্ড চুস করা হলে কোন্ কোন্ স্কুল পাবে এবং কোন্ কোন্ স্কুল পাবে না সে সম্পর্কে কোনও নিয়ম বা শর্ত তৈরি করেছেন কি?

**শ্রী আনিসুর রহমন ঃ** এটা একটু সময় থাকলে বলা যেত। আমাদের দৃষ্টিভঙ্গি আদৌ তা নয়। প্রত্যেকটি জেলা সমান পরিমাণ টাকা পাবে। প্রত্যেকটি জেলাতে ৪০ কোটি করে টাকা দেওয়া হবে। এটা সরকারি ভাবে পুরোপুরি রাজ্য স্তরে এটা রেজিস্টার্ড সোসাইটির মাধ্যমে দেওয়া হবে। মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে একটা কমিটি করা হয়েছে। এই কমিটিতে ৪৩ জন মেম্বার আছেন। তার মধ্যে চীফ মিনিস্টার হচ্ছেন চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান এম. আই. সি. এডুকেশন এবং আমি আছি ভাইস চেয়ারম্যান, তার সঙ্গে আরও ডিপার্টমেন্টাল লেভেলের অফিসাররা আছেন, বিভিন্ন প্রতিনিধি আছেন এবং যে পাঁচটি জেলা নিয়ে এই প্রকল্প হচ্ছে সেখানকার ডি. এম. রা আছেন, কাউন্সিলের চেয়ারম্যান আছেন, ঐ পাঁচটি জেলার সভাধিপতি আছেন। অ্যাকর্ডিং টু গাইড লাইন আমরা এটা করেছি। ঠিক একই ভাবে জেলা পর্যায়ে একটা করে কমিটি আছে, ডিস্ট্রিক্ট লেভেল কোঅর্ডিনেশন কমিটি, যার চেয়ারম্যান হচ্ছেন সভাধিপতি। ওখানে একটা প্ল্যানিং কমিটি আছে, কোর কমিটি আছে, ব্লক স্তরে কমিটি আছে জি. পি. লেভেলে কমিটি আছে। কোন্ স্কুলকে আলাদা ভাবে টাকা দেওয়া হবে না। সার্ভে হচ্ছে সার্ভে অনুযায়ী যেখানে যেখানে যেমন যেমন দরকার, যেমন কোথাও রিপেয়ারিং করা দরকার, কোথাও বাড়ি করা দরকার, কোথাও টয়লেটের দরকার, কোথাও এইড্সের দরকার, সার্ভে রিপোর্ট অনুযায়ী দেওয়া হবে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের বিরোধী পক্ষ যারা কেন্দ্রীয় সরকারে আছেন, এরা কোনও দায়িত্ব পালন করবেন না, অধিকারের কথা বলছেন। মাননীয় সদস্য বলেছেন রাজ্য সরকারের কন্ট্রিবিউশন এর কথা। আমি জানতে চাইছি, বি. ও. ডি. এ. তাদের যে কর্মসূচি, তাতে যে ২০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার কে দেবে, তার ৮৫ পারসেন্ট পশ্চিমবঙ্গকে দেওয়া হবে এবং পশ্চিমবঙ্গ সরকার ১৫ পারসেন্ট টাকা দেবে। তাহলে সেন্ট্রাল গভর্নমেন্টের কোনও আর্থিক অনুদান আছে কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** সেন্ট্রাল গভর্নমেন্টের কোনও টাকা এতে নেই। বি. ও. ডি. যেটা দেবে তার ৮৫ পারসেন্ট আমরা পাব এবং রাজ্য সরকার ১৫ পারসেন্ট দেবে, কেন্দ্রীয় সরকার কোন টাকা পয়সা খরচ করছেন।

## প্রাথমিক বিদ্যালয় পরিদর্শক

***৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৬) **শ্রী সুকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক বিদ্যালয় পরিদর্শকের সংখ্যা কত; এবং

(খ) বিদ্যালয়গুলি নিয়মিত পরিদর্শন করা হয় কিনা তা দেখার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) মোট ১০২ জন।

(খ) হ্যাঁ। আছে।

**শ্রী সুকুমার দাস ঃ** আপনার কথা ধরে নিয়ে বলছি, জেলাতে কতগুলো পরিদর্শক আছে, দ্বিতীয় প্রশ্ন আপনি একটু স্পেসিফিক ভাবে বলুন, কতগুলো সার্কেলে প্রতি বছর পরিদর্শন করতে গেছেন নিয়মিত?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ** এই ব্যাপারে স্পেসিফিক স্কুলের উত্তর চাইলে উত্তর দিতে পারতাম। আমাদের ৮৮৭টি সার্কেল আছে, তাদের মূল দায়িত্ব হচ্ছে সার্কেলে ইন্সপেকশন করা। আমাদের বর্তমানে মোট ৬৬০টি সার্কেল ইন্সপেক্টার আছেন, এবং ২৭টি জায়গায় ফাঁকা আছে। বিদ্যালয় পরিদর্শনের ব্যাপারে আমাদের একটা ন্যূনতম নিয়ম আছে। আমাদের রাজ্যে একজন এস. আই.-কে ৫০টি থেকে ৯০টি বিদ্যালয় পরিদর্শন করতে হয়। আমাদের বলা আছে, প্রত্যেক এস. আই. অন্তত ১০টি করে বিদ্যালয় প্রতি মাসে পরিদর্শন করে রিপোর্ট পাঠাবেন। আমার মনে হয় বেশিরভাগ জায়গায় এই কাজ হচ্ছে, কোনও কোনও জায়গায়

কখনও কখনও ঠিকমতো নাও হতে পারে। আগে এস. আই.-দের স্কুল পরিদর্শন করা ছাড়া আর অন্য কোন কাজ ছিল না। এখন তাঁদের অনেক কাজ বেড়েছে। শিক্ষকদের পেনশন ইত্যাদির কাজ তাঁদের করতে হচ্ছে। ফলে তাঁদের পরিদর্শনের কাজ ঠিকমতো করতে কিছু কিছু অসুবিধা হচ্ছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন রাজ্যে মোট ৮০২-জন প্রাথমিক বিদ্যালয় পরিদর্শক আছেন। তাঁদের পক্ষে কি সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলো পরিদর্শন করা সম্ভব? রাজ্যে মোট কত প্রাথমিক বিদ্যালয় আছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** রাজ্যে মোট ৫১,০০০-এর ওপর প্রাথমিক বিদ্যালয় আছে।

**শ্রী সুকুমার দাস ঃ** একটা স্কুলও পরিদর্শন করা হয় না।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্যর কাছে যদি কোনও জায়গার কোনও নির্দিষ্ট প্রমাণ থাকে তাহলে তিনি সেটা আমাদের কাছে পাঠিয়ে দেবেন, আমরা দেখব। তবে আমি বলছি আমাদের বিদ্যালয় পরিদর্শকরা নিয়মিত পরিদর্শন করে থাকেন। এই কাজের জন্য ডি. আই. ছাড়াও প্রত্যেক জেলায় প্রাথমিক শিক্ষা সংসদ নামে একটা করে অটোনমাস বডি আছে। সেখানে চেয়ারম্যান এবং কমিটি আছে, ইন্সপেকশন রিপোর্ট তাঁদের কাছেও পাঠানো হয় এবং তাঁরা তা পর্যালোচনা করেন। এটা বোধ হয় আপনারা সকলেই জানেন। সুতরাং একদম পরিদর্শন হয় না বললে আমি মানব না।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন রাজ্যে মোট প্রাথমিক বিদ্যালয় পরিদর্শকের সংখ্যা ৮০২-জন এবং আপনি ঠিকই বলেছেন যে, পরিদর্শনের কাজ ছাড়াও তাঁদের এখন আরও বহু রকমের কাজ অফিসে বসে করতে হয়। আমরা যেটা ঘটতে দেখছি, সেটা হচ্ছে, বিভিন্ন সার্কেলে অনেক করণিকের পদ শূন্য থাকায় পরিদর্শকদের সেই কাজও করতে হচ্ছে। সুতরাং আপনার কাছে কি এরকম কোনও পরিসংখ্যান আছে যে, মোট কত করণিকের পদ শূন্য আছে যেখানে সেই পদের কাজগুলো শিক্ষকদের বা পরিদর্শকদের দ্বারা করানো হচ্ছে? দ্বিতীয়ত পরিদর্শনের কাজ পঞ্চায়েতের মাধ্যমে করানো যায় কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্য দুটো পার্টে প্রশ্নটা করেছেন। একটা পার্ট হচ্ছে, ক্ল্যারিকাল পোস্টের। এ ব্যাপারে এখানে যেহেতু কোন প্রশ্ন ছিল না সেহেতু আমি উত্তরটা এখনই দিতে পারছি না। নোটিশ দিলে দিতে পারব। দ্বিতীয়ত আমাদের বর্তমানে মোট প্রাথমিক বিদ্যালয় পরিদর্শকের সংখ্যা হচ্ছে ৮০২ জন—তাঁদের মধ্যে দুটো ভাগ আছে। এস. আই. ৬৬০ জন আছেন এবং ২৭ জন এ. আই. আছেন। আর ৮৭ জন পরিদর্শক আছেন, যাঁরা সাব-ডিভিশনে কাজ করেন। এ ছাড়া অ্যাডিশনাল ডি. আই. আছেন ৯ জন এবং জেলা পরিদর্শক আছেন ১৯ জন। মাননীয় সদস্য বলছেন, ওঁরা পরিদর্শনের কাজ করেন না। আমি বলছি করেন। তবে ওঁদের নানা রকম কাজ বেড়ে যাওয়ার ফলে সঠিক সময়ে সঠিকভাবে

পরিদর্শনের কাজ হয়ত করতে পারছেন না। এর ফলে কিছু কিছু সমস্যা হচ্ছে। বর্তমানে জেলা পরিষদের নেতৃত্বে জেলা শিক্ষা, সংস্কৃতি এবং ক্রীড়া স্থায়ী সমিতি হয়েছে, সেখানেও এই বিষয়টা পর্যালোচনা হয়। জেলা স্তরের মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষা সংক্রান্ত সমস্ত বিষয়েই সেখানে পর্যালোচনা হয়। ব্লক লেভেলে পঞ্চায়েত সমিতিতেও স্থায়ী সমিতি আছে। এস. আই.-রা সেই সমিতির সভায় উপস্থিত হন। সেখানে আলোচনা হয় এবং প্রয়োজনে ব্যবস্থা নেওয়া হয়। আমরা নিজেরাও প্রত্যেক জেলায় সবাইকে নিয়ে সভা করি জেলা পরিষদের সঙ্গে যৌথভাবে। আমরা পরিদর্শকের সংখ্যা বাড়াবার জন্য উদ্যোগ গ্রহণ করছি। তবে এখনো যে সংখ্যক আছে সেই সংখ্যক দিয়ে বেশ কিছু কাজ করছি বলেই আমার ধারণা।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** বিভিন্ন মাননীয় বিধায়করা বললেন এতগুলি পরিদর্শক থাকা সত্ত্বেও কোনও প্রাইমারি স্কুলে পরিদর্শন করা হয় না। আমি যেহেতু দুটি প্রাইমারি স্কুলের ফাইণ্ডার—আমি নিশ্চিত জানি—ইদানিং কোনও পরিদর্শক কোনও স্কুলে পরিদর্শন করছেন না। যেহেতু ঐ প্রাইমারি স্কুলে কোনও ম্যানেজিং কমিটি নেই, অতএব ঐ স্কুলে পরিদর্শন করা জরুরি। এই বিষয়ে আপনি আর একবার তদন্ত করে দেখবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** বিদ্যালয় পরিদর্শন করা নিশ্চয়ই জরুরি। তবে আমি মনে করি শিক্ষকরা সম্মানীয়। একথা মনে করি না পরিদর্শকই একমাত্র ব্যবস্থা যা দিয়ে বিদ্যালয় চলতে পারে। একজন শিক্ষকের উপরে আর কি হতে পারে। যদিও নিয়ম রক্ষার জন্য পরিদর্শনের ব্যবস্থা আছে কিন্তু শিক্ষকদের প্রধান কাজই হচ্ছে উদ্বুদ্ধ করা। আমাদের এখানে যারা বিধায়ক হিসাবে আছেন তাদের মধ্যে অনেকেই দায়িত্বশীল শিক্ষক আছেন। পশ্চিমবাংলা থেকে যারা সংসদে যান তাদের মধ্যে অনেকেই দায়িত্বশীল শিক্ষক আছেন। তারা যে বিদ্যালয় গুলিতে আছেন এবং আপনি যে দুটি বিদ্যালয়ের ফাইণ্ডার বললেন—সেই স্কুলে যদি দেখেন ঠিকমতো চলছে না বা কোনও স্কুল পরিদর্শন হচ্ছে না তা আমাকে সরাসরি জানালে আমি নিশ্চয়ই দেখব।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** আগে ছিল প্রাইমারি স্কুলগুলি এস. আই. সব কিছুই দেখবে। পরবর্তীকালে বামফ্রন্ট সরকার আসার ফলে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের সদস্যদের শিক্ষার ব্যাপারে দায়িত্ব দেবার ফলে তারা পরিদর্শনের সুবিধা-অসুবিধা দেখার ব্যবস্থা করছে। সর্বোপরি প্রতিটি প্রাইমারি স্কুলে এখন গার্জেন কমিটি আছে এবং সেখানে পঞ্চায়েত এবং গ্রাম পঞ্চায়েতের সদস্যরা আছেন। আপনি কি বছরওয়ারি হিসাব দিতে পারবেন—বিগত দিনের তুলনায় এখন পরিদর্শনের পারসেনটেজ ভাল হয়েছে কিনা?

**শ্রী আনিসুর রহমান ঃ** পরিসংখ্যান আমি এখন দিতে পারব না। তবে নোটিশ দিলে নিশ্চয়ই জানাব। তবে একথা আমি বলতে পারি এই কয়েক বছরে বেশ ভাল পরিবর্তন হয়েছে। ২/৩টি জেলায় মাননীয় সদস্য, পঞ্চায়েতের প্রতিনিধি, কাউন্সিলের প্রতিনিধি এবং

আমাদের অফিসারদের নিয়ে যৌথভাবে সভা করা হয়েছিল। সেখানে জেলাশাসক এবং বি. ডি. ওরাও ছিল। ঐ সভাতে বলা হয়েছিল, কোনও অ্যাকশন নেওয়ার দরকার নেই, আপনারা খালি যাওয়ার পথে দেখবেন স্কুল খোলা আছে কিনা, মাস্টারমশাইরা ঠিকমতো যাচ্ছে কিনা, সেখানে পড়াশুনা হচ্ছে কিনা—এটা খালি দেখবেন। এই কয়েক বছরে বেশ পরিবর্তন হয়েছে। আমি একটি জেলার কথা বলতে পারি সেটা হচ্ছে বর্দ্ধমান। সেখানে কয়েকবার সভা করেছিলাম। সেখানে বলা হয়েছিল, বর্ধমান জেলায় যদি দেখেন কোনও স্কুল ঠিক সময়ে খোলা নেই—এইরকম ঘটনা দেখলে আমাদের জানাবেন। তারা বলেছিল, এইরকম ঘটনা ঘটবে না। এই ব্যবস্থা বর্ধমানে করেছে। অন্য জেলাও এই জিনিস অনুসরণ করছে। যৌথ প্রচেষ্টার মাধ্যমে পরিদর্শন হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি বলেছেন শিক্ষকদের যদি সেল্ফ ইমপোসড ভলেণ্টারি ডিসিপ্লিন সেগুলি ইমবাইব যদি করতে না পারি তাহলে পরিদর্শন ঠিকমতো হবে না। আপনার এই কথার সঙ্গে একমত। কিন্তু বেশিরভাগ স্কুলে টিচার নেই, ঘর নেই, যার ফলে শিক্ষার মানের অবনমন হচ্ছে। আপনি পরিদর্শনের রেডিমেড ডাটা দিতে পারেন? প্রাইমারি স্কুলে কতজন শিক্ষক নেই? খালি স্কুল পরিদর্শন করলেই তো হবে না?

**শ্রী আনিসুর রহমান ঃ** পরিদর্শনের যে প্রোফরমা এস. আই-এর কাছে সবই আছে। নোটিশ দিলে দিয়ে দিতে পারব। আর যে কথা বললেন, ঘর-বাড়ি নেই, অমুক নেই, তমুক নেই। আপনি যদি খোঁজ রাখেন তাহলে দেখবেন বিশাল পরিবর্তন হয়েছে, ঘর-বাড়ির অনেক পরিবর্তন হয়েছে। কয়েক বছর ধরে পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ এবং জে. আর. ওয়াই-এর টাকায় ঘর-বাড়ি অনেক ভাল হয়েছে।

[11-50 – 12-00 a.m.]

অল ইণ্ডিয়া সারভে হয়ে গেছে। তার রিপোর্ট পাওয়ার পরে ইনফরমেশন সহ সমস্ত জেলায় এটা আমরা করব। আর শিক্ষকদের ব্যাপারে যে প্রশ্নটা করেছেন তাতে বোঝা যায় যে শিক্ষকের ঘাটতি আছে, কিন্তু কারণটা নিশ্চয়ই আপনারা সবাই জানেন। হাইকোর্টে মামলা থাকার জন্য শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। তবে মাঝে কয়েকটি জেলায় করা হয়েছে। কিন্তু হাইকোর্টে আবার কেস হয়েছে এবং এই মামলার নিষ্পত্তি হলেই আমরা শিক্ষক নিয়োগ করতে সক্ষম হব।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** সারকেল ইন্সপেক্টাররা প্রায় ৩০-৪০ কিলোমিটার দূরে থাকেন। অতদূর থেকে ইন্সপেকশনে আসা অনেক সময় তাদের সম্ভব হয় না। দীর্ঘ রাস্তা অতিক্রম করে এসে তাঁকে ইন্সপেকশন করতে হয়। এই অসুবিধা দূর করার জন্য ব্লক অফিসের মধ্যে ইন্সপেক্টরের অফিস খোলানো যায় কিনা সেটা একটু বলবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** এটা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন। প্রত্যেক ব্লকে একাধিক এস. আই

আছে। সঙ্গত কারণেই ব্লকের হেড কোয়ার্টারে এদের অফিস করা সম্ভব নয়। তবে আমরা চেষ্টা করছি এক একটা ব্লককে ২-৩টি সার্কেলে ভাগ করে সেখানে এস. আইদের অফিস খোলার কিছু জায়গাও করাও হয়েছে। যেমন—দক্ষিণ ২৪ পরগনায় এই ব্যাপারটা কার্যকর করতে আমরা শুরু করছি এবং গোটা রাজ্যেই এটা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে, পরিদর্শকদের নির্দেশ দেওয়া থাকে এবং তারা পর্যবেক্ষণ করেন যে, স্কুলগুলি আছে কিনা, ছাত্রছাত্রী এসেছে কিনা, পড়াশুনা হচ্ছে কিনা? নিশ্চয় প্রাথমিক শিক্ষার মান উন্নয়নের জন্য এই পরিদর্শন। এটাকে আমরা অ্যাপ্রিসিয়েট করি। কিন্তু মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—আমরা রাজ্যপালের ভাষণে দেখলাম যে, ৪০০ উপরে স্কুলের কোনও বাড়ি নেই। সেখানে নতুন করে বাড়ি তৈরি করবেন। যেখানে স্কুলের বাড়ি নেই সেখানে তাহলে স্কুল খোলা থাকবে কি করে? এক্ষেত্রে আপনারা পরিদর্শকদের কি নির্দেশ দিচ্ছেন, কোথায় তাঁরা ভিজিট করবেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি বেশিরভাগ বিদ্যালয়েরই বাড়ি আছে তবে দু একটা বিদ্যালয়ের বাড়ির সমস্যা আছে। সেখানে পঞ্চায়েত সহ সবাই মিলিতভাবে উদ্যোগ নিচ্ছে বাড়িগুলি তৈরি করার জন্য।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার প্রশ্নের উত্তর পেলাম না। আমি আপনার প্রোটেকশন চাইছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ব্যাপারে রাইচরণ মাঝি মহাশয়ও বলেছেন। তবে আমি আমার এলাকার কথা বলছি। সেখানে ৪টি সার্কেল আছে। দুটো হেড কোয়ার্টারে এস. আই. থাকেন। তাদের এলাকা থেকে সেটা অনেক দূরে। আমাদের রাজ্যে মনে হয় বিভিন্ন জেলাতেই এই সমস্যা আছে। মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার অনুরোধ পশ্চিমবঙ্গের বর্ধিষ্ণু সার্কেল এলাকাগুলিতে এস. আইদের থাকার ব্যবস্থা করতে পারেন, যাতে তারা অফিসে বসে ঠিকমতো কাজ করতে পারেন সেটা দেখতে হবে।

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি একটু আগেই বললাম যে প্রত্যেক ব্লকে আগে একটি করে সার্কেল ছিল, তাদের অফিস করে থাকার চেষ্টা করা সহজ ছিল, এখন বেশিরভাগ ব্লকে একাধিক সার্কেল হয়েছে, কাজেই সঙ্গত কারণেই সব ব্লকে সার্কেল করা সম্ভব হচ্ছে না, তবে আমরা চেষ্টা করছি যে যে অঞ্চলগুলিতে সার্কেল হয়েছে সেই সার্কেলে অফিস এবং সার্কেল ইন্সপেক্টরদের সেখানে রাখা যায় কিনা। এর ভাবনা চিন্তা এবং পরিকল্পনা শুরু হচ্ছে এবং আশা করছি আগামী দিনে আমরা করতে পারব।

### বে-সরকারি উদ্যোগে কলেজ স্থাপন

***৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বে-সরকারি উদ্যোগে সাধারণ ডিগ্রি কলেজ ও ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

'না'

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পরিকল্পনা নেই, কিন্তু কিছুদিন আগে রাজ্য সরকারের শিল্প পরিকাঠামো উন্নয়নের জন্য রিপোর্ট তৈরি হয়েছে সেই রিপোর্টে উল্লেখ করা হয়েছে গ্রোথ সেন্টার, যে সমস্ত অঞ্চলে শিল্প উন্নয়নের সুযোগ আছে সেখানে বেসরকারি উদ্যোগে স্কুল কলেজ গড়ে তোলা হবে কি না জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি আবার বলছি, বেসরকারি ক্ষেত্রে—উচ্চ শিক্ষা সম্পর্কে বলছি—আপনার প্রশ্নটি ছিল ডিগ্রি কলেজ এবং ইঞ্জিনিয়ারিং কলেজ সম্বন্ধে—এই রকম কোনও পরিকল্পনা আমাদের নেই, তবে তার অর্থ এই নয় যে, যদি কোনও বেসরকারি সংস্থা আমাদের কাছে আবেদন জানান আমরা সেটা বিবেচনা করব না। আমাদের নিজস্ব কোনও পরিকল্পনা নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কোন বেসরকারি সংস্থা পশ্চিমবঙ্গে ডিগ্রি কলেজ বা ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করতে চাইলে রাজ্য সরকার কি অনুমতি দেবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমরা ইতিমধ্যে কলকাতায় একটি বিখ্যাত মহিলা কলেজ শ্রী শিক্ষায়তন ইস্টার্ন বাইপাসের কাছে জমি চেয়েছিলেন, ওঁরা ৩ কোটি টাকা ব্যয়ে একটা বড় ডিগ্রি কলেজ করবেন মহিলাদের জন্য, সেখানে তাঁদের জমি দেওয়া হয়েছে যদি এই রকম কেউ আবেদন করেন তাহলে মেরিট দেখে প্রত্যেকটি ক্ষেত্রে আমরা সিদ্ধান্ত গ্রহণ করি, এবং ইতিমধ্যে বেসরকারি ক্ষেত্রে একটি ইঞ্জিনিয়ারিং কলেজ করার জন্য কথা বার্তা হয়েছে মৌখিক, এবং বলা হয়েছে তাঁদের সমস্ত পরিকল্পনাটা লিখিত আকারে দিলে সমস্ত ব্যাপারটা আমরা বিচার বিবেচনা করে সিদ্ধান্ত নেব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানবেন কি—বেসরকারি সংস্থা এবং তার সঙ্গে সরকার যৌথভাবে কোনও কলেজ বা ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের ব্যাপারে সরকার কোনও উদ্যোগ বা সিদ্ধান্ত নিয়েছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি একটু আগেই তো বললাম যে, কোন বেসরকারি সংস্থা যদি আবেদন করেন এবং যদি সরকারের সহযোগিতা চান এবং কি কি ক্ষেত্রে চান সেটা জানার পরে সিদ্ধান্ত নিতে পারব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জেনে আশ্বস্ত হলাম যে এখানে শিল্প

পতিরা ঐ বাইপাসের কাছে জমি চাইছেন, সরকার এ পর্যন্ত দিতে পারছেন না, বেসরকারি আজ পর্যন্ত এই পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং কলেজ—এখানে ইঞ্জিনিয়ারিং কলেজ ৩টি আছে তা ছাড়া আই. আই. টি. ও যাদবপুর বিশ্ববিদ্যালয়। মহারাষ্ট্র, কর্ণাটক ২০/২২টি ইঞ্জিনিয়ারিং কলেজ আছে। রাজ্যে শিল্পায়ণ করতে গেলে ইঞ্জিনিয়ারিং কলেজ বেশি দরকার হয়। আপনাদের তো টাকা নেই। সামগ্রিকভাবে এই রাজ্যে বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজের ব্যাপারে এবং ডিগ্রি কলেজের ব্যাপারে সরকারের দৃষ্টিভঙ্গি কি? কোন্ নীতি গ্রহণ করেছেন কিনা জানাবেন। হোয়েদার ইট ইজ গোয়িং টু বি এনকারেজড। শিল্পপতিদের সঙ্গে বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজ সম্বন্ধে সরকারের পরিকল্পনাটা কি?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, আমি দুটো ভাগে ভাগ করছি। প্রথমে অন্যান্য জায়গায় অনেকগুলি ইঞ্জিনিয়ারিং কলেজ কর্নাটকে, তামিলনাড়ুতে, মহারাষ্ট্রে আছে এবং মাননীয় সদস্য জানেন যে সেই কজেলগুলি কি ভাবে তৈরি হয়েছে এবং তার অনেকটা কি ভাবে ব্যবসায়িক ভিত্তিতে হয়েছে, কর্নাটকে কাস্ট ভিত্তিতে হয়েছে, এটা আপনারা জানেন। আমরা কিন্তু সেই ভাবে করতে চাইনি। ইতিমধ্যে সুপ্রিম কোর্টে মামলা হয়েছে। এগুলিতে ২ লক্ষ, ৫ লক্ষ করে টাকা নেওয়া হত ছাত্রদের কাছ থেকে। ৪০ থেকে ৪৫ হাজার টাকা বার্ষিক করতে হয়।

**শ্রী সৌগত রায় ঃ** কিন্তু আমাদের রাজ্যের ছেলেরাই তো সেখানে পড়তে যাচ্ছে। তাদের এখান থেকে তাড়িয়ে দিয়ে কি লাভ হচ্ছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমাদের রাজ্যেও আপনারা দেখেছেন যে কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং কলেজ আগামী শিক্ষাবর্ষ থেকে শুরু হচ্ছে, জুলাই থেকে শুরু হচ্ছে। ইতিমধ্যে সল্ট লেকে সেকেন্ড ক্যাম্পাসে ৬০টির বেশি আসন বাড়ানো হয়েছে। আগামী শিক্ষা বর্ষে কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ এবং যে যে ইঞ্জিনিয়ারিং কলেজগুলি আছে তার আসন প্রায় পৌনে দুই শত বাড়াবার উদ্যোগ নেওয়া হয়েছে। এর পরবর্তীকালে আরও ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করার জন্য চিন্তা-ভাবনা করা হচ্ছে। মাননীয় সদস্য দ্বিতীয় যেটা বলেছেন সেটা হচ্ছে, আমরা যদি বে-সরকারিকরণের উদ্যোগ নেই তাহলে আমাদের দৃষ্টিভঙ্গি কি হবে? আমি আবার বলছি, কোনও বে-সরকারি সংস্থা যদি এগিয়ে আসেন এবং তারা যদি প্রস্তাব রাখেন এবং তারা যদি আমাদের সরকারি শর্তগুলি মেনে নেন অর্থাৎ ব্যবসায়িক ভিত্তিতে হবে না, মেরিট ভিত্তিতে অ্যাডমিশন হবে তাহলে নিশ্চয়ই আমরা তাদের সঙ্গে আলোচনায় বসতে রাজি এবং আলোচনায় বসে আমরা সিদ্ধান্ত গ্রহণ করব।

**মিঃ স্পিকার ঃ** সত্যসাধান বাবু মাননীয় সদস্য সৌগত রায় সব সময়ে মহারাষ্ট্রের উদাহরণ দেন। সেটা যদি ফলো করতে হয় তাহলে আপনাকে অনেক কিছু করতে হবে।

**শ্রী নির্মলকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ইঞ্জিনিয়ারিং কলেজের পরিকল্পনা আছে। প্রথম কথা হচ্ছে, বে-সরকারি উদ্যোগীদের যদি উৎসাহিত করা হয় আমাদের বামফ্রন্টের ঘোষিত নীতি হচ্ছে, শিক্ষার ক্ষেত্রে বে-সরকারিকরণ হতে দেব না, সেখান থেকে আমরা সরে আসছি কিনা? দ্বিতীয় হচ্ছে, উত্তরবঙ্গে আর একটা ইঞ্জিনিয়ারিং কলেজ এবং দক্ষিণবঙ্গের প্রত্যন্ত এলাকায় ইঞ্জিনিয়ারিং কলেজ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে আমরা উত্তরবঙ্গের বিশেষ করে উচ্চ শিক্ষার ক্ষেত্র নিয়ে চিন্তা-ভাবনা করছি। আপনি জানেন যে জলপাইগুড়িতে ইঞ্জিনিয়ারিং কলেজ আছে। আমরা ইতিমধ্যে আলাপ আলোচনা করেছি, পরিকল্পনা নিয়েছি, ঐ কলেজে আরও আসন বাড়ানো এবং কিভাবে সম্প্রসারিত করা যায়। আর একটা জিনিস সদস্যরা মনে রাখবেন যে, ইঞ্জিনিয়ারিং কলেজ করলেই হবে না, দেখতে হবে আধুনিক যে সমস্ত বিষয় আছে সেগুলি তাদের পড়াবার ব্যবস্থা করা। সেজন্য সেই ব্যাপারেও আমরা উদ্যোগ গ্রহণ করেছি।

**(Question Hour is Over)**

## Starred Questions
## (To which written Answers were laid on the Table)

### সরকারি বিদ্যালয়ে ভর্তির জন্য লটারি

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২) **শ্রী আব্দুল করিম চৌধুরি** এবং **শ্রী সৌগত রায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সরকারি বিদ্যালয়গুলির প্রথম শ্রেণীতে ভর্তি হবার জন্য লটারি ব্যবস্থা চালু করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### দামোদর নদীর সংস্কার

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৩) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিবগঞ্জ (শ্যামপুর থানা) হইতে বাগনান অবধি দামোদর নদীর সংস্কার করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এত কম বয়সের শিশুদের শিক্ষাগত যোগ্যতা প্রমাণ করার জন্য শিশু মনস্তত্ত্ব-বিরোধী প্রক্রিয়া বন্ধ করার উদ্দেশ্যে এবং বিভিন্ন সময়ে বিভিন্ন কমিটির সুপারিশ এবং বিদগ্ধজনেদের পরামর্শ গ্রহণ করে এই ব্যবস্থা চালু করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

## জুনিয়র হাইস্কুল উন্নীত করণ

***৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮১৪) **শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কিছু সংখ্যক জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক স্তরে উন্নীত করার পরিকল্পনা ছিল, থাকলে কোন জেলায় কয়টি;

(খ) জেলার কোন স্কুলগুলিতে উন্নীত করা হবে তা কিভাবে নির্ধারিত হয়; এবং

(গ) মুর্শিদাবাদ জেলার কান্দি ব্লকে বর্তমানে কতগুলি জুনিয়র হাইস্কুল আছে যেগুলি এখনও মাধ্যমিক স্তরে উন্নীত হয়নি এবং সেগুলিকে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রথামিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সত্য। তবে জেলা-ভিত্তিক নির্দিষ্ট সংখ্যা এখনই বলা সম্ভব নয়।

(খ) বিদ্যালয়ের পশ্চাদ-ভূমির পরিস্থিতি এবং পরিকাঠামো ও ছাত্রদের অবস্থান বিবেচনা করে এবং বিদ্যালয় শিক্ষা অধিকর্তার অভিমত পর্যালোচনা করে এই বিদ্যালয়গুলি নির্ধারণ করা হয়।

(গ) সাধারণভাবে বিদ্যালয়ের ব্লক-ভিত্তিক তথ্য সরকারের কাছে থাকে না।

এখনই বলা সম্ভব নয়।

## জলাধার সংস্কার

***৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৫১) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় ময়ূরাক্ষী ক্যানেল-এর জলাধার সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জলাধার সংস্কারের পরিকল্পনা বলিতে পলিমুক্ত করার পরিকল্পনা হইলে, সে রকম কোনও পরিকল্পনা নাই।

(খ) স্বভাবতই এই প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions
## (To which written Answers were laid on the Table)

### আখবার-ই-মশরিক সংবাদপত্রে সরকারি বিজ্ঞাপন

১। (অনুমোদিত প্রশ্ন নং ৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে উর্দু দৈনিক 'আখবার-ই-মশরিক' সংবাদপত্রে রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত বিজ্ঞাপন বাবদ অর্থের পরিমাণ কত; এবং

(খ) উক্ত আর্থিক বছরে অন্যান্য দৈনিক সংবাদপত্রে প্রদত্ত বিজ্ঞাপন বাবদ অর্থের মোট পরিমাণ কত?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে উর্দু দৈনিক আখবার-ই-মশরিক সংবাদপত্রটি মাধ্যম তালিকায় অর্ন্তভুক্ত ছিল না। ফলে কোনও বিজ্ঞাপন দেওয়া যায়নি।

(খ) উক্ত আর্থিক বছরে পশ্চিমবঙ্গের দৈনিক ও সাময়িক পত্র-পত্রিকায় প্রদত্ত বিজ্ঞাপন বাবদ মোট খরচ হয়েছে ১ কোটি ৫২ লক্ষ টাকা। এর মধ্যে জেলা থেকে প্রকাশিত পত্র-পত্রিকাও ধরা আছে।

### কুলপী থানার লিঙ্ক রোড

২। (অনুমোদিত প্রশ্ন নং ৪২) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** পূর্ত (সড়ক)-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনার কুলপী থানার লিঙ্ক রোড লক্ষ্মীকান্তপুর ঢোলা থেকে বাঁশবেড়িয়া পর্যন্ত রাস্তার নির্মাণ কাজের অগ্রগতি কিরূপ;

(খ) ৩১শে জানুয়ারি ১৯৯৫ পর্যন্ত ঐ রাস্তা নির্মাণে কত টাকা ব্যয় হয়েছে;

(গ) রাস্তাটির স্টার্টিং পয়েন্ট-এর অ্যালাইনমেন্ট চূড়ান্ত হয়েছে কি না; এবং

(ঘ) রাস্তা নির্মাণের কাজ এন্ডিং পয়েন্ট থেকে শুরু করার কারণ কি?

**পূত (সড়ক)-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২.৪ কি.মি. দীর্ঘ রাস্তাটির ০.৬ কি.মি. ঝামা মাড়াইয়ের কাজ সম্পন্ন হয়েছে।

(খ) ১,৪০,১৮৭.৪০ টাকা।

(গ) হ্যাঁ।

(ঘ) অনিবার্য কারণে স্টার্টিং পয়েন্টের অ্যালাইনমেন্ট চূড়ান্ত করতে দেরি হয়। এই অবস্থায় রাস্তাটির নির্মাণ কাজ ত্বরান্বিত করার জন্য এন্ডিং পয়েন্ট থেকে কাজ শুরু করা হয়।

## কুলপীতে স্টেডিয়াম নির্মাণ

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার কুলপীতে স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা বর্তমানে আছে কি না; এবং

(খ) থাকলে, ঐ বাবদ কত টাকা ধার্য্য করা আছে?

**ক্রীড়া ও যুব কল্যাণ-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## ফুটপাতের দোকানের লাইসেন্স

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৩) **শ্রী সুকুমার দাস ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরে হোটেল, রেস্তোরার ন্যায় ফুটপাথের দোকানগুলির জন্য লাইসেন্স প্রথা চালু আছে কি না; এবং

(খ) কি পদ্ধতি এবং কোন দপ্তরের মাধ্যমে এই লাইসেন্স দেওয়া হয়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা পৌর নিগম আইন, ১৯৮০-এর ৪৩৯ নং ধারায় হকারদের লাইসেন্স অনুমোদন করার সংস্থান আছে। কিন্তু এই ধারা বলে কোনও রুল, রেগুলেশন বা নিয়মাবলী এখনও কলকাতা পৌর নিগম প্রস্তুত করেনি।

(খ) এই ব্যাপারে একটি কেস কলকাতা উচ্চ আদালতে বিচারাধীন আছে।

### শান্তিপুরে অগ্নি-নির্বাপক কেন্দ্র

৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪১০) **শ্রী অজয় দে ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার শান্তিপুরে অগ্নি-নির্বাপক কেন্দ্র স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, বর্তমানে তা কোন্ পর্যায়ে আছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় জমি হস্তান্তরের কাজ চলছে।

### শ্মশানঘাটে বৈদ্যুতিক চুল্লী

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬০) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোবরডাঙ্গা শ্মশানঘাটে বৈদ্যুতিক চুল্লী স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না;

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### গোবরডাঙ্গা পৌর এলাকায় দমকল কেন্দ্র

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোবরডাঙ্গা পৌর এলাকায় দমকল কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

## উত্তর ২৪ পরগনা জেলায় সাক্ষরতা কর্মসূচি

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯০) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত সাক্ষরতা কর্মসূচিতে উত্তর ২৪ পরগনা জেলা স্বাক্ষরতা সমিতিকে কত পরিমাণ অর্থ দেওয়া হয়েছে;

(খ) উক্ত টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের টাকার পরিমাণ কত; এবং

(গ) ঐ সময়ের মধ্যে কতজনকে সাক্ষর করা সম্ভব হয়েছে?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ তারিখ পর্যন্ত উত্তর ২৪ পরগনা জেলা সাক্ষরতা সমিতিকে প্রদত্ত অর্থের পরিমাণ ঃ—

| | সার্বিক সাক্ষরতা কর্মসূচি | সাক্ষর উত্তর কর্মসূচি |
|---|---|---|
| | ৫০৭.৪৬ লক্ষ টাকা | ২২০ লক্ষ টাকা |
| (খ) | সার্বিক সাক্ষরতা কর্মসূচি | সাক্ষর উত্তর কর্মসূচি |
| | ৩৭২.৪৬ লক্ষ টাকা | ১৮০ লক্ষ টাকা |

(গ) দু দফায় মোট ৮.০৬ লক্ষ শিক্ষার্থী জাতীয় সাক্ষরতা মিশন নির্ধারিত মান অর্জন করেছেন।

## বিদ্যুৎ-বিহীন মৌজা

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৬) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গাইঘাটা বিধানসভা এলাকায় রামনগর গ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ-বিহীন মৌজার সংখ্যা কত; এবং

(খ) কবে নাগাদ ঐ মৌজাগুলিতে বৈদ্যুতিকরণ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিধানসভা অথবা গ্রাম পঞ্চায়েত এলাকাভিত্তিক কোনও তথ্য রাখা হয় না। তবে গাইঘাটা থানা এলাকার ১০৭টি মৌজার সব কয়টিতেই বিদ্যুৎ পৌঁছেছে। এবং ঐগুলির মধ্যে আটটিতে নীবিড়করণের কাজ সম্পন্ন করা হয়েছে।

(খ) এখনই বলা সম্ভব নয়। তবে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হলে নীবিড়করণের কাজ হাতে নেওয়া হবে।

### উচ্চ বিদ্যালয়গুলিকে মহাবিদ্যালয়ে রূপান্তরকরণ

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৪) **শ্রী নটবর বাগদি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ছাত্র-ছাত্রী ভর্তির সমস্যা সমাধানের জন্য রাজ্যের উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে মহাবিদ্যালয় করার পরিকল্পনা সরকার নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও পরিকল্পনা সরকারের আদৌ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### আদালতে এ.পি.পি.-র সংখ্যা

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিভিন্ন জেলা আদালতের অধীনে এস.ডি.জে.এম. আদালতে এবং অন্যান্য ফৌজদারি আদালতে মোট কতজন এ.পি.পি. আছেন (১৯৭৭ সালের ডিসেম্বর হইতে ১৯৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত সাল ওয়ারি তথ্য)?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মোট ২৪৪ জন

| | |
|---|---|
| ১৯৭৭ | ৯৯ জন |
| ১৯৭৮ | ১৫৩ ” |
| ১৯৭৯ | ১১৪ ” |
| ১৯৮০ | ১২২ ” |
| ১৯৮১ | ১২৪ ” |
| ১৯৮২ | ১৩৮ ” |
| ১৯৮৩ | ১৫৭ ” |
| ১৯৮৪ | ১৬৫ ” |
| ১৯৮৫ | ১৬৮ ” |
| ১৯৮৬ | ১৭৭ ” |

| | |
|---|---|
| ১৯৮৭ | ১৮৫ " |
| ১৯৮৮ | ১৮৯ " |
| ১৯৮৯ | ২০০ " |
| ১৯৯৩ | ২০৮ " |
| ১৯৯৪ | ২০৪ " |

**অনাথ শিশু আশ্রম**

**১২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৪) **শ্রী শক্তি বল ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারি সাহায্য প্রাপ্ত অনাথ শিশুদের জন্য আশ্রমের সংখ্যা কত;

(খ) এই সকল আশ্রমের মোট আসন সংখ্যা কত; এবং

(গ) বর্তমানে আশ্রমগুলিতে অনাথ শিশুদের সংখ্যা কত এবং কত সংখ্যক আসন খালি আছে?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারি অনুমোদন প্রাপ্ত অনাথ শিশুদের জন্য আশ্রমের সংখ্যা বর্তমানে ২৪৮।

(খ) মোট আসন সংখ্যা ৬২০০।

(গ) বর্তমানে আশ্রমগুলিতে অনাথ শিশুদের সংখ্যা ৫৭০০ জন এবং ৫০০টি আসন খালি আছে। কারণ এইখাতে কেন্দ্রীয় বরাদ্দ ১-৪-৯২ থেকে বন্ধ হয়ে গেছে।

## BREACH OF PRIVILEGE

**Mr. Speaker :** Question Hour is over. Hon'ble Members. I have received several notices of Breach of Privileges. One is from the Hon'ble Member, Shri Pannalal Maji. Now, I call upon Shri Maji to make his submission.

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি প্রিভিলেজ মোশন প্লেস করেছি। আমাদের মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি, উনি ১৫.৩.৯৫ তারিখে এখানে মেনশনে বলেছিলেন যে, পান্নালাল বাবুর উদয়নারায়ণপুরে যে কোল্ড স্টোরেজ আছে, তার জন্য ২৪ লাখ টাকা লোন নিয়েছিলেন, কিন্তু তা তিনি শোধ করেননি। এটা সম্পূর্ণ অসত্য এবং ভিত্তিহীন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাঙ্কের যে স্টেটমেন্ট আছে আমি আপনাদের সেটা দেখাচ্ছি। তাতে বলছে যে, আমার কোনও কোল্ড স্টোরেজ নেই এবং ব্যক্তিগত ভাবে কোনও লোন কোনও জায়গা থেকে নিইনি। যে কোল্ড স্টোরেজের কথা বলা হচ্ছে কো-

অপারেটিভ কোল্ড স্টোরেজ, আমি সেটার চেয়ারম্যান। এটা যখন কনস্ট্রাকশন হয় তখন আমি ব্যাঁটরা ব্যাঙ্ক থেকে লোন নিয়েছিলাম। ওরা লোন না দিলে চাষীদের জন্য এই কোল্ড স্টোরেজ করা যেত না। সেজন্য বলছি এটা ব্যক্তিগত ব্যাপার নয়। এর লোন অরিজিনাল স্যাংশনাল হয়েছিল ৭.৪.৮৩ তারিখে, ১৫ লাখ টাকার। এই ১৫ লাখ টাকা ওরা কো-অপারেটিভ কোল্ড স্টোরেজের জন্য লোন দিয়েছিল। সেই লোন ১৯৮৬ সালে কিছু পরিশোধ করায় ৪ লাখ ৪৮ হাজার টাকায় এসে দাঁড়ায়। পরবর্তীকালে এটা সুদে আসলে বেড়ে ১৫ লাখ টাকা হয় এবং ১৯.২.৯৪ তারিখে ১৫ লাখ ২১ হাজার টাকা ব্যালান্স হয়। ১৯.২.৯৪ তারিখে আরও ৮ লাখ টাকা জমা দেওয়ার পর ব্যালান্স দাঁড়ায় ৭ লাখ ২১ হাজার টাকা। এই ৭ লাখ ২১ হাজার টাকা পরে দিয়ে দেওয়া হয়েছে। ওরা বলছে আমি লোন নিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা আপনার কাছে প্রিভিলেজ মোশন করে ন্যায্য বিচার চাইছি। যেভাবে একটা জনহিতকর কাজে নিযুক্ত ব্যাঙ্ককে তার জনহিতবাহী কাজকে বাধা দেওয়ার জন্য চক্রান্ত করে ব্যাঙ্ককের ক্ষতি করেছেন এবং আমাকে জনসমক্ষে এবং হাউসকে মিসলিড করার জন্য এবং আমাকে হেয় করার জন্য এই যে কাজ উনি করেছেন তার জন্য যথা বিহিত ব্যবস্থা করবেন এবং সমস্ত কিছু সব কাগজ, রেডিও, টিভিতে এই খবর প্রচার করা হয়েছে। আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি, এই যে খবর বেরিয়েছে সেটা অসত্য এবং ভিত্তিহীন। ব্যাঙ্ককের ক্ষতি করার জন্য উদ্দেশ্য প্রণোদিত ভাবে এটা করা হয়েছে। এটা যেন সমস্ত কাগজ, টিভি, রেডিওতে যথাযথ ভাবে প্রচার করা হয়। এটা আপনার কাছে উল্লেখ করে, এই প্রিভিলেজ মোশন পেশ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিক যে, কোনও মাননীয় সদস্য সম্পর্কে কটাক্ষ করা বা তার সম্বন্ধে অসত্য অভিযোগ করা ঠিক নয়। কেউ এরকম বললে নিশ্চয়ই সেটা প্রিভিলেজে পাঠাবেন। কিন্তু সেক্ষেত্রে এটাও দেখতে হবে যে, ঐ বিধানসভার সদস্যের পেছনের দিকটা কলঙ্কের কিনা। উনি তো একেবারে চোর।

**মিঃ স্পিকার ঃ** এটা পয়েন্ট অফ অর্ডার হয় না। আই উইল নট অ্যালাউ ইট। অম্বিকা বাবু, আপনার কি বক্তব্য আছে বলুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমাকে বলতে দেবার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। পান্না বাবু উদয়নারায়ণপুর কোল্ড স্টোরেজের ক্ষেত্রে মুখ্য ভূমিকা নিয়েছেন এবং তারই জন্য ঐ কোল্ড স্টোরেজের কর্মীরা বড়াই করে বলেন যে, উদয়নারাণপুর কোল্ড স্টোরেজ পান্না বাবুর কীর্তি এবং সেজন্যই উদয়নারাণপুরের লোকেরা পান্না বাবুকে ভোট দেন। পান্না বাবু ওখানে রয়েছেন, কিন্তু তিনি সরাসরি ব্যাঁটরা কো-অপারেটিভের সঙ্গে যুক্ত নন। কিন্তু তিনি ঐ কো-অপারেটিভে ইনফ্লুয়েন্স খাটিয়ে নিজের আত্মীয়স্বজনকে নিয়ে গড়ে তুলেছেন ঐ কোল্ডস্টোরেজ। এর আগেও আমি সিমিলার প্রটেস্ট করেছিলাম তাঁর আচরণের

বিরুদ্ধে। যদিও পান্না বাবুর নাম উদয়নারায়ণপুর কোল্ড স্টোরেজের মধ্যে নেই, সেক্ষেত্রে তিনি ধরা ছোঁয়ার বাইরে, কিন্তু তিনিই সেখানকার মধ্যমনি এবং ইনফ্লুয়েন্স করে সমস্ত নিয়ম-কানুন ভেঙ্গে ব্যাঁটরা কো-আপারেটিভ থেকে ২৪ লক্ষ টাকা তাঁকে দেওয়া হয়েছে। কিন্তু কোনও আইন অনুযায়ী, রিজার্ভ ব্যাঙ্কের আইন মোতাবেক কো-আপারেটিভ আইন অনুযায়ী ঐ ঋণ দেওয়া যায় না। ঐ কোল্ড স্টোরেজের সঙ্গে পান্না বাবুর নাম জড়িত না থাকলেও তিনিই ঐ কোল্ড স্টোরেজের মধ্যমনি এবং তাঁরই মধ্যস্থতায় ঐ ঋণ দেওয়া হয়েছে। আজকে ঐ কোল্ড স্টোরেজ তাঁর নিজের লোকেরা চালান, কিন্তু তার সঙ্গে তিনি নিজের নাম জড়িয়ে রাখেন নি। আজকে তাঁর অনেক কলঙ্কের মধ্যে এটাও একটা কলঙ্ক। আজকে তিনি তাঁর নাম ঐ কোল্ড স্টোরেজ কলঙ্কের সঙ্গে জড়িয়ে রাখতে চাইছেন না, কিন্তু আমি তাঁকে ব্যক্তিগত ভাবে আঘাত করতে চাইনি। ব্যাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্ক যেটা সাধারণ মধ্যবিত্তদের টাকা রাখার জায়গা সেটা আমার কেন্দ্রের মধ্যে অবস্থিত, পান্না বাবুর কেন্দ্রের মধ্যে নয়। পান্না বাবু তার সঙ্গে যুক্ত নন। যেহেতু পান্না বাবু সরাসরি তার সঙ্গে যুক্ত নন সেহেতু তিনি বলছেন যে, তাঁর নাম কেন দেওয়া হচ্ছে। পান্না বাবুর নামে অভিযোগ করে যদি অন্যায় করে থাকি সেক্ষেত্রে ব্যাঁটরা কো-অপারেটিভ সম্পর্কে তছরূপের যে অভিযোগ এবং উদয়নারয়ণপুর কোল্ড স্টোরেজ সম্বন্ধে যে অভিযোগ সেটা বজায় রেখে বলছি যে, পান্না বাবুকে যদি কোনও আঘাত করে থাকি তার জন্য দুঃখ প্রকাশ করছি।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** I have received a notice of privilege from the Hon'ble Member Shri Pannalal Maji. The notice purports to be under Rule 226 of Rules of procedure and Conduct of Business of our House. Due notice has been served on the Hon'ble Member Shri Ambica Banerjee which relates to a statement made on the floor of the House during Mention Hour on 15th March, 1995. Shri Ambica Banerjee mentioned about certain activities of Bantra Co-operative Bank Ltd. where in a breach of privilege had been made concerning Pannalal Maji for having taken loan from the bank and not repaying the same. Shri Pannalal Maji in course of his submission on the floor of the House today has stated that he has taken no loan from the bank and he has taken a certificate in this regard from the Secretary of the Co-operative Bank and produced it before me. The certificate has been given by the Secretary of the bank stating the present state of affairs relating to a loan, being Account No.2307, given to Udaynarayanpur Cold Storage Co-operative Limited, Howrah where certain loan has been given. As per the statement, payment was made towards principal and interest and as on date a sum of Rs. 7.21 lakhs is outstanding. He further

certified that individually Mr. Maji did not take any loan neither in the past nor in the present. It is apparent from the certificate that no amounts were due from Shri Pannalal Maji to the Bank and Mr. Pannalal Maji, the Hon'ble Member has never taken any loan from this Co-operative Bank. As such, loan in the name of Shri Pannalal Maji as having been taken is either false or misleading and also is culpable creating a cloud on the behaviour and conduct of the Hon'ble Member. As such it is unfair. I reminded the Hon'ble Members before and now I remind the Hon'ble Members again that don't make any allegation against any member without any prior notice to the member concerned. If any member wants to make any allegation against any member, prior notice should be given, notice should be served against whom such allegation is to be made so that he may defend himself. So, it should not be made. Now apparently it appears that the allegation has been made without any prior notice to the member concerned. It is a blatant misuse of the floor of the House. It should never be done. A privilege notice dated 21.3.95 has been filed by the Hon'ble Member Shri Pannalal Maji against Shri Ambica Banerjee for making a statement on the floor of the House on 15.3.95. The notice should have been given one day before i.e. on 20.3.95. It appears that however good the case may be, the delay is fatal to me. As such I do not accept this as a case to be sent to the Privilege Committee because of delay. I am not willing to condone the delay though he has made out a breach of privilege. I am not condoning the delay. Delay is fated. Shri Ambica Banerjee has admitted on the floor of the House that he had no intention to personally hurt Mr. Maji or to make any personal allegation against Mr. Maji. He also expressed apology saying that he had no intention to do any harm to Mr. Maji. I accept the statement to that extent and caution all members that they should make statements in future with responsibility. They must be prepared with their documents and it must not be made without a prior notice to the member concerned. Notice must be given before, otherwise it is hitting below the belt. As such I do not want to proceed further. The matter is disposed of accordingly.

There is other notice from the Hon'ble Member, Shri Pralay Talukdar. Now, I call upon Shri Talukdar to make his submission.

## BREACH OF PRIVILEGE

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এই মাসের ১৫ তারিখে মেনশন

করার সময় মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি মহাশয় বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্ক সম্বন্ধে যে বক্তব্য রেখেছেন, তাঁর বক্তব্যের প্রথম যে কথাটা তিনি বলেছেন সেটা হচ্ছে, 'হাওড়া বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্কের লাইসেন্স ক্যানসেল হয়ে গেছে'।

[12-20 – 12-30 p.m.]

"রিজার্ভ ব্যাঙ্ক এটার পুনর্নবীকরণ করল না, এটা তারা জানিয়ে দিয়েছে"। তারপর আরও বক্তব্য আছে। মাননীয় সদস্যের এটা জানা উচিত ছিল যে, কো-অপারেটিভ ব্যাঙ্কের লাইসেন্স রিনিউয়ের কোনও প্রথা রিজার্ভ ব্যাঙ্কের নেই। বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর সমস্ত টাকা রিজার্ভ ব্যাঙ্কে থাকে এবং সিকিওরড থাকে এবং টাকার উপর ইন্সিওরেন্স করা আছে। বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্যাঙ্কিং লাইসেন্স — এটা স্থায়ী এবং অক্ষত। এই সমস্ত জিনিস জানা থাকা সত্ত্বেও অম্বিকা বাবু হাওড়ায় প্রতিষ্ঠিত বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্কে আমানতকারিরা আছে, তাদের মধ্যে প্যানিক সৃষ্টি করার জন্য উদ্দেশ্য প্রণোদিত ভাবে এই অসত্য বক্তব্যটি রাখলেন যে, বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্কের লাইসেন্স ক্যানসেল হয়ে গেছে, রিজার্ভ ব্যাঙ্ক পুনর্নবীকরণ করেনি। এটা একটা ডেলিবারেটলি ফলস স্টেটমেন্ট দিলেন — ওনলি টু ক্রিয়েট প্যানিক এমং দি ডিপোজিটরস। এবং, ডেলিবারেটলি হাউসকে মিসলিড করলেন। এটা আমাদের, মেম্বারদের পক্ষে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং এটা প্রিভিলেজের ব্যাপার। আমরা যারা হাউসে আসি, আমরা সবাই সব খরব জানি না। স্বভাবতই যখন কোনও সদস্য মেনশন করেন, বা যাই করেন, হাউসকে সত্য কথা, সঠিক কথা বলবেন। হাউসকে মিসলিড করলে তার পরের দিনই খবরের কাগজে বার হয়। এই বিষয়টিও পরের দিন আনন্দবাজার পত্রিকাতে বার হল। তারপর সেখানে একটা প্যানিক সৃষ্টি হল। অবশ্য যতই প্যানিক সৃষ্টি হোক না কেন, ব্যাঙ্ক রান হবে না। সেটা রান করার জন্য ডেলিবারেটলি এই মিথ্যা, অসত্য স্টেটমেন্ট হাউসকে করলেন। কাজেই, এটা দেখার পর গত ২১ তারিখে আমি — মাননীয় স্পিকার মহোদয়কে প্রিভিলেজের নোটিশ দিয়েছি এবং তার একটি কপি অম্বিকা বাবুকে সার্ভ করেছি। হাওড়ার হাজার হাজার মানুষ, যারা এই ব্যাঙ্কের সাথে যুক্ত, তারা দুই ভাবে যুক্ত; ডিপোজিট বা সেভিংস ডিপোজিট করে রাখেন যারা। স্বভাবতই প্যানিক সৃষ্টি করার উদ্দেশ্য নিয়ে উনি যেটা করেছেন, উদ্দেশ্য প্রণোদিত ভাবে যেটা করেছেন, এটা আমাদের অধিকার ভঙ্গ করেছেন, হাউসের সমস্ত সদস্যের অধিকার ভঙ্গ করেছেন। সত্য কথা বলার দরকার আছে। কিন্তু অসত্য ভাবে হাউসকে মিসলিড করার অধিকার কোনও সদস্যের নেই। সেইজন্য আমি, মাননীয় স্পিকার মহোদয়, আপনার কাছে আবেদন করছি, এই প্রিভিলেজ মোশন প্রিভিলেজ কমিটির কাছে পাঠান।

**Shri Saugata Roy :** Sir, I have a point order. Sir, your knowledge and experience in matters of privilege is legend and is in the process of becoming legend. You have given many important rulings in the House with regard to what the members say within the House in the

past. Sir, I remember that once our party strongly protested when one privilege motion was passed against Dr. Manas Bhunia. We walked out of the House in protest. Today also, Sir, you have earlier given ruling on the privilege notice given by Shri Pannalal Maji where the member Shri Ambica Banerjee did not mention specifically that Shri Maji has taken money himself. He has only mentioned.

আম্বিকা বাবু বলেছেন, 'উদয়নারায়ণপুরে যে কোল্ড স্টোরেজ আছে, তার জন্য মাননীয় সদস্য পান্না বাবু সেই টাকা নিয়েছেন'। এটা ব্যক্তিগত ভাবে নিয়েছেন বলে বলেননি, উদয়নারায়ণপুরে যে কোল্ড স্টোরেজ আছে, তার জন্য নিয়েছেন।

But, Sir, rightly Shri Pannalal Maji took a technical plea to saying that he was not directly connected with the cold storage though it was known in general that Pannalal Maji is the moving spirit behind the cold storage.

You ruled very rightly that in this House nothing should be said against a member without giving proper notice to him. We fully appreciate this because in doing this you are trying to defend the right of the members that when something is said in the House against him—he should have a right to reply on the floor of the House rather than subject to unfounded allegations. We fully appreciate your ruling in this matter. Now, I am very worried about the privilege notice brought forward by Shri Pralay Talukdar. In his statement Shri Ambica Banerjee has never mentioned the name of Shri Pralay Talukdar. He has just mentioned that the large number of irregularities that have occurred in the functioning of the Bantra Cooperative Bank and the Reserve Bank's report about the Bantra Coopration Bank cash, he has expressed concern. Shri Ambica Banerjee has expressed concern as a public person because the deposits of a very large number of small depositors are involved and if as a member he cannot express concern in this House when the future of the deposits of a large number of small depositors are at stake because of malpractices in a certain Bank, the Bantra Cooperative Bank, then it becomes a matter of great difficulty. I would, therefore, urge on yourself, Sir, that one must be very careful while saying things in the House and everything must be told with a sense of responsibility. The Damocle's Sword of privilege should not be used to hamper or impair the members' freedom of speech in the Assembly and to expose the corruption and wrong doings in public organisations.

If merely on technical grounds members should not be prevented from speaking out against corruption in high places which affect the common man and here if you read the notice where he has only mentioned that some certain 'positions' about the Bantra Cooperative Bank, I do not know then why the Hon'ble Member, Shri Pralay Talukdar has taken the umbrage, His name has not been mentioned. I can understand Shri Pannalal Maji because his name was specifically mentioned. He had tc clear his name. So he has said. whatever he has said you have given the rulling. But here when there are reports about the malpractices in a certain coperative bank where the deposits and future of the cooperative institutions are at stake and where money has been given without proper security, here we have a member taking umbrage on technical grounds against Hon'ble Member, Shri Ambica Banerjee, who has protested against such malpractices in a bank in his own constituency. I am really shocked, Sir, about the level that it reaches them to which the members of the ruling parties would descend themselves in order to protect themselves from corruption in high places.

**Mr. Speaker :** Mr. Roy, you wanted to rise on a point of order. I have allowed you. But I am not getting your point of order.

**Shri Saugata Roy :** Sir, let me finish my speech. Then you will get my point of order. Please allow me to complete it. Sir, I am quoting from Kaul and Shakdher, Page/205, where it read—"Subject to the provisions of this constitution and to the rules and standing orders regulating the procedure of Palriament, there shall be freedom of speech in Parliament." But here I feel that such privilege notices are an impairment on the freedom of speech in Parliament. When we have got the freedom that in this august House whatever he says cannot be challenged outside the House, then certainly giving privilege notice about the matters concerning public impairs freedom of speech. So Sir, I would request you to take my point of order and reject this privilege out of hand, lock-stock and barrel since it impairs the freedom of speech of a member to raise the matters of corruption in high places.

[12-30 – 12-40 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্ক সম্পর্কে আমি আবার বলছি এবং আগে বলেছি যে, এখানে হাজার হাজার মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত মানুষের টাকা জমা আছে। ওই ব্যাঙ্কটি আমার কেন্দ্রে অবস্থিত এবং ওখানকার মানুষের

মনোভাব এবং পরিস্থিতি আমি জানি। প্রলয় বাবু ওই ব্যাঙ্কের সঙ্গে কোনও ভাবেই যুক্ত নন বা কানেক্টেড নয় এবং আমি ওঁর নাম কোনও ভাবেই বলিনি। কিন্তু তা সত্ত্বেও সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে এই প্রিভিলেজ মোশান আমার বিরুদ্ধে নিয়ে এসেছে। আমি আশা করি সমস্ত সদস্যরা একমত হবেন যে এখানে সাধারণ মধ্যবিত্ত মানুষের যে শেষ সঞ্চয়টা রাখা আছে, সেখানে যাতে তাদের সেই সঞ্চয়ের বেশিরভাগ অংশই তছনছ হয়ে না যায়, সেটা আমাদের দেখা দরকার। আমি যা বলছি তা আমি ব্যক্তিগত খোঁজ নিয়ে বলছি না, রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্টের ভিত্তিতেই আমি অবজারভেশন দিয়েছি। মাননীয় সদস্যরা ধৈর্য ধরে শুনুন। আমার বিশ্বাস তাহলে করাপশনের কথা যে আমি তুলে ধরছি বা আগেও বলেছি সে বিষয়ে আপনারা আমার সঙ্গে একমত হবেন। এই ধরনের করাপশন হতে থাকলে যে কোনও প্রতিষ্ঠানকেই বাঁচানোর দায়িত্ব আমাদের। রিজার্ভ ব্যাঙ্কের ব্যাঙ্কিং রুলস অনুযায়ী কতগুলো শর্তসাপেক্ষে ব্যাঙ্কিং ব্যবসা করার জন্যে এদের লাইসেন্স দেওয়া হয়েছে। অনেকগুলো শর্ত আছে, তার মধ্যে আমি মাত্র ২-৩টি তুলে ধরব। সেখানে যে শর্তগুলো দেওয়া ছিল তা কিভাবে ভাঙ্গা হয়েছে সেটাই আমি আপনাদের দৃষ্টি গোচরে আনার চেষ্টা করছি। সেখানে শর্ত কি ছিল—স্ট্যাটুটারি লিকিউড রেশিও অ্যাণ্ড ক্যাশ রিজার্ভ রেশিও অনুযায়ী যথাক্রমে টাইম অ্যাণ্ড ডিমাণ্ড লায়েবিলিটি ২৫ পারসেন্ট এবং ৩ পারসেন্ট রাখতে হবে। প্লাস সিকিউরিটি ক্যাশ রাখতে হবে। জনসাধারণের গচ্ছিত টাকা যাতে নিরাপদে থাকে, সেই কারণে এই আইন আছে। কিন্তু সেই আইন লঙ্ঘন করা হয়েছে। সেটাই আমি আপনাদের দৃষ্টিগোচরে আনছি। গত দু বছর আগে রিজার্ভ ব্যাঙ্কের ইন্সপেক্টর এইসব বিষয়গুলো একবারও রুখতে পারেননি, এরজন্য ব্যাঙ্কের কয়েকবার ফাইনও হয়েছে এবং তা তাদের দিতেও হয়েছে। প্রয়োজন মনে করলে যে কোনও সময়ে রিজার্ভ ব্যাঙ্কের প্রথম পদক্ষেপ এবং দরকার মনে করলে এই ব্যাঙ্ককে উইক বলে ডিক্লেয়ারও করতে পারেন। রিজার্ভ ব্যাঙ্ক দু বছর আগে এই রিপোর্ট দিয়েছে। কিন্তু তাসত্ত্বেও কিছু হয়নি। এইবার অনেক অসুবিধার ভেতর দিয়ে খুব বিপদে পড়ে এটা প্রকাশ করতে আমি বাধ্য হয়েছি। রিজার্ভ ব্যাঙ্কও নিরুপায় হয়ে রয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের তত্ত্বাবধানে ইন্সপেকশন হয়ে গেছে এবং তার রিপোর্ট দু বছর আগে তারা দিয়েও দিয়েছে। এই ব্যাঙ্কের নিজস্ব মূলধন ৮.৭০ ক্রোরস, তামাদি হয়েছে ৫.৭৬ ক্রোরস এবং ১১.১২ ক্রোরস ফেরৎ দেওয়ার কথা কিন্তু ৩ বছর পরেও তা পাওয়া যায়নি। ১.৯.৯৪ তারিখের আর বি আইয়ের নন পারফরমিং অ্যাসেটস হিসাবে ওদের শতকরা ৫০ ভাগ ক্ষতি হয়েছে। আরেকটা শর্ত হচ্ছে রাজ্য সরকারের পারফরমেন্সের ভিত্তিতে ৩ বছরের ভিত্তিতে ব্যাঙ্কগুলো লাইসেন্স দেওয়া হয়। এটা আণ্ডার অবজারভেশনে এবং ওদের শেয়ার রিজার্ভের একটা মাত্রা পেলেই ওদের লাইসেন্স দেওয়া হয়। তবে সেখানে ব্রাঞ্চ বা এক্সটেনশন খুলতে হয়। ফ্রেস লায়েবিলিটি ওরা নিতে পারবে এইরকম বলতে পারলে তবেই পারমিশন দেওয়া হয়। এই ব্যাপারে ওরা যা করবে তার বাইরে কেউ কোনও কিছু করতে পারবে না। সেই জন্য আমি বলেছিলাম কোথায় উদয়নারায়নপুর আর কোথায় ব্যাঁটরা। সেই উদয়নারায়নপুর করে আরও কতগুলো বলছি। উদয়নারায়নপুর কোল্ড স্টোরেজে সমস্ত আইন-

কানুন ভেঙ্গে তাদের ২৪ লক্ষ টাকা দেওয়া হল। স্যার, উইক-ব্যাঙ্ক হিসাবে ঘোষিত হওয়ার কণ্ডিশনটা বলছি। যেমন বরানগর ব্যাঙ্ক, ঢাকুরিয়া ব্যাঙ্ক, ঝাড়গ্রাম ব্যাঙ্ক। আজকে তিন বছর ধরে ঢাকুরিয়া ব্যাঙ্ক সারা কলকাতায় ব্যবসা করার জন্য রাজ্যসরকার কর্তৃক অনুমতি চেয়েছিল। আর. বি. আই.-এর সেই লাইসেন্স না পাওয়ায় তারা ব্যবসা করতে পারছে না। আর. বি. আই. হ্যাজ এভরি রাইট টু কন্ট্রোল দি ফিন্যান্স। পাঁচ বছরে রিভাইটালাইজেশন প্রোগ্রামে তাকে ধারাবাহিক সময়ের মধ্যে শেয়ার এবং রিজার্ভ বাড়াতে হবে। তখন তাকে উইক-ব্যাঙ্ক আওয়াতাভুক্ত করা হবে। তা যদি না হয় আণ্ডার অবজারভেশন-এ রাখা হবে। কিছু দিন পরে দেখা হবে সেই শেয়ার অ্যাকচুয়াল রিজার্ভ নির্দিষ্ট মাত্রায় আছে কিনা, থাকলে লাইসেন্স দেওয়া হবে। কিম্বা আরও ১০-টা বাণিজ্যিক ব্যাঙ্কের মতো তাদের ট্রিটমেন্ট করা হবে। এখানে কি হচ্ছে? রিজার্ভ-ব্যাঙ্ক যে চিঠিতে এই ব্যাঙ্ককে উইক-ব্যাঙ্ক হিসাবে দু'বছর আগে রেট্রোসপেকটিভ এফেক্ট থেকে ধরেছে তাতে বলেছে, নিজস্ব মূলধন ৮.৭০ ক্রোর থেকে ১৯৯৩ সালে সেটা দাঁড়িয়ে ৩.৭ ক্রোর। ৪৫ পারসেন্ট অনাদায়ী থাকায় দশ কোটি তামাদি, রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী। সেইহেতু ৪৫ পারসেন্ট অনাদায়ী হয়েছে, সেইহেতু ১০ কোটি টাকা ক্ষতি হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে কি মাত্র ৫.৬ ক্রোর—সুতরাং আর ৪.৪ ক্রোর টাকা মূলধন থেকে অবক্ষয় হয়েছে। আর. বি. আই. থেকে উইক ব্যাঙ্কের সম্পর্কে যে নীতি নির্দেশ দেওয়া হয়েছে ভাইড ৩২০, ডেটেড ১১.০৬.৮৪—তাতে বলা হয়েছে, যেসব ব্যাঙ্ক ধারাবাহিক মূলধন-এর অবক্ষয় এবং বিশাল পরিমাণ অনাদায়ী ঋণের বোঝা নিয়েছে তাদের কাজ-কর্ম স্টেট লেভেল রিভিউ কমিটিতে চেয়ারম্যান, আর. সি. এস. ডব্লু. বি. যদি দেখা যায় অনাদায়ী টাকা আর আদায় হচ্ছে না অথবা আশানুরূপ নয় তবে বোর্ড বাতিল করে অ্যাডমিনিস্ট্রেটর বসবে। যদি দেখা যায় তাদের অর্থনীতি উন্নত হচ্ছে না অর্থাৎ ওভার-ডিউ আদায় হচ্ছে না। এখানে আপনি দেখছেন স্যার, আইন অনুযায়ী ৪৫.৩ হয়েছে অনাদায়ী তা থেকে ২০ পারসেন্ট যদি না নামিয়ে আনে তবে তাকে লিকুইডেশনে দিয়ে হয়। প্রলয় বাবু একটু জানুন, একটু শুনুন। এটা রিজার্ভ ব্যাঙ্ক-এর কথা আমাদের কথা নয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, দিজ আর অল দি রুলস অ্যাণ্ড প্রসিডিওরস অফ রিজার্ভ ব্যাঙ্ক। এটা বই-তে ছাপা আছে, পড়ে কি হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, আমাদের বলার জন্য সুযোগ দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** দি এনটায়ার ডিবেট ইজ কনসার্নড অন দি সাবমিশন অফ হোয়াট ইউ হ্যাভ মেড অন দ্যাট ডে—তার উপর বলুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, অনেক মানুষ এটা জানে না। সেখানকার মানুষ জানে কি, স্বয়ং চেয়ারম্যানের ছেলের টাকা অনাদায়ী হয়ে আছে? আপনি কি জানেন সেটা? আমার মনে হয় জানেন না। স্যার, চিন্তা করে দেখুন, ব্যাঙ্ক-এর ভবিষ্যৎ কি হতে পারে, ওখানকার মানুষ সেটা জানে না। আরেকটা ব্যাপার স্যার, সমবায় থেকে টাকা নিলে এ. আর. সি. এস.

নয়, রেজিস্ট্রার অফ কো-অপারেটিভ-এর পারমিশন নিতে হয়। সমবায় আইনের ৪৭ ধারা অনুযায়ী এটা রেজিস্ট্রার-এর এক্সক্লুসিভ পাওয়ার আছে, যে তিনি দেবেন কি দেবেন না। স্যার, রিজার্ভ ব্যাঙ্ক-এর আরেকটা ব্যাপার বলছি, ওঁরা রেজিস্টার-এর কাছ থেকে কোনও কিছু নিলেন না। ২৭.৯.৯৪ তারিখের চিঠির ভিত্তিতে লাইসেন্সের সব শর্ত তারা লঙ্ঘন করলেন এবং ১০ মাস সময়ে এটা উইক ব্যাঙ্ক হিসাবে ডিক্লেয়ার করেছে। স্যার, এখানে অত্যন্ত গুরুত্বপূর্ণ কয়েকটা কথা তুলে ধরছি।

[12-40 – 12-50 p.m.]

বি. আর. অ্যাক্ট ২২,৩এ ধারা অনুযায়ী ব্যাঙ্কের ডিপোজিটারের টাকা পুরোপুরি দিতে পারবে কিনা, এই বিষয়ে আর. বি. আই. এর চিঠিতে ঘোরতর সন্দেহ প্রকাশ করেছে। এই ধারায় লাইসেন্স ক্যানসেল করার অধিকার আর. বি. আই. এর আছে। আর. বি. আই. তার জবাবদিহিও চেয়েছে। স্যার, শুধু তাই নয়, এই রিপোর্টে আরও বলা হয়েছে, যেগুলি আগে বলিনি, হুগলি নদী জলপথ পরিবহন সমবায়ে ২৬ লক্ষ টাকা অনাদায়ী থাকা সত্ত্বেও তাদেরকে আর ৩০ লক্ষ টাকা লোন দিয়েছে। এটা সম্পূর্ণ বেআইনিভাবে রেজিস্ট্রারের এক্সক্লুসিভ পারমিশন ছাড়া। এই টাকা যেহেতু তারা দিয়েছে, এই টাকা আর. বি. আই. রিকল করার জন্য নির্দেশ দিয়েছে। মধ্য পশ্চিম আবাসনের কথা এর আগে বলেছিলাম ২৪ লক্ষ টাকা ব্যাড অ্যাণ্ড ডাউটফুল হয়ে গেছে। কোথায় পৌঁছেছে দেখুন, এই রকম আরও অনেক আছে, ভুরি ভুরি আছে। কালিকা সিনেমা টাকা নিয়েছে কত—৫৫ লক্ষ ৯ হাজার টাকা। অন্নপূর্ণ সিনেমা কোথায় আমি জানিনা, এরা হাওড়ার ধারে কাছে নেই, আমি শুনিনি এদের নাম, ৫৪ লক্ষ ২৮ হাজার টাকা, মহাবীর আইস ফ্যাক্টরী ২৯ লক্ষ ৬০ হাজার টাকা নিয়েছে, এইগুলি রিজার্ভ ব্যাঙ্ক থেকে বলে দেওয়া হয়েছে, ওভারডিউ হয়ে গেছে, আর. বি. আই. যে নোটিশ দিয়েছে, তাতে এইগুলি লেখা রয়েছে। স্যার, আমি এখানে একটি কথা বলে কি অন্যায় করেছি যে এতবড় তঞ্চকতা, সাধারণ মানুষ কো-অপারেটিভ ব্যাঙ্কে টাকা রেখেছে, আবার মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্তরা টাকা রাখে, এর ফেটতো আছে, লাইসেন্স ক্যান্সেল করার কথা এর ফেটই তাই। সুতরাং আমি যেটা বলতে চাই, সেটা পরেও বলা হয়েছে, প্রথম সেনটেন্স বলার পরে আমি যেট বলেছি, এটা প্রলয়বাবুর থেকে বলা হয়েছে, এখানে বলা হয়েছে,—রিজার্ভ ব্যাঙ্ক ব্যাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্কের লাইসেন্স ক্যানসেল হয়ে গেছে রিজার্ভ ব্যাঙ্ক এটার পুনর্নবীকরণ করল না, এই সেনটেন্সটাই বলেছি। আমার কথা হচ্ছে, আই ওয়াজ ড্রাইভিং টু সামথিং, যেটা এরা সেই রাস্তায় চলে গিয়েছে। এতবড় তঞ্চকতা, এতগুলি মানুষের রুজি রোজগার নিয়ে ভবিষ্যৎ নিয়ে চিন্তা, এতগুলি কোরাপশন; ফ্রড এইগুলির কথা কিন্তু কেউ চিন্তা করল না। আমি যে কথা বলতে চাচ্ছি, যেভাবে চলেছে, রিজার্ভ ব্যাঙ্ক রিপোর্ট অনুযায়ী তারা যাচ্ছে টুওয়ার্ডস ক্লোজার, টুওয়ার্ডস লাইসেন্স ক্যানসেলিং এর দিকে যাচ্ছে। এটাই আমি বলতে চেয়েছি। তার পরে আপনারা দেখতে পাচ্ছেন, ব্যাটরা কো-অপারেটিভ ব্যাঙ্ক এর লাইসেন্স ক্যানসেল বলেছি, যদিও পরে আবার বলেছি, এটা আমার স্লিপ অফ টাঙ হতে

পারে। আর. বি. আই. এটার পুনর্নবীকরণ করতে চাচ্ছে না। এটা বলার ভেতর দিয়ে তো আমি আশা করব, আপনি বুঝতেও পারছেন, আমি হাউসকে মিসলিড করার চেষ্টা করিনি। আমি চেষ্টা করেছি, বাঁটরা কো-অপারেটিভ ব্যাঙ্ক এর সঙ্গে সঙ্গে হাওড়ার আর একটি ব্যাঙ্কে অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত হয়েছে। এই সি. পি. এম. এর তত্ত্বাবধানে এই ২টি বড় বড় ব্যাঙ্ক যে ভাবে চলেছে, কোটি কোটি টাকা সাধারণ মানুষের আত্মসাৎ করার চেষ্টা করেছে, আত্মীয় স্বজন পোষণ করেছে, বড় বড় কন্ট্রাক্টারদের ধার দিয়েছে, সেই টাকাও ফেরৎ পাওয়া যাচ্ছে না। এই অসহায়তার বিরুদ্ধে বলে কি অন্যায় করেছি? যদি অন্যায় করে থাকি তাহলে এই অন্যায় আমি বার বার করব, বারবার এই কথা বলব তাদের বিরুদ্ধে। আমার কোনও উদ্দেশ্য নেই হাউসকে মিসলিড করার। আমার কোন উদ্দেশ্য নেই, ব্যাঙ্কের ক্ষতি করার, টেকনিক্যাল হয়ত একটা ভুল হতে পারে, টেকনিক্যালি হয়ত এটা ভুল হয়েছে, আমি জানিনা, আমি হয়তো টেকনিক্যালি ভুল করতে পারি .

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** This is a notice given by Hon'ble Member Shri Pralay Talukdar under rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. This notice is based on the mention made by Hon'ble Member Shri Ambika Banerjee in the House on the 15th of March, 1995 and relates to his submission relating to the affairs of the Bantra Co-operative Bank, Now, during the course of his submission, during the mention on that day, he submitted—"Reserve Bank has cancelled the licence of the Bantra Co-operative Bank.'

Today a long submission has been made by Hon'ble Member, Shri Ambica Banerjee. I have given him sufficient time. A long submission has also been made by Shri Saugata Roy who is a very learned Member. He tried to support the case of Shri Ambica Banerjee in course of his submission on the Point of order. Shri Saugata Roy was trying to emphasize that freedom of speech has to be protected on the floor of the House but if the democratic sword of Rules of Privileges are used to curtail of thwart the right of the freedom of speech, then Members may be prevented from making submission freely on the floor of the House. I do not agree with Hon'ble Member Shri Saugata Roy that the Rules of Privileges is a democratic sword over the heads of the Members. It is for the Members, so that Members do not misuse it and prejudice other Members. It has to be understood. It is a right to protect free speech and control oneself in a democratic society. There

cannot be any uncontrolled privilege, there cannot be any uncontrolled speech or irresponsibly speech in a democratic society. There cannot be any unaccountable speech in a democratic society more so in the parliament. In Parliament every words used by the Members have to be accounted for and the Members concerned has to be prepared to account for it. If he does not take the accountability he has no right to make such submission on the floor of the House. If Hon'ble Member Shri Ambica Banerjee stated that the Reserve Bank of India has cancelled the licence of the Batra Co-operative Bank, then it is his duty to prove it. If he fails to do that then we can come to the conclusion that the statement was made either by mistake or made with the purpose to malaign other Member, because in all magnanimity he stated now that it might have been a slip of tongue, During the course of his discussion he stated about the various functioning and mal-functioning of the Bank. But by all that it does not come out that the licence of the Bank has been cancelled. It cannot be claimed. We cannot come to the conclusion that the Reserve Bank has cancelled the licence of the aforesaid Bank. The statement made by him on that day may hamper the running of the Bank. It is a serious matter. I think it is a fit case to be sent to the Privilege Committee. It is to be investigated there in threadbare for appropriate action at the appropriate time.

With these words, I put it to vote that the matter be referred to the Privilege Committee.

The motion was then put and agreed to.

**.... (noise) ....**

**... (At this satge the Congress (I) Members walked out of the Chamber) ...**

I have received another notice of breach of Privilege from Shri Saugata Roy against shri Subhas Chakraborty, Hon'ble Minister in charge of the tourism Department dated 15.3.95 along with a letter from Shri A.K. Deb, Secreatary, tourism Department addressed to the General Secretary, Great Eastern Hotel staff and workers Association.

It is a matter of discussion between the Union and the Tourism Department relating to the future of the great Eastern Hotel. It cannot be said that a prior Statement was made outside during the Assembly

session. Even if there is a statement made outside that does not amount to call a Breach of Privilege.

As such the notice is rejected.

**...(At this stage the Congress (I) Members entered the Chamber)...**

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of the reported deplorable condition of different hospitals in the State and the second one is from Shri Abdul Mannan on the subject of alleged political interference in area demarcation and reservation of seats in the ensuing election of 81 municipalities including Calcutta Corporation.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. The Members may call the attention of the Ministers concerned through Calling Attention. Question, Mention etc.

I, therefore, withhold my concent to the Motions.

One Member may. However, read out the text of the Motion as amended.

[12-50 – 1-00 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল,—

"রাজ্যে কলকাতা সহ ৮১ টি পৌরসভা নির্বাচনে সীমানা পুনর্বিন্যাস ও আসন সংরক্ষণের ক্ষেত্রে চূড়ান্ত দলবাজি হচ্ছে। নির্বাচনকে প্রহসনে পরিণত করতে এ বিষয়ে কোনও তথ্য সাধারণ মানুষ বা বিরোধী রাজনৈতিক দলকে জানানো হচ্ছে না। এখনও মানুষ জানতে পারছেন না কিসের ভিত্তিতে কি ভাবে সীমানা পুনর্বিন্যাস করা হয়েছে বা কোন কোন আসন কি ভাবে সংরক্ষিত হয়েছে। বিরোধী রাজনৈতিক দলগুলির সাথে কোনও রকম আলোচনা না করে শাসক দল একতরফা ভাবে সিদ্ধান্ত গ্রহণ করে চলেছে। এমন কি কোনও সংবাদপত্রকেও এ ব্যাপারে কোনও তথ্য পরিবেশন করা হচ্ছে না। পুনর্বিন্যাস করা ওয়ার্ডগুলিতে তফসিল জাতি ও উপজাতির সংখ্যা কত তাও জানানো হচ্ছে না। অবিলম্বে সর্বদলীয় সভা ডাকা হোক এবং নির্বাচনকে অবাধ ও সুষ্ঠু করতে আলোচনার মাধ্যমে সিদ্ধান্ত গ্রহণ করা হোক।"

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received nine notices of Calling Attention on the following subjects. namely :

| | Subject | Name |
|---|---|---|
| i) | Reported leak-out of Mathematics Question Paper of Secondary Examination. | Dr. Manas Bhunia and Shri Saugata Roy |
| ii) | Reported arrest of foreigners in the district of Malda. | Shri Birendra Kumar Moitra |
| iii) | Reported missing of one person from the lock-up of Habra Police Station | Shri Shish Mohammad, Shri Id Mohammad and Shri Tapan Hore. |
| iv) | Reported murder of three persons of a family at Chhatradhara village Kanthi No. 2 block of Midnapore district. | Shri Sailaja Kumar Das. |
| v) | Reported killing of three persons at Tajpur village of Arambagh P.S. | Shri Sanjib Kumar Das & Shri Abdul Mannan. |
| vi) | Electrification of Nandakumarpur under Mathurapur Block-I. | Shri Satya Ranjan Bapuli. |
| vii) | Reported assault by a group of people at the office of the B.D.O. of Khargram of Murshidabad district on 16.3.95. | Shri Bhadreswar Mondal. |
| viii) | Reported students unrest in North Bengal University. | Shri Nirmal Das. |
| ix) | Proposal for setting up of a tourism centre at Malanipara village of Murshidabad district. | Shri Kamalendu Sanyal. |

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of Reported murder of three persons of a family at Chhatradhara village Kanthi No. 2 block of Midnapore district. The Minister in charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 30th instant.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

**১৯৯৫ সালের মাধ্যমিকের অঙ্ক পরীক্ষার প্রশ্ন পত্র সম্পর্কে বিধানসভায় বিদ্যালয় শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাসের বিবৃতি।**

**২২শে মার্চ, ১৯৯৫**

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ পরিচালিত এবারের মাধ্যমিক অঙ্ক পরীক্ষা গত ১৫ই মার্চ গ্রহণ করা হয়। উক্ত তারিখের ২ দিন পরে অর্থাৎ ১৭ই মার্চ একটি স্থানীয় বাংলা দৈনিক মাধ্যমিকের অঙ্ক পরীক্ষার প্রশ্নপত্র পরীক্ষার পূর্বেই ফাঁস হয়ে গেছে বলে একটি খবর ছাপা হয়। যদিও পরীক্ষা অনুষ্ঠিত হয়ে যাওয়ার ২ দিন পরে এই খবর প্রকাশিত হয় এবং যদিও অন্য কোনও পক্ষ থেকে এ-জাতীয় ঘটনার কোনও কথা আমার গোচরে আনা হয়নি—তথাপি সংবাদটির গুরুত্ব উপলব্ধি করে আমি তৎক্ষনাৎ মধ্য শিক্ষা পর্ষদের সভাপতি ডঃ চিত্তরঞ্জন ব্যানার্জিকে সংবাদ পত্রে প্রকাশিত ঐ খবরের সত্যাসত্য যথোচিত ভাবে অনুসন্ধান করে দেখার জন্য এবং তার ফলাফল আমাকে অবহিত করার জন্য অনুরোধ করি।

পর্ষদের পক্ষ থেকে গত ২০শে মার্চ অপরাহ্নে আমাকে জানানো হয় যে প্রকাশিত অভিযোগ সম্পর্কে পর্ষদ সম্ভাব্য উপায় অনুসন্ধান করেছে। প্রশ্ন ফাঁসের ঘটনাকে পর্ষদ সম্পূর্ণ ভাবে ভিত্তিহীন বলে দৃঢ় প্রত্যয়ের সাথে মন্তব্য করেছেন। তৎসত্ত্বেও উৎথাপিত অভিযোগের গভীরতা বিবেচনা করে বিষয়টির সমস্ত দিক আরও পুঙ্খানুপুঙ্খ ভাবে যাচাই করার জন্য পর্ষদ আমাকে অনুরোধ করে।

সঙ্গে সঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে প্রকাশিত ঐ সংবাদের আনুসাঙ্গিক যাবতীয় বিষয় রাজ্য স্বরাস্ট্র বিভাগের গোয়েন্দা শাখাকে দিয়ে তদন্ত করার জন্য অনুরোধ করি এবং তদনুযায়ী মুখ্যমন্ত্রী মহোদয় সাথে সাথে প্রয়োজনীয় আদেশ দেন।

পরীক্ষার্থী সহ সকলকে এ-বিষয়ে কোন প্রকার বিভ্রান্ত না হওয়ার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**Mr. Speaker :** The statement will be circulated.

## Laying of Rules

### The West Bengal District Planning Committee Rules 1994

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to

lay the West Bengal District Planning Committee rules, 1994 published under notification No. 2552/DP-2M-9/94 dated the 28th September, 1994

## LAYING OF REPORT

### Annual Report and Audit Report of the Basumati Corporation Limited for the year 1988-89

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report and Audit Report of the Basumati Corporation Limited for the year 1988-89.

## MENTION CASES

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, বেশ কিছুদিন ধরে আরামবাদ মহকুমার সাবডিভিশনাল ফুড কন্ট্রোলার অফিসে কোনও ছাপানো রেশন কার্ড না থাকার জন্য যাদের রেশন কার্ড নেই, অথচ রেশন কার্ড পাবার যোগ্য এবং যারা রেশন কার্ডের জন্য দরখাস্ত করেছে, তারা রেশন কার্ড পাচ্ছে না, দিনের পর দিন তাদের ঘুরতে হচ্ছে। রেশন কার্ড নেই বলে তাদের রেশন কার্ড দেওয়া যাচ্ছে না এই কথা অফিস থেকে বলা হচ্ছে। আমি খাদ্যমন্ত্রীর কাছে দাবি করছি, যারা প্রকৃত রেশন কার্ড পাবার অধিকারী তাদের প্রাপ্য রেশন কার্ড দেবার ব্যবস্থা করা হোক।

[1-00 – 1-10 p.m.]

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি ঘটনা মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৭ই মার্চ দক্ষিণ দিনাজপুরের কুমার গঞ্জের আজাদপুর গ্রামে বি. এস. এফ. এর কয়েকজন জওয়ান মাতাল অবস্থায় একজন গৃহ বধুর শ্লীলতা হানি করে। গোটা পশ্চিমবাংলায় যখন হোলি উৎসব অনাবিল পরিবেশের মধ্যে অনুষ্ঠিত হয়েছে তখন সীমান্তবর্তী গ্রামের একজন গৃহ বধু লাঞ্ছিত হল বি. এস. এফ. এর মাতাল জওয়ানের দ্বারা। আমরা যারা সীমান্তবর্তী এলাকায় বাস করি, আমরা প্রতিনিয়ত বি. এস. এফ.-এর লোকেদের অসভ্য, বর্বর ব্যবহারের দ্বারা আক্রান্ত হচ্ছি, গ্রামবাসীরা নির্যাতীত হচ্ছে। তাদের নির্যাতনের হাত থেকে একজন গৃহ-বধূ পর্যন্ত রেহাই পাননি। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যখন তারা ঐ মহিলার ওপর অত্যাচার করছিল তখন মহিলা চিৎকার করছিলেন। তাঁর চিৎকার শুনে যখন তাঁর স্বামী ছুটে গিয়েছিলেন তখন মত্ত বি. এস. এফ. কর্মীরা তাঁর স্বামীর পকেটে কিছু বাংলাদেশি টাকা ঢুকিয়ে দিয়ে তাঁকে বেধড়ক পেটায়, তাঁর সমস্ত কিছু লুঠ করে তাঁকে থানায় ঢুকিয়ে দেয়। এই ঘটনার প্রতিবাদে গোটা কুমারগঞ্জে আজ বন্ধ পালিত হচ্ছে। ওখানে সমস্ত মানুষ বিক্ষুব্ধ। এই অবস্থায় আমি বি. এস. এফ.-এর আচরণের বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। আমি চাইছি এই সভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে গিয়ে কেন্দ্রীয়

স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে বি. এস. এফ.-এর কর্ম-ধারা, কার্য প্রণালী এবং আচরণ বিধি নির্দিষ্টভাবে বেঁধে দেবার জন্য ডেপুটেশন দিক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষ্ণুপুর থানায় একটা জমি দখলের ঘটনাকে কেন্দ্র করে সি. পি. এম-এর দুটি দলের মধ্যে মারামারির ফলে এক ব্যক্তি নিহত হয়েছেন। সি. পি. এম দলের সন্ন্যাসী নাড়ুকে বিক্ষুব্ধ সি. পি. এম-এর লোকেরা খুন করেছে। সি. পি. এম-এর দু'দল কমরেডদের গুণ্ডামীর ফলে সে খুন হয়েছে। অথচ ওখানকার যুব কংগ্রেসের সভাপতি সুফল মাকাল-সহ তপন মাকাল ও আশিস মাকালকে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে ঐ খুনের ঘটনার সঙ্গে জড়ান হয়েছে। আমি আপনার মাধ্যমে এই ঘটনাটির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সি. পি. এম-এর দুটি গোষ্ঠীর মধ্যে মারামারির ফলে সন্ন্যাসী নাড়ু মারা গিয়েছে। অবিলম্বে এই ঘটনাটি সি. আই. ডি.-কে দিয়ে তদন্ত করানো হোক। সি. পি. এম-এর গোষ্ঠীবাজির ঘটনা কংগ্রেসের ঘাড়ে, যুব কংগ্রেসের ঘাড়ে চাপানো হচ্ছে। সি. আই. ডি.-কে দিয়ে তদন্ত না করলে প্রকৃত তথ্য উদঘাটিত হবে না, খুনী ধরা পড়বে না। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলছি—এই ঘটনাটি সি. আই. ডি.-কে দিয়ে তদন্ত করা হোক।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের দক্ষিণ দিনাজপুর জেলা, সীমান্তবর্তী জেলা এবং এ বছর এই জেলা ভয়াবহ খরায় জর্জরিত। অথচ বর্তমানে এই জেলা থেকে ব্যাপকভাবে খাদ্যশস্য সহ গবাদি পশু সীমান্তের ওপারে পাচার হচ্ছে ফলে জেলার সাধারণ মানুষদের মধ্যে দারুণভাবে বিক্ষোভের সৃষ্টি হয়েছে। কিছু দিন আগে ওখানে লরি বোঝাই চাল—যা পাচার হচ্ছিল—জনগণ লুঠ করেছে। হিলি বর্ডার দিয়ে, কুশমণ্ডী, কাঁটাবাড়ি, গঙ্গারামপুর প্রভৃতি বিভিন্ন এলাকা দিয়ে ব্যাপকভাবে চাল পাচার হচ্ছে। ফলে ওখানে চালের দাম ক্রমশ বেড়ে চলেছে। চালের দাম ১০ টাকা কিলো পর্যন্ত উঠেছে। ফলে মানুষ প্রচণ্ড বিক্ষুব্ধ হয়ে উঠেছে। অথচ প্রশাসন সেখানে নীরব। অবিলম্বে যাতে প্রশাসন জোরদার পদক্ষেপ গ্রহণ করে পাচার বন্ধ করে তার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Deokinandan Porddar :** Mr. Speaker, Sir, through you I would like to draw the attontion of the Hon'ble Food Minister. Sir, thousands of people in Calcutta do not possess ration cards. Ration cards are not issued to the people. In certain cases rationing officer does not accept application also. The people who never bothered to take ration cards because of harassment in the department is now in necessity of ration cards because of the basic reason. Every citizen of the nation has the right to exercise the franchise under article 326 of

the constitution of India. But Now the thing is that the electoral registration officer is not registering the names of the citizens with the plea that they do not possess the ration cards. It is irrelevant. Even then it is necessary in the city of Calcutta. You are the custodian of the democratic right of this House, as well as you are the custodian of the democratic rights of the people of West Bengal. It is your duty, sir, to see that every citizen can exercise their franchise in favour of the popular party and the........

**Mr. Speaker :** Now, Dr. Nirmal Sinha.

**ডঃ নির্মল সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। স্যার, আমার এলাকার মগরাহাট ২ নম্বর পঞ্চায়েতে সমিতির অন্তর্গত মুল্টি গ্রাম পঞ্চায়েত আছে। সেই মুল্টি গ্রাম পঞ্চায়েতের প্রধান ও সহকর্মীরা কয়েক লক্ষ টাকা তছরূপ করেছেন। তার মধ্যে ২ লক্ষ ৯ হাজার টাকার উপর অ্যাডজাস্টমেন্ট দেখাতে না পারায় বি. ডি. ও এফ. আই. আর করেছেন। কিন্তু এফ. আই. আর করলে কি হবে? ঐ প্রধান যাতে অ্যারেস্ট না হতে পারে তারজন্য মাননীয় সদস্য সত্যবাবু ঐ দুর্নীতিগ্রস্ত প্রধানের জন্য কোর্টে বেল মুভ করেছিলেন। কিন্তু সেই বেল রিজেক্ট হয়েছে। তার বিরুদ্ধে অ্যারেস্ট অর্ডার আছে। যাতে ঐ প্রধান অ্যারেস্ট না হয় তার জন্য সত্যবাবু প্রশাসনকে প্রভাবিত করছেন। বি. ডি. ও. দুর্নীতিগ্রস্ত উপ-প্রধানের নামে এফ. আই. আর যাতে না করতে পারে তারজন্যও প্রশাসনকে প্রভাবিত করছেন। আমার অনুরোধ, প্রশাসন যাতে সুষ্ঠু ভাবে চলে তারজন্য অবিলম্বে ঐ দুর্নীতিগ্রস্ত প্রধানকে অ্যারেস্ট করা হোক এবং উপ-প্রধানের বিরুদ্ধে যাতে এফ. আই. আর করা হয় তার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রী প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমি এই হাউসে অনেকবার বলেছি, আমার বিধানসভা কেন্দ্র সীমান্তবর্তী এলাকায়। সেখানে সল্টলেক টু বেড়িগোপালপুর ৭৮এ।৩ আর বনগাঁ টু বেড়িগোপালপুর ভায়া গোবরডাঙ্গা ৯৬।সি এই দুটি বাসরুট আছে। ৯৬।সি এই রুটে ২।১টি বাস মাঝে মাঝে চলছে। কিন্তু ৭৮এ।৩ এই রুটের বাস ত দেড় বছর যাবৎ আপটু বেড়িগোপাল পর্যন্ত বন্ধ হয়ে আছে। আমি হাউসে বহুবার বলেছি, মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছি এবং ডি. এমকে বলেছি যে বাস চলছে না। ৯৬।সি, এই বাসটি বন্ধ হয়ে যাবার ফলে মাধ্যমিক পরীক্ষার সময় বহু পরীক্ষার্থীর অসুবিধা হয়েছে। যেখানে ১২টার সময় পৌছানোর কথা, সেখানে ২/১ জন পরীক্ষার্থী একটার সময়ে পরীক্ষা হলে পৌচেছেন। এবার সামনে হায়ার সেকেণ্ডারি পরীক্ষা, অথচ রুটে বাস নেই। হায়ার সেকেণ্ডারি পরীক্ষার সময়

ছাত্র-ছাত্রীদের যাতে অসুবিধা না হয় তারজন্য এই দুটি বাসরুটে অবিলম্বে বাস চালানো দরকার।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না—আমাদের মাননীয় সদস্য শ্রী নির্মল সিনহা এম. পি থেকে প্রমোশন হয়ে এম. এল. এ হয়েছেন কিনা। উনি দুর্নীতির কথা বললেন। উনি কিছুই খবর রাখেন না। উনি কোথায় থাকেন তাও জানি না। ঐ এলাকায় বাস করেন কিনা জানি না। উনি যেটা বলেছেন অসথ্য কথা, মিথ্যা কথা বলেছেন। আমি ওনার মিথ্যা কথা বলার জন্য প্রিভিলেজ আনব। আমার ধারণা উনি প্রফেসর কিনা। উনি অসত্য কথা বলেছেন। আপনাকে অনুরোধ করব, প্রিভিলেজ আনার জন্য আপনি অনুমতি দেবেন। যার সঙ্গে কোনও সম্পর্ক নেই তার সম্পর্কে বলছেন। উনি অসত্য কথা বলেছেন। অবিলম্বে এর জন্য ক্ষমা চাইতে হবে। যার সম্বন্ধে কোনও কিছু বলা নেই তার সম্বন্ধে বলা অন্যায়। এতে বিধানসভাকে অপমান করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওনাকে দু হাত তুলে ক্ষমা চাইতে হবে।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী রবীন মণ্ডল ঃ** স্যার আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। মাননীয় সদস্য নির্মল সিনহা যেটা বললেন এবং যার পরিপ্রেক্ষিতে সত্য বাপুলি যেভাবে ব্যাখ্যা দিলেন, এই রকম বহু নজির আছে। দুর্নীতিগ্রস্ত লোকদের তিনি আশ্রয় দেন, তাদের ছাড়ান, তাদের পক্ষে ওকালতি করেন। এর জন্য আমি তীব্র ভাবে সত্য বাপুলির এই সমস্ত কথার বিরোধিতা করছি এবং উনি চোরেদের হয়ে ওকালতি করছেন।

**(এই সময় মাইক অফ হয়ে যায়।)**

**মিঃ স্পিকার ঃ** একজন অনারেবল মেম্বার আইনজীবী হতে পারেন। আমি যদি আপনাদের মধ্যে বসতাম, আমি একজন আইনজীবী আমি ওকালতি করতে পারতাম। আমার নানা রকম মক্কেল হত। আমার আইনজীবী কাজের মধ্যে এখানে কি এটা আলোচ্য বিষয় হত? আমার অনুরোধ বিশেষ করে মাননীয় সদস্য নির্মল সিনহাকে স্মরণ করিয়ে দিচ্ছে যে সত্য বাপুলির বিরুদ্ধে যে অভিযোগ তুললেন ওনাকে আগে নোটিশ দেননি? নোটিশ কি দিয়েছেন? কারোর বিরুদ্ধে অভিযোগ তোলার আগে তাকে আগে নোটিশ দেবেন। অম্বিকা ব্যানার্জি আপনি বলুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা ইন্ডাস্ট্রি মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া-কলকাতায় যেসব ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি আছে সেগুলি আমাদের পশ্চিমবাংলার ট্র্যাডিশনাল ইন্ডাস্ট্রি। এখানে প্রায় ৩০০টি ফাউন্ড্রি আছে। এতে প্রায় ৩ লক্ষ লোক কাজ করে। শুধু ফাউন্ড্রি নয় এর সাথে যুক্ত অন্যান্য এনসিলিয়ারি ইঞ্জিনিয়ারিংও আছে। অর্থাৎ প্রায় আরও ৮ লক্ষ লোক

কাজ করে। এদের এখন রুজি-রোজগারের সমস্যা দেখা দিয়েছে। কয়েক মাস আগে পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে একটা চিঠি এসেছে যে পলিউশন কন্ট্রোল না করতে পারলে ফাউন্ড্রিগুলিকে নোটিশ দিয়ে বন্ধ করে দেওয়া হবে। এই ঘটনা ঘটলে ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি এবং তার সাথে সাথে এনসিলিয়ারি ইন্ডাস্ট্রিও বন্ধ হয়ে যাওয়ার উপক্রম হয়েছে। আমরা পশ্চিমবঙ্গ সরকারের ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু তারা এখনও এই বোর্ডের সঙ্গে কোনও রকম যোগাযোগ করেনি। সময় নেই, সুপ্রিম কোর্টের অর্ডার এসেছে এবং অনেক অনুনয় বিনয় করে পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে কথা বলা হয়েছে যাতে সময় দেওয়া হয়। কারণ এগুলি স্মল স্কেল ইন্ডাস্ট্রি। পলিউশন কন্ট্রোল করতে গেলে এই ইন্ডাস্ট্রিগুলির আরও প্রায় ৪ গুন খরচ হয়ে যাবে। ফলে এই ইন্ডাস্ট্রিগুলি প্রায় বন্ধ হয়ে যাওয়ার মুখে।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমার নির্বাচনী অঞ্চল হচ্ছে ১১টি গ্রাম পঞ্চায়েত নিয়ে গঠিত। সেখানে যে মূল শহরটি আছে সেই শহরের পাশে এমন একটি জায়গা রয়েছে যেটি অন্ধকারে আচ্ছন্ন। সেখানে রাস্তাঘাট, স্কুল কিছুই নেই। ২০ বর্গ কিলোমিটার জায়গা এবং প্রায় ২০ হাজার লোক সেখানে বাস করেন। তফসিলি, উপজাতি, সংখ্যা লঘু সকলে এক সঙ্গে আছেন। বর্ডার এরিয়া, সেখানে ছেলে মেয়েরা লেখাপড়ার সুযোগ পাচ্ছে না। ১৯৮৩ সালে একটা স্কুল সেখানে করা হয়েছিল এবং ১৯৮৬ সালে তা ইন্সপেকশন হয়েছিল। ডি.এস.সি. ডি.এল.আই.টি. ইন্সপেকশন করে অনুমোদনের জন্য নির্দেশ দিয়ে কলকাতায় পাঠান, কিন্তু আজ এই ১৯৯৫ সালেও সেখানে স্কুলটি স্বীকৃতি পায়নি, এবং সামগ্রিক অঞ্চলের ছেলে মেয়েরা লেখাপড়া বর্জিত জীবন যাপন করছে। সুতরাং তাদের লেখাপড়ার সুবিধার জন্য তাড়াতাড়ি স্কুলটির অনুমোদন দেওয়া হোক।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র গার্ডেনরীচে বহুদিন ধরে একটা পূর্ণাঙ্গ হাসপাতালের দাবিতে আন্দোলন করা হয়েছে এবং কয়েকজন যুবক আমরণ অনশন করেছিল, তার মধ্যে ৩ জনের অবস্থা খুবই সঙ্গীন। শেষ পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রীর দ্বারস্থ হলে তিনি হাসপাতাল তৈরির জন্য সম্মতি দিলেন, হাসপাতাল তৈরি হল কিন্তু দুঃখের বিষয় এখন পর্যন্ত হাসপাতালটি তৈরি হয়ে পড়ে আছে, তার উদ্বোধন হচ্ছে না। আমি আশঙ্কা করছি যে, আগামী নির্বাচনের দিকে তাকিয়ে নির্বাচনের প্রাক্কালে হাসপাতাল উদ্বোধন করে রাজনৈতিক ফায়দা লোটার পরিকল্পনা করা হচ্ছে কিনা। তাই আমি অবিলম্বে হাসপাতালটি উদ্বোধনের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, কয়েক দিন ধরে কাগজে একটা খবর বেরিয়েছে যাতে রাজ্যের ক্রীড়া প্রেমিক মানুষরা আহত হয়েছে। সেটা হচ্ছে প্রখ্যাত প্রাক্তন ফুটবলার শ্রী চুনী গোস্বামী সম্পর্কে জালিয়াতির যে সমস্ত খবর বেরিয়েছে তাতে আমরা খুব আহত

হয়েছি, কারণ বিষয়টা হচ্ছে একটা সময়ে আমরা চুনী এবং বলরামের খুবই ভক্ত ছিলাম। কে বড়, কে ছোট এই নিয়ে আমাদের অনেক সন্ধ্যা কেটে গেছে। এই রকম একজন প্রখ্যাত ফুটবলারের নামে যে রকম কথা বার্তা বেরোচ্ছে তাতে সাধারণ ক্রীড়া প্রেমিকদের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে, বিষয়টা দেখে বিভ্রান্তিটা দূর করা দরকার। আসল ঘটনাটা কি সেটা জানা দরকার।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে আজকে ছাত্রদের আন্দোলন এবং শিক্ষক মহাশয়দের অসন্তোষকে ভিত্তি করে এক সপ্তাহ ধরে গত ১৫ই মার্চ থেকে সেখানে সমস্ত কাজকর্ম অচল হয়ে আছে। এই রকম একটা অচলাবস্থায় বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ খুবই চিন্তিত। আপনি জানেন ওখানে সোসিওলজি বিভাগে ৩জন ছাত্রীকে লাস্ট ডেটে সিট দেওয়া হয়েছিল, স্পট অ্যাডমিশন, বৈধ ভাবেই ভর্তি করার নির্দেশ দিয়েছিলেন, তারা এক মাস ক্লাশ করেছে, আইডেনটিটি কার্ড, লাইব্রেরি কার্ড পেয়েছে এবং হোস্টেলেও অ্যাকোমডেশন পেয়েছিল। হঠাৎ তাদের সেই বৈধ ভর্তি নাকচ করে দেওয়া হয়েছে। এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে তারা যেহেতু এস.এফ.আই. করে না। উদ্দেশ্যমূলক ভাবেই এটা করা হয়েছে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন, তাই সেখানে যে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে তার প্রতি আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 – 1-30 p.m.]

**শ্রীমতী আরতি হেমব্রম** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় খাগড়ায় দীর্ঘ দিন ধরে মহকুমা ঘোষিত হয়েছে। কিন্তু সেখানে সরকারি দপ্তরের সমস্ত অফিসগুলি এখনও পর্যন্ত চালু হয়নি। তার ফলে সমস্ত মানুষকে কাজের জন্য বাঁকুড়া যেতে হয়। এবং এর ফলে অনেক হয়রানি হতে হয়। আমি এই বিষয়ে মন্ত্রী সভার কাছে দাবি করছি যে খাগড়ায় সরকারি অফিসগুলি অবিলম্বে চালু করা হোক।

**শ্রী আব্দুস সালাম মুন্সি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পি.এইচ.ই. জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার কালিগঞ্জ যোমপুকুর গ্রামে আর্সেনিকে প্রায় ১৫০ জন লোক আক্রান্ত হয়ে আছে। সেখানে ঔষধের ব্যবস্থা বিশেষ করে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করা দরকার। দীর্ঘদিন হলেও সেখানে বিশুদ্ধ পানীয় জলের কোনও ব্যবস্থা করা হয়নি। মিনি ডিপ টিউবওয়েল করা হয়েছে, কিন্তু সেগুলি আজও পানীয় জলের জন্য চালু হয়নি। তাই আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে কালিগঞ্জের যোমপুকুর এলাকায় পানীয় জলের জন্য যে মিনি ডিপ টিউবওয়েল করা হয়েছে, সেটা চালু হোক এবং আর্সেনিকে আক্রান্ত মানুষদের রক্ষা করার জন্য ঔষধ এবং বিশুদ্ধ পানীয় জলের সরবরাহ করা হোক।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার এক নম্বর ব্লকের চিলকীরহাট মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় হিসাবে অনুমোদন দেওয়া দরকার। দুই নম্বর ব্লকের কুন্ডিবাড়ি আর.জি.এল. মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় হিসাবে অনুমোদন দেওয়া প্রয়োজন। সেই সঙ্গে কুচবিহারের সমস্ত ব্লকে একটি করে জুনিয়র হাইস্কুল এবং একটি করে জুনিয়র থেকে মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দেওয়ার জরুরি প্রয়োজন দেখা দিয়েছে শিক্ষার স্বার্থে। কুচবিহারে শিক্ষার জন্য ছাত্র ছাত্রীদের স্বার্থে এ.বি.এন.সিং কলেজে পোস্ট গ্রাজুয়েট ডিগ্রি পড়াবার ব্যবস্থা করার দাবি করছি। সেই সঙ্গে সঙ্গে কুচবিহারে বিভিন্ন কলেজগুলিতে অনার্স চালু করার জন্য দাবি করছি। এবং সেই সঙ্গে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে যে বিশৃঙ্খলার সৃষ্টি ডি.এস.ও. থেকে করা হচ্ছে, সেই বিষয়ে আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহন মন্ত্রী বিষয়টি জানেন কি না আমি জানি না। গত ২০শে মার্চ থেকে হাওড়ায় সমস্ত এল বাস বন্ধ হয়ে আছে। হাওড়া জেলায় এমন কিছু রুট আছে যেখানে কেবল মাত্র এল বাস চলে। যেমন—হাওড়া-মাথাপাড়া, হাওড়া-ঝিকিরা, হাওড়া-ডিভুসুট। ওখানকার যারা মালিক তাদের বক্তব্য হচ্ছে যে, আর.টি.এ. একটা অ্যাডিশনাল ট্যাক্স বসিয়েছে। আগে যেটা ৩ মাস অন্তর ৭ শত টাকা ছিল, এখন সেটা ৩ হাজার টাকা করেছে। ১৯৮৯ সাল থেকে এই এরিয়ারের টাকা দিতে হবে। এর ফলে এক একজন মালিককে ৩০ হাজার, বা তার থেকেও বেশি টাকা দিতে হবে। এর ফলে তারা আন্দোলনে নামছে, এল বাস বন্ধ করে দিয়েছে। এখন পরীক্ষার সময়, ছাত্র ছাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে, সাধারণ মানুষ যাতায়াত করতে পারছে না। এর ফলে কর্মচারিরা তাদের কাজ হারাবে। এই ব্যাপারে অত্যন্ত জরুরি ভিত্তিতে পরিবহন মন্ত্রীকে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করার জন্য আমি দাবি করছি।

**শ্রী বাদল জমাদার ঃ** অনারেবল স্পিকার স্যার, গত ৮ই মার্চ সল্টলেকে সিমেন্স কোম্পানিতে স্থানীয় যুবকরা চাকরির দাবিতে বিক্ষোভ জানানোর সময় একজন যুবক কারখানার গেটে পিষ্ট হয়ে মারা যায়। যুবকটি আমার বিধানসভা কেন্দ্রের ভাঙড়-এর হাটগাছি এলাকার। গরিব সংসার, ওর পরিবারকে ক্ষতিপূরণ দেবার জন্য আমি স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেচ মন্ত্রী এখানে উপস্থিত আছেন। দয়া করে শুনবেন। আমার বিধাসভা কেন্দ্র দক্ষিণ কন্টাই-এ, বঙ্গোপসাগর এবং ইছাবনী ক্যানেলের সংযোগস্থলে সমুদ্রপুর গ্রাম অবস্থিত। এই সমুদ্রপুর গ্রামটি বঙ্গোপসাগর এবং ক্যানেলের সংযোগস্থলে

থাকায় এই গ্রামটি ভাঙনের মুখে এসে দাঁড়িয়েছে। গত কয়েক বছর ধরে এ ব্যাপারে সভায় বলেছি কিন্তু কোনও কাজ হয়নি। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবার দাবি করছি এক্ষুণি সেই গ্রামের প্রোটেকশনের ব্যবস্থা না হলে সম্পূর্ণ গ্রামটি সমুদ্র গর্ভে চলে যাবে, বহু মানুষের জীবন-জীবিকা এবং তাদের সম্পত্তি নষ্ট হবে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যাতে স্পেশ্যাল কেয়ার নিয়ে এই গ্রামটিকে অনতিবিলম্বে ভাঙ্গনের মুখ থেকে বাঁচানো হয়।

[1-30 – 2-00 p.m.(Including Adjournment)]

এখানে মেহবুব জাহেদী মহাশয় রয়েছেন। এর আগে অল ইন্ডিয়া মাইনরিটি কমিশনের চেয়ারম্যান সৌকত আলি খান মহাশয় যখন এখানে এসেছিলেন সেই সময় উনি তাঁর সঙ্গে রোটান্ডায় একটি মিটিংয়ে মিলিত হয়েছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গে মাইনরিটি কমিশন যা করা হয়েছে সেটা একটা পার্ট-টাইম কমিশন, তাদের কোনও রকম একজিকিউটিভ পাওয়ার নেই। আমি ডিমান্ড করছি, ওদের সম্পূর্ণ ভাবে স্ট্যাট্যুটরি পাওয়ার দেওয়া হোক, বিধানসভায় আইন এনে তাদের সম্পূর্ণ ভাবে ক্ষমতা দেওয়া হোক। যাতে প্রকৃত অর্থে ঐ কমিশন সংখ্যা লঘুদের স্বার্থ রক্ষা করতে পারে সেদিকে যেন সরকার দৃষ্টি দেন। অন্যান্য রাজ্যে যখন এই কাজ হচ্ছে তখন পশ্চিমবঙ্গ সরকার নিশ্চয়ই এ-ব্যাপারে তাদের মতামত জানাবেন। আমি দাবি করছি, অল ইন্ডিয়া মাইনরিটি কমিশনের চেয়ারম্যানের সঙ্গে রোটান্ডায় আপনার যে বিস্তারিত আলোচনা হয়েছে তাতে সরকারের সিদ্ধান্ত কি? আমরা জানতে চাই, এই কমিশনের পাওয়ার কি হবে? আজকে এই কমিশনকে ফুল-টাইম কমিশন করা হলে তারা অফিসার এবং অন্যান্যদের সামন করতে পারবেন, ফাইল কল করতে পারবেন। তারই জন্য বলছি, এই কমিশনের পূর্ণাঙ্গ রূপ কি হবে সেটা এই কক্ষকে অবহিত করান।

**শ্রী মেহবুব জাহেদি ঃ** মিঃ স্পিকার স্যার, মাত্র কিছুদিন আগে মাইনরিটি কমিশন অ্যাক্ট এখানে পাস হয়েছে, কিন্তু সেন্ট্রাল থেকে মাইনরিটি কমিশন সম্পর্কিত ১৫ পয়েন্টের একটি গাইড-লাইন ছাড়া আমরা এখনও পর্যন্ত কিছু পাইনি। আমাদের মাইনরিটি কমিশনের যিনি চেয়ারম্যান তিনি আজ দিল্লি যাচ্ছেন। অন্যান্য রাজ্যের মাইনরিটি কমিশন কিভাবে কাজ করছেন, তাদের স্ট্যাট্যুটরি রাইট কতটুকু সেসব জানবার জন্য আমরা অনেক চেষ্টা করছি। এখানে সেন্ট্রাল মাইনরিটি কমিশনের চেয়ারম্যান যখন এসেছিলেন, তাঁকে জিজ্ঞাসা করেছিলাম যে, পপুলেশনের উপর ভিত্তি করে লিঙ্গুইস্টিক মাইনরিটি, নাকি রিলিজিয়াস মাইনরিটি বিচারে আমরা পশ্চিমবঙ্গে এর কাজকর্ম শুরু করব। সেখানে তিনি যেসব কথা বলেছিলেন তা নিয়ে অনেক তর্কের অবকাশ থেকে যায়। যেমন মাইনরিটি ফিনান্স কমিশন, যা গঠনের কথা তিনি বলেছিলেন। এসব নিয়ে পরবর্তীকালে নিশ্চয়ই আমরা আপনাদের সঙ্গে মত বিনিময় করব, কিন্তু আগে জানতে হবে, অন্যান্য রাজ্য কিভাবে কাজটা করছেন। কর্নাটক থেকে শুরু করে যেসব রাজ্যে মাইনরিটি কমিশন গঠিত হয়েছে সেখানে এখনও পূর্ণভাবে কাজ শুরু হয়নি।

আমি হায়দ্রাবাদ গিয়েছিলাম, কিন্তু দেখেছি, তারাও সম্পূর্ণ ভাবে কিছু করেননি। এই মাইনরিটি কমিশন সম্পর্কিত কেন্দ্রীয় মন্ত্রী যিনি রয়েছেন তাঁর কাছে চিঠি লিখে জানতে চেয়েছি যে, এক্ষেত্রে কোন পদ্ধতিতে কাজ শুরু করব সেটা যেন তাঁরা আমাদের জানিয়ে দেন।

**(At this state the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

## LEGISLATION

### The West Bengal University Of Animal And Fishery Sciences Bill, 1995

**Shri Mahboob Zahedi :** Sir, I beg to introduce the West Bengal University of Animal and Fishery Sciences Bill, 1995 and to make a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

Sir, it has been felt for some time that adequate facilities for education and research in the field of fisheries, available in other region were not available in West Bengal or in any of the States in the Eastern Region of India. Teaching of Veterinary and Animal Sciences was also confined to one of the faculties of the Vidhan Chandra Krishi Viswavidyalay.

2. It was, therefore, felt that all pervading education in fisheries and animal sciences and their application and extension from Class to laboratory to land should receive much more importance for development of the rural sector and development of productivity of the State.

There should be an apex body in the University to play this vital role of development of Research and Education in animal and fishery science in all the branches including extension and enreaching the knowledge of farmers.

3. Towards these purposes it was decided to establish an exclusive University for fishery and animal sciences.

4. The matter being extremely urgent and the Legislative Assembly of the State being not in session at the relevant time, an ordinance, styled the West Bengal University of Animal & Fishery Sciences Ordinance, 1994, was promulgated by the Governor of West Bengal.

5. A Bill viz. The west Bengal University of Animal & Fishery Sciences Bill, 1995, to replace the said Ordinance is being introduced in the current session of the Assembly.

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিলটা মাননীয় মন্ত্রী আজকে আমাদের সামনে উপস্থাপিত করেছেন, নিঃসন্দেহে সেই বিল কার্যে পরিণত হোক, অ্যাক্টে পরিণত হোক, এনিমাল অ্যান্ড ফিশারি সায়েন্সের উন্নতি হোক, এটা আমরা সকলেই চাই। সেই হিসাবে আমরা বিলটাকে সমর্থন করি। কিন্তু কতগুলো বক্তব্য আমাদের আছে, যেগুলো আমাদের দলের তরফ থেকে তুলে ধরতে হবে। মাননীয় মন্ত্রীর কাছে। প্রথম হচ্ছে — বিলটা একবার বললেন বাংলায়, সেক্রেটারি পড়লেন ইংরাজিতে। আমরা বুঝতে পারছি না বিলটার নামকরণ কি? যে অর্ডিনান্সটা ১৯শে অক্টোবর ১৯৯৪ সালে অর্ডিন্যান্স হিসাবে এসেছিল, যেহেতু বিধানসভায় সে সময় সভা চলছিল না, সেইজন্যই সেটা এসেছে — ওয়েস্ট বেঙ্গল অর্ডিন্যান্স নং ৬ অফ ১৯৯৪ হেডিং দিয়ে। পশ্চিমবঙ্গ প্রাণী সম্পদ বিকাশ ও মৎস্য বিজ্ঞান অর্ডিন্যান্স ১৯৯৪। অনেক ভুল থাকার জন্য এটাকে রিপিল করা হয় ৩০শে ডিসেম্বর ১৯৯৪ এবং একটা নতুন অর্ডিন্যান্স করা হয়। যে বিলটা এনেছেন মাননীয় মন্ত্রী — ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অফ এনিমাল অ্যান্ড ফিশারি সায়েন্স, বিল, ১৯৯৫, যেটা দ্বিতীয়বার ৩০শে ডিসেম্বর ১৯৯৪ রিপিল করা হয়েছিল সেই বিলটাই আমাদের সামনে উপস্থাপিত করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই যেটা আমার বলার কথা, এই সরকারের ঘোষিত নীতি হচ্ছে — বাংলা ভাষাকে আমরা প্রাধান্য দেব। ভালোই তো করেছিলেন, প্রথমে যখন অর্ডিন্যান্সটা করেছিলেন অক্টোবরে। যদিও অর্ডিন্যান্সটায় অনেক ভুল ছিল, সেইজন্য রিপিল করতে হয়েছে পরবর্তীকালে। কিন্তু অর্ডিন্যান্সটার নামকরণ হয়েছিল — পশ্চিমবঙ্গ প্রাণী সম্পদ বিকাশ ও মৎস্য বিজ্ঞান। হঠাৎ এই নামটা পরিবর্তন করে ইংরাজি নাম করলেন কেন ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অফ এনিমাল অ্যাণ্ড ফিশারি সায়েন্স বিল ১৯৯৫? আমি বুঝতে পারছি না। কারণ, এই বংলাটা থাকলেই তো ভাল হত। এটা বাংলা নয়, প্রায় সংস্কৃত কথা। পশ্চিমবঙ্গ প্রাণী সম্পদ বিকাশ ও মৎস্য বিজ্ঞান অর্ডিনান্স বিল, এই নাম যদি থাকত, তাহলে এটা শুধু পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষের মানুষ বুঝতে পারত। সুতরাং প্রথমেই মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব বিলটার নামকরণ বাংলাতেই করা হোক।

দ্বিতীয় যেটা বক্তব্য আপনারা বলছেন এই বিলটা কার্যকর হল ২রা জানুয়ারি ১৯৯৫। এবং, এর ফলে যেখানে বেঙ্গল ভেটারনারী কলেজ সেখানে এই ইউনিভার্সিটি স্থাপনের পরিকল্পনা করেছেন। এই সমস্ত বিষয়ে পড়াশোনার ব্যবস্থা এতদিন বিশেষ করে অ্যানিমাল হাজবেণ্ডারি সম্বন্ধে, যেটা বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে হোত, সেইগুলোকে এই ইউনিভার্সিটির মধ্যে আনতে চাইছেন এবং নতুন ক্যামপাস ৩৭/৬০ ক্ষুদিরাম বোস সরণীতে আনতে চাইছেন, যেটা আগে ছিল ওল্ড বেলগাছিয়া রোডে। এবং বলছেন ২রা জানুয়ারি ১৯৯৫ থেকে এনেও ফেলেছেন।

[2-10 – 2-20 p.m.]

কিন্তু আমাদের কাছে যতদূর খবর আছে, সেকেণ্ড জানুয়ারি, '৯৫ থেকে এখনও পর্যন্ত এই নতুন ক্যাম্পাসে কোন জিনিস গড়ে ওঠেনি, তার কারণ, আমরা জানি বেঙ্গল ভেটেনারি কলেজ, যেটি বেলগাছিয়াতে আছে, সেখানে স্থানাভাব আছে, ক্লাস রুমের অভাব আছে। সেখানে নির্দ্দিষ্ট ভাবে সেকেণ্ড জানুয়ারি, ১৯৯৫ থেকে আপনি এটিকে ট্রান্সফার করেছেন। কিন্তু সেটি আদৌ কার্যকর হয়নি। এই বিল অনুসারে আমরা দেখতে পাচ্ছি, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের যে সমস্ত ফ্যাকাল্টির ক্লাসেস হত, এমন কি যে সমস্ত স্টাফ এনগেজড ছিল—যেহেতু আপনি সেকেণ্ড জানুয়ারি, ১৯৯৫ ট্রান্সফার করেছেন—সেগুলো অর্ডিন্যান্স বলে খারিজ হয়ে গেছে আইনত। সেই ফ্যাকাল্টিতে যাঁরা ক্লাসেস নিতেন বা যে সমস্ত কর্মচারি ছিলেন, তাঁরা এই নতুন বিশ্ববিদ্যালয়ে ট্রান্সফার্ড হয়ে গেলেন নমিন্যালি বা নোশনালি। কিন্তু এই নতুন বিশ্ববিদ্যালয়ে যাঁকে ভাইস চ্যান্সেলর হিসাবে নিচ্ছেন—আমরা যতদূর শুনেছি—এই সেকেণ্ড জানুয়ারি থেকে ফেব্রুয়ারি, মার্চ তিন মাস হয়ে গেল, এঁরা কার আণ্ডারে কাজ করছেন? সেখানে যে সমস্ত ছাত্রছাত্রী আছেন বা যে সমস্ত কর্মচারি আছেন, তাঁরা কার কাছ থেকে মাইনে পাচ্ছেন? কার সইতে পাচ্ছেন? তাঁদের বস্ কে, কর্মকর্তা কে এ সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে আমরা নিশ্চয়ই জানতে চাইব। যে জিনিসটিতে আমাদের কাছে খুব দুঃখ এবং আশ্চযের, সেটি হচ্ছে এই বিশ্ববিদ্যালয়ে ভাইস চ্যান্সেলর নিযুক্তির ব্যাপারে। তাঁর সম্বন্ধে অনেকগুলি অভিযোগ আমাদের কাছে এসেছে। আমি জানিনা, ভাইস চ্যান্সেলর নিযুক্ত হয়েছেন কিনা? কিন্তু আমরা যা শুনতে পাচ্ছি, বি. বি. মল্লিক বলে একজন ভদ্রলোক এই ইউনিভার্সিটিতে ভাইস চ্যান্সেলর হিসাবে আসছেন। তাঁর শিক্ষাগত যোগ্যতা সম্বন্ধে বহু কমপ্লেন আমাদের কাছে আছে। আমাদের কাছে খবর আছে, যে ডিগ্রি আছে বলে তিনি দাবি করেছেন, সেই ডিগ্রির অধিকারি তিনি নন। সেজন্য মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব, কোনও ভাইস চ্যান্সেলর যদি নিযুক্ত হয়ে থাকেন বা নিযুক্ত করতে চান, তাহলে তিনি যে ডিগ্রি শিক্ষাগত যোগ্যতা দাবি করছেন তা তাঁর আছে কিনা সেটা ভাল করে অনুসন্ধান করে তবেই যেন ভাইস চ্যান্সেলর হিসাবে নিযুক্ত করেন। উনি দাবি করেছেন ক্যালকাটা ইউনিভার্সিটির বি. বি. এসসি. ডিগ্রিধারি উনি। কিন্তু আমাদের কাছে খবর আছে যে তিনি ক্যালকাটা ইউনিভার্সিটির বি. বি. এসসি। ডিগ্রিধারি নন। অ্যাকচুয়ালি হি ডিক্লিয়ার্ড এ টু-ইয়ার ডিপ্লোমা হোল্ডার। টাইটেলটা হবে জি. বি. এসসি., নট বি. বি. এসসি. অ্যাওয়ার্ডেড Awarded by the Board of Veterinary Education in 1957 তাঁর অ্যাপ্লিকেশনে তিনি বলেছেন That he has a bachelor degree in Veterinary Science with Honours from the University of Calcutta এটি সম্পূর্ণ অসত্য। সুতরাং যিনি গ্রাজুয়েট নন, ব্যাচেলর ডিগ্রিধারি, তাঁকে আপনি নিযুক্ত করতে চলেছেন ভাইস চ্যান্সেলর হিসাবে। এটি যদি করেন এবং যদি অনুসন্ধান করে দেখা যায় যে এটি অসত্য, তাহলে আমি মনে করি এটি গর্হিত কাজ হবে। তিনি দাবি করেছেন যে তিনি ডক্টরেট ইন সায়েন্স ফ্রম

সারবনি ইউনিভার্সিটি—প্যারিশ। কিন্তু আমাদের কাছে যে খবর আছে—সারবনি ইউনিভার্সিটিতে তিন রকমের ডক্টরেট ডিগ্রি দেওয়া হয়। সেগুলি হল DOCTORAT DEL' UNIVERSITE 2. DOCTORATE DE 3e CLELE 2. DOCTORAT D' ETAT. এখানে পরিষ্কার বলেছে যে এই তিনটির মধ্যে শেষের দুটি, অর্থাৎ DOCTORAT DE 3e CLELE and DOCTORAT D' ETAT. এই দুটিকে কেবল পি. এইচ. ডি. বা ডি. এসসি.র সমান বলে ধরা হয়। কিন্তু আপনি যাঁকে ভাইস চ্যান্সেলর করতে চাইছেন, ডঃ মল্লিককে—তাঁর শেষের দুটির কোনও একটির ডক্টরেট নন। এমব্যাসিও পরিষ্কার করে বলে দিয়েছেন যে ডি এস সি ডিগ্রি হচ্ছে ওনলি এ ডিপ্লোমা লেবেল ডিগ্রি। এই ডিগ্রি প্রাপ্ত ফ্রান্সে যারা আছেন তাদের ভেটেরেনারি হিসাবে কাজ করতে দেওয়া হয় না বা কাজ করতে পারেন না। আমরা শুনছি এই ভদ্রলোককে আপনারা নাকি ভাইস চ্যান্সেলার হিসাবে নিয়োগ করছেন। আমি শুধু এইকথা বলতে চাই যে, এই ভদ্রলোককে নিয়োগ করবার আগে তার শিক্ষাগত যোগ্যতাটা ভালকরে অনুসন্ধান করে দেখুন। আমার মনে হয় তাতে আপনাদের এই ভুলটাও সংশোধিত হবে এবং এই আশা রেখেই আমি অনুরোধ করব এই কাজ করবেন না। এত সুন্দর ইউনিভার্সিটি হতে চলেছে সারা পশ্চিমবঙ্গে, সেই ইউনিভার্সিটির মাথায় ওইরকম একটা মানুষকে বসিয়ে সর্বনাশ ডেকে আনবেন না।

(ভয়েস ঃ আপনি রেসপনসিবিলিটি নিয়ে বলছেন?)

হ্যাঁ, আমি রেসপনসিবিলিটি নিয়ে বলছি, আমি যদি ভুল করি তাহলে আমি আমার ভুল স্বীকার করে নেব। আমি আপনাদের সাবধান করে দিতে চাই, বিরোধীপক্ষের দল হিসাবে এটা আমাদের কর্তব্য আপনাদের ভুল ত্রুটি ধরিয়ে দেওয়া বা সাবধান করে দেওয়া। আপনারা অনুসন্ধান করুন, ভাল করে অনুসন্ধান করুন। ওই ভদ্রলোকের বিরুদ্ধে কোনও অভিযোগ নেই, কিন্তু তিনি যে শিক্ষাগত যোগ্যতার দাবি করেছেন সেটা আদৌ সত্যি নয়। তাহলে নিশ্চয় আশা করব আপনারা এইরকম একজন মানুষকে ইউনিভার্সিটির মাথায় বসিয়ে দিয়ে ইউনিভার্সিটির সর্বনাশ ডেকে আনবেন না। তৃতীয়ত যে কথাটি আমি বলতে চাই সেটা হচ্ছে যে, আপনি ক্লজ নং ৯ এখানে বলেছেন The Vice-Chancellor shall be appointed by the chancellor in consultation with the Ministers. 'মিনিস্টারস' অর্থাৎ প্লুরাল করা হয়েছে। তার কারণ এখানে দুটি দপ্তর আছে একটি হচ্ছে ভেটেনারি অ্যাণ্ড অ্যানিমেল হাসবাণ্ডারি আরেকটি হচ্ছে ফিসারিজ। ফলে দুটি দপ্তরের দুজন মন্ত্রীর সঙ্গে আলাদা আলাদা ভাবে চ্যান্সেলার বা গভর্ণরকে বসতে হবে, আলোচনা করতে হবে। দুজন মন্ত্রীর সঙ্গে আলাদা আলাদা ভাবে বসে আলোচনার পরেই ভাইস চ্যান্সেলার নিযুক্ত করবেন। আবার ক্লজ (৪৩) আপনি বলছেন "Notwithstanding anything contained in sub-section (1), and sub-section (2), of Section 9, the first Vice-Chancellor of the University shall be appointed by the Chancellor in consultation with the Minister." আপনি ক্লজ ৯ বলছেন যে, দুজন মন্ত্রী অর্থাৎ দুটি দপ্তর জড়িত,

এই দুটি দপ্তরের দুজন মন্ত্রী জাহেদী সাহেব এবং কিরণময় নন্দ, এদের সঙ্গে আলাদা আলাদাভাবে চ্যান্সেলার বসে আলোচনা করার পরে তবেই ভাইস চ্যান্সেলার নিয়োগ করবেন। আবার ক্লজ ৪৩তে বলছেন মিনিস্টার', এখানে নো প্লুরাল। সেখানে চ্যান্সেলার একজন মন্ত্রীর সঙ্গে আলোচনা করে ভাইস চ্যান্সেলার নিয়োগ করতে পারবেন। এখন প্রশ্ন হচ্ছে তাহলে কোন মন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন? দুটি তো দপ্তর, দুটি মন্ত্রী, কার সঙ্গে আলোচনা করবেন সেটা পরিষ্কার নেই। অতএব মাননীয় মন্ত্রী তাঁর জবাবি ভাষণে এই বিষয়টা পরিষ্কার করে দেবেন। আরেকটি কথা বলতে চাই সেটা হচ্ছে যে, সেকশন ১৮এর 'কে' টা দেখুন। এই ব্যাপারে আমার সাজেশন যেটা দেব আশা করি বিধানসভার সব সদস্যই সমর্থন করবেন। এখানে ইউনিভার্সিটির যে কাউন্সিল তৈরি করা হবে তার সদস্য যারা থাকবেন তার একটা তালিকা দিয়েছেন। "One member of the West Bengal Legislative Assembly elected by the members of the West Bengal Legislative Assembly". সাধারণত আমরা যতটুকু জানি তাতে দেখেছি যে বিভিন্ন ইউনিভার্সিটি কল্যাণী বলুন বা কলকাতা বিশ্ববিদ্যালয় বলুন, সর্বক্ষেত্রেই দুজন করে বিধানসভার সদস্যকে রিপ্রেজেনটেশন দেওয়া হয়ে থাকে। যদিও কখনো আমাদের দলের পক্ষ থেকে করেন না তবে আপনাদের দলের পক্ষ থেকে করা হয়। এই ইউনিভার্সিটির ক্ষেত্রে কিন্তু তা করা হল না। এক্ষেত্রে একজনকে করলেন কিন্তু ২ জনকে করলেন না কেন?

[2-20 – 2-30 p.m.]

এটা অন্যান্য ইউনিভার্সিটিতে আছে। যদি দু'জন থাকে তাহলে দু'জন অথবা যদি তিন জন থাকে তাহলে তিন জন, সেই অনুসারে পরিবর্তন করা দরকার বলে আমি মনে করি। এই প্রভিশনে কাউন্সিলের মেম্বারদের ব্যাপারে সেকশন এবং সাব-সেকশন-৪-এ বলেছে "The term of office of the members of the Council, other than ex-officio members, shall be four years, and member shall be eligible to be a member of the Council for more than one term." তার মানে ৪ বছরের জন্য নন-এক্স অফিসিও মেম্বার মনোনীত হতে পারবে। যেমন দু'জন বিধানসভার সদস্য যদি হন তাহলে ৪ বছরের বেশি থাকতে পারবে কিন্তু তার লিমিটেশন দেওয়া হয়নি। অর্থাৎ তাঁরা চিরকালের জন্য থাকতে পারবেন। তা সে ৪ বার হোক আর ১০ বার হোক। আমার মনে হয়, এর একটা লিমিটেশন করা দরকার। নন-অফিসিয়াল মেম্বাররা ১ বারের বেশি কাউন্সিলে থাকুক, এতে আমাদের আপত্তি নেই। বাট ইট উইল বি ম্যাকসিমাম অফ টু টার্মস। যেমন ভাইস চ্যান্সেলর-রা চার বছরের জন্য নিযুক্ত হন। তাঁরা চারবার নিযুক্ত হতে পারে; কিন্তু ৬৫ বছরের বেশি থাকতে পারেন না। তেমনি একজন নন-অফিসিয়াল মেম্বার-এর জন্য দু' বছর করা হোক। দু'টো টার্মের বেশি তারা থাকতে পারবে না। এবারে আমি বিধানচন্দ্র কৃষি বিশ্ব-বিদ্যালয় সম্বন্ধে বলব। মাননীয় মন্ত্রী নীহারবাবু এখানে বসে আছেন। সেখানে কি অবস্থা আছে, আপনারা জানেন। সেখানে হাজার হাজার একর জমি আছে, রিসার্চ করবার যথেষ্ট

সুযোগ আছে, স্টাফ আছে, শিক্ষক আছে, কিন্তু সেই ইউনিভার্সিটি থেকে আমাদের কোনও উপকার হচ্ছে না। সেখান থেকে এমন কোনও সিড আবিষ্কার করা যাচ্ছে না যা দিয়ে যুগান্তকারি কিছু ঘটানো যায়। সেই হাজার হাজার একর পতিত জমি, ডিপ-টিউব-ওয়েল, ট্রাক্টর সব কিছু পড়ে আছে। প্রত্যেক বছর সেখানে ভরতুকি দিতে হচ্ছে। সেখানে সরকারের বহু অর্থ ব্যয় হচ্ছে আমরাও চাই, এই যে ইউনিভার্সিটি হতে চলেছে সেটা ভাল ভাবে চলুক, সেখানে হোয়াইট রিভোলিউশন হোক, মাছ চাষে উন্নতি হোক। কিন্তু এতে আমার চোখে যে ত্রুটিগুলি পড়েছে সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এটা যেন দ্বিতীয় বিধানচন্দ্র কৃষিবিশ্ব-বিদ্যালয়ে পরিণত না হয়। আর যদি তা হয় তাহলে তাতে কিন্তু আমাদের কাজের কাজ কিছু হবে না। মাছ চাষে উন্নতি হবে না। ভ্যাটেরিনারি, সাইন্স, ডেয়ারি, পোল্ট্রী ইত্যাদির উন্নতি হবে। বর্তমানে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা প্রায় ৫০ লক্ষ-তে গিয়ে দাঁড়িয়েছে। সুতরাং এই বিশ্ব-বিদ্যালয় যাতে ঠিক-ঠাক চলে এটা দেখা দরকার। এই বিলে ভাইস-চ্যান্সেলর সম্বন্ধে একটা সিরিয়াস এলিগেশন আনছি। ভাইস-চ্যান্সেলর একটা গুরুত্বপূর্ণ পদ। বিশ্ববিদ্যালয়ের প্রাণ-কেন্দ্রও বলা যেতে পারে। সত্য হলেও কেউ যেন এই পদে বসে ইউনিভার্সিটিকে নষ্ট করতে পারে না। পরে এটা দেখা দরকার। তাঁর উপর নির্ভর না করে শিক্ষক-শিক্ষিকা, ছাত্র-ছাত্রী অর্থাৎ সমস্ত ইউনিভার্সিটি চলতে পারে না। এ বিষয়ে নিশ্চয় মাননীয় সদস্যরা আমার সঙ্গে একমত হবেন। সুতরাং এই ইউনিভার্সিটি বা ভেটেনারি কলেজে যদি ভবিষ্যতে এই রকম হয় তাহলে এর ভবিষ্যৎ মুখদায়ক হবে না। এই ইউনিভার্সিটির জন্য বেলগাছিয়ার কত জমি আছে। আমি শুনেছি ইউনিভার্সিটির আণ্ডারে যে কাজ হবে ছাত্র-ছাত্রীরা যে ক্লাস করবেন, শিক্ষকশিক্ষিকারা যেখানে পড়াবেন সেটা বিভিন্ন জায়গায় হবে। এত আপনাদের শুধু এখানেই নয়, অন্যান্য জায়গাতেও কিছু কিছু আছে। সেই হিসাবে আপনাদের দেখতে হবে যাতে অসুবিধা না হয়, ভেটরিনারি সায়েন্সে পড়ার জন্য মোহনপুরে যেতে হল, ডেয়ারি পড়ার জন্য কল্যাণীতে যেতে হল, মাছ চাষ নিয়ে পড়ার জন্য আর একটা জায়গায় যেতে হল, এই রকম হলে পরে আমি জানিনা সেটা একটা ইউনিভার্সিটির পক্ষে অসুবিধাজনক হবে কি হবে না। সুতরাং এই ব্যাপারে বলব, আপনারা যেখানে ইউনিভার্সিটি স্থাপন করতে যাচ্ছেন বেলগাছিয়ায় ভেটরিনারি কলেজ সেখানে স্থান সংকুলান হবে কিনা, আমার সাজেশন হচ্ছে, যদি সম্ভব হয়, সেখানে যদি আরও জমি অধিগ্রহণ করা সম্ভব হয় তাহলে আরও জমি অধিগ্রহণ করে এই সমস্ত ক্লাসগুলি যাতে একটা ক্যাম্পাসে করা হয় সেটা করবার চেষ্টা করুন এবং একটা জায়গায় হলে সেন্ট্রালি অ্যাডমিনিস্ট্রার্ড হলে সেটা ভাল হবে। বিভিন্ন জায়গায় ছড়িয়ে ছিটিয়ে থাকলে নিয়ন্ত্রণের কিছু অসুবিধা দেখা দেবে। বিভিন্ন জায়গায় যেতে যাতে না হয় সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি। আপনারা এটা এত তড়িঘড়ি করে কেন আনছেন, এটা আমি বুঝছি না। এর আগে একবার ১৯শে অক্টোবর একটা অর্ডিনান্স করেছিলেন, সেটা রিপিল করলেন, ভুল থাকার জন্য, ৩০শে ডিসেম্বর আর একবার অর্ডিনান্স করলেন, আবার বিলটাকে আজকে আনছেন, সেটাকে নিশ্চয় সমর্থন করছি, কিন্তু সেকেণ্ড জানুয়ারি থেকে আপনারা এটা চালু করেছেন, অথচ এখনও ভাইস চ্যান্সেলার নিয়োগ হয়নি।

এখন যেখানে আছে সেখানে ক্লাস ঠিকমতো হয়না। আমি জানিনা, মাননীয় মন্ত্রী মহাশয়, কেন এটা তড়িঘড়ি করে করার চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সবিনয়ে অনুরোধ করব, এটা যদি সম্ভভ হয় সিলেক্ট কমিটিতে পাঠানো হোক। এটা যখন হচ্ছে এবং পশ্চিমবাংলার পক্ষে ভবিষ্যতে ভীষণভাবে কাজে আসবে তখন এটা পুঙ্খানুপুঙ্খ ভাবে দেখা দরকার। এটার জন্য এক মাস সময় দিন, দরকার হলে তিন সপ্তাহ সময় দিন, এপ্রিলে তো কিছুদিন হাউস বন্ধ থাকবে, তারপরে আবার আসবে। বেশি দিন এটার জন্য লাগবে না। দু-একবার বসলেই হবে। সকলের মতামত নেওয়াটা দরকার। তার পরে সিলেক্ট কমিটির যে রেকমেণ্ডেশন থাকবে সেটা আমরা পাস করব, এপ্রিলের মাঝামাঝি সময়ে এটা প্লেস করা যেতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি দয়া করে এটা সিলেক্ট কমিটিতে পাঠানোর ব্যবস্থা করুন। এটার জন্য দু-একটি সিটিং হলেই হয়ে যাবে। বেশিদিন লাগবে না। আমি এখানে যে ক্রটিগুলি বললাম, সেটা যাতে দূর করা যায় এবং ভাইস চ্যান্সেলারের যে কথা বললাম তার শিক্ষাগত যোগ্যতা, সেটাও দেখার সুযোগ যাতে আমরা সকলে পাই তার জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলটিকে যাতে মাননীয় মন্ত্রী মহাশয় সিলেক্ট কমিটিতে পাঠানোর ব্যবস্থা করেন, সেটা দেখার জন্য অনুরোধ করব। এই কটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাণী সম্পদ বিকাশ মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অফ এনিমাল অ্যাণ্ড ফিশারিজ সায়েন্সেস বিল '৯৫ যেটা এই সভায় উপস্থাপন করেছেন, তা আমি সর্বতোভাবে সমর্থন করছি। স্যার, বাংলায় একটা প্রবাদ আছে, সাহিত্যে আমরা পড়েছি, বাংলার ঐতিহ্য ছিল গোলা ভরা ধান, গোয়াল ভরা গরু, পুকুর ভরা মাছ, আজকে সেই বাংলাও নেই, আর এই বাংলায় যারা স্বাধীনতার পরে শাসন ক্ষমতায় এসেছিল তারা এই পশ্চিমবাংলাকে সেই পশ্চিমবাংলা রাখেনি। একে তারা সর্বশান্ত করার চেষ্টা করেছিলেন। কিন্তু সৌভাগ্যের বিষয়, পশ্চিমবঙ্গ সমস্যা জর্জরিত হওয়া সত্ত্বেও, উদ্বাস্তু দূরীকরণ হওয়া সত্ত্বেও '৭৭ সালে পশ্চিমবাংলায় বামপন্থী সরকারকে পশ্চিমবাংলার মানুষ এনেছেন।

[2-30 – 2-40 p.m.]

এবং একটা বিকল্প নীতির মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় বামপন্থী সরকার চলেছেন। তার মূল বিষয় হল ভূমিসংস্কার এবং গ্রামের মানুষের হাতে কাজ দেওয়া এবং তাদের পরামর্শ নেওয়া। এর মধ্যে দিয়েই আমরা দেখতে পাচ্ছি বিগত ১৮ বছর ধরে পশ্চিমবাংলায় বামপন্থী সরকার নানাভাবে গ্রাম এবং শহরের উন্নতি বিধানের জন্য বিকল্প পন্থা অবলম্বন করে যাচ্ছেন এবং তারা একের পর এক সাফল্য লাভ করে যাচ্ছেন। মাননীয় বিরোধী পক্ষের সদস্য অতীশবাবু বলেছেন এই বিলকে তিনি সমর্থন করছেন। এটা বিশেষ তাৎপর্যপূর্ণ এই জন্য, পশ্চিমবাংলায় বামপন্থী সরকার যে নীতি নিয়ে চলেছেন এটা সম্পূর্ণ এই নীতির জয়।

তিনি যে কথা বললেন, ভাইস চ্যান্সেলার নিয়োগ নিয়ে, ডিগ্রি নিয়ে, এটা নিয়ে তিনি দ্বন্দ্বে পড়েছেন। ওদের নেত্রীরা বাইরে থেকে এমন সব ডিগ্রি নিয়ে আসছেন, সেইসব ডিগ্রির কোনও হাতামাথা নেই। ওনারা ঘর পোড়া গরু তাই সিঁদুরে মেঘ দেখলে ভয় পায়। ওঁরা সেই রকমই ভয় পাচ্ছেন এইসব ডিগ্রি নিয়ে কোন ঝামেলা থাকবে না এটা আমি বলতে পারি। আর যে সমস্তগুলো উনি বলেছেন মিনিষ্টার না মিনিষ্টারস তা নিয়ে আমাদের মন্ত্রীদের মধ্যে কোনও দ্বন্দ্ব আছে বলে মনে হয়না। বামপন্থী সরকার যা করবে আমাদের মন্ত্রীরা তাই মেনে নেবে, এটা নিয়ে এত বেশি করে ধরবার কি আছে এটা আমি ভেবে পাচ্ছি না। আজকে পশ্চিমবাংলায় বামপন্থী সরকার যে ভূমিসংস্কার করেছে তা গোটা ভারতবর্ষে হয়নি। কৃষি ব্যবস্থায় অভূতপূর্ব উন্নতি হয়েছে। এই ভূমিসংস্কারের ফলে উপকৃত কৃষকের সংখ্যা ২২ লক্ষ, তার মধ্যে ৫৯ পারসেন্ট হচ্ছে তফসিলি জাতি এবং আদিবাসি; ৫০ ভাগ জমি সেচের আওতায় এসেছে এবং বিদ্যুৎ ব্যবস্থার অভূতপূর্ব উন্নতি সাধিত হয়েছে। কৃষির উন্নতি হয়েছে এবং গোটা ভারতবর্ষের ক্ষেত্রে খাদ্য উৎপাদনে আমাদের রাজ্য এগিয়ে, বনসৃজনে আমরা ভাল কাজ করেছি সেটা স্যাটেলাইটের মাধ্যমে ধরা পড়েছে। পশ্চিমবাংলা মৎস্য উৎপাদনে প্রথম স্থান অর্জন করে আট বার পুরস্কার নিয়েছে। এই যে পরিকাঠামো তৈরি হয়েছে ভূমিসংস্কার এবং পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে এই পরিকাঠামোর উপর ভিত্তি করে গ্রামের মানুষের কি করে আরও উন্নতি করা যায় এবং তাদের ক্রয়ক্ষমতা আরও কিভাবে বৃদ্ধি করা যায়, ছোটখাট শিল্পে এই ধরনের কর্মপদ্ধতিতে তাদের আরও কিভাবে নিয়োগ করা যায় তার চেষ্টা এই সরকার করছে। পশ্চিমবাংলায় প্রাণী সম্পদ বিকাশ দপ্তর এবং মৎসোন্নয়ন দপ্তরের দিকে এই সরকার নজর দিয়েছেন। পশ্চিমবাংলার এই ধরনের একটা বিশ্ববিদ্যালয় স্থাপনের দিকে এই সরকার নজর দিয়েছেন। এই ধরনের বিশ্ববিদ্যালয় শুধুমাত্র মাদ্রাজে আছে, ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই রকম বিশ্ববিদ্যালয় নেই। গ্রামীণ কৃষক, ক্ষেতমজুরদের স্বার্থে এই রকম বিশ্ববিদ্যালয় স্থাপন করার দিকে নজর দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় বামপন্থী সরকার যে পথে এগোচ্ছে তাতে দারিদ্র সীমার নিচের মানুষ, তফসিলি জাতি, আদিবাসী সম্প্রদায়ের মানুষ তারা উপকৃত হবে। আমরা দেখতে পাচ্ছি, খাদ্য উৎপাদনের ক্ষেত্রে ১৩২ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করা গিয়েছে। তা ছাড়া ৮ লক্ষ টন মৎস্য উৎপাদন করা গিয়েছে যা দিয়ে আমাদের ৮৪ পারসেন্ট চাহিদা মেটানো সম্ভব হচ্ছে। পরিকাঠামো যেটা তৈরি হয়েছে তাকে যদি শিক্ষিত করার ব্যবস্থা করা হয় এই ধরনের বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে তাহলে তা আমাদের আরও কাজে লাগবে। এর মাধ্যমে আমাদের রাজ্যের ক্ষেতমজুর, কৃষক ভাইদের যদি শিক্ষিত করা যায় তাহলে খুবই ভাল হবে। সঙ্গে সঙ্গে রিসার্চ বা গবেষণার ব্যবস্থা যা এই ইউনিভার্সিটিতে করা হচ্ছে তাতে গ্রামীণ মানুষের প্রভূত উপকার হবে। পশ্চিমবাংলার মেহনতি মানুষ যারা দারিদ্র সীমার নিচে বাস করছেন তাদের সঙ্গে এই ইউনিভার্সিটি থেকে ডিগ্রিধারি মানুষ যারা বেরুবেন তারা কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করবেন এবং রিসার্চের সমস্ত সুযোগসুবিধা সেই সমস্ত দরিদ্র মানুষদের দ্বারে পৌঁছে দেবেন। এর ফলে পশ্চিমবাংলার দরিদ্র মানুষদের অনেক উন্নতি হবে এবং তার সঙ্গে সঙ্গে সারা পশ্চিমবাংলার উন্নতি হবে। স্যার, এই প্রসঙ্গে

বলি, কেন্দ্রীয় সরকার যেখানে মেধাস্বত্ত্ব বিদেশের কাছে বিক্রি করে দিচ্ছেন সেখানে আমাদের সরকার মেধাস্বত্বের বিকাশ ঘটিয়ে নিজের দেশের মানুষের স্বার্থেই তা কাজে লাগাবার চেষ্টা করছেন। তাই স্যার, আমি বলব, এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে পশ্চিমবঙ্গের বামফ্রন্টের নীতির একটা আকাশ-পাতাল তফাৎ আছে। মেধাস্বত্বের যাতে আরও উন্নতি হয় তারজন্য এই ধরনের বিশ্ববিদ্যালয়ের মধ্যে দিয়ে গবেষণা চালিয়ে আমরা তাকে উন্নত করার চেষ্টা করে যাচ্ছি। সঙ্গে সঙ্গে সেই গবেষণালব্ধ ফল যাতে গ্রামীণ গরিব মানুষদের দ্বারে পৌঁছে দেওয়া যায় তারও আমরা চেষ্টা করছি। এটা করতে পারলে পশ্চিমবাংলার গ্রামীণ গরিব মানুষদের আরও উপকার করা যাবে। আরও নতুন নতুন মৎস্য উৎপাদন কেন্দ্র গবেষণালব্ধ ফলের মাধ্যমে আমরা তৈরি করতে পারব। সমুদ্র বিজ্ঞানকেও সঠিক ভাবে তাই এরমধ্যে রাখা হয়েছে। গবেষণালব্ধ ফল নিয়ে পশ্চিমবঙ্গের বুকে যে সমস্ত জলাশয় আছে সেগুলিকে যদি আমরা সঠিকভাবে ব্যবহার করতে পারি তাহলে মৎস্য উৎপাদনও অনেক বাড়ানো সম্ভব হবে। তা ছাড়া অগভীর সমুদ্রে মাছ ধরার কাজকে আরও বিস্তৃত করা, সমুদ্রের তলায় যে সমস্ত উদ্ভিদ ও প্রাণী আছে মানুষের প্রয়োজনে তা ব্যবহার করা ইত্যাদি নানান কাজ এর মাধ্যমে আমরা করতে পারব এবং তা করতে পারলে পশ্চিমবাংলার উন্নতি তরান্বিত হবে। কবির ভাষা দিয়ে স্যার, আমি শেষ করি। "ভারত আবার জগৎ সভায় শ্রেষ্ঠ আসন লবে।" আর তার পথ দেখাবে পশ্চিমবঙ্গ এই বলে, বিলকে সমর্থন করে আমি শেষ করলাম।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার। আমি একদম সরাসরি বলছি এই বিলটা অবৈধ। কারণ প্রত্যেক বিলে যে ফাইনান্সিয়াল মেমোরেণ্ডাম থাকে সেখানে একটা এসটিমেট দিতে হয়। এই একটা বিল যেটায় সাংঘাতিক ভাবে ভুল করা হয়েছে। ফাইনান্সিয়াল মেমোরেণ্ডামে কোনও এসটিমেটের উল্লেখ নেই। একটা ইউনিভার্সিটি করছেন, একটা প্রতিষ্টান করছেন, কিন্তু তার কোনও এসটিমেট করতে পারেননি। উইদাউট মিনিমাম এসটিমেট, টাকা ছাড়া কোনও দিন এটা স্বীকৃত হয় না, এসটিমেট থাকতে বাধ্য। কাউল সাকদের পার্ট টু টা দেখুন, ওখানে বলা আছে ফাইনান্সিয়াল মেমোরেণ্ডাম ইজ এ মাস্ট। আমি এই সম্পর্কে ক্যাটাগোরিক্যালি আপনার রুলিং চাইছি। আমাকে দেখিয়ে দিন ফাইনান্সিয়াল মেমোরেণ্ডামে কোথায় এসটিমেটের কথা আছে, এসটিমেট ছাড়া কোথাও কোনও বিল পাস হয়েছে কি না বলুন। সুতরাং এই বিলটা বর্তমানে তুলে নিন এবং ফাইনান্সিয়াল মেমোরেণ্ডামে এসটিমেট দিয়ে আবার বিলটা নিয়ে আসুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে ফাইনান্সিয়াল মেমোরেণ্ডাম দেওয়া আছে এবং এখানে বলা আছে আফটার অ্যাসাইনমেন্ট দি এক্সপেণ্ডিচার উইল বি মেড। এবং আফটার মেকিং দি প্রভিশন ইন দি বাজেট ইট ইজ পারমিশিবল্।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** যদি আপনি এসটিমেট না করতে পারেন—এখানে পজিটিভলি বলা হয়েছে এসটিমেট করা যায়নি এখন। স্যার, আমি আপনাকে বলছি, এসটিমেট করতে পারেননি, সেটা ক্যাটাগোরিক্যালি লেখা আছে। সুতরাং এই বিলে ফাইনান্সিয়াল লায়েবিলিটি নেই। এসটিমেট করতে পারেননি অথচ একটা প্রতিষ্ঠান করছেন, এটা হতে পারে না। এসটিমেট হয়নি এখানে বলছেন, এসটিমেট ছাড়া মেমোরেণ্ডাম হয় কি না, কি করে হয়?

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ডেপুটি লিডার মহাশয়, খুব গুরুত্বপূর্ণ একটা বিষয় উল্লেখ করেছেন, বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ সেই জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা সাংবিধানিক সঙ্কট তৈরি করবে, সে জন্যই আমরা আপনার দৃষ্টি আকর্ষণ করছি ফাইনান্সিয়াল স্টেটমেন্টে খুবই স্পেসিফিক্যালি বলা দরকার। দি প্রবলেমস রেইজড বাই অনারেবল শ্রী সুব্রত মুখার্জি যদি ক্ল্যারিফাই না হয়, তাহলে ইট উইল প্রিসিপিটেইট এ কন্সটিটিউশনাল প্রবলেম। এই বিল এই ভাবে কখনোই হাউসে প্লেসড হতে পারে না এবং ডিসকাশড হতে পারে না। ফিনান্সিয়াল মেমোরেণ্ডামে বলতেই হবে আইদার উই ডু নট হ্যাভ এনি লায়েবিলিটি অথবা ক্যাটিগোরিক্যালি বলতে হবে—এই পরিমাণ টাকা খরচ হবে। আপনারা আমাদের ক্ল্যারিফিকেশন দিয়ে বলুন যে, এই বিল সঠিক, সঠিকভাবে প্লেসড হয়েছে এবং আলোচনা চলতে পারে—আমাদের রেফারেন্স দিয়ে দেখান। তা নাহলে এ জিনিস চলতে পারে না। স্যার, আমি আপনাকে অনুরোধ করছি কনস্টিটিউশনাল ক্রাইসিস অ্যাভয়েড করার জন্য আপনি সাংবিধানিক যে প্রশ্ন এখানে তোলা হয়েছে তা খতিয়ে দেখে, মূল্যায়ন করে—আপনি এখানে রেফারেন্স দিয়ে বুঝিয়ে বলুন যে, এই বিল ডিসকাশ হতে পারে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নটা মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় এবং মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া মহাশয় তুলেছেন সে প্রসঙ্গে আমি বলতে চাই যে, এ ধরনের নজির আমাদের বিধানসভায় আছে, ফাইনান্সিয়াল মেমোরেণ্ডামে সম্ভাব্য খরচ উল্লেখ করা যায়নি—কত টাকা খরচের সম্ভাবনা আছে, সেটা উল্লেখ করা যায়নি। এবং সেটা উল্লেখ না করেও এখানে বিল পাস হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জোর করে যদি বিল উত্থাপন করতে দিতে চান এবং আলোচনা করতে দিতে চান তাহলে তা আপনি পারেন। আমরা জানি অতীতে এই ভাবে বেআইনি জিনিস এখানে পাস করেছেন। তার নজির আছে। আমি শুধু মাননীয় মন্ত্রীর কাছে একটা অনুরোধই করব যে, আপনি এটাকে কোনও রকম প্রেসটিজের ব্যাপার মনে করবেন না। এটা সে রকম কোনও ব্যাপার নয়। আপনি বলছেন, আপনি বাজেটের পরে টাকা বরাদ্দ করবেন। কিন্তু আমাদের রুলস বলছে, মেমোরেণ্ডামের মধ্যেই আপনাকে টাকার উল্লেখ করতে হবে—পরে করবেন বলে বিল পাস করানো যায় না। বিল যখন প্লেস করবেন তখনই অ্যালং উইথ দি ফাইনান্সিয়াল মেমোরেণ্ডাম প্লেস করতে হবে।

এটা কনস্টিটিউশনাল প্রভিশন। পরে করবেন, বাজেটে টাকা দেবেন ইত্যাদি কথা এখানে ওঠে না। আপনারা জোর করে পাস করিয়ে নিতে চান, করে নিন। কিন্তু আইন অনুযায়ী এটা হয় না, হতে পারে না।

## RULING FROM CHAIR

**Mr. Deputy Speaker :** Mr. Subrata Mukherjee, please sit down. I am giving ruling. You submit your statement regarding the state financial memorandum and the validity of that Bill, But in the Rule 71 it has been provided that financial memorandum to be submitted and estimate to be given but in the Rule also it is said, please read Kaul and Sakdher, page 478, "if no financial memorandum is attached to a bill later at the consideration stage the Speaker holds that one is necessary. The financial memorandum has been permitted to be read out by the Minister of the House and in exceptional cases the rule regarding financial memorandum has been suspended in its application to the introduction of the Bill." So, in this regard I am suspending.

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ওঁরা যে প্রশ্নটা তুলেছেন সে প্রসঙ্গে আমি আমার বক্তব্য রাখার সময় নিশ্চয়ই বলতাম। যেহেতু প্রশ্নটা আগেই উঠেছে সেহেতু আগেই বলছি।

[2-50 – 3-00 p.m.]

**(নয়েজ)**

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় জানতে চেয়েছেন কি কারণে এখানে টাকার কথা উল্লেখ করিনি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** সেটা এখানে বলতে হবে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** উনি তো এখানে রুলিং দিয়েছেন।

**Mr. Deputy Speaker :** Let me hear him first. Let him say. He is the Minister-in-charge of the Department.

মিনিস্টার-ইন-চার্জ মিঃ মেহেবুব জাহেদিকে বলতে দিন। মিঃ মুখার্জি, আপনি বসুন। উনি বলছেন কেন এসটিমেট দিতে পারেননি। পরে দেবেন কিনা বলুন?

**(নয়েজ)**

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটা যেটা এখানে উপস্থাপিত করা হয়েছে সেটা বি.সি.কে.ভি.-র সঙ্গে ছিল, এর বাজেটের সঙ্গেই আছে। আমাদের বিশ্ববিদ্যালয় বিলের যে প্রস্তাব — সেই টাকাটা এর মধ্যে আছে। ঐ টাকাটা এর মধ্যে আসবে। সেটা আমি পরে দিয়ে দেব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি পরে এসটিমেট দিয়ে দেবেন। I am satisfied with his statement. He will submit the estimates at a later time.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার কাছে আমি জাস্টিস চাই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনার কি বলার আছে বলুন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বিলে ফিনান্সিয়াল মেমোরান্ডাম ইজ এ মাস্ট। এখানে ফিনান্সিয়াল মেমোরান্ডাম একটা প্যারায় দেওয়া হয়েছে। মাই কোয়েশ্চেন ইজ ফিনান্সিয়াল মেমোরান্ডাম কমপ্লিট অ্যান্ড ভ্যালিড হয় তখন, যখন সেখানে আদার লিখতে হয় — কোনও ফিনান্সিয়াল লায়াবিলিটি নেই অথবা ১ টাকা কিংবা ১০ টাকা আছে।

কিন্তু কি বলা হয়েছে, না, বলা হয়েছে যে, বিল পাস হয়ে যাওয়ার পর উনি অঙ্কটা ঠিক করবেন। এটা হয় না। উনি বললেন যে ইচ্ছা করলে স্পেশ্যাল কেসে অঙ্কটাকে উহ্য রাখতে পারেন। সেক্ষেত্রে স্পেশ্যাল কেসটা কি তা প্রিন্টেড হওয়া দরকার। এটা একটা স্ট্যাঞ্জার লিখে দিতে হবে যে, দিজ ইজ দি স্পেশ্যাল কেস। কিন্তু এটা করা হয়নি।

Therefore this memorandum is not a Financial Memorandum. This is our point of order.

**শ্রী আব্দুল মান্নান ঃ** ফিনান্সিয়াল মেমোরান্ডাম-এ বলা হয়েছে —

"After assessment of the amount, expenditure will be made after making provision in the budget".

স্যার, বাজেট কত অ্যালট করবে, কিনা করবে সেটা হচ্ছে আলাদা ব্যাপার। কিন্তু বিলটা এসেছে সেকেন্ড জানুয়ারি ১৯৯৫। তার আগেও অক্টোবর ১৯৯৪ এ অর্ডিন্যান্স হয়েছিল — অর্ডিন্যান্স নাম্বার (৬)। তরপরে হয়েছিল ডিসেম্বরে — অর্ডিন্যান্স নাম্বার (১১)। অর্ডিন্যান্স দুবার হয়েছে। আমরা ধরে নিচ্ছি যে অর্ডিন্যান্স জারির প্রয়োজন ছিল, সেই জন্যই জারি হয়েছে। তারপর সেকেন্ড জানুয়ারি থেকে এফেকটিভ হয়েছে। কিন্তু কোনও এক্সপেনডিচার স্টেটমেন্ট দিতে পারেননি। কেন পারেননি সেটা অন্তত আজকে মন্ত্রীদের বলা দরকার। মাননীয় মন্ত্রী উত্তর দিতে গিয়ে গুলিয়ে ফেললেন। বিলটা হাউসে ডিসকাশন করার পর আমরা দেখলাম যে এটা সম্পূর্ণ নতুন বিল। এটা কোনও অ্যামেন্ডমেন্ট বিল নয়। একটা নতুন অ্যাক্ট তৈরি হচ্ছে। অথচ উনি এটাকে বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়ের সঙ্গে এক করে

ফেললেন। বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়ে এই খরচ হয়েছে — এইভাবে উনি কনফিউসড হয়ে যে বক্তব্য রাখলেন তাতে আমার মনে হয়েছে মাননীয় মন্ত্রীমহাশয় উত্তর দিতে গিয়ে ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অফ অ্যানিমাল অ্যান্ড সাইন্সেস বিল ১৯৯৫ যেটা এনেছেন দুটো যে আলাদা, সেটা উনি বুঝতে পারছেন না। বাজেটে কত অ্যালট হবে — আলাদা ব্যাপার। কিন্তু এই বিলে দেখানো উচিত ছিল কত খরচ হবে। মাননীয় মন্ত্রী এই বিলটাকে ওর সঙ্গে এক করে দেখিয়ে দিলেন। ফলে আমরা কনফিউসড হয়ে যাচ্ছি। দুটো আলাদা বিল, নাকি একই বিল, সেটা একটু ক্লিয়ার করে দিন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** খুব স্বাভাবিক ভাবেই এই গুরুত্বপূর্ণ বিলের উপর মাননীয় সদস্য, আমাদের ডেপুটি লিডার সুব্রত মুখার্জি যে প্রশ্ন তুলেছেন তা নিয়ে বিতর্ক হচ্ছে এবং এটা খুবই স্বাভাবিক নিয়ম যে ফিনান্সিয়াল মেমোরান্ডামে সুব্রত মুখার্জির তোলা দুটি প্রশ্ন আইদার লাইবিলিটি নেই অথবা আছে যদি থাকে তাহলে ১০ পয়সা থেকে ১০ কোটি টাকা যাই থাকে লিখতে তা হবে। আমরা যখন এই বিতর্ক তুলেছি তখন উত্তরে সংশ্লিষ্ট মন্ত্রী বললেন যে, এই বিলটা তৈরি করার সময় বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়-এর সঙ্গে যেহেতু এই সাবজেক্ট জড়িত, সেহেতু আমরা ওর আর্থিক খরচখরচার সঙ্গে বাজেটে একে জড়াতে চাই। আমরা সেজন্য এখানে ইন্ডিকেট করতে পারিনি। এটা ওর অসুবিধা That cannot be taken as a Law. এটা কোনও বিরোধিতার বিষয় নয় কিন্তু এটা পবিত্র হাউসের আচরণ বিধি বা রুলস অ্যান্ড কন্ডাক্ট অফ দি হাউস এর প্রশ্ন। কনস্টিটিউশনাল প্রভিশন থেকে আমরা যদি বাইপাস এবং মাননীয় মন্ত্রী লিখিত এই বিলের যদি সঠিক উত্তর না পাই তাহলে একটা বিপজ্জনক অধ্যায় রচিত হবে। তাই আপনাকে অনুরোধ করছি।

As you are the highest custodian of this House and custodian of the constitutional provision.

আপনি বিষয়টাকে গুরুত্ব দিয়ে অনুধাবন করুন। দরকার হলে আজকে এই বিল বন্ধ রাখুন। আপনি সেইমত নির্দেশ দিন, যাতে মানসম্মান বজায় রেখে, এই হাউসের পবিত্রতা বজায় রেখে, সাংবিধানিক নিয়মকানুন বজায় রেখে, এটা আমরা আলোচনা করতে পারি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে বিলটি আজকে বিধানসভায় মাননীয় মন্ত্রী শ্রী মেহবুব জাহেদি মহাশয় উপস্থাপিত করেছেন, যে ফিনান্সিয়াল মেমোরান্ডাম নিয়ে যে প্রশ্ন মাননীয় সুব্রত মুখার্জি, ডাঃ মানস ভূঁইয়া এবং মাননীয় মান্নান সাহেব তুলেছেন আমার মনে হয় এই বিলে উল্লেখ করা আছে অ্যাট প্রোজেক্ট এগ্রিকালচার, টাকাটা পেশ করা হয়। এটা নিউ ইউনিভার্সিটি তৈরি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় তাঁর একটা রুলিংয়ে বলেছেন এগুলির ক্ষেত্রে একটা এক্সেপশন চলে যদি সেখানে যুক্তি সঙ্গত কারণ থাকে। এই যুক্তি সঙ্গত কারণটা এখানে বিশ্লেষণ করা হয়েছে। যে

পরিপ্রেক্ষিতে বিশ্ববিদ্যালয় তৈরি হয়েছে, দুটো ফ্যাকালটি, এই কৃষি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে ছিল। নূতন ফ্যাকালটি এখানে তৈরি হয়েছে। কৃষি বিদ্যালয়ের টাকা এগ্রিকালচার ডিপার্টমেন্টকে দেওয়া হত। এখন কতটা অ্যাসেট, কিংবা কত লায়াবিলিটি নূতন বিশ্ববিদ্যালয়ে বর্তাবে এখন সেটা স্থিরীকৃত হয়নি। সেটা স্থিরিকৃত হয়নি। সেটা স্থিরিকৃত হলে অ্যাকুরেট কত টাকা, লায়াবিলিটি কত সেটা স্থিরীকৃত হবে। বাজেট প্রভিশনে বলা হবে। জুলাই সেশন শুরু হবে তার আগে স্থির করে নেওয়া হবে কত টাকা লাগবে অ্যাপ্রকসিমেট, আমরা বিধানসভায় জানিয়ে দেব কি পরিপ্রেক্ষিতে এই টাকাটার অঙ্ক লেখা হয়নি। আমি মাননীয় সদস্যদের বোঝাবার জন্য বলছি কি পরিপ্রেক্ষিতে টাকার অঙ্কটা দেওয়া যায়নি। এখানে দেখেছেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তাঁর যে রুলিংটা দিলেন এটা এক্সেপশন আছে, এক্সেপশন এখানে বলে দেওয়া আছে। এখানে প্রিন্টেড আছে।

I think, this is sufficient ground to explain why the exact amount was not put here. This is sufficient ground.

**Shri Satya Sadhan Chakraborty :** Mr. Speaker, Sir, I don't know why is this controversy? Because in the Financial Memorandum, it has been expressly stated, very candidly that under the provision of the Bill, the amount will have to be released by the State Government to the University. But at this stage it is not possible to affirm the exact estimate of the Bill that will be needed by the new University for revenue and capital expenditure. After assessment of the amount, the expenditure will be made, and after making the provision to the Budget. I think, they have honestly stated that they did not want to mislead by providing imaginary figures and since they have expressly stated - candidly - that they cannot make any estimate of it, Hon'ble Speaker has permitted the Bill to be introduced. So I cannot understand why this cannot be taken up.

**Shri Subrata Mukherjee :** Mr. Satya Sadhan Babu has raised a new point. He categorically said that everthing is clear. He said — "at this stage". What is "at this stage", when the Bill is being introduced after ordinance. And they cannot mention 'the exact amount'.

Therefore, the Parliamentary language is 'approximate Budget and expenditure'. If you go through the other Bills, you will see the same, i.e., 'approximate'. Here, the Hon'ble Minister, he is in a mood to mention any approximate amount, but the mathematical amount must be mentioned here. Otherwise, the Financial Memorandum, this clause itself, is a wrong clause. That is my point. Therefore, when the Bill is intro-

duced, the Bill must be with a valid Financial Memorandum at this stage, and this stage is very important. Therefore, my point is not irrelevant at all. This is absolutely illegal and the Bill has been badly placed. Sir, this is not a Money Bill. So don't take it otherwise or make it a prestige issue. Take it with a sportsman's spirit. Give proper respect to the House and accept our proposal and withdraw the Bill today. Tomorrow you can take it up again. This is my submission, again and again.

## RULING FROM THE CHAIR

**Mr. Speaker :** Objection has been raised by the Hon'ble Member Subrata Mukherjee to the introduction of the Bill, the West Bengal University of Animal and Fishery Sciences Bill, 1995, being Bill No.8 of 1995. This objection should have been taken at the initial stages, when the Bill was being introduced at the point of time of its introduction. Unfortunately, the Hon'ble Member was not present at that time.

**... (Noise) ...**

... (**Shri Subrata Mukherjee :** I said I would speak at the third reading) ...

The third reading is the stage when the Bill has already been introduced and moved.

**... (Noise) ...**

Please have some patience. Let us examine it in a dispassionate way. It's no use getting lost. Unfortunately, the Hon'ble Member Mr. Mukherjee chose not to raise any objection at that stage, i.e., at the time of introduction. We have passed that stage. Now the motion for consideration has also been moved by the Hon'ble Minister concerned.

Now, take for argument's sake that the objection was taken up at the relevant point of time. We have to see how far the argument is valid and teneable.

Rule 71 of our Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly provides — "A Bill involving expenditure shall be accompanied by a financial memorandum which shall invite particular attention to the clauses involving expenditure and

shall also give an estimate of the recurring and non-recurring expenditure involved in case the Bill is passed into law'. Sub-rule (2) of the same rule reads as follows :

'Clauses or provisions in Bills involving expenditure from public funds shall be printed in thick type or in italics :' proviso to the rule reads — 'Provided that where a clause in a Bill involving expenditure is not printed in thick type or in italics, the speaker may permit the member in charge of the Bill to bring such clauses to the notice of the House'.

Now we have a Financial Memorandum to the Bill which reads as follows : "The West Bengal University of Animal and Fishery Sciences Ordinance, 1994, was promulgated to establish a University of Animal and Fishery Sciences. At present, funds are released by the Agriculture Department of the State Government to meet the expenses of both the Faculties of Agriculture, and the Veterinary and Animal Sciences under the Bidhan Chandra Krishi Viswavidyalaya.

Under the provisions of this Bill, funds will have to be released by the State Government to the University. But at this stage, it is not possible to form an exact estimate of the funds that will be needed by the new University for revenue and capital expenditure.

After assessment of the amount, expenditure will be made after making provision in the budget.

Now the question that arises here is that there are two technicalities contemplated. One is whether the provisions in the Bill involving expenditure have been printed in bold letters or italics — parts which are relevant, relating to expenditure. the money that is supposed to be spent? And the other part is that, a detailed memorandum/statement should be given showing the amount of proposed expenditure if the Bill is passed into law and put into effect.

[3-10 - 3-20 p.m.]

Going through this Bill I find that no part of this Bill is printed in bold type or in italics other than the heads of the various chapters. In the Financial Memorandum the Minister-in-charge has expressed his difficulty to give an exact and correct amount which is likely to be expended at this point of time. Mr. Subrata Mukherjee, Mr. Abdul Mannan and Dr. Manas Bhunia have very forcefully argued on this

point. I find there is some validity in their argument, not entirely without reason. There is some validity in their argument because Members are supposed to know how much amount of money the Government is likely to spend through the Bill when it would be put into effect, put into law. All Members are entitled to know what would be the expected amount of public exchequer involve in it. But there are times when the Government is not in a position to let know the Members as to what exact and correct amount is involved in a Bill. I come across two clauses in particular which lend the view to the main idea. First you take clause 36. — Transfer of Faculty to University. It contemplates a division of the existing Bidhan Chandra Krishi Viswavidyalaya. And again you see clause 39 — Division of assets and transfer of teachers and non. teaching staff of the Bidhan Chandra Krishi Viswavidyalaya. Both these clauses will give one the idea that there are certain existing assets of one university which will be transferred, divided to another new university and because of this the Government at this point of time is not in a position to make a correct assessment as to what amount is likely to be spent. It may take some time to come to a conclusion. The Minister-in-charge has reasonably stated that the exact assessment will be done later on. Under this requirement he sought permission and I am inclined to give that permission. As such the argument of Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan and Dr. Manas Bhunia are rejected. But I caution the Ministers that in future when Bills are to be introduced they must be more careful in bringing the Bills. There is Legislative Department. The Bills should properly be vetted by the Legislative Department so that the technical loopholes may be covered. I also request the Minister that he should circulate a letter within a week or then days from the date of passing the Bill amongst the Members on the proposed expenditure which is likely to be incurred after the Bill is put into effect, after the Bill is put into law. Thats all.

Now, I call upon Shri Abdul Mannan.

শ্রী আব্দুল মান্নান ঃ মাননীয় স্পিকার স্যার, আপনাকে ধন্যবাদ যে আপনি অন্তত শুনলেন। আমরা এটা নিয়ে মন্ত্রীসভার পতন চাইনি, মন্ত্রীরা যেভাবে করছেন সেটার সংশোধন করতে চেয়েছিলাম। রুলিং এর মাধ্যমে আপনি যেভাবে মন্ত্রীদের কসাস করেছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ।

আমাদের মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় এই 'দি ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি

অফ অ্যানিমাল অ্যান্ড ফিশারি সায়েন্সেস বিল, ১৯৯৫' সম্পর্কে আগেই বলেছেন যে, এটা নতুন বিল এবং একটা নতুন ইউনিভার্সিটিও, তাই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দেওয়া হোক। সেটা করা হলে আমরা তিন সপ্তাহ বা এক মাস পরে বিলটা নিয়ে আলোচনা করতে পারতাম, কারণ আগামী ২৯শে এপ্রিল পর্যন্ত হাউস চলবে। তাতে ভালই হত, কারণ সেটা করা হলে বিলের মধ্যে বর্তমানে যে ত্রুটি-বিচ্যুতি রয়েছে সেটা সংশোধন করবার সুযোগ আমরা পেতাম। কিন্তু আমরা জানি, আমরা যেটাই বলি না কেন সেটা টার্ণ-ডাউন করা হবে, মন্ত্রী মহাশয়ও আমাদের এই সিলেক্ট কমিটিতে পাঠাবার দাবি মানবেন না। আমি যে স্ট্যাট্যুটরি রেজলিউশন দিয়েছিলাম, দুর্ভাগ্যবশত সময় মতো আমি না আসতে পারায় সেটা মুভ করতে পারিনি। আপনি ১৯৯৪ সালের অক্টোবর মাসে একটি অর্ডিনান্স জারি করেছিলেন এবং তারপর ৩০শে ডিসেম্বর, ১৯৯৪ তারিখে আবার একটি অর্ডিনান্স জারি করলেন আগের অর্ডিনান্সকে রিপিট করে। তখন বলেছিলেন যে এটা ৭ই জানুয়ারি, ১৯৯৫ থেকে এফেকটিভ হবে। কিন্তু সেটা কি তৈরি হয়েছে? আর সেটা যদি হয়ে থাকে তাহলে কে তার ভাইস-চ্যান্সেলর? দুদুটি অর্ডিনান্স জারি করতে হল, কিন্তু আজ পর্যন্ত ভাইস-চ্যান্সেলর এবং রেজিস্টার অ্যাপয়েন্ট করতে পারলেন না বা ফ্যাকাল্টি ঘোষণা করতে পারলেন না। কাজেই দেখা যাচ্ছে, অর্ডিনান্স জারি করবার কোনও প্রয়োজন ছিল না, কিন্তু সেটা করেছেন। তারজন্য এই কয় মাসে কত ফিনান্সিয়াল এক্সপেন্ডিচার হয়েছে সেটা জানা দরকার যেহেতু সেটা সেকেন্ড জানুয়ারি থেকে এফেকটিভ হয়েছে। তাই আজকে ২২শে মার্চ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে সেটা বলুন। একটি বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করবার জন্য আইন পাস না করে অর্ডিনান্সের সাহায্য নিয়েছিলেন, কিন্তু সেই বিশ্ববিদ্যালয়ের কোনও অস্তিত্ব কিন্তু দেখতে পেলাম না। শুধুমাত্র ফিনান্সিয়াল মেমোরেন্ডামেতেই নয়, এর প্রতিটি ক্ষেত্রে পরিণত বুদ্ধির অভাব দেখা যাচ্ছে। আপনারা সেল্ফ-কন্ট্রাডিক্টরি অনেক কথা বলেছেন। ১৯৮৩ সালের আপনারা ঘোষণা করেছিলেন যে, —

Veterionary teaching will be shifted to Mohanpur, as per thread-bare decision between the I.C.R., State Government and Vidhan Chandra Krishi Viswa Vidyalaya. Government sanctioned Rs. 7 lakhs to meet the expenditure for shifting and that the shifting was completed.

কিন্তু আপনাদের গভর্নমেন্ট পলিসি কেন চেঞ্জ করলেন সেটা জবাবি ভাষণে নিশ্চয়ই বলবেন। আপনারা ৭ লক্ষ টাকা মোহনপুরে এই ইউনিভার্সিটির জন্য দিয়েছিলেন। আপনি তখন মন্ত্রী ছিলেন না, কিন্তু সেই সময় যিনি এই বিভাগের মন্ত্রী ছিলেন তিনি বলেছিলেন যে, শিফটিং-এর জন্য ৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে। কিন্তু আজকে আবার সেই পলিসি চেঞ্জ করলেন। ১৯৮৩ সালে মহামান্য হাইকোর্টে গিয়ে শ্রী সোমনাথ চ্যাটার্জি, স্নেহাংশু আচার্য, নরনারায়ণ গুপ্ত এবং আইনজ্ঞ এ.পি.চ্যাটার্জি স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে বলেছিলেন যে, গভর্নমেন্ট পলিসি —

Veterinary education campaign has been shifted to Mohanpur campus. Vidhan Chandra Krishi Viswa Vidyalaya and State Government will release necessary fund in this regard.

আজকে এগুলো জানতে হবে। কাজেই আজকে হঠাৎ গভর্নমেন্টের পলিসি চেঞ্জের কারণটা, কি হল সেটা জানাতে হবে। আজকে যে বিল এনেছেন তার উপর আমরা কতগুলো অ্যামেন্ডমেন্ট এনেছি। আপনি যদি ক্লজ-৭ দেখেন, সেখানে আমরা বিশ্ববিদ্যালয় প্রো-ভাইস চ্যান্সেলর অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে, কিন্তু এখানে প্রো-ভাইসচ্যান্সেলর অ্যাপয়েন্টমেন্ট দেবার কোনও প্রভিশন রাখেননি। সেখানে আপনি বলেছেন যে, যদি ভাইস-চ্যান্সেলর ছুটিতে যান তখন মিনিস্টারের সঙ্গে কথা বলে প্রো-ভাইসচ্যান্সেলর অস্থায়ী ভাবে নিয়োগ করবেন। কিন্তু এখানে সরাসরি প্রো-ভাইস চ্যান্সেলরকে অ্যাপয়েন্টমেন্ট দেবার প্রভিশন কেন রাখবেন না?

[3-20 – 3-30 p.m.]

প্রথমত আপনারা ভাইস-চ্যান্সেলার অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে এমন একটা গোলমেলে ব্যাপার করে রেখেছেন যাতে ব্যাপারটা পরিষ্কার হচ্ছে না। বলেছেন সিম্পিল মেজরিটি ভোটে ঠিক করবেন। তিন জনের নামের প্যানেল, সিম্পিল মেজরিটি ভোটে ঠিক হবে। তার থেকে যদি সেখানে আপনি বলতেন যে প্রোপোরশনাল রিপ্রেজেনটেশন বাই মিন্স অফ দি সিঙ্গল ট্রান্সফারেবেল ভোট, তাহলে না হয় এক হত। ক্লজ ৯-এ আপনি বলেছেন ভাইস-চ্যান্সেলার Shall be appointed by the Chancellor in consultation with the Ministers এই ইন কন্সালটেশন উইথ দি মিনিস্টারস, এখানে আমাদের আপত্তি আছে। ২ জন মন্ত্রী এখন আছেন, আপনি এবং কিরণময় নন্দ বাবু। ক্লজ ২-তে আপনি বলেছেন ২ জন মন্ত্রীর কথা। পরবর্তীকালে ৩ জন মন্ত্রী হতে পারেন, আর একজন স্টেট মিনিস্টার হতে পারেন। গভর্নর কি ৫-৬ জন মন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন? গর্ভনর কি টোটাল ক্যাবিনেট কিংবা হাফ অফ দি ক্যাবিনেটের সঙ্গে আলোচনা করবেন? আপনি একজনকে ঠিক করুন। চিফ মিনিস্টারের সঙ্গে আলোচনা করুন, তাতে আমাদের আপত্তি নেই। লিডার অফ দি অপোজিশনের সঙ্গে আলোচনা না করুন, আমাদের আপত্তি নেই বলেছেন গভর্নর ইন কন্সালটেশন উইথ দি মিনিস্টাস, ঠিক করবেন। এই ক্ষেত্রে শুধু চিফ মিনিস্টারকে দায়িত্ব দিন, শুধু তাঁর সঙ্গে তিনি কথা বলবেন। এখন দুজন মন্ত্রী আছেন, পরে রাষ্ট্রমন্ত্রী হতে পারেন, উপরাষ্ট্রমন্ত্রী হতে পারেন এবং ওই ডিপার্টমেন্টের আরও বিভাগীয় মন্ত্রী হতে পারেন, অনেক মন্ত্রী হতে পারেন, আপনাদের শরিক দলকে সন্তুষ্ট রাখতে আরও মন্ত্রী বাড়াতে পারেন। সেই ক্ষেত্রে গভর্নর কি সমস্ত মন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন? এটা ঠিক নয়। এখানে কন্ট্রাডিকশন থাকলেও মন্ত্রীকে এক সঙ্গে বলতে হবে। আপনি এখানে শুধু চিফ মিনিস্টারের কথা বলুন তাহলে ভাল হয়। সিম্পিল মেজরিটির ব্যাপারে যেটা বলেছেন সেটা প্রোপোরশনেটলি করতে হবে যাতে একতরফা না হয়, প্যানেল করতে গিয়ে একতরফা না হয়। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যেমন সন্তোষ

ভট্টাচার্য মহাশয় এসে গিয়েছিলেন সিঙ্গল ট্রান্সফার ভোটে, যার ফলে তাঁর নাম এসে গিয়েছিল এবং রাজ্যপাল তাঁকেই করে দিয়েছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ধাক্কা খাওয়ার পর গভর্নরের হাত-পা বেঁধে দেওয়ার জন্য আপনারা একতরফা ভাবে সিম্পল ভোটের কথা বলেছেন। এখানে আমাদের আপত্তি আছে। ক্লজ ৯(২)-তে যেটা বলেছেন সেটা কন্ট্রাডিক্টরি। এখানে বলেছেন, এলিজেবেল ফর রি-অ্যাপয়েন্টমেন্ট ফর এ ফারদার পিরিয়ড অফ ফোর ইয়ার। তাকে এমপ্যানেল্ড হয়ে আসতে হবে, উইদাউট এমপ্যানেল্ড রি-অ্যাপয়েন্টমেন্ট হবে সেটাকে ক্লিয়ার বলা হচ্ছে না। ৪ বছর বাদে হি ইজ এলিজেবেল ফর রি-অ্যাপয়েন্টমেন্ট হবে, ৮ বছর দেওয়া যাবে। তার রি-এমপ্যানেল্ড হয়ে আসা উচিত সেটা বলছেন না।, এই ব্যাখ্যা থেকে এটা বোঝা যাচ্ছে না। রি-অ্যাপয়েন্টমেন্ট ফ্রম দি প্যানেল বা রি-অ্যাপয়েন্টমেন্ট ফ্রম সুয়োমটো এটা ক্লিয়ার নয়। এখানে আমরা এটা ক্লিয়ার চাই। তারপর আপনি এখানে বলেছেন ভাইস-চ্যান্সেলার রিটায়ারমেন্ট করবে ৬৫ বছরে। এখানে কি রকম কন্ট্রাডিক্টরি স্টেটমেন্ট করেছেন দেখুন। কান্তিবাবু এখানে বসে আছেন, সত্যসাধন বাবু এখানে বসে আছেন, ওনারা শিক্ষকদের ৬০ বছরের বেশি চাকুরি করা যাবে না বলেছেন। একজন শিক্ষক যদি ৬০ বছরের বেশি চাকুরি করতে না পারে তাহলে একজন ভাইস-চ্যান্সেলার কি করে ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরি করবেন? একজন ভাইস-চ্যান্সেলারের দায়িত্ব অনেক, একজন শিক্ষকের চেয়ে অনেক বেশি দায়িত্ব। এখানে মন্ত্রী মহাশয়, তাঁর নিজের সরকারের যে নীতি তাকে কন্ট্রাডিক্ট করেছেন। আপনারা ৬০ বছর ঠিক করেছেন, এখানে কেন ৬০ বছর হবে না? আসলে এখানে আপনি ৬৫ বছর করে বোঝাতে চাইছেন যে কান্তি বাবুর চেয়ে আপনার ক্ষমতা বেশি। কান্তি বাবু ৬০ বছর করেছেন, আপনি ৬৫ বছর করতে যাচ্ছেন। সেই জন্য শিক্ষকদের ৬৫ বছর করুন, তাহলে ভাইস-চ্যান্সেলারের ৬৫ বছর থাকবে। আরও কতকগুলি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। এই যে কাউন্সিলের কথা বলা হয়েছে এই কাউন্সিল কাদের নিয়ে হবে? ক্লজ ১৮-তে এই কথা বলা আছে। কিছু এক্স-অফিসার মেম্বার থাকবেন, ইলেক্টেড টিচার্স রিপ্রেজেনটিটিভ থাকবেন। আমি আগেই বলেছিলাম এম.এল.এ.-দের কোটা বাড়িয়ে দিন। আপনি কিছু এম.এল.এ.-দের এখানে রেখে দিন এবারে আপনি এখানে ৩ জন এম.এল.এ. নিন। আপনাদের দলের এম.এল.এ. রাখুন আমাদের আপত্তি নেই। আমাদের যদি দয়া করে দেন তো দেবেন। বিরোধী দলের এম.এল.এ.-তো রাখেন না। তা যাই হোক ৩ জন এম.এল.এ. রাখুন। একজনের জায়গায় ৩ জন বলছি। আর একটা জায়গায় বলেছেন — Three Members from farmers or producers nominated by the State Government. এই ফারমার্স অর প্রডিউসার্স কারা? দেখা যাবে মেহেবুব জাহেদি মহাশয় বর্ধমানের দুজন চাষীর নাম দিয়ে দিলেন যারা জমির ধারে পাশে যায় না। আর প্রডিউসার্স হচ্ছে তারা যাদের কলকাতায় বাড়ি, সল্ট লেকে বাড়ি বা বালিগঞ্জে বাড়ি।

এরকম না দেওয়ার জন্য আপনারা করেন না। ফারমারস, অরগানাইজেশন যেসব আছে, সেইগুলো থেকে নিন না। এটাই বলছি, ৩ এর জায়গায় ৫ করুন, তাতে আপত্তি

নেই। কিন্তু পলিটিক্যাল পার্টির যে সমস্ত রেকগনাইজড অর্গানাইজেশন আছে, তাদের মধ্যে থেকে যদি নেন, তাহলে তার মধ্যে লিবারেল অ্যাটিচ্যুড এসে যাবে। না হলে তো সব কিছুতেই, সোশ্যাল ওয়েলফেয়ার অর্গানাইজেশন থেকে আরম্ভ করে সব কিছুতেই দলের লোক ছাড়া কিছু নেন না। সোশ্যাল ওয়েলফেয়ারে ভোট করে আপনাদের দলের মহিলা সংগঠনগুলোকে নিয়েছেন। এইগুলো যদি বন্ধ করেন, তাহলে লিডার অফ দি অপজিশনের সঙ্গে কথা বলুন। লিডার অফ দি হাউসকে কিছু কিছু ক্ষেত্রে প্রপোজাল দিয়েছি। সেখানে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে কথা বলিনি, বলেছি আরও স্মুথলি যাতে বিলটাকে ইন্ট্রোডিউস করা যায়। ইউনিভার্সিটি ডেভেলপমেন্টের ব্যাপারে কনফিউশন ক্রিয়েট না এসে লিডার অফ দি অপজিশনকে গুরুত্ব দিয়েছি, চিফ মিনিস্টারকে বলেছি। বেশির ভাগ ক্ষেত্রেই দেখছি আপনারা বায়াস। বায়াস না হয়ে লিডার অফ দি অপজিশনের সঙ্গে কথা বলুন। মাননীয় মন্ত্রী মহাশয় বিলটা নিয়ে আসার সময় আরও কতগুলো অ্যামেন্ডমেন্ট দিয়েছি, যেগুলো পরে মুভ করার সময় বিস্তারিত বলব। প্রো.ভি.সি.-র ব্যাপার নিয়ে চিন্তা করুন। যদি প্রো.ভি.সি. অ্যাপয়েন্টমেন্টের কথা চিন্তা না করেন তাহলে অ্যাপয়েন্টমেন্ট কাকে দেবেন। রেজিস্টার বলছেন, সেইগুলো কাকে দেবেন? রুলস করার সময় বলবেন তার কি ফাংশন, কি ডিউটি থাকবে। আপনার জবাবি ভাষণে এটা পরিষ্কার করে বলবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অফ অ্যানিমাল অ্যান্ড ফিশারি সায়েন্স বিল, ১৯৯৫, যেটা এনেছেন, তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। কংগ্রেসের বন্ধুরা এটাকে সমর্থন করেও পরবর্তীকালে তাদের মাথায় এল যদি গন্ডগোল করা যায়। বামফ্রন্ট সরকার সব কাজ ভালো করছেন, এটা স্বীকার করতে ওদের কষ্ট হচ্ছে। এখন যদি এটাকে কয়েক মাস, কয়েক বছর আটকে রাখা যায়, ভোট পর্যন্ত আটকে রাখা যায় কি না, তারই চেষ্টা করছেন। এটা না হলেও ভোটে হেরফের হবে বলে আমি মনে করি না।

যা হোক, আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জানাই তিনি এরকম একটা বিল এনেছেন। সারা ভারতবর্ষে মাদ্রাজ ছাড়া এরকম ইউনিভার্সিটি ছিল না, এখানে তিনি করেছেন। মানুষ নিয়ে আমরা খুব চিন্তা-ভাবনা করি, কিন্তু কৃষি ও প্রাণী-সম্পদ নিয়ে আমরা সেরকম করছি না, তার যে উপযুক্ততা এবং প্রয়োজনীয়তা, সেটা আমরা ভালো ভাবে ঠিক ভাবে তুলে দেখাতে পারিনি। তুলে দেখাতে পারিনি বলে নেগলেক্ট হচ্ছে। মাননীয় মন্ত্রী মহোদয় সেটাকে অনেক উঁচুতে আনবার চেষ্টা করেছেন সেজন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। পশ্চিমবঙ্গে, তথা সারা ভারতবর্ষে তিনি দৃষ্টান্ত স্থাপন করেছেন। তিনি গ্রাম থেকে এসেছেন বলেই এর প্রয়োজনীয়তা অনুভব করেছেন।

একটা জিনিসের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমরা এখানে যতগুলো ইউনিভার্সিটি

করেছি, সবগুলোকেই কোট করেছি। এখানে আপনারা কাউন্সিল বলছেন। সাধারণ ভাবে আমরা দেখি যে, পশুর ডাক্তারের চেয়ে মানুষের ডাক্তারের মূল্য বেশি। গরুর ডাক্তার এলে গ্রামে একটু তাচ্ছিল্য ভাবে তাকায়।

[3-30 – 3-40 p.m.]

এই যে ইউনিভার্সিটি আমরা করছি, এখানে সব জায়গায় কাউন্সিল বলা হয়েছে, কোট এর কথা বলা হয়নি। তার ফলে মনে হবে যে এই ইউনিভার্সিটির গুরুত্ব কিছুটা কমে গেল। এটি ওঁকে বিবেচনা করার জন্য বলছি। কারণ এটি না করলে সকলেই ভাববে এটি সেকেন্ড ক্লাস ইউনিভার্সিটি। মানুষের ইউনিভার্সিটিটা ফার্স্ট ক্লাস এবং এটি প্রাণী সংক্রান্ত ইউনিভার্সিটি সেজন্য এটি সেকেন্ড ক্লাস। এই রকম একটি ধারণা মানুষের মধ্যে আসতে পারে যে যেহেতু এটি গরুর ব্যাপার, সেজন্য এর গুরুত্ব অনেকাংশে কম। কিন্তু এর গুরুত্ব কোনও অংশেই কম নয় — মাছ, দুধ ইত্যাদি এর মধ্যে আছে। আজকে দুধের যতটুকু উন্নতি হয়েছে সারা ভারতবর্ষে, সেই তুলনায় পশ্চিমবঙ্গে আমরা পিছিয়ে গিয়েছি। এখন শঙ্করায়ণ করে এগোনোর চেষ্টা হচ্ছে, আলট্রা হাই ট্রিটমেন্ট পদ্ধতির আশ্রয় নিয়ে দুধের ক্ষেত্রে অনেক উন্নতি হয়েছে। আমরা সেইভাবে যাই নি। মৎস্যমন্ত্রী আটবার প্রাইজ নিয়ে এসেছেন। সেজন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমার মনে হয়, প্রাণী সম্পদের যে গুরুত্ব আছে তা পেতে গেলে এই ইউনিভার্সিটির নাম কোট না করার ফলে স্বাভাবিকভাবেই মনে হবে এটি সেকেন্ড ক্লাস ইউনিভার্সিটি। এই বিষয়ে বিবেচনা করে দেখার জন্য আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। এই বিলের প্রতি সকলেরই সমর্থন আছে, কংগ্রেস থেকেও ওঁরা সমর্থন করেছেন। আমরা ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে দেখেছি যে মেডিক্যাল কলেজে ছাত্র ভর্তির ব্যাপারে জেলাওয়ারি একটা কোটা ছিল। যে কোনও কারণেই হোক পরে এটি উঠিয়ে দেওয়া হয়েছে। তার ফলে গ্রামের ছেলেরা ভর্তি হতে পারে না। সব থেকে ভাল সুযোগ পায় কলকাতা এবং দক্ষিণবঙ্গের ছাত্ররা। ছাত্রদের এতে কোনও দোষ নেই। গ্রামের ছাত্রদের ল্যাবোরেটরির সুযোগ নেই, উত্তরবঙ্গের ছাত্রদের সেই সুযোগ নেই। কলকাতার সেন্ট জেভিয়ার্স-এ ছাত্রদের যে সুযোগ আছে, অন্য জায়গায় তা নেই। তার ফলে সেখানকার ছাত্ররা কম্পিটিশনে পারে না। আমাদের টাকাতে মেডিক্যাল কলেজে পড়ে ছাত্ররা পাশ করেন। প্রতিদিনই প্রায় মন্ত্রী বলছেন যে পাশ করে তারা গ্রামে যাচ্ছে না। এই ইউনিভার্সিটিতে যদি সেই অবস্থা দেখা দেয়, গ্রামের ছেলে, চাষীর ছেলে, যারা উত্তরবঙ্গের ছেলে তারা যদি এখানে ভর্তির সুযোগ না পায়, শুধু শহরের বাবুরা যদি সুযোগ পায়, তাহলে দেখা যাবে যে পাশ করার পর তাঁরা গ্রামে যাবেন না বা গ্রামে গিয়ে চলে আসবেন। দ্বিতীয়ত, আমরা দেখছি যে ছেলেরা মেডিক্যাল কলেজে যারা পড়াশুনা করে তাদের গ্রামের লোকেদের সঙ্গে যোগাযোগ থাকে না। অধ্যক্ষ মহাশয়ের কেন্দ্র আমডাঙ্গায় রুর‍্যাল ট্রেনিংয়ের ব্যবস্থা আছে। মাস্টার মহাশয়রা সেখানে যাবেন, গ্রামের লোকেদের সঙ্গে পরিচিত হবেন — আমার বক্তব্য হচ্ছে, গ্রামের লোকেদের সঙ্গে তাঁদের যেন যোগ থাকে। এখানে একজন ছাত্র বেলগাছিয়াতে পড়লেন, আর গরুর পায়ে যে ঘা হয় তা

কাগজে পড়লেন, কিন্তু তা দেখলেন না, এই রকম যেন না হয়। গ্রামের লোকেদের সঙ্গে যদি যোগ থাকে তাহলে ভাল হয়। এটি দেখার জন্য আমি অনুরোধ করছি। উত্তরবঙ্গ সব থেকে পিছিয়ে পড়া এলাকা। সেখানকার ছাত্ররা এখানে ভর্তির সুযোগ পাবে না, এটি ধরে নিচ্ছি যে কম্পিটিশনের মাধ্যমে তারা পারবে না। সেজন্য ভর্তির ব্যাপারে যদি একটা কোটা করে দেন, যাদের চাষীর সঙ্গে, চাষীর বাড়ির সঙ্গে সম্পর্ক আছে, তাহলে ভাল হয়। তাদের ভর্তি হওয়ার সুযোগ দিতে হবে।

বড়বড় অফিসার থাকার দরকার এবং গ্রামের চাষীদের বেশি করে সুযোগ দিতে হবে এই কথাই আমি আবেদন করছি। আরেকটি কথা বলছি ৩ জন লোককে যে ফার্মার থেকে নেওয়া হবে তাতে একজনকে অন্তত উত্তরবঙ্গ থেকে নেওয়া হোক। এটা যাতে কম্পালসারি কনভেনশন করা হয়, আইন করা হয় সেটা দেখার দরকার। Three members from farmers or producers nominated by the State Government. এই কথা বলে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাভাবিক ভাবেই মাননীয় অধ্যক্ষের রুলসের উপরে আমাদের কোনও বিতর্কে জড়িত হয়ে পড়া উচিত নয়। এই রুলসের উপরে যেহেতু কিছু বলা যাবে না সেই কারণে আমি বলছি যে, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরকে ঠিকমতো চালাতে পারছেন না, ঢিলে ঢালাভাবে চালাচ্ছেন। এই দপ্তরের মাথায় বুরোক্র্যাটরা যারা বসে আছেন তারাই এই বিল ড্রাফট করে দিচ্ছেন। তারা যে কতবড় অপদার্থ যারজন্য এই দপ্তর ছিন্নভিন্ন হয়ে পড়েছে এবং আজকে এই অবস্থাতে এসে দাঁড়িয়েছে। আমার সামান্য পরিষদীয় জীবনের অভিজ্ঞতায় এই ধরনের প্রবলেম এবং ক্রাইসিস এর আগে কখনও ঘটেনি, এই প্রথম দেখলাম। So, you must take care of your bureaucrats who are running the Department. সারা পশ্চিমবঙ্গে আপনার দপ্তরের সুনাম তো খুব বেড়েছে, সুতরাং সেই পরিপ্রেক্ষিতেই বলা দরকার যে অন্তত সংসদীয় নীতি এবং সামান্যটুকু মর্যাদা ওই উচ্ছৃঙ্খল অফিসারদের থাকার দরকার। আপনি ওদের সংযত করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের উদ্দেশ্য নিশ্চয় ভাল, কিন্তু অবৈজ্ঞানিক চিন্তাধারা এবং সঠিক মূল্যায়ন ভিত্তির প্রতিফলন এবং তার পরিকল্পনা আমরা ছত্রে ছত্রে এই বিলের মধ্যে পেলাম না। আমাদের রাজ্যে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় একটা গর্বের এবং স্বপ্নের বিষয়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে, এই বিশ্ববিদ্যালয়ের অধীনে যে স্পেশ্যাল ফ্যাকালটি, ভেটেরিনারি আছে সেটা ধুঁকছে। সেখানে ছাত্র থাকার জায়গা নেই, ছাত্রীরা ওখানে থাকতে না পেরে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। ১৯৮৩ সালে মহামান্য কোর্টের কাছে সোমনাথ চট্টোপাধ্যায় এবং নরনারায়ণ গুপ্ত কমিটমেন্ট করে বলেছিলেন যে এরজন্য উপযুক্ত টাকা বরাদ্দ করবেন। সরকারিপক্ষ থেকে তাই সঠিকভাবে এটা চালু হয়েছে যে প্রাণীকে আজকে সম্পদ হিসাবে গ্রহণ করা হয়েছে, তাকে মানবের মতো মনে করা হয়েছে। তাই আজকে প্রাণী সম্পদ দপ্তরের সঙ্গে যুক্ত হয়েছে মৎস্য দপ্তর। যে কিরণময় নন্দের মৎস্য দপ্তর আমাদের একটা

গর্বের বিষয় ছিল আজকে তার অবস্থা কি। এখানে যত সব নন্দীভৃঙ্গীর কাজ চলছে যারজন্য আজকে ভরাডুবি হয়েছে। ৮ বার কিরণ বাবু মাছের জন্য পুরস্কার নিয়ে এসেছেন, এটা খুব ভাল কিন্তু দুঃখের িষয় যে, আমাদের এখানে রায়পুর এবং অন্ধ্রপ্রদেশ ছাড়া বাংলার বাঙালিদের মাছ ভাত খাওয়ার উপায় নেই। রায়পুর এবং অন্ধ্রের লরি না এলে বাঙালিরা এখানে মাছ খেতে পেত না।

[3-40 – 3-50 p.m.]

এই ইতিহাস কেউ বলল না। তেমনি মাননীয় মন্ত্রী মহাশয়, বিল এনেছেন, ভেটেনারি সায়েন্সের কথা বলা হচ্ছে। কিন্তু বর্তমান পরিকাঠামোয় ওখানে যে পরিস্থিতি তার মূল্যায়ন করা হয়েছে? ওঁরা ফিনান্সিয়াল মেমরেণ্ডাম তৈরি করতে পারেনি। এস্টিমেট, ফিনান্সিয়াল লে আউট করতে পারেনি। অর্ডিনেন্স চালু হলে তাঁরা বলেছেন, ২-রা জানুয়ারি থেকে এই বিল ইমপ্লিমেন্টেড হবে উইথ রেট্রসপেকটিভ এফেক্ট। সবই ঠিক আছে। কিন্তু এখানে যে কাঠামো আমাদের আছে তার জন্য কি করছেন। অতীত ইতিহাস কলঙ্কময়, বর্তমানও ভাল নয়। বর্তমান ইতিহাসের উপর ভিত্তি করেই ভবিষ্যৎ। বর্তমানই যখন ভাঙ্গা-চোরা তখন ভবিষ্যৎ কোন দিকে যাবে। এই বিল সেদিকে কোনও নির্দেশ করতে পারেনি। এতে আমাদের আপত্তি আছে। সেইজন্য এই কলেজ, ইনস্টিটিউশন সম্বন্ধে যে বিল তাতে ভেটেরিনারি সায়েন্স-এর উপর যে সাবজেক্ট সেটার ক্যাটাগরি বলা হয়নি। আজকে গুজরাট এই প্রাণীসম্পদ নিয়ে বহু দূর পৌঁছে গেছে। হরিয়ানা, পাঞ্জাব তো রীতিমতো বিপ্লব ঘটিয়ে ফেলেছে। আর আমাদের পশ্চিমবাংলা ধুকছে; ১ লিটার দুধ দিতে পারছে না। গোপিবল্লভপুরের আদিবাসী ছেলেরা কি দুধ পাচ্ছে? মেহেবুব জাহেদী মহাশয়ের গ্রামের লোকেরা কি দুধ পাচ্ছে? অথচ এর অভাব নেই। দিনের পর দিন এটা একটা বিপজ্জনক মানুষদের আখড়ায় পরিণত হচ্ছে। সঠিক কোনও বৈজ্ঞানিক রূপরেখা না থাকার ফলে এটা হচ্ছে। তবে আমরা আশাবাদী, আমরা স্বপ্ন দেখব। বিভিন্ন বিশ্ব-বিদ্যালয় তার বিভিন্ন শাখা-প্রশাখা নিয়ে ফুলে-ফলে ভরে উঠবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমরা এব্যাপারে সন্দিহান। এর বিরোধিতা করার কিছু নেই। তবে যে জায়গাগুলি দেখা দরকার সে সম্বন্ধে কিছু বললাম। এই বিশ্ব-বিদ্যালয় পূর্ণাঙ্গ রূপ নেবে, না ডিমড ইউনিভার্সিটি হবে? এটা পরিস্কার করে বলেননি। সেখানে আণ্ডার গ্রাজুয়েট এবং পোস্ট গ্রাজুয়েট এক সঙ্গে পড়ানো হবে না শুধু পোস্ট গ্রাজুয়েট পড়ানো হবে? তার পরিধি কত হবে? মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ব-বিদ্যালয়ে ফিশারিজ সায়েন্স পড়ানো হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয়েও একটা ছোট উইং খোলা হয়েছে। এই সব বিশ্ববিদ্যালয়ে এ বিষয়ে যা পড়ানো হচ্ছে সেগুলো এখানেই পড়ানো হবে না এই নতুন বিশ্ববিদ্যালয়ের অধীনে চলবে? এই কথাগুলো ক্লিয়ার করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় ফিশারিজ সম্বন্ধে প্রাণী-সম্পদের যে ইউনিভার্সিটি হতে চলেছে তার সঙ্গে কেন্দ্রীয় সরকারের আই. সি. আর.-কে যুক্ত করে আর কত ব্যাপকভাবে, ভাল ভাবে বিজ্ঞান ও প্রযুক্তির জগতে এগিয়ে যেতে পারে সেটা আমাদের দেখা দরকার। কিন্তু এদিক দিয়ে আমরা দু'হাজর মাইল পিছিয়ে আছি।

গুজরাট হরিয়ানা সেদিক থেকে অনেক এগিয়ে গেছে। আমাদের মৎস্যমন্ত্রী কিরণময় নন্দ বাবু আটবার প্রাইজ নিয়ে এসেছেন। কিন্তু মাছ আদপেই আমাদের মুখে আসছে না। এটা ওনাকে ভাবতে হবে। সুতরাং এই বিলের ইন্ট্রোডাকশনের মধ্যে দিয়ে সেই সব বার্তা বাংলার মানুষের কাছে পৌছে দিতে হবে। বিজ্ঞান প্রযুক্তি শুধু অধ্যাপক, শিক্ষক, ছাত্রদের মধ্যে থাকবে না; সেই নেট-ওয়ার্ক পাবলিক রিপ্রেজেনটেশন, ফার্মার রিপ্রেজেনটেশন, প্রডিউসার রিপ্রেজেনটেশন, কাউন্সিল, কোর্ট প্রভৃতির মধ্যে ছড়িয়ে দিতে হবে। তেমনি, এই বিশ্ব-বিদ্যালয়ের ফল মানুষের কাছে পৌছে দিতে হবে। তাদের ইনফ্রাস্ট্রাকচার, তাদের বিজ্ঞান, তাদের প্রযুক্তি, তাদের মেধা-কে সেই জায়গায় নিয়ে যেতে হবে। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের অবস্থা তো আপনাদের জানাই আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা শিক্ষার কেন্দ্রগুলিকে রাজনৈতিক আখড়ায় পরিণত করেছে, পার্টি অফিসে পরিণত করেছে শিক্ষা কেন্দ্রগুলিকে, আজকে ওরা বিজ্ঞানীদেরকে বলছে লাল রুমাল গলায় বাঁধো। ওরা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে বলেছে পার্টির মেম্বার হও, অধ্যক্ষদেরকে বলছে পার্টির মেম্বার হও, তা নাহলে অধ্যাপক হতে পারবে না; তা নাহলে বিশ্ববিদ্যালয়ের কোনও কর্তৃপক্ষের জায়গায়ও যেতে পারবে না। এই দিকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দৃষ্টি রাখতে হবে। আমার মূল বক্তব্য হচ্ছে এই বিলের উদ্দেশ্য নিশ্চয় ভাল, কিন্তু এই বিলের ইন্ট্রোডাকশন বড় হয়ে স্ট্রাকচার গড়ে উঠবে, এবং বিজ্ঞান ও প্রযুক্তি ব্যবহারের ক্ষেত্রে আমরা বিশ্ববিদ্যালয়কে ব্যবহার করতে এগোব, সেই ক্ষেত্রে যেন সংকীর্ণ রাজনীতির দৃষ্টিভঙ্গির প্রতিফলন না ঘটে। বর্তমানে মোহনপুরে যে ক্যাম্পাস ভেটেরিনারি যে কলেজ, সেখানে যে ছেলেমেয়েরা আছে, তারা সেখানে কিভাবে থাকেন হ্যাভ ইউ ভিজিটেড? হ্যাভ ইউ ভিজিটেড ওয়ান্স? একবার আপনার ডিপার্টমেন্টের কোন সেক্রেটারি সেখানে ভিজিট করেছেন? আপনি কি করেছেন? একদিনও কি করেছেন? ওরা স্যার, রাইটার্স-এর ঠাণ্ডাঘরে বসে থাকে, ওখানে অধ্যাপকরা কি ভাবে থাকে, ওখানে হোস্টেল নেই, মেয়েদের ছেলেদের থাকার জায়গা নেই। বর্তমান স্ট্রাকচারের মধ্যে থেকে ওরা কোন পয়সা দেয় না, কোনও রকম সাহায্য করে না, কোনও প্যাট্রোনাইজ করে না মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। আজকে আমাদের কাছে একটা সন্দেহের মতো লাগে, এই যে মানুষের কাছে আমরা প্রাণী সম্পদ বিকাশের জন্য বিশ্ববিদ্যালয় করলাম সেখানে বিরাট সংখ্যক ছেলেমেয়ে পড়াশুনা করবে, তারা পাশ করে বেরিয়ে আসবে, কিন্তু সেখানে দেখছি বাস্তবে কিছুই হচ্ছে না। ছেলে মেয়েদের থাকার জন্য, পড়ার জন্য বিল্ডিং নেই, হোস্টেল নেই, ছেলেমেয়েরা থাকতে পারছে না, মাস্টার নেই, পড়াশুনা হচ্ছে না, এটা দেখার ব্যাপার আছে। এটা একটা বাস্তব চিত্র। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আবার স্মরণ করিয়ে দিতে চাই, এই বিলের ইন্ট্রোডাকশনের ক্ষেত্রে আমাদের মাননীয় সদস্য মান্নান সাহেব যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন জানাই। এই বিলের উদ্দেশ্য ভাল তাতে বাংলার মানুষের উপকার হবে। কিন্তু আপনারা সংকীর্ণ রাজনীতির মধ্যে আবর্ত কতকগুলি মানুষ যারা পশ্চিমবাংলার অর্থনীতিকে ভেঙেছেন, উন্নয়নকে বন্ধ করে দিয়েছেন, যারা থমকে দিয়েছে বাংলার গতিকে, তাদের হাতে মানবিক সম্পদ

উন্নয়ন যা হয়নি, তাদের হাত দিয়ে প্রাণী সম্পদ এর উন্নয়ন হবে, এই বিশ্বাস রেখেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই মাননীয় মন্ত্রীর যে বিল আমাদের কাছে হাজির করেছেন দি ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অফ এনিমাল অ্যাণ্ড ফিশারীজ সায়েন্সেস বিল, ১৯৯৫ সেটাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে আমাদের বিরোধী দলের দুই নেতার বক্তব্য মন দিয়ে শুনলাম, এই বিলের মৌলিক যে দিকটা তারা সেটাকে সুন্দরভাবে সমর্থন করেছেন। বিশেষ করে মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় বিলটার প্রশংসা করেছেন এবং শেষের দিকে তিনি বললেন এত তড়িঘড়ি এই বিলটা উপস্থাপন না করলেও চলত আর পরে যেহেতু বাজেট অধিবেশন দীর্ঘ সময় ধরে হবে, আর এক দিন এটা পাস করা যেত। তিনি তার বক্তব্যের শুরুতে নামের কথা তুলেছেন, বাংলায় নাম ছিল সেটাকে ইংরাজিতে উপস্থাপন করা হয়েছে, এটায় তার আপত্তি। আমার বক্তব্য কালো গরুর দুধ ভাল, না সাদা গরুর দুধ ভাল? গাভীর কোনও বিচার হয়না, বিচার হয় দুধের পরিমাণ দেখে। এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের একটি উক্তি উল্লেখ করতে চাই।

[3-50 – 4-00 p.m.]

রবীন্দ্রনাথ বলেছেন লাউয়ের প্রয়োজন বোঁটার, বোঁটার প্রয়োজন লাউ নয়। অতীশবাবু মুখবন্ধে এটাকে সমর্থন করেছেন এবং পরিশেষে কোনও যুক্তি না দেখিয়েই তিনি বলেছেন তড়িঘড়ি এই বিল আনা হল কেন বুঝলাম না। আর আমাদের মানসবাবু এক ভারাক্রান্ত বক্তব্য রেখে মূল বিলকে সমর্থন জানিয়ে গেলেন। আজকের দিনে গোটা পশ্চিমবাংলায় মেহনতি মানুষের দল কর্মসংস্থানের সুযোগের মাধ্যমে যাতে স্বয়ংম্ভর হতে পারে নিজেদের পায়ে দাঁড়াতে পারে তার চেষ্টাই এই সরকার করছে। নিজের পায়ে দাঁড়াতে গেলে মৎস্য চাষ একটা শ্রেষ্ঠ বিকল্প, নিজের পায়ে দাঁড়াতে গেলে গ্রাম বাংলার মানুষের কাছে আরেকটা শ্রেষ্ঠ বিকল্প পশুপালন, যেটা গ্রামের মানুষের পক্ষে স্বাভাবিকভাবেই সহায়ক হবে। কাজেই এই বিল এত সময়োপযোগী, এই বিলকে সমর্থন না করে পারা যায় না। বীরেন বাবু যে যুক্তি দেখিয়েছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে কিছু কিছু জায়গা আছে, বিশেষ করে এটা যদি বিশ্ববিদ্যালয়ের অন্তর্ভুক্ত হয় এবং আমরা এই সাবজেক্টের উপর যদি বিশেষজ্ঞ তৈরি করতে পারি তাহলে গ্রাম বাংলায় যে পরিকাঠামো আছে সেখানে এই দুটো বিলের মাধ্যমে একটা বিরাট কার্যকর ফল এনে দেবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের ময়নাগুড়ি ব্লকে রামকৃষ্ণ সেবা কেন্দ্রে, একটা পশুপালন বিভাগ আছে। সেখানে বাস্তব ফল আমরা উপলব্ধি করেছি দু'বছর ধরে। জার্সি বিদেশি গাই, বিদেশি বীজ দিয়ে শঙ্করায়ণ করা ও মিশ্র গরুর ব্যবস্থা সেখানে করা হয়েছে। আমরা তা চোখে দেখেছি, এটা যথেষ্ট ফলবতি। সেই সেবা কেন্দ্রের মাধ্যমে অশিক্ষিত ছেলে-মেয়েরা শিক্ষা গ্রহণ করে মৎস্য চাষ এবং গরু

পালন করছে। ঐ এলাকায় গৃহপালিত গরুর চেহারাও পাল্টে গিয়েছে। আজকে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে অন্তর্ভুক্ত ফ্যাকালটি এই সাবজেক্টের উপর যদি হয় এবং সঠিকভাবে যদি কিছু সুযোগ-সুবিধা পাই তাহলে নিশ্চয় আমরা উপকৃত হব। বিশেষ করে যেখানে সম্ভাবনা আছে সেখানে এই ধরনের ব্যবস্থা করলে ভাল হয়। উত্তরবঙ্গে এখন বহু জলাভূমি পড়ে আছে যেখানে মৎস্য চাষ হতে পারে। পশুপালন সম্পর্কে আমি বলেছি আমাদের মোহিত নগরের ফার্ম এবং পানবাড়ী রামকৃষ্ণ সেবাকেন্দ্রে প্রচুর জমি আছে, প্রচুর সম্ভাবনাও আছে। এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী মেহেবুব জাহেদি মহাশয় আজকে এই সভায় যে পশ্চিমবঙ্গ প্রাণী ও মৎস্য বিকাশ বিজ্ঞান বিশ্ববিদ্যালয় বিল, ৯৫ এনেছেন সেই বিলকে আমি সর্বোতভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধী দলের মাননীয় সদস্যরা বিলটিকে সমর্থন করতে গিয়ে প্রকারান্তরে এর বিরোধিতাই করলেন। উপায় নেই বলে 'সমর্থন' শব্দটা ওরা অবশ্য ব্যবহার করলেন কিন্তু বিলের আলোচনায় অংশ গ্রহণ করে যেসব কথা ওরা বললেন তার মধ্যে বেশিরভাগই হচ্ছে নেতিবাচক কথা। যেমন ওরা বললেন, পশ্চিমবঙ্গের শিক্ষাব্যবস্থায় বিশেষ করে বিশ্ববিদ্যালয়গুলিকে আমরা নাকি রাজনীতির আখড়ায় পরিণত করেছি। মাননীয় বিরোধী দলের সদস্যদের আমি স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই, ভুলে যাচ্ছেন কেন যে, যখন সঞ্জয় গান্ধী ছিলেন এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ে এসেছিলেন তিনি কত উঁচু দরের শিক্ষাবিদ আমার জানা নেই—তখন তার পদতলে বসে ভাইস চ্যানসেলার তার করুণা চেয়েছিলেন। সেই সময় কোন জায়গায় তারা শিক্ষা ব্যবস্থাটাকে নিয়ে গিয়েছিলেন সেটা কি তারা ভুলে যাচ্ছেন? সঞ্জয় গান্ধী যখন শিক্ষাবিদদের সামনে বক্তৃতা দিতেন তখন কই, একবারও তো ওদের মনে হয়নি যে কত উঁচু দরের শিক্ষাবিদ সঞ্জয় গান্ধী যে তিনি শিক্ষাবিদদের সামনে বক্তৃতা দিচ্ছেন? ওদের কি মনে পড়ছে না যে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এখানে পরীক্ষা ব্যবস্থাটা কি ধরনের ছিল? সেইসব কথা ওরা ভুলে যেতে চাইছেন তাই সে প্রসঙ্গে যাননি ওরা। আমি এই বিল সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই যেটা বলতে চাই সেটা হল এই বিশ্ববিদ্যালয় পশ্চিমবঙ্গে যা তৈরি হতে চলেছে এটা একটা যুগান্তকারী পদক্ষেপ। সারা ভারতবর্ষে এই ধরনের বিশ্ববিদ্যালয় আর মাত্র একটি আছে এবং সেটা আছে তামিলনাড়ুতে। আমরা এই বিশ্ববিদ্যালয়টি করলে এটা হবে দ্বিতীয় এই ধরনের বিশ্ববিদ্যালয়। যে উদ্দেশ্য নিয়ে আমরা এই বিশ্ববিদ্যালয়টি করতে যাচ্ছি তার উদ্দেশ্য খুবই গুরুত্বপূর্ণ এবং এর ফলও খুবই সুদূরপ্রসারি। আমাদের জনসংখ্যা বাড়ছে এবং তার সঙ্গে তাল মিলিয়ে খাদ্যের চাহিদাও বাড়ছে এবং শুধু খাদ্য নয়, পুষ্টিকর খাদ্যের চাহিদা বাড়ছে। আমাদের বেঁচে থাকতে গেলে এই পুষ্টিকর খাদ্যের প্রয়োজন অত্যন্ত বেশি। সুস্থভাবে বাঁচতে গেলে এর দরকার এবং এই বিশ্ববিদ্যালয়ের উদ্দেশ্য হচ্ছে এই দিকে নজর দেওয়া। সুস্থভাবে বাঁচতে গেলে যেমন প্রোটিন খাদ্যের দরকার তেমনি এর সঙ্গে সঙ্গে বেকার সমস্যার সমাধানের দিকটাও এর মাধ্যমে

কিছুটা সমাধান করা যেতে পারে। আমরা বারবার স্বনিযুক্তি কর্মপরিকল্পনার কথা বলি। আমরা বলি যেখানে যে সুযোগ বা সম্ভাবনা আছে তাকে কাজে লাগিয়ে এই স্বনিযুক্তি প্রকল্প গড়ে তোলা দরকার। এ ক্ষেত্রে এই প্রাণী এবং মৎস্য চাষ ব্যাপকভাবে স্বনিযুক্তি কর্মসংস্থান গড়ে তোলার জায়গা হতে পারে এবং একটা গুরুত্বপূর্ণ ভূমিকা এ ক্ষেত্রে নিতে পারে। এইসব কথা চিন্তা করে আমরা সিদ্ধান্ত গ্রহণ করি যে পশ্চিমবঙ্গে আমরা এই ধরনের একটা বিশ্ববিদ্যালয় গড়ে তুলব। কারণ এই ধরনের একটা বিশ্ববিদ্যালয় গড়ে তুলতে পারলে যে সুযোগ আমাদের আছে তাকে কাজে লাগিয়ে এখানে প্রাণী সম্পদ বিকাশ ও মৎস্য চাষ-এর সুযোগকে আমরা বাড়িয়ে নিয়ে যেতে পারব এবং তা করতে পারলে এ ক্ষেত্রে ভারতবর্ষের বহু রাজ্যের সঙ্গে আমরা পাল্লা দিতে পারব। আমাদের বাঙালিদের জন্মগতভাবে যে অভ্যাস তৈরি হয় তা এই দুটি ক্ষেত্রের চাষের সঙ্গে যুক্ত। গ্রামাঞ্চলে দেখবেন প্রতিটি বাঙালি পরিবার একদিকে যেমন পশুপালন করছেন, অন্য দিকে মৎস্য চাষের দিকটাও প্রথম থেকেই তাদের অন্যতম একটা জীবিকা হিসাবে গ্রহণ করেছেন। কৃষিকাজের অগ্রগতির জন্য এগ্রিকালচারাল ইউনিভার্সিটি তৈরি হয়েছে এখানে এবং সেখানে ভেটেরেনারি ফ্যাকালটি ছিল। কিন্তু আমরা উপলব্ধি করেছি আজকে কৃষি সেখানে বেশি গুরুত্ব পেয়েছে এবং তার সঙ্গে যদি আমরা এই ভেটেরেনারি অ্যাণ্ড ফিশারি সায়েন্সের উপরও বেশি করে গুরুত্ব দেওয়ার জন্য জোর দিই তাহলে তাতে শুধু আমাদের রাজ্যের চাহিদাই পূরণ হবে তাই নয়, বেশি বেশি করে উৎপাদন হলে ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও তা আমরা পাঠাতে পারব। আজকে প্রযুক্তি এক জায়গায় থেমে নেই, প্রযুক্তি এগোচ্ছে। তার সঙ্গে সঙ্গে অনেক চুক্তিও হচ্ছে। যেমন গ্যাট চুক্তি, সেখানে অ্যানিম্যাল হাসবেনড্রি, ফিশারিকে যুক্ত করে হচ্ছে।

[4-00 – 4-10 p.m.]

কিন্তু আমরা কখনও মনে করি না যে কেবল মাত্র বাইরের প্রযুক্তি এনে আমরা নিজেরা স্বনির্ভর হতে পারব। আজকে বিদেশ থেকে যে সমস্ত প্রযুক্তিগুলো আসবে, আমাদের গ্রামের যে সাধারণ মানুষ যারা চিরকাল মৎস্য চাষের সঙ্গে কিংবা পশু পালনের সঙ্গে যুক্ত, সেই প্রযুক্তি তাদের কাছে কতটা গিয়ে পৌঁছবে, আমরা এই কথা মনে করি না, মুষ্টিমেয় মানুষ প্রযুক্তির শিক্ষা নিয়ে তারা প্রচুর উৎপাদন করল আর তাতে করে সমস্ত সাধারণ মানুষের উপকার হবে, এই কথা আমরা মনে করি না। আমরা মনে করি, সাধারণ মানুষের কাছে যে প্রযুক্তিটা পৌঁছে দিতে পারি, অথবা সাধারণ মানুষ প্রযুক্তিটাকে যদি ব্যবহারিক জীবনে ব্যবহার করে তাকে বাস্তবায়িত করে কাজে লাগায়, তাহলে সেই প্রযুক্তির সার্থকতা সেখানেই আমরা পাব। এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কিন্তু এই বিশ্ববিদ্যালয় গড়ে তুলেছি। যে কথা মাননীয় বিরোধী দলের সদস্যরা বললেন, মান্নান সাহেব বললেন, আমাদের অতীশ বাবু বলেছেন, মানস বাবু বলেছেন, অনেকগুলো ত্রুটির দিক তারা তুলে ধরেছেন। কিন্তু একটা উদ্দেশ্য নিয়ে আমরা এই বিশ্ববিদ্যালয়টা তৈরি করেছি এবং সেখানে বোর্ড থাকবে না, সেখানে কাউন্সিল থাকে, সেইগুলো তো টেকনিক্যাল ব্যাপার, কাউন্সিল হবে, না

বোর্ড হলে ভাল, তার জন্য বিশ্ববিদ্যালয় তৈরি করার পক্ষে আজকে যে উদ্দেশ্য নিয়ে বিশ্ববিদ্যালয়টা তৈরি হচ্ছে, তার ক্ষেত্রে এইগুলোর কোনও যুক্তি নেই। যদি বিশ্ববিদ্যালয় পরিচালনার ক্ষেত্রে দেখা যায় যে, না, কাউন্সিলের জায়গায় বোর্ড করে শুধু ভাইস চান্সেলার নয়, প্রো ভাইসচান্সেলার দরকার—এই বিধানসভাতে বহু বিশ্ববিদ্যালয়-এর আইন হওয়ার পর এখানে সংশোধন হয়েছে। যদি আমরা চালাতে গিয়ে দেখি বিশ্ববিদ্যালয়ের আইনটাকে পরিবর্তন করার দরকার আছে, আবার আমরা বিধানসভায় আসব, আমাদের অভিজ্ঞতাকে কাজে লাগিয়ে প্রয়োজন হলে আইনটাকে পরিবর্তন করতে হবে, বহু আইন তো পরিবর্তন হয়েছে। আজকেই তো বিধানসভায় তিন চারটে আইন আবার সেইগুলো নুতন করে অ্যামেণ্ডমেন্ট হয়েছে। আসু আইনের তো সংশোধন হয় একবার যে আইনটা তৈরি হয়, সেই আইনটা চিরাচরিত ভাবে থেকে যায়, তার আর সংশোধন হয় না, আইনের তো তা রীতি নয়? আইনটাকে মানুষ তার প্রয়োজনের খাতিরে যদি দেখে, তার পরিবর্তনের দরকার আছে, তখন সেটাকে পরিবর্তন করতে হয়, বিধানসভায় সেটা পরিবর্তিত হয়। আমরাও যদি দেখি যে বিশ্ববিদ্যালয় চালাতে গিয়ে আইনের কোথাও সংশোধনের কিছু দরকার আছে, আমরা আবার সেই আইনটাকে হয় সংশোধন করব, তাতে কোনও অসুবিধা নেই। তার জন্য নেতিবাচক দিক তুলে এই বিশ্ববিদ্যালয়ের প্রয়োজনীয়তা সম্বন্ধে আলোচনা অথবা সেই ধরনের কোন প্রশ্ন রেখে আমার মনে হয় না যে সেই ধরনের কোনও আলোচনা অথবা সেই ধরনের কোনও প্রস্তাব রাখা উচিত। তবু আমি তাদের বলছি যে উদ্দেশ্য নিয়ে আমরা এই বিশ্ব বিদ্যালয়টা তৈরি করছি, আমাদের দৃঢ় ধারণা যে পশ্চিমবাংলাকে আমরা একটা স্থানে নিয়ে যেতে পারব। আজকে প্রযুক্তিকে মানুষের কাছে পৌছে দিতে হবে। আমাদের উৎপাদন বাড়াতে হবে। উৎপাদন বাড়াতে হবে বললেই উৎপাদন বাড়ে না। উৎপাদন বাড়াতে গেলে আজকে প্রযুক্তিটাকে সাধারণ মানুষের কাছে পৌছে দিতে হবে। তা করতে গেলে এই ধরনের পঠন পাঠনকে সর্বাঙ্গীন ভাবে একটা কমপ্রিহেনসিভ সিলেবাস যাতে বলা হয় তা আমাদের ছিল না, আমরা সমস্ত দিক বিবেচনা করে ভারতবর্ষের যতগুলো রাজ্য আছে, যেখানে এই পঠন পাঠনের ব্যবস্থা আছে, যতগুলো বিশ্ববিদ্যালয়ে এই পঠনপাঠনের ব্যবস্থা আছে, তামিলনাড়ুতে যে বিশ্ববিদ্যালয় আছে, সমস্ত সিলেবাস আমরা নিয়ে এসেছি, তার সাথে সাথে আজকে আধুনিক বিজ্ঞান যেখানে এগিয়েছে, নতুন নতুন যে সমস্ত ব্যবস্থা তৈরি হয়েছে মাছ চাষের ক্ষেত্রে, মৎস্য আহরণের ক্ষেত্রে, মৎস্য বিজ্ঞানের ক্ষেত্রে, পশুপালনের ক্ষেত্রে যে সমস্ত নুতন নুতন বিজ্ঞান, যে সমস্ত নুতন নুতন উদ্ভাবনী শক্তি আজকে আসছে, সেইগুলোকে আমরা দেখেছি, দেখে আমরা একটা কমপ্রিহেনসিভ সিলেবাস তৈরি করেছি। অর্থাৎ এই বিশ্ববিদ্যালয় থেকে যে ছেলেরা পাশ করবেন, তারাও মৎস্য বিজ্ঞান সম্পর্কে, পশুপালন বিজ্ঞান সম্পর্কে তাদের একটা সর্বাঙ্গীন দৃষ্টিভঙ্গি থেকে, সব দিক দিয়ে তারা জানতে পারবেন এবং ব্যবহারিক জগতে তারা কাজে লাগাতে পারবেন। আমাদের রাজ্যের যারা মৎস্য চাষের সঙ্গে যুক্ত, অথবা পশু পালনের সঙ্গে যুক্ত, তাদের কাছে এই কারিগরি জ্ঞানটা যাতে গিয়ে পৌছতে পারে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা বিশ্ববিদ্যালয়ের পঠন পাঠন ব্যবস্থা এবং প্রাকটিক্যাল যে ব্যবস্থা তা

করেছি। আমরা ফিল্ডে গিয়ে এই জ্ঞান আহরণ করে এই বিশ্ববিদ্যালয় তৈরি করছি। বিশ্ববিদ্যালয় যে উদ্দেশ্য নিয়ে গঠিত হচ্ছে, সেই উদ্দেশ্য আমরা যথাযথ ভাবে পালন করতে পারব, সাধারণ মানুষের কাছে আমাদের এই প্রযুক্তিটাকে পৌছে দিয়ে। এই কথা আমরা কখনও বিশ্বাস করি না, কেবল ল্যাবরেটারি, একটা এক্সপেরিমেন্টের মাধ্যমে অথবা রিসার্চের মাধ্যমে কোনও জিনিস কেউ আবিস্কার করলেই প্রযুক্তিটা সাধারণ মানুষের কাছে গিয়ে পৌছবে। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি, আই. সি. আর এর বহু মিটিং-এ আমাকে যেতে হয়, সেই মিটিং-এ এত বড় বড় উঁচু উঁচু সমস্ত বই দেওয়া হয়, আমাদেরকেও দেওয়া হয়, আমার মনে সময় সময় প্রশ্ন জাগে, আমি আই. সি. আর এর মিটিং-এও তুলেছি যে এই বড় বড় বইগুলো আমাদের গ্রামের কোন কৃষি বিজ্ঞানী কোন মৎস্য চাষী, কোন কৃষক, কোন পশু পালন যারা করে তাদের কাছে গিয়ে পৌছবে? আমাদের দেশে অনেক সায়েনটিস্ট আছেন, তারা আজকে বড় বড় বই লেখেন, তারা রিসার্চ করেন, তারা ডক্টরেট পান, বহু উপাধি পান। কিন্তু এই কারিগরি জ্ঞানটা কটা বাস্তব জায়গায় গিয়ে পৌছেছে? এটা পৌছতে পারেনি বলে আজকে আমাদের ভারতবর্ষ পিছিয়ে আছে। কৃষি কাজে পিছিয়ে আছে, মৎস্য উৎপাদনে পিছিয়ে আছে, পিছিয়ে আছে অ্যানিম্যাল যে সমস্ত রিসোর্সটা আছে সেখানেও। উৎপাদনের ক্ষেত্রেও আমরা পিছিয়ে আছি। যদি আমরা কারিগরি জ্ঞানকে সাধারণ মানুষের কাছে পৌছে দিতে পারতাম তাহলে আমরা আমাদের রিসোর্সকে আরও বেশি এগিয়ে নিয়ে যেতে পারতাম। সেটাই আমাদের দুর্বলতা, সেটাই আমাদের ব্যর্থতা, আমরা এখন পর্যন্ত তা পারিনি। অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা বুঝতে পেরেছি এই বিষয়ের ওপর আমাদের খুব বেশি করে জোর দিতে হবে। এই সমস্ত কাজে আরও বেশি মানুষকে যুক্ত করে আমাদের উৎপাদন বাড়াতে হবে, আমাদের ঘাটতি মেটাতে হবে। গ্রামাঞ্চলে প্রাণী সম্পদ বিকাশের মধ্যে দিয়ে, মৎস্য সম্পদ বিকাশের মধ্যে দিয়ে কর্মসংস্থানের জন্য স্বনিযুক্তি প্রকল্প গড়ে তুলতে হবে। এর মধ্যে দিয়েই গ্রামীণ অর্থনীতির উন্নতি সাধিত হবে। এই উদ্দেশ্য নিয়েই এ ক্ষেত্রে আমরা আধুনিক প্রযুক্তি সাধারণ মানুষের কাছে পৌছে দিতে চাই। প্রযুক্তিকে আমরা কেবল মাত্র কিছু মানুষের কাছে আটকে রাখতে চাই না। আমরা প্রযুক্তিকে কেবল মাত্র ল্যাব্রোরেটরির মধ্যে আটকে রাখতে চাই না। আমরা প্রযুক্তি কেবল মাত্র কিছু ফার্মারের কাছেই পৌছে দিতে চাই না। আমরা চাই সাধারণ গ্রামীণ মানুষেরা এই প্রযুক্তি গ্রহণ করে একে উৎপাদনের কাজে প্রয়োগ করে উৎপাদন বৃদ্ধি করুক এবং তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটাক, রাজ্যকে স্বনির্ভর করুক। এই দৃষ্টিভঙ্গি নিয়েই এই বিশ্ববিদ্যালয় তৈরি করা হচ্ছে। এখানে চারটে ফ্যাকালটি তৈরি হয়েছে। যথা, (১) অ্যানিমেল হ্যাসবেণ্ডারি, (২) ডেয়ারি, (৩) ভেটেরিনারি এবং (৪) ফিশারি। এই চারটে ফ্যাকালটি তৈরি হয়েছে চার বছরের আণ্ডার গ্র্যাজুয়েট কোর্সের জন্য, ২ বছরের পোস্ট গ্র্যাজুয়েট কোর্সের জন্য। ৬ বছরের কোর্স পড়াবার এখানে ব্যবস্থা হয়েছে। ছাত্ররা ৬ বছর ধরে এখানে মৎস্য বিজ্ঞান এবং প্রাণী সম্পদ বিজ্ঞান নিয়ে পড়বার সুযোগ পাবেন। তাঁরা এখান থেকে সমস্ত কিছু জেনে নিয়ে তারপর তা মানুষের কাছে পৌছে দেবেন। এই উদ্দেশ্য নিয়েই এটা করা হচ্ছে। আমাদের ১০০ বছরের পুরানো

বেলগাছিয়ার "বেঙ্গল ভেটেরিনারী" কলেজ রয়েছে। এই কলেজের একটা প্রাচীন ঐতিহ্য আছে।

**(আলোচ্য বিলের ওপর আলোচনার সময় আধ ঘন্টা এই সময় সভার অনুমতি নিয়ে বাড়ানো হয়।)**

আমাদের ভেটিরিনারী কলেজটি আমাদের রাজ্যের গর্ব। শুধু তাই নয়, ভারতবর্ষের অন্যতম প্রাচীন কলেজ এটি। বর্তমানে কলেজটি কোনও কারণে বেলগাছিয়া থেকে মোহনপুরে চলে গেছে। মোহনপুরের কলেজটিতেই আমরা এই বিশ্ববিদ্যালয়ের হেড কোয়ার্টার করতে চাইছি। বিভিন্ন ফ্যাকালটি বিভিন্ন জায়গায় হবে। সব জায়গায়ই পঠন-পাঠনের ব্যবস্থা থাকবে। যাতে ছেলেরা ফিল্ডে গিয়ে প্র্যাকটিক্যাল নলেজ নিতে পারে তার জন্য এই ভাবে ব্যবস্থা করা হচ্ছে একটা সার্বিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিশ্ববিদ্যালয় তৈরি হচ্ছে। আমি আশা করব যে উদ্দেশ্য নিয়ে আজকে এই বিল বিধানসভায় আনা হয়েছে সে উদ্দেশ্য যথাযথভাবে সফল হবে এই বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার মাধ্যমে।

স্যার, অতিরিক্ত সময় দেয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে, এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মেহবুব জাহেদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আনন্দিত যে, আমরা সবাই এই বিষয়টা নিয়ে আলোচনা করলাম। বিষয়টা শুধু পশ্চিম বাংলার স্বার্থের সঙ্গেই যুক্ত নয়, বিষয়টা গোটা ইস্টার্ন ইণ্ডিয়ার রাজ্যগুলোর স্বার্থের সঙ্গে জড়িত। পূর্বাঞ্চলের বিভিন্ন রাজ্যের বহু মানুষ ইতিপূর্বে এই বিশ্ববিদ্যালয় সম্পর্কে আগ্রহ প্রকাশ করেছেন। এমন কি আমাদের ভারতবর্ষের বাইরে আমাদের প্রতিবেশী দেশ—বাংলাদেশে কিছু দিন আগে সার্ক ফোর-কান্ট্রিস কনফারেন্সে গিয়ে আমি যখন বক্তৃতা করতে উঠে এই বিশ্ববিদ্যালয়ের কথা উল্লেখ করি, তখন সেখান থেকেও আমাদের অভিনন্দন জানানো হয়। আজকের দিনে মানুষের সব চেয়ে বেশি প্রয়োজন প্রাণী সম্পদের। প্রাণী সম্পদ বিকাশের প্রয়োজনীয়তার স্বীকৃতি শুধু আমরাই দিচ্ছি, তা নয়, এর স্বীকৃতি দিয়ে গেছেন ভারতবর্ষের রূপকার এবং শিক্ষাবিদ ডঃ সর্বপল্লী রাধাকৃষ্ণাণ স্বীকৃতি দিয়ে গেছেন ডঃ কোঠারী। তাঁরা বলেছেন, প্রাণী বিকাশের মধ্যেই জনগণের প্রকৃত উন্নয়ন নিয়ত। এটাই হওয়া উচিত মৌলিক জাতীয় লক্ষ্য। এই লক্ষ্য নিয়েই পশ্চিম বাংলায় প্রথম ঐতিহ্যমণ্ডিত ভেটেরিনারী স্কুল প্রতিষ্ঠিত হয়েছিল। শুধু এটা নয়, বিজ্ঞান এবং অন্য বিষয়ও আছে। প্রাণী থেকে জাপানী এনকেফেলাইটিজ আমদানি যেমন হয়, তেমনি মানুষের টি. বি. থেকেও পশুতে আবার টি. বি. আসে।

[4-10 – 4-20 p.m.]

এই প্রাণী এবং মানুষের মধ্যে যে সম্পর্ক এই সম্পর্ক হওয়ার ফলে তদানীন্তন মেডিক্যাল কলেজের ব্রিগেডিয়ার সার্জেন কেনিথ ম্যাকলয়েড স্কুল থেকে কলেজ তৈরি করলেন। আপনারা

অনেকগুলি প্রশ্ন তুলেছেন। আপনারা যে আলোচনা করেছেন তার কোনও আলোচনাই আমি ভুলব না। কিন্তু একটা নতুন বিশ্ববিদ্যালয় যার রিসার্চ এক্সটেনশন হবে যা জনগণের মধ্যে শিক্ষার চেতনা আনবে। অন্যান্য বিষয় যা আছে সেগুলি ভাল করে যাচাই করে দেখে প্রতি পদক্ষেপে যদি প্রয়োজন হয় তার পরিবর্তনের জন্য আবার আমি আপনাদের কাছে আসব। তবে এটা ভাববার কারণ নেই যে সব কিছুই বিফলে গেল। এত বিফল মনোভাব নিয়ে তো আমরা এগুতে পারব না। আমি আপনাদের খালি ৩টি নিদর্শন দিই। ১৯৭৬-৭৭ সালের পর থেকে এ পর্যন্ত দুধের উৎপাদন ১০.৬৪ মেট্রিক টন থেকে বেড়ে ৩১.২৫ মেট্রিক টন হয়েছে। তারপর কৃত্রিম প্রজনন যা দিয়ে গরুর উৎপাদন এবং উন্নয়ন করেছি—সেই উন্নয়নের ক্ষেত্রে আমরা ২.৪৩ লক্ষ থেকে বাড়িয়ে ৭.১ লক্ষ করেছি। ডিমের উৎপাদনের ক্ষেত্রে গতবার বাজেট বক্তৃতায় বলেছিলাম যে আমরা তৃতীয় স্থানে আছি এবারে ডিমের উৎপাদন প্রায় ৬৭.৬ কোটি থেকে ২৪৩ কোটি ডিমের উৎপাদন হয়েছে। আমার স্বীকার করতে দ্বিধা নেই এখনও ডিম আমাদের আনতে হচ্ছে বাইরে থেকে। আমার স্বীকার করতে দ্বিধা নেই দুধও আমাদের বাইরে থেকে কিনতে হচ্ছে এবং তা কিনে কলকাতা এবং অন্যান্য জায়গায় দুধ দিতে হচ্ছে কিন্তু এই যে অগ্রগতি ঘটছে সেই অগ্রগতিকে অস্বীকার করা ঠিক নয়। হতাশা বোধ এসে গেলে উন্নয়নের ক্ষেত্রে অগ্রগতি কিছুই ঘটেনি। এছাড়া আমাদের ব্রয়লার মুরগীরও উৎপাদন বেড়েছে। এরপর বলছি, ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলার অ্যাপয়নমেন্ট হয়ে গেছে। এনার নাম হচ্ছে বি. বি. মল্লিক। আপনারা বলছিলেন (কংগ্রেসিদের উদ্দেশ্য করে) তার সম্পর্কে বহু অভিযোগ আছে। কিন্তু তিনি আই. ডি. আর. আইয়ের ডেপুটি ডিরেক্টর ছিলেন। তারপর হলেন ডিরেক্টর। ডীমড ইউনিভার্সিটির ভি. সি. হলেন। কেন্দ্রীয় সরকার তাকে দিয়েছিলেন। আমরা ৩টি নাম পাঠিয়েছিলাম। অবশ্য আমি একা নই। আমি, আমাদের মৎস্যমন্ত্রী এবং আমাদের মুখ্যমন্ত্রী আমরা সবাই মিলে পাঠিয়ে দিয়েছিলাম। এরপর ক্যাম্পাসের ক্ষেত্রে কথা উঠেছে। আপনাদের কাছে পরিষ্কার করে বলতে চাই, আপনারা বলেছেন একটা জায়গায় শিক্ষা হোক। আমি তার বিরোধী। এই যে বিশ্ববিদ্যালয়, এই বিশ্ববিদ্যালয় শুধু কতকগুলি একটা ঘরের মধ্যে আবদ্ধ নয়। এই বিশ্ববিদ্যালয় হচ্ছে গ্রামেগঞ্জে ছিটিয়ে থাকা মানুষের সঙ্গে যুক্ত বিশ্ববিদ্যালয়। বাস্তব প্রয়োগ যেটা আছে, দরকার হলে সেই বাস্তব প্রয়োগ সেখানে গিয়ে নিতে হবে। আপনারা প্রশ্ন তুলেছিলেন যে কেন এত দেরি হল? দেখবেন যে এতে উল্লিখিত আছে যে আমরা আমাদের প্রস্তুতির জন্য অন্তবর্তী সময়ে যে অর্ডিন্যান্স ৪০ এনেছিলাম তাতে ভাইস চ্যান্সেলারের জয়েন করার কথা বলেছিলাম। এতে বলা আছে যে কোনও অসুবিধা হবে না। শুধু এইটুকুই অসুবিধা ছিল যেটা সুব্রতবাবু তুলেছেন, আমি মাননীয় স্পিকারকে বলেছি যে আপনাদের কাছে পরে ওটা দিয়ে দেব। আমার শেষ বক্তব্য হল যে আমি অনেকেরই কাছে অভিজ্ঞতা নিয়েছি। গোটা ভারতের যারা কাজ করছেন তাদের কাছেও অভিজ্ঞতা নিয়েছি এবং আপনারা শুনে খুশি হবেন যে পশ্চিমবঙ্গে এই প্রাণী এবং ফিশারিজ ইউনিভার্সিটি হচ্ছে কমনওয়েলথ কান্ট্রিতে দ্বিতীয় ইউনিভার্সিটি এবং ভারতবর্ষের দ্বিতীয় বিশ্ববিদ্যালয়। আর গোটা পৃথিবীর মধ্যে ১৫ তম। প্রাণী বিকাশ, মৎস্যকে কৃষির পাশাপাশি

দাঁড় করিয়ে অন্যতম একটা সম্পদ হিসাবে এটাকে আমরা নিয়ে যেতে চাই। শেষে একটা কথাই বলতে চাই যে আমাদের আগেকার রাজ্যপাল প্রয়াত নুরুল হাসান বলেছিলেন যে অ্যানিম্যাল রিসোর্সেস ইজ এ মানিটারী রিসোর্স অফ দ্য পুয়োর। আমি প্রাণী সম্পদকে প্রাকৃতিক সম্পদ হিসাবে গরিব ঘরে নিয়ে যাবার চেষ্টা করব। আপনারা আমাকে সমর্থন করুন এবং আশা করি আপনারা আমাকে সমর্থন করবেন এবং এই আত্মপ্রত্যয় নিয়েই আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Mehboob Zahedi that the West Bengal University of Animal and Fishery Sciences Bill, 1995, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 6**

The question that clauses 1 to 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clause—7**

There is an amendment to Clause 7 by Shri Abdul Mannan. The amendment is in order and Shri Mannan may now move his amendment.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that after Clause 7(1) the following new clause be added. "(1A) the Pro-Vice-Chancellor".

**Shri Mahbood Zahedi :** I don't accept it.

The motion of Shri Abdul Mannan that after clause 7(1) the following new clause be added. "(1A) the Pro-Vice-Chancellor", was then put and lost.

The question that Clause 7 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause—8**

The question that Clause 8 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause—9**

There are five amendments to Clause 9 by Shri Abdul Mannan. The amendments are in order and Shri Mannan may now move his amendments.

**Shri Abdul Mannan :** Sir, I am not moving the last amendment, being amendment no. 6. But I am moving other four amendments.

Sir, I beg to move that in clause 9(1), line 2, for the word "Ministers" the words "Chief Minister" be substituted.

Sir, I beg to move that in clause 9(1), line 4 for the words "simple majority of Votes" the words "Proportional representation by means of the single transferable vote" be substituted.

And also I beg to move that in clause 9(2), line 2, the words "and shall be eligible for re-appointment for a further period of four years" be omitted.

And also I beg to move that in clause 9(2) second proviso, line 2, for the figure "65" the figure "60" be substituted.

**Shri Mahbood Zahedi :** I do not accept the amendments.

The motion of Shri Abdul Mannan that in clause 9(1), line 2, for the word "Ministers" the words "Chief Minister" be substituted, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in clause 9(1), line 4 for the words "Simple majority of votes" the words "Proportional representation by means of the single transferable vote" be substituted, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in clause 9(2), line 2, the words "and shall be eligible for re-appointment for a further period of four years" be omitted, was then put and lost.

**And**

The motion of Shri Abdul Mannan that in clause 9(2) second proviso, line 2, for the figure "65" the figure "60" be substituted, was then put and lost.

The question that Clause 9 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause—10**

There are two amendments being amendment no. 7 and 8 to Clause 10 by Shri Abdul Mannan. The amendments are in order and Shri Mannan may now move his amendments.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 10(8), line 3, for the figure "30" the figure "60" be substituted.

And I also beg to move that after clause 10 the following new clause be added :-

Power and functions of Pro-Vice-Chancellor. 10A. (1) The Pro-Vice-Chancellor shall be the second principal administrative and academic officer of the University and shall be ex-officio Vice-Chairman of the Council and the Faculty.

(2) other powers and functions of the Pro-Vice-Chancellor shall be such as may be prescribed.

**Shri Mahbood Zahedi :** I do not accept the amendments.

The motions of Shri Abdul Mannan that in clause 10(8), line 3, for the figure "30" the figure "60" be substituted, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that after clause 10 the following new clause be added :-

Power and functions of Pro-Vice-Chancellor. 10A. (1) The Pro-Vice-Chancellor shall be the second principal administrative and academic officer of the University and shall be ex-officio Vice-Chairman of the Council and the Faculty.

(2) other powers and functions of the Pro-Vice-Chancellor shall be such as may be prescribed, was then put and lost.

The question that Clause 10 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 11 to 17**

The question that Clauses 11 to 17 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 18

There are five amendments to Clause 18 being amendment nos. 9, 10, 11, 12 and 13 by Shri Abdul Mannan. The amendments are in order and Shri Mannan may now move his amendments.

**Shri Abdul Mannan :** Sir, I am not moving amendment no. 9 and 13. But I am moving three other amendments.

Sir, I beg to move that in Clause 18(1) (k), line 1, for the word "one" the word "three" be substituted.

And I also beg to move that in Clause 18(1) (M), line 1, for the word "three" the word "five" be substituted.

And I also beg to move that in clause 18(1) (M), line 1-2, for the words "State Government" the words "State Government from recognised organisations in consultation with the Leader of the Opposition" be substituted.

**Shri Mahboob Zahedi :** I do not accept the amendments.

The motion of Shri Abdul Mannan that in clause 18(1) (K), line 1, for the word "one" the word "three" be substituted, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in clause 18 (1) (M), line 1, for the word "three" the word "five" be substituted, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in clause 18(1) (M), line 1-2, for the words "State Government" the words "State Government from recognised organisations in consultation with the leader of the opposition" be substituted, was then put and lost.

The question that Clause 18 do stand part of the Bill, was then put and agreed to.

## Clauses 19 to 31

The question that clauses 19 to 31 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 32

**Mr. Deputy Speaker :** There is an amendment to clause 32 by Shri Abdul Mannan, being amendment no 14. The amendment is in order. Shri Mannan may now move his amendment.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 32(3), in line 2, after the words "State Legislature" the words "every year" be inserted.

**Shri Mahbood Zahedi :** Sir, I don't accept the amendment.

The motion of Shri Abdul Mannan that in clause 32(3), in line 2, after the words "State Legislature" the words "every year" be inserted, was then put and lost.

The question that clause 32 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 33

The question that clause 33 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 34

**Mr. Deputy Speaker :** There is an amendment to clause 34 by Shri Abdul Mannan, being amendment No. 15. The amendment is in order. Shri Mannan may now move his amendment.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that after clause 34(3) the following new clause be inserted :

"34(4) The State Government shall cause the Statutes to be laid before the State Legislature."

**Shri Mahbood Zahedi :** Sir, I don't accept the amendment.

The motion of Shri Abdul Mannan that after clause 34(3) the following new clause be inserted :

"34(4) The State Government shall cause the Statutes to be laid before the State Legislature.", was then put and lost.

The question that clause 34 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 35

**Mr. Deputy Speaker :** There is an amendment to clause 35 by Shri Abdul Mannan, being amendment No. 16. The amendment is in order. Shri Mannan may now move his amendment.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that after clause 35, the following new clause be added :

"(c) The State Government shall cause to be laid before the State Legislature of such Regulations."

**Shri Mahbood Zahedi :** Sir, I don't accept the amendment.

The motion of Shri Abdul Mannan that after clause 35, the following new clause be added :

"(c) The State Government shall cause to be laid before the State Legislature of such Regulations.", was then put and lost.

The question that clause 35 do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 36 to 38

The question that clauses 36 to 38 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause No. 39

**Mr. Deputy Speaker :** There is an amendment to clause 39, being amendment No. 17, by Shri Abdul Mannan. The amendment is in order. Shri Mannan may now move his amendment.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি ১৬টা অ্যামেণ্ডমেন্ট দিয়েছি, কিন্তু মন্ত্রী মহাশয় একটাও নেননি। আমি যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছি, তার একটাও টেকনিক্যালি রিজেক্ট করার ব্যাপার ছিলনা। আমার মনে হয় মন্ত্রী মহাশয় আমার অ্যামেণ্ডমেন্টগুলি পড়েননি। মন্ত্রী মহাশয়ের এই রকম অসহযোগিতার মনোভাবের প্রতিবাদে আমি এই অ্যামেণ্ডমেন্টটা মুভ করছি না।

[4-30 – 4-40 p.m.]

The question that clause 39 do stand part of Bill was then put and agreed to.

**Clauses 40-47, Schedule and Preamble**

The question that clauses 40-47, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Mahboob Zahedi :** Sir, I beg to move that the West Bengal University of Animal and Fishery Sciences Bill, 1995, as settled in the Assembly, be passed.

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই বিল আনার ব্যাপারে মন্ত্রী সভা তড়িঘড়ি ভাব দেখালেন। বিলটার টেকনিক্যাল ভুলের জন্য আপনি রুলিং দিয়েছিলেন, পরবর্তীকালে মাননীয় অধ্যক্ষ মহাশয় রুলিং দিয়েছিলেন। আমরা ভেবেছিলাম এরকম একটি ইউনিভার্সিটি প্রথম তৈরি হতে যাচ্ছে এই রাজ্যে, তাই এই বিশ্ববিদ্যালয়টি যাতে ঠিক মতো চলে এবং যে পারপাসে তৈরি হতে যাচ্ছে সেখানে যাতে কোনও অঘটন না ঘটে তাই কতকগুলো টেকনিক্যাল ব্যাপার তুলতে চেয়েছিলাম এবং দুর্ভাগ্যবশত মন্ত্রী মহাশয় জবাবি ভাষণ দিতে গিয়ে আমাদের যুক্তি গুলি খণ্ডন করতে পারলেন না। এটা দুর্ভাগ্যজনক। বিলটা ইনট্রোডাকশন হয়ে গেছে। স্পিকার বলেছিলেন আগে বললে হত। আমরা মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি কোনও রকম ইগো না দেখালে আমরা সহযোগিতা করতে রাজি আছি। সারা বিশ্বে খাদ্যাভ্যাস পাল্টাবার চেষ্টা হচ্ছে। পৃথিবীর তিন ভাগ জল আর এক ভাগ স্থল। লোকসংখ্যা বাড়ছে। জলজ প্রাণীর উপর নির্ভর করতে হচ্ছে, পোলট্রি ডেভেলপমেন্ট করতে হচ্ছে। শুধু মাত্র এগ্রিকালচারাল প্রোডাকশনের উপর নির্ভরশীল হলে হবে না, অ্যানিমাল হাজব্যানড্রি উপরও নির্ভরশীল হতে হবে। জলজ প্রাণীর উপর নির্ভরশীলতা বাড়াতে হবে। এর সায়ান্স করায়ত্ত করতে গিয়ে রাজ্য সরকার রাজনৈতিক সংকীর্ণতা থেকে বেরিয়ে আসতে পারেননি, এটা দুর্ভাগ্যজনক। আমরা ২টি অ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম, আমরা শাসক দলের হাতকে বেঁধে দিতে চাইনি। আমরা বলতে চেয়েছিলাম যে একজন প্রো-ভাইস চ্যান্সেলারকে অ্যাপয়েন্টমেন্ট দিন। ধরুন একটা পরীক্ষা চলছে গুরুত্বপূর্ণ পরীক্ষা। সেক্ষেত্রে ভাইস-চ্যান্সেলর ছুটিতে থাকলেও প্রো-ভাইস চ্যান্সেলার থাকলে অনেক সুবিধা হবে। আমি জানি না, মন্ত্রী কি মনোভাব নিয়ে কথা বলছিলেন। আমি বলেছিলাম, প্রয়োজনে এ-ব্যাপারে চিফ মিনিস্টারের সঙ্গে কথা বলুন, কিন্তু দেখলাম যে, তাতে তাঁর ইগোতে লেগেছে। আমরা সহযোগিতার দৃষ্টিভঙ্গি নেওয়া সত্ত্বেও মন্ত্রী মহাশয় তাঁর রাজনৈতিক সঙ্কীর্ণতাবোধ থেকে আমাদের সহযোগিতা নিলেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ বক্তৃতা করছি না, কারণ আমাদের অতীশ সিনহা মহাশয় এবং আব্দুল মান্নান দুবার অর্ডিন্যান্স আনা এবং বিলটাকে সিলেক্ট কমিটিতে না যাওয়া সম্পর্কে বিস্তারিতভাবে বলেছেন। আমি শুধুমাত্র বলছি এখানে সত্যসাধনবাবু আছেন বসে। ইউনিভার্সিটি যা করছেন এনিমাল এবং ফিশারীর সেটা করুন, কিন্তু আমার চিন্তা ফিশারী সম্পর্কে। শুনেছি ফিশারী মিনিস্টার নাকি নদীতে মাছ ছাড়বেন। এরপর হয়ত শুনব যে, তিনি সমুদ্রেও মাছ ছাড়বেন। মন্ত্রীর ঐ স্কিমের যে কি ভয়ঙ্কর অবস্থা হবে জানি না। একটি ব্যাপারে আমরা বারবার দাবি করেছি যে, মেডিক্যালকে ক্যালকাটা ইউনিভার্সিটির আণ্ডারে না রেখে এবং তার জন্য আলাদা ফ্যাকাল্টি, আলাদা ডিন না করে একটা আলাদা ইউনিভার্সিটি করতে হবে। কিন্তু দেখছি, মানুষের চেয়ে এদের কাছে পশু-পাখীর মূল্য বেশি। আবারও বলছি, এই ইউনিভার্সিটিকে একটা ফুল-ফ্রেজেড ইউনিভার্সিটি করা হোক। সারা বিশ্বে এটাই করা হয়। কাজেই এটাকে আলাদা ফ্যাকাল্টি বা আলাদা ডীনের হাতে না রেখে আলাদা মেডিক্যাল ইউনিভার্সিটি করবার কথা সরকার ভাবছেন কিনা মানুষের কথা ভেবে এটা জানতে চাই।

The motion of Shri Mahboob Zahedi that the West Bengal University of Animal and Fishery Sciences Bill, 1995 as settled in the Assembly be passed was then put and agreed to.

## The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995.

(Secretary then read the title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995 be taken into consideration.

[4-40 – 4-50 p.m.]

**Shri Satya Ranjan Bapuli :** Sir, this is an amendment of Section 127. The Minister has stated in one line. It has got a great implication with regard to the other facts. From the statement of objects and reasons I find that the Act has been amended in the year 1993. I

cannot understand why the amendment has not yet come in the Assembly since 1973. This I want to know first. Then I would like to say that Section 125 is an original Section for maintenance of wife, children and parents (1) If any person having sufficient means neglects or refuses to maintain — (a) his wife, unable to maintain herself, or (b) his legitimate or illegitimate minor child, whether married or not, unable to maintain itself, or (c) his legitimate or illegitimate child (not being a married daughter) who has attained majority where such child is by reason of any physical or mental abnormality or injury unable to maintain itself, (d) his father or mother, unable to maintain himself or herself, a Magistrate of the first class may, upon of such neglect or refusal, order such person to make a monthly allowance for the maintenance of his wife or such child, father or mother, at such monthly rate not exceeding Rs. 500/- in the whole, as such Magistrate thinks fit and to pay the same to such person as the Magistrate may from time to time direct. Now, the amount is increased from Rs. 500/- to Rs. 1500/- but Rs. 1500/- is too much. So, this should be looked into. There is another Section 128 — enforcement of order of maintenance that should also be amended. There should be constitutional amendment. Mr. Deputy Speaker Sir, this is fact that now-a-days most of the wife are going to Court for getting maintenance. Even the mother can claim against. But so far as the huge amount of Rs. 1500/- is concerned if it is passed for daughter, for wife normally the enforcement of that order which is irrelevant under Section 128 — for the enforcement of the degree and it will be very hardship for the person. So, there should be a provision upto a certain length. I am giving this suggestion to the Hon'ble Minister.

The man is not a criminal. He is not an accused person but the fact remains that he will have to maintain. This is a social obligation. It cannot be a burden to a society, to a father, to a husband or anybody else. Anybody can claim that. I must suggest the Hon'ble Minister that he must explain the cause of delay of filing this amend-

ment of consequent changes in Section 125(1). The Court is entitled to pass a decree against husband or anybody else for filing of this application. If the decretal amount is much then it would be impossible for a person to pay the amount. So, there should be a provision to a certain degree so that the decree can be executed under Section 125 — this is necessary. But I do not know whether it has been done or not. It should be at least Rs. 1000/- because Rs. 1500/- is too much. Everything is known to the Hon'ble Minister. The Court can pass interim order for maintenance even without hearing the other party.

And the exparte order for maintenance can be passed. However, I would like to say very clearly that this amount is too much. This should be considered and I think the Minister should withdraw this bill and consider and place this bill afresh. This is my first suggestion. My second suggestion is, there should be another amendment in section 128 — that, to a ceortain extent the degree can be enforced. If you like to do justice that justice should be done to everybody. This is my second suggestion. I accept this because now-a-days commodities and other prices are very high. So a poor amount of Rs. 500 should be amended. But Rs. 1500 is too much. I support this with this amendment. I think the Minister should accept the amendment and bring other consequential changes along with this.

Thank you.

**শ্রীমতী নন্দরাণী দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আইন মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ড বিল ১৯৯৫ এখানে এনেছেন, খোরপোষ জনিত ব্যাপারে, আমি তাকে পূর্ণ সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আজকে ভারতবর্ষে যে সামন্ততান্ত্রিক গণতান্ত্রিক সমাজ ব্যবস্থা জনিত মানুষের যে অবক্ষয় ঘটেছে, তার ফলে বধূ-নির্যাতন ইত্যাদি ঘটনাগুলো বাড়ছে। যদিও তুলনামূলক ভাবে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে কম, সেক্ষেত্রে আইন মন্ত্রী মহাশয় যে ১৫০০ টাকা আনতে চেয়েছেন, তাকে সমর্থন করছি। ফৌজদারি আইনের ১২৫ নং ধারায় খোরপোষের ব্যাপারে একটা অধিকার মহিলাদের আছে। কিন্তু আজকের দিনে দ্রব্য মূল্য বৃদ্ধি জনিত অবস্থায় কেন্দ্রের যে নীতি, সেই নীতির ফলে জিনিসপত্রের যে দাম বাড়ছে, তার ফলে ৫০০ টাকায় চলতে পারে না। সেক্ষেত্রে ১৯৯২ সালে যে

অ্যামেন্ডমেন্ড নিয়ে এসেছিল, ১২৭ নং ধারায় সেটা ১৫০০ টাকা পর্যন্ত; সেটাকে তিনি আনতে চাইছেন বিল এনে, আমি সেটাকে সমর্থন করছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এটা করার জন্য। সঙ্গে সঙ্গে আবেদন করব, এটা আরও বাড়ানো যায় কি না, তা দেখতে। কেন না, আজকে নিচু তলায় যে বধূ নির্যাতন হচ্ছে—ক্ষেত মজুর, গরিব মানুষের মধ্যে — যেটুকু হচ্ছে সেটা মিউচুয়াল আন্ডারস্ট্যান্ডিংয়ের মধ্যেই মিটিয়ে নেওয়া হচ্ছে। কিন্তু উচ্চ-সম্ভ্রান্ত পরিবারে যে বধূ নির্যাতনের ঘটনা ঘটছে, তাদের আয়টা এমন জায়গায় চলে গেছে — পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের অবস্থান জনিত অবস্থার মধ্যে আজকে মাস্টার মশাই থেকে শুরু করে ডাক্তার, ইঞ্জিনিয়ারদের আয় এমন জায়গায় পৌঁছে গেছে — এইজন্য বলছি যে, সরকারি বেতন হয়ত ডাক্তারদের কম, কিন্তু প্রাইভেট প্র্যাকটিস করার আয়টা ধরলে একজন ডাক্তারের আয়টা বিশাল হয় — তারা যখন বধূ নির্যাতন করে এবং স্ত্রীর সঙ্গে যখন অ্যাডজাস্ট হচ্ছে না, সেখানে ১৫০০ টাকা কিছুই নয়। সেখানে আবেদন করব, সেটা আরও বাড়ানো দরকার। মাস্টার মশাইদের ক্ষেত্রেও প্রায় একই কথা, তাদের বেতন এমনই একটা জায়গায় চলে গেছে। সেজন্য ১৫০০ টাকা করা হোক এবং আরও বাড়ানো যায় কিনা সেটা দেখার জন্য অনুরোধ করব।

দ্বিতীয় আবেদন এই যে, আজকে হয়ত খোরপোষের একটা ফয়সালা হয়ে গেল, ঠিক কিন্তু দু বছর হওয়ার পর আবার বন্ধ করে দিল। আবার সেই মহিলাকে তখন কোর্টে যেতে হচ্ছে সেটা আদায় করার জন্য। এটা কি করে বন্ধ করা যায়? আবার টি.ভি.-তে তো দেখা যায়, উপযুক্ত ছেলে-মেয়ে থাকতেই বাবা-মাকে দেখছে না, তাদের ওল্ড-এজ-হোমে পাঠিয়ে দিচ্ছে। তাদেরও খোরপোষের একটা অধিকার আছে। সেইসব ছেলেমেয়েদের থেকে আইনের মধ্যে দিয়ে তা আদায় করা দরকার।

[4-50 – 5-00 p.m.]

আমরা টি.ভি.-র দৌলতে দেখছি যে মা এক জায়গায় যাচ্ছে এবং মাকে নিতে চাইছে দেখছি। মাকে নিতে চাইছে এই জন্য যে ছোট ছেলেমেয়েকে দেখাশোনা করতে হবে। অনেক সময়ে দেখা যাচ্ছে যে বাবা-মাকে হোমে, বৃদ্ধাবাসে পাঠিয়ে দেওয়া হচ্ছে। এই যে ঘটনাগুলো ঘটছে, এই অবস্থায় তাদের প্রাপ্য টাকা কোর্টের মাধ্যমে যাতে পায় তা নিশ্চিত করতে হবে। সেজন্য আমি এই বিলটিকে সমর্থন করছি। আজকে যে কেসগুলো করা হচ্ছে বধূ নির্যাতনের ক্ষেত্রে, সেই কেসগুলোর ফয়সালা হতে দেখা যাচ্ছে অনেক দেরি হয়ে যাচ্ছে। খোরপোষ পেতে পেতে অনেক সময় চলে যাচ্ছে। এই ধরণের যে কেসগুলো আসছে, তা যাতে সঙ্গে সঙ্গে টেক আপ করা হয় এবং তার প্রাপ্য টাকা যাতে সঙ্গে সঙ্গে পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। এবং এই টাকা পাওয়ার জন্য যাতে পুনরায় তাকে যাতে কোর্টে না যেতে হয় তা দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহোদয় এই

যে বিলটি এনেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। পশ্চিমবঙ্গ সরকার নির্যাতীত মানুষের পাশে আছেন এবং মহিলা যাঁরা নির্যাতীত হচ্ছেন তাঁদের পাশে এসে দাঁড়িয়েছেন। সেজন্য এখানে মাননীয় মন্ত্রী মহোদয় এই যে বিল নিয়ে এসেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী সালিব টপ্পো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহোদয় আজকে যে বিল এখানে নিয়ে এসেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু চারটি কথা বলতে চাইছি। এই বিলটি ঠিক সময়ে আমাদের সামনে উপস্থিত করা হয়েছে, এটির প্রয়োজন ছিল। আজকে সমাজের যে অবস্থা, নারী নির্যাতন যে ভাবে চলছে এবং বিভিন্ন কারণে নারীদের উপরে অত্যাচার, ডিভোর্সের যে ঘটনা ঘটছে তার জন্য সোচ্চার হওয়ার দরকার আছে। এই অত্যাচারের বিরুদ্ধে আমরা যদি সোচ্চার না হই তাহলে ভয়ঙ্কর একটি পরিস্থিতিতে আমাদের দাঁড়াতে হবে। পশ্চিমবাংলায় মহিলা সংগঠন এই ব্যাপারে সোচ্চার হয়েছেন। আজকে পাঁচশো টাকার জায়গায় পনেরশো টাকা যা করা হয়েছে তা ঠিক এবং এটি সমর্থনযোগ্য। কিন্তু এটি যদি সত্যি সত্যিই কার্যকর না হয় তাহলে কি দাঁড়াবে? কোর্টে গিয়ে দুঃস্থ মহিলা কোর্টের রায় পাচ্ছে টাকা পাওয়ার ব্যাপারে, কিন্তু সেই টাকা সে সত্যিই আদায় করতে পারবে কিনা এই চিন্তা থেকে যাচ্ছে। যেহেতু সেই মহিলা স্বামী কর্তৃক বিতাড়িত এবং গৃহহীন, সে যতক্ষণ পর্যন্ত না টাকা পাচ্ছে ততক্ষণ পর্যন্ত কোর্টে যেতে হচ্ছে এবং এইভাবে সে ভুগছে। আমার কথা হচ্ছে সেই টাকা ঠিকমতো পাচ্ছে কিনা তা দেখতে হবে। এই ব্যাপারে আমার সাজেশন হচ্ছে, বাবা-মা বা মহিলা যে কারণেই হোক টাকা পাওয়ার ব্যাপারে কোর্টের যে রায় পাচ্ছে, তা যতক্ষণ পর্যন্ত না পাচ্ছে ততক্ষণ পর্যন্ত সরকারকে টাকা আদায়ের ব্যবস্থা করতে হবে দায়িত্ব নিয়ে। এটি না করতে পারলে সবটা প্রহশনে পরিণত হবে। টাকা না পাওয়ার ফলে অনেক সময়ে দেখা যাচ্ছে ছেলেমেয়েরা বঞ্চিত হচ্ছে তাদের শিক্ষা-দীক্ষার ব্যাপারে। সুতরাং এই বিলটিকে আমি সমর্থন করি এবং পনেরশো টাকার বিষয়টিকেও সমর্থন করি। তবে টাকাগুলো যাতে আদায় হয় তার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার, তা করতে হবে।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার জবাব দেওয়ার দরকার খুব বেশি নেই, সত্য বাপুলি মহাশয় যে দু একটি কথা বলেছেন তারই উত্তর দেবার দরকার বলে আমি মনে করি। আমি ওঁনাকে বলে দিতে চাই যে, ১৯৯৩ সালে ১২৫ নং ধারা যে বিল এনেছিলাম এটা তারই রিভিশান মাত্র। মাননীয় সদস্য টোপ্পো জানতে চেয়েছেন যে এই পাওয়ার ব্যাপারে কি ব্যবস্থা করা যায়। আমি বলছি এটা পাওয়ার ব্যাপারে বিল আনা হয় নি। এই বিলটি আনা হয়েছে এইজন্য যে কবে নাগাদ পেতে পারেন সেই সংক্রান্ত। সেক্ষেত্রে ম্যাজিস্ট্রেট যদি মনে করেন মধ্যবর্তীকালীন দিতে পারেন বা এককালীনও দিতে পারেন। অতএব এই বিষয়টা পুরোপুরি ম্যাজিস্ট্রেটের হাতে। মাঝে মাঝে বা যেভাবেই হোক দিতে

পারেন। তবে যদি কেউ একেবারেই না দেয় তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা আছে। সেক্ষেত্রে তার বিরুদ্ধে ওয়ারেন্ট ইস্যু করে অ্যারেস্ট করে নিয়ে আসা যায়, জেলেও পোরা যায়। এখানে যে বলা হয়েছে ১৫০০ টাকার মেনটেনেন্স পাবে আগে সেটা ৫০০ টাকা করা ছিল। বাপুলি মহাশয় বললেন যে এই ৫০০ টাকাকে বাড়িয়ে ১০০০ টাকা করলেই ভাল হত। কিন্তু মাননীয়া দল মহাশয়া সঠিক ভাবেই বলেছেন যে দ্রব্য মূল্যের দাম যে হারে বেড়েছে এবং অবস্থার যেভাবে পরিবর্তন হচ্ছে তাতে ১৫০০ টাকাও সঠিক নয়, আরও বাড়ানো দরকার এবং সেটা করতে পারলেই ভাল হত। আমাদের এখানে তো শুধু ক্ষেত মজুর, গরিব চাষী নেই অনেক উচ্চ মধ্যবিত্ত আছেন, যাদের আয় খুব বেশি তারা বেশি টাকা দিতেও পারবেন। তারপরে ফ্যামিলি কোর্ট অ্যাক্ট পাস হয়েছে। এই কোর্টে গার্জেনশিপ, সেপারেশন ইত্যাদি বিষয়গুলো দেখাশোনা করা হয়। ফ্যামিলি কোর্টের মাধ্যমে অনেক অত্যাচার প্রতিরোধ করা যায়। এই ফ্যামিলি কোর্ট প্রতিটি জেলাতে চলছে। এগুলো যাতে আরও পর্যাপ্ত পরিমাণে প্রতিটি জেলায় করা যায় তার চেষ্টা করতে হবে। এটা করতে পারলে আরও বেশি করে নানা ধরনের ফ্যামিলিজনিত কেস এই কোর্টের কাছে আসবে। সেই কারণে এই ধরনের কোর্টের সংখ্যা যাতে আরও বাড়ানো যায় তার প্রচেষ্টা করছি। এই কথা বলে সবাইকে অভিনন্দন জানিয়ে এবং এই বিলকে সমর্থন করতে অনুরোধ জানিয়ে, আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

[5-00 – 5-10 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের কথা শুনে ভাবলাম উনি ফ্যামিলি কোর্টের উপর দিয়ে গেছেন। ফ্যামিলি কোর্টে বসে পরামর্শ হবে। আমি বুঝতে পারলাম না, উনি ইন্সটলমেন্ট করার কথা বললেন। আপনি বোধ হয় আইন দেখেননি। একটু

দেখে নেবেন, পড়ে নেবেন। ইন্সটলমেন্ট কোথাও নেই। না পড়ে যদি বলেন তাহলে আমাদের পক্ষে অসুবিধা হয়। ইন্সটলমেন্টের কোনও ব্যবস্থা নেই; জাজেরা বা ম্যাজিস্ট্রেটরা ফর স্যোশাল জাস্টিস এটা করে দেন। যেমন যদি ডিফালকেশন হয় তাহলে ডিক্রি একজিকিউশন দিলে — যতক্ষণ না দেবে ততক্ষণ কাস্টডিতে থাকবে। যদি উদ্দেশ্য হয় টাকাটা পাইয়ে দিয়ে সোশ্যাল জাস্টিস করা তাহলে তারা যাতে টাকাটা দিতে পারে সেই ব্যবস্থা করতে হয়। যেমন অসীম বাবু করেছেন, ট্যাক্সের সরলিকরণ করে। আপনিও সেই রকম একটা কিছু করুন। জিনিসপত্রের দাম বাড়ছে, আপনি টাকা বাড়ান। কিন্তু লোকটা দিতে পারবে কিনা সেটা দেখতে হবে। যে ১০ হাজার টাকা মাইনে পায় তার ক্ষেত্রে আলাদা কথা। কিন্তু আপনি দেখেছেন, সুপ্রিম কোর্টের যে ডিসিশন তাতে বলা হয়েছে — এবল বডিড ম্যান স্যুড বিয়ার দি মেন্টেনেন্স। সুতরাং সেখানে দিতে হবে। এখন আমি যদি পুরোটা দিয়ে দিতে পারি তাহলে কিছু বলার নেই। ম্যাজিস্ট্রেট ক্যান-আপ-টু ওয়ান থাউজেন্ড ফাইভ হানড্রেড। ছেলের জন্য দিলাম, স্ত্রীর জন্য দিলাম, দু-টো বাচ্চার জন্য দিলাম — যোগ করুন কত টাকা দাঁড়ায়। সে দিতে পারছে না, কাস্টডিতে ঢুকে আছে। ওয়াইফ টাকা পাচ্ছে না, রাস্তায় ঘুরছে। আমি সেই জন্য আপনাকে বলি ওটি পরে ভাবুন। অফিসারদের সঙ্গে আলোচনা করে নেবেন। আমি যেটা বলেছি সেটা ডে টু ডে এক্সপিরিয়েন্স থেকেই বলেছি। এটা আমার বাস্তব অভিজ্ঞতা। আপনি একটু দেখে নেবেন, অফিসারদের সঙ্গে কথা বলে নেবেন। আলোচনা করে তারপর আনলে আমি খুশি হব।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি যে কথা বলেছি ঠিকই বলেছি। উনি তার অপব্যাখ্যা করেছেন। কিন্তু উনি যে কথা বলেছেন, এটা কমিয়ে আনার তার কোনও মানে হয় না। আমি সেটা বিশ্লেষণ করেছি। সমাজের উর্ধ্বতন মানুষের জন্য ১৫০০ টাকা, সকলের জন্য নয়। কিন্তু ম্যাজিস্ট্রেট ইচ্ছা করলেই ৫০ টাকা বা ১০০ টাকা দিতে পারেন। তখন ছিল ৫০০ টাকা, বাড়াতে পারত না। তবে এখন ১৫০০ টাকায় থাকছে।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** স্যার, আজকে পে-কমিশন গঠনের দাবিতে আর মাথা ভারি প্রশাসন রাজ্য সরকারি কর্মচারি ফেডারেশনের উপর বিভিন্ন স্থানে যেভাবে অত্যাচার হয়েছে তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে রাজ্য সরকারি কর্মচারি ফেডারেশন দীর্ঘ দিন পর ঐক্যবদ্ধ ভাবে একটা সমাবেশ এসপ্লানেড ইস্টে নিয়ে এসেছেন। সেখানে একটা বিপুল সমাবেশ থেকে সরকারি কর্মচারিরা পে-কমিশন গঠনের জন্য রাজ্য সরকার-এর কাছে দাবি জানিয়েছেন। আমি শুনলাম অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত তাদের সঙ্গে আজকে বৈঠক করেছেন। আমি এবং অধ্যাপক সৌগত রায় সেখান থেকে আসছি। অসীম বাবু কয়েক বছর ধরে প্রত্যাখান করার পরেও ফেডারেশনের প্রতিনিধিদের সঙ্গে এই প্রথমবার সাক্ষাৎ করতে সম্মত হয়েছেন। আমি

ফেডারেশনের দাবির সঙ্গে গলা মিলিয়ে অবিলম্বে রাজ্য পে-কমিশন গঠনের দাবি এবং মাথা ভারি প্রশাসন এবং কর্মচারি ফেডারেশনের কর্মীদের উপর বিভিন্ন ভাবে রাজ্যের জেলায় জেলায় যেভাবে অত্যাচার হচ্ছে তা নিরসন-এর জন্য রাজ্য সরকারের কাছে আমাদের দাবি জানাচ্ছি এবং সভাকে রাজ্য সরকারি ফেডারেশনের এই বিরাট সভা সম্পর্কে অবহিত করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995

**Mr. Deputy Speaker :** Dr. Asim Kumar Dasgupta to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995 and to make a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduced the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995.

## Statement under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly

**Dr. Ashim Kumar Dasgupta :** The Film Industry in West Bengal has been passing through unfavourable situation for some time past. The question how the Film Industry in the State can be helped to overcome the situation has been under consideration of the State Government for quite some time past. Accordingly, it was decided in the interest of growth of Film Industry in the State to allow some concessions in the matter of amusement tax and sales tax by amending of respective statute in the manner as detailed below.

(1) The Bengal Amusement Tax Act, 1992-to reduce the rate of entertainment tax from 80 to 70 per cent on the value on tickets for admission into a cinematographic exhibition.

(2) The Bengal Finance (Sales Tax) Act, 1941—

(i) to examine losing of cinematographic films from sales tax;

(ii) to reduce the sales tax on raw cinematographic films from 10 per cent to 4 per cent;

(iii) to achieve this parformances the aforesaid two acts were amended by promulgation of the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1994 which came into force on 6.12.94.

(3) The promulgation of the said ordinance was necessary as the State Assembly was not in the session at the time.

**(Secretary then read the Title of the Bill.)**

**Mr. Deputy Speaker :** Now I have received notice of a statutory resolution in pursuance of Article 213 (2) (a) of the Constitution of India from Shri Saugata Roy. Shri Roy may move his resolution.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the House disapproves the West Bengal Taxation Laws (Amendment) ordinance, 1994.

আমি বিলের উপর পরে বলব। স্ট্যাটিউটোরী রেজলিউশন নিয়ে আমি এখন বলছি। আমি নীতিগত ভাবে এই অর্ডিনান্স জারির বিরুদ্ধে, সরকারের যদি কিছু করতে হয় তাহলে সরকারকে জনমত নিয়ে আইন করতে হবে। হঠাৎ হঠাৎ খাপছাড়াভাবে অর্ডিনান্স না করে হাউস চলবে যখন তখন সেটাকে এখানে এসে পাস করানো উচিত। আমি জানিনা হঠাৎ কি বাধ্যবাধকতা ছিল, হঠাৎ ডিসেম্বর মাসে অর্ডিনান্স করে সরকার নিয়ে এলেন, আবার তিন মাস পরে বিল হিসাবে এখানে নিয়ে আসছেন সেটা রিপিল করে। আমি নীতিগতভাবে বলছি, মন্ত্রী যখন যুগান্তকারি পদক্ষেপ নিচ্ছেন না তখন এই অর্ডিনান্স করার কি যৌতিকতা ছিল? আমি এই জন্য স্ট্যাটিউটোরী রেজলিউশন আনছি এবং আমি চাই এর উপর ভোট হোক, হাউস এটাকে অ্যাপ্রুভ করে কিনা? এই ভাবে অর্ডিনান্স করে সরকার চালানো হচ্ছে। এর আগেও একবার অর্ডিনান্স নিয়ে এসেছিলেন আবার করা হচ্ছে, এই ভাবে কেন বারবার আসছে, সেটা ক্লিয়ার নয়, কোনও তথ্যও নেই, কিন্তু আমরা দেখছি অর্ডিনান্স বারবার আসছে। বিধানসভাকে বাইপাস করে, সমস্ত জায়গায় হচ্ছে। আমি বিধানসভার সদস্য হিসাবে বলছি, আমার যে বিরোধিতা সেটা আমি রেকর্ডে রাখতে চাই, সেইজন্যই আমি স্ট্যাটিউটোরী রেজলিউশন আনছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে কারণে রাজ্য সরকারকে অর্ডিনান্স আনতে হয়েছিল তার পরিপ্রেক্ষিতটা হচ্ছে এই, আপনি অবগত আছেন, আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি যে, এই বছরে পুজোর ঠিক আগে পশ্চিমবাংলায় সিনেমা ধর্মঘট হয় এবং রাজ্য সরকার যারা সিনেমা ধর্মঘট করছিলেন, তাদের প্রতিনিধিদের সঙ্গে আলোচনাও করেন। এমনিতে রাজ্যে সিনেমা শিল্প একাধিক অসুবিধার মধ্যে আছে, সেটা আমি পরের উত্তরে বলব। সিনেমা দেখা টিকিট বিক্রি হওয়ার এই সময়টা হচ্ছে মূলত অক্টোবর থেকে ডিসেম্বর এই সময়টা, আলোচনার সময়ে রাজ্য সরকারের পক্ষ থেকে আমাদের মাননীয় তথ্য সংস্কৃতি মন্ত্রী উনি বলেছিলেন, এই রিলিফটা আমরা আপনাদের দেব। এটা বলার পরে আমাদের উপর নৈতিক দায়িত্বটা বর্তায় এবং অর্ডিনান্স জারির দরকার হয়। তাই প্রথম সুযোগে সেটা বিধানসভার কাছে এই বক্তব্য রাখছি, তারপরে সিনেমা ধর্মঘট উঠে যায়, সাধারণ মানুষ সিনেমা দেখেন এবং লাভও হয়। এটা হচ্ছে একটা পরিপ্রেক্ষিত, তাই অর্ডিনান্স আনতে হয়েছিল, তখন বিধানসভা ছিল না, আর অন্যান্য কারণগুলি আমি জবাবি ভাষণে বলব।

The motion of Shri Saugata Roy that the House disapproves the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1994, was then put and lost.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995, be taken into consideration.

[5-10 – 5-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে দি ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন লস (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৫-এর উপর দু-চারটি কথা বলছি। আগেই অর্ডিনান্সটা আনার বিরুদ্ধে আমার বক্তব্য ছিল এবং মন্ত্রী যেটা বললেন তাতে আমার কথাটা শক্তিশালী হল। এই অর্ডিনান্সটা নিয়ে এসেছেন ডিসেম্বর মাসে। যখন ছবি দেখার এবং দেখানোর মূল সময়টা পার হয়ে গেল। যে সময় আপনারা অর্ডিনান্সটা আনলেন সে সময় সিনেমার উপর ট্যাক্স লাঘবের প্রয়োজনীয়তা ছিল না। এই অর্ডিনান্সটা কোনও পারপাস সার্ভ করবে না। অন্যদিকে এই বিলের যে বক্তব্য সেই বক্তব্যের সঙ্গে আমি দ্বিমত নই। এই বিলের মাধ্যমে পশ্চিমবঙ্গের মুমূর্ষু শিল্পে মন্ত্রী মহাশয় কিছুটা রিলিফ দেবার চেষ্টা করেছেন। আপনি একজন আইনজীবী হিসাবে জানেন বেঙ্গল অ্যামিউজমেন্ট ট্যাক্স অ্যাক্ট ১৯৯২ আছে, সেখানে এইভাবে বলা আছে, চেঞ্জ দি rate of entertainment tax upon the value of tickets will be as such as show in the table below. প্রতিটি দামের

টিকিটের জন্য এন্টারটেইনমেন্ট ট্যাক্স লেখা ছিল। সেই যে টিকিট এইট্টি পারসেন্ট অফ সাচ ভ্যালু সেখানে মন্ত্রী মহাশয় ৭০ পারসেন্ট অফ সাচ ভ্যালু করেছেন। দশ পারসেন্ট অ্যামিউজমেন্ট ট্যাক্স রিলিফ দিয়েছেন। এটা হচ্ছে বাইরের ফিল্মের ক্ষেত্রে। আর বাংলা ফিল্মের ক্ষেত্রে উনি, সিক্সটি পারসেন্টর জায়গায় টোয়েন্টি পারসেন্ট করেছেন। বাংলা ফিল্মের ক্ষেত্রে উনি কন্সিডারেবেল করেছেন, অন্যান্য ক্ষেত্রে উনি টেন পারসেন্ট করেছেন। এতে ফিল্ম দেখার দর্শকের সংখ্যাটা কি বাড়ছে? আমি আপনাকে বলতে চাই, ওরা স্ট্রাইক করতে পারে, কিন্তু সরকার যেটা রিলিফ দিয়েছেন সেটা খুবই মারজিনালি। গতকাল আপনার বাজেট বক্তৃতায় সিনেমা শিল্প সম্পর্কে আপনি কোন টাচ দেননি। যদিও এর আগে আপনি আইন এনেছেন। আজকে বাংলা চলচ্চিত্র শিল্প মুমূর্ষু। দু-তিন বছরে হঠাৎ একটা ছবি হিট করল শত্রু, শ্বেত পাথরের থালার মতো। কিন্তু আপনি স্টুডিওতে যদি যান তাহলে দেখতে পাবেন—একটা স্টুডিও সরকার চালাচ্ছে একটা স্টুডিও কো-অপারেটিভ চালাচ্ছে, আরেকটা প্রাইভেট স্টুডিও আছে—সেখানে পুরনো সব যন্ত্রপাতি এবং টেকনিশিয়ানদের অবস্থা খুব খারাপ। এখানে অনিল বাবু আছেন, উনি ফিল্ম টেকনিশিয়ানদের যে সর্বভারতীয় সংগঠন আছে তার সভাপতি, উনি হয়ত এই ব্যাপারে বলবেন, তাদের কোন নিরাপত্তা নেই। অধিকাংশ মানুষ খেতে পাচ্ছে না। যারা ফিল্মে একস্ট্রার কাজ করে ক্রাউড সীনে তাদের একটা সংগঠন আছে। তারা অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়েছে। সামগ্রিকভাবে আজকে বাংলা চলচ্চিত্র শিল্প ডুবছে। কলকাতা হচ্ছে এমন একটা শহর যেখানে সিনেমা হলগুলোর অবস্থা দিনের পর দিন খারাপ হচ্ছে। হলগুলোতে সিনেমা দেখার অবস্থা নেই। হাম আপকে হ্যায় কৌন-এর মতো সিনেমা যেখানে চলছে সেখানে ভিড় হচ্ছে। আজকাল সিনেমা হলের ব্যবসায় আর লাভ হচ্ছে না। এক সময় দূরদর্শনের বিরুদ্ধে সি. পি. এম অনেক বলেছে, কিন্তু সেই দূরদর্শনই আজকে চলচ্চিত্র শিল্প এবং টেকনিশিয়ানদের বাঁচিয়ে রেখেছে দেশি বা বিদেশি চ্যানেলের মাধ্যমে তারা বেঁচে আছে। অনেক ভাল ভাল শিল্পী তারা সব জি. টিভিতে অভিনয় করছেন আবার অনেক সিনেমা শিল্পী মঞ্চে নাটক করছেন, যাত্রা করছেন। অনিল বাবু এসব জানেন আজকে বাংলা ছবি হচ্ছে না বলেই তাদের আজকে দূরদর্শনের সিরিয়ালগুলোতে অভিনয় করতে হচ্ছে। প্রতিষ্ঠিত নায়ক নায়িকারা সব শ্যামবাজারের পেশাদার রঙ্গমঞ্চে পাট করছেন। আরও প্রতিষ্ঠিত নায়ক নায়িকারা সব যাত্রায় যাচ্ছেন কিছু পয়সার জন্য। অসীমবাবু একটা রিলিফ দিয়েছেন সিনেমার টিকিটের ক্ষেত্রে এবং কিছুটা দাম কমিয়েছেন। কিন্তু ওদের ভাবা দরকার সামগ্রিকভাবে বাংলার চলচ্চিত্র শিল্পের উন্নতির জন্য কি প্যাকেজ অফার করতে পারেন। এই আইনে আরও যেসব সংশোধনী আছে তাতে দেখছি দুটি ব্যাপারের উপর আপনি রিলিফ বা কনসেশন দিয়েছেন। এর মধ্যে একটা হচ্ছে, সিনেমাটোগ্রাফিক ফিল্মস যেগুলি, ধরুন বম্বেতে ছবি তৈরি হয়েছে সেটা এখানে রিলিজ করে কোন হলে দেখান হলে তার উপর আপনি একটা ট্যাক্স ধার্য করতেন। সেখানে আপনি একটা রিলিফ দেওয়ার কথা বলেছেন। দ্বিতীয়ত, 'র'

সিনেমাট্রোগ্রাফিক ফিল্মস, মানে এখানে ছবি তৈরির জন্য যে ফিল্ম কিনতে হয় তাকে ট্যাক্সের আওতার বাইরে করে দিয়েছেন। এখানে যে ছবি তৈরি হবে তার ফিল্মের দাম যদি শস্তা করে দেন সেটাকে নিশ্চয় আমরা স্বাগত জানাব। তবে এর সঙ্গে সঙ্গে আমি আবার বলছি, এই ফিল্ম সম্পর্কে একটা ওভার অল ভিউ আপনাদের নেওয়া দরকার। হঠাৎ করে স্ট্রাইক তোলার জন্য দু/একটা কনসেশন দিলেন তাতে করে কিন্তু হলগুলি বাঁচবে না। এখনই ব্যবস্থা না নিলে হলের কর্মচারি, হলের মালিক, ডিরেক্টার, টেকনিসিয়ান্স, অ্যাক্টর, অ্যাকট্রেস সবার অবস্থা খুব প্যাথেটিক হবে। সবাই মিলে আজকে তাদের বাঁচানো দরকার। হিন্দি ছবি যেগুলি চলছে সেগুলি চলার ফলেও হলগুলির কিন্তু কোনও উন্নতি হচ্ছে না। দাম আপনি শস্তা করলেন, কিছু ছবি চলল ঠিক আছে কিন্তু এখানে তো আবার জেনারেল প্রবলেম অব ভি. ডি. ও. পাইরেসির ব্যাপারটা আছে কাজেই সে দিকটার প্রতিও আপনাদের দৃষ্টি দেওয়া দরকার। আজকে অ্যাজ এ হোল এই ইণ্ডাস্ট্রিটা বন্ধ হয়ে যেতে বসেছে কাজেই এ সম্পর্কে আপনাদের একটা সঠিক পলিসি নিতে হবে। তারপর আর একটা পলিসি আপনাদের নিতে হবে যেটা শুধু ভারত সরকার নিলেই হবে না যে ফিল্ম এবং টি. ভি. এই দুটি মিডিয়ার মধ্যে কোনটার উপর আপনারা জোর দেবেন। আপনারা ভি. ডি. ও. পারলারগুলির উপর অনেক ট্যাক্স বসিয়েছেন এবং সেই ট্যাক্স আপাতত আছে কিন্তু কোনটার উপর কিভাবে জোর দেবেন সেটা ঠিক করতে হবে। আপনাদের দেখতে হবে কি ভাবে এই ফিল্ম ইণ্ডাস্ট্রিকে বাঁচানো যায়। আপনারা একটা কালার প্রসেসিং ল্যাবোরেটরি করেছেন 'রূপায়ন' বলে। বামফ্রন্ট সরকারের অবদান তো বেশি নেই, একটা হচ্ছে এই 'রূপায়ন', একটা হচ্ছে 'নন্দন' এবং আর একটা লোকে বলে 'চন্দন', আমি আর তার মধ্যে যেতে চাই না। এই তিনটি ছাড়া আপনাদের আর বিশেষ অবদান কিছু নেই। পরিশেষে মাননীয় মন্ত্রীকে আমি আরও দুটি কথা বলব। বাজেট নিয়ে পরে আলোচনা হবে জানি কিন্তু মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাব যে উনি এন্ট্রি ট্যাক্স তুলে দিয়েছেন। এখানে একটা খুব বড় ডিসিশন উনি নিয়েছেন। আমরা জানি এই অক্ট্রয় বা ট্যাক্সের নামে মানুষকে কিভাবে হয়রান হতে হয়, হেনস্থা হতে হয়। তিন/চার মাইল গাড়ির লম্বা লাইন পড়ে যায় ঐ উলুবেড়িয়া, বানিতবলা, মগরা চেকপোস্টে। দিনের পর দিন লরিগুলিকে দাঁড়িয়ে থাকতে হয়। এই হলে দেশ এগুবে কি করে? গাড়িগুলি দাঁড়িয়ে থাকার জন্য ট্রাফিক জ্যাম হয় এবং এগুলি দুর্নীতির এক একটা আখড়া। এখানে নানান রকমের কমিশন এজেন্ট ইত্যাদি জুটে গিয়েছিল। আজকে আপনি এটা তুলে দিলেন। এই সিদ্ধান্ত ভারতসরকার আপনাদের ৪/৫ বছর আগেই নিতে বলেছিল। তখন জ্যোতিবাবুর নেতৃত্বে একটা কমিটি হয়েছিল এবং তারা বলেছিলেন এটা নিয়ে ভারত সরকারের কোনও ডিসিশন নেবার দরকার নেই, এটা আমরাই ঠিক করব। আপনি হঠাৎ করে এটা তুলে দিলেন, আমি অবশ্য এরজন্য আপনাকে সাধুবাদ জানাব। তবে এর সঙ্গে সঙ্গে আপনাকে যেটা বলব সেটা হচ্ছে আপনি নিশ্চয় এই হাউসকে রিঅ্যাসিওর করবেন যে এর ফলে এন্ট্রি

ট্যাক্সের ঐ ১৬শো কর্মচারি যারা ছিলেন তারা কোনও ভাবেই ক্ষতিগ্রস্ত হবেন না। যদিও আজকে এটা বলার বিষয় নয় তবুও মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেট পেশ করার পর আজকেই প্রথম সুযোগ এল বলে তাকে বলছি, ব্যাপারটা একটু দেখবেন। রাজ্যসরকারি কর্মচারি ফেডারেশনের লোকরা মিছিল করে এসেছিলেন, আপনি তাদের সঙ্গে দেখা করেছেন, তাদের যে পয়েন্টস অব ওয়ারিস ছিল তারমধ্যে একটা হচ্ছে এই এন্ট্রি ট্যাক্সের ১৬শো কর্মচারিদের ব্যাপার। এরা কোনও ভাবেই ক্ষতিগ্রস্ত হবেন না—এ ব্যাপারে আশা করি আপনি রিঅ্যাসিওর করবেন। আদারওয়াইজ আমি মনে করি নীতিগতভাবে এই অক্ট্রয়টা তুলে দেওয়া একটা প্রগ্রেসিভ স্টেপ। গতবার ডঃ মনমোহন সিং যখন কলকাতায় এসেছিলেন তখন আপনার এই ট্যাক্সে কনসেশন দেওয়ার ব্যাপারটা তাকে বলা হলে তিনি বলেছিলেন, অসীম ইজ learning fast. অসীম খুব তাড়াতাড়ি শিখছে। যেভাবে আপনি ডঃ মনমোহন সিং-এর রাস্তা নিয়েছেন, আস্তে আস্তে ট্যাক্স স্ট্রাকচার সিমপ্লিফাই করছেন,—

[5-20 – 5-30 p.m.]

ট্যাক্স কমিয়ে দিচ্ছেন, কম কমালে বেশি কমপ্লায়েন্স হয়, এই তত্ব আপনি মেনে নিয়েছেন। আপনি ট্যাক্স সিস্টেমটাকে অনেক ইজি করেছেন। এতে রাজ্যের পক্ষে ভাল হবে। একটা কথা বলি, আপনি ভাল লোক' বলে আপনি সময় সময় জেদ করে ফেলেন। গত বছর বাজেটে লাক্সারি ট্যাক্স সম্পর্কে আমি বক্তব্য রেখেছিলাম এবং বলেছিলাম যে লাক্সারী ট্যাক্স বসাবেন না সিগারেটের উপর, আপনি বলেছিলেন সিগারেট থেকে ৪০ কোটি টাকা আদায় করবেন, কিন্তু ১০ কোটি টাকাও আদায় করতে পারেননি। আজকে যদি আপনার স্মল সেভিংস না থাকত তাহলে আপনার অবস্থা খুবই ডিফিকাল্ট হত। আপনি লাক্সারী ট্যাক্স সম্পর্কে নূতন করে চিন্তা করুন। আপনি লাক্সারী ট্যাক্স তুলে দিন সিগারেটের উপর থেকে। তার কারণ সাধারণ ভাবে এই বছর যে বাজেট করেছেন তার সঙ্গে দু একটা বিষয়ে খুব কমেণ্ডেবল স্টেপ নিয়েছেন খুব জরুরি জায়গায় সেলস ট্যাক্স কমিয়েছেন, সেটা খুব ভাল বলে মনে করি। এন্ট্রি ট্যাক্স আপনি তুলে দিয়েছেন, এটা খুব প্রশংসার যোগ্য। তাই আজকে আপনি হাউসকে রিঅ্যাসিয়োর করুন এন্ট্রি ট্যাক্সের যে ১৬০০ কর্মচারি রয়েছে, তারা যাতে কর্মচ্যুত না হয়। এই বিলের আমি বিরোধিতা করছি না, যদিও আমি স্ট্যাটুটারী রেজলিউশন নিয়ে এসেছিলাম। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যামিউজমেন্ট ট্যাক্সের উপর যে অ্যামেণ্ডমেন্ট উত্থাপন করেছেন, তাকে সমর্থন করছি। কারণ সিনেমা শিল্প, ফিল্ম ইণ্ডাস্ট্রির মধ্যে যে রুগ্নতা যেভাবে প্রকট হয়েছে, তাকে পুনরুজ্জীবিত করার ক্ষেত্রে এই মুহূর্তে এনটারটেনমেন্ট ট্যাক্সের কনসেশন, তার মধ্যে দিয়ে অনেকটা বাস্তব সম্মত ভাবে ফিল্ম ইণ্ডাস্ট্রির সুবিধা হবে বলে মনে করি। মাননীয় সৌগত বাবু প্রত্যক্ষ ভাবে না হলেও পরোক্ষ ভাবে

একে সমর্থন করেছেন। তিনি বলেছেন বাংলা এবং হিন্দি ফিল্মের ট্যাক্সের ক্ষেত্রে যে ডিফারেন্স সেটা উল্লেখ করেছেন। তবুও আমি বলি, এটা বাস্তব, আজকে হিন্দি এবং দক্ষিণ ভারতীয় ফিল্মের যে নগ্নতা দেখা দিয়েছে, এই অবস্থায় বাংলা ফিল্মকে বাঁচানোর জন্য উপযুক্ত পদক্ষেপ নেওয়া দরকার। এই ক্ষেত্রে উল্লেখযোগ্য, বাংলা ফিল্মে আমাদের রাজ্যের নিজস্ব কিছু বৈশিষ্ট আছে, কিছু ঐতিহ্য আছে, কিছু সংস্কৃতি আছে, কিন্তু আমাদের অভিজ্ঞতা থেকে যা জানি আমাদের বাংলা ফিল্ম ইণ্ডাস্ট্রিজ একদিন সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলোকে প্রভাবিত করেছে এবং বাংলার যে ফিল্ম ইণ্ডাস্ট্রিস তা প্রকৃত পক্ষে দেখতে গেলে ভারতবর্ষের অন্যান্য জায়গার ফিল্ম ইণ্ডাস্ট্রিজকে জন্ম দিয়েছে। কিন্তু আমাদের রাজ্যের ফিল্ম ইণ্ডাস্ট্রি আজকে বর্তমানে অত্যন্ত রুগ্ন হয়ে পড়েছে। এখানে আমাদের দেশের অতীতে যে ধরনের ফিল্ম ইণ্ডাস্ট্রি গড়ে উঠেছিল ছবি গড়ে তোলার ক্ষেত্রে, আমাদের দেশের সাহিত্যিক, গীতিকার, লেখক, যারা ছিলেন তারা যেভাবে বাংলা ফিল্মকে সমৃদ্ধশালি করে গড়ে তুলেছিলেন, তা আজকে কিছুটা বাজারি শিল্প হিসাবে দক্ষিণ ভারতীয়, বম্বের হিন্দি সিনেমা এই সবকে অনুকরণ করতে গিয়ে বাংলা ফিল্ম কিছুটা ক্ষতিকর অবস্থায় এসে গেছে। অন্য দিকে ভি. ডি. ও.-র প্রভাবে ফ্লিম ক্ষতিগ্রস্ত হচ্ছে। সৌগত বাবু বললেন, রাজ্যের ফ্লিম ইণ্ডাস্ট্রিকে বাঁচিয়ে তোলার ক্ষেত্রে রাজ্য সরকারের চিন্তা ভাবনায় ঘাটতি আছে। এটা আদৌ সত্য নয়। বরঞ্চ পশ্চিমবঙ্গে ফিল্ম ইণ্ডাস্ট্রিসকে বাঁচিয়ে তোলার জন্য বামফ্রন্ট সরকার আপ্রাণ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। সেই উদ্দেশ্য নিয়েই এই বিলের মধ্যে দিয়ে ট্যাক্স কনসেশনের প্রস্তাব রাখা হয়েছে। আমরা দেখছি গ্যাট চুক্তির ফলে ফিল্ম তৈরির ক্ষেত্রে বিভিন্ন যন্ত্রপাতির মূল্য বৃদ্ধি ঘটতে চলেছে, দারুণভাবে চাপ সৃষ্টি হতে চলেছে। আমি এই প্রসঙ্গে শুধু এটুকুই বলতে চাই যে, এখানে ফিল্ম ইণ্ডাস্ট্রির সঙ্গে যাঁরা যুক্ত আছেন—শিল্পী, কলাকুশলী থেকে শুরু করে সিনেমা হল গুলোর কর্মচারী পর্যন্ত—সেই সমস্ত হাজার হাজার মানুষের ভাগ্য আজকে এই শিল্পের সঙ্কটের সঙ্গে যুক্ত। সুতরাং এই শিল্পের রুগ্নতাকে অবশ্যই আমাদের কাটিয়ে তুলতে হবে। যখন রাজ্যে শিল্পায়নের জোয়ার সৃষ্টি হচ্ছে তখন এত বড় একটা রুগ্ন শিল্পকে কিভাবে রক্ষা করা যায় তার জন্য আমাদের বিশেষ ভাবে চেষ্টা করতে হবে। সেই কারণেই আজকে রাজ্য সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী এই অ্যামেণ্ডমেন্ট প্রস্তাব এখানে উত্থাপন করেছেন। এটা অবশ্যই আজকে খুবই বাস্তব সম্মত এবং সময়োচিত পদক্ষেপ। এই মুহূর্তে এই পদক্ষেপ না নিলে আমাদের ফিল্ম ইণ্ডাস্ট্রিকে রক্ষা করা যাবে না। আমাদের রাজ্যের সংস্কৃতি ঐতিহ্যের ক্ষেত্রে আমাদের ফিল্ম ইণ্ডাস্ট্রির একটা বিরাট ভূমিকা রয়েছে। এই অ্যামেণ্ডমেন্ট বিলটি আমাদের ফিল্ম ইণ্ডাস্ট্রিকে রক্ষা করার ক্ষেত্রে আমাদের সহযোগিতা করবে, এই দৃঢ় বিশ্বাস এবং আস্থা রেখে এই অ্যামেণ্ডমেন্ট বিলটিকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, 'দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লস

(অ্যামেণ্ডমেন্ট) বিল ১৯৯৫' আজকে মাননীয় অর্থমন্ত্রী এখানে উপস্থিত করেছেন। আমি এই বিল্‌কে সমর্থন জানাচ্ছি। বিরোধী দলের বন্ধু, মাননীয় সৌগতবাবু বিলটিকে সমর্থন করলেন, কিন্তু পূর্বে যে অর্ডিনান্সটি করা হয়েছিল তার বিরোধিতা করলেন। আমি এই প্রসঙ্গে শুধু একটা কথাই মাননীয় সৌগতবাবুকে বলতে চাই, কেন্দ্রীয় সরকার হাজার হাজার অর্ডিনান্সে যখন রাষ্ট্রপতিকে দিয়ে সই করান তখন তো তাঁরা মুখ খোলেন না। স্যার, কেন্দ্রীয় সরকার সংসদকে এড়িয়ে কত রকমের দুষ্কর্ম করেন, ওঁরা কিন্তু একটা কথাও বলেন না। ১৯৯৪ সালের ডিসেম্বর মাসে এক বিশেষ পরিস্থিতিতে কেন এ বিষয়ে অর্ডিনান্স করতে হয়েছিল, সেটা ওঁদের উপলব্ধি করা উচিত ছিল। আমার আগে যিনি বললেন, মাননীয় শ্রীধর মালিক, তিনি সুন্দরভাবে প্রস্তাবে যা আছে তার ব্যাখ্যা তুলে ধরেছেন। আমি আর তার মধ্যে যাচ্ছি না। আমি অন্য দিকের দু'একটা কথা এখানে তুলে ধরতে চাই। আমাদের ভারতবর্ষে আনঅর্গানাইজড সেক্টরে যে লক্ষ লক্ষ শ্রমিক আছেন—কংগ্রেসি বন্ধুদের প্রশ্ন করি—তাঁদের সম্বন্ধে কেন্দ্রীয় সরকার নির্দিষ্টভাবে কোনও আইন করেছেন কি? তাঁদের স্বার্থকে প্রোটেক্ট করার জন্য কোন নির্দিষ্ট আইন করেছেন কি? চলচ্চিত্র শিল্পের সঙ্গে যে হাজার হাজার কর্মচারি যুক্ত আছেন তাঁরাও আনঅর্গানাইজড সেক্টরের মধ্যেই পড়েন। আজ বিংশ-শতাব্দী শেষ হতে চলেছে, এখন সিনেমা শিল্পের তথা সিনেমা হলের কর্মচারিরা মাসে মাত্র ৪০০/৫০০ টাকা বেতন পান। গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে এই জিনিস চলছে। কি দুঃখজনক অবস্থা। আজকে সিনেমা শিল্পে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে সেই পরিস্থিতিকে কিছুটা সামাল দেবার জন্য মাননীয় অর্থমন্ত্রী এনটারটেনমেন্ট ট্যাক্স কমাবার চেষ্টা করছেন। এই প্রসঙ্গে আমি বলতে চাই, এই শিল্পের সঙ্গে যুক্ত কলাকুশলী এবং হাজার হাজার কর্মচারির স্বার্থ সংরক্ষিত করার যে প্রস্তাব সেই প্রস্তাবকে আমাদের গভীরভাবে বিবেচনা করতে হবে।

[5-30 – 5-40 p.m.]

আমি এই কারণে বলছি, বীরভূমের ১২টি সিনেমা হলের অভিজ্ঞতা থেকে বলছি। ১২টি সিনেমা হলের ইউনিয়ন আছে। সেখানে দেখা যাচ্ছে, ইনক্রিড ডি. এ বা সি. এল. আই সম্পর্কে হাইকোর্টের রায় হয়ে গেছে। ডিভিশন বেঞ্চ হয়েছে ১৯৮০ সালে। এখন পর্যন্ত ডিভিশন বেঞ্চের রায় নেই। এরফলে এক-একটি সিনেমা হলের মালিক খুশিমতো যা ইচ্ছা তাই করছেন। এখন তাদের সুবিধা হয়ে গেছে। ইণ্ডাস্ট্রি সিক এটা স্বীকৃত হয়ে গেছে অতএব কোন সিনেমা হলের শ্রমিক আন্দোলন করতে গেলেই সিনেমা হল ক্লোজার করে চলে যাবে। এই ভাবে ব্ল্যাক মেলিং চলছে। সুতরাং সি. এল. আই বা ইনক্রিজড ডি. এ পেয়ে শ্রমিক কর্মচারিরা যাতে বেনিফিটেড হন সেই ব্যাপারটা ভাল করে দেখা দরকার আর দুঃখজনক ঘটনা ঘটছে—এটা কলকাতা বা তার আশেপাশের শহর নিয়ে ঘটনাটা নয়— পশ্চিমবাংলো বিস্তীর্ণ এলাকা—এই বিস্তীর্ণ এলাকার মধ্যে বিভিন্ন যে হলগুলি আছে সেই সমস্ত সিনেমা

হল থেকে আস্তে-আস্তে ভিডিও হলে রূপান্তরিত হয়ে যাচ্ছে। এইরকম উদাহরণ ইলামবাজারে আছে, কীর্ণাহারে আছে। সেখানে দেখা যাচ্ছে, সিনেমা হল উঠে গেছে। সেই বড় হলের মধ্যে স্ক্রীন খাটিয়ে ভিডিও দেখান হচ্ছে। এরফলে শ্রমিক কর্মচারিরা ছাঁটাই হয়ে যাচ্ছে। আরও দুঃখজনক ঘটনা, এই সমস্ত হলে ব্লু-ফিল্ম দেখানো হচ্ছে। ফলে পশ্চিমবঙ্গের যে সাহিত্য, যে সংস্কৃতির চর্চা, সেই সাহিত্য ও সংস্কৃতি সাংঘাতিকভাবে বিঘ্নিত হচ্ছে। অশ্লীলতার বেপরোয়া ষড়যন্ত্র বা চক্রান্ত চলছে। আমি যে কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে আপনি যে এনটারটেইনমেন্ট ট্যাক্স কমিয়ে দিয়েছেন তাতে মালিকরা লাভবান হবেন। কিন্তু শ্রমিকদের যে ফেসিলিটি এবং আরও যে কতকগুলি বিষয় আছে, যেমন, আনঅরগ্যানাইজড সেক্টরে শ্রমিকদের যে অসুবিধা ন্যাশনাল হলিডেজএর যে ফেসিলিটি সেটা খুবই কম। এই সমস্ত শ্রমিকদের এমনিতেই ৪০০/৫০০ টাকা মাহিনা, তার উপর ফেসিলিটি অত্যন্ত কম। অ্যাকচুয়ালি বিংশ শতাব্দীর দুঃখজনক ঘটনা, জন্তুজানোয়ারের মতন শ্রমিক কর্মচারিরা জীবন-যাপন করছে। সেক্ষেত্রে দাঁড়িয়ে মানবিক অ্যাপ্রোচ থেকে খানিকটা চেষ্টা হচ্ছে। কিন্তু এতে আমি সন্তুষ্ট নই। এ বিষয়ে আরও গভীরভাবে চিন্তা করুন, বিবেচনা করুন যাতে সিনেমা শিল্পকে আরও ভালভাবে এগিয়ে নিয়ে যেতে পারি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন ল'জ (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৫ এর উপর বক্তব্য রাখতে গিয়ে আমি পরিষ্কার করে বলতে চাই, এই বিলের মূল উদ্দেশ্য হল, এই রাজ্যের সিনেমা শিল্পের একাধিক সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে তার যে বানিজ্যিক দিক তার একটা অংশের সমস্যার কিছুটা প্রশমন করা। এটা দুদিক থেকে করার চেষ্টা হয়েছে এই বিলের মাধ্যমে। অর্ডিনান্স কেন করতে হয়েছিল সেকথা আমি আগেই বলেছি। একটা হল, প্রমোদ কর বিভিন্ন ধরনের সিনেমার উপর কমানো-সেটা আমি পরে বলছি। আর দ্বিতীয় যে পদ্ধতি নেওয়া হয়েছে—সিনেমাটিক ফিল্ম যখন আসছে—যদি লিজে আসে তার কর মুক্ত করা আর যেকাঁচা ফিল্ম আসছে যার থেকে সিনেমা তৈরি হবে সেখানে কর কমানো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের ইতিহাস এইরকম, ১৯৮৫ সালে যখন প্রমোদ কর সিনেমার উপর বসে তখন হিন্দি এবং ইংরাজি সিনেমার উপর টিকিটের মূল্যের উপর শতকরা ১০০ ভাগ কর ছিল। অর্থাৎ টিকিটের মূল্য দ্বিগুণ দিতে হবে এবং আঞ্চলিক ছবি অর্থাৎ বাংলা এবং নেপালীর উপর শতকরা ৬০ ভাগ ছিল। এর আগেও ১৯৯১ সালে হিন্দি এবং ইংরাজি সিনেমার উপর প্রমোদ কর একবার কমানো হয় শতকরা ১০০-৮০ ভাগ। বাংলা এবং নেপালীর উপর ৬০-৫০ শতাংশ কমানো হয়। ১৯৯১ সাল পর্যন্ত এই ছিল ইতিহাস। এবারের এই বিলে যে প্রস্তাব রাখা হয়েছে সেটা হচ্ছে ৬.১২.৯৪ তারিখে হিন্দি এবং ইংরাজির ক্ষেত্রে যেটা আগে ৮০ ছিল সেটা ৭০ শতাংশ হল। বাংলার ক্ষেত্রে রাজ্য সরকারে নোটিফিকেশন করার ক্ষমতা আছে। এর আগে যেটা ৫০ শতাংশ ছিল তাকে ২০ শতাংশ করা হয়েছে। আমি এখানে একটু এটা বলে রাখলাম।

একটা প্রসঙ্গে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় বলেছেন যে এই কর হার কমিয়ে কি শিল্পের কোনও লাভ হচ্ছে? মানুষ কি বেশি দেখছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমার কাছে তথ্যটা আছে। এর আগে ১৯৯১ সালে কর কমানো হয়েছিল এবং এই কর কমানোর পরেও মাসোয়ারি তথ্য আছে—হ্যাঁ। লাভ হচ্ছে। এই কর কমানোর পরেও আমরা দেখতে পাচ্ছি ১৯৯৩-৯৪ সালে এবং তার সঙ্গে আগের যে অবস্থা তার সঙ্গে তুলনা করলে বোঝা যায় যে কর আদায় বৃদ্ধি হচ্ছে। কতটা হয়েছে তার একটা উদাহরণ আমি দিচ্ছি। কর বৃদ্ধির আগে যেখানে ৩৯ কোটি টাকার মতো কর আদায় হত আমরা মনে করছি যে সেটা ৫০ কোটি টাকাতে এই বছর উন্নতি হবে এই কর হার কমানোর পরেও। এটা থেকে একটাই প্রমাণ হয় যে যদি কর হার কমিয়ে মোট আদায় বাড়ে তাহলে সেটা একমাত্র বেশি মানুষ দেখতে গেছে বলেই বেড়েছে। কর আদায় বেড়েছে। এই বৃদ্ধির পিছনে আর একটি কারণ কাজ করছে সেটা হচ্ছে জেলায় বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আমরা নির্দেশ দিয়েছি যে মনিটরিং করুন। আমরা বলেছি যে একটা লক্ষ মাত্রাপূরণ করলেই তার অর্ধেক আমরা ফেরত দেব। সিনেমাটোগ্রাফির ফিল্মের উপর যে ৫ শতাংশের মতো বিক্রয় কর ছিল সেটা এই বছর বিলে শূণ্য শতাংশ করে দিয়েছি। আর র ফিল্ম যার ভিত্তিতে এখানে ফিল্ম তৈরি হয় সেটার আগে জেনারেল সেলট্যাক্স ১২ শতাংশ ছিল সেটা কমিয়ে ৪ শতাংশ করা হয়েছে একটা বক্তব্য এখানে রাখা হয়েছে যে ফিল্ম ইণ্ডাস্ট্রি সম্বন্ধে সামগ্রিকভাবে কি চিন্তা হচ্ছে। এই ফিল্ম ইণ্ডাস্ট্রির উপর একাধিক জায়গা থেকে আঘাত আসছে। তার মধ্যে দুটো জায়গা থেকে আসছে, তার মধ্যে একটা হচ্ছে দূরদর্শন। এক ধরনের চটকদারি সিরিয়াল, ছবি দূরদর্শনে দেখানো হচ্ছে। তাতে মাননীয় সদস্য শ্রী অনিল চট্টোপাধ্যায় কখনই অংশগ্রহণ করেন না। আর একটা হচ্ছে ভিডিও ফিল্ম ধরনের। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় হয়ত শুনতে অসুবিধা হবে, কিন্তু এটা নয়া আর্থিক নীতির পথ বেয়েই এসেছে। দূরদর্শনে যে সিরিয়ালগুলি দেখানো হয় তার মাধ্যমে কিছু বড় বড় বহুজাতিক সংস্থা কিছু কিছু জিনিস বিক্রি করতে চায়। তারা এই টেলিভিশনকেই বেছে নিয়েছে। শুধু তো বিজ্ঞাপনের দ্বারাই হয় না, তাই সিরিয়ালের মাধ্যমে তারা বিক্রি করতে চায়। যেমন আমি একটা উদাহরণ দিচ্ছি—একটা সিরিয়ালে একজন দৈহিক নায়ক, তিনি তীব্র গতিতে মোটর সাইকেল চালাচ্ছেন। এক্ষেত্রে মোটর সাইকেলটাকেই হাইলাইট করা হচ্ছে। এ ক্ষেত্রে কিন্তু সিরিয়ালের মাধ্যমে মোটর সাইকেলের বিজ্ঞাপন করা হচ্ছে। এটা হয়ত একজন যুবক দেখল এবং হয়ত আগে তার কোনও ক্ষিদে ছিল না। কিন্তু সিরিয়ালটা দেখার পরই সে তার মাকে বলল যে মোটর সাইকেল কিনে দিতে হবে। তাই শুনে তার মা ছেলের বাবাকে বললেন যে ছেলে তো আর কিছুই চাইছে না। ওকে কিনে দিতে হবে। এই মোটর সাইকেল কেনার কোনও প্রয়োজন ছিল না, হয়ত ছেলের ভবিষ্যত ভেবেই বাবা অন্য কোনও জায়গায় টাকা ইনভেস্ট করছিলেন কিন্তু তার পরিবর্তে অপ্রয়োজনীয় ভোগের মধ্যে এই ভাবে টাকাটা চলে গেল।

[5-40 – 5-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এটা এই কারণে বলছি যে, প্রকৃত কারণটা আমি বাজেটে বলেছি। গোটা দেশের জাতীয় সঞ্চয়ের হার ২২ শতাংশ থেকে ২০ শতাংশে নেমে গেছে। কিছু মানুষ আছেন তাঁরা চান আমাদের দেশ ঋণ নিয়ে চলুক।

মাননীয় অনিল চট্টোপাধ্যায় মহাশয়রা যেটির জন্য প্রতিবাদ করছেন — আমরা তাঁদেরও পেতে চাই। এই যে, ভিডিও ফিল্ম, এটিকে কি ভাবে সামলানো যাবে? ভিডিও ফিল্মে করের হার বৃদ্ধি করে এবং মানুষকে সচেতন করে এ কাজটা করতে হবে। তবে কাজটা শুধুমাত্র প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে হবে না, রাজ্য সরকারে যাঁরা আছেন, বিশেষ করে তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহাশয় আছেন, সকলের সঙ্গে আলোচনা করে সেটা করতে হবে। তার জন্য আমরা সকলকে ডাকছি। তারই একটি আর্থিক দিক প্রকাশিত হল মাত্র। আমার মনে হয় ফিনান্স ক্যাপিটালের প্রয়োজন আছে এবং তার জন্য এর মধ্যে সামগ্রিক চিন্তা ভাবনা যেগুলি আছে, সেগুলি থাকার প্রয়োজন আছে। এই বিলটি হচ্ছে 'মানি বিল' অনারেবল গভর্নরের অনুমতি নিয়ে এটিকে আমি পেশ করেছি। মাননীয় সৌগত বাবু আরও একটি বক্তব্য রেখে বলেছেন — 'বাজেট বিতর্ক হবে, নতুন কোনও বক্তব্য থাকলে, দয়া করে অনুমতি দিন, তার উপর বক্তব্য রাখতে'। ইতিমধ্যে আমরা দুটি বক্তব্য রেখেছি — বলতে অসুবিধা নেই — আমরা সাংবাদিক সম্মেলনে সেসব বলে দিয়েছি। কর্মচারি বন্ধু যাঁরা এসেছিলেন তাঁরা আলোচনাটা রাখেননি। গত কাল বলে দিয়েছি, প্রবেশ করের সঙ্গে যাঁরা কর্মী হিসাবে যুক্ত আছেন, তাঁরা অবশ্যই বহাল থাকবেন। তাঁদের চাকুরির স্বার্থ কি করে রক্ষা করা যায় সেটা আমরা ভাবছি। এতে ১৫০০-র মত কর্মী যাঁরা আছেন তাঁদের ব্যাপার আমরা চিন্তা করছি। তাঁরা সঠিক ভাবেই বহাল থাকবে বলে আমরা দায়িত্ব গ্রহণ করছি। চাকুরিগত দিকগুলি যেন কোথাও খর্ব না হয়, সব অটুট রেখে কি করা যায় সেটা দেখছি। দ্বিতীয়ত সরকারি কর্মী শুধু নয়, যাঁরা এজেন্ট হিসাবে নিযুক্ত তাঁদের আমরা বলেছি যে, তাঁরা যদি স্বল্প সঞ্চয়ভুক্ত হতে চান, তাহলে আমরা তা করে নেব।

মাননীয় সৌগত বাবু একটা পুরনো উক্তি করেছেন, কথাটা মাননীয় মনোমোহন সিং বলেছেন বলে বলেছেন, কিন্তু অর্ধেকটা বলেছেন — 'অসীম ইজ লার্নিং ফাস্ট'। আমিও একটা উক্তি করেছিলাম, আমি বলেছিলাম, 'ডঃ মনোমোহন সিং ইজ লার্নিং ফাস্ট এনাফ' —। এখন আমাদের কিছু নতুন চিন্তা করে বলতে হবে — হি ইজ নট লার্নিং ফাস্ট এনাফ। নতুন চিন্তাটা যেখানে করতে হবে, সেখানে উনি ভুল করেছেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Clauses 1 to 4 and Preamble

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Bengal Board of Revenue (Repealing) Bill, 1995

**Shri Binoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the Bengal Board of Revenue (Repealing) Bill, 1995.

**(Secretary then read the Title of the Bill.)**

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে আমি প্রস্তাব করছি যে পশ্চিমবঙ্গ রাজস্ব পর্ষৎ (প্রত্যাহার) বিধেয়ক — ১৯৯৫ এই সভায় বিবেচনার জন্য গৃহীত হোক।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে ১৯১৩ সালের বঙ্গীয় রাজস্ব পর্ষৎ আইন দ্বারা বর্তমান রাজস্ব পর্ষৎ পুনর্গঠিত হয়। মাত্র ছয়টি ধারা সম্বলিত এই আইনে পর্ষদের কাজকর্ম সম্পর্কে কোনও নির্দেশ নেই। পর্ষদের কাজকর্ম নিয়ন্ত্রিত হয় ১৮২২ ও ১৮২৯ সালের দুটি রেগুলেশন এবং ১৮৫০ সালের বঙ্গীয় রাজস্ব পর্ষৎ আইন দ্বারা। প্রায় ১৫০ বৎসর পূর্বে পর্ষতকে যে কাজকর্ম ও ক্ষমতা দেওয়া হয়েছিল বর্তমানে তার অনেকটাই শাসন ব্যবস্থার ক্রমবিকাশের ফলে অবলুপ্ত। যদিও পরবর্তী কিছু কিছু রেগুলেশনেও আইনে রাজস্ব পর্ষদের উল্লেখ পাওয়া যায় তাতেও পর্ষদের কর্মপরিধির কিছু মাত্র বৃদ্ধি হয় নি। বিশেষ করে উল্লেখযোগ্য যে বর্তমানে ভূমি রাজস্ব আর রাজ্যের মুখ্য আয়ের উৎস নেই। তাছাড়া রাজস্ব পর্ষদের উপর ন্যস্ত অনেক কাজ এখন অন্যান্য দপ্তরে স্থানান্তরিত হয়েছে। ভূমি প্রশাসনের ক্ষেত্রেও রাজস্ব পর্ষৎ আর আগের অবস্থায় নেই। কার্যত জেলাগুলিতে ইন্টিগ্রেটেড সেট আপ ও সচিবালয়ে কমন ক্যাডার প্রথা চালু হওয়ায় রাজস্ব পর্ষৎ তার আগের উপযোগিতা হারিয়েছে। এই সমস্ত কারণে পর্ষদের নিজস্ব কর্মক্ষেত্র ক্রমশ বেশ সঙ্কুচিত হয়ে পড়েছে। ভূমি ও ভূমি-সংস্কার দপ্তর ভূমি সংস্কার এবং জমিদারি অর্জন (এস্টেট অ্যাকুইজিশান) সংক্রান্ত যে সমস্ত কাজকর্ম পর্ষতকে দিয়েছেন, পর্ষৎ বর্তমানে মুখ্যত সেই কাজগুলোই করে। সে অর্থে পর্ষৎ এখন দপ্তরের ভেতর একটি দপ্তর মাত্র।

এই পরিস্থিতির ফলে অনেক সময় একই কাজ ভূমি ও ভূমি সংস্কার দপ্তর ও রাজস্ব পর্ষৎ দু জায়গাতেই এক সঙ্গে হতে থাকে। তার ফলে মাঝে মাঝেই কাজকর্মে বিশৃঙ্খলা দেখা দেয় এবং অনাবশ্যক দেরি হয়। অন্য দপ্তর বা অফিসের পক্ষে বোঝাও দুষ্কর কোন কাজটার জন্য ভূমি ও ভূমি সংস্কার দপ্তর এবং কোনওটার জন্য রাজস্ব পর্ষদে যেতে হবে। এ সমস্ত কারণে ভূমি ও ভূমি সংস্কার বিভাগের কর্মকুশলতা ব্যাহত হচ্ছে।

তাছাড়া, মহারাষ্ট্রে, গুজরাটে, তামিলনাড়ু বা কর্নাটক ইত্যাদি রাজ্যেও রাজস্ব পর্ষৎ নেই — আর তার জন্য সেই সমস্ত রাজ্যে কাজের কোনও অসুবিধা হচ্ছে এরকমও শোনা যায় নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমস্ত বিষয় বিশেষ ভাবে বিবেচনা করে রাজস্ব পর্ষদের আর বর্তমান কাঠামোয় রাখার প্রয়োজন অনুভূত হচ্ছে না। বরং দপ্তর ও পর্ষদের একত্রীকরণ হলে বিভাগের কাজকর্ম অনেক সুষ্ঠ ভাবে চলবে বলেই আমার বিশ্বাস।

তাই আমি আশা করব যে মাননীয় সদস্যগণ সকলেই আমার প্রস্তাব সমর্থন করবেন এবং আমার উত্থাপিত "রাজস্ব পর্ষৎ (প্রত্যাহার) বিধেয়ক — ১৯৯৫" অনুমোদন করবেন।

Sir, I beg to move that the Bengal Board of Revenue (Repealing) Bill, 1995, be taken into consideration.

[5-50 – 6-00 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে যে বিল এনেছেন দি বেঙ্গল বোর্ড অফ রেভিনিউ (রিপিলিং) বিল, ১৯৯৫, সেই সম্বন্ধে কয়েকটি বক্তব্য আপনার মাধ্যমে আমি সভায় পেশ করছি। প্রথমে উনি স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজন্স যে কথা বলেছেন যে ল্যান্ড রেভিনিউ নাউ কনস্টিটিউশন এন ইনসিগনিফিকেন্স পার্ট অফ দি টোটাল রেভিনিউ অফ দি স্টেট এখন এই ল্যান্ড রেভিনিউ যদি আমরা ওই স্ট্যাটিসক্যাল রিপোর্টগুলি দেখি তার মধ্যে যেমন টি গার্ডেন এবং অন্যান্য জায়গা থেকে যে স্টেট রিভিনিউ তোলা হয়, সেটা নগণ্য নয়। জমি থেকে যে খাজনা আদায় হয় সেটাও কম নয়। কিন্তু একটা জিনিস আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই সেটা হচ্ছে যে আপনি জানেন পশ্চিমবঙ্গে একটা নতুন অ্যাক্ট কিছু দিন আগে তৈরি হয়েছে। দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড হোল্ডিং রেভিনিউ অ্যাক্ট। এর দ্বারা সমস্ত ল্যান্ড রেভিনিউয়ের কনসেপ্ট পাল্টানো হয়েছে। ল্যান্ড রেভিনিউয়ের কনসেপ্ট হল জমি থেকে যা উৎপন্ন হবে তার একটা প্রপোরশন সরকার আদায় করবে। এতে ল্যান্ডের যে কনসেপ্ট সেটা পাল্টে দিয়েছে। ভ্যালুয়েশনের কনসেপ্টের উপর ল্যান্ড হোল্ডিং রেভিনিউ অ্যাক্ট চালু হয়েছিল। এই ল্যান্ড হোল্ডিং রেভিনিউ অ্যাক্ট পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় কেস থাকার জন্য ভাল ভাবে চালু করা যায়নি। এভাবে

যে সমস্ত ভাবে ভ্যালুয়েশন করা হত, একটা বোর্ড থাকবে, বিভিন্ন জেলাতে তারা ভ্যালুয়েশন করত ৫০ হাজার টাকা বা তার উপরে স্ল্যাব করা আছে ইত্যাদি। সেভাবে এখানে আদায় হয়। তাছাড়া দেখা গেছে এর দ্বারা রেভিনিউ যেটা আদায় হবে তা অজস্র না হলেও রাজস্ব আদায় প্রচুর বাড়িয়ে দিয়েছে। তাই যারা ৫-৬ টাকা ল্যান্ড রেভিনিউ দিত তাদের এই ল্যান্ড হোল্ডিং রেভিনিউয়ের ফলে ১০০-২০০ টাকা অবধি দিতে হবে। আমি জানতে চাই যে, যদি এটা উঠিয়ে দেন কাজের সুবিধার জন্য ডুপ্লিকেশন অ্যাভয়েড করার জন্য বলার কিছু নেই। ল্যান্ড হোল্ডিং রেভিনিউ অ্যাক্ট তৈরি করেছেন — এটাতে কিভাবে কাজ শুরু হবে, কবে থেকে এই কাজ করতে হবে আমরা পরিষ্কার করে মাননীয় মন্ত্রীর কাছ থেকে জানতে চাই এবং আবার আমাদের তরফ থেকে ল্যান্ড হোল্ডিং রেভিনিউ অ্যাক্ট মাধ্যমে গ্রামাঞ্চল থেকে, মানুষের কাছ থেকে বিরাট অঙ্কের রাজস্ব আদায়-এর পরিকল্পনা করেছেন — আমি আমার বক্তব্যের মধ্যে দিয়ে তার বিরোধিতা করছি। দ্বিতীয়ত ভূমি রাজস্বের ক্ষেত্রে দেখেছি ৪ একর অবধি নন-ইরিগেটেড এরিয়া আর ৬ একর অবধি ইরিগেটেড এরিয়া মকুব করেছেন। কিন্তু আমরা দেখছি তহশিলদাররা জমির মালিকদের কাছ থেকে রাজস্ব আদায় করছেন। শেসের কথা বলছি না। যে রাজস্ব আদায় হচ্ছে তাতে গ্রামাঞ্চলে ভীষণ কনফিউশন সৃষ্টি হচ্ছে। এইটা দূর করার জন্য পরিষ্কার ভাবে জানান সাধারণ মানুষের কাছ থেকে ইরিগেটেড এরিয়ার না নন-ইরিগেটেড এরিয়ার জমির মালিকদের কোনও ভূমি রাজস্ব দিতে হবে না। গ্রামঞ্চল থেকে আমাদের কাছে বহু কমপ্লেন আসে তার সমাধান দরকার। তৃতীয়ত একটা লিস্ট দিয়েছিলেন সেটা পড়ে আশ্চর্য হলাম প্রায় ৫১টি বিভিন্ন অ্যাক্ট রেগুলেশন। এখানে একটা লিস্ট মন্ত্রী মহাশয় দিয়েছেন এর মধ্যে ১৭৯৩ সালের রেগুলেশন আছে। এখানে আমাদের দি বেঙ্গল ল্যান্ড রেভিনিউ রেগুলেশন, ১৭৯৩ (বেঙ্গল রেগুলেশন।। অফ ১৭৯৩) এটা যে এখন চালু আছে এটাতে আমার সন্দেহ আছে। আরও দেখি ২০০ বছর আগে যে রেগুলেশন হয়েছে তার এফেক্ট পশ্চিমবঙ্গে এখনও চলছে এটা আশ্চর্যের ব্যাপার। দি বেঙ্গল ডিসেনিয়াল সেটলমেন্ট রেগুলেশন ১৭৯৩ (বেঙ্গল রেগুলেশন ৮ অফ ১৭৯৩) আজ থেকে ২০০ বছর আগে এই রেগুলেশন হয়েছে। এভাবে আনা বিভিন্ন অ্যাক্ট রেগুলেশন প্রায় ২০০-১০০ বছর আগেকার, এখনও কোথাও প্রযোজ্য রয়েছে, এখনও চালু আছে। এটা আছে, কেন ঐ এটা আমরা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে নিশ্চয় তাঁর জবাবি ভাষণে শুনতে চাইব। চতুর্থত, যদিও মন্ত্রী মহাশয় বলেছেন যে, বোর্ড অফ রেভিনিউর আন্ডারে যারা চাকরি করেন তাদের কারও চাকরি যাবে না, যে যেখানেই থাকুন না কেন তাদের রাইটস অ্যান্ড প্রিভিলেজেস এবং স্যালারি অ্যান্ড আদার কনডিশন অফ সার্ভিস রক্ষিত হবে। এটা সমর্থনযোগ্য। কিন্তু আমি কাজের ডুপ্লিকেশন সম্পর্কে একটি কথা বলতে চাই। আপনারা বলছেন যে বর্তমানে বেঙ্গলে আর বোর্ড অফ রেভিনিউ দপ্তর দরকার নেই, তাই সেটা তুলে দিচ্ছেন এবং সে ক্ষেত্রে বলেছেন যে, কোনও কর্মচারির এতে চাকরি যাবে না, তাদেরকে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টে

ট্রান্সফার করবেন। কিন্তু আমার প্রশ্ন, তারা কি সেখানে যথাযথ ভাবে কাজ করতে পারবেন? সেখানে গেলে তাদের কাজের ইউটিলাইজেশন হবে তো? সেটা যাতে ভালো ভাবে করা যায় তার জন্য কি পরিকল্পনা এই বিলের মাধ্যমে মন্ত্রী মহাশয় করেছেন তার জবাব নিশ্চয়ই তিনি তাঁর জবাবি ভাষণে রাখবেন। আজকে এই বিল এনে বলছেন যে, বোর্ড অফ রেভিনিউ রিডানডেন্ট হয়ে গেছে, বর্তমানে এর আর প্রয়োজন নেই এবং তারই জন্য বিলটা এনেছেন। এতে আপত্তি করবার কিছু নেই, কিন্তু তাহলে ল্যান্ড রেভিনিউ হোল্ডিং অ্যাক্ট এবং দুশ আড়াইশ বছরের পুরানো অ্যাক্ট যেসব আছে সেগুলো কেন চালু রেখেছেন এই প্রশ্নের জবাব মাননীয় মন্ত্রীর জবাবি ভাষণে আমরা জানতে চাই। এই কটি কথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় যে বক্তব্য রাখলেন সেটা শুনলাম। উনি জানেন যে, বড় বড় জমির মালিক যারা তাদের উপর ট্যাক্সের পরিমাণটা অনেক বেশি হত ইনকাম ট্যাক্সের মতো এবং তার ফলে তারা কোর্টে মামলা করেছিলেন। সেই মামলা দীর্ঘদিন কোর্টে আটকে থাকবার ফলে কোনও কাজ করা যাচ্ছিল না। সেজন্য অ্যামেন্ডমেন্ট এনে যতদিন ঐ মামলার নিষ্পত্তি না হয় ততদিন পুরানো অ্যাক্টটা চালু থাকবে বলে আমরা ঠিক করেছিলাম বিফোর দিস অ্যাক্ট। এখন অন্য দিক থেকে নানা ভাবে তাদের উপর ট্যাক্সেশন যা হচ্ছে সেটা এই বিলের পর আর হবে না। প্রথমে ল্যান্ড রেভিনিউ ছিল ওনলি সোর্স অফ স্টেট এক্সচেকার ইস্ট ইন্ডিয়া কোম্পানির আমলে। তখন জমি থেকে চাষের খাজনা, টি গার্ডেন, কোলিয়ারি, সেলস ট্যাক্স ইত্যাদি সব মিলিয়ে স্টেট এক্সচেকার ৪০০ কোটির কাছাকাছি যেত। তখন ডি.এম.-দের নাম ছিল কালেক্টর। তাদের ডি.এম. ডেজিগনেশন অনেক পরে হয়েছে। সেই সময় কালেক্টররা রেভিনিউ কালেক্ট করতেন এবং তাদের সুপারভাইস করত বোর্ড অফ রেভিনিউ। এতদিন পরে সেটা ধরে ভ্যালুয়েশন কষে মামলা ইত্যাদি করা খুবই অসুবিধাজনক। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট এসেছিল ডঃ বিধানচন্দ্র রায়ের আমলে। তখন ল্যান্ড রেভিনিউর ডিমান্ড ছিল ৮ কোটি টাকা, কিন্তু সেটা আদায় করতে ব্যয় হত তার বেশি।

সেই জন্য এটা কখনও এই ভাবে হতে পারে না। তারপর যেটা বলেছেন সেটা হল খাজনার ব্যাপারে। এই ব্যাপারে আমরা আলোচনা করেছি, এবারের বাজেটে সেটা পাবেন। এই ব্যাপারে প্রিন্টেড সারকুলার প্রতিটি জেলায় জেলায় চলে গিয়েছে। প্রতিটি জেলায় প্রিন্টেড কাগজ বিলি হয়ে গেছে। সেখানে বলা আছে সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত। এটা করার পর ফর্ম রেকর্ড কি আছে দেখা হবে। ডিমান্ড লিস্ট দেখে আগেই এটা করা উচিত ছিল। সেই ডিমান্ড লিস্ট তৈরি হচ্ছে। মুশকিল হচ্ছে ৪ একর এবং ৬ একর-এর উপর যাদের আছে। তাদের ক্ষেত্রে এতটা অসুবিধা হবে না। উপস্থিত সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর যতক্ষণ না ডিমান্ড লিস্ট

কমপ্লিট হয় ততক্ষণ কিছু করা যাবে না। এই ডিমান্ড লিস্ট কমপ্লিট করার জন্য সাহায্য করা হচ্ছে। প্রিন্টেড কাগজপত্র দিয়ে দেওয়া হয়েছে, এখানে পঞ্চায়েতকে লাগানো হয়েছে। এটা পেয়ে গেলে উপরের যেটা বাদ থাকল সেটা ক্লিয়ার হবে। আগে যেটা হল বেশি জমি যাদের আছে তাদের বাড়িতে বসে মাছ-ভাত খেয়ে গরিবদের লাল নোটিশ ধরিয়ে যেত। আমরা একটা স্যাম্পেল সারভে করে দেখেছি স্মল অ্যান্ড মারজিনাল ফারমার, ৫ একরের নিচে বর্তমানে পশ্চিমবাংলায় পেজেন্ট্রি হচ্ছে ৯০ পারসেন্ট। উপর তলার অংশ খুব কম। এটা নিয়ে বেশি ভাববেন না, বাজেটের সময় যে কোনও দিক থেকে উত্তর চাইবেন, পাবেন। থার্ড পয়েন্টে যেটা বলেছেন এই সুযোগে আপনার অবগতির জন্য জানাচ্ছি ১৭৯৩ সালের রেগুলেটিং অ্যাক্ট থেকে শুরু করে বেঙ্গল টেনেন্সি অ্যাক্ট পর্যন্ত জমি সংক্রান্ত ব্যাপারে কি কি আইন হয়েছিল সেইগুলি সবই চালু আছে।

[6-00 – 6-14 p.m.]

আপনি শুনুন বিষয়টা বুঝিয়ে দিচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আমি আপনাকে ডিসটার্ব করতে চাইছি না, আপনি আইনগুলোতে বলেছেন যে শিডিউল হিসাবে সব কিছু করে দেওয়া আছে এবং শিডিউল হিসাবে তাতে বোর্ড অফ রেভিনিউ, এবং অ্যাডিশনাল মেম্বার, মেম্বার বোর্ড অফ রেভিনিউ ইত্যাদি লেখা আছে সেইসব জায়গাগুলোতে ইট উইল রেফার্ড অ্যাজ ইট, ইট ইজ এ মেম্বার, বোর্ড অফ রেভিনিউ। এগুলো আইনে না থাকায় গভর্নমেন্ট বলে রিপ্লেসড হয়। সুতরাং এই আইনগুলো চালু থাকার দরকার আছে। এই আইনগুলো চালু না থাকলে এগুলো করার কি দরকার ছিল।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি দেখবেন বোর্ড অফ রেভিনিউ আইন যেটা আছে সেটায় কিন্তু ২-৩টে জিনিস ভুলে যাবেন না। ১৮৫৭ সালে একটা আইন হল মহারানী ভিক্টোরিয়ার আমলে এবং ইস্ট ইন্ডিয়া কোম্পানির সময়েও এবং এখানে দেখুন ৫০ সাল পর্যন্ত একই রকম অবস্থা ছিল। তারপরে সেখানে বোর্ড অফ রেভিনিউ অ্যাক্টের কথা বলা হয়েছে, সেটা ১৯১৩ সালের কথা এবং সেখানে ওই অ্যাক্টে বলা হয়েছে মাত্র ৬টি ক্লজ আছে। তাছাড়া আর কিছু নেই এতে, আপনি আর্টিকেলটা দেখুন এটা রুলস থেকে টানা হয়েছে।

আপনি ফাংশনিং অফ রুলস ১৮২২ সালের, ১৮২৯ সালের এবং ১৮০০ সালের দেখুন তাহলেই বুঝতে পারবেন, এইগুলো সবই দিয়ে দিয়েছি। এইবার যেগুলোর বর্তমানে ফাংশনিং চলছে সেগুলো যাতে কোনও ভাবে ডিসটার্ব না হয় সেগুলোর দিক থেকে লক্ষ্য করে এগুলো মেনশন করা হয়েছে। এই ব্যাপারটা বোঝার দরকার আছে। এর দ্বারা ফাংশনিং

কিছু হচ্ছে না, আইনের দিক থেকেও কোনও ডিফিকালটিস আসছে না। আপনি অ্যাক্টটা একটু দেখবেন, যদি ভাল করে খুঁটিয়ে পড়েন তাহলে দেখবেন এক জায়গায় লেখা আছে যে, যদি কোনও জায়গায় ইমপ্লিমেন্টের কিছু ডিফিকালটিজ আসে তাহলে পরে গভর্নমেন্ট সেক্ষেত্রে নেসেসারি তার ব্যবস্থা নিতে পারে। সেইভাবে সব কিছু বলা আছে, সুতরাং সব দিক থেকে এইগুলো হচ্ছে কি, এটা করতে গেলে যদি কোনও অসুবিধা হয় সেই কারণে সেভিংস ক্লজ হিসাবে করে দেওয়া আছে। চাকুরির দিক থেকেও বলা আছে তার সমস্ত সুযোগ সুবিধা থাকবে, সুতরাং সেইদিকে কোনও অসুবিধা হবে না। তবে একটাই হচ্ছে রিয়েলি অসুবিধা সেটা হচ্ছে যে, মানুষের দেহে যেমন অ্যাপেন্ডিক্স থাকে, বডির ক্রমবিকাশের ক্ষেত্রে এবং নর্মাল ফাংশনিংয়ের ক্ষেত্রে এর কোনও কাজে লাগে না, কিন্তু এটা সময় বিশেষে কুপিত হলে দেহের পক্ষে মারাত্মক হয়ে দাঁড়ায় এবং সেক্ষেত্রে অ্যাপেন্ডিক্স অপরেশন করা ছাড়া কোনও গতি থাকে না। তেমনি এটাও হচ্ছে সেইরকম একটা ব্যাপার, দীর্ঘ দিনের রিভলিউশনের ফলে যে ধারা পরিবর্তন হয়ে গেছে ল্যান্ড রেভিনিউ থেকে পরিবর্তিত হয়ে ডিপার্টমেন্টাল নাম হয়েছে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফোমর্স সেই দিকটা লক্ষ্য করতে হবে। এবং ল্যান্ড রিফোমর্সই হচ্ছে প্রাইমারি ব্যাপার। সুতরাং এই প্রাইমারি জিনিসটা বুঝতে হবে যে, ডিপার্টমেন্টের নাম হয়েছে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফোমর্স ডিপার্টমেন্ট। এক্ষেত্রে এই যে এটা করা হয়েছে এতে কাজের ক্ষেত্রে একটু অসুবিধা হচ্ছে ঠিকই কিন্তু তারা ওই ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফোমর্স ডিপার্টমেন্টের অধীনে কাজ করছেন। একটু ডুপলিকেশনের গোলমাল হচ্ছে, সেগুলোও পরে অ্যাডজাস্টমেন্ট হয়ে যাবে। তারপরে কমন ক্যাডার বুঝতে আপনারা কি বুঝেছেন জানি না। কমন ক্যাডার থেকে আরেকটা ক্যাডার নিয়ে যেতে গেলে সুবিধা হত, সেটা এখানে হচ্ছে না, কারণ সবটাই কমন ক্যাডার হয়ে গেছে। সেইজন্য কোনও দিক থেকেই কোনও রকম অসুবিধা হবে না। বরং ইস্ট ইন্ডিয়া কোম্পানির সময়ের র‍্যালিফ রাখতে গিয়ে এই জিনিসটা করা হয়েছে, কাজের অসুবিধাটা দূর করার জন্যেই এই জিনিসটা করা হয়েছে, আশা করি এটা সকলেই বুঝবেন। আপনার জন্য যে সমস্ত প্রশ্ন ছিল সেগুলোর ডাইরেক্টলি এখানে আসে না। এই ক্ষেত্রে আপনার আশঙ্কারও কোনও কারণ নেই। ওই ল্যান্ড রেভিনিউ অ্যাক্টের আবার ইমপ্লিমেন্ট করতে গেলে তার যে সমস্ত শিডিউলের জটিলতা আছে তাতে আরেক প্রস্থ মামলা মোকদ্দমায় পড়তে হবে। কাজেই এটাতে কোনও অসুবিধা হবার কথা নয়, সেখানে আপনার শিডিউলটা বোঝাবার জন্য দেওয়া হয়েছে, তার মানে এটাতে অন্য কিছু হবে না।

The Motion of Shri Benoy Krishna Chowdhury that the Bengal Board of Revenue (Repealing) Bill, 1995, be taken into consideration was then put and agreed to.

## Clauses 1 to 7. Schedule and Preamble

The question that Clauses 1 to 7 Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি প্রস্তাব করছি যে বিধানসভায় যে ভাবে স্থিরিকৃত হয়েছে, সেইভাবে 'পশ্চিমবঙ্গ রাজস্ব প্রত্যাহার বিধেয়ক, ১৯৯৫' পাশ করা হোক।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী যত সহজ করে আমাদের বোঝাবার চেষ্টা করেছেন, বিষয়টি তত সহজ নয়। উনি বক্তব্য রাখতে গিয়ে অ্যাপেন্ডিক্সের উদাহরণ দিয়ে রিডানডেন্ট পার্ট বলে উল্লেখ করলেন।

The Board of Revenue has become a redundant part of the administration of the Land Revenue Department, but not to me.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কাছে বিষয়টি —

It was a strainuous subject to the Hon'ble Land Reforms Minister.

ওখানে সিনিয়র মোস্ট একজন অফিসার বসতেন —

Who was equivalent to the rank of Chief Secretary ... Member — Board of Revenue was a filter for your politically motivated administrative steps and action.

এখন বহু ক্ষেত্রে বামফ্রন্টের ভীষ্মদেব তাঁর মনোমত কাজকর্ম করতে গিয়ে ঐ অফিসারকে ওঠাতে বসাতে পারছেন না। এই দপ্তরের যে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা ছিল, সেই ভূমিকা, জুনিয়র অফিসারকে দিয়ে যে সমস্ত অপকর্ম উনি করতেন, অনেক সময় বোর্ড অফ রেভিনিউ স্ক্রীনিং করত এবং সেই মেম্বার — যার ফলে আপনি মনে করেছেন যে জুনিয়র অফিসারদের দিয়ে, জয়েন্ট সেক্রেটারি র‍্যাংকের অফিসারকে দিয়ে আর ডাইরেক্টর অফ ল্যান্ড রেকর্ডসকে দিয়ে সব কাজ করিয়ে নেবেন, সেজন্য মেম্বার, বোর্ড অফ রেভিনিউ পোস্টটা রাখার দরকার নেই — এই জায়গায় আপনার মনে হয়েছে রিডানডেন্ট। আপনি শিক্ষকদের মতো আমাদের বুঝিয়েছেন। আপনি প্রবীণ মানুষ। কিন্তু আপনি তো জানেন .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এইসব বলা যায় না থার্ড রিডিংয়ের উপরে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, বলা যাবে। এই বিলে বোর্ড অফ রেভিনিউ রিডানডেন্ট

হয়েছে বলে উনি বলেছেন। আমরা এর তীব্র প্রতিবাদ করছি। আমি মনে করি, সরলিকরণ পদ্ধতির যে কথা বলতে চেয়েছেন, বিষয়টি অত সহজ নয়।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য মানস ভূঁইয়াকে বলছি, ইকোয়াল র‍্যাঙ্কের জুনিয়র অফিসারদের দিয়ে নয়, এটা মনে রাখবেন। সেজন্য সেদিক দিয়ে কোনও অসুবিধা নেই। এটা ভুল ধারণা করেছেন।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Bengal Board of Revenue (Repealing) Bill, 1995, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.14 p.m. till 11 a.m. on Thursday, the 23rd March, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 23rd March, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 14 Ministers, 7 Ministers of State and 147 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (To which Oral Answers were given)

**প্রশাসনিক কাজের জন্য নূতন ভাবে থানা নির্মাণের পরিকল্পনা**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২০) **শ্রী ইউনিস সরকার এবং শিশির সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে রাজ্য প্রশাসনিক কাজের সুবিধার্থে নূতন থানা তৈরির পরিকল্পনা নেওয়া হয়েছে, এবং

(খ) যদি সত্য হয় তবে সেগুলি কোথায় কোথায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৩৫টি প্রস্তাব বিবেচনাধীন আছে?

**শ্রী শিশির সরকার ঃ** মুর্শিদাবাদ জেলায় এরকম কোনও প্রস্তাব আছে কি না, এবং থাকলে — কয়টি, কোথায় কোথায়?

**শ্রী জ্যোতি বসু ঃ** একটা প্রস্তাব আছে জঙ্গিপুরে একটা নতুন পুলিশ স্টেশন করার, রঘুনাথগঞ্জ পুলিশ স্টেশনকে ভাগ করে। আর, শক্তিপুরে একটা পুলিশ স্টেশন হবে রেজীনগর পুলিশ স্টেশনকে ভাগ করে। আর একটা করার কথা সাগরপাড়া পুলিশ স্টেশন, জলঙ্গি পুলিশ স্টেশনকে ভাগ করে মুর্শিদাবাদে এই কয়টি আছে।

**শ্রী শিশির সরকার ঃ** এই থানা বিভাজন ছাড়া সীমান্ত এলাকা এবং সন্ত্রাস কবলিত এলাকা হিসাবে মুর্শিদাবাদ জেলায় আর কোনও প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার প্রস্তাব আছে কিনা।

**শ্রী জ্যোতি বসু ঃ** থানার আর কোনও প্রস্তাব নেই, যেগুলো বললাম সেইগুলো বাদে। মুর্শিদাবাদে এই তিনটে ছাড়া বর্ডারের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আলাদা ফান্ড এসেছে আমাদের কাছে। ওখানে বর্ডার, রোড ইত্যাদি করা হচ্ছে। এবং, তার সঙ্গে কিভাবে কি যুক্ত হবে, সেটা আমরা সব নির্ণয় করতে পারিনি। কিন্তু, সেই কাজ চলছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী, তথা মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি, মেদিনীপুর জেলায় তিনটি ব্লকের উপর একটি করে থানা; এমন করে তিনটি, গড়বেতা, নন্দীগ্রাম — সেইগুলো বিভাজন করে আর একটি করে থানা হয়েছে। আর একটা ব্লক — কাঁথি সদর ভাগ করে নতুন কোনও থানা তৈরি করার প্রস্তাব আছে কিনা।

**শ্রী জ্যোতি বসু ঃ** ৩৫টার মধ্যে ওটা নেই।

**মিঃ স্পিকার ঃ** এই কয়টি ছাড়া আর কোনও প্রকল্প নেই, এ তো বলেই দিলেন, সেইগুলো তো হয়েই গেল।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পুরুলিয়ায় নতুন কোনও থানা হওয়ার কথা আছে কি? আপনারা জানেন, পুরুলিয়ায় বাঘমুন্ডি থানা হচ্ছে অযোধ্যায়, সেখানে বহু জাপানীজ ও বাইরের লোক আসবে। সেখানে নতুন কোনও থানা করার পরিকল্পনা আছে কিনা জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এই ৩৫-টার মধ্যে কোথাও নেই। সেখানে সত্যই একটা বিরাট প্রকল্প হতে চলেছে। তবে যদি প্রয়োজন হয় সেটা আমরা ভেবে দেখব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি, কিসের ভিত্তিতে নতুন থানা তৈরির কথা বিবেচনা করা হয়? জনসংখ্যার ভিত্তিতে, এরিয়ার ভিত্তিতে, না কি পরিমাণ ক্রাইম হয় তার ভিত্তিতে?

**শ্রী জ্যোতি বসু ঃ** জনসংখ্যার পরিমাণ বাড়ছে কি কমছে এবং অপরাধেরও একটা হিসাব নেওয়া হয়। আবার বর্ডারের ব্যাপারে অন্য একটা হিসাব থাকে এই ভাবে অনেক রকম হিসাব করে এটা করা হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমাদের রাজারহাট-বাগুইহাটিতে কোনও নতুন থানা নির্মাণের পরিকল্পনা এবং বেঙ্গল ভেটারেন্স কম্পাউন্ডের মধ্যে কোনও থানা নির্মাণের পরিকল্পনা আপনার লিস্টের মধ্যে আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** বাগুইহাটিতে নতুন পুলিশ স্টেশন করার কথা আছে।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, the Administrative Reforms Committee headed by Dr. Ashoke Mitra has recommended bi-furcation of police station in the State. Regarding the list that has been read out by the Hon'ble Chief Minister, what is the basis, representation or some other issues that have been taken into account?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডঃ মিত্র-র এই রকম কোনও ডিটেল রেকমেন্ডেশন ছিল না।

**Shri Gyan Singh Sohan Pal :** Bi-furcation has recommended by Dr. Ashoke Mitra. Please go through it before replying.

**শ্রী জ্যোতি বসু ঃ** বড় বড় জেলা ভাগ করতে বলেছেন এটা ঠিক, কিন্তু সেটার সঙ্গে এটার কোনও সম্পর্ক নেই। জেলা ভাগ না করলেও পুলিশ স্টেশন করতে হবে।

**Shri Gyan Singh Sohan Pal :** Hon'ble Chief Minister is perhaps, not able to recollect what Dr. Ashoke Mitra has recommended. Dr. Ashoke Mitra has categorically recommended the bi-furcation of districts and police stations. Let him go through it, then reply.

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও নির্দিষ্ট প্রস্তাব ছিল না। আমি অন্তত জানি না।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** অতিরিক্ত প্রশ্ন। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী কি দয়া করে জানাবেন যে, বাঁকুড়া জেলার ছাতনা থানা আয়তনের দিক থেকে, জন সংখ্যার দিক থেকে বড়। এছাড়া যোগাযোগ ব্যবস্থা এবং অপরাধ প্রবণতার জন্যও এটা ভাগ করা যেতে পারে। এটা কি ভাগ করার কোনও পরিকল্পনা আছে? এ ব্যাপারে পঞ্চায়েত সমিতি একটা প্রস্তাব পাঠিয়েছিল। তা কি আপনার লিস্টে আছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ৩৫-টির মধ্যে নেই। তবে যদি আসে তা বিবেচনা করে দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কি দয়া করে জানাবেন যে, পাথরপ্রতিমা ১৭টা অঞ্চল এবং ১১-টা দ্বীপ নিয়ে গঠিত। সেখানে একটা মাত্র থানা। ১১৫০ স্কোয়ার মাইল হোল এরিয়া। ১৯৭২ সালে প্রস্তাব ছিল যে, এই থানাকে দুটো ভাগ করা হবে। একটা হবে পাথরপ্রতিমা এবং অপর একটি হবে কুয়েমুড়ি থানা। তদানিন্তন চীফ সেক্রেটারি এটা পাঠিয়েছিলেন। এটা জিওগ্রাফিক্যালি একটা ভাস্ট এরিয়া, বাংলাদেশের বর্ডার। আমি জানি না ১৯৭২ সালে যে প্রস্তাব ছিল সেটা হবে কিনা। এ সম্বন্ধে আপনি কি ভাবছেন যদি দয়া করে জানান।

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা এই ৩৫-টি মধ্যে নেই। দক্ষিণ ২৪-পরগনায় যেটা নতুন

একটা পুলিশ স্টেশন সার্ভে পার্ক আছে সেটা কসবা পুলিশ স্টেশনকে দুভাগ করে করার কথা আছে।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যেহেতু পাথরপ্রতিমায় গিয়েছেন, আপনি কুমির প্রকল্পে গিয়েছিলেন, এটা একটা বিরাট এলাকা, ১৫টি অঞ্চল নিয়ে এই এলাকাটি, ওখানে সেটা করবেন কিনা, ভাববেন কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনারা তো বললে ভাবতেই হবে, তবে করব কিনা বলতে পারব না।

## পানীয় জলে আর্সেনিক

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪২ এস. এন.) **শ্রী ননী কর ঃ** জন স্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কোনও কোনও স্থানে ভূগর্ভস্থ জলে মাত্রাতিরিক্ত আর্সেনিক পাওয়া গেছে;

(খ) বিষয়টি সত্যি হলে, তা কি নিরূপিত হয়েছে;

(গ) হয়ে থাকলে, সেই সব এলাকায় আর্সেনিক মুক্ত পানীয় জল সরবরাহের জন্য কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(ঘ) ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এ-জাতীয় দূষণ সমস্যা কিভাবে মোকাবিলা করা হচ্ছে?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ। তবে সংক্রামিত এলাকায় শতকরা ১০০ ভাগ টিউবওয়েলের জলের গুনগত মান পরীক্ষা করার প্রয়াস চলছে।

(গ) কিছু এলাকায় বিকল্প ব্যবস্থা করা হয়েছে। তবে সম্পূর্ণ সংক্রামিত এলাকায় বিকল্প ব্যবস্থা করার কাজ পরিকল্পনা পর্যায়ে আছে।

(ঘ) আর্সেনিক সমস্যা আছে এখনও পর্যন্ত এমন খবর নেই। তবে ফ্লোরাইড, গিনিওয়াম প্রভৃতি দূষণের বিরুদ্ধে বিভিন্ন পরিকল্পনা ও প্রকল্প গ্রহণ করে বেশ কিছু রাজ্যে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের প্রচেষ্টা চলছে।

**শ্রী ননী কর ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, গোটা রাজ্যের বিভিন্ন স্থানে এই আর্সেনিক হয়েছে, হাবড়ায় অশোকনগরে আর্সেনিক খুব বেশি হয়েছে, এবং খুব বড় সমস্যা হিসাবে দেখা দিয়েছে, অনেক মানুষ রোগগ্রস্থও হচ্ছে, কিছু মানুষ মারাও গিয়েছে। চিকিৎসার ব্যাপারে কলকাতার ট্রপিক্যাল মেডিসিন ছাড়া অন্য কোথাও ব্যবস্থা নেই। যেখানে এই রোগে আক্রান্ত হচ্ছে, সেখানে চিকিৎসার কিছু ব্যবস্থা নেই। এটা নিয়ে মানুষের মধ্যে একটা আতঙ্ক সৃষ্টি হয়েছে, এই অবস্থায় আর্সেনিক বিষয়টা একটা জাতীয় গুরুত্বপূর্ণ সমস্যা হিসাবে গণ্য করে আক্রান্ত ও ক্ষতিগ্রস্থদের স্থানীয় এলাকায় চিকিৎসা ও পথ্য সাহায্য দেওয়ার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্য চেয়ে থাকলে সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি?

**শ্রী গৌতম দেব ঃ** চিকিৎসার ব্যাপারটা, আমাদের যে হেলথ ডিপার্টমেন্ট আছে তাদের সঙ্গে এই ব্যাপারে ঘনিষ্ঠ যোগাযোগ আছে এবং আমাদের মিঃ গুহ মজুমদার উনি প্রশিক্ষক ডাক্তার, হেলথ দপ্তর থেকে তাকে পার্টিকুলারলি অ্যাসাইন করা হয়েছে। এখন শুধুমাত্র স্কুল অফ ট্রপিকাল মেডিসিনে নয়, এখন পি. জি. হাসপাতালে এবং আর কয়েকটি হাসপাতালে যারা আর্সেনিকে আক্রান্ত হচ্ছেন—এই রকম খবর আসছে—তাদের সেখানে চিকিৎসা হচ্ছে। তবে এই ব্যাপারে বলি, যে কয়টি জেলা অ্যাফেকটেড সেই জেলাতেও যাতে চিকিৎসার সুযোগ থাকে, সেই ব্যাপারে আমরা স্বাস্থ্য দপ্তরের সঙ্গে কথাবার্তা বলছি এবং আমরা অগ্রগতিও ঘটাতে পারব।

**শ্রী ননী কর ঃ** আমি যে সাপ্লিমেন্টারি প্রশ্নটা করেছিলাম, এই সমস্ত চিকিৎসার ব্যাপারে সাহায্যের ব্যাপারে, এটা একটা জাতীয় গুরুত্বপূর্ণ প্রশ্ন বিবেচনা করে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোন সাহায্য চেয়ে থাকলে, কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কি ভূমিকা নিয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ** আপনি তো একজন সিনিয়ার এম. এল. এ। এটা হচ্ছে হেলথ ডিপার্টমেন্টের ব্যাপার, প্রধানতঃ তাদেরই ওটা ট্যাকল করতে হচ্ছে। এই ব্যাপারে বিস্তারিত জানতে গেলে আপনাকে হেলথ ডিপার্টমেন্টের কাছে যেতে হবে। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট, আর্সেনিক আছে কিনা, বিশুদ্ধ পানীয় জল দেওয়া, দিল্লির সঙ্গে যোগাযোগ করা এইসব করে। এই ব্যাপারে কোনও প্রশ্ন থাকলে আমি বলতে পারি। স্বাস্থ্য দপ্তরের প্রশ্নের উত্তর আমি বলব কি করে।

**শ্রী ননী কর ঃ** আমি বলতে চাই এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি করেছেন? আজ যেখানে সারা পৃথিবী জুড়ে গিনি ওয়ান এবং ক্লোরাইড দূষণ চলছে। বিভিন্ন রাজ্য এই দূষণ প্রতিরোধের জন্য ব্যবস্থা নিয়েছে এবং আমাদের রাজ্যেও এটা প্রতিরোধ করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কিনা, প্রতিরোধ, চিকিৎসা ইত্যাদি বিষয়ে অন্য দেশ থেকে সাহায্য পাওয়ার ব্যাপারে উনি কোনও পদক্ষেপ নেবেন কিনা?

**শ্রী গৌতম দেব ঃ** আপনি যেটা বলতে চাইছেন সেটা ধরেই আমি বলতে চাইছি, এটা তো ঘটনা না, যে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বা জ্যোতি বসু মুখ্যমন্ত্রী হওয়ার পর থেকেই মাটির তলায় আর্সেনিক ঢুকে গেছে। এটা কোনও বৈজ্ঞানিকই বলবে না। ৮০-র দশকে কিছু ডাক্তারবাবু এই ব্যাপারে বলাতে, এই গভর্নমেন্ট একটা কমিটি তৈরি করে। যেখানে কেন্দ্রীয় সরকারের একাধিক সংগঠন এবং রাজ্যের সমস্ত গুরুত্বপূর্ণ সংগঠন এই কমিটিতে ছিল। তাদের সবাইকে নিয়ে কিছু প্রোগ্রাম নেওয়া হয়েছিল এখন আমরা সায়েন্টিস্টদের সঙ্গে, জিওলজিস্ট, জিও-হাইড্রোলজিস্টদের সঙ্গে কথা বলতে গিয়ে বুঝতে পেরেছি মাটির তলায় বহু বছর ধরেই আছে। আমি একজন বড় সায়েন্টিস্টকে জিজ্ঞাসা করেছিলাম—যিনি দশজনের মধ্যে একজন—মানুষ টিউবওয়েলের মাধ্যমে আর্সেনিক কবে থেকে খাচ্ছে? তিনি আমাকে বললেন, যবে থেকে মানুষ টিউবওয়েলের জল খাচ্ছে তবে থেকে। মাটির তলায় আর্সেনিক অনেকদিন ধরেই ছিল, কিন্তু কেউ জল মনিটারিং করতেন না, জল টেস্ট করতেন না। ভারত সরকার সারা দেশে মাটির তলায় জল কোথায় কি গণ্ডগোল আছে, খারাপ জিনিস আছে, সেইসব দেখাশোনার জন্য ১৯৮৬ সালে একটি প্রকল্প হাতে নিয়েছিল। সারা ভারতবর্ষের জন্য তারা ন্যাশনাল ড্রিংকিং ওয়াটার মিশন করেছিলেন। তাতে কি কি সাবমিশন আছে আমি বলছি—প্রথমত গিনি ওয়ান ইরডিকেশন। ভারতবর্ষের অন্ততপক্ষে ছয়টি রাজ্যে—ফরচুনেটলি পশ্চিমবঙ্গের নাম নেই—মাটির তলায় জলে গিনিওয়ান, ইরাডিকেশন প্রোগ্রাম নেওয়া হয়। দ্বিতীয়ত কন্ট্রোল অফ ফ্লুরেসিস। ভারতবর্ষের ১৬টি রাজ্যে মাটির তলায় ফ্লুরেসিস রয়েছে, ইনক্লুডিং দিল্লি। যদি মানুষ ব্যাপক পরিমাণে খায় তাহলে খাওয়ার পরে হাড় গুড়ো, গুড়ো হয়ে যায় এবং এক সময়ে ক্রিপলড হয়ে পড়ে। ১৬টি রাজ্যে তার জন্য কন্ট্রোল অফ ফ্লুরেসিস প্রোগ্রাম তারা নিয়েছিলেন। তারপর হচ্ছে একসেস আয়রন রিম্যুভাল, তারপর হচ্ছে রিম্যুভাল অফ ব্লাকিসনেস, তারপর হচ্ছে সায়েন্টিফিক সোর্স ফাইণ্ডিং প্রোগ্রাম, রিসার্চ অফ গ্রাউন্ড ওয়াটার। ১৯৮৬ সালে এই প্রোগ্রামগুলো নেওয়া হয়েছিল। কিন্তু একটা জায়গাতেও আর্সেনিকের কথা বলা নেই, পশ্চিমবাংলার কথাও নেই, দিল্লির কথাও নেই। এই প্রোগ্রামে ২১২ কোটি টাকা বরাদ্দ ছিল এবং সেন্ট পারসেন্ট গ্রান্ট। আমাদের এখানেও আমরা কিছু টাকা পেয়েছিলাম এবং আমরাও কিছু কাজ করেছি দীঘা এইসব জায়গায়। সেখানে আয়রন এলিমিনেশন প্লান আমরা নিয়েছিলাম, ইরিডিকেশন অফ গিনি ওয়ান এবং কন্ট্রোল অফ ফ্লুরেসিস, এইসব আমাদের রাজ্যে হয়েছিল।

[11-20 – 11-30 a.m.]

কিন্তু পরে আমরাই দুটি এক্সপার্ট কমিটি করবার পর তখন আমরা দিল্লির সরকারের সাথে আলোচনা শুরু করলাম। অবশ্য প্রণব মুখার্জি মহাশয় তখন মন্ত্রী নন, উনি তখন প্ল্যানিং কমিশনের বাইস চেয়ারম্যান, তার সঙ্গেও আমরা আলোচনা করলাম। আর, কুমারমঙ্গলম, যিনি ছিলেন তখন সায়েন্স অ্যাণ্ড টেকনোলজি ডিপার্টমেন্টের মন্ত্রী, তখন তার সঙ্গেও আলোচনা করলাম। আমরা তাদের বললাম যে আমরা এইসব পাচ্ছি, আপনারা ভারতবর্ষের যারা এ

বিষয়ে এক্সপার্ট আছেন তাদের আমাদের সাহায্য করতে বলুন। সর্বশেষ উত্তমভাই প্যাটেল, এখন যিনি এই দপ্তরের মন্ত্রী, আমরা তার সঙ্গেও একাধিকবার কথা বলেছি, আলোচনা করেছি। কিছুদিন আগে তাকে নিয়ে আসা হয়েছিল এখানে এবং মালদহে তাকে নিয়ে যাওয়া হয়েছিল। মালদহ জেলার তিনটি ব্লক—মানিকচক, কালিয়াচক—এখানে এম. এল. এ. আছেন, কংগ্রেসের এম. এল. এ. এবং ইংলিশবাজারের ওপারটা—এখানে মাটির তলায় রাজ্যসরকার ৮ কোটি টাকার মতন সম্পত্তি পুঁতে রেখে দিয়েছেন। সেখানে ২১শো টিউবওয়েল রয়েছে, ৯টি পাইপ ওয়াটার সাপ্লাই স্কীম রয়েছে এবং তাতে খরচ হয়েছে ৮ কোটি টাকা। রাজ্যসরকার গত কয়েক বছরে এই টাকাটা খরচ করেছেন। এখন এই সমস্ত জিনিসটা আমাদের বাতিল বলে ঘোষণা করতে হচ্ছে। আমাদের বলতে হচ্ছে, ঐ জল খাবেন না কারণ মাটির তলায় আর্সেনিক পাওয়া গিয়েছে। এরজন্যই দিল্লির মন্ত্রীকে আমরা বলেছিলাম তাহলে আমাদের এখানে একটা বড় প্রকল্প নিন যাতে এই সমস্যার সমাধান করা যায়। আর এটা তো আমাদের দোষ নয়, এটা তো একটা প্রাকৃতিক বিপর্যয়। সে দিক থেকে আমি আনন্দিত যে আমরা যে ৯৪ কোটি টাকার প্রকল্প পাঠিয়েছিলাম, আলোচনার পর সেখানে ৮৮ কোটি টাকার প্রকল্প মঞ্জুর হয়েছে। পশ্চিমবাংলায় কেন, ভারতবর্ষের আর কোথাও রুর‍্যাল ওয়াটার সাপ্লাই-এর এতবড় প্রকল্প, ২টো ব্লকের জন্য এত টাকার জলের প্রকল্প ভারতবর্ষের আর কোথাও হয়েছে কিনা আমি জানি না। সেই প্রকল্পের অনুমোদন পাওয়া গিয়েছে। তবে আমরা বলেছি এই টাকাটা পুরোটাই দিল্লির দেওয়া উচিত। কিন্তু দিল্লি যদি শেয়ারিং-এর প্রশ্নে আসে—এটা হয়ত কয়েকদিনের মধ্যেই ফয়সালা হবে, ওদেরই পুরোটা দেওয়া উচিত, আগের প্রোজেক্টে ওরা ৭৫/২৫-এর কথা বলেছিলেন, এটা নিয়ে মাননীয় মুখ্য মন্ত্রীর সঙ্গে আমরা আলোচনা করি, মুখ্যমন্ত্রীর বক্তব্য হচ্ছে আর্সেনিকের বিষয়ে যদি কিছু টাকা রাজ্যসরকারকে দিতে হয় তাহলে আমাদের দিতে হবে। আগেরটাতে আমরা ৭৫/২৫-এ রাজী হয়েছি। এটা ৯০ কোটি টাকার প্রকল্প। দিল্লিকে আমরা বলেছি যে এটা আপনারাই দিন যেভাবে আগে দিয়েছেন। কিন্তু ওরা যদি ইনসিস্ট করেন ৭৫/২৫ রাজ্যসরকার দেবেন। আগামী মাসেই এই প্রকল্প আমরা শুরু করব। ৯০ কোটি টাকার প্রকল্প করতে পি. এইচ. ই-র নরম্যালি ৪/৪ বছর সময় লাগে। এটা দু বছরের মধ্যে শেষ করব আশা করছি এবং সেইভাবে কথাবার্তা বলে কাজ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আর্সেনিকের দূষন সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় সুদীর্ঘ বক্তব্য রাখলেন। আর্সেনিক মুক্ত পানীয় জল সরবরাহের ব্যাপারে উনি যদি খানিকটা উদ্যোগ তিনি আমরা তাহলে বেশি খুশি হতাম। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানবেন, আর্সেনিক দূষণের ফলে প্রকৃত আক্রান্তের চিত্রটা কি? আমি স্পেসিফিকভাবে জানতে চাই, এই রাজ্যে পানীয় জলে আর্সেনিকের দূষনের ফলে কত সংখ্যক মানুষ এর শিকার হয়েছেন, কত সংখ্যক মানুষ আর্সেনিকের রোগে আক্রান্ত হয়েছেন এবং কতজন এরজন্য মারা গিয়েছেন জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** ৩১.৩.৯৪ পর্যন্ত মালদহের ৫টি ব্লকের ১২৯টা ভিলেজে ১ হাজার

৩২ টা টিউবওয়েল, সেখানে আর্সেনিক পাওয়া গিয়েছে। মোট যে কয়েকটি টিউবওয়েল টেস্ট করা হয়েছিল তার ৪৬ পারসেন্ট টিউবওয়েলে পাওয়া গিয়েছে, সব টিউবওয়েলে নয়। ২ লক্ষ ৫৮ হাজার মানুষ সেখানে বাস করেন। মুর্শিদাবাদ আছে নদীয়া, নর্থ ২৪ পরগনা আছে। সাউথ ২৪ পরগনাতে তিনটি অ্যাফেক্টেড ব্লকে ১৯টা অ্যাফেক্টেড ভিলেজ, ৪৪টা টিউবওয়েলের জল, ৮ হাজার ৯শো মানুষের বাস—এইভাবে সব আছে। ৩১.৩.৯৪ পর্যন্ত এইভাবে ৪ লক্ষ ৭ হাজার ৭১০, এই পরিমাণ মানুষ তখনও পর্যন্ত যা চেষ্ট করা হয়েছে সেখানে আর্সেনিকে অ্যাফেক্টেড জল খাচ্ছেন বলে আমরা মনে করছি। এটা একদিনে করা সম্ভব নয়। মালদহের কালিয়া চক, মানিক চক, বারুইপুর পর্যন্ত যেটা বলেছিল এই লিনিয়ার ট্র্যাকে আর্সেনিক আছে। ওখানকার মোট ২১ হাজার ৫২৭ টি টিউবওয়েল, হ্যাণ্ড টিউবওয়েল যা রয়েছে, সব কটা টিউবওয়েলের জল টেস্ট করা খুব কঠিন। সেইজন্য আমরা অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন এবং পাবলিক হেলথকে যৌথ ভাবে দায়িত্ব দিয়েছি, তারা কথা দিয়েছে এই ২১ হাজার হ্যাণ্ড টিউবওয়েলের প্রতিটি জল পরীক্ষা করে কতটা আর্সেনিক আছে না আছে পরীক্ষা করে বলে দেবে। তাদের ল্যাবরেটারি থেকে এবং প্রয়োজনে তাদের যে মোবাইল ল্যাবরেটারি আছে তার সাহায্য নিয়ে যত শীঘ্র সম্ভব পরীক্ষা করে বলে দেবে।

**শ্রী রবীন মণ্ডল ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার সাপ্লিমেন্টারি, বিষয়টা খুব উদ্বেগের, সর্ব ভারতীয় ভাবে এবং রাজ্য সরকারের পক্ষ থেকে যা পদক্ষেপ নিয়েছেন, ওয়ার ফুটিং স্টেপস যা নিয়েছেন এবং মন্ত্রী মহাশয় যে ইনিশিয়েটিভ নিয়েছেন সেটা খুবই উল্লেখ যোগ্য। সেই জন্য সরকারকে ধন্যবাদ। মন্ত্রী মহাশয় এর আগে মাননীয় সদস্য ননী করের সাপ্লিমেন্টারীর উত্তরে বলেছেন আমাদের রাজ্যে যেসব জ্ঞান বিজ্ঞানের কেন্দ্র আছে, তাদের কিছু মতামত গ্রহণ করছেন। আমার কাছে এই পর্যন্ত যা খবর, পৃথিবীর বিভিন্ন দেশে আর্সেনিক প্রবলেম যা হয়েছে ১ তার ক্রাইটেরিয়া হিসাবে সেই সব দেশে কী করে এইগুলোকে প্রিভেন্ট করার ব্যবস্থা হয়েছে, এই সম্পর্কে খবরা খবর নিয়েছেন কি না এবং তারা কী পদক্ষেপ গ্রহণ করেছেন যদি অনুগ্রহ করে আমাদের বলেন?

**শ্রী গৌতম দেব ঃ** যেহেতু আমি আগেই বলেছি, আমাদের পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের অন্য কোনও রাজ্যের জলে এখনও পর্যন্ত আর্সেনিক পাওয়া যায়নি। সেইজন্য আমরা দিল্লিকে বলেছিলাম, আপনাদের বাইরের দেশের যদি কোন অভিজ্ঞতা থাকে তাহলে জানাবেন। কিন্তু তারা যে কোনও কারণে হোক জানতে দেরি করছে। আমরা রুর‍্যাল ডেভেলপমেন্টের সেকরেটারীর কাছ থেকে চিঠি পত্র দিয়ে কিছু খবর সংগ্রহ করেছি, যেমন আমেরিকায় কোথায় আর্সেনিক কবে পাওয়া গিয়েছিল, জাপানে কবে কোথায় আর্সেনিক পাওয়া গিয়েছিল, সোভিয়েট ইউনিয়নে কবে পাওয়া গিয়েছিল, এই সমস্ত ঘটনা সংগ্রহ করেছি এবং এটার উপর ভিত্তি করে সেই সব জায়গায় আমাদের যে সব এমব্যাসি আছে তাদের কাছ থেকে খবর সংগ্রহ করার চেষ্টা করছি। সেই জন্য অকারেন্স Occurrrence of arsenic in ground water reported from Western United States (Alaska, Arizone, California, Hawait, Ore-

on and Washington) Allah H. Welch et al, 1987. এটা প্রফেসার অল্যান, ৯৮৭ সালের বইতে ডিটেলসে বলেছেন। এই সম্পর্কে জানতে চেয়েছি যেখান থেকে ামেরিকার মহাকাশ যান ওঠে সেখানে দি আর্সেনিক The arsenic centration in /ater supply of the Fallon New Naval Area Station (NAS) was mea- ured at 0.080-0.116 mg./1 which excended maximum contaminant level MCL) of 0.05 mg./1 established by the US Environmental Protection ıgency and the Navada State Health Division of the Bureau of con- umer Health Protection Services (Steven W. Hatiaway and Frederick ໃubel Jr. 1987) আপনাদের মত দেশের অভিজ্ঞতা দেখুন Calcinating furnace rom a refinery in Toroku village on the island of Kyushu in Japan tarted liberating arsenic and Sulpher Dioxide during 1920. All the en- 'ironment was polluted including area, soil and water, crops and vege- ables. In every house, there were a few sick people. It was only in 971 that Toroku arsenic incidence was known. In 1973, the environ- nent Agency recognised Toroku area contaminated by arsenic and mining vas stopped. As of November 1994, there are patients of arsenic ›oisoning in the area. (Kazuyuki Kawahara and Hiromi Hironaka, 1995) ্রটা একটা মাইনিং থেকে ঘটেছিল। এটা একটা ম্যান মেড রিজিন। আর আমাদেরটা হচ্ছে জিওলজিক্যাল রিজিন্স। এটামাটির তলার অভিজ্ঞতা নিয়ে এমব্যাসিগুলোকে চিঠি দিতে বলা য়েছে,—

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সে বিষয়ে সন্দেহ নেই। পশ্চিমবাংলার প্রায় ২ লক্ষ মানুষ এই আর্সেনিকে আক্রান্ত। আপনার পিছনে আনিসুর রহমান সাহেব বসে আছেন। ডোমকল থানা ভীষণ ভাবে আক্রান্ত এটা উনি স্বীকার করবেন। তাঁর এলাকায় বেশ কয়েকজন মানুষ মারা গেছেন এই আর্সেনিকের জলে আক্রান্ত হয়ে। তো আমার প্রশ্ন আপনার কাছে। সেটা হচ্ছে এই যে জলে আর্সেনিক পাওয়া যাচ্ছে, এটা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। পাঁচ বছর আগে যে ব্লকগুলো অ্যাফেকটেড ছিল তার থেকে অনেক বেশি ব্লক অ্যাফেকটেড হয়েছে। কেন হয়, তারও সাইনটিফিক রিজনস আমাদের কিছু কিছু সাইন্টিস্টরা দিয়েছেন। যে বেশি করে ভূগর্ভস্থ জল সেচের জন্য বিশেষ করে এই বোরো কালটিভেশন এর জন্য নেওয়া হচ্ছে বলে আর্সেনিক বেশি করে উঠছে। তাই মাননীয় মন্ত্রীর কাছে আমরা জানতে চাইছি যে এই তথ্য কতখানি সত্য এবং সত্য হলে এই যে তলা থেকে ভূর্গভস্থ জল অপরিকল্পিত ভাবে তুলে নেওয়া হচ্ছে, সেটাকে আটকানোর জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা? আমি আরও জানতে চাইছি পশ্চিমবাংলার সমস্ত ব্লকের মানুষ, এর জন্য আজকে চিন্তিত। মুর্শিদাবাদের বাজারি সাইডটা বেশি অ্যাফেক্টেড। আমাদের রাঢ় সাইডটা এখনও অতখানি অ্যাফেকটেড হয় নি। আমরা গেলে মানুষ জিজ্ঞাসা করে, এটা নিয়ে আপনারা বিধানসভায় কি ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে

চাইছি আপনার মাধ্যমে সমস্ত ব্লক এর গ্রাউণ্ড ওয়াটার-এ আর্সেনিক পাওয়া যাচ্ছে কিনা? সেইটা বন্ধ করার কোনও ব্যবস্থা উনি করবেন কিনা?

**শ্রী গৌতম দেব ঃ** আমি আগেই বলেছি এটা একটা বড় এক্সপার্ট টিম এবং আপনারা বুঝলেন কারা কারা আছে, জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়া, সেন্ট্রাল গ্রাউণ্ড ওয়াটার বোর্ড, আমাদের স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন, যাদবপুর ইউনিভার্সিটি, কল্যাণী ইউনিভার্সিটি আমাদের সুইড আছে। আমাদের পি. এইচ. ই আছে, সকলকে মিলে একটা কমিটি করা হয়েছে এবং জিওলজিস্ট মিঃ সাহা তার চেয়ারম্যান। ২/৩ বছর ধরে স্টাডি করে জোরের সঙ্গে আমাকে বলেছেন কালিয়াচকে মানিকচকে, এই যে লিনিয়র ট্রাক, গঙ্গার পূর্বদিক এখানেই আর্সেনিক আছে। এর বাইরে থাকতে পারে না। এখানে সেখানে থাকতে পারে তার লজিকটা কি? মুর্শিদাবাদে আপনারা জেনে খুশি হবেন যে ২৬৫টা টিউবওয়েল আছে। আরও বেশি করতে হবে।

[11-30 – 11-40 a.m.]

আমরা ইঞ্জিনিয়ারদের বলেও দিয়েছি আর্সেনিক মুক্ত জল যে টিউবওয়েল হচ্ছে তার রঙ আলাদা করে দিতে হবে। তো কাজ সেখানে হচ্ছে মুর্শিদাবাদ এ ৪১টা বড় টিউবওয়েল কমপ্লিট করার জন্য ১৪ লক্ষ ৩৬ হাজার টাকা দিয়েছি। তাছাড়া মুর্শিদাবাদে বাকি বিষয় আলোচনার জন্য আগামী মাসের শেষের দিকে আমরা নিজেরা মুর্শিদাবাদে যাব। জেলা পরিষদের মেম্বাররা এম এল এরা এবং আমরা বসে মুর্শিদাবাদে অ্যাফেকটেড এরিয়ার জন্য আর বিশেষ কি পরিকল্পনা নেওয়া যায় সেটা আমরা ঠিক করব। তবে আপনারা যেটা বলছেন যে বৈজ্ঞানিকদের সাথে কথা বলছেন মাটির তলা থেকে জল নিলে গড়ে আর্সেনিক বেড়ে যাচ্ছে অথচ যেখানে পশ্চিমবাংলা চাষে প্রথম হচ্ছে ফসল উৎপন্ন হচ্ছে, সেই সময়ে এই কথাটা বলা হয়। সত্যি হলে বলতে হবে না জেনে শুনে বলা মুশকিল। আমরা সেন্ট্রাল গ্রাউণ্ড ওয়াটার বোর্ডকে বললাম। আপনারা একটা রিপোর্ট দিন। এখানে ভারত সরকার তারা রিপোর্ট দিচ্ছেন "The fact may not be true. The present system of ground water resources vis-a-vis ground water draft indicates that on an average ground water withdrawal is only around 50 per cent of the annual replenishable recharge being received in the areas." তো সেন্ট্রাল গ্রাউণ্ড ওয়াটার বোর্ড যদি এটা বলেন তাহলে আমরা এটা কি করে মানব বলুন?

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ডুয়ার্সের টোটোপাড়া, জয়ন্তী এবং বক্সা অঞ্চলের ভূগর্ভস্থ জল পান করে নানা রোগে আক্রান্ত হয়ে মানুষের মৃত্যু হচ্ছে। এমতাবস্থায় ঐ অঞ্চলের জলে আর্সেনিক আছ কিনা তা অনুসন্ধান করেছেন কি? টোটোপাড়ার মানুষরা

যাতে পরিশুদ্ধ জল পান, তার জন্য আপনাকে মাননীয় মুখ্যমন্ত্রী কোন নির্দেশ দিয়েছেন কি? জয়ন্তী, বক্সা এবং টোটোপাড়ায় পরিশুদ্ধ পানীয় জল সরবরাহের আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী গৌতম দেব ঃ** ডুয়ার্সের জলে আর্সেনিক পাওয়া গিয়েছে, এমন কোনও খবর আমার কাছে নেই। দু'নং হচ্ছে, ডুয়ার্সের পানীয় জলের বিশেষ সমস্যার কথা বিবেচনা করে—মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, সেখানে পাথর কেটে রীগ টিউবওয়েল করতে ৭০/৮০ হাজার টাকা খরচ—জলপাইগুড়ি জেলার যা প্রাপ্য তার চেয়ে অতিরিক্ত ৮০-টা টিউবওয়েল বরাদ্দ করেছি। প্রয়োজন হলে আর বরাদ্দ করা হবে, যদি কোথাও কোনও স্পেসিফিক প্রবলেম থাকে।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মালদা এবং মুর্শিদাবাদ জেলার কথা বললেন। আমাদের নদীয়া জেলার করিমপুরে, পলাশীপাড়া, কালীগঞ্জ এবং চাকদহ ব্লকে ইতিমধ্যেই ৮/১০-জন মানুষ আর্সেনিক ঘটিত রোগে আক্রান্ত হয়ে মারা গেছে। সুতরাং আপনি নদীয়া জেলার এই ব্লকগুলোয়, বিশেষ করে কালীগঞ্জ এবং চাকদহ ব্লকে কি ব্যবস্থা নিয়েছেন? আমি গতকাল নদীয়া জেলার যমপুকুর গ্রামের মানুষের পানীয় জলের সমস্যার বিষয়ে উল্লেখ করেছিলাম। যমপুকুরেও মানুষ আর্সেনিক ঘটিত রোগে আক্রান্ত হচ্ছে। যমপুকুরে পরিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ** ২১২-টি টিউবওয়েল রিপ্লেস করা হয়েছে। মুর্শিদাবাদ জেলায় এখন পর্যন্ত ৫০ লক্ষ ৭৯ হাজার টাকা দেয়া হয়েছে। ৭২% থেকে ৭৫% কাজের অগ্রগতি হয়েছে। নদীয়া জেলার তেহট্ট, হাঁসখালি প্রভৃতি কয়েকটি ব্লকে ৯২ লক্ষ টাকা খরচ করে একটা প্রকল্প করছি। মাননীয় সদস্য যে জায়গার কথা উল্লেখ করলেন সেই যমপুকুরে আগে ভাল জল পাওয়া যেত না। বর্তমানে বহু গভীরে আর্সেনিক ফ্রি ভাল জল পেয়েছি। কাজ শুরু হয়েছে।

### পুলিশ হেফাজতে/লকআপে মৃত্যু

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জানুয়ারি '৯০ থেকে ডিসেম্বর '৯৪ অবধি রাজ্যে পুলিশ হেফাজতে/লকআপে কোনও মৃত্যু হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কতজন, এবং

১। মৃতদের মধ্যে পুরুষ ও মহিলার সংখ্যা কত,

২। কতজনের মৃত্যুর ক্ষেত্রে তদন্তের ব্যবস্থা করা হয়েছে;

(গ) উক্ত তদন্তে কোন পুলিশকে দায়ী করা হয়েছে কি না; এবং

(ঘ) হয়ে থাকলে, দোষী পুলিশের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৭৫ জন

| (১) | পুরুষ | মহিলা |
|---|---|---|
| | ৭৩ | ২ |

(২) সব ক্ষেত্রেই তদন্ত হয়েছে।

(গ) ও (ঘ)

(১) একটি মৃত্যুর ঘটনায় একজন ইন্সপেক্টর ও একজন সাব ইন্সপেক্টরকে সরাসরি দায়ী হওয়ার জন্য আদালত থেকে শাস্তি দেওয়া হয়েছে।

(২) আরেকটি মৃত্যুর ঘটনায় তিনজন সাব ইন্সপেক্টর ও একজন এ. এস. আই এর বিরুদ্ধে সরাসরি দায়ী হওয়ার জন্য আদালতে চার্জশিট হয়েছে।

(৩) আরও একটি মৃত্যুর ঘটনায় এক জন ইন্সপেক্টর ও একজন সাব ইন্সপেক্টরকে সরাসরি দায়ী হওয়ার জন্য আদালতে শীঘ্রই চার্জশিট দেওয়া হইবে। ২/১ দিনের মধ্যে হবে শুনছি

(৪) একটি ঘটনায় একজন সাব ইন্সপেক্টর ও দুইজন কন্সটেবলকে কর্তব্যে অবহেলার জন্য শাস্তি দেওয়া হয়েছে।

(৫) একটি ক্ষেত্রে একজন এ এস. আইকে কর্তব্যে অবহেলার জন্য সাসপেণ্ড করা হয়েছে এবং তাঁর বিরুদ্ধে বিভাগীয় তদন্ত চলছে।

(৬) আরও বারোজন পুলিশের বিরুদ্ধে কর্তব্যে অবহেলার জন্য বিভাগীয় তদন্তে কিছু পাওয়া যায়নি।

## মেদিনীপুর জেলায় পুলিশ হেফাজতে মৃত্যু

***১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩০) শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) অক্টোবর ১৯৯৪-এ মেদিনীপুর জেলায় পুলিশ হেফাজতে কোনও মৃত্যু হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কতজন; উক্ত জেলার পাঁশকুড়া থানায় পুলিশ হেফাজতে মৃত্যুর কোনও অভিযোগ সম্বন্ধে রাজ্য সরকার অবগত আছেন কি না; এবং

(গ) থাকলে, এ বিষয়ে সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) একজন। হ্যাঁ।

(গ) সি. আই. ডিকে (C.I.D) দিয়ে তদন্ত চলছে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তাতে দেখা যাচ্ছে এক-একটি ঘটনায় ১ জন এ. এস. আই, কোথাও ইন্সপেক্টর, কোথাও সাব-ইন্সপেক্টর, কোথাও ২জন কনস্টেবল দায়ী আছে। মোট হিসাব ৭৫ জন মারা গেছে। তারমধ্যে ২জন ইন্সপেক্টর, ৬ সাব-ইন্সপেক্টর, ২জন এ. এস. আই, ২ জন কনস্টেবল-এর আদালতের নির্দেশে কারোর শাস্তি হয়েছে, কার বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে, কারোর বিরুদ্ধে চার্জশিট দেওয়া হবে। গত ৫ বছরে ৭৫ জন মারা গেছে—এটা অ্যাডমিট করা হয়েছে। তার মধ্যে ২ জন মহিলা। সংখ্যাটা কমের দিকে দেখা যাচ্ছে। আমার প্রশ্ন, ৭৫ জন যেখানে মারা গেছে সেখানে দেখা যাচ্ছে মাত্র ১২ জন কনস্টেবল, এ. এস. আই, ইন্সপেক্টর, সাব-ইন্সপেক্টর সহ তাদের কার শাস্তি হয়েছে, কার বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে বা চার্জশিট দেওয়া হবে। সবগুলোর ক্ষেত্রে তদন্ত হয়েছে বলছেন। তাহলে বাকিদের ক্ষেত্রে কারা দায়ি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেও বলেছি একটি প্রশ্নের জবাবে, আজও বলছি। পুলিশ হেফাজতে মারা যাওয়া মানেই সব জায়গায় পুলিশ দায়ী এবং অপরাধ করেছে বলে এটা ধরা যায় না। ২/৩ রকমভাবে মৃত্যু হয়। যাদের বিরুদ্ধে সরাসরি আমাদের পুলিশ বিভাগ মনে করেছে, অফিসাররা মনে করেছে যে এরাই দায়ী—কারণ এরাই মানুষদের আঘাত করার জন্য তাদের মৃত্যু হয়েছে গেপ্তার করার পরে, তাদের কথা আমি বলেছি। এই রকম ৯ জনের কথা বলা হল যাদের সাজা হয়েছে। তারমধ্যে ১ জনের সাজা হয়েছিল ৭ বছর হাইকোর্টে। কিন্তু অ্যাপিল করে সুপ্রীম কোর্টে গিয়ে সেটা ৫ বছরে নামিয়ে এনেছে, কিন্তু তার সাজা চলছে। আর কি আছে? এটার ব্রেক-আপ দিলে আপনারা বুঝতে পারবেন। এই যে ৭৫ জন মারা গেছে—আপনি বললেন এত কম সাজা হল কেন? পুলিশ দায়ী হলে তো তাদের বিরুদ্ধে চার্জশিট দেওয়া যায়, আদালতে নিয়ে যাওয়া যায়, মামলা করা যায়। কিন্তু যদি সরাসরি দায়ী না হয় তাহলে কি করে তাদের বিরুদ্ধে শাস্তি দেওয়া যাবে? যেমন, এই

যে ৭৫ জন মারা গেছে তার মধ্যে আমার কাছে যে হিসাব আছে এর মধ্যে আত্মহত্যা করেছে ১৪ জন। তারপর পুলিশ জীপ থেকে কোর্টে নিয়ে যাবার সময় বা গ্রেপ্তার করে আনার সময় অ্যাটেম্পট টু এসকেপের জন্য ৮ জন মারা গেছে। এরজন্য পুলিশ দায়ী নয়। তারপর পাবলিক মেরেছে এই রকম ২২ জন আছে। এই যে ২২ জনকে পাবলিক মারল, মারবার পরে তারপর পুলিশ তাদের ধরে আনল থানায়, থানায় আসার পর মারা গেল বা চিকিৎসাধীনে মারা গেল—এটাও পুলিশকে দায়ী করা যায় না। তারপর অসুস্থ হয়ে পড়ল ১১ জন ৭৫ জনের মধ্যে। যারা অসুস্থ হয়ে পড়েছে, চিকিৎসার জন্য পাঠিয়েছে, মারা গেছে। তারপর হচ্ছে, পুলিশ গ্রেপ্তার করতে গেছে তখন একাউন্টার হয়েছে, গোলাগুলি চলেছে, ধরা পড়েছে। গুলিবিদ্ধ হয়ে থানায় এসে মারা গেছে ৯ জন। আর ১১ টা হচ্ছে নানা রকম—যেমন একটি কেস আছে অ্যাক্সিডেন্ট। অ্যাক্সিডেন্ট হওয়ার পরে তাকে থানায় নিয়ে আসা হয়েছে, সে মারা গেছে। এটাও বলে থানা হেফাজতে মারা গেল। তারপর একজন ড্রাগ-অ্যাডিক্ট—তাকে গ্রেপ্তার করে এনেছে। সে ঐ অবস্থার মধ্যে মারা গেছে। এটাতে পুলিশের কোনও অপরাধ নেই বলে মনে করেছি। সেইরকম আছে। যেটা আসল কথা, পুলিশ টরচারে অর্থাৎ পুলিশ মারার জন্য যে মরেছে এই যে জিনিসগুলি বললাম এই তিনটি নিয়ে—তার মধ্যে এক জনের সাজা হয়েছে, আরেকজনের মামলা হচ্ছে, আর একটার দু-এক দিনের মধ্যে চার্জশিট হবে। এই হচ্ছে ব্রেক-আপ ফিগার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়কে তা হলে সর্বসম্মত সিদ্ধান্ত নিয়ে ন্যাশনাল অ্যাওয়ার্ডের জন্য রেকমেণ্ডশন করতে হবে যে, দীর্ঘ ৩০ বছর বিরোধী দলে থেকে পুলিশের বিরুদ্ধে যে সমস্ত কথা বলেছেন আর আজকে ক্ষমতায় থেকে পুলিশের এত সাফাই গাইছেন—পুলিশের অপরাধে পুলিশই লজ্জা পাবে। যাই হোক, আমি যেটা এর আগেও বলেছি যে আপনি ব্যাঙ্গ করে উত্তর দেন। আপনার কাছে জানতে চাচ্ছি আমরা যে, এই লক আপে মৃত্যুর কারণ সম্পর্কে ১০৩ নং যে প্রশ্ন আছে অ্যাডমিটেড নাম্বার ৩০, তাতে পাঁশকুড়া থানার ঘটনা আছে। দুলাল ঘড়াই সে মারা গেছে। আপনার মন্ত্রিসভার সদস্য নিজে এখানে রয়েছেন ডাঃ ওমর আলি তিনি সংবাদপত্রে বিবৃতি দিয়েছেন। একটা কাগজে নয়, একাধিক কাগজে বেরিয়েছে। আপনি যদি কার্টুন চান আমার কাছে আছে—তিনি নিজে ডিরেক্টর এস. সি গোঁসাই, তাঁর সঙ্গে দেখা করে বলেছেন যে, দুলাল গড়াইকে পুলিশ পিটিয়ে মেরেছে এবং পুলিশ সেটাকে ডিফাই করেছে। আপনার মন্ত্রিসভার সদস্যই বলছেন যে পুলিশ যে স্টেটমেন্ট দিয়েছে সেটা ঠিক নয়, পুলিশ তাকে পিটিয়ে মেরছে। পাঁশকুড়া থানার ও. সি বিজয়বাগ, না কি যেন তাঁর নাম—থানার ও. সি. দুলাল ঘড়াইকে পিটিয়ে মেরেছে। এক্ষেত্রে আপনারই সহকর্মী, আপনার মন্ত্রিসভার সদস্যই যেখানে এই অভিযোগ এনেছেন যে, থানার ও.সি. দুলাল ঘড়াইকে পিটিয়ে মেরেছে সেক্ষেত্রে আপনি বলছেন যে সি আই ডিকে দিয়ে তদন্তের ব্যবস্থা করছেন। **(স্যার আপনি অনেককে প্রোটেকশন দিচ্ছেন আমাদের একটু প্রোটেকশন দিন)**। কিন্তু এর মধ্যে কি সেই পুলিশ অফিসারকে সাসপেণ্ড করেছেন, বা আপনি কি আপনার সহকর্মীর সাথে এই ব্যাপারে কথাবার্তা বলেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনও সাসপেণ্ড হয়নি। তবে আমরা যে রিপোর্ট পেয়েছিলাম সেটা হচ্ছে যে "District Magistrate, Tamluk, held inquiry and in his report he stated—that he did not find any mark of external injury or any other unusual sign or symptom on the body of the deceased. The Medical Officer of Tamluk subdivisional hospital held the post mortem" ওঁরা মনে করছেন পুলিশ যদি পিটিয়ে ৭৫ জনকে মেরে ফেলত তাহলে ওঁরা খুশি হত। আমি ওঁদের খুশি করতে পারব না। "and opined that the death was due to cardiaespiretory failure resulting from shock and haemorrhage." এই মামলাটির যে রিপোর্ট পুলিশ দিয়েছে তারা নিজেদেরই সাফাইয়ের জন্য তারা গেয়েছেন। এই রিপোর্ট-এর সঙ্গে আমরা একমত হতে পারছি না, আমাদের ডিপার্টমেন্টও একমত হতে পারছে না। সেজন্য আমরা বলেছি যে, সি. আই. ডিকে দিয়ে এনকোয়ারি করাতে হবে। এনকোয়ারির রিপোর্ট পাওয়া যায়নি, ওটা পেলেই আমরা ব্যবস্থা নেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী যে উত্তর দিলেন তাতে বোঝা যাচ্ছে যে, তিনি বেড়াল কে দিয়ে দুধ পাহারা দেবার ব্যবস্থা করছেন। অর্থাৎ যে পুলিশই দোষী আর সেই পুলিশকে দিয়েই তদন্তের ব্যবস্থা করছেন। আর আপনার কাছে আমরা পদত্যাগের দাবি করি না কংগ্রেসের মুখ্যমন্ত্রী করুণাকরনের পথ অনুসরণ করে। সেখানে পুলিশ লক-আপে একজন রাজনৈতিক ব্যক্তির মৃত্যুর ঘটনার পরেই মুখ্যমন্ত্রী পদত্যাগ করেছেন। সে দাবি আমরা আপনার কাছে করি না। কিন্তু একটা জিনিস আমরা দেখছি যে, হিউম্যান রাইটস কমিশন এর চেয়ারম্যান রঙ্গনাথ মিশ্র কি কোন কিছু জানতে চেয়েছেন পুলিশ লক আপে মৃত্যুর ঘটানোর ব্যাপারে? যদি জানতে চেয়ে থাকেন তাহলে রাজ্যসরকার কি কোনও উত্তর দিয়েছেন? উত্তর দিয়ে থাকলে কি উত্তর দিয়েছেন সেটা একটু বলুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এর পরে একটা প্রশ্ন আছে হিউম্যান রাইটস কমিশন সম্বন্ধে। হিউম্যান রাইটস কমিশন গঠিত হয়েছে, কিন্তু তার কাজ এখনও শুরু হয়নি। (সেন্ট্রালের কথা বলছেন—সেন্ট্রাল চায়নি।)

[11-50 - 12-00 a.m.]

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আসলে ৭৫ সালের সব রক্তাক্ত হাত, এরা খুনী।

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্ন জিজ্ঞাসা করুন, পুট ইওর কোয়েশ্চেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি—পশ্চিমবাংলায় যে মহিলা কমিশন গঠিত হয়েছে সেই মহিলা কমিশনের পক্ষ থেকে পুলিশি নির্যাতনের কোন খবর মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়ে তাঁরা তদন্ত চেয়েছিলেন এবং সে অনুযায়ী সেই মহিলা কমিশনের .........

**মিঃ স্পিকার** : এ প্রশ্ন সম্পর্কে ওঠে কোথায়, হাজতে যারা মারা গেছে তাদের সম্পর্কে প্রশ্ন। নট অ্যালাউড, নো নো।

**শ্রী জ্যোতি বসু** : আমার হোম সেক্রেটারি বলছেন ঐ আগের প্রশ্নটা যা করা হল আমি উত্তরটা দিয়েছি, আমরা রিপোর্ট পাঠিয়েছি কিনা ওঁরা পেয়েছেন কিনা। উনি বলছেন এই কিছুদিন আগে আমার কাছে একটা রিপোর্ট চেয়েছিলেন এবং সেখানে আমরা ৪৭টি রিপোর্ট পাঠিয়েছি আর আমরা ঠিক করেছি এঁদের কাছে এই রকম ঘটনা হলে ঐ পুলিশ কাস্টোডি ডেথ যাকে বলা হয় আমাদেরটা যতদিন কাজ না করছে আমরা ওঁদের কাছে মান্থলি রিপোর্ট পাঠাব।

**Shri Gyan Singh Sohanpal** : Sir, whether the Hon'ble Chief Minister has seen the statement which appeared in the Press made by his colleaque Dr. Omar Ali in which he alleged that Mr. Ghorai was beaten to death at police lock-up at Panskura. The report which the Hon'ble Chief Minister has read gives a different story. In this context whether the Chief Minister has taken up the matter with his colleague Dr. Omar Ali for making such irresponsible statement to the Press and bringing disgrace to the Government?

**শ্রী জ্যোতি বসু** : ওমর আলী মহাশয়ের স্টেটমেন্ট আমি সংবাদপত্রে দেখেছি। সংবাদপত্রে আপনারাও যেমন বলেন আমাদের পক্ষ থেকেও বলা হয়, কিন্তু তার উপর নির্ভর করে কোনও সিদ্ধান্তে আসা যায় না। আমরা রিপোর্ট নিয়ে এটা দেখেছি যেটা আমি আগে বলছিলাম পুলিশ যা বলছে ওকে আঘাত করেনি, বা কিছু অন্য ভাবে করেছে এটা আমরা বিশ্বাস করতে পারছি না। আমরা যেটা এখন বুঝেছি এখন সি. আই. ডি. কে দিয়ে এনকোয়ারী করানো হচ্ছে, আমাদের কাছে বিশ্বাসযোগ্য হচ্ছে না, এখন সি. আই. ডি. রিপোর্টটা দিলে আমরা বলতে পারব আর ওমর আলী মহাশয়ের কাছে পাঠিয়ে দেব।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল** : স্যার, আমার সাপ্লিমেন্টারী হল আমি একটা জিনিস অনেকদিন লক্ষ্য করছি এবং অসুবিধা বোধ করছি সেটা হল এই যে স্বরাষ্ট্র দপ্তরের বিভিন্ন রেকর্ড বিশেষ করে লক আপে ডেথ বলুন আর অন্যান্য যাই বলুন আপনি ধারাবাহিকভাবে সরকারের যত প্রশ্নের উত্তর দিচ্ছেন এবং যেগুলি আমরা লক্ষ্য করছি কিন্তু এই যে একটা হচ্ছে স্বাধীনতার পরবর্তীকালে আমাদের রাজ্যের ধরাবাহিক ভাবে স্বরাষ্ট্র দপ্তরের রেকর্ড রাখার কোনও রকম পরিকল্পনা আছে কিনা? বিশেষ করে এই সব পুলিশ বিভাগে যোগাযোগের

জন্য ৭০ দশকের ইতিহাস জোগারের চেষ্টা করেছিলাম রেকর্ড পাওয়া যায়নি। আমরা দেখছি এগুলি ধারাবাহিক ভাবে স্বরাষ্ট্র দপ্তরে রাখার কোনও ব্যবস্থা আছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** রেকর্ডের ঘর আছে, রেকর্ড অনেক আছে এগুলি দেখার আমাদের সময় নেই। ৭০ সালে আমরা নিজেরাই তো জানি আমাদের ১১০০ ছেলেকে খুন করা হয়েছে কংগ্রেসের গুণ্ডা দিয়ে। রেকর্ড দেখার কি আছে। একটাও মামলা হয়নি, একজনও গ্রেপ্তার হয়নি। ঐ রেকর্ড দেখার সময় নেই। এখন আমাদের অন্য কাজ আছে।

**শ্রী জ্যোতি চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, দিনের পর দিন পুলিশ লক আপে বন্দি মৃত্যুর সংখ্যা বেড়ে চলেছে, এগুলি বন্ধ করার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সকলে এই ভাবে চেঁচালে আপনি কি করে শুনতে পাবেন যে আমি কি উত্তর দিয়েছি। আপনি যে প্রশ্ন করেছেন, আমি সেটা বলেছি। ৯ জনের বিরুদ্ধে কি হয়েছে, সাজা হয়েছে—হাই কোর্টে হয়েছে, সুপ্রীম কোর্টে হয়েছে। চার্জশিট আর একটা বাকি আছে, আমরা দিতে চলেছি, এগুলি সবই বলেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আজকে আমাদের তরফ থেকে যে প্রশ্ন করা হয়েছে, সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন। আপনি ১৮ বছর এই পদে আছেন পুলিশ মন্ত্রী হয়ে। আপনি উত্তর দেবার সময়ে হালকা করে উত্তর দিচ্ছেন যেন কিছুই হয়নি। আপনি একজন বিচক্ষণ মন্ত্রী হিসাবে আপনার কাছে নির্দিষ্ট প্রশ্ন রাখছি। পুলিশ লক আপে যখন আনা হয় তখন জেল কোড নিয়ম অনুযায়ী আনা হয়। যেখানে আত্মহত্যা করতে পারবেনা সেই রকম ব্যবস্থা করে আনতে হয়। যখন আনেন সেখানে আত্মহত্যা করছে যখন পুলিশ কাস্টোডি হয় তখন কাস্টোডি অব দি পুলিশ হয়। আমি আপনার কাছে স্পেসিফিক ঘটনা জানতে চাচ্ছি, এই যে গলায় গড়ি দিয়ে আত্মহত্যা করে মরছে, এই স্পেসিফিক ঘটনার কয়টা স্পেসিফিক কেস হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি যে ৭৫ জনের মধ্যে ১১ জন আত্মহত্যা করেছে যা হিসাব আছে। এই ব্যাপারে একজিকিউটিভ এনকোয়ারি হচ্ছে। আমাদের মনে হয়না যে এদের আমরা সাজা দিতে পারি, এদের বিরুদ্ধে চার্জশিট হতে পারে। আর আপনি যে থিসিসের কথা বলছেন যে পুলিশ তাদের মারছে সেজন্য তারা আত্মহত্যা করছে, এই থিসিস আমরা গ্রহণ করতে পারব না।

**দূষণের দায়ে বন্ধ কারখানা**

***৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুপ্রিম কোর্টের নির্দেশে রাজ্যে কোনও শিল্প কারখানা বায়ু ও জল দূষণের দায়ে বন্ধ করে দেওয়া হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, কোন কোন শিল্প কারখানা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) ও (খ) বর্তমানে সুপ্রীম কোর্টের নির্দেশে কোনও শিল্প কারখানা বায়ু ও জল দূযণের দায়ে বন্ধ নয়।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বর্তমানে সুপ্রীম কোর্টের নির্দেশে এই রাজ্যের কোনও শিল্প কারখানা বায়ু ও জল দুষণের দায়ে বন্ধ নয়। কিন্তু নির্দেশ ছিল। তাহলে পরিবেশ দপ্তর কি এমন ব্যবস্থা করলেন যাতে বন্ধ করতে হলনা সুপ্রীম কোর্টের নির্দেশে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সুপ্রীম কোর্ট নির্দেশ দেয়, পশ্চিমবঙ্গ দূষণ পর্ষদকে জানাতে বলে যে কেন এগুলি বন্ধ করা হবেনা তারা যদি এই সব ব্যবস্থা না নেয়। জল দূষণের ক্ষেত্রে ২১২টি কারখানা নিয়ম-কানুন মেনে চলেছে, ১৫টি রেগুলার চেক করা হচ্ছে, কয়েকটা আদালতের বহির্ভূত কারণে বন্ধ হয়ে আছে, তাদের নিজস্ব কারণে বন্ধ হয়ে আছে। তেমনি বায়ু দূষণে ১২৯টি নিয়মকানুন মেনে চলেছে, ৩টি আদালত বহির্ভূত কারণে বন্ধ হয়ে আছে, আর ৪৮টি নিয়ম-কানুন মেনে চলেছে, এগুলি মনিটারিং করা হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সুপ্রীম কোর্টের নির্দেশে হাওড়া স্টেশন বন্ধ হওয়ার কথা ছিল। কিন্তু আপনার পরিবেশ দপ্তর কি এমন ব্যবস্থা গ্রহণ করেছেন যাতে সুপ্রীম কোর্টের নির্দেশেও হাওড়া স্টেশন বন্ধ করতে হয়নি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** হাওড়া স্টেশনকে ১৯৯৩ সালে সুপ্রীম কোর্ট কেন বন্ধ করা হবেনা বলে জানাতে বলেন। কিন্তু রেল এই ব্যাপারে কোনও উত্তর দেননি। সেজন্য ১৪ই সেপ্টেম্বর ১৯৯৩ সালে রেলের কর্তৃপক্ষের বিরুদ্ধে সুপ্রীম কোর্ট আদালত অবমাননার দায়ে মামলা আনেন। তখন রেস কর্তৃপক্ষ সুপ্রীম কোর্টে হাজির হয়ে নিয়ম-কানুন মানবেন বলেছেন। ১ কোটি ৩০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এটা যাতে মানা হয় রাজ্য দূষণ পর্ষদ সেগুলি মনিটারিং করছেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### জেলা পরিষদ থেকে ইউটিলাইজেশন সার্টিফিকেট

***৯৭**। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, যে, ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কিছু কিছু জেলা পরিষদ থেকে বরাদ্দকৃত অর্থ ব্যয়ের ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া যায়নি;

(খ) সত্যি হলে,

(১) কোন কোন জেলা পরিষদ থেকে পাওয়া যায়নি, এবং

(২) উক্ত জেলা পরিষদগুলির বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়

(খ)

(১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

### মানবাধিকার কমিশন

***৯৮**। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (সাধারণ কর্মীবর্গ ও প্রশাসন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মানবাধিকার-সংক্রান্ত কোনও কমিশন রাজ্য সরকার গঠন করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, কমিশনের আওতায় কোন কোন বিষয়গুলি গুরুত্ব পাবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, গঠিত।

(খ) ১৯৯৩ সালের মানবাধিকার রক্ষা আইনের তৃতীয় অধ্যায়ের ১২ নং ধারায় বর্ণিত সমস্ত বিষয়গুলি কমিশনের আওতাভুক্ত হবে।

**বিদ্যুতের অভাবে পানীয় জলপ্রকল্প বন্ধ**

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৬) **শ্রী অজয় দে** ঃ জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যুতের অভাবে ক ঃগুলি পানীয় জল-প্রকল্প চালু করা সম্ভব হচ্ছে না;

(খ) তন্মধ্যে নদীয়া জেলার কোনও প্রকল্প আছে কি না;

(গ) থাকলে, কোন কোন এলাকায়; এবং

(ঘ) প্রকল্পগুলি বাস্তবায়িত করার জন্য সরকারের তরফ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) ৭৭ টি।

(খ) হ্যাঁ।

(গ)

(১) তেহট্ট, থানা তেহট্ট

(২) নাজিরপুর, থানা শান্তিপুর

(৩) শিমুরালি, থানা চাকদহ

(৪) চান্দুরিয়া, থানা চাকদহ

(৫) নাসরা, অঞ্চল-১, থানা রানাঘাট

(৬) বামনপুকুর মায়াপুর, থানা নবদ্বীপ

(৭) কামাগাছি অঞ্চল-১, থানা রানাঘাট

(৮) বাদকুল্লা অঞ্চল-১, থানা হাঁসখালি

(৯) কালিগঞ্জ, থানা কালিগঞ্জ

(১০) রুকুমপুর, থানা কৃষ্ণনগর

(১১) উদয়পুর, থানা সুতিপুর

(ঘ) হ্যাঁ। মন্ত্রী পর্যায়ে বিদ্যুৎ বিভাগের সঙ্গে দু'বার আলোচনা হয়েছে। এছাড়াও জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মুখ্য বাস্তুকার (মেকানিক্যাল ইলেক্ট্রিক্যাল) ও পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের মুখ্য বাস্তুকার (বিতরন) কে নিয়ে একটি কমিটি করা হয়েছে এবং ঐ কমিটিকে বিভিন্ন নলবাহিত জল সরবরাহ প্রকল্পের বিদ্যুৎ সংযোগের ব্যাপারে তদারকি করতে আদেশ দেওয়া হয়েছে।

## সীমান্তবর্তী জেলাগুলিতে চুরি-ডাকাতি

***১০০।** (অনুমোদিত প্রশ্ন নং *২২১) **শ্রী ইউনিস সরকার এবং শ্রী শিশির সরকার :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভারত-বাংলাদেশ সীমান্তবর্তী (পশ্চিমবঙ্গে) জেলাগুলিতে চুরি-ডাকাতি বৃদ্ধি পাচ্ছে;

(খ) সত্যি হলে, তার প্রতিরোধে কোন বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি না; এবং

(গ) হলে, কি ধরনের ব্যবস্থা?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## হাওড়ায় বায়ু দূষণ

***১০১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৮) **শ্রী জটু লাহিড়ী :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া শহরে বায়ু দূষণ সম্পর্কে কোনও সমীক্ষা ইতিমধ্যে হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তার ফলাফল কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) টেবিলে উপস্থাপিত করা হইল।

**Report Of Air Quality Monitoring In Howrah**

Since 1988 West Bengal Pollution Control Board is monitoring air quality in Howrah in four stations. The values are alarmingly high during winter seasons. The level of Nitrogen Dioxide was also found to be very high at all the 4 stations studied. This is possible due to the presence of large number of foundries in a congested small area with low dispersion. The air quality of other two stations are also not very satisfactory.

Traffic island pole survey of air quality at eight (8) most busy traffic junctions of Calcutta indicated alarmingly high street level concentration for SPM, $SO_2$ and $NO_2$. The values were highest during winter seasons followed by summer months.

**Annual Mean Concentration of Different Air Pollutants at Howrah (Year :1993)**

| | SPM (ag/Nm3) | | $SO_2$ (ag Nm3) | | $NO_2$ (ag/Nm3) | |
|---|---|---|---|---|---|---|
| Stations | Air Quality Std. | Mean Value | Air Quality Std. | Mean Value | Air Quality Std. | Mean Value |
| 1. Bator | 200 | 202 | 80 | 44 | 80 | 108 |
| 2. Howrah Municipal Corpn. | 500 | 430 | 120 | 119 | 120 | 171 |
| 3. Bandha ghat | 500 | 276 | 120 | 52 | 120 | 112 |
| 4. Ghusuri | 500 | 427 | 120 | 136 | 120 | 158 |

Annual averages of findings in respect of $SO_2$, $NO_2$ & SPM are given in Annexure—I.

## ANNEXURE—1

### ANNUAL AVERAGES OF SULPHER DIOXIDE, NITROGEN DIOXIDE AND SUSPENDED PARTICULATE MATTERS OF FOURSTATIONS AT HOWRAH UNDER 'NAAQM' PROJECT FOR THE YEARS 1988 THROUGH 1993

| Years | Bator | | | HMC Building | | | Bandhaghat | | | Ghusuri | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | So2 | No2 | SPM | So2 | No2 | SPM | So2 | No2 | SPM | So2 | No2 | SPM |
| 1988 | 100.00 | 68.00 | 210.00 | 60.00 | 98.00 | 475.00 | 40.00 | 80.00 | 425.00 | 70.00 | 80.00 | 325.00 |
| 1989 | 93.00 | 65.00 | 225.00 | 80.00 | 95.00 | 490.00 | 36.00 | 80.00 | 225.00 | 63.00 | 85.00 | 300.00 |
| 1990 | 21.52 | 55.03 | 322.28 | 81.02 | 79.10 | 552.37 | 35.71 | 61.30 | 312.05 | 85.26 | 94.87 | 374.73 |
| 1991 | 34.50 | 70.87 | 185.65 | 74.01 | 89.35 | 486.95 | 40.08 | 77.20 | 262.19 | 79.29 | 87.06 | 339.65 |
| 1992 | 41.45 | 109.44 | 192.41 | 84.55 | 130.78 | 403.42 | 45.40 | 104.07 | 246.97 | 106.37 | 143.67 | 360.12 |
| 1993 | 43.72 | 108.30 | 201.82 | 118.93 | 171.18 | 430.31 | 51.93 | 112.57 | 276.34 | 135.52 | 158.37 | 426.71 |

## পুরুলিয়া ও বীরভূমে জল প্রকল্প

***১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮) শ্রী নটবর বাগদী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার রঘুনাথপুর ও বীরভূম জেলার বোলপুরে জার্মান সহায়তায় জল প্রকল্পের কাজটি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত প্রকল্পটির শর্ত কি কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনই বলা যাবে না।

(খ) ঐ দুটি প্রকল্পের সম্ভাব্যতা যাচাই করে পরামর্শদাতা সংস্থা তাদের চূড়ান্ত প্রতিবেদন পেশ করার পরেই শর্তগুলি জানা যাবে। এই চূড়ান্ত প্রতিবেদন এখনও পেশ হয় নি।

## পুরুলিয়ায় পানীয় জল

***১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬) শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় পানীয় জলের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, কি কি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পুরুলিয়া জেলার জন্য নিম্নলিখিত ১৪টি নলবাহিত জল সরবরাহ প্রকল্প অনুমোদিত হয়েছে। এর মধ্যে প্রথম নয়টি ইতিমধ্যেই চালু হয়েছে আর বাকি ৫টি প্রকল্পের কাজ চলেছে।

১। মানবাজার
২। সালতোরা হিজলি
৩। পারা
৪। লেপডা
৫। বড়বাজার

৬। সিরকাবান
৭। কাশীপুর
৮। জয়পুর
৯। পুঞ্চা
১০। সরবথ্রি
১১। রানীপুর
১২। চিটমো
১৩। চেকিয়া
১৪। কালিয়াতোল পলাশখোলা

এছাড়া পুরুলিয়া জেলায় কোটশিলা, বান্দোয়ান, বরো, চালিয়ামা, বাঁধমুন্ডি, সাঁওু ও চাপড়া এলাকার জন্য নলবাহিত জল সরবরাহ প্রকল্প তৈরির কাজ বর্তমানে অনুসন্ধানের পর্যায়ে আছে।

ইহা ব্যতীত ঐ জেলায় মার্চ ১৯৯৪ পর্যন্ত ৮০১৪টি রিগ-অপ্রোথিত নলকূপ স্থাপন করা হয়েছে এবং এই বছরের মধ্যে আশা করা যায় আরও ৪২০টি ঐ ধরনের নলকূপ স্থাপন করা সম্ভব হবে।

### Police Firing at Sealdah Station

***105.** (Admitted Question No. *36) **Shri Gyan Singh Sohan Pal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) The number of persons killed and/or injured in the police firing at Sealdah Station on 21.9.1994;

(b) The circumstances which led to the firing;

(c) If any other methods were applied to quell the mob before resorting to firing; and

(d) The officer responsible for the firing order?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) 5 persons were killed and 9 persons were injured;

(b) Prof. Sankar Chakraborty who was fined for travelling without a valid ticket, incited a section of the mob on the platform who started throwing stones and bombs. To disperse the unruly mob police had to open fire;

(c) Yes; warnings, teargas & lathi charge;

(d) Orders for firing were given by the D.I.G., Railways.

**আসানসোল মহকুমাকে আলাদা জেলা**

***১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১) **শ্রী মানিকলাল আচার্য ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল মহকুমাকে আলাদা জেলা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিমান বন্দরে হত্যার চক্রান্ত**

***১০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি কলকাতা বিমান বন্দরে সারা ভারত যুব কংগ্রেস সভাপতিকে হত্যা করার কোনও চক্রান্ত হয়েছিল কি না; এবং

(খ) হয়ে থাকলে, এ ব্যাপারে জড়িত সন্দেহে এ পর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**আলিপুরদুয়ার মহকুমায় পুলিশ প্রশাসনে নতুন পদ**

***১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯২) **শ্রী নির্মল দাস ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ার মহকুমায় এ.ডি.এম. এবং অ্যাডিশনাল পুলিশ সুপারিন্টেন্ডেন্ট-এর নতুন পদ সৃষ্টি করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## রায়দিঘী থানায় ডাকাতির সংখ্যা

***১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪০) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা মার্চ ১৯৯২ থেকে ৩১শে মার্চ ১৯৯৪ পর্যন্ত রায়দিঘী থানায় ডাকাতির সংখ্যা কত; এবং

(খ) ১৯৯২ মার্চ থেকে ১৯৯৫ সালের জানুয়ারি মাস পর্যন্ত খুনের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১টি।

(খ) ১৩টি।

## ফুটপাতবাসীদের "নিশি-আশ্রয়"

***১১০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফুটপাতবাসীদের জন্য "নিশি-আশ্রয়" এবং গৃহ নির্মাণে সহায়তা তথা 'অট্টালিকা' নির্মাণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকলে,

(১) কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে; এবং

(২) কত সংখ্যক ফুটপাতবাসী ঐ পরিকল্পনায় উপকৃত হবেন বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আবাসন দপ্তরের নেই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**দূষণ পর্ষদের উন্নয়নে বিদেশি সাহায্য**

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দূষণ পর্ষদের উন্নয়নের জন্য কোনও বিদেশি সংস্থার কাছ থেকে রাজ্য সরকার কোনও রকম আর্থিক সহায়তা নিচ্ছেন কি না;

(খ) নিয়ে থাকলে, কোনও সংস্থার কাছ থেকে এবং আর্থিক সাহায্যের পরিমাণ কত?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের উন্নয়নের জন্য বিদেশি সংস্থা ওভারসীজ ডেভেলপমেন্ট কো-অপারেশন ফান্ড (জাপান)-এর কাছ থেকে আর্থিক সহায়তা অদূর ভবিষ্যতে পাওয়া যাবে। জাপানী সহায়তার মূল্য ৩৭.৩৮ কোটি টাকার মতো বর্তমানে ধরা হয়েছে।

**জওহর রোজগার যোজনায় কেন্দ্রের সাহায্য**

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৫) **শ্রী জটু লাহিড়ী :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৯৪ থেকে ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৫ অবধি জওহর রোজগার যোজনায় রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছেন; এবং

(খ) ঐ যোজনায় সৃষ্ট শ্রম দিবস এবং ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঐ সময়ের মধ্যে জওহর রোজগার যোজনায় রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট ৩৩,৭৫৩.৪৫ লক্ষ টাকা পেয়েছেন।

(খ) ঐ সময়ে ঐ যোজনায় ৬১৭.৩৫ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে; এবং

ব্যয়িত অর্থের পরিমাণ ৩০,৯৫৩.৭৪ লক্ষ টাকা।

**কুলটিতে পানীয় জল প্রকল্প**

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৩) **শ্রী মানিকলাল আচার্য :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কুলটিতে কোনও নতুন পানীয় জল প্রকল্প চালু করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### Number of Rapes by Policemen

***114.** (Admitted Question No. *518) **Shri Gyan Singh Sohan Pal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state that —

(a) The number of custodial rapes by policemen registered in the State during the last four years;

(b) The names of Police Stations/Outposts from where such incidents were reported;

(c) Whether the policemen involved in the crime have been identified and apprehended; and

(d) The present position of the case reported from Ghutiari Sharif Police Outpost's lock-up in South 24 Parganas?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) One.

(b) Ghutiari Sharif Outpost, PS. Canning.

(c) Yes.

(d) Charge-sheet against 2 accused policemen has been submitted to the Court.

### গঙ্গা অ্যাকশন প্ল্যানে শান্তিপুর পৌর এলাকা

***১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫) **শ্রী অজয় দে ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর পৌর এলাকাকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের আওতাভুক্ত করার জন্য কোনও প্রস্তাব এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে, বর্তমানে সেটি কোন পর্যায়ে রয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[12-00 - 12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of the proposal of the State Government for modernisation of the Great Eastern Hotel.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The Member will get ample opportunity to raise the matter during the general discussion on Budget.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent ocurrence, namely :-

The situation at Great Eastern Hotel, a State Government Undertaking has become uncertain following the floating of the proposal by the Tourism Minister for modernisation of the Hotel to a foreign Hotel Company, the Accor Group. The proposal is anti-labour in the sense that it envisages voluntary retirement of the workers with payment of a paltry thirty six months salary, while not guaranteeing their alternative employment in case they do not take VRS. The proposal further envisages handing over of valuable government property worth Rs. 150 crores for a paltry sum of Rs. 12 crores.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling attention on the following subjects, namely :-

| | Subjects | Names |
|---|---|---|
| i) | Reported discontinuation of the service of 'L' buses in Howrah district from 20.3.95. | Shri Sanjib Kumar Das. |
| ii) | Reported death of a woman and her child at Mallickbazar under Park Street P.S. Last Night | Shri Saugata Roy and Shri Nirmal Das. |
| iii) | Distribution of patta to the landless persons of Mathurapur, Patheapratima and Mandirbazar Block. | Shri Satya Ranjan Bapuli. |
| iv) | Alleged malpractices of B.L. & L.R.O. of Tehatta Block-1 of Nadia District in distribution of Lands of Jitpur Mouza. | Shri Kamalendu Sanyal. |
| v) | Closure of siliguri Tea Auction Centre. | Shri Manohar Tirkey. |
| vi) | Discontinuation of bus services in Bongaon-via-Gopalnagar, Nahata, Chowberia route. | Shri Bhupendra Nath Seth. |

I have selected the notice of Shri Manohar Tirkey on the subject of Closure of Siliguri Tea Auction Centre.

The minister in charge may please make a statement to day if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** On the 31st March, 1995.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister in charge of the Home (Police) Department to make a statement on the subject of reported kiling of seven persons by a mob on 10.3.95 at Lakshmikantapur

under Mathurapur P.S. in the district of South 24 Pargs.—Attention called by Shri Saugata Roy, Shri Anjan Chatterjee Shri Tapan Hore, Dr. Manas Bhunia and Shri Abdul Mannan on the 13th March, 1995.

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice made by Sarbashree Anjan Chatterjee, Tapan Hore, Saugata Roy, Manas Bhunia and Abdul Mannan, regarding the death of seven persons at the hands of a mob in Lakshikantapur in Mathurapur P.S. on March 10, 1995.

On the 10th March, 1995, at about 08.30 hrs., one Asgar Ali Paik of Uttar-Durgapur, PS. Mandirbazar, who worked as a coolie was suddenly accosted by 10 to 12 miscreants at Platform No. 1 of Lakshmikantapur Railway Station. They fired at him from fire-arms and assaulted him with a chopper causing grievous injuries to his person. Tha attackers then started running away from the station, across the fields. A large section of people who were at the Railway Station started chasing the miscreants. Local villagers also joined the chase thinking the fleeing miscreants were dacoits. The miscreants exploded bombs and fired at the crowd chasing them. The chase went on till the miscreants entered Uttar-Durgapur village. The members of the public then managed to catch hold of four of them near the village which is about 4 K.M. from the Railway Station and lynched them on the spot. Three other miscreants, who took shelter in a house, were also dragged out and lynched.

On receiving information of the incident, Officer-in-charge, Mathurapur PS., with a large force reached the spot and recovered the dead bodies. One empty pipe-gun and 12 bombs were also recovered from the place of occurrence. A case has been started at Mathurapur PS. and senior Police Officers including the SP., South 24-Parganas are supervising the case. Police pickets have been set up and the situation is normal. 17 persons have been arrested. Raids are continuing to apprehend the other culprits. All the 7 victims have been identified. Most of the people lynched in the present case belonged to some Laskar families.

During enquiry into the case, it could be established that there is a history of rivalry between two families (the Laskar family and the

paik family) involved in this incident. The instant incident does not have any political bearing. The two families had lodged eight cases and counter-case against each other during the last three years. Further investigation into the case is proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) department will make a statement on the subject of recent murder of a Police Officer at Rajarhat by a group of dacoits.

**(Attention called by Shri Saugata Roy on 14th March, 1995)**

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Saugata Roy, regarding the recent murder of a Police Officer, Jiten Biswas at Rajarhat by alleged dacoits after running him over with a truck.

On March 12, 1995, at 0030 hours in the morning, a dacoity was committed at Golabari Petrol Pump, under Barasat PS. About 10 to 12 persons came in a TATA-407 vehicle, looted cash amounting to Rs. 51,770/- and some electronic goods. The dacoits threw bombs while retreating, injuring a worker of the Petrol Pump. A case has been started at Barasat PS. in connection with this dacoity which is under investigation.

A driver of a passing truck gave first information of the crime to a special police mobile of Rajarhat doing night patrol duty on Taki Road. There after, this information was relayed to other R.T. vans and mobiles. At 1.10 hrs., on receiving information over R.T. a mobile police party headed by ASI. Jiten Biswas spotted the vehicle of the dacoits at Vishnupur bazar and tried to wave it to a stop. The offending vehicle paid no heed and deliberately dashed against the ASI and the police jeep, hit a lamp post, uprooting it and sped away from the scene. The injured ASI was immediately rushed to the R.G.Kar Medical College Hospital, Calcutta, where he was declared dead. The truck used by the dacoits was found abandoned, 1 K.M. away from Vishnupur bazar. A case has been started at Rajarhat PS.

Enquiries revealed that the truck used for the dacoity was hijacked from the Berachampa Lorry stand under Haroa PS. A case has been started at Haroa PS. in connection with the case of hijacking.

Investigations and forensic examinations were conducted on the offending vehicle from which finger-prints were obtained. Other articles including improvised fire-arms were found in the vehicle. Some identifiable property looted in the dacoity was also recovered from different places on different dates. 3 persons have been arrested in this connection, viz. Abdul Barik, Azed Molla and one Ambad. Police are conducting enquiries to secure the arrest of other accused persons whose complicity has transpired. Investigation in the case is proceeding under the supervision of SP., North 24-Parganas.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Tenth Report of the Subject Committee on Power and Commerce & Industries

**Shri Santasri Chatterjee :** Sir I beg to present the Tenth Report of the Subject Committee on Power and Commerce & Industries, 1994-95 on the West Bengal Industrial Infrastructure Development Corporation.

### Presentation of the Tenth Report Of The Subject Committee on Panchayat. 1994-95

**Shri Samar Baora :** Sir I beg to present the Tenth Report of the Subject Committee on Panchayat, 1994-95, on Panchayat activities in Birbhum District.

**Mr. Speaker :** Now Mention Cases.

[12-10 -- 12-20 p.m.]

## Mention Cases

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন, আমি ওনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। দুর্গাপুরে একটা সাংঘাতিক আইন-শৃঙ্খলার বিপর্যয় ঘটতে যাচ্ছে। ঘটনাটা হচ্ছে দুর্গাপুর ইস্পাত কারখানা সংলগ্ন একটা বস্তি অঞ্চল আছে। এই বস্তি অঞ্চলে ৫০।৬০ হাজার লোক বাস করে এবং এরা ৩০-৩৫ বছর ধরে বাস করছে এবং এরা স্থানীয় লোক। দুর্গাপুর ইস্পাত কারখানার কর্তৃপক্ষ কারখানার জন্য জমি দখল করবার আগে থেকেই এরা বসবাস

করছে। এই মানুষগুলির মধ্যে বেশির ভাগই গরিব মানুষ, ক্ষেত মজুর এবং সাধারণ খেটে খাওয়া মানুষ। এখানে এরা বসবাস করছে দীর্ঘ দিন ধরে। এই জমি স্টীল কর্তৃপক্ষের প্রয়োজন নেই, তাদের নগর নির্মাণ বা কারখানা সম্প্রসারণ করবার জন্য এই জমির প্রয়োজন নেই। ইস্পাত কর্তৃপক্ষ এক তরফা ভাবে কয়েক দিন ধরে ঘোষণা করে চলেছে যে বাই ফোর্স ওরা মানুষ জনকে উচ্ছেদ করে বস্তি উঠিয়ে দেবে। তার ফলে মানুষের মধ্যে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে। এই ভাবে যদি বস্তি ভেঙ্গে দেওয়া হয় তাহলে ওই সমস্ত মানুষ নিরাশ্রয় হয়ে পড়বে, তারা যে কোথায় যাবে তার ঠিক নেই। এই মানুষগুলো এই ইস্পাত কারখানার স্থায়ী এবং অস্থায়ী শ্রমিক, কেউ আবার ইস্পাত কারখানার ঠিকাদারের কাছে কাজ করে। যে শ্রমিকদের ইস্পাত কারখানার কর্তৃপক্ষ কোয়াটার দিতে পারেনি তারা এই অঞ্চলে বাস করে। আবার অনেকে আছে যারা দুর্গাপুর ইস্পাত কারখানার জমিতে ক্ষেত মজুরের কাজ করে। এটা যদি সত্যই ইস্পাত কর্তৃপক্ষ ভাঙ্গার চেষ্টা করে তাহলে দুর্গাপুরে আইন-শৃঙ্খলার অবনতি হতে পারে। বস্তি ভাঙ্গার ব্যাপারে মানুষ জন বাধা দেবে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করে দুর্গাপুর ইস্পাত কর্তৃপক্ষকে বস্তি ভাঙ্গা থেকে বিরত করুন। এক তরফা ভাবে তারা যদি বস্তি ভাঙ্গে তাহলে একটা রক্তক্ষয়ী সংগ্রাম সৃষ্টি হতে পারে। এই ব্যাপারে কোনও পুলিশ যাবে আমি জানি না। ইস্পাত কর্তৃপক্ষের নিজস্ব সিকিউরিটি ফোর্সেস আছে, সেন্ট্রাল ইন্ডাস্ট্রিয়াল ফোর্সেস আছে, সেই সসস্ত্র বাহিনীকে দিয়ে লাঠি, গুলি চালাতে পারে। তার ফলে সেখানে প্রাণহানির আশঙ্কা আছে। মাননীয় মুখ্যমন্ত্রী অবিলম্বে যেন এটা বন্ধ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে কলকাতা নিয়ে আমরা গর্ব অনুভব করি। কিন্তু কলকাতায় দিনের পর দিন যা দেখতে পাচ্ছি তা হল শুধু সমাজ বিরোধীদের আড্ডা স্থল কলকাতা তা নয়, বর্তমানে পুলিশদের অন্যায় এবং অত্যাচার দিনের পর দিন বেড়ে যাচ্ছে। নেহেরবানুর ঘটনা থেকে আরম্ভ করে ১৯৯৩ সাল থেকে কটা বছরে ১৬ জন মহিলাকে প্রকাশ্য দিবালোকে কলকাতার রাজপথে ধর্ষণ করা হয়েছে। ধর্ষিত হবার পর তারা থানায় গিয়ে অভিযোগ করেছে। তারপর কি হয়েছে। মন্ত্রী ৫০০০ টাকা ঘুষ নিয়ে ধর্ষণকারীকে বাঁচান। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় মহিলা ধর্ষিত হল, ৫০০০ টাকা ঘুষ দিয়ে চলে যাবে। প্রোমোটার এর সঙ্গে জড়িত। আমাদের কাছে সংবাদ আছে এই প্রোমোটাররা আগে থেকে পুলিশের সঙ্গে যোগাযোগ রাখে। বহু দিন থেকে এরা সি.পি.এম.-এর পক্ষপাতিত্বে আছে এবং সি.পি.এম.-এর নেতৃস্থানীয় লোকেরা এর সঙ্গে যুক্ত। নারকেলডাঙ্গার পুলিশেরা এই ভাবে অন্যায় আচরণ করছে। এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যেন অবিলম্বে নারকেলডাঙ্গার পুলিশ অফিসারকে সাসপেন্ড করা হয়। কলকাতার পুলিশ কমিশনার আছেন, তিনি কলকাতার বুকে বসে আছেন, তিনি দেখতে পাচ্ছেন না কলকাতার পুলিশ নারী ধর্ষণকারীদের সাহায্য করছে। কলকাতা নিয়ে আর গর্ব করার কথা নয়।

পশ্চিমবঙ্গে কলকাতার পুলিশ একটা কলঙ্কময় দৃষ্টান্ত স্থাপন করেছেন। অবিলম্বে এই জিনিস বন্ধ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ক্যালকাটা ইউনিভার্সিটির ফ্রেঞ্চ ডিপার্টমেন্ট কিছু নিয়ম বহির্ভূত কাজ করছে। এই বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি। সিলেবাস শেষ না করে পরীক্ষা করা এটা প্রায় নিয়মিত ব্যাপার হয়ে দাঁড়িয়ে গিয়েছে। ছাত্রীরা প্রতিবাদ করেছে, উপাচার্যকে ডেপুটেশন দিয়েছে। তা সত্ত্বেও সিলেবাস শেষ না করে, এক-তৃতীয়াংশ সিলেবাস শেষ না করে পরীক্ষা নেওয়া হচ্ছে। ছাত্রীরা ছাত্র-সংসদের মাধ্যমে প্রতিবাদ করার জন্য পারমিতা দাস ডিপার্টমেন্টের কুনজরে পড়েছে।

এবং তারা আশঙ্কা করছেন এই পরীক্ষার ফলাফলে তাদের উপর রেখাপাত হতে পারে। আমরা শুনেছি যে, শ্রীমতি পারমিতা দাস, তিনি ইন্টারভিউ বোর্ডের যে সিলেকশন হয়, তাতে একমাত্র ক্যান্ডিডেট ছিলেন। অন্যান্য ক্যান্ডিডেটরা খবরই পাননি ইন্টারভিউ বোর্ডের কাছ থেকে। যার জন্য তারা কেস করেছেন। আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাব, তিনি যেন বিষয়টা সহানুভূতির সঙ্গে দেখেন এবং ছাত্রীদের আশ্বাস দেন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনারা জানেন স্যার, গত ২১ তারিখে উনি যে বাজেট পেশ করেছেন, তাতে মনে হচ্ছে তিনি শিল্পের বন্যা বইয়ে দেবেন, অনেক সুযোগ সুবিধাই তিনি দিয়েছেন। কিন্তু আমি গ্রাম বাংলার মানুষের জন্য অন্তত একটা বিষয়ে আপনার মাধ্যমে বলতে চাই। গ্রাম বাংলায় যে সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলো আছে তার সংখ্যা ১৮২৬ এবং উপস্বাস্থ্য কেন্দ্র ও গভর্নমেন্ট প্রাইমারি স্বাস্থ্য কেন্দ্র আছে ১২৫৮টি। এইগুলো এখন ধুঁকছে। সেখানে নেই ডাক্তার, নেই ঔষুধ, নেই কিছু, দেয়ালে দেয়ালে গোবরের ঘুটে দেওয়া হচ্ছে এবং হাসপাতালের মধ্যে গরু, ছাগল বাস করছে। গ্রাম বাংলার মানুষের যদি অসুখ হয়, তার জন্য চিকিৎসার ব্যবস্থা নেই। মাননীয় অর্থমন্ত্রীর বাজেটের মধ্যে শিল্পের বন্যা বয়ে গেলেও গ্রাম বাংলার স্বাস্থ্য কেন্দ্রগুলোর কথা তার মধ্যে নেই। মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি যাতে তিনি এই গ্রাম বাংলার হেলথ সেন্টারগুলোর জন্য অর্থ বরাদ্দ করেন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমাদের দৈনিক সংবাদপত্রগুলো, তারা জনমত গঠন করেন। কিন্তু দায়িত্ব জ্ঞানহীন সংবাদ পরিবেশন করে আমাদের এলাকাতে একটা আতঙ্ক ছড়িয়েছে গত ২১ তারিখের বর্তমান পত্রিকা — বালী বিবেকানন্দ সেতুর পাশ দিয়ে প্রস্তাবিত নতুন সেতুর জমি অধিগ্রহণ নিয়ে। এর ফলে কিছু পরিবার আতঙ্কিত হয়ে পড়েছে। এই যে ছবি সহ সংবাদ, এর প্রতিটা অক্ষর অসত্য এবং এর মধ্যে বলা আছে, পি.ডব্লু.ডি. ডিপার্টমেন্ট নোটিশ দিয়েছে জমি অধিগ্রহণের জন্য। কিন্তু, পি.ডব্লু.ডি. জমি অধিগ্রহণের কোনও

নোটিশ দেয়নি। মানুষ সেখানে আতঙ্কগ্রস্থ হয়ে পড়েছে, অনেকে কান্নাকাটি করছে, অনেকে বাড়ি ঘর বিক্রি করে চলে যাবেন বলে মনস্থ করেছেন। আমি ওদের টেলিফোন করেছিলাম, এটা অসত্য সংবাদ। ওরা বলেছিল, আজকে প্রতিবাদ বার হবে।

[12-20 – 12-30 p.m.]

কিন্তু প্রতিবাদ বেরোয়নি। মানুষ চাইছে যে এ সম্পর্কে বর্তমান পত্রিকা সঠিক সংবাদ পরিবেশন করুক। এখানে একটি ছবি দেওয়া আছে। আনন্দবাজার পত্রিকায় বেশ কিছু দিন আগে এই বিবেকানন্দ সেতুর পাশে, নতুন তৃতীয় হুগলি সেতুর অ্যালায়েনমেন্ট, কোন দিক দিয়ে যাবে, সে সম্পর্কে একটি সংবাদ বার করেছিল। কয়েকটি বাচ্চা ছেলে সেতু নিয়ে মসকরা করে পি.ডব্লু.ডি.-র নাম দিয়ে ৫০ মিটার একটি চিহ্ন দিয়ে দিয়েছে। সেটিকে উপজীব্য করে যে সংবাদ বেরিয়েছে তাতে সকলের মনে আতঙ্কের সৃষ্টি হয়েছে। সুতরাং আনন্দবাজার পত্রিকা এবং বর্তমান পত্রিকায় এই যে সংবাদ পরিবেশিত হয়েছে, তাতে ঐ এলাকায় হাজার হাজার মানুষ যাঁরা বাস করেন, তাঁদের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। আমি এই ব্যাপারে বালি এলাকা থেকে নির্বাচিত প্রতিনিধি, মাননীয় মন্ত্রী মহোদয়, পতিতপাবন পাঠককে বলেছিলাম। বালি এবং ডোমজুড় কেন্দ্রের মানুষের মধ্যে যে আতঙ্ক সৃষ্টি হয়েছে, সত্য সংবাদ পরিবেশনের মধ্যে দিয়ে সেই আতঙ্ক দূর করার দাবি আমি জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রী এবং তফসিল জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গাইঘাটার ঠাকুরনগরে প্রতি বছর একটি মেলা হয়, যার নাম 'বারুনীর মেলা'। এটি অন্যবারে ১৪ই এপ্রিল হয়। এবারে ২৮শে মার্চ অনুষ্ঠিত হবে। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে চোদ্দ লক্ষ মানুষ এখানে আসেন। তাঁদের মধ্যে ম্যাকসিমাম মানুষই হচ্ছেন তফসিল জাতি ভুক্ত, বিলংগিং টু দি নমশূদ্র কমিউনিটি। এই ব্যাপারে আমি এই হাউসে এর আগেও বলেছি। আমি একটি প্রোপোজাল দিয়েছিলাম এই মেলাটিকে সুষ্ঠু ভাবে করার জন্য। সরকার থেকে তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন এবং এই মেলাটিকে জাতীয় মেলা হিসাবে ঘোষণা করুন। আমার এক প্রশ্নের উত্তরে কান্তি বাবু স্ট্রেট জানিয়েছিলেন যে জাতীয় মেলা করার কোনও প্রস্তাব নেই। যেখানে নানা জায়গা থেকে চোদ্দ লক্ষ মানুষ এই মেলায় আসেন, সেখানে তাঁদের জন্য নেই কোনও স্পেশ্যাল ট্রেন, কোনও বাস নেই, কোথাও কিছুর ব্যবস্থা নেই। তাঁরা এখানে আসেন ধর্ম করতে। গঙ্গাসাগর মেলায় পশ্চিমবঙ্গ সরকার আর্থিক অনুদান দেন। পশ্চিমবঙ্গের বিভিন্ন মেলার জন্য রাজ্য সরকার অনুদান দেন। কিন্তু এই মেলাতে, যেখানে ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে চোদ্দ লক্ষ মানুষ একদিনে আসেন, তাঁদের জন্য সরকারের পক্ষ থেকে পানীয় জলের কোনও ব্যবস্থা নেই, শৌচাগারের ব্যবস্থা নেই, যাতায়াতের জন্যও কোনও ব্যবস্থা নেই। তাই আমি দাবি করছি, এতগুলো মানুষ যেখানে আসে, তাদের জন্য অন্তত ল্যাট্রিন, যাতায়াতের ব্যবস্থা অবিলম্বে করা হয়। মানুষগুলো

এখানে ধর্ম করতে আসেন। তাঁদের এখানে ব্যাপক অসুবিধার মধ্যে পড়তে হয়। অন্যান্য ক্ষেত্রে, গঙ্গাসাগর মেলায় দক্ষিণ চব্বিশ পরগণা জেলা পরিষদ কোটি কোটি টাকা খরচ করে। কিন্তু এখানে এই যে এতবড় মেলা হচ্ছে, সরকারকে বারবার করে বলা সত্ত্বেও, ডি.এম.কে. বলা সত্ত্বেও আনফরচুনেটলি কিছু হয়নি। আমার তাই দাবি, ওখানে একটু পানীয় জলের ব্যবস্থা, স্নান করার জন্য ব্যবস্থা, যাতায়াত করার জন্য ব্যবস্থা এবং ল্যাট্রিনের ব্যবস্থা করা হোক। এগুলো কিছু করা হচ্ছে না। তাই আমার দাবি, এই মেলাকে সুষ্ঠু ভাবে করার জন্য অবিলম্বে এগুলোর জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা দূরদর্শনের ব্যাপারে এই সভা থেকে আমরা একটি প্রস্তাব নিয়েছিলাম যাতে আমাদের রাজ্যের এবং আঞ্চলিক প্রচারের জন্য দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলটি ব্যবহৃত হয়। এই মর্মে আমরা একটি প্রস্তাব নিয়েছিলাম। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলে রাত্রি সাড়ে দশটার সময় যে সংবাদ পরিবেশিত হয়, বিশেষ করে বার্তা সম্পাদক ওখানে যখন চ্যাটার্জি থাকেন, তখন আমরা দেখেছি, প্রতিদিন সাড়ে আটটার ন্যাশানাল নিউজে এবং সাড়ে সাতটার নিউজে যে সংবাদ পরিবেশিত হয়েছে, সেই একই নিউজ সাড়ে দশটার সময়ে দেখানো হয়। বাইরের সংবাদ ঐ সময়ে প্রচারিত হয়।

অন্যান্য রাজ্য এমন কি বাইরের সংবাদ-এ সময় কাটানো হচ্ছে। কিন্তু বাংলার সাংস্কৃতি, বাংলার ঐতিহ্য, বা আন্দোলনের কথা সেখানে বলা হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দূরদর্শন কেন্দ্র স্থানীয় সংবাদে লাগাতার বিভেদমূলক সংবাদ প্রচার করছে। অনেক ইম্পর্টেন্ট প্রোগ্রামও অনেক সময় সেখানে বলা হচ্ছে না। কিছু দিন আগে বন্দেল রোড—লেক গার্ডেন্স উড়ালপুলের উদ্বোধন ছিল। সেখানে পৌর মন্ত্রী উদ্বোধন করলেন কিন্তু তার নাম উল্লেখ করা হল না। কিন্তু ছোট-খাট ব্যাপারগুলো বড় করে দেখানো হচ্ছে। আবার অনেক সময় এমন ভাবে কতগুলো প্রোগ্রাম সেট করা হচ্ছে যাতে উন্নয়নমূলক কাজ দেখানোর সময়—যেটা সংবাদ প্রবাহের মাধ্যমে দেখানো হয়—সেটা দেখানো যাচ্ছে না। ১০টার ন্যাশনাল নিউজের সময় কি ভাবে এটা অন্য চ্যানেলে প্রকাশিত হয়, সেটা আমি বুঝতে পারছি না। গত ৪ঠা মার্চ দূরদর্শনের ১০.৩০-এর সংবাদে আমাদের পার্টির রাজ্য সম্মেলন-এর সংবাদ প্রচার করতে গিয়ে আমাদের রাজ্য কমিটির সদস্য শ্রী তাপস বসুকে বাদ বলে ঘোষণা করা হল। কিন্তু তিনি নির্বাচিত হয়ে ছিলেন। সুতরাং স্যার, এ বিষয়ে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলার কালীগঞ্জ থানায় বোরো চাষ হচ্ছে। কিন্তু সেখানে রাসায়নিক সার পাওয়া যাচ্ছে না। মার্কেটিং সোসাইটি-তে কোনও রাসায়নিক

সার নেই বা পাওয়া যাচ্ছে না। আর যা পাওয়া যাচ্ছে তাতে ভেজাল মেশানো। ফলে সেখানকার বোরো চাষীদের সর্বনাশ অবস্থা এসে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে অবিলম্বে ন্যায্য মূল্যে চাষীরা রাসায়নিক সার পেতে পারে এবং ভেজাল সার বিক্রি বন্ধ করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী কালীপদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা খুব জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলার হরিপাল ব্লকের চন্দনপুর একটা প্রত্যন্ত গ্রাম। সেখানকার অধিকাংশ আধিবাসী গরিব তফসিলি জাতি উপজাতির অন্তর্ভুক্ত। চন্দ্রনপুরের এই ১৫ কিলোমিটার একটা বিচ্ছিন্ন অঞ্চল হয়ে পড়ে আছে। আমাদের রাজ্য সরকার এখানে একটা হেলথ সেন্টার করার কথা ঘোষণা করেছিল। কিন্তু দুর্ভাগ্যের কথা ৭ বছর হয়ে গেল এখনও সেটা হল না। তাই আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীর কাছে আবেদন রাখছি, যাতে বাড়ি দ্রুত সম্পন্ন হয় এবং গরিব মানুষের স্বার্থে চিকিৎসার সু-বন্দোবস্ত করা যায়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে যখন পশ্চিমবাংলা সরকার দাবি করছেন যে রাজ্যে প্রতি ১০ মিনিটে একটা শিল্প করবেন তখন হাওড়া জেলার বাউড়িয়াতে কটন মিল বন্ধ হয়ে গেছে। গত ১৭ ও ১৮ তারিখ হোলি ছিল। কিন্তু ঐদিনগুলোতে শ্রমিকরা কাজ করতে গিয়ে দেখে যে কর্তৃপক্ষ কোনও নর্ম না মেনে, — শ্রমিক দপ্তর আছে, আইন-কানুন আছে, — সেসব না মেনে কারখানায় লক-আউট ঘোষণা করে দিয়েছে। ফলে প্রায় ২ হাজার শ্রমিক আজকে বেকার হয়ে পড়েছে, বিচ্ছিন্ন হয়ে পড়েছে। তারা খেতে পারছে না, পরতে পারছে না।

[12-30 – 12-40 p.m.]

সেখানে একটা অশান্তি সৃষ্টি হয়েছে, শ্রমিকরা নিজেরা প্রাচীর তুলে দিচ্ছে যাতে মিলের মধ্যে যারা থাকছে তারা বেরুতে না পারে। তাই আমি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে বাউড়িয়ার কটন মিলকে যাতে খোলা যায়, তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উচ্চ মাধ্যমিক পরীক্ষা আর কয়েকদিন পরেই আরম্ভ হবে এবং বর্তমানে বিদ্যালয়গুলিতে বাৎসরিক পরীক্ষা চলছে, এই অবস্থায় তমলুকে প্রতিদিন সন্ধ্যায় দফায় দফায় লোডশেডিং হচ্ছে, এতে ছাত্র-ছাত্রীদেরকে খুব অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে, তাই অনুগ্রহ করে ছাত্রদের স্বার্থ দেখে এই লোডশেডিং বন্ধ করবেন এই আশা রাখি।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, মেট্রো রেল স্টেশনে সি.পি.এম. এর হামলায় প্রায় মেট্রো স্টেশনগুলি বন্ধ হওয়ার অবস্থায় এসেছে। স্যার, আপনি জানেন মেট্রোতে চেকিং অ্যাসিস্ট্যান্স আছে তারা টিকিট চেকিং করে আর কন্ট্রাক্টারদের লেবার আছে তারা কুলিং টাওয়ারে কাজ করে, ইলেক্ট্রিক্যাল সাব-স্টেশন দেখে এবং গ্যাং ম্যান কাজ করে, তারা পরিষ্কারের কাজ করে। দীর্ঘ দিন ধরে যে কন্ট্রাক্ট লেবার কাজ করছিল দক্ষিণ কলকাতার স্টেশনগুলিতে, ভবানীপুরে এবং টালিগঞ্জ, তাদের অনেককে ট্রান্সফার করে শ্যামবাজারে এবং গিরিশ পার্কে ও সেন্ট্রাল স্টেশনে পাঠাচ্ছে। এই কন্ট্রাক্টারদের লোকেদেরকে সেখানে জোর করে সি.পি.এম.-এর লোকেরা কাজে যোগদান করতে দিচ্ছে না। আমি ২৭শে অক্টোবর মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম এই ব্যাপারে, উনি নিজে নির্দেশও দিয়ে দিলেন, কে আছে দেখ, ছায়া রায় না দেবাঞ্জন চক্রবর্তী, এটা করা ঠিক হচ্ছে না। সেখানে একজনও ঠিকা শ্রমিককে বাইরের গুন্ডারা, সি.পি.এম.-এর গুন্ডারা ঢুকতে দিচ্ছে না, পুলিশও কিছু করবে না, কিন্তু আমি মুখ্যমন্ত্রীর কাছে যাওয়ার পরে ৪ মাস হয়ে গেল, কিন্তু কোনও কাজ হচ্ছে না। প্রতিদিনই শ্যামবাজারের কুলিং টাওয়ারে যারা কাজ করে তারা ঢুকতে পারছে না, চেকিং অ্যাসিস্ট্যান্টরা কাজে যেতে পারবে না, গিরিশ পার্কে, শ্যামবাজারে এবং সেন্ট্রাল স্টেশনে তাদেরকে ঢুকতে দিচ্ছে না, অবিলম্বে সি.পি.এম. গুন্ডামী বন্ধ না করলে মেট্রো রেল বন্ধ হয়ে যাবে, তাই এবারে শেষ বারের মতো বললাম, এবং আপনার মাধ্যমে জানাচ্ছি, সি.পি.এম.-এর গুন্ডারা যেন গুন্ডামী বন্ধ করেন, আশা করি ওঁর পার্টির লোকেরা শুনবে।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রের মেখলিগঞ্জের মহকুমার সাথে হলদিবাড়ি ব্লকের যোগাযোগের জন্য তিস্তা নদীর উপর সেতু নির্মাণের জন্য দীর্ঘ দিন ধরে একটি প্রস্তাব রয়েছে। হলদিবাড়ি ব্লকের হাজার হাজার মানুষ মেখলিগঞ্জ মহকুমার অফিস আদালতে যোগাযোগের জন্য ৭৫ কি.মি. রাস্তা জলপাইগুড়ি পার হয়ে মেখলিগঞ্জে আসতে হয়। এই সেতু নিয়ে এলাকায় দীর্ঘ দিন ধরে আন্দোলন চলছে, কংগ্রেস আমলেও এই আন্দোলন ছিল, বামফ্রন্টও দীর্ঘ দিন ধরে এই আন্দোলন চালিয়ে আসছে। কিন্তু মানুষের মধ্যে তীব্র অসন্তোষ রয়েছে, তাই মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ওখানে সত্যি সত্যিই যদি সেতু না করা যায় তাহলে কমপক্ষে একটা ফেয়ার ওয়েদার ব্রিজ সেখানে করা হয় এবং দীর্ঘ দিনের মানুষের যে তীব্র অসন্তোষ সেটা যাতে লাঘব করা যায় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা একটা খুব আনন্দের কথা। আমরা আমাদের রাজ্যের হেলথ মিনিস্টারের নেতৃত্বে গত ২১শে জুলাই ১৯৯৪, দিল্লিতে সেন্ট্রাল হেলথ মিনিস্টার, ডেভেলপমেন্ট মিনিস্টার এবং প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম রিফিউজিদের রিহ্যাবিলিটেশনের জন্য। স্যার, গত কয়েক দিন আগে ২৪শে ফেব্রুয়ারি শীলা কল চীফ মিনিস্টারকে চিঠি দিয়েছেন, তিনি ৮৮ কোটি টাকা স্যাংশন করেছেন। রিফিউজিদের ক্ষেত্রে

এটা একটা ভালো সংবাদ। কেন্দ্রীয় সরকার রিফিউজিদের জন্য যে টাকা দিয়েছেন এটা প্রচার করা হোক এবং টাকাটার সদ্ব্যবহার করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে, একটা গুরুত্বপূর্ণ বিষয় বলছি। এই রাজ্যে স্কুলগুলিতে শিক্ষক নিয়োগের ব্যাপারে যেভাবে ঘুষ ও উৎকোচ নেওয়া হচ্ছে সেটা খুবই মারাত্মক। শিক্ষক নিয়োগের জন্য পঞ্চাশ হাজার টাকা থেকে পৌনে দু লক্ষ টাকা নেওয়া এখন জলভাত হয়ে গেছে। এটা আমাদের ওয়াইল্ড চার্জ নয়, এই ব্যাপারে হাইকোর্টে কেস হয়েছে। বীরভূম জেলায় উৎকোচ গ্রহণের বিনিময়ে ৪০০ জন অযোগ্য শিক্ষক নিয়োগ করা হয়েছে। হাইকোর্ট বলেছে তাদের নিয়োগ বাতিল করতে হবে, এবং তাদের টাকা ফেরত দিতে হবে। এইভাবে উৎকোচ বিনিময়ের মাধ্যমে যদি শিক্ষক নিয়োগ হয় তাহলে শিক্ষার মান অনেক নিচে নেমে যাবে। এইভাবে গোটা পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে একটা বিশৃঙ্খলা সৃষ্টি হচ্ছে। বি.বি.চক্রবর্তী তার সর্বোচ্চ মার্কস ছিল, কিন্তু তাকে না নিয়ে রূপালি সাহাকে নেওয়া হয়েছে, যার মার্কস খুব কম।

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার কেন্দ্র নবগ্রাম, বহরমপুর, সেখানে বাসরুট চালু করার জন্য আমি গত বছরও উল্লেখ করেছিলাম। ওখানে একটা সার্ভে হচ্ছিল, কিন্তু তারপর আর কিছু দেখছি না। তাই আমি দাবি করছি, একটা সরকারি বাস লালবাগ-পাঁচগ্রাম ভায়া পলসন্ডা-নবগ্রাম রুট অবিলম্বে চালু করার ব্যবস্থা করা হোক।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ তারিখে খরগ্রাম বি.ডি.ও. অফিস ভাঙ্গচুর করে কংগ্রেস সভাপতি এবং তার সঙ্গে আরও কিছু নেতা কানাই ঘোষ এবং আব্দুস সালাম। বি.ডি.ও. অফিসে টাকা দেওয়ার নামে তারা এই ভাঙ্গচুর করেছে এবং সেখানকার কর্মীদের জোর করে বিকেল পাঁচটা অবধি আটকে রেখে দিয়েছে। পুলিশের সামনেই তারা এই সাংঘাতিক তান্ডব করে। গোটা মুর্শিদাবাদ জুড়ে আজকে কংগ্রেস তান্ডব ও সন্ত্রাস সৃষ্টি করেছে। প্রধান যারা নির্বাচিত হয়েছে তারা নির্বাচিত হওয়ার পর টাকা তছরূপ হয়েছে এই অভিযোগের পরই বি.ডি.ও. অফিস ভাঙ্গচুর হয়।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা রাজ্যের একমাত্র লবণ উৎপাদনের জায়গা হচ্ছে কাঁথি মহকুমার সমুদ্র উপকূল অঞ্চল। কাঁথি থেকে শৌলা দিঘা পর্যন্ত এই এলাকা বিস্তৃত। ডাঃ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই একমাত্র লবণ উৎপাদনের জায়গাগুলিকে তিনি তিনটি ভাগে—এ.বি.সি.—ভাগ করেছিলেন। আজকাল

দেখা যাচ্ছে যে এই লবণ উৎপাদন কেন্দ্রে ব্যাপক ভাবে বা যথেচ্ছ ভাবে চিংড়ির চাষ হচ্ছে ফলে এইসব লবণ উৎপাদন কেন্দ্রগুলি ধ্বংসের মুখে। এখানে লবণ উৎপাদন কেন্দ্রগুলি বন্ধ হওয়ার মুখে। অবিলম্বে এ সম্পর্কে ব্যবস্থা নেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তোয়াব আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের দুটি শহর ধুলিয়ান এবং ঔরঙ্গবাদ — ধুলিয়ান হচ্ছে মিউনিসিপ্যাল এলাকা — এখানে ন্যাশনাল হাইওয়ে থেকে ধুলিয়ানের রাস্তা যেটা ৪ কিঃমিঃ এবং ঔরঙ্গবাদের রাস্তা যেটা ৫ কিঃমিঃ এই দুটি রাস্তার অবস্থা অত্যন্ত শোচনীয়। এই রাস্তা দুটিতে টমটম, রিক্সা ইত্যাদি নানান ধরনের যান চলাচল করে এবং এই টমটম, রিক্সা ইত্যাদির উপর অনেক মানুষের জীবিকা নির্ভরশীল। রাস্তা দুটির অবস্থা শোচনীয় হওয়ায় প্রতিদিন দেখা যাচ্ছে যে টাঙ্গার চাকা ভেঙ্গে যাচ্ছে, মানুষ জখম হচ্ছে ইত্যাদি। জেলা প্রশাসনের দৃষ্টি এই দুটি রাস্তার প্রতি আকৃষ্ট করা হলেও সেখানে গুরুত্ব দেওয়া হচ্ছে না। অবিলম্বে গুরুত্ব দিয়ে এই দুটি রাস্তার সংস্কারের জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্ন্যাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তেহট্ট এক নং ব্লকে যেখানে অধিকাংশই তফসিল উপজাতির মানুষদের বাস সেখানে যে জুনিয়ার হাইস্কুলটি আছে সেটিকে ১০ম শ্রেণীতে উন্নীত করার জন্য এবং তেহট্ট দু নং ব্লকে নেতাজীনগর বিদ্যাপীঠ যার রজত জয়ন্তী বর্ষে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী গিয়েছিলেন সেটিকেও ১০ম শ্রেণীতে উন্নীত করার জন্য শিক্ষামন্ত্রীর কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার মেনশনের সাবজেক্টটি বলার আগে আপনার মাধ্যমে এই হাউসে একটি মর্মান্তিক, বেদনাদায়ক খবর দিতে চাই। আমাদের বাংলার প্রিয় কবি শক্তি চট্টোপাধ্যায় .....

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা এখন মেনশন করা যাবে না, এখনও ডেড বডি আছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, শক্তি চট্টোপাধ্যায়, বাংলার প্রিয় কবি, তিনি আজ সকালে শান্তিনিকেতনে পরলোকগমন করেছেন। এটা স্যার, অত্যন্ত মর্মান্তিক ব্যাপার। এই হাউসের পক্ষ থেকে আমরা এরজন্য শোক প্রকাশ করছি। আজকে তার কাব্য প্রতিভাকে স্মরণ করে অত্যন্ত বেদনাহত চিত্তে তার প্রতি আমরা শ্রদ্ধা জানাচ্ছি এবং তার পরিবারবর্গকে সমবেদনা জানাচ্ছি। এই সভা থেকে বাংলার প্রিয় কবি শক্তি চট্টোপাধ্যায়ের মৃত্যুতে আমরা শোক প্রকাশ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** মানস বাবু, ইট ইজ এ ফলোড কাস্টম, এটা একটা কনভেনশন যে এইভাবে মেনশন করা যায় না। আপনি আপনার মেনশন বলুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত একটা বেদনাদায়ক বিষয়ে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পাঁশকুড়া থানায় গত ১৭ই অক্টোবর গভীর রাত্রে পাঁশকুড়া থানার ও.সি. বিজয় বাগ, দুলাল ঘড়াই সাধুয়াপোতা গ্রামের একজন দরিদ্র মানুষকে গ্রেপ্তার করে তুলে নিয়ে এসে সারা রাত ধরে থানায় তাকে প্রহার এবং অত্যাচার করে মেরে ফেলে। তারপর সেকেন্ড অফিসারকে দিয়ে পাশের স্বাস্থ্য কেন্দ্রে পাঠানোর চেষ্টা করে। কিন্তু সেই অফিসার ঐ মৃত লোকটিকে স্বাস্থ্য কেন্দ্রে নিয়ে যেতে অস্বীকার করে। তখন সেই ও.সি. দুজন এ.এস.আই. এবং দুজন কনস্টেবলকে দিয়ে সেই মৃত লোকটিকে তমলুক হাসপাতালে পাঠায়। সেখানে ডাক্তার লোকটিকে মৃত বলে ঘোষণা করে। হাসপাতালে মৃত বলে হাসপাতাল থেকে ডাক্তার সার্টিফিকেট দিতে অস্বীকার করে। তখন এস.ডি.পি.ও. এবং অ্যাডিশনাল এস.পি. সেই ডাক্তারকে ঐ হাসপাতালেই লোকটি মারা গেছে বলে নথীভুক্ত করার চেষ্টা করে। কিন্তু হাসপাতালের ডাক্তার তা দিতে অস্বীকার করে। বর্তমানে ঐ নিহত দুলাল ঘড়াই এর স্ত্রীকে পুলিশ ভয় দেখাচ্ছে এবং নানা ভাবে মানসিক ভাবে অত্যাচার করছে। এই বিষয়ে ব্যবস্থা নেবার জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষামন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা গাজোলে একটি নুতন কলেজ স্থাপনের দাবি জানাচ্ছি। আপনি জানেন, আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যের মধ্যে গাজোল ব্লক একটি বৃহত্তর ব্লক, প্রায় আড়াই লক্ষ মানুষ সেখানে বসবাস করে। কিন্তু ওখানে কলেজ না থাকায় সেখানকার ছাত্র ছাত্রীরা উচ্চ শিক্ষা থেকে বঞ্চিত হচ্ছে। সুদুর মালদহ শহরে ৫০/৬০ কিলোমিটার দূরে বাস ট্রেনে করে এসে ছাত্র ছাত্রীদের লেখাপড়া করতে আসতে খুব অসুবিধা হয়। এছাড়াও ঐ এলাকায় ছাত্র ছাত্রীদের সংখ্যাও বৃদ্ধি হয়েছে, কলেজে ছাত্র ছাত্রীদের ভর্তি হতে অসুবিধা হচ্ছে, ভর্তি হতে পারছে না। সেই কারণে গাজোল ব্লকে একটা নুতন কলেজ স্থাপন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ই মার্চ মুখ্যমন্ত্রী আরামবাগ শহরে গিয়েছিলেন একটা সুইমিং পুল উদ্বোধন করতে। কিন্তু সেই সময় আমাদের একজন স্থানীয় কংগ্রেস কর্মী নাম সত্য সোম, তাকে মুখ্যমন্ত্রীর সামনে জনসভার কাছে প্রচন্ড ভাবে মারধোর করা হয়। এবং পুলিশ প্রশাসনের উচ্চ পদস্থ অফিসাররা থাকা সত্ত্বেও তাকে সেখানে নির্মম ভাবে প্রহার করা হয়। তার অপরাধ যে মুখ্যমন্ত্রী যাবার আগে কিছু হ্যান্ড বিল বিলি করছিল এবং মুখ্যমন্ত্রীর কাছে একটা খোলা চিঠি দেবে বলেছিল। এটা একটা গণতান্ত্রিক অধিকার, সেই অধিকার সে প্রয়োগ করছিল। কিন্তু মুখ্যমন্ত্রীর সামনে এই সত্য সোমকে মারা হয়। তারপর তাকে আরামবাগ হাসপাতালে ভর্তি করা হয়েছে। হাসপাতালের ডাক্তারদের এখন হুমকি দেওয়া হচ্ছে ওকে ছেড়ে দেবার জন্য। সুতরাং অবিলম্বে তার নিরাপত্তার ব্যবস্থা করা হোক এবং দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌমেনচন্দ্র দাস :** মিস্টার ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলায় বিভিন্ন হাসপাতালে যে সমস্ত ডাক্তাররা কর্মরত রয়েছেন তারা হাসপাতালের জন্য যতক্ষণ সময় ব্যয় করেন তার থেকে বেশি সময় ব্যয় করেন নার্সিং হোমের জন্য। ঐ কুচবিহারে কয়েক জন ডাক্তার আছেন যারা নন-প্র্যাক্টিসিং অ্যালাউন্স নিচ্ছেন কিন্তু তারা প্র্যাক্টিস করেই চলেছেন। এমনকি সি.এম.ও.এইচ. তিনি নিজেও প্র্যাক্টিস করছেন। এর আগে একজন ডাক্তার সম্পর্কে এই হাউসে বার বার উল্লেখ করেছি তিনি ডাঃ এস.আর. সাহা, তাকে অবিলম্বে রাজ্যের অন্যত্র বদলি করা হোক।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯.৩.৯৫ তারিখে আমার বিধানসভা কেন্দ্র ঝালদার পাশে বাথরি গ্রামে কয়েকটি ছেলে চাঁদা আদায় করছিল। সেই উপলক্ষে পুলিশের সাথে তাদের সংঘর্ষ হয়। পুলিশ ওই ছেলেগুলিকে তাড়া করে গ্রামের ভিতর নিয়ে যায় সেখানে হরিমন্দিরে কীর্তন চলছিল, সেখানে পুলিশ কয়েকজন নিরীহ মানুষকে যেমন হলধর মাহাতো, বিশ্বনাথ মাহাতো এবং রজনীকান্ত মাহাতোকে অ্যারেস্ট করে এবং হরিমন্দিরের সমস্ত টিউবলাইট ভেঙ্গে দিয়েছে। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** (অনুপস্থিত)।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার কাশীপুর ব্লকের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র যেখানে প্রতিদিন ১০০ থেকে ১৫০ জন রোগী চিকিৎসার জন্য আসে। এই স্বাস্থ্য কেন্দ্র থেকে রোগীদের জরুরি ভিত্তিতে সদর হাসপাতালে নিয়ে যাবার জন্য কোনও ব্যবস্থা নেই। স্যার, এখানে একটা অ্যাম্বুলেন্সের দরকার। এখানকার মানুষেরা সদর হাসপাতালে রোগী নিয়ে যাবার ক্ষেত্রে ভীষণ অসুবিধার সম্মুখীন হচ্ছেন। কাজেই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে এখানে একটা অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করেন এবং এই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ১৫টি শয্যার ব্যবস্থা আছে, এটিকে বাড়িয়ে ২৫টি শয্যা করার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শক্তি বল :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর শহরে এবং তার আশেপাশে বেশ কিছু দিন ধরে বিদ্যুৎ ঘাটতি ম্যাকসিমাম হচ্ছে, ড্রপ-আপ হচ্ছে, আলো জ্বলছে না। সামনেই উচ্চ মাধ্যমিক পরীক্ষা এবং বোরো ধান চাষের দারুণ ক্ষতি হচ্ছে। এই দুটো জিনিস খুবই গুরুত্বপূর্ণ। তাই আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে এই ব্যাপারে হস্তক্ষেপ দাবি করে জরুরি ভিত্তিতে আপাতত একটা ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে ৬ দফা দাবির ভিত্তিতে সারা বাংলা মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষা-কর্মী সমিতি এবং সারা বাংলা প্রাথমিক শিক্ষক সমিতি গোটা পশ্চিমবাংলার বিভিন্ন জেলা থেকে কলকাতার সুবোধ মল্লিক স্কোয়ারে জড় হয়েছেন। ওঁরা বেলা একটার সময় রাইটার্স অভিযান করবেন। ওঁদের দাবিগুলোর মধ্যে খুবই ন্যায্য কতগুলো দাবি রয়েছে। এই প্রসঙ্গে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলতে চাই, বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী বকেয়া টাকা, পেনশন গ্র্যাচুইটি ইত্যাদি অবসর গ্রহণের সাথে সাথে মিটিয়ে দেওয়া এবং চাকরির সময়-সীমা ৬৫ বৎসর পর্যন্ত চালু রাখার যে দাবি তা খুবই গুরুত্বপূর্ণ। এই দাবিগুলির স্বীকৃতিতে আজকে দূর দূরান্তের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিরা রাইটার্স বিল্ডিং-এ এসেছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর তাঁদের আন্দোলনের প্রতি এবং তাঁদের দাবিগুলির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতার পাশাপাশি হওয়া সত্ত্বেও হাওড়া শহর চিরকালই বঞ্চিত। এই মুহূর্তে হাওড়ার প্রায় সমস্ত রাস্তাঘাটই ভগ্ন। আমার নিজের কেন্দ্র শিবপুরের রামচন্দ্র শেঠ রোড, মহেন্দ্র ভট্টাচার্য রোড, মাকোর্দা রোড, কোণা রোড প্রভৃতি রাস্তাগুলো এমন ভাবে ভেঙ্গে গেছে যে, যান পরিবহন বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। বাসের চাকায় ধাক্কা খেয়ে পাথর ছিটকে গিয়ে মানুষকে আঘাত করছে। দীর্ঘ দিন ধরে হাওড়া শহরকে সব দিক দিয়ে বঞ্চিত করা হচ্ছে। হাওড়া কর্পোরেশন সম্পূর্ণ পঙ্গু হয়ে পড়েছে। এই অবস্থায় আমি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি নিজ উদ্যোগে হাওড়া শহরের রাস্তাঘাটগুলো মেরামতের ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ের প্রতি বার বার মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি—বিষয়টা হচ্ছে, যে সমস্ত শিক্ষকরা এখন পর্যন্ত অবসর গ্রহণ করেছেন তাঁরা যাতে অবিলম্বে পেনশন পান এবং দ্বিতীয়ত যে সমস্ত শিক্ষকদের ৬৫ বৎসর বয়স পর্যন্ত চাকরি করার জন্য অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল তাঁরা যেন সেই বয়স-কাল পর্যন্ত চাকরি করতে পারেন। দ্বিতীয় বিষয়টিকে মাননীয় শিক্ষামন্ত্রী প্রেসটিজ ইস্যু করে তাঁদের সেই সুযোগ দিচ্ছেন না। যাঁরা এখন পর্যন্ত পেনশন পাননি তাঁদের সাময়িক ব্যবস্থা হিসাবে প্রতি মাসে ১০০০ টাকা করে দেবার কথা ঘোষণা করা হয়েছে। আমি এই প্রসঙ্গে মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি পেনশন প্রাপকদের পূর্ণ পেনশন পাবার বিষয়টিকে তিনি ৬ মাসের মধ্যে নিশ্চিত করুন এবং শিক্ষকরা যাতে ৬৫ বৎসর বয়স-কাল পর্যন্ত চাকরি করতে পারেন তার ব্যবস্থা করুন। আজকে শিক্ষকরা মুখ্যমন্ত্রীর কাছে তাঁদের দাবি-দাওয়ার বিষয়ে স্মারক-লিপি দেবার জন্য এখানে সমবেত হয়েছেন। আমি আশা করব তাঁদের স্মারক-লিপি গ্রহণ করা হবে এবং তাঁদের দাবি-দাওয়াগুলো সহানুভূতির সঙ্গে বিবেচনা করে পূরণ করা হবে।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে জন-স্বার্থে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র (পুলিশ) দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে চন্দ্রপাড়া এলাকায় অবিলম্বে একটা পুলিশ ফাঁড়ি স্থাপন করা প্রয়োজন। স্যার, আমাদের চাঁচল থানা সীমান্তবর্তী এলাকা। প্রায় ২০/২৫ মাইল ব্যাপী দীর্ঘ এলাকায় প্রায়ই গরু চুরি থেকে আরম্ভ করে বিভিন্ন রকমের চুরি ডাকাতির ঘটনা ঘটছে। মাঝে মাঝে ওখানে পুলিশ ক্যাম্প স্থাপন করা হয়। কিন্তু তাতে সমস্যার সমাধান হচ্ছে না। সেজন্য আমি ওখানে স্থায়ী পুলিশ ফাঁড়ি স্থাপনের জন্য স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় আইন ও বিচার বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দক্ষিণ দিনাজপুর জেলার কুশমণ্ডী থানার দীর্ঘদিনের একটা দাবি হচ্ছে, ওখানে একটা সাব-রেজিস্ট্রি অফিস খোলা হোক। দীর্ঘদিন ধরে এই দাবিটি সরকারের বিবেচনাধীন আছে। আজ পর্যন্ত দাবিটি পূরণ করে নতুন সাব-রেজিস্ট্রি অফিস স্থাপন করা হল না। আগে ঐ এলাকার মানুষদের জমি কেনা-বেচার জন্য কালীয়াগঞ্জে যেতে হত। এখন জেলা ভাগ হবার ফলে বংশীহারী থানায় যেতে হচ্ছে। সেখানে এত কাজের চাপ যে, যারা কুশমণ্ডী থেকে সেখানে জমি রেজিস্ট্রির জন্য যাচ্ছে তাদের প্রায়ই ফেরত দেওয়া হচ্ছে। এই অবস্থায় অবিলম্বে কুশমণ্ডী থানার মানুষদের স্বার্থে কুশমণ্ডীতে একটা সাব-রেজিস্ট্রি অফিস খোলা হোক।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জলপাইগুড়ি জেলার ফালাকাটা, মাদারিহাট ব্লকে বে-আইনিভাবে ৮/১০টা ইঁট ভাঁটা তৈরি হয়েছে। ঐ এলাকাটা সম্পূর্ণভাবে ট্রাইবাল এরিয়া, আই. টি. ডি. পি. এরিয়া। ঐ সমস্ত ইঁট ভাটার মালিকদের কোন ট্রেড লাইসেন্স নেই। ট্রেড লাইসেন্স নেই অথচ ইঁট ভাঁটা তৈরি করছে ইমিডিয়েটলি যদি বন্ধ করা না হয় তাহলে ভয়াবহ আকার ধারণ করবে।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা হচ্ছে ফালাকাটা। গোটা উত্তরবঙ্গ জুড়ে চা-বাগান জন্মাচ্ছে। ফালাকাটাতেও চা-বাগান হয়েছে। তার নাম ময়রা চা-বাগান। যখন এই চা-বাগান তৈরি করা হয় তখন স্থানীয় লোকের জমি দালাল দিয়ে অল্প দামে কিনে নেয় এবং তাদের কাজ দেবার কথা ছিল। আজকে দেখা যাচ্ছে, ৫০০ কর্মীর মধ্যে ১৪৪ জনকে বিনা কারণে ছাঁটাই নোটিশ দিয়েছে এবং লক-আউট ঘোষণা করে চলে গেছে। এমতাবস্থায় তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ কর্মহীন হওয়ার ফলে উত্তেজিত হয়ে পড়েছে। অন্য যে চা-বাগানগুলি হয়েছে তা আমাদের অভিপ্রেত নয়। এন. ও. সি

ছাড়াই কি করে চা-বাগান হচ্ছে? এগুলি প্রতিহত করা দরকার। উত্তরবঙ্গের কৃষি জমিগুলিকে কিভাবে বাঁচানো যায় তারজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে গুসকরায় একটি সাব-স্টেশন আছে। যে পরিমাণ পাওয়ারের প্রয়োজন, যে পরিমাণ পাওয়ার সুযোগ আছে সেই পরিমাণ পাওয়ার পাওয়া যাচ্ছে না। যারজন্য ঐ এলাকায় বিদ্যুতের প্রচণ্ড সঙ্কট সৃষ্টি হয়েছে। ঐ এলাকায় ৪/৫টি কোল্ড স্টোরেজ আছে। ঐ সমস্ত কোল্ড-স্টোরেজের চেম্বারগুলি ঠাণ্ডা করার প্রয়োজন আছে। তা নাহলে আলু রাখা যাবে না। প্রয়োজনীয় বিদ্যুৎ না পাবার ফলে চেম্বারগুলি ঠাণ্ডা হচ্ছে না। এর ফলে আলু রাখা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী খারা সোরেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিন দিনাজপুর জেলার বাংলাদেশ সীমান্তবর্তী থানাগুলি থেকে ব্যাপকভাবে গবাদি পশু সহ ধান, চাল বাংলাদেশে পাচার হচ্ছে। কেন্দ্রীয় সরকারের যে বর্ডার সিকিউরিটি ফোর্স আছে তারা নিজেরা পাচারে সাহায্য করেছে সেখানে। আপনি লক্ষ্য করেছেন, কয়েকদিন আগে বালুরঘাট এবং তপনে ধান লুঠ হয়েছে। এই বি. এস. এফ ব্যাপকভাবে ধান পাচারে সাহায্য করার ফলে এলাকায় অশান্তির সৃষ্টি হয়েছে। এরফলে কুটনিরা হাট থেকে ধান কিনতে পারছে না, কারণ ধানের দাম হু-হু করে বেড়ে যাচ্ছে। এইসব পাচার বন্ধ করার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, সামগ্রিকভাবে ইদানিংকালে লক্ষ্য করা যাচ্ছে, দলিলের স্ট্যাম্প ডিউটি বেড়েছে। ঠিক আছে। কিন্তু দলিলে দেখা যাচ্ছে, একজন ব্যক্তি জমি বিক্রি করছে এবং সেই জমি রেজিস্ট্রি হয়ে যাওয়ার পর আবার কিছুদিন বাদে ব্যাক ডেটে দলিল পাওয়া যাচ্ছে। আইনগত দিক থেকে ব্যাক-ডেটেড দলিল করছে এবং সেটাই কার্যকরি হচ্ছে। প্রকৃতপক্ষে যারা ক্রেতা তারা ক্ষতিগ্রস্থ হচ্ছে এই নিয়ে মামলা-মোকদ্দমা চলছে। এই আইনগত দিকটা সংশোধন করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার ২টি গুরুত্বপূর্ণ রাস্তার বিষয়ে মাননীয় পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলার ২টি রাস্তা—বোলপুর টু উদ্ধারণপুর আর একটি হচ্ছে, সিউড়ি টু কাটোয়া এই দুটি রাস্তার দীর্ঘদিন ধরে সংস্কার হয়নি। যার ফলে লক্ষ্য করছি, বিভিন্ন সময়ে বাস-অ্যাক্সিডেন্ট এবং ট্রাক-অ্যাক্সিডেন্টের সংখ্যা বেড়ে গেছে এবং প্রাণহানি হওয়ার আশঙ্কা খুব বেশি রয়ে গেছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, এই দুটি রাস্তার বাইপাস করার প্রয়োজন আছে। উদ্ধারণপুরে একটা বাইপাস করার দরকার আছে এবং আর একটা কির্ণাহারে করার দরকার আছে। অবিলম্বে এই রাস্তা দুটি সংস্কার করার দাবি আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী দেবেন্দ্রনাথ বর্মণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোচবিহার জেলার তুফানগঞ্জ ২ নং ব্লক এলাকা তুরকানির কুঠি মৌজার পার্শ্বে বুড়ারায়ডাক বা মরা রায়ডাক নদীর উপর সেতু নির্মানের দাবি করছি। পি. ডব্লু. ডি কোচবিহার ডিভিশন নং ১ কর্তৃক তুফানগঞ্জ হইতে কামাখ্যাগুড়ি ভায়া হরির হাট পি. ডব্লু. ডি রাস্তাটি প্রায় ১৮-১৯ বছর পূর্বে তৈরি করে এবং সম্পূর্ণটি প্রায় পাকা হওয়ার পর নষ্ট হওয়ার পথে অথচ বুড়া রায়ডাক বা মরা রায়ডাক নামক একটি ছোট নদীর উপর সেতু নির্মাণ না হওয়ার জন্য জনসাধারণের অশেষ দুর্ভোগের সম্মুখীন হতে হচ্ছে। এই আমার নির্বাচনী এলাকায় ৭টি গ্রাম পঞ্চায়েত সহ জলপাইগুড়ি জেলার কামাখ্যাগুড়ি বারবিশা প্রভৃতি ব্যাপক এলাকার বিপুল মানুষের সহজতর যোগাযোগ এর সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন, শুধু একখানা সেতু নির্মাণের অভাবে। তাই অতি সত্ত্বর সেতুটি যাতে নির্মাণ হয় তার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোহর তিরকী ঃ** স্যার, জলপাইগুড়ি জেলার জয়ন্তীতে মাটিতে ডলোমাইট আছে। এই ডলোমাইটকে কেন্দ্র করে এখানে ২০-২৫ হাজার লোক কাজ করত। কিন্তু ইদানিং বক্সা টাইগারের নামে ডলোমাইট খনন বন্ধ করে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার একটা নতুন নিয়ম করছেন শিল্পায়নের ক্ষেত্রে। আমার অনুরোধ এই ডলোমাইট খনন আবার চালু করা হোক যাতে এই সমস্ত লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়। স্যার, পাশের রাষ্ট্র ভুটানে ডলোমাইট খনন করা হচ্ছে। কিন্তু আমাদের এখানে বন্ধ করে দেওয়া হয়েছে। এই ডলোমাইটকে কেন্দ্র করে ইণ্ডাস্ট্রি হতে পারে সেটা চালু হোক।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের পূর্তমন্ত্রীর কাছে একটা বিনীত নিবেদন করতে চাই, সেটা হচ্ছে এই এন. এইচ ৩৫ যশোর রোড সম্পর্কে। এখান দিয়ে বাংলাদেশে লরি ইত্যাদি যাচ্ছে। অনেক বলার পরেও অশোকনগর মাণিকতলা থেকে হাবড়া (২) নম্বর রেল গেট পর্যন্ত আড়াই কিলোমিটার রাস্তা এখনও চওড়া মাত্র ১০ ফুট। এই সরু রাস্তার জন্য যান জট হয়ে যাচ্ছে। আমি চাই যে কেন্দ্রীয় সরকারের রাস্তা, ন্যাশনাল হাইওয়ে এটা যাতে চওড়ার ব্যবস্থা করা হয়। আর একটা বিষয়ের কথা বলি বারাসাত দত্তপুকুর এবং হাবড়া এই জায়গাটাও সরু হয়ে আছে। বনগাঁ থেকে হরিদাসপুর বর্ডার পর্যন্ত রাস্তাটা এত সরু এবং এত খারাপ যে হাজার হাজার লরি সেখানে দাঁড়িয়ে যায়। এখন প্রশ্ন হচ্ছে যে গোটা যশোর রোডটাকে ঠিক ঠিক মতো চালু রাখার জন্য সারানো দরকার এবং এটা দেশের স্বার্থে করা প্রয়োজন। আমি আশা করব আপনি অনুগ্রহ করে বলবেন মাননীয় পূর্তমন্ত্রীর কাছে, ন্যাশনাল হাইওয়ের জন্য যে টাকা পান তা থেকে তিনি যেন এই কাজটা দ্রুত করেন

## ZERO HOURS

**শ্রী [illegible] মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬-৩-৯৫ তারিখে খড়গ্রামের মোড় থেকে পার্বতীপুর যাবার পথে ছবি বিবি নামে একজন মহিলা, তার মা, নাতি এবং নাতনীকে নিয়ে বাড়ি ফিরছিলেন। তার নাতির বয়স ৪ বছর এবং নাতনী মিলি বেগমের বয়স হচ্ছে ৯ বছর। এই সময় ওখানকার দুজন কংগ্রেসের সমাজবিরোধী লোক তাদের এই ছেলেমেয়েকে অপহরণ করে। এই ঘটনা থানায় জানানো হয়। এর পরেও ছেলেমেয়েকে উদ্ধার করা যায়নি! আপনার মাধ্যমে এই বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার কোন্নগরে রিল্যাক্সন ফ্যাক্টরি সাসপেনশন অফ ওয়ার্ক ঘোষণা করেছে। শ্রম দপ্তরের সাথে ওখানকার ইউনিয়নের কারখানাটি পরিচালনার জন্য আলাপ আলোচনা চলছিল। হঠাৎ শ্রমদপ্তরকে এড়িয়ে, না জানিয়ে মালিকপক্ষ উদ্দেশ্য প্রণোদিত ভাবে কারখানাটি বন্ধ করে রেখেছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর হস্তক্ষেপ করার জন্য বিশেষ ভাবে অনুরোধ করছি।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গতকাল মাননীয় শিক্ষামন্ত্রী অঙ্কের প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে বলেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী তদন্তের নির্দেশ দিয়েছেন। গত বছরও মাধ্যমিকে অঙ্কের প্রশ্নপত্র কঠিন হওয়ার জন্য আর একবার পরীক্ষার ব্যবস্থা করা হয়েছিল, এবং প্রশ্নপত্র কঠিন হওয়ার কারণে কারা দোষী দেখার জন্য একটা তদন্ত কমিটির ব্যবস্থা হয়েছিল। আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে দাবি এবং অনুরোধ করছি যে অবিলম্বে তদন্ত কমিটির রিপোর্ট প্রকাশ করা হাক। তদন্ত কমিটির রিপোর্ট প্রকাশ করে দোষীদের কি শাস্তি দেওয়া হয়েছে সেটা জনসাধারণের কাছে জানানো হোক।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খবরের কাগজে দেখলাম শ্রীমান শেসন আমাদের রাজ্যে আসছেন এবং দুদিন ধরে থাকবেন। ভদ্রলোকের সম্পর্কে কিছুই বলার নেই, আপনি দেখেছেন বিহারে ৪ বার নির্বাচন পিছিয়ে দিয়েছেন উনি, সংসদীয় গণতন্ত্রে এটা করা উচিত নয়। উনি যেখানে যান সেখানেই একটা বিপদের সৃষ্টি করেন। বিহারে সংসদীয় গণতান্ত্রিক অধিকার উনি খর্বিত করেছেন। আমরা আতঙ্কিত যে রাজ্য সরকারকে না জানিয়ে উনি কি জন্য আসছেন এবং তাঁর পিছনে এ ধরনের সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। ভদ্রলোক সম্বন্ধে সজাগ দৃষ্টি দেওয়া দরকার।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলার দুজন মাননীয় বিধায়ক, শাসকদলের শ্রী শক্তিপ্রসাদ বল এবং শ্রী ব্রহ্মময় নন্দ দুজনেই খুব উদ্বেগ প্রকাশ করেছেন। সারা মেদিনীপুর জুড়ে ব্যাপক লোডশেডিং চলছে। মাধ্যমিক পরীক্ষা শেষ হয়েছে, সামনে উচ্চ মাধ্যমিক পরীক্ষা আছে, লোডশেডিং কমিয়ে যাতে ঠিকমতো বিদ্যুৎ সরবরাহ করা যায় সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে এই, গতকাল সংসদে আলোচনা হয়েছে আমাদের বিধানসভায় আলোচনা হয়েছে কিছুদিন আগে যে, মহারাষ্ট্রে ঢুকতে গেলে পারমিট লাগবে। সেখানে শিবসেনার মুখ্যমন্ত্রী বালথ্যাকারে বলেছেন—আজকেও টেলিফোন পেয়েছি—সেখানে বাংলা ভাষাভাষীরা কথা বলতে পারছেন না। বালথ্যাকারে বলেছেন ওখানে মুসলিম থাকতে পারবে না, মহারাষ্ট্রে অন্য ভাষাভাষীরা থাকতে পারবে না। বাঙালিরা বিপদাপন্ন হচ্ছেন। এ বিষয়ে বি. জে. পি. বলেছেন আমরা এটা বিবেচনা করছি যাতে এটা না হয় দেখছি। কংগ্রেস দল কিন্তু এ ব্যাপারে কিছুই বলছে না। বালথ্যাকারে প্রথম দিন শপথ নেবার সময়ে বলেছেন যে কংগ্রেসের অর্থনৈতিক নীতিকে তাঁরা সমর্থন করেন, কি সাংঘাতিক ফ্যাসিবাদী কথা। তিনি বলেছেন পুলিশ বা সরকারকে যদি মানুষ ভয় না পায় তাহলে অন্যরকম অবস্থা হতে পারে। অন্য ভাষাভাষী মানুষরা মহারাষ্ট্রে বিপদে পড়েছেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে সকালে কাগজে দেখলাম যে শক্তি চট্টোপাধ্যায় মারা গেছেন, আমি আরও দুটি দুঃখজনক মৃত্যুর ঘটনা এই হাউসে উল্লেখ করছি। আরামবাগ থানার তাজপুরে এবং ঝোলাপুরে ......

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** জিরো আওয়ার্সে এটা উল্লেখ করা যায় না সিরিয়াস কিছু কি হয়েছে?

**শ্রী সৌগত রায় ঃ** আরামবাগ থানায় সি. পি. এম—সি. পি. আই. সংঘর্ষে সাধারণ মানুষের জীবন অতিষ্ট হয়ে উঠেছে। দুই জন সি. পি. আই-এর সদস্য—বিনয় শেঠ এবং ভোলানাথ শেঠ সি. পি. এম-এর আক্রমণে নিহত হয়েছে। বিনয় শেঠ মাধ্যমিকের পরীক্ষার্থী। তাকে দুটো বাঁশ দিয়ে গলা চেপে শ্বাসরুদ্ধ করে মারা হয়েছে। সি. পি. আই-এর ১০টি ঘর আগুন দিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে। এর আগে সি. পি. এম-এর লোক বোমা বানাতে গিয়ে মারা গেছে। এই ব্যাপারে সি. পি. আই-এর সেক্রেটারি আরামবাগে গিয়ে সত্যাগ্রহ করবে বলেছেন। কাজেই সি. পি. এম—সি. পি. আই-এর এই সংঘর্ষ বন্ধ করা না হলে আরামবাগের শান্তি বিঘ্নিত হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য প্রশাসন এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবঙ্গ এবং বাংলা দেশ সীমান্তে কাঁটা তারের বেড়া দেবার কাজ শুরু হয়েছে। কুচবিহার জেলার দীনহাটা মহকুমার দ্বিতীয় খণ্ড সিউটি এবং জায়গীর বেলাবাড়ীর কোথাও কোথাও বেড়ার কাজ শুরু হয়েছে। কিন্তু কোথায় কোথায় গেট করা হবে যাতে ভারতীয় নাগরিকরা যাতায়াত করতে পারে, এই বিষয়ে সরকারের একটা সিদ্ধান্ত হয় যে এক কিলো

মিটার পর পর একটা গেট করা হবে। ১৯৯২ সালে কুচবিহার জেলাশাসকের সঙ্গে আমাদের একটা বৈঠক হয় তাতে স্থির হয়েছিল যে যেখানে যেখানে জনবসতি আছে সেখানে গেট করা হবে। এখন গেট করতে গেলে বি. এস. এফ এবং সি. পি. ডব্লউ. জি তারা সেই ভাবে ... করছে না। আমার এলাকায় সিউটি এবং জায়গীর বেলাবাড়ীতে গেট করার ক্ষেত্রে মানুষ বাধা দিচ্ছে। একটা জায়গায় ৩ সপ্তাহ ধরে মানুষ জন কাঁটা তারের বেড়া দিতে দিচ্ছে না। যে কোনও মুহূর্তে বি. এস. এফ সেখানে গুলি চালাতে পারে। সেজন্য আমি আবেদন করছি যে অবিলম্বে সরকার সচেতন হয়ে, স্বরাষ্ট্র দপ্তর সচেতন হয়ে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে মাননীয় সদস্য ননী বাবু যেকথা বলেছেন যে ন্যাশনাল হাইওয়ে যশোর রোড ন্যারো, লোক যাতায়াত করতে পারছেনা, আমি তার সঙ্গে একমত। হাবড়া বাজার ননীবাবুর নির্বাচন কেন্দ্রে পড়ে। আমাদের সেখানে প্রায়ই যেতে হয়। সেখানে হকার্সদের যে অবস্থা, তারা সিটুর ব্যানার নিয়ে বসে গেছে। আমি তাদের উচ্ছেদ করতে বলছি না। কিন্তু মানুষ সেখানে যাতায়াত করতে পারছেনা। কাজেই এই সব হকার্সদের ওখান থেকে সরিয়ে বিকল্প একটা ব্যবস্থা করা দরকার। তাই আমি অবিলম্বে এই ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, জিরো আওয়ারে মাননীয় সদস্য ননীকর মহাশয় যে কথা বলেছেন, আমিও সেই কথাই বলতে চাই। মহারাষ্ট্রে যে সাম্প্রদায়িক সরকার, তারা বোম্বে ঢুকতে গেলে পারমিট ব্যবস্থা চালু করার কথা বিবেচনা করছেন বলে রাজ্যসভায় আলোচনা হয়েছে। আজকে এই বিষয়টি অত্যত গুরুতর। বাংলা ভাষাভাষি মুসলমান সম্প্রদায় এতে আতঙ্কিত হয়ে আছেন। এতে আমাদের জাতীয় সংহতি, সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষতিগ্রস্থ হওয়ার জায়গায় যাচ্ছে। সে জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে বিষয়টি নিয়ে অবিলম্বে প্রধানমন্ত্রী এবং রাষ্ট্রপতির সঙ্গে কথা বলুন।

[1-20 – 1-30 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** আমি স্বাস্থ্য মন্ত্রী এবং পি. ডব্লু. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে প্রাইমারি হেলথ সেন্টারে ১৯৮৯ সাল থেকে এক্সরে মেশিন খারাপ হয়ে পড়ে আছে। সেটা জনগণের কোনও কাজে লাগছে না। দীর্ঘ ৬ বছর ধরে সি. এম. ও. এইচ. এর অফিসে এটা পড়ে আছে। আমি দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এই এক্সরে মেশিনকে শীঘ্রই হাসপাতালে স্থাপন করার ব্যবস্থা করা হোক।

**শ্রী কমলেন্দু স্যান্যাল ঃ** স্যার, সারা ভারতবর্ষে ঘন দুর্দিন।

**দুর্দিনের আখ্যান**

হর্ষদ-পার্শ্বদের সংখ্যা কত?

কেলেঙ্কারীর শেয়ারার যত!

নিত্য এদের টানে

কেলেঙ্কারীর 'কই' চলিয়াছে উৎকোচ-উজানে!

উজানী কইয়ের দশা গৃহস্থের রান্নাঘরে

তপ্ত তৈল, কটাহে নৃত্য করে!

ভাজা কইয়ের (ভারতীয় জাতীয় কংগ্রেস-ই) এই দশা

করে নাকো কেউ আশা,

ভেবেছিনু ওঁরা দেবেন সমুদ্র সন্ধান

শোনাবেন জীবনের গান।

লক্ষ কোটি মানুষের দাবির বর্ষণে,

ঘনঘোর দিনে

বর্ষণের স্রোত ছেড়ে ওরা চলে উৎকোচী উজানে!

রাজ্যে রাজ্যে ভা-জা-কই!

আনন্দের কিছু নেই, নেপোয় মারিছে আজি দই

তাই ডাক,

পড়ে থাক,

বর্ষদের ক্রীড়নক যত

ভগৎ সিংয়ের রক্তপ্রলেপে দূর করো লোভ ক্ষত!

ঘোর দুর্দন মাঝে এসেছে—আহ্বান

উৎকোচ—উজান ছেড়ে, পারো কারো

সমুদ্র সন্ধান।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত উদ্বেগের লক্ষ্য করছি আমার কেন্দ্র হাওড়ায় ৩টি রাস্তা আছে। রাস্তাগুলি হচ্ছে—বেলিলিয়াস রোড, খুরুট রোড, এবং পঞ্চাননতলা রোড। হাজার হাজার মানুষ বাসট্রাক নিয়ে এই রাস্তা দিয়ে যায়। বেলিলিয়াস রোডের গুরুত্ব সকলেই জানেন। সেই রাস্তার বেহাল অবস্থার জন্য এখানকার মানুষ অত্যন্ত ক্ষুব্ধ। যে কোনও সময়ে জনরোষ ফেটে পড়তে পারে। রাস্তার এখনই মেরামতের ব্যবস্থা না হলে সেখানে রাস্তা অবরোধ হবে, জনরোষ ফুটে উঠবে। এরজন্য যদি আইনশৃঙ্খলার অবনতি হয় তবে তার জন্য সরকার দায়ী থাকবে। এই দাবি রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** এখানে মাননীয় মন্ত্রী সরল দেব বসে আছেন। তাঁর ব্যাঙ্কের কর্মচারীরা ভারতবর্ষের অন্যান্য ব্যাঙ্কের কর্মচারীদের চেয়ে সবচেয়ে কম বেতন এবং সুযোগ সুবিধা পান। শ্রদ্ধেয় শ্রী ভক্তিভূষণ মণ্ডলের নেতৃত্বে একটি কমিটি গঠিত হয়েছিল। তাঁদের সর্বসম্মতিক্রমে একটি প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছিল সেটা আপনারা গ্রহণ করছেন না। তাই আমি দৃষ্টি আকর্ষণ করে বলছি যে ওই ব্যাঙ্কের আন্দোলনরত কর্মচারিদের সমস্ত দাবি মানা হোক এবং অন্যান্য ব্যাঙ্কের মতো এই ব্যাঙ্কেও সমান মাইনের ব্যবস্থা হোক।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন সকল জাতি গঠন করতে হবে ক্রীড়া ও খেলাধূলার উপর গুরুত্ব দিতে হয়। আমাদের দেশ আন্তর্জাতিক ক্ষেত্রে খেলাধূলায় কোনও সাফল্য অর্জন করতে পারে না। ১৯৯০ সালে বেজিং এশিয়ান গেমসের কবাডিতে একটি সোনা ভারতবর্ষ পেয়েছিল। হিরোসিমাতে ৪টে সোনা পেয়েছেন কবাডিতে। আমাদের মতো গরিব দেশে বিনা পয়সায় একমাত্র কবাডি খেলা যায়। আমি পশ্চিমবঙ্গের ক্রীড়া দপ্তরের মাধ্যমে কেন্দ্রের কাছে দাবি করছি যে কবাডিকে জাতীয় ক্রীড়া হিসেবে গ্রহণ করুন এবং তার যাতে উন্নত হয় এবং এই খেলাটিকে যাতে প্রসারিত করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী ভূপেন্দ্রাথ শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে এমন কোনও বিধানসভা কেন্দ্র নেই, এমন কোনও জায়গা নেই যেখানে ট্রান্সপোর্ট মিনিস্টার বাসের যোগাযোগ করেননি। কিন্তু আমার বিধানসভা কেন্দ্র বনগাঁ থেকে নীমতলা ভায়া গোপালনগর, পাল্লা, নহাটা, চৌবেড়িয়া এই বিস্তৃত অঞ্চলে আড়াই লক্ষ মানুষের বাস, কিন্তু সেখানে কোনরকম বাসের যোগাযোগ নেই। প্রতিদিনই বনগাঁতে বহু মানুষ এবং ছাত্র-ছাত্রীকে ঐসব জায়গা থেকে আসতে হয়, কারণ কাচারী, অফিস-আদালত, হাসপাতাল এবং স্কুল-কলেজ সবই রয়েছে বনগাঁতে, কিন্তু সেখানে আসতে তাদের প্রতিদিন ৩০ টাকা খরচ হয়। সেজন্য পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে ঐ রুটে বাস চালাবার ব্যবস্থা করুন।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকের আনন্দবাজার পত্রিকায়

একটি গুরুত্বপূর্ণ এবং উদ্বেগজনক সংবাদ বেরিয়েছে। আপনি জানেন যে, গ্যাট চুক্তির অন্যতম অবদান হচ্ছে পেটেন্ট আইন এবং সেই পেটেন্ট বিল গতকাল লোকসভায় পাস হয়েছে। রাজ্যসভাতেও সেটা আজকে পাস করাবার প্রচেষ্টা করা হচ্ছে। আমাদের দেশের দীর্ঘদিনের গবেষণালব্ধ ওষুধপত্র, কীটনাশক দ্রব্য, চাষের বীজ প্রভৃতি সম্পদ এরফলে ৫ বছর কাজে লাগানো যাবে না, ঐসব বিদেশ থেকে আমদানি করতে হবে। এরকম একটা জনবিরোধী বিলের বিরুদ্ধে আমাদের এখান থেকে প্রতিবাদ উঠুক এই আবেদন রাখছি।

**শ্রী যোগশচন্দ্র বর্মন ঃ** (* * *) (* * *)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা হবেনা, বাদ যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, স্বাধীনতা আন্দোলনের মহান শহিদ ভগৎ সিং-এর আজ ফাঁসীর দিন। এই দিনটিকে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের মানুষ আজকে শ্রদ্ধাবনত চিত্তে পালন করছেন। আমাদের রাজ্য সরকারও এই দিনটিকে স্মরণ করে আজ বিকেল তিনটার সময় একটি অনুষ্ঠানের আয়োজন করেছেন। শহিদ ভগৎ সিং-এর আত্মত্যাগকে স্মরণ করে এই বিধানসভা থেকে আমরাও একটা প্রস্তাব গ্রহণ করতে পারি আমার অনুরোধ, এই প্রস্তাবটা একটু বিবেচনা করুন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মান্নান সাহেব শহিদ ভগৎ সিং সম্পর্কে যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করি, কারণ শহিদ ভগৎ সিং আমাদের স্বাধীনতা আন্দোলনে অন্যতম পথিকৃৎ এবং তিনি সমাজতান্ত্রিক ভাবধারা নিয়ে মানুষকে এগিয়ে নিয়ে যাবার জন্য জীবন দান করেছেন। এই মহান বিপ্লবী এবং স্বাধীনতা সংগ্রামীর তিরোধান দিবসটিকে শুধুমাত্র জাতীয় দিবস হিসাবে পালন করাটাই যথেষ্ট নয়, দিনটি জাতীয় শপথ নেবার দিন, কারণ আজও আমরা আমাদের দেশে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে পারিনি। এখনও আমাদের দেশের মানুষ দারিদ্রতার মধ্য দিন কাটাচ্ছেন। এখনও তারা জীবনে প্রতিষ্ঠিত হবার পথ খুঁজে পাননি। সুতরাং শহিদ ভগৎ সিং-এর তিরোধানকে স্মরণ করে আজকে এই বিধানসভা থেকে প্রতি শ্রদ্ধা নিবেদন করে একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হোক। এক্ষেত্রে দলমতের কোনও ব্যাপার নেই, সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা উচিত।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মান্নান সাহেব যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি, কারণ শহিদ ভগৎ সিং ভারতবর্ষের মুক্তি আন্দোলনে নিজের জীবন উৎসর্গ করে আমাদের দেশের যুবমানসে একটা আলোড়ন সৃষ্টি করেছিলেন। এটা অত্যন্ত দুঃখের যে, স্বাধীনতা লাভের ৪৮ বছর পরেও ভারতবর্ষে শুধুমাত্র একটি ধারাকেই তুলে ধরবার চেষ্টা করা হয়েছে, কিন্তু তার পাশাপাশি দেশকে সমাজতান্ত্রিক পথে চালনা করা হয়নি। শহিদ ভগৎ সিং গণ-আন্দোলনে, সমাজতান্ত্রিক আন্দোলনে উদ্বুদ্ধ হয়ে ভারতের স্বাধীনতা

---

**Note :** *** [Expunged as ordered by the chair]

আন্দোলনে নিজ জীবন উৎসর্গ করেছিলেন। তাই এই দিনটিকে জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষণা করবার জন্য এখান থেকে একটি সর্বসম্মত প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো উচিত বলে আমি মনে করি।

[1-30 – 1-40 p.m.]

ভগৎ সিং-এর আত্মত্যাগ, তাঁর অবদান উত্তরসূরীদের কাছে একটা প্রেরণা। আমাদের ছাত্র-জীবনে তিনি ছিলেন আমাদের প্রেরণা। আজও তাঁর স্বপ্নের ভারতবর্ষ আমরা গড়ে তুলতে পারিনি। ভারতবর্ষের মধ্যে দেশপ্রেম, জাতীয়তাবোধ সকল মানুষের মধ্যে আজও আমরা জাগ্রত করতে পারিনি। সেইজন্য পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে এই ধরনের একটা সর্ব্বসম্মত প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো উচিত বলে আমি মনে করি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শহিদ ভগৎ সিং আমাদের কাছে একটা প্রেরণা এবং মুক্তিকামী মানুষের কাছে একটা দৃষ্টান্ত। আজকে তাঁর ফাঁসির দিন। স্বাভাবিক ভাবে আমরা এই দিনটি যথাযথ মর্যাদা দিয়ে পালন করতে চাই। তিনি যে পথের পথিক ছিলেন তাতে তিনি সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আপসহীন সংগ্রাম করেছিলেন, তার পরিণতি হিসাবে তিনি প্রাণ বিসর্জন দিয়েছেন। তাঁকে উপযুক্ত মর্যাদা দেবার জন্য আমাদের এই বিধানসভা থেকে একটা সর্ব্বসম্মত প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো যাতে সারা দেশে এই দিনটি উপযুক্ত মর্যাদার সাথে পালিত হয়।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে শহিদ ভগৎ সিং সম্পর্কে যে প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করি। আমরা যখন যুবক ছিলাম শহিদ ভগৎ সিং-এর আত্মত্যাগের মাধ্যমে আমরা উদ্বুদ্ধ হয়েছিলাম। তাঁর বন্ধুর সঙ্গে আমি আন্দামানে জেলে ছিলাম। ভগৎ সিং যেভাবে উদ্বুদ্ধ করেছিলেন তাতে ইণ্ডিয়ান রিপাবলিকান আর্মি সন্ত্রাসবাদে দিক্ষিত ছিল না, সাম্যবাদের চিন্তাধারা তারা গ্রহণ করেছিল। এই চিন্তাধারায় তিনি সংগঠন তৈরি করেছিলেন আন্দামানে বিরাট সংখ্যায় সাম্যবাদী চিন্তাধারায় সংগঠন তৈরি করেছিলেন। ভগৎ সিং-এর চিন্তাধারা ভারতবর্ষে চির অম্লান হয়ে রইল। এই প্রস্তাবকে আমি সব্বান্তকরণে সমর্থন করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, শহিদ ভগৎ সিং ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে আপসহীন যোদ্ধা ছিলেন। তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা জানানোর জন্য, তাঁকে যথাযথ মর্যাদা দেবার জন্য যে প্রস্তাব উত্থাপন করার জন্য যে প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে এই আপসহীন যোদ্ধার যথাযথ স্বীকৃতি আসেনি। দেশের মানুষের সামনে, জাতির সামনে তাঁর আদর্শ যথাযথ ভাবে তুলে ধরার দরকার আছে। আজকের দিনে যুবসমাজের কাছে তাঁর আদর্শ তুলে ধরে যুবসমাজকে অনুপ্রাণিত করা দরকার। তাঁর আদর্শে অনুপ্রাণিত করলে আজকের সমাজ-জীবন এই সমস্ত সমস্যার

হাত থেকে মুক্তি পেতে পারবে। সেই দিক থেকে এই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেইজন্য এই প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রস্তাব রাখছি এই ব্যাপারে সকলকে একটা আলোচনা করার সুযোগ দেওয়া হোক। কারণ সেই দিনের ইতিহাস আজকের প্রজন্ম জানে না। তখন দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল নেতারা যে ভাবে এই আন্দোলনের সাথে বিশ্বাসঘাতকতা করেছিলেন যার রেস, তার প্রায়শ্চিত্ত বহন করতে হচ্ছে যুগ যুগ ধরে। এই ভাবে একটা ভাষাভাষা প্রস্তাব নিলে, দু-এক লাইন বক্তৃতা করলে দেশের যুবকরা আসল জিনিস জানতে পারবে না সেই দিন কি ঘটনা ঘটেছিল। সেইজন্য আমি অনুরোধ করব অন্য আলোচনা আধ ঘন্টা মুলতুবি রেখে এই ব্যাপারে একটা আলোচনা করার সুযোগ করে দিন যাতে দেশের লোক সত্যিকারের ইতিহাসটা জানতে পারে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শহিদ ভগৎ সিং মুক্তি প্রেমী মানুষের কাছে দৃষ্টান্ত স্বরূপ। তিনি সাম্রাজ্যবাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছিলেন এবং দেশের জন্য আত্মোৎসর্গ করেছিলেন। তিনি তাঁর জীবন দিয়ে দেখিয়ে গিয়েছেন, গর্ভধারিণী জননী ও দেশমাতৃকা অভিন্ন। এই বোধ সমস্ত দেশবাসীকে অনুপ্রেরণা যুগিয়েছিল। তাই আজকে এই বিধানসভায় যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করি। এই যুব সমাজের কাছে, ভবিষ্যৎ প্রজন্মের কাছে এই বীরযোদ্ধার অমর স্মৃতি যাতে প্রোজ্জ্বল থাকে, এখানে যারা অতীত দিনের সাক্ষী আছেন, তারা তাদের ভাষণের মধ্যে দিয়ে সেই যুব সমাজের সামনে তা তুলে ধরুন, তাঁর সেই দিব্য জীবন, যে জীবন দেশের জন্য উৎসর্গীকৃত এবং যা ভবিষ্যৎ যুব সমাজের কাছে পাথেয় হয়ে দাঁড়াবে। আমি আজকের এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে ভগৎ সিং সম্পর্কে যে প্রস্তাব উঠেছে তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। এবং, সমর্থন করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। তাঁর দেশের প্রতি যে শ্রদ্ধা ও আত্মত্যাগ, একটা সমাজতন্ত্র প্রতিষ্ঠার জন্য যে প্রচেষ্টা, সেটা সত্যিই অভূতপূর্ব। শ্রদ্ধেয় নেতা শ্রী সুকুমার সেনগুপ্ত, মারা গেছেন, আমি তাঁর কাছে শুনেছি, আন্দামান জেলের ভেতরে এবং বাইরে ভগৎ সিংয়ের নানারকম উৎসাহ-উদ্দীপনার কথা। কি ভাবে মানুষকে স্বাধীনতা সংগ্রামে এগিয়ে আসতে হবে এবং কিভাবে যুবমানসকে জাগানো যাবে সেসব বলেছিলেন এবং জাগিয়েও দিয়েছিলেন। ইতিহাসের পাতায় যেটুকু পাই, তিনি বিভিন্ন জায়গায় সভা করেছেন বা বৈঠক করেছেন—তখন তো গোপনেই করতে হত—যুবমানসকে এগিয়ে আসার জন্য এবং সমাজতন্ত্র প্রতিষ্ঠা করার জন্য। আজকে তাঁর বিষয়ে যে প্রস্তাব এসেছে, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং এই দিনটিকে যাতে জাতীয় ছুটি হিসাবে ঘোষণা করা হয় তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আপনার মাধ্যমে আবেদন রাখছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, আমি আমার দলের পক্ষ থেকে তাকে সমর্থন করছি। আজকে এটা বাস্তব সত্য যে, ভগৎ সিংয়ের মতো লোকের জীবন পর্যালোচনার মধ্যে দিয়ে দেশের যুব সম্প্রদায় এবং ছাত্র-ছাত্রীরাও অনুপ্রাণিত হবে। আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

[1-40 – 2-15 p.m.] (Including adjournment)

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকের দিনটি আমাদের জাতীয় জীবনের ইতিহাসে একটি খুব স্মরণীয় দিন। আমাদের দেশের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে যেসব বীর সৈনিক সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রাম করে আত্মোৎসর্গ করেছেন, তাঁদের মধ্য অন্যতম শহিদ ভগৎ সিং। আজকে তাঁর আত্মদান দিবস। এই দিনটিতে আপনি বিভিন্ন পক্ষ থেকে তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদন করার যে সুযোগ দিলেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। শহিদ ভগৎ সিংয়ের আদর্শকে সামনে রেখে, তাঁর দেশপ্রেমের আদর্শকে সামনে রেখে, জাতীয়বাদকে সামনে রেখে তিনি যে সংগ্রাম করেছিলেন এবং স্বাধীন ভারতের যে স্বপ্ন দেখেছিলেন তা থেকে বোধ হয় আমরা এখনও দুরে আছি। আমাদের বর্তমান এবং ভবিষ্যৎ প্রজন্মকে যাতে তাঁর সেই আদর্শ ও স্বপ্ন সম্বন্ধে আমরা সচেতন করতে পারি, তারজন্য নিশ্চয়ই পদক্ষেপ গ্রহণ করার প্রয়োজনীয়তা আছে। সেদিক থেকে নানা পদক্ষেপ গ্রহণ করার প্রয়োজনীয়তা আছে। একটু আগে আমাদের পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে এবং মান্নান সাহেব বলছিলেন, সেই পরিপ্রেক্ষিতে বলছি যে আজকে বিকেলে শহিদ ভগৎ সিংয়ের উপরে একটি অনুষ্ঠানের কথা আছে—সরকার পক্ষ থেকে একটি অনুষ্ঠানের ব্যবস্থা হয়েছে। আমি তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আপনারা আজকে আমাদের দেশের মহান বিপ্লবী শহিদ ভগৎ সিংয়ের কথা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করলেন। আজকে দেশের সর্বত্র যুবকরা বিভিন্ন জায়গায় সভা সমিতি করে এই শ্রদ্ধেয় বিপ্লবী, মহান বিপ্লবী নেতা ভগৎ সিংয়ের প্রতি শ্রদ্ধা জানাচ্ছেন। বিংশ শতাব্দীর সেই দুর্ধর্ষ ব্রিটিশের বিরুদ্ধে বিপ্লবী নেতা যাঁরা সংগ্রাম করেছিলেন এবং প্রাণ দিয়েছিলেন, তাঁদের অন্যতম হলেন ভগৎ সিং। আজকের দিনটিকে সারা ভারতবর্ষে বলিদান দিবস হিসাবে বলা হচ্ছে। আরাও এই বিধানসভায় সেই বলিদান দিবস উপলক্ষ্যে শহিদ ভগৎ সিংয়ের কথা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি। আগামীদিনে সমস্ত ভারতবর্ষে—ভারতবর্ষে আজকে যে সঙ্কটময় মুহূর্ত এবং যে অবস্থা, সেই অবস্থায়—সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাঁর কি ভূমিকা ছিল তা স্মরণ করা হবে। আমরা তাঁর সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে ভূমিকা ছিল, সেই ভূমিকার কথা উপযুক্ত সময়ে স্মরণ করছি আমরা সকলেই তাঁকে শ্রদ্ধা নিবেদন করছি।

এই সভার এখন আমি বিরতি ঘোষণা করছি। আমরা ২-১৫ মিনিটে আবার এখানে আসব।

[2-15 – 2-45 p.m.] (After Adjournment)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, বহু সংবাদপত্রে বেরিয়েছে, এমনকি স্টেটসম্যানেও বেরিয়েছে যে অসীমবাবু নাকি অক্ট্রয় ছেড়ে দিচ্ছেন। এটা আপনার নোটিশে আনছি এবং এতে একটা কনট্রাডিক্ট করছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখন ওটা এনট্রি ট্যাক্স বলা হয়। আমাদের বাজেটের প্রিন্টিং কপিতেও এন্ট্রি ট্যাক্স লেখা আছে।

## GENERAL DISCUSSION ON BUDGET

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অসীম বাবুর পেশ করা বাজেট আমি পুঙ্খানুপুঙ্খ ভাবে শুনেছি এবং পড়েছি। এই বাজেট বিশ্লেষণ করতে গিয়ে আমাদের প্রথমেই যেটা মনে হয়েছে সেটা হচ্ছে যে, প্রতিবারের মতো এইবারও অসীম বাবু একটা কেন্দ্র বিরোধী রাজনৈতিক বক্তব্য অহেতুক এবং অপ্রাসঙ্গিকভাবে টেনে এনেছেন। এবং তাকে রাজনৈতিক আক্রমণের বিষয়বস্তু করে কেন্দ্রের বলিষ্ঠ অর্থনৈতিক পদক্ষেপের উপরে হস্তক্ষেপ করেছেন। এই অসীমবাবুদেরই ১৯৯১-৯২ সালে অন্য চেহারা ছিল এবং তা তাদের বাজেট বক্তৃতার মধ্যেই প্রতিফলিত হয়েছে। ওদের বন্ধু সরকার প্রাক্তন প্রধানমন্ত্রী বিশ্বনাথপ্রতাপ সিং যখন জনতা সরকার গঠন করলেন তখনকার চিত্র তুলে ধরার সাথে সাথে ১৯৯৫-৯৬ সালের চিত্রকেও যদি বিশ্লেষণাত্মকভাবে রাখতেন তাহলে বলার কিছুই থাকত না। কিন্তু দুর্ভাগ্যের বিষয় একটি রাজনৈতিক দল হিসাবে আপনার বাজেট বইয়ের কয়েকটি পংক্তিতে পলিটিক্যাল স্লোগানের হাতিয়ার ব্যবহার করেছেন। সবচেয়ে দুঃখের বিষয় যে কোনও সঠিকভাবে তথ্য পরিবেশন করেননি এবং সর্বশেষে পশ্চিমবঙ্গকে শুধুমাত্র সারা ভারতের প্রেক্ষাপটে নিয়ে এসে বিশ্লেষণ করেছেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের আঙ্গিকে বিশ্লেষণ করেননি। এটা ওঁদের সংখ্যা তত্ত্বের জাগলারী। উনি একজন শিক্ষক। মার্কিন মুলুকে পড়াশুনো করে পোস্ট ডক্টরেট ডিগ্রি—ডঃ অসীমকুমার দাশগুপ্ত বিশ্ব-বিদ্যালয়ের অধ্যাপক উনি, আর বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রীর মধ্যে কনফ্লিক্ট আছে। And this is a conflict between a Marxist Finance Minister and post doctorate teacher from U.S.A এই জায়গায় দাঁড়িয়ে, একটা বিপজ্জনক অবস্থায় উনি অর্থনীতিকে বিশ্লেষণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বক্তৃতা দিয়ে, একের পর এক কেন্দ্রের বিরুদ্ধে, কেন্দ্রীয় অর্থনীতির বিরুদ্ধে সমালোচনা করে এই বিকল্প অর্থনীতির কথা বলেছেন। আমি এক এক করে প্রমাণ করে দেবার চেষ্টা করব যে, এই তাত্ত্বিক অর্থমন্ত্রীর, মার্ক্সবাদী মন্ত্রীর চিন্তাধারার দলিল এটা একটা ভুয়ো স্ট্যাগন্যান্ট ইকোনোমিক ডকুমেন্ট। আপনারা গত ১৭ বছর ধরে বাংলাকে শেষ করেছেন, বাংলার অর্থনীতিকে দুর্বল করে, শিল্পকে স্তব্ধ করে, বাংলার উন্নয়নকে একটা সীমাবদ্ধ অবস্থার মধ্যে এনে দাঁড় করিয়েছেন। দিনের পর দিন এখানে বেকার-এর সংখ্যা বেড়ে চলেছে। এই বামফ্রন্ট সরকার নামক কারখানা থেকে তার সংখ্যা বৃদ্ধি করে চলেছেন। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, উনি বলবার চেষ্টা করেছেন যে, ভারতবর্ষের অর্থনৈতিক দলিল এবং ভারতবর্ষের গৃহীত অর্থনীতি একটা বিপজ্জনক অবস্থায় দেশকে নিয়ে যাচ্ছে। স্যার, ইকোনোমিক সার্ভে ১৯৯৪-৯৫, লেটেস্ট সেখানে আমরা কি দেখছি। ১৯৯০-৯১ সালে অসীমবাবুদের বন্ধু সরকার বিশ্বনাথপ্রতাপ সিং-এর রাজত্ব ছিল তখন। তখন ভারতবর্ষের রাজনীতি এমন জায়গায় গিয়ে দাঁড়িয়েছিল যে, আমরা কয়েকদিন বাণিজ্য করতে পারব তার মতো অর্থও আমাদের হাতে ছিল না। তখন ফরেন কারেন্সির অবস্থা এক বিপজ্জনক অবস্থায় ছিল। তখন আমাদের অর্থ সাহায্য করা তো দূরে থাক, আমরা যদি কোথাও যেতাম তাহলে আমাদের সঙ্গে ইতস্তত ভাবে ব্যবস্থা করা হোত। তখন ১৪ হাজার ৬৫৮ কোটি টাকা রিজার্ভ ছিল। অসীমবাবু তাঁর অর্থনীতিতে এই জিনিসের প্রতিফলন ঘটিয়েছেন। তাঁদের বন্ধু সরকার ভারতবর্ষের অর্থনীতিকে এমন একটা জায়গায় নামিয়ে দিয়েছিল যে, ভারতবর্ষ বাইরে মুখ দেখাতে পারত না। আর আজকে ডাঃ মনমোহন সিং-এর বলিষ্ঠ, দৃঢ়, সময়োচিত অর্থনৈতিক পদক্ষেপ এবং অর্থনৈতিক চিন্তাধারার মাপ-কাঠিতে পরিচালনার ফলে সঞ্চিত মুদ্রার ভাণ্ডার ইণ্ডিয়ান কারেন্সি, ইন টার্মস অফ মানি ৬১ হাজার ৬৯১ কোটি টাকা দাঁড়িয়েছে। এর পরও কি বলবেন, আমরা দেশ-কে দেউলিয়া করে দিচ্ছি? আজকে সারা পৃথিবী ডাঃ মনমোহন সিং-এর অর্থনীতির দিকে তাকিয়ে আছে। স্যার, আজকে আমরা নিশ্চিত ভাবেই বলতে পারি যে, আমাদের অর্থনীতি সঠিক পথেই এগিয়ে চলেছে।

[2-25 – 2-35 p.m.]

আজকে আমরা নিশ্চিতভাবে এটা বলতে পারি, সঠিকভাবে আমাদের অর্থনীতি চলছে। আজকে আমরা কি দেখছি, আপনারা সমালোচনা করছিলেন, আপনারা বলেছিলেন যে না আমরা এই অর্থনীতিকে গ্রহণ করতে পারিনা। এই শিল্পনীতিকে গ্রহণ করতে পারিনা। কিন্তু আমরা কি দেখলাম সি. আই. আই. এর সেন্টিনারীতে, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় প্রধানমন্ত্রী একসঙ্গে বসে ভবিষ্যতের কথা বললেন, বর্তমানের কথা বললেন, অর্থনীতির কথা বললেন, শিল্পর কথা বললেন, এটাই তো বাস্তব, এটাই তো আমরা চেয়েছিলাম ১৭ বছর ধরে, আপনারা বাস্তবকে স্বীকার করুন। ভাবের ঘরে চুরি করে একটা পুরনো মোড়কে বস্তাপচা কতকগুলি বামপন্থী বুলি আওড়ে পশ্চিমবাংলার অর্থনীতিকে ভেঙে চুরমার করবেন না। আজকে জ্যোতিবাবু বলতে বাধ্য হচ্ছেন, ভারতবর্ষের শিল্পনীতি ঠিক, অর্থনীতি ঠিক। তাঁর পণ্ডিত অর্থমন্ত্রী, তাত্ত্বিক অর্থমন্ত্রী মনে মনে বলছেন তবে একটু ঢোক গিলে গিলে যে আমাদের বিকল্প অর্থনীতি আছে। এটা তো গ্যাস বেলুন, ফুটো হয়ে গেছে, এখন পরিবহন মন্ত্রী গ্যাস বেলুনে চেপে আকাশে উড়ছে। আজকে মানুষ বুঝতে পারছে এটা ঠিক নয়। আপনি ইকনমিক গ্রোথ রেটটা দেখুন, আপনাদের বন্ধু সরকারের সময় ইকনমিক গ্রোথ রেট ছিল ১৯৯১-৯২তে লেস দ্যান ওয়ান পারসেন্ট, আজকে ১৯৯৪-৯৫ সালে সেটা দাঁড়িয়েছে ৫.৩ পারসেন্টেজে। আপনার বক্তব্যে যেটা বলেছেন, সেটা সঠিক তথ্য দেননি। ৫.৩ পারসেন্ট ইকনমিক গ্রোথ রেট আজকে রিচ করতে পেরেছে ১৯৯৪-৯৫তে। আজকে ভারতবর্ষের

অর্থনীতিতে গৃহীত সিদ্ধান্ত যদি ভুল থেকে থাকে তাহলে ১৯৯১-৯২তে আপনাদের বন্ধু সরকারের সময়, আপনাদের চিন্তা নিয়ে, আপনাদের বিকল্প পথের শরিক ভি. পি. সিং যখন ছিল, তখন ভারতবর্ষের ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট ছিল হাফ পারসেন্ট, আজকে সেই ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট ৮.৭ পারসেন্ট ১৯৯৪-৯৫তে। ম্যানুফ্যাকচারিং সেক্টরের গ্রোথ রেট আজকে ৯.২ পারসেন্ট, ক্যাপিটাল সেক্টরের গ্রোথ রেট আজকে ২৪.৭ পারসেন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি ইণ্ডিকেট করে, আমরা পিছিয়ে চলেছি, আমরা নিচে নেমে যাচ্ছি, এটা নিশ্চয় ইণ্ডিকেট করে না? তাই মাননীয় অর্থমন্ত্রীকে বলব, বাস্তবমুখী হন, মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বুঝেছেন, আপনি সেটা বোঝার চেষ্টা করুন। আপনার ঐ মানসিক দ্বন্দ্ব, আপনার বাজেটের মধ্যে যেটা প্রতিফলিত হয়েছে সেটাকে বেস করে পশ্চিমবাংলাকে আজকে স্ট্যাগনেট ইকনমির দিকে এগিয়ে নিয়ে যাবেন না। একটু মুক্ত করুন। আপনি অনেক ট্যাক্স ছেড়েছেন, আর একটু মুক্ত করুন। আজকে মনমোহন সিংকে সেলাম করতে হবে, নরসিমা রাও তোমায় মানছি, আমাদের প্রণাম্ গ্রহণ করো, আমরাও তোমার পথের শরিক। আপনি একটু ছেড়েছেন, তবে ঢোক গিলতে একটু কষ্ট হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওরা বলছেন, ভারতবর্ষের সরকারের গৃহীত অর্থনীতি নাকি সঠিক নয়, তাই যদি হয় তাহলে খাদ্য উৎপাদনে ১৯৯১-৯২তে ভারতের যেখানে খাদ্য উৎপাদন ছিল ১৬৮ মিলিয়ন টন, এখন সেটা ১৯৯৪-৯৫তে অল টাইম রেকর্ডেড হয়েছে ১৮৫ মিলিয়ন টন, খাদ্য উৎপাদন হয়েছে ভারতবর্ষে। এটা আমার কথা নয়, ইকনমিক সার্ভের কথা, এতো তথ্যের কথা, সব ব্যাপারটাকে আপনারা গুলিয়ে ফেলছেন। আমাদের মাননীয় পণ্ডিত অর্থমন্ত্রী, তাত্ত্বিক অর্থমন্ত্রী, তার চিন্তা ধারায় এটাকে কি বলে? ১৯৯১-৯২ সালে যখন আপনাদের বন্ধু সরকার ছিল, তখন ফুড স্টকের পরিমাণ নামতে নামতে একটা বিপদজনক অবস্থায় এসে দাঁড়িয়েছিল, ১৪.৭ মিলিয়ন টনে, আজকে সুযোগ্য নেতৃত্বের ফলে সেই পাবলিক ফুড স্টককে আমরা তুলে এনেছি ৩১ মিলিয়ন টনে, এটা হচ্ছে ১৯৯৪-৯৫ সালের তথ্য, এটা কি ভুল পদক্ষেপের ফল?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি আজকে বিকল্প অর্থনীতি এবং পদক্ষেপের কথা বলেন এবং কেন্দ্রীয় সরকারের বিভিন্ন পদক্ষেপের সমালোচনা করেন এবং বলেন দেশ দেউলিয়া হয়ে গেছে, বেকাররা কাঁদছে। সারা ভারতবর্ষে আজকে তিন কোটি বেকার, আর আমাদের রাজ্যে ৫০ লক্ষ বেকার। ১৯৯১-৯২ সালের মধ্যে আপনি কত বেকারকে চাকরি দিতে পেরেছেন। আপনাদের বন্ধু সরকারের সময় তিন মিলিয়ন বেকার যুবককে চাকরি দিয়েছিল, আর আমরা প্রতি বছর ছয় মিলিয়ন বেকার যুবককে চাকরি দিচ্ছি, 6 million unemployed youth is being provided with job মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি ভুল পদক্ষেপের ফল। আমাদের মাথায় এটা ঢোকেনা। আপনাদের বন্ধু সরকার দেশটাকে এমন একটা জায়গায় পৌছে দিয়েছিলেন তখন ব্যালান্স অফ পেমেন্টের ক্রাইসিস চরমে। আর এক মুহূর্ত কিভাবে চলবে সেই ব্যাপারে আমরা চিন্তিত ছিলাম, সারা দেশ ভাবছিল। আন্তর্জাতিক ক্ষেত্রে ভারতবর্ষের মাথা নিচু হয়ে গেছে। সেই ডলারের ভ্যালু অফ এক্সপোর্ট ১.৫ পারসেন্ট

নেমে এসেছিল ১৯৯১-৯২ সালে, আর আজকে ১৯৯৪-৯৫ সালে এক্সপোর্ট হ্যাজ গন আপ টু ১৭ পারসেন্ট ইনক্রিজ। এটা প্রথম দশ মাসের হিসাব। আর ১৯৯৩-৯৪ সালে এটা ইনক্রিজ করেছে টোয়েন্টি পারসেন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি ভুল পদক্ষেপের ফল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেশে একটা কথা খুব চলছে, মানব বাবুও হয়ত বক্তৃতার সময় বলবেন, কেন্দ্রীয় অর্থমন্ত্রী দেশটাকে মেকসিকান কণ্ডিশনের দিকে নিয়ে যাচ্ছে। It has become a style to compare Mexian economy. With the Indian economy. আমাদের দেশের মানুষকে আন্তর্জাতিক প্রেক্ষাপটে ইউরোপিয়ান দেশের প্রতিনিধিদের সামনে ভারতবর্ষের অর্থনীতির বুনিয়াদ কত শক্ত হয়েছে, তার উল্লেখ করে ক্যাটাগরিকালি আমাদের তাত্ত্বিক অর্থমন্ত্রীকে আশ্বস্ত করেছেন, Indian economy will go in mexian style. তার কারণ তিনি বলেছেন আমি একটা কোট করছি, A World Bank analysis, saying that despite India's $92 billion foreion borrowings, the real value of the debt was about $ 60 billion with the country having reserves of more that $ 20 billion. But it was not so with the Latin American countries where the real value neared the actual debt position. তিনি ক্যাটাগরিকালি এটা বলেছেন, এটা লুকিয়ে রাখার কোনও বিষয় নয়। ভারতবর্ষের যোগ্য অর্থমন্ত্রী, ভারতবর্ষের মানুষের কল্যাণের স্বার্থে এইকথা বলেছেন। এটা তো লুকানোর কথা নয়, ওরা দেশটাকে বিক্রি করে দিয়েছিলেন, ওদের বন্ধু সরকার দেশটাকে ভেঙ্গে চুরমার করে দিয়েছিলেন। আজকে ব্যালান্স অফ পেমেন্টের ক্রাইসিস উঠে গেছে। আজকে সারা পৃথিবীর মধ্যে ভারতবর্ষ সম্বন্ধে উৎসাহ জাগছে এবং তার ফসল আপনারা বেশি পাচ্ছেন। এখানে ব্রিটিশ বিমান কনকর্ডে করে শিল্পপতিরা আসছেন এবং আমাদের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী তাদের সম্বর্ধনা দিতে যাচ্ছে। সমস্ত শিল্পপতিরা এসে বৈঠক করে আপনাদের ঘরে গিয়ে, তাহলে আপনাদের আজকে এই কথাটা স্বীকার করতে বাধা কেন, দ্বিধা কেন? বাইরে একটু বলতে হয় তাই বলছেন, আর মনে মনে বলছেন মনমোহন সিং জিন্দাবাদ, নরসিমা রাও জিন্দাবাদ।

[2-35 – 2-45 p.m.]

আমাদের দরজা খুলে দিয়েছেন। তাই আজকে অনুরোধ করব মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে যে অর্থনৈতিক বিশ্লেষণ করতে গিয়ে, কেন্দ্রীয় সরকারের সমালোচনা করতে গিয়ে অহেতুক রাজনৈতিক তঞ্চকতার আশ্রয় নেবেন না, সঠিক ভাবে বিশ্লেষণ করে সত্য কথাটা বলুন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পন্ডিত মানুষ, হি ইজ এ ভেরি গুড টিচার কিন্তু তিনি যখন তুলনা করেন তখন সব সময় ঐ ভারতবর্ষ আর পশ্চিমবাংলা। পষিচমবঙ্গের সঙ্গে অন্ধ্রের কিংবা পশ্চিমবঙ্গের সঙ্গে হরিয়ানা বা পাঞ্জাব বা অন্যান্য রাজ্যের তুলনা তার মুখে কিছুতেই আসে না। আমি অর্থমন্ত্রী মহাশয়কে বলব, তিনি ভাইট্যাল স্টাটিসটিক্সের কথা বারবার বলেন, আপনার বাজেট বক্তব্যেও বলেছেন যে আমরা এত সঠিক পদক্ষেপ নিয়েছি যে আমাদের এখানে জন্মহার, মৃত্যুহার, ইনফ্যান্ট মর্টালিটি রেট ভারতবর্ষের প্রেক্ষাপটে কম। নিশ্চয় কম।

কমপেয়ারটা যদি ইন্ডিয়ার সঙ্গে করেন তাহলে নিশ্চয় কম। কিন্তু অন্যান্য রাজ্যের তুলনায় কি অবস্থা এখানে বা এসব ব্যাপারে আপনারা ফার্স্ট কিনা? নিশ্চয় নয়। তাহলে সেটা স্বীকার করুন। আপনি বলুন যে আমাদের একটু কষ্ট রয়েছে, হ্যাজার্ড রয়েছে, সমস্যা রয়েছে ইত্যাদি। এই ইকনমিক সার্ভে ১৯৯৪/৯৫, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, তাতে কি বলছে? পশ্চিমবঙ্গে ইনফ্যান্ট মর্টালিটি রেট ৫৮, আর ভারতবর্ষে ৭৪ টোট্যাল। নিশ্চয় পশ্চিমবঙ্গ ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে কম কিন্তু পশ্চিমবঙ্গ তো এক নম্বর স্থানে নেই। তার চেয়ে অনেক কম পাঞ্জাব, তাদের হচ্ছে ১৩। তাহলে একথা অর্থমন্ত্রী মহাশয় তার বক্তব্যে বলছেন না কেন? কেন এইভাবে তাহলে পশ্চিমবাংলার মানুষকে মিসলিড করছেন? কেন পশ্চিমবঙ্গের মানুষকে সত্য কথাটা বলছেন না? কেন বলবেন না যে পাঞ্জাব আমাদের চেয়ে অনেক কম ইনফ্যান্ট মর্টালিটি রেটে, কেন বলবেন না যে পশ্চিমবঙ্গ মহারাষ্ট্রের নিচে আছে, কেন বলবেন না পশ্চিমবঙ্গ কেরলের নিচে আছে? উনি এসব কথা বলবেন না, উনি কেবল ভারত আর পশ্চিমবঙ্গের কথা বলে যাবেন। এটা কিন্তু ঠিক নয়। আপনি জাগলারি অফ স্ট্যাটিসটিক্স করুন আমাদের আপত্তি নেই কিন্তু আপনার একথা বলতে দ্বিধা কেন যে এ ব্যাপারে অন্যান্য রাজ্যে আমাদের চেয়ে কম আছে। এই জায়গাতেই আমাদের আপত্তি। আমার অনুরোধ, যখন বলবেন তখন সমস্ত বিষয়গুলি নিয়েই বলবেন। স্যার, গ্রামে গ্রামে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকরা প্রচার করছেন যে কেন্দ্রীয় সরকার সর্বনাশ করে দিলেন। স্যার, আপনি সবই জানেন, আপনাকে বলি, গ্রামে গ্রামে ওরা ভি.ডি.ও. ফিল্ম নিয়ে গিয়ে প্রচার করছেন এবং সেখানে দেখাচ্ছেন যে, একটা সাহেব একটা বাছুরের ল্যাজ ধরে টানছেন। সেখানে দেখাচ্ছেন যে একটা কৃষক ধানের বোঝা নিয়ে ছুটছে আর একটা লালমুখো সাহেব তার পেছনে পেছনে ছুটছে। যাকে ওরা গ্যাট সাহেব বলছে। সেখানে বলা হচ্ছে, তুলসীপাতা তুলতে পারবে না, নিমপাতা তুলতে পারবে না, চাষ বন্ধ, খামারে বীজ রাখতে পারবে না, সারে ভরতুকি পাবে না ইত্যাদি। কেন বলছেন এসব কথা? স্যার, আপনি জানেন, ৮ম যোজনায় ৩০ হাজার কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য। গত বছর ছিল ৭ হাজার ১০ কোটি টাকা রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য, এবারে তো এক পয়সাও কমানো হয় নি, বরং সেখানে ৭ হাজার ৭শো কোটি টাকা ধার্য করা হয়েছে। তাহলে কি গ্রামীণ মানুষের উন্নয়ন কেন্দ্রীয় সরকার চাইছেন না? তারপর স্যার, এরা খাদ্যের ব্যাপারে বললেন যে মনমোহন সিং সর্বনাশ করে দিলেন, কেন্দ্রীয় সরকার বিদেশের দালাল, এরা স্বাধীনতা বিক্রি করে দিচ্ছে, গরিবদের খাদ্য কেড়ে নিচ্ছে, খাদ্যে ভরতুকি উঠে যাবে ইত্যাদি। কিন্তু আসল ব্যাপার কি? মাননীয় অর্থমন্ত্রী জানেন, এ বছর খাদ্যে সাবসিডি দেওয়া হয়েছে ৫ হাজার ২৫০ কোটি টাকা। কি বলছেন ওরা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী এটাও নিশ্চয়ই দেখেছেন, ওর বাজেট বক্তৃতায় যদি একটু বলতেন, এত কস্টিক কমেন্ট কেন, একটু মিষ্টি কথা তো আমরা আশা করেছিলাম? উনি তো বলতে পারতেন, যেমন করে মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্যে কেন্দ্রের বিরুদ্ধে বক্তব্যটা একটু বন্ধ রেখেছেন, আপনার বক্তব্যের মধ্যেও একটু ভাল কথা আশা করেছিলাম। আমরা যা বলেছি তা অসত্য বলেছি, এই কথা তো বলতে

পারতেন? আজকে ফার্টিলাইজারের উপর ভরতুকি ওঠেনি, ডঃ মনমোহন সিং গরিব দরিদ্র কৃষক, ভারতবর্ষ, পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যার দরিদ্র কৃষকদের জন্য, প্রান্তিক চাষীদের জন্য পাট্টাদার বর্গাদারদের জন্য সারের ভরতুকি বহাল রেখেছেন, তার জন্য ৫ হাজার ৪০০ কোটি টাকা সারে ভরতুকি ব্যবস্থা করা হয়েছে, এক পয়সাও ভরতুকি কমেনি। এরপরও বলছেন দেশকে দেউলিয়া করে দেওয়া হচ্ছে, এই সব কথা বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন একটা নুতন সেক্টার রাজ্য সরকারগুলোর সঙ্গে কথা বলে, যেটাকে এখানে খুব নেগলেক্ট করেছেন সেটা হচ্ছে খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ, এরা একে সবচেয়ে বেশি অবহেলা করেন, খাদি বোর্ড পশ্চিমবাংলায় একটা দলবাজির আখড়ায় পরিণত হয়েছে, তবুও কেন্দ্রীয় সরকার এই বছর গ্রামীন অর্থনীতিকে চাঙ্গা করার জন্য খাদি শিল্প উন্নয়ন, গ্রামের মানুষের উন্নয়নের জন্য ১ হাজার কোটি টাকা বরাদ্দ করেছে। এইগুলো কি প্রমাণ করে যে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের মানুষের বিরুদ্ধে বিদেশি শক্তির দালাল হিসাবে, সাম্রাজ্যবাদী আমেরিকার কাছে মাথা বিকিয়ে দিয়েছে, এটা আমাদের বুঝতে হবে এবং পরিষ্কার করে বলতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুটি বিষয়ে অর্থমন্ত্রীকে বলব যে উনি অহঙ্কার করে যেটা বলেছেন, আমরা পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বুকে একটা মডেল, কি মডেল? ভূমি সংস্কারকে সবচেয়ে বেশি গুরুত্ব দিয়ে এবং আমরা ভূমি সংস্কারকে সার্থক রূপ দিতে পারলে অর্থনৈতিক বুনিয়াদ সুঠাম হবে এবং ভারতবর্ষের প্রেক্ষাপটে আমাদের বিকল্প অর্থনীতির পথকে প্রতিষ্ঠা করতে পারব, এই কথা উনি মনে করেন। কিন্তু আমরা কি দেখি, ভূমি সংস্কার করে বাংলার অর্থনীতি কোন জায়গায় পৌঁছেছে? আমার খুব খারাপ লাগছে, আমি আবার কোট করছি, আমাদের কাছে উনি পরিসংখ্যান দিয়েছেন আজ পর্যন্ত এগ্রিকালচারাল ল্যান্ড পশ্চিমবঙ্গে ভেস্ট হয়েছে ১২ লক্ষ ৯০ হাজার একর। আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে এগ্রিকালচারাল ল্যান্ড ডিস্ট্রিবিউট হয়েছে ৯ লক্ষ ৫০ হাজার একর। আমি অনুরোধ করব, আপনি আপনার জবাবি ভাষণে বলবেন ১৯৭৭ সাল পর্যন্ত কত ভেস্টেড জমি সরকারে ন্যস্ত হয়েছে আর ১৯৭৭ সাল পর্যন্ত এগ্রিকালচারাল ভেস্টেড ল্যান্ড কত ডিস্ট্রিবিউটেড হয়েছে। ১৯৭৭ সাল থেকে ১৯৯৫ সালের মার্চ পর্যন্ত কত এগ্রিকালচারাল ল্যান্ড ভেস্ট করতে পেরেছেন এবং কত ডিস্ট্রিবিউট করেছেন। আমার কাছে তথ্য আছে আজ পর্যন্ত ১২ লক্ষ ৯০ হাজার একর ভেস্টেড এগ্রিকালচারাল ল্যান্ড যা সরকারের হাতে এসেছে, তার মধ্যে ডিস্ট্রিবিউট হয়েছে ৯ লক্ষ ৫০ হাজার একর জমি এবং ১৯৭৭ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত এরা বিলি করেছেন ৩ লক্ষ ৪০ হাজার একর, বাকিটা ১৯৭৭ সালের আগে বিলি হয়েছে। আমার কাছে একটা বই আছে, আমি আগেও বলেছি, আবার রিপিট করছি, এই বইটা আমার জেলার মন্ত্রী, বাংলার পঞ্চায়েত মন্ত্রী, আমার জেলার মানুষ খুবই দক্ষ ভাবে পঞ্চায়েত দপ্তর চালাচ্ছেন, ওঁর দলের জন্য চালাচ্ছেন, বাংলার মানুষের জন্য নয়। উনি একটা সার্ভে করার অর্ডার দেন, দেখে আসুন কি করলাম। উনি বলেন এটা আমার আত্ম সমালোচনা, তিনি তো ভগবান তুল্য লোক। তাই তিনি মাঝে মাঝে আত্ম সমালোচনা করে ভুল শুধরে নিতে চান।

[2-45 – 2-55 p.m.]

কাকে দিলেন সেই দায়িত্ব? নির্মল মুখার্জি যিনি এক্স গর্ভনর এবং আর.ডি.বন্দোপাধ্যায় ল্যান্ড রিফর্ম কমিশনার, আই.এ.এস. এক্স রেভিনিউ সেক্রেটারি, তিনি এখন ঘুরে বেড়াচ্ছেন বিভিন্ন জায়গায়। স্যার আমি একটু কোট করি চ্যাপ্টার ফোর পেজ তেইশ থেকে —

"Has land reform really reached a cul-de-sac? Official figures of land vested and distributed reveal a disturbing state of affairs. According to "Land Reforms In West Bengal Statistical Report VII" published by the Board of Revenue (1982), as on 31 December, 1981, vested agricultural land totalled 12,49,177.76 acres of which 7,16,916.22 acres had been distributed leaving a blance of 3,52,799.09 acres available for distribution. This was after deducting the area hit by various court orders. Between then and the end of September, 1992, a span of nearly eleven years, a total of only 94,031 acres of vested agricultural land was distributed. This works out to an average of 30.38 acres distributed per day throughout the State, or 1.89 acres per day per district".

ওরা ব্যাঙ্গ করে লিখেছেন — The tempo of activity can hardly be called high. Vested agricultural land left for distribution should now be 2,58,715.78 acres.

ওরা লিখেছেন — If the tempo continues as before, it will take 29.56 years to distribute this. অর্থাৎ আপনি মনে করেন ইউ আর দি মডেল ফর দি ল্যান্ড রিফর্মস ইন ইন্ডিয়া। আমার মনে হয় — He has got an alternative economic path and he is the pioneer of land distribution in India. দেখুন স্যার এই বইটা আর বাজারে পাওয়া যাচ্ছে না। উনি বলছেন আমরা এত ভাল কাজ করেছি সেকন্ডে সেক্টারে। পঞ্চায়েত এত ভাল কাজ করেছে গ্রামের মানুষের ভালবাসায় ওঁরা ভরে আছেন। ভালই হল এখানে পঞ্চায়েত মন্ত্রী উপস্থিত আছেন। লেটেস্ট একটা কমপারেটিভ স্টাডি করে দেখছি। আমরা একটা চিত্র পেয়েছি এই ওঠার ব্যাপারে। এই ব্যাপারে তিনটে ক্যাটেগরি আছে, অ্যাবভ নাইন্টি পারসেন্ট ভেরি গুড, এইট্টি টু নাইন্টি পারসেন্ট গুড আর তার নিচে হলে পুওর। পশ্চিমবঙ্গ স্যার ভেরি গুডে উঠতে পারেনি। স্যার ওরা দাবি করেন ওরা এক নম্বরে পৌঁছে গেছেন। এটি অসত্য ভাষণ।

তাহলে জহর রোজগার যোজনা শতকরা ৯০ ভাগও ইমপ্লিমেন্টেড হয়নি। তাহলে জহর রোজগার যোজনার টাকা কি হবে? আমি ফিগার দিয়ে বলছি। ১৯৯৩-৯৪ আপ টু ৩১শে মার্চ পর্যন্ত যে ফিগার সেখানে টোট্যাল জহর রোজগার যোজনা হচ্ছে পশ্চিমবঙ্গ মোট দুশো উননব্বই লক্ষ চল্লিশ কোটি অষ্টআশি হাজার টাকা।

২৮৯ কোটি ৪০ লক্ষ ৮৮ হাজার টাকার মধ্যে খরচ করলেন কত? ৩১শে মার্চের টাইম শিডিউলের মধ্যে, ফাইনান্সিয়াল ইয়ারের মধ্যে ২৪০ কোটি ৩১ লক্ষ ৩২ হাজার টাকা খরচ করলেন। আমরা খুবই আনন্দে ছিলাম — এ বিষয়ে নিশ্চয়ই পশ্চিমবঙ্গ এক নম্বর স্থান অধিকার করবে, সূর্য বাবু জিন্দাবাদ বলব। কিন্তু তথ্য ঘাঁটতে গিয়ে আশ্চর্য হয়ে গেলাম — কোথায় এক নম্বর! একের পাশে চার যুক্ত হয়ে ১৪ নং। কর্মবীর পঞ্চায়েত মন্ত্রী, পন্ডিত অর্থমন্ত্রীর রাজত্ব হ্যাজ সিকিয়োর্ড ফোর্টিন্থ পোজিশন, নট ফার্স্ট পোজিশন ইন ইমপ্লিমেন্টেশন অফ জওহর রোজগার যোজনা। স্যার, ওঁরা নিজেদের পরিচয় দেন, ওঁরা খুব শ্রমিক দরদী। শ্রমিকদের জন্য ওঁরা কথায় কথায় কাঁদেন, উতলা হন। সে জন্য আমরা ভেবেছিলাম শ্রম দিবস সৃষ্টির ক্ষেত্রে বাংলা নিশ্চয়ই এক নং স্থান অধিকার করবে। কিন্তু তথ্য খুলে দেখছি, না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানেও আমরা অন্ধকারে রয়েছি, খুবই বিপদজনক অবস্থার মধ্যে রয়েছি। জওহর রোজগার যোজনায় যেটা বিগেস্ট কমপোনেন্ট ফর এমপ্লয়মেন্ট জেনারেশন, ফর ক্রিয়েশন অফ ম্যানডেস — তাতে বেঙ্গলের টার্গেট কত ছিল? টার্গেট ছিল ৫ কোটি ৬৩ লক্ষ ৯১ হাজার। এই সংখ্যক ম্যানডেস তৈরি হবার কথা ছিল ১৯৯৩-৯৪ সালে। দুঃখের বিষয় এ ক্ষেত্রেও বাংলা এক নম্বরে যেতে পারল না। কত করল? ৪ কোটি ৯৫ লক্ষ ১৪ হাজার ম্যানডেস। পারসেন্টেজ কত? ৮৭.৮৩%। এক নম্বর নয়, ১৪ নম্বর পোজিশন। এরপরেও বলতে হবে শ্রমিক দরদী বামফ্রন্ট সরকার! শ্রমিক দরদী পঞ্চায়েত মন্ত্রী, পন্ডিত অর্থমন্ত্রী বাংলার গ্রামীণ শ্রমজীবী মানুষের কথা চিন্তা করে কেঁদে ভাসিয়ে দিচ্ছেন, অথচ শ্রম দিবস সৃষ্টির ক্ষেত্রেও বাংলাকে ভারতবর্ষের মধ্যে এক নম্বর জায়গায় আনতে পারলেন না। শুধুই ধাপ্পা দিচ্ছেন। স্যার, এই জায়গায় আজ ওঁরা বাংলাকে নিয়ে গেছেন। স্যার, আরও বিপদজনক কথা বলি — ওঁরা বলেন ওঁরা নাকি আদিবাসী এবং তফসিলি মানুষদের জন্য খুব চিন্তা ভাবনা করেন। ওঁরা ওঁদের বক্তব্যের মধ্যেই বলছেন, 'আমরা এস.সি. এবং এস.টি.-দের জন্য দারুণ কাজ করছি'। আমি আবার ফিগার কোট করছি। ১৯৯৩-৯৪ সালে 'ইন্দিরা আবাসন যোজনা'য় — এটা আর একটা কমপোনেন্ট ফর স্পেশ্যাল হেল্প ফর দি শিডিউলড ট্রাইবস টু কন্সট্রাক্ট লো কষ্ট হাউসেস — আমাদের টার্গেট ছিল ১৯৮৬০টি বাড়ি করব। আমরা কতগুলো করতে পারলাম? ১৩,৩৮৯টি। পারসেন্টেজের হিসাবে ৬৭.৪২%। আমরা করতে পারলাম না সাড়ে তিন হাজার থেকে পৌনে চার হাজারের মতো বাড়ি। বাংলায় এই সংখ্যক দারিদ্র-সীমার নিচে বাস করেছেন আদিবাসী মানুষ খুঁজে পাওয়া গেল না! কি বিপদজনক অবস্থা! কি বিকল্প অর্থনীতি! এই হচ্ছে ওঁদের গরিবের জন্য কান্নার নমুনা। এরপরেও মাননীয় অর্থমন্ত্রী দাবি করেন, উনি মনমোহন সিং-এর মাস্টারি করবেন। ডঃ মনমোহন সিং-এর ছাত্র হয়ে উনি এখনও ১০ বছর পড়াশুনা করুন, তবে যদি বাংলার উন্নতি হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁর বিকল্প অর্থনীতির সাহায্যে বাংলা এগিয়ে চলেছে, কি রকম? আমি এখানে একটা ছোট ফিগার দিচ্ছি — স্বাস্থ্য মন্ত্রী উপস্থিত আছেন, খুব ভাল হল — পশ্চিমবঙ্গে মোট বড় হাসপাতালের সংখ্যা ১৯৮০-৮১ সালে ছিল ৩৯৮টি। ইকনমিক রিভিউ, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল পাবলিশড দিস ইয়ার,

সেখানে আমি দেখছি, এটা আপনারা একটু দেখে নেবেন, ১৯৮০ সালে যেখানে মোট বড় হসপিটালের সংখ্যা ছিল ৩৯৮টি, ১৯৯৪ সালের শেষে ফিগার হ্যাজ কাম ডাউন টু ৩৯২টি। কমে গেছে! আমি জানি না এটা কি করে হল! আমরা তো জানি ধাপে ধাপে সংখ্যা বাড়ে। আর ক্লিনিকের সংখ্যা ১৯৯২-৯৩ সালে ছিল ১১৭৭; ১০ বছর পরে ১৯৯৪-৯৫ সালে একটা ক্লিনিকও বাড়েনি।

[2-55 – 3-05 p.m.]

সেই সংখ্যাটা ১ হাজার ১৭৭ দাঁড়িয়ে আছে। It is the indication of the growth and alternative economic path in Bengal? স্যার, এই হচ্ছে বিকল্প অর্থনীতির প্রতিফলন। ১৯৮৯ সালে হেলথ সেন্টারের নাম্বার হচ্ছে ১ হাজার ২০০। আর ১৯৯৪ সালে ১ হাজার ২৫৮। ৫ বছরে মাত্র ৫৮টি হেলথ সেন্টার বেড়েছে। স্পুটনিকের মতন ছুটছে স্বাস্থ্য নীতি এবং অর্থনীতি। ডিসপেনসারি — ১৯৮৪ সালে ছিল ৫৫১টি। ১৯৯৪ সালে সেই একই জায়গায় দাঁড়িয়ে অর্থাৎ ৫৫১টি। এদিকে ১০ বছর পেরিয়ে গেল। বিকল্প অর্থনীতির ধারক এমনি ভাবে স্বাস্থ্য নীতি করেছেন। হসপিটাল, হেলথ ক্লিনিক, ডিসপেনসারির টোট্যাল নাম্বার — ১৯৯২ সালে ছিল ৩ হাজার ৩৭৮টি আর ১৯৯৪ সালে — সেই একই — ৩ হাজার ৩৭৮টি। নো চেঞ্জ, একটা সংখ্যাও বাড়েনি বিকল্প অর্থনীতির ফলে। টোট্যাল হাসপাতালের নাম্বার অফ বেড — ১৯৮১ সালে ছিল ৫২ হাজার ৩৫৭টি আর ১৯৯৪ সালে — ১০ বছর বাদে — ৫৪ হাজার ৭৬৭টি। ২ হাজার মাত্র বেড়েছে। ১৯৯২ সালে ছিল ৫৪ হাজার ৭৬৭টি আর ১৯৯৪ সালে ৫৪ হাজার ৭৬৭টি। একটাও হাসপাতালের সিট বাড়েনি। এইভাবে বিকল্প অর্থনীতি চলেছে আর সেই বিকল্প অর্থনীতির ধারক-বাহক আপনি। আজকে এই জায়গায় দাঁড়িয়ে আমাদের ভাবনা-চিন্তা করতে হচ্ছে যে আমরা কোন পথ নেব। ভাল জিনিস গ্রহণ করতে আমাদের আপত্তি নেই। এই যেমন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন কেন্দ্রের শিল্পনীতি ভাল এবং ভাল বলে তিনি একটি বই বের করে দিলেন — ইন্ডাস্ট্রিয়াল পলিসি অফ দি লেফটফ্রন্ট গভর্নমেন্ট। কোনও অঙ্গ রাজ্যের ইন্ডাস্ট্রিয়াল পলিসি থাকে নাকি? অ্যান্টি কনস্টিটিউশন — সংবিধান বিরোধী কথা বলেছেন। রাজ্য সরকারের শ্রম নীতি থাকবে। ফেডারেল স্ট্রাকচারের মধ্যে থেকে, এই ইন্ডিয়ান কনস্টিটিউশনে থেকে, মাল্টি পলিটিক্যাল পার্টি সিস্টেমে একটি রাজ্যের ইন্ডাস্ট্রিয়ল পলিসি কি করে থাকবে? ইন্ডাস্ট্রিয়াল পলিসি Of the Union Government will be followed by or rejected by the State Government. বলতে লজ্জা। লাল ঠোঙার মধ্যে মনমোহন সিং এবং নরসিমা রাওয়ের নীতিকে কোনও রকমে ঢোক গিলতে গিলতে বলতে হচ্ছে আমাদের একটা শিল্প নীতি আছে। এটা সাংঘাতিক ব্যাপার। আপনারা যে গ্রহণ করেছেন তাতে আমরা খুশি। জ্যোতি বসু অন্ততঃ বাস্তব বুদ্ধি নিয়ে স্বীকার করেছেন বাংলার শিল্পকে এগিয়ে নিয়ে যাবার জন্য পদক্ষেপ নিতে হবে। আমাদের নেতৃবৃন্দরাও বলেছেন,

আমরা আছি, বাংলার শিল্পের স্বার্থে, বাংলার বেকারত্ব দূরীকরণের স্বার্থে, বাংলার অর্থনীতির বুনিয়াদকে শক্ত করার স্বার্থে। রাজ্য সরকার যদি সহযোগিতা চান, আমরা আছি। তারই প্রমাণ রেখেছি — এই হাউস থেকে বারবার মাননীয় অধ্যক্ষ মহাশয়ের নির্দেশে দিল্লি গেছি। আমরা প্রধানমন্ত্রীকে বলেছি, অর্থমন্ত্রীকে বলেছি, পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানকে বলেছি, রেলমন্ত্রীর সমালোচনা করেছি। বাংলার স্বার্থে পিছিয়ে থাকিনি, হীনমণ্য রাজনৈতিক স্বার্থে শুধুমাত্র কেন্দ্র বিরোধি শ্লোগান তুলে, বাংলার অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করে, বাংলার শিল্পকে স্তব্ধ করে দিয়ে যে পদক্ষেপ আপনারা দীর্ঘ ১৭ বছর ধরে নিয়েছেন তা আমরা কিন্তু নিইনি। তাই বলছি, খোলস ছেড়ে বেরিয়ে আসুন। You should get read off that euphoric condition prevalent of the Marxist Philosophy. আপনি তো মার্কিন মুলুকে পড়াশুনা করেছেন, অধ্যাপনা করার লোক। আপনি জানেন বাস্তবটা কি? বলুন — পৃথিবী কোন দিকে চলেছে?

ভারতবর্ষকে কমপিটিটিভ করতে হবে, প্রোডাকটিভ হতে হবে। আমরা কখনওই বলি না যে সমস্ত শিল্পগুলি বন্ধ হয়ে যাচ্ছে শ্রমিকদের বিভ্রান্তিমূলক আন্দোলনের জন্য। আমাদের এখানে বি পি এন টি ইউ সির সভাপতি আছেন, আমাদের সহকারি নেতা, উনি আপনাদের সঙ্গে গলা মিলিয়ে বারবার বলেছেন যে আমরা এই কথা কখনই স্বীকার করি না যে শুধুমাত্র শ্রমিকদের ভ্রান্ত নীতির ফলেই আজকে শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। আমরা এখানে আর বি আই এর রিপোর্ট কোর্ট করেছি এবং আপনারাও করেছেন যে ম্যানেজমেন্টের ডিফেক্টের জন্য, কোরাপ্ট সিস্টেমের জন্য আজকে এই জায়গায় দাঁড়িয়েছে এবং খুব কম পরিমাণ শিল্পই আজকে শ্রমিকদের জন্য মার খেয়েছে। কিন্তু We should be more competitive we must be productive, we must be responsible. আমাদের কমপিটিটিভ অ্যাটিচিয়ুড নিয়ে চলতে হবে, কমপিটিটিভ অ্যাটিচুয়ড না থাকলে উই ক্যানট বি প্রোডাকটিভ এবং আমরা যদি প্রোডাকটিভ না হই তাহলে উই ক্যানট বি কমপিটিটিভ। আমরা বিশ্বের দরবারে ভারতকে পৌছে দিতে পারব না। আয়রন চেয়ার হ্যাজ বিন রিজেক্টেড ইন চায়না। আজকে চিনকেও এই কথা বলতে হয়েছে। আজকে পরিবর্তিত অর্থনীতির প্রেক্ষাপটে আজকে তাই স্মরণ করিয়ে দিতে চাই যে, (উনি খুব গর্ব করে বলেছেন) মাননীয় সদস্যরা শুনলে খুব খুশি হবেন যে ইদানিংকালে এক বিপ্লব হয়ে গেছে। ২৭ কোটি টাকার বেশি উনি এবারের প্ল্যানে রেখেছেন—এ যেন ঠিক রণে অশ্বথামা হত ইতি গজের মতো অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি দেখছেন যে ষষ্ঠ প্ল্যান থেকে এই ধ্বংস শুরু হয়েছে। এই বামপন্থী অর্থনৈতিক চিন্তা ধারা অর্থনীতির জগতকে ভোগে পাঠিয়েছে। স্যার, ৩৫০০ কোটি টাকার পরিকল্পনা হয়েছে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায়। আমরা কি দেখলাম—দেখলাম ২৪০০ কোটি টাকার রূপায়ণ করলেন এবং বাকি ১১০০ কোটি টাকা রূপায়ণ করতে পারলেন না। আজকে ষষ্ঠ প্ল্যানে যদি ৩৫০০ কোটি টাকা রূপায়ণ করা যেত তাহলে সপ্তম প্ল্যানে ৭০০০ কোটি টাকা গিয়ে দাঁড়াত। কিন্তু বাস্তবে উনি ৪১০০ কোটি টাকার সপ্তম পরিকল্পনা করলেন। অবশ্য

ওনার এস্টিমেটেড ফিগার অনুযায়ী উনি সপ্তম প্ল্যান কমপ্লিট করেছিলেন। যদি সপ্তম প্ল্যানে ৭০০০ কোটি টাকা হত তাহলে অষ্টম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা আমার রাজ্যে ১৪০০ কোটি টাকা হত। তা হল না। আপনি অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় প্রথম ৩ বছরে কখনও ১৪৬৭ কোটি, আবার কখনও ১৫০১ কোটি এই রকম ধরলেন। এই ৩ বছরে আপনি আপনার লক্ষ্যমাত্রায় পৌছতে পারেননি। আপনি ৭০০ থেকে ৮০০র মধ্যে ঘোরাফেরা করেছেন। এটা কি পরিকল্পনা রূপায়ণের অঙ্গ? আর সবসময় আপনারা কেন্দ্র দিচ্ছে না বলে চিৎকার করেন এবং কখনও যোজনা কমিশনের চেয়ারম্যান প্রণব মুখার্জ্জি টাকা দিচ্ছে না বলে পণ্ডিতী ফলান। আপনারা সব সময়ই লাঠি নিয়ে ছুটছেন। আপনি আমাদের বাংলার স্বার্থে লড়াই করবেন এবং আমরাও আপনাদের সমর্থন করব কিন্তু আপনি সুষ্ঠ পথে চলুন। আপনি যদি এইভাবে চলেন তাহলে কি করে হবে? আমরা তো আপনার এই পথের পথিক হতে পারি না। আপনারা বলছেন কেন্দ্র দিচ্ছে না কিন্তু, আমার কাছে তথ্য আছে—উনি কেন্দ্রের বঞ্চনার কথা বললেন, ১৯৯১-৯২ সালে বার্ষিক যোজনায় ঠিক হয়েছিল ১৪৮২ কোটি টাকা। সেই বছর কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা কমিশন আরও একস্ট্রা ২ কোটি টাকা দিয়েছেন, তাতে দাঁড়ালো ১৪৮৪ কোটি টাকা, ১৯৯২-৯৩ সালে উনি পরিকল্পনা ঠিক করেছিলেন ১ হাজার ৫০১ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার একস্ট্রা দিলেন ৪০ কোটি টাকা, সেটা গিয়ে দাঁড়াল ১৫৪১ কোটি টাকা। তারপরেও উনি বলছেন যে, কেন্দ্র বঞ্চনা করছেন। ১৯৯৩-৯৪ সালে উনি পরিকল্পনা ঠিক করলেন ১৫৫০ কোটি টাকা, কেন্দ্রীয় সরকার একস্ট্রা ১২ কোটি ৬ লক্ষ টাকা দিলেন।

[3-05 – 3-15 p.m.]

পরিকল্পনা দাঁড়াল গিয়ে ১৫৬২ কোটি ৬ লক্ষ টাকা, ১৯৯৪-৯৫ তে যেটা শেষ হল। উনি বলছেন কেন্দ্র বঞ্চনা করছে, কেন্দ্র বললেন না না অসীমবাবু এ কি বলছেন? আপনাদের বঞ্চনা করব কেন! কাগজে খুঁটিয়ে খুঁটিয়ে দেখেছিলাম মাননীয় অসীমবাবু পরিকল্পনা ঠিক করেছিলেন ১৭০০ কোটি টাকার, কেন্দ্র এগিয়ে এসে এক্সট্রা আরও টাকা দিলেন, দাঁড়াল ২৭ কোটি ৯৩ লক্ষ ৩৩ হাজার টাকা। অর্থাৎ মোট পরিকল্পনা দাঁড়াল ১৭৩৩ কোটি ৯৩ লক্ষ টাকা, এর পরও বলবেন কেন্দ্র বঞ্চনা করছে? তিস্তায় কেন্দ্র টাকা দেয়নি? ১৫০ কোটি টাকার কমিটমেন্ট। ইতিমধ্যে ৭২ কোটি টাকা রিলিজ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি পরিকল্পনা করে বলেছেন আমরা এগিয়ে যাব। গতকাল ওঁদের পরিসংখ্যান বাজেট অ্যাট এ গ্ল্যানস আমার কাছে আছে, এ বছর উনি দিয়েছেন, আমি খুঁটিয়ে খুঁটিয়ে দেখেছি। গত বছর প্ল্যান এবং নন-প্ল্যান এক্সপেন্ডিচার কি দেখেছি? এডুকেশনে প্ল্যান বাজেটে কত ধরা হয়েছিল? প্ল্যানে ১৫৩ কোটি ৭৩ লক্ষ টাকা নন-প্ল্যান এক্সপেণ্ডিচারে কত ধরা হয়েছিল, ২ হাজার কোটি টাকা। টোটাল কত হল ২১৫৩ কোটি ৯৮ লক্ষ টাকা, কিন্তু রিভাইজড এক্সপেণ্ডিচার কত হল, তাতে দেখা যাচ্ছে প্ল্যান এক্সপেণ্ডিচার কার্টল হয়ে গেল। ১৫৩ কোটি ৭৩ লক্ষ টাকা কমে কমে এডুকেশনে প্ল্যান বাজেট দাঁড়াল ১২৪ কোটি ৬৫ লক্ষ টাকা। মাননীয়

অসীমবাবুর হাত দিয়ে কেটে ছাঁটাই হয়ে এটা দাঁড়াল। এটা নেমে গেল কেন? উনি বললেন এটা হবে। এডুকেশনে প্ল্যান বাজেটে কেন কাটা হবে? উনি ঘোষণা করেছেন এক হাজার প্রাথমিক বিদ্যালয় করে দেব। পশ্চিমবঙ্গে হাজার গ্রামে প্রাথমিক বিদ্যালয় নেই। ৫১ হাজার প্রাথমিক বিদ্যালয়ে উনি বলতে পারবেন কতগুলি প্রাথমিক বিদ্যালয় মাত্র একজন শিক্ষক দিয়ে চালাচ্ছেন। এখন পুরো তথ্য দিতে পারবেন না। জেলায় জেলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক দিতে পারেননি। উনি ফাটিয়ে, ডংকা বাজিয়ে বলছেন বন্ধুগণ আপনারা শুনলে খুশি হবেন এক হাজার স্কুল করে দেব, অথচ ৫ হাজার গ্রামে স্কুল নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার মিনিস্ট্রি অফ হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্টের অ্যানুয়েল রিপোর্টে কি বেরিয়েছে, ১০০ টাকায় ২৬ টাকা খরচা করছেন বামফ্রন্ট সরকার এডুকেশনে। গর্ব করে বলেন আমরা শিক্ষার ধারক বাহক। কি রকম গতিতে এগিয়ে চলছে। ১ টু ৫ পশ্চিমবঙ্গে ড্রপ আউট—লজ্জায় মাথা নিচু হয়ে যায়—৬৫ পারসেন্ট, ছেলে বেরিয়ে যাচ্ছে, ক্লাশ ওয়ানে ১০০ জন ভর্তি হয়ে ৫ ক্লাশ গিয়ে ৬৫ জন বেরিয়ে যাচ্ছে ৩৫ জন থাকছে। ১ টু ৮ ক্লাশে ১০০ জন ভর্তি হয় ৭৫ জন বেরিয়ে যাচ্ছে থাকছে ২৫ জন। ১ টু ১০ আরও বিপদজনক, ৮৫ জন বেরিয়ে যাচ্ছে থাকছে মাত্র ১৫ জন। ১০০ টাকায় ২৬ টাকা খরচা করছেন সরকার। আজকে হাইয়েস্ট ড্রপআউটের এডুকেশন, লজ্জার ব্যাপার। সাক্ষরতার প্ল্যান বাজেটে আজকে ওঁরা খরচা করতে পারেননি। আজকে কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন সাক্ষরতার কর্মসূচিতে, দুঃখের বিষয় আজকে সেটা ওঁরা খরচা করতে পারছেন না। আজকে রাস্তার উন্নয়নে একই অবস্থা, শিল্প নিশ্চয়ই হবে, কিন্তু শিল্পের পরিকাঠামো কোথায়, বিদ্যুৎ আজকে প্রোডাকশন হয়েছে ডিস্ট্রিবিউশনে মাইনাস ডেফিসিয়েন্সি তে রান করছে। মাত্র ১৬ হাজার কিলোমিটার লোয়েস্ট ইন ইণ্ডিয়া। সারফেস রোড মাত্র ১৬ হাজার কিলোমিটার, বিদ্যুৎ নেই, আইনশৃঙ্খলা পরিস্থিতি অবনমন অবস্থা, লক আপে খুন হয়, মহিলা নির্যাতীত হয়, লক আপে মহিলা খুন হয়ে যায়। অবনতির চূড়ান্ত পর্যায়ে গিয়ে পৌঁছেছে। আজকে সুইসাইড পশ্চিমবঙ্গে প্রথম, মানসিক ভারসাম্য হারিয়ে সুইসাইড করছে, তাতে প্রথম। বিদ্যুৎ, রাস্তা, জল কিছুই নেই, শ্রম দিবস নেই, স্বাস্থ্য নেই। তাই আমি আমাদের কাট মোশনকে সমর্থন করে এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন দিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য মানস বাবুর বক্তৃতা শুনেছি। তার বক্তৃতা শুনে আমার একটা প্রবাদ বাক্যের কথা মনে পড়ছে। সেটা হচ্ছে, 'চালাকি দিয়ে কোনও মহান কাজ হয়না।' মানসবাবুর বক্তৃতায় শুধু চালাকিতে ভরা—পরিসংখ্যানের চালাকি, বিভিন্ন তথ্যের চালাকি। তিনি এই ভাবে চালাকি করে এই সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। তিনি সর্বশেষে উপ-সংহারে বললেন যে, আমাদের পশ্চিমবঙ্গে বামফ্রন্টের আমলে জল নেই, বিদ্যুৎ নেই। কিন্তু তিনি আর একটা কথা বললেন না যে কংগ্রেস নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি কিছু না থাকে তাহলে কংগ্রেস থাকছে কি করে? সুতরাং বাস্তব পরিস্থিতি হচ্ছে, এই রাজ্যে উন্নয়ন হচ্ছে এবং সেই উন্নয়ন

এগিয়ে চলেছে। আমি আশা করেছিলাম যে মাননীয় সদস্য মানসবাবু মূলত রাজ্যের বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা করবেন এবং তার জবাব মাননীয় অর্থমন্ত্রী দেবেন এবং আমরা সরকারি দলের সদস্য হিসাবে কিছু বলব। কিন্তু তিনি শুরু করলেন কেন্দ্রে এই হয়েছে, ঐ হয়েছে ইত্যাদি দিয়ে। আমার কেন্দ্রের বিরুদ্ধে কিছু বলার ইচ্ছা ছিলনা। অর্থমন্ত্রীর বাজেট ভাষণে তিনি বলেছেন। কিন্তু উনি প্রায় ৪০ মিনিট কেন্দ্রের প্রশংসা করে বক্তব্য রেখেছেন। আমার বক্তব্য আমি এখান থেকে শুরু করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা রাজ্যের অর্থনীতি আলাদা ভাবে, স্বাধীন ভাবে কখনও চলতে পারেনা, গড়ে উঠতে পারে না। কেন্দ্রীয় সরকারের যে অর্থ নীতি এবং সারা দেশের যে অর্থনৈতিক এবং সামাজিক কাঠামো তাতে একটা রাজ্যের পরিকাঠামো কখনও আলাদা ভাবে গড়ে উঠতে পারেনা। আর একটা কথা উনি বলেছেন যে, ১৯৯০ সালে জনতা সরকার আসায় ভারতবর্ষের সমুহ ক্ষতি হয়েছে। ভারতবর্ষ স্বাধীন হয়েছে ৪৮ বছর হল। কংগ্রেস ভারতবর্ষকে শাসন করেছে ৪৪ বছরেরও বেশি। কংগ্রেস শাসনে দেশের ক্ষতি হলনা, জনতা দলের ১১ মাসের শাসনকালে সব ক্ষতি হয়ে গেল? এই ১১ মাসের শাসনকালে ভি. পি. সিং ছিলেন। তারপরে আবার কংগ্রেস ক্ষমতায় এল। মাঝখানে জনতা সরকার উত্তরাধিকার সূত্রে এই সরকারে এসেছিল একটা ভাঙ্গাচোরা অবস্থা, ধ্বংসস্তুপ অবস্থার মধ্যে। ভারতবর্ষের যে অর্থনৈতিক অবস্থা চলছে, সেই ভাবে কংগ্রেস দীর্ঘদিন ধরে যে শাসন করেছেন, তাদের যে অনুসৃত অর্থনীতি, তার ফলে আজকে এই বিপর্যয়, এই পরিণতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস সরকারের যে অনুসৃত অর্থ নীতি তার মূল কথা হচ্ছে পুঁজির কেন্দ্রীভবন, জমির কেন্দ্রী ভবন। সেই কেন্দ্রী ভবনটা মুষ্টিমেয় ধনীর হাতে, আর জমির কেন্দ্রী ভবন হচ্ছে মুষ্টিমেয় জমিদারের হাতে। তাদের এই যে অর্থনীতির উৎস ধনিকশ্রেণী এবং জমিদার শ্রেণীর হাতে কুক্ষিগত। কংগ্রেস প্রায় ৪৫ বছর ধরে তাদের সেবা করেছে এবং তাদের সেবাদাস হিসাবে কাজ করেছে। তাদের এই অর্থনীতির ফলে ভারতবর্ষের আজকে এই পরিণতি এবং এই দশায় এসেছে।

[3-15 – 3-25 p.m.]

ভারতবর্ষের অর্থনীতির ৩টি দশা। এক—আমার দেশে বেকার বাড়ছে, দারিদ্র বাড়ছে, নিরক্ষরতা দুরীকরণ হচ্ছে না। অন্যদিকে বিদেশি ঋণের পরিমাণ প্রায় ৩ লক্ষ কোটি টাকা ছাড়িয়ে গেছে। অন্যদিকে একটা অংশের মানুষের সম্পত্তি বাড়ছে। ধনিক শ্রেণী, শিল্পপতি, মিল মালিক, ভূস্বামী তাদের হাতে সম্পত্তি বাড়ছে এবং তার পরিণতিতে আজকে এই ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। তার ফলে বর্তমানে পি. ভি. নরসীমা রাওয়ের সরকার যে অর্থনীতি গ্রহণ করেছেন সেই অর্থনীতির ৩টি বৈশিষ্ট্য—ডিসইনভেস্টমেন্ট, ডিকন্ট্রোল এবং ডিভ্যালুয়েশন। অর্থাৎ টাকার অবমূল্যায়ন, সমস্ত কিছুর উপর থেকে নিয়ন্ত্রণ তুলে নেওয়া, রাষ্ট্রায়ত্ত সংস্থার শেয়ার বেসরকারি মালিকদের বিক্রি করে দেওয়া এই হল বর্তমান কেন্দ্রীয় সরকারের অর্থনীতির প্রধান বৈশিষ্ট্য। এই বৈশষ্ট্য কে রূপায়িত করার জন্য, ভারতবর্ষের অর্থনীতিকে আন্তর্জাতিকতার নামে ভারতবর্ষের কাঁচামাল বাজারে বহুজাতিক কোম্পানির জন্য

দিয়ে দিচ্ছে। তার ফলে ভারতবর্ষের অর্থনীতি আজকে মূলত আমদানি নির্ভর, ঋণ নির্ভর হয়ে দাঁড়িয়েছে। মাননীয় মানস ভূঁইয়া মহাশয় বললেন যে ভারতবর্ষে বর্তমানে নাকি অনেক বৈদেশিক মুদ্রা মজুত আছে। হ্যাঁ, বৈদেশিক ঋণের জন্য ভারতবর্ষে বৈদেশিক মুদ্রার পরিমাণ বেড়ে গেছে। হু-হু করে বৈদেশিক ঋণ নেওয়া হচ্ছে। এরা আসলে শঙ্করাচার্যের শিষ্য। শঙ্করাচার্যের একটি স্তোত্র আছে—ধণং কৃত্ব্যা, ঘৃতং পিবেৎ, যাবৎ জীবেৎ, সুখং জীবেৎ। এই অর্থনীতি হল ঋণ করে দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব বিপন্ন করা। এই হল কেন্দ্রীয় সরকারের অর্থনীতির মূল বৈশিষ্ট। এবং যার অবশ্যম্ভাবী পরিণতি বেকার বাড়বে। স্যার এটা আমার কথা নয়। গতবারে অর্থনৈতিক সমীক্ষা রিপোর্টে অর্থমন্ত্রী মনমোহন সিং লোকসভায় পেশ করেছিলেন। সেখানে বলা ছিল প্রতি বছর ৬০ লক্ষ বেকার বাড়বে। ২ হাজার সালের মধ্যে ভারতবর্ষে বেকার সংখ্যা হবে ৯ কোটি ৬০ লক্ষ। অর্থনৈতিক সমীক্ষা রিপোর্টে এবারের বাজেটে—কেন্দ্রীয় সরকারের বাজেটে বেকার সমস্যার সমাধানের কোনও পথ রাখেনি। এবং বেকারত্ব আরও তীব্র হবে। কারণ আমদানি শুল্ক ৬৫ শতাংশ থেকে ৫০ শতাংশে নামানো হয়েছে। তার অর্থ এই—আমাদের দেশ ছেয়ে যাবে বিদেশি দ্রব্যে, বিদেশি পণ্যে। কিছু মানুষ হয়ত কিছু জিনিস পাবে, কিন্তু দেশের মানুষের টাকা অসাধু ব্যবসায়ীদের হাতে কুক্ষিগত হবে এবং তার পরিণামে আমার দেশের বেকার কেন কাজ পাবেনা, চাকরি হবেনা। সুতরাং এই হল কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক পরিণতি। এই বাজেটে বেকার সমস্যার কোনও কথা বলা হয়নি। শুধু কিছু গালভরা কথা, কিছু চমকপ্রদ কথা আছে। এতে কৃষক পেনশনের কথা বলে মানুষের দৃষ্টি কে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। মূলত একটা দেশকে গড়ে তোলার জন্য কোনও বিশেষ উদ্যোগের কথা বলা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় কিভাবে টাকার অবমূল্যায়ন করা হচ্ছে তার হিসাব দিচ্ছি। বর্তমানে এক মার্কিন ডলার সমান ৩২ টাকা, কিন্তু ২৩ মাস পূর্বে ছিল ৩১.৩৭ টাকা এবং আগামী এক বছরে মার্কিন ডলারের দাম বেড়ে দাঁড়াবে ৩২.৪০ টাকা। দেশের টাকার যদি এভাবে অবমূল্যায়ন হয় তাহলে মুদ্রাস্ফীতি অবশ্যই বাড়বে এবং তার ফলে জিনিসপত্রের দাম বাড়বে, বেকারত্ব বাড়বে, সাধারণ মানুষ সর্বস্বান্ত হবে। তাহলে কেন্দ্রীয় সরকারের উদ্দেশ্য কি বেকার সংখ্যা বৃদ্ধি করা? আজকে সাধারণ মানুষ তাদের জীবন ও জীবিকার পথ খুঁজে পাচ্ছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে জিনিসের কিভাবে দাম বেড়েছে সেটা দেখুন। ১৯৯৪ থেকে ১৯৯৫, এই এক বছরের মধ্যে দেশে জিনিসপত্রের দাম ১০ শতাংশ বেড়েছে এবং নরসীমা রাও-এর আমলে বিগত চার বছরে জিনিসপত্রের দাম বেড়েছে ৪০ শতাংশ, আর নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেড়েছে ৯২ শতাংশ। আর ডিসইনভেস্টমেন্টের ফলে আজকে দেশের অর্থনীতির উপর একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। বিগত কয়েক বছরে এই ডিস-ইনভেস্টমেন্টের কারণে কেন্দ্রীয় সরকার লোকসান করেছেন ৩,৩৪২ কোটি টাকা। এই যে রিপোর্ট এটা আর কারও নয়, এটা অডিটর-জেনারেলের রিপোর্ট আর এই টাকাটা চুরি করেছেন কংগ্রেসের নেতারা। এইভাবে তারা বেসরকারি পুঁজিকে সহায়তা করে আমাদের দেশের রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে ধ্বংস করতে চলেছেন। কিন্তু একটা দেশের রাষ্ট্রায়ত্ত সংস্থা হল সে দেশের আত্মনির্ভরতার প্রতীক। যদি

দেশের সার্বভৌমত্ব রক্ষা করতে হয়, যদি বহুজাতিক শোষন থেকে দেশকে রক্ষা করতে হয় তাহলে রাষ্ট্রায়ত্ত সংস্থায় টাকা বিনিয়োগ করে তাকে রক্ষা করতে হয়, এর প্রসার ঘটাতে হয়। কিন্তু আজকে দেশের এই সম্পদকে টাটা বিড়লাদের বিক্রি করে দিয়ে বেকার সৃষ্টি করা হচ্ছে। তাহলে এটা কি দেশপ্রেমের কাজ? এটা কি দেশদ্রোহীতা নয়?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমদানি-রপ্তানির ব্যাপারটা বলি। বিগত এপ্রিল থেকে ডিসেম্বরের মধ্যে আমদানি বেড়েছে ২৩.৭ ভাগ, প্রায় ২৪ ভাগ, কিন্তু ঐ একই সময়ে রপ্তানি বেড়েছে মাত্র ৭৩ কোটি ডলার। তারফলে আমাদের বাণিজ্য ঘাটতি হয়েছে প্রায় ২০১ কোটি ডলার। তার মানে হল, আমদানির বাণিজ্য ঘাটতি হয়েছে প্রায় ২০১ কোটি ডলার। তার মানে হল, আমদানির তুলনায় দেশের বাণিজ্য ঘাটতি প্রায় ১২ থেকে ১৫ শতাংশ। এই হল কেন্দ্রীয় অর্থনীতি, এই হল তাঁদের বাজেটে নির্ভরশীলতা! যে দেশে এত বেকার সেদেশে যদি কুটির এবং ক্ষুদ্রায়তন শিল্প গড়ে তোলা না হয় তাহলে কোটি কোটি বেকারকে কখনই চাকরি দেওয়া যাবে না। আমাদের দেশের মোট কর্মক্ষমদের ৩০ শতাংশের কোনও কাজ নেই। একটি দেশের মোট কর্মক্ষমের ৩০ ভাগের যদি কাজ না থাকে তাহলে সেদেশের সামাজিক, রাজনৈতিক বা অর্থনৈতিক আন্দোলন কখনই সফল হতে পারে না। আজকে আমাদের দেশে বেকারসংখ্যা ভয়াবহভাবে বাড়ছে পুঁজি-নির্ভর শিল্পের কারণে। এরফলে আমাদের দেশের কি পরিণতি তারা করেছেন? তারফলে আমাদের দেশে প্রতি বছর ১.২০ লক্ষ মহিলা গর্ভাবস্থায় মৃত্যুবরণ করছেন। এর নাম হচ্ছে এদের অর্থনৈতিক স্বনির্ভরতা! আর এটা মনমোহন সিং গলা ফাটিয়ে পরিসংখ্যান দিয়ে বলছেন। কিন্তু গ্রামীণ উন্নয়নে বরাদ্দ বেড়েছে যেখানে ১০ শতাংশ সেখানে মুদ্রাস্ফীতি বেড়েছে ১১ শতাংশ। এটা ওদের সরকারেরই পরিসংখ্যান, যদিও এক্ষেত্রে কারচুপি রয়েছে। আজকে মুদ্রাস্ফীতির হার যদি ১১ শতাংশ হয় তাহলে নিশ্চয়ই জিনিসপত্রের দাম কয়েক গুণ বেড়েছে! যেখানে মুদ্রাস্ফীতি বেড়েছে ১১ শতাংশ, আর গ্রামীণ উন্নয়নে বরাদ্দ বেড়েছে ১০ শতাংশ, সেখানে বরাদ্দটা বাড়ল, নাকি কমল?

[3-25 – 3-55 p.m.]

গ্রাম উন্নয়নের বরাদ্দ অনেক অংশ কমানো হল। মানসবাবু পশ্চিমবাংলার স্বাস্থ্য কেন্দ্রের কথা বললেন, পশ্চিমবাংলায় নাকি চিকিৎসার সুযোগ নেই বললেন। কেন্দ্রীয় সরকার কি স্বাস্থ্য খাতে বরাদ্দ বাড়িয়েছে? কেন্দ্রীয় সরকার স্বাস্থ্য খাতে বরাদ্দ বাড়িয়েছে ১১.৮ শতাংশ। সেখানে মুদ্রাস্ফীতি হচ্ছে ১১ শতাংশ। সুতরাং স্বাস্থ্যখাতে বরাদ্দ বাড়েনি। কেন্দ্রীয় সরকার মহিলা শিশু কল্যাণ খাতে বরাদ্দ বাড়িয়েছে ১০ শতাংশ,. সেখানে মুদ্রাস্ফীতি হচ্ছে ১১ শতাংশ। এখানে কেন্দ্রীয় সরকার জাগলারি অফ স্টাটিসটিক্স, জাগলারি অফ ম্যাথামেটিক্স দেখিয়েছেন। গনিতের জট পাকিয়ে দেশের কোটি কোটি নিরক্ষর মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছে। কেন্দ্রীয় সরকারের একটা বড় সুযোগ আছে। ৪৮ বছর ধরে দেশ শাসন করার মধ্যে দিয়ে দেশের অর্ধেকের বেশি মানুষকে নিরক্ষর করে রেখে দিয়েছে, তারা অর্থনীতির ভাষা

বোঝে না। তা না হলে কংগ্রেসকে অনেক আগেই আঁস্তাকুড়ে নিক্ষেপ করত। ইতিহাস তার প্রমাণ দেবে। তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য আপনারা খুব দরদের কথা বলেন। তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য গত বছরে বরাদ্দ ছিল ২৭৫ কোটি টাকা। এবারে সেই বরাদ্দ কমে হয়েছে ২৭৩ কোটি ৭৫ লক্ষ টাকা। তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য উন্নয়ন খাতে বরাদ্দ কমেছে। আমাদের দেশে অগনিত তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ আছে, তাদের উন্নয়নের কথা ভাবা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারের বাজেটে ১২ শতাংশ যোজনা বরাদ্দ বাড়ানো হয়েছে। যেখানে ১১ শতাংশ মুদ্রাস্ফীতি সেখানে ১২ শতাংশ যোজনা বরাদ্দ বাড়ানো হল, তার মানে ১ শতাংশ যোজনা খাতে বরাদ্দ বাড়ানো হল। সেখানে পশ্চিমবাংলায় চলতি আর্থিক বছরে যোজনা খাতে বরাদ্দ বেড়েছে প্রায় ২৫ শতাংশ এবং তা খরচ করা হয়েছে। আগামী বছর যেটা শুরু হবে সেই বছর আমাদের যোজনা খাতে বরাদ্দ প্রায় ২৬ শতাংশকে ছাপিয়ে যাবে। সুতরাং আমাদের পশ্চিমবাংলায় যোজনা খাতে বরাদ্দ বাড়ছে, সেই জায়গায় কেন্দ্রীয় সরকারের যোজনা খাতে বরাদ্দ বাড়ছে না। শিল্প উৎপাদনের ক্ষেত্রে এবারে বলা হয়েছে শিল্পের উৎপাদন ৮.৭ শতাংশ হবে। কিন্তু সারা বছরের গড় হিসাব করলে দেখা যায় ২ শতাংশের বেশি নয়। পশ্চিমবাংলায় তার চেয়ে অনেক বেশি। কৃষি উৎপাদনের হার ভারতবর্ষে ২ শতাংশের সামান্য বেশি। পশ্চিমবাংলার কৃষি উৎপাদনের হারের পরিসংখ্যান আমি পরে দিচ্ছি। শিল্পোন্নয়নের কথা বলছি। একটা সরকারের বাজেট থেকে সরকারের চরিত্র বোঝা যায়। শিল্পোন্নয়নের বরাদ্দ কত করা হয়েছে? গতবারে বরাদ্দ ছিল ৭৭৭ কোটি টাকা, এবারে বরাদ্দ করা হয়েছে ৪৩০ কোটি টাকা। বরাদ্দ কমানো হয়েছে। বরাদ্দ কমানো হয়েছে তার কারণ বহু জাতিক সংস্থাকে এখানকার দরজা খুলে দেওয়া হয়েছে। ফলে আমাদের দেশের সরকার শিল্প করার জন্য দায়িত্ব গ্রহণ করছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় গ্রাম উন্নয়নের ব্যাপারে একটা তথ্য আপনার কাছে হাজির করছি। আর্মস্টাডাম ইউনিভার্সিটির অধ্যক্ষ জি. কে. লিটনের একটা উদ্ধৃতি থেকে বলছি। তিনি বলেছেন পশ্চিমবাংলায় গ্রাম উন্নয়ন কিভাবে হয়েছে। তিনি বলছেন, ১) জীবিকার সন্ধানে গ্রাম ছেড়ে বাইরে চলে যাওয়া কার্যত বন্ধ হয়ে গিয়েছে ২) যেখানে ভারতের বেশীর ভাগ রাজ্যে ১৯৮১ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত এর মধ্যবর্তী সময়ে গ্রামীণ কর্মহীনদের শতকরা হার বৃদ্ধি পেয়েছে সেখানে পশ্চিমবাংলায় এই হারে হ্রাস পেয়েছে, ৩) ৭০ দশকের মাঝামাঝি থেকে ৯০-এর দশকের প্রথম ভাগের মধ্যবর্তী সময়ে কৃষিজাত উৎপাদন কার্যত দ্বিগুন হয়েছে, ৪) বৈষম্যজনিত মেরুকরণ এবং কৃষিজাত থেকে উৎখাত হওয়ার প্রকৃয়া বন্ধ হয়েছে। পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যেখানে ১৯৮১ সাল থেকে ১৯৯১ সালের মধ্যে (পুরুষ) কৃষি শ্রমিকের শতাংশের হার কমেছে। কি ভাবে? পশ্চিমবাংলায় ১.৭৫ শতাংশ হ্রাস পেয়েছে। ১.৭৫ ভাগ। আর ভারতবর্ষে কত? ২.৩৫ ভাগ কৃষি শ্রমিকের সংখ্যা বাড়ছে। এই হল কেন্দ্রীয় সরকারের অর্থনীতির পরিণতি। শুধু তাই নয়, ১৯৯১ সালে আমাদের পশ্চিমবাংলায় দারিদ্রসীমার নিচে বাস করত কত মানুষ? ২৭.৭ শতাংশে। আর

ভারতবর্ষের হিসাব—প্রায় ৪৪ শতাংশ। এই হল কেন্দ্রীয় সরকারের অনুসৃত অর্থনীতি। তার মধ্যে দাঁড়িয়েই আমরা পশ্চিমবাংলায় লড়াই চালাচ্ছি, উন্নয়নের কাজ আমরা করে চলেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা পরিসংখ্যান দেব। ওরা শিক্ষার কথা খুব গলা চেঁচিয়ে বললেন, আমরা নাকি শিক্ষাকে শেষ করে দিয়েছি। এবারে শিক্ষার বরাদ্দ কেন্দ্রীয় বাজেটে মাত্র ২ শতাংশ। কিন্তু পাশের দেশ ভুটানে শিক্ষাখাতে বরাদ্দ ১০.৭ শতাংশ। কেনিয়া—২১ শতাংশ, মায়নামায়—১৭ শতাংশ, মরোক্কতে—১৮ শতাংশ, নামিবিয়ায়—১২.২ শতাংশ, টিউনিসিয়ায়—১৭.৫ শতাংশ, থাইল্যাণ্ডে—২১.১ শতাংশ, মালেশিয়ায়—১৯.৬ শতাংশ, এমন কি বাংলাদেশ, আমাদের পাশের দেশ, যাকে গরিব দেশ বলা হয়, সেখানেও শিক্ষা খাতে ১৪ শতাংশ খরচ করা হয়। সেখানে আমাদের কেন্দ্রীয় সরকার মাত্র ২ শতাংশ শিক্ষা খাতে খরচ করছেন। সুতরাং এই হল পরিণতি।

আমরা দীর্ঘদিন ধরে, প্রায় ১৫/১৬ বছর ধরে কেন্দ্রীয় সরকারের আক্রমণের বিরুদ্ধে লড়াই করছি অর্থনৈতিক অবরোধ এবং শিল্পক্ষেত্রে বৈষম্য এই রাজ্যকে প্রায় কোণঠাসা করে দেওয়ার চেষ্টা করেছে। আমরা অস্তিত্বের লড়াই করছি, কিন্তু আমরা হেরে যাইনি। আমরা ঘুরে দাঁড়াবার চেষ্টা করছি এবং আমাদের অগ্রগতির যাত্রা শুরু হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটের মধ্যে দিয়ে আমাদের অগ্রগতির সূচনা হয়েছে। যদি কেন্দ্রীয় সরকার আমাদের সহযোগিতা করতেন, তাহলে আমাদের পশ্চিমবাংলায় আরও উন্নয়ন করতে পারতাম। আমাদের পশ্চিমবাংলায় প্রকৃতপক্ষে কতগুলো সমস্যা আছে। আমাদের ভৌগলিক আয়তন কম অথচ লোকসংখ্যা অনেক বেশি। এখানে ১ কোটি লোক এসেছে বাংলাদেশ থেকে। পাশের রাজ্য উড়িষ্যায় আয়তন প্রায় ২ লক্ষ স্কোয়ার কিলোমিটার, পশ্চিমবাংলার ভৌগলিক আয়তন এর প্রায় ৮৫/৯০ ভাগ। অথচ, পশ্চিমবাংলার লোকসংখ্যা প্রায় ৭ কোটি কিন্তু উড়িষ্যায় সাড়ে তিন চার কোটি। কর্ণাটকের আয়তন আড়াই লক্ষ স্কোয়ার কিলোমিটার, লোকসংখ্যা সাড়ে তিন কোটি। সেই তুলনায় পশ্চিমবাংলায় ভৌগলিক আয়তন কম, লোকসংখ্যা বেশি। তাই আমরা বারেবারে দাবি করেছি কেন্দ্রীয় সরকারের কাছে, আমাদের সাহায্য করা হোক। সাহায্য তো করলেনই না, বঞ্চনা করলেন। অষ্টম অর্থ কমিশন সুপারিশ করেছিল ৩২৫ কোটি টাকা দিতে হবে। দশম অর্থ কমিশনও বঞ্চনা করেছে। আয়করের আদায়ীকৃত অর্থ থেকে ৮৫ ভাগ রাজ্যগুলোর পাওয়ার কথা, সেক্ষেত্রে ৭৭.৫ শতাংশ দেওয়ার কথা বলছে। উৎপাদন শুল্ক থেকে ৪৫ ভাগ দেওয়ার কথা, এবারে ৪০ ভাগ দেওয়ার কথা বলা হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিমবাংলা অনুদান পেত, সেটা দেওয়া হত, এবারে অর্থ কমিশন সুপারিশ করেছেন, সেই অনুদান দেওয়া হবে না, তুলে দেবে। তাহলে, এই অর্থ কমিশনের বঞ্চনা, কেন্দ্রীয় সরকারের শিল্পক্ষেত্রে পশ্চিমবাংলার প্রতি বঞ্চনা, উভয়ই হচ্ছে। ১৯৬৫ সাল পর্যন্ত শিল্প উৎপাদনে পশ্চিমবাংলা প্রথম স্থানে ছিল। কারও দয়াতে নয়। এখানে আমাদের পাট চাষ হোত, আমাদের লৌহ আকরিক হত, আমাদের ইস্পাত ছিল, আমাদের এখানে বন্দর আছে, সেসব কারণে ইঞ্জিনিয়ারিং শিল্প,

আমদানি রপ্তানি বাণিজ্য গড়ে উঠেছিল আমাদের পশ্চিমবাংলায়। শিল্প উৎপাদনে সারা দেশের মধ্যে পশ্চিমবাংলা ৩৫ ভাগ উৎপাদন করত।

[3-35 – 3-45 p.m.]

আজকে আমরা পিছিয়ে কেন? এর কারণ হচ্ছে, (১) মাশুল সমীকরণ নীতি, (২) লাইসেন্সিং প্রথা, এবং (৩) কেন্দ্রীয় বিনিয়োগের ক্ষেত্রে বঞ্চনা। ১৯৭০-৭১ সালে এখানে শিল্পে কেন্দ্রীয় বিনিয়োগ ছিল ১১ শতাংশ এর বেশি এবং মহারাষ্ট্র ছিল প্রায় কাছাকাছি, ঐ জায়গায়। আজকে মহারাষ্ট্রে কেন্দ্রীয় বিনিয়োগ শিল্পের ক্ষেত্রে ১৬ শতাংশ পেরিয়ে গেছে। সেই জায়গায় আজকে পশ্চিমবাংলায় বিনিয়োগ ৮ শতাংশে কমানো হয়েছে। এই হচ্ছে কেন্দ্রীয় বঞ্চনা। এই রাজ্যের জন্য প্রাকৃতিক পরিস্থিতি অনুযায়ী বিশেষ সাহায্য দেবার যে কথা অর্থ কমিশন সুপারিশ করেছে, তা ওঁরা দিলেন না। প্রণববাবু তখন অর্থমন্ত্রী ছিলেন, তিনি দিলেন না। এই ভাবে পশ্চিমবাংলাকে বঞ্চনা করা হয়েছে, বৈষম্য করা হয়েছে। এই সমস্ত কারণে পশ্চিমবাংলা একটা মরুভূমির অবস্থায় এসে গিয়েছিল। আমরা তিলতিল করে আমাদের সাধ্যমত ক্ষমতা দিয়ে তিন-চারটি কাজের মধ্যে দিয়ে এই রাজ্যকে মরুদ্যান করার চেষ্টা করছি। সেগুলো হচ্ছে, ভূমি সংস্কার, গ্রামোন্নয়ন, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতি ব্যবস্থাকে কাজে লাগিয়ে এবং কুটিরশিল্প'র প্রসার ঘটিয়ে। এখানে কুটির শিল্পের প্রসার ঘটেছে। অথচ উনি বললেন, হয়নি, গোটা দেশের যে অর্থনীতি আর আমাদের এখানে প্রাকৃতিক যে পরিস্থিতি, যে জনসংখ্যা তার উপরে বিচার করে আমাদের কাজ করতে হবে, আমরা এই কথা বলছি। ভারতবর্ষে বিজ্ঞান ও প্রযুক্তির বিকাশ ঘটেনি, আসলে ঘটানো হয়নি। যেখানে দেশের অধিকাংশ মানুষ দরিদ্র, অধিকাংশ মানুষ নিরক্ষর, সেখানে দেশের বিজ্ঞান ও প্রযুক্তির বিকাশ হতে পারে না। সেজন্য ক্ষুদ্র ও কুটির শিল্পকে গুরুত্ব দিয়ে, বিজ্ঞান ও প্রযুক্তি যা আছে তাকে কাজে লাগিয়ে উন্নতি করা যেতে পারে। সেই কাজ ওঁরা করেননি। মানসবাবু বললেন যে ভূমি সংস্কারে আমরা ব্যর্থ হয়ে গেছি, আমরা কিছু করিনি পশ্চিমবাংলায়। আমি চ্যালেঞ্জ করছি, যদি ক্ষমতা থাকে তাহলে এই চ্যালেঞ্জ গ্রহণ করুন। ১৯৬৭ সালের আগে পশ্চিমবাংলার শাসন ক্ষমতায় ছিল কংগ্রেস। ১৯৬৭ সালের আগে, ওঁদের সময়ে ওঁরা এক ছটাক খাস জমি গরিব মানুষের মধ্যে যদি বিলি করা হয়ে থাকে, তাহলে আবার এই চ্যালেঞ্জ গ্রহণ করুন। ১৯৬৭ সালের আগে এক ছটাক খাস জমি গরিব মানুষের মধ্যে বিলি করা হয়নি। ১৯৬৭ সালের পর থেকে ভূমিহীন কৃষককে জমি বন্টন করা হয়েছে। সুতরাং এটি আমরাই করেছি। আমরা মাটি থেকে জমিদারের শেকড়কে তুলেছি আর মানসবাবুরা সেই সেকড়কে রাখার চেষ্টা করছেন। ওঁর এলাকা সবং। সেখানে খাস জমির বিরুদ্ধে আদালতে ওঁরা মামলা করেছেন, সেখানে ভাগচাষীকে উচ্ছেদ করার চেষ্টা করছেন। এই হচ্ছে শ্রেণী চরিত্র। ওঁরাই আবার বলছেন যে, আমরা কিছু করিনি। আমি তাই বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব পেশ করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF BUSINESS ADVISORY COMMITTEE REPORT

### 74TH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the 74th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber to-day and recommended the following Revised Programme of Business for 27th March and Programme of Business from 28th to 31st March 1995.

| Date | | Business | Time |
|---|---|---|---|
| 27.03.95, Monday | (i) | General Discussion on Budget | .. **3 hours.** |
| | (ii) | Motion for Vote on Accounts | |
| | (iii) | Motion for Demands for Grants of all Departments. | .. **1 hour.** |
| 28.03.95, Tuesday | | Discussion and Voting on Demands for Supplementary Grants for 1994-95 | .. **4 hours.** |
| 29.03.95, Wednesday | (i) | The West Bengal Finance Bill, 1995 (Introduction, Consideration and Passing) | .. **2 hours.** |
| | (ii) | The West Bengal Appropriation Bill, 1995 (Introduction, Consideration and Passing) | .. **2 hours.** |
| 30.03.95, Thursday | | The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | .. **4 hours** |
| 31.03.95, Friday | (i) | The West Bengal Municipal Elections (Amendment) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | .. **1 hour.** |

(ii) The Chandernagore Municipal Corporation (Amendment) Bill, 1995 (Introduction, Consideration and Passing) .. **1 hour.**

Programme of Business for 24th March and 25th March, 1995 remain unchanged.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move the 74th Report of the Business Advisory Committee as presented in the House be adopted.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Hon'ble Members, I would be leaving today for Dhaka to attend the United Nations Association's Conference for Asia Pacific, and I will return on 26th. The Conference will be inaugurated by the Prime Minister of Bangladesh and supposed to continue till 28th, but I will come back on 26th and will be meeting you again on Monday, the 27th March, 1995. In my absence the Hon'ble Deputy Speaker will be chairing the Speaker's Chair and running the House. And I hope all sections of you will co-operate with him. With these words I take your leave and invite the Deputy Speaker to take the Chair.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করলেন তার পরিপ্রেক্ষিতে বলতে চাই যে, যে কোনও রাজ্যের অর্থনৈতিক চিত্রের প্রতিচ্ছবি এই বাজেটের ভেতর দিয়ে প্রতিফলিত হয়। পশ্চিমবঙ্গের ক্ষেত্রেও তা প্রতিফলিত হয়েছে। আমরা এর ভেতর দিয়ে কি দেখলাম — একজন বিশেষজ্ঞ, পন্ডিত অপেক্ষাকৃত কম বেশি মানুষ হয়েও তিনি একটা এগ্রেসিভ বাজেট এনে বাহবা নেবার চেষ্টা করলেন। তিনি দু দু বারই ডেফিসিট বাজেট আনলেন। গতবারে ৮ কোটি টাকার ডেফিসিট বাজেট এনেছিলেন, আর এবারে ১৮ কোটি টাকার ডেফিসিট বাজেট এনেছেন। এইভাবে ডেফিসিট বাজেট এনে পশ্চিমবঙ্গের মানুষের মন জয় করবার চেষ্টা করেছেন। এই ১৮ কোটি টাকার ঘাটতি আমাদের মনে হয় এটা বোধ হয় সঠিক জয় নয়। উনি যে অনুমান করে ১৮ কোটি টাকা দেখিয়েছেন তাতে ৩০ কোটি টাকার ট্যাক্স রিয়েলাইজেশন করবেন। তাহলে সেটা বাদ দিয়ে ১৮ কোটি টাকা হচ্ছে। সেখানে আরও ৩০ কোটি টাকা মানুষের কাছ থেকে আদায় করতে পারেননি। তাহলে এই ৩০ কোটি এবং ১৮ কোটি মিলিয়ে ধরে নিতে হবে বাজেটের ডেফিসিট হচ্ছে ৪৮ কোটি টাকা। গতবারেও যে কোনও ভাবেই হোক বহু কোটি টাকার ট্যাক্স আদায় করতে পারেননি। এই ৩০ কোটি টাকার অনুমান করে এবং বাড়তি ১৮ কোটি টাকা ধরার ভেতর

দিয়ে এই বাজেট পশ্চিমবঙ্গের মানুষের অর্থনৈতিক সাফল্য প্রকাশ করতে পারেননি। এটা ঠিকই যে তিনি কতগুলো করের পরিমাণ কমিয়ে দেওয়াতে মানুষের সুবিধা হবে এবং তার জন্য তিনি সত্যি অভিনন্দনযোগ্য। বিশেষ করে অনেক দিন হলেও আপনি যে শেষ পর্যন্ত এন্ট্রি ট্যাক্স তুলে দিয়েছেন এরজন্য আপনাকে বিশেষ করে ধন্যবাদ জানাই। এই ব্যাপারে আমরা বারেবারে আবেদন-নিবেদন করেছি, আপনি আসার আগেও এই নিয়ে বহুবার আমরা বলেছি। শেষ পর্যন্ত যে আপনি এটা উঠিয়েছেন এতে নিশ্চয় অভিনন্দনযোগ্য। শহরের মাঝখানে একটা চেক পোস্ট করে এন্ট্রি ট্যাক্স আদায় করা হত। একই ডিস্ট্রিক্টের ভেতরে একটা জায়গা থেকে আরকেটা জায়গা যেতে গেলে যে এন্ট্রি ট্যাক্স লাগত সেটা তুলে দেওয়া হয়েছে। এই ট্যাক্স থাকলে পরে ব্যবসা বাণিজ্যের ক্ষেত্রে খুব অসুবিধা হত এবং সেক্ষেত্রে তার যে এই বিষয়টা মাথায় এসেছে তার ফলে ব্যবসা বলুন শিল্প বলুন সর্বক্ষেত্রেই অনেক সুবিধা হবে।

[3-45 – 3-55 p.m.]

কিছু দিন আগে উলুবেড়িয়ায় একটা গ্রোথ সেন্টার করেছেন। সেখানে গিয়ে স্থানীয় লোকেদের কাছে শুনেছি, গ্রোথ সেন্টার হাওড়া ডিস্ট্রিক্ট-এর বুকে হওয়ার জন্য কেই ডিস্ট্রিক্টের মধ্যে মাল এদিক থেকে ওদিক যেতে গেলে অক্ট্রয় দিতে হচ্ছে। ফলে মালের দাম বেড়ে যাচ্ছে। শিল্প স্থাপন হচ্ছে না। যেমন ডোমজুড়ে আছে। এগুলো যদি তুলে দেন তাহলে ভাল হয়। এটা অভিনন্দনযোগ্য। চেক পোস্ট তুলে, অক্ট্রয় নেওয়া বন্ধ করে শিল্পপতিদের সুবিধা করে দিয়েছেন তাই নয় জিনিসের দামও এতে কমবে। সেখানে ভীষণ ভাবে দুর্নীতি হচ্ছিল, দালালদের দুর্নীতির ডিপোতে পরিণত হয়েছিল। এতে সাধারণ মানুষেরও সুবিধা হবে। এজন্য অভিনন্দন জানাচ্ছি। আপনারা কেন্দ্রের বঞ্চনার কথা বলে এখানকার মানুষের অভিনন্দন-কুড়োতে চাইছেন। আবার আপনারা পঞ্চায়েত রাজের কথা বলছেন। সেখানে প্রধান কাজ কি হচ্ছে না, শস্য উৎপাদন হচ্ছে। শুধু তাই নয়, আপনাদের বক্তব্য পশ্চিমবাংলায় অনেক বেশি হচ্ছে। মৎস্য উৎপাদন বেশি হচ্ছে, তৈলবীজ বেশি হচ্ছে, এগুলো ঠিক আছে। কিন্তু অন্যান্য স্টেটের তুলনায় কত হচ্ছে? আপনারা বলছেন, চাল বেশি হচ্ছে, কিন্তু তা হওয়া সত্ত্বেও কেন আমাদের সরা হাতে করে অন্যান্য স্টেটের কাছে যেতে হচ্ছে? চাল, গম, মাছ সব আনতে হচ্ছে কেন? অন্যান্য স্টেট থেকে যদি মাছ না আসে তাহলে কলকাতার মানুষ, পশ্চিমবাংলার মানুষ মাছ খেতে পারবে না। এখানে মাছের চাষে না কি উন্নতি হচ্ছে। নিশ্চয় হচ্ছে। কিন্তু সেই ভাবে অন্যান্য রাজ্যে মাছ-চাষ হয়নি। তুলনামূলক ভাবে এখানে সেটা ভাল হচ্ছে। কতটা হতে পারত আর কতটা হচ্ছে সেটা যদি দেখা যেত তাহলে বুঝতে পারতেন, সেটা কিছুই হয়নি। অন্যান্য রাজ্যের মানুষ মাছ খায় না। অন্যান্য রাজ্যে তাদের যে বিল, পুকুর বা জলাশয় আছে সেখানে মেথডিক্যালি, সাইন্টিফিক্যালি মাছ চাষ হয় না। যেহেতু সেখানকার মানুষ মাছ খায় না, তাই সেই সারপ্লাস মাছ এখানে পাঠিয়ে দেওয়া হয়।

আপনারা বলছেন তৈলবীজ ভাল হচ্ছে। তাহলে কেন বাইরের স্টেট থেকে তেল আনতে হচ্ছে? নারকেল তেলও বাইরের থেকে আনতে হচ্ছে। সেটা আপনারা বাড়াতে পারেননি। তাই আপনাদের বড়াই করার কোনও কারণ নেই। আমি অভিনন্দন জানাচ্ছি যে, প্রতি খাতে কিছু টাকা বেড়েছে। দফাওয়ারি বেড়েছে। এর প্রয়োজন আছে। কিন্তু ইনফ্লেশন যেভাবে বেড়েছে ডিপার্টমেন্টের টাকা সেভাবে বাড়েনি। আমি জানি স্বাস্থ্য দপ্তর ধ্বংস হতে বসেছে। এটা আমার কথা নয় ওনাদের কথা।

ওনার নিজের স্বাস্থ্য ভাল হলে কি হবে, স্বাস্থ্য দপ্তর শেষ হয়ে গেছে। তার কারণ এটা নয় যে উনি চেষ্টা করছেন না, তা নয়, উনি নিজে চেষ্টা করলেও এমন এক একটা সময় কাজ করে বসছেন যে বড় বড় ডাক্তাররা বুরোক্রাটরা তাদেরকে এমন চটিয়ে দিচ্ছেন যে তারা বিগড়ে যাচ্ছে। অথচ যারা নিচের তলায় রয়েছে, যেখানে ওয়ার্ক কালচার বেশি দরকার, সেখানে ক্লাস ফোর থেকে আরম্ভ করে অন্যান্য হাসপাতালের কর্মীরা কাজ করছে না। সেখানে যে প্রেসারটা দেওয়া দরকার সেটা আপনি দিতে পারছেন না, তার কারণ হচ্ছে মাঝখানে সেখানে কো-অর্ডিনেশন কমিটি আছে, সেখানে কিছু করলে তারা বিগড়ে যাবে। উনি নিজেও স্বীকার করেছেন, হাসপাতালের কি অবস্থা। আমরা অনেকেই চিঠি করে দিই ফ্রিতে ট্রিটমেন্ট করার জন্য, কারণ তার আয় নেই, সে ঠিকমতো খেতে পায় না, অনেক সময় আরও একটু বেশি লিখতে হয়, যেমন ডায়ালিসিস এর জন্য বেশি খরচ হয়, এক্স-এর করার জন্য খরচ হয়, সিটি স্ক্যানের জন্য খরচ হয়, সেক্ষেত্রে আমরা লিখলে উনি করেন না তা নয়, উনি করেন। কিন্তু আমরা যেটা দেখি হাসপাতালে ঔষুধ পাওয়া যায় না, ব্যান্ডেজ পাওয়া যায় না, আপনি আরও দেখবেন পি.জি. হাসপাতালের সামনে অনেক ঔষধের দোকান আছে, সেখানে হাসপাতালের ঔষধ সরাসরি বিক্রি হচ্ছে, এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন, কতকগুলি লোককে ধরেছেন? আজকে আপনাকে দেখছি বলে, এই কথাগুলি বললাম। আপনি দেখবেন, হাসপাতালে দামি দামি যন্ত্রপাতি পড়ে আছে, সেইগুলি খোলা হয় নি, অনেক যন্ত্রপাতি আছে, সেইগুলি সামান্য মেইনটেনান্সের অভাবে কাজ হচ্ছে না, অনেক যন্ত্রপাতি আছে সেইগুলির জন্য সামান্য খরচা করলেই কাজ হয়, সেইগুলির মেইনটেনান্সের অভাবে মেরামতির অভাবে এত টাকার যন্ত্রপাতি সব পড়ে আছে, মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব আপনি এইগুলির উপর একটু মনযোগ দিন, চাপ দিন, তাহলে অনেকটা এগুবে। আমার হাওড়া জেলার হাওড়া জেনারেল হাসপাতালে সেখানে একটা ভাল ব্লাড ব্যাঙ্ক আজ পর্যন্ত হল না। সেখানে নামে একটা ব্লাড ব্যাঙ্ক আছে, ডাক্তার আছে, কিন্তু ব্লাড পাওয়া যায় না। আমরা হাওড়ার মানুষ ব্লাড দিতে চাই, কিন্তু নেবার কোনও ব্যবস্থা নেই। সেখানে যে ব্লাড দেবার জন্য মানুষ আছে, যারা স্বেচ্ছায় ব্লাড দিতে চায়, সরকারের তরফ থেকে কয়েকটি এজেন্সি আছে, তারা ব্লাড নিতে পারছে না, নিলেও সেটা প্রিজার্ভ করার ব্যবস্থা নেই। আর একটি জিনিস বলতে চাই সেটা হচ্ছে, এইডস নামক একটি ভয়ঙ্কর রোগ দেখা দিয়েছে, ব্লাড নিলেও সেটাকে পরীক্ষা করার যদি ব্যবস্থা না থাকে তাহলে কি হবে। আপনারা দেখেছেন

বিশ্বের বড় বড় অ্যাথলেটস তারা এইডসে আক্রান্ত হয়েছেন, তাদেরকে বাইরের ব্লাড দেওয়া হয়েছিল বলে। আমাকেও অনেকবার ব্লাড নিতে হয়েছে, এই সমস্ত ব্লাডগুলিকে আজকে পরীক্ষা করার দরকার আছে, তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করব, আপনি যদি এই ব্লাড ব্যাঙ্কের সঙ্গে সঙ্গে একটা টেস্টিং ল্যাবরেটরি না খোলেন তাহলে অন্তত পক্ষে এই এইডস ভীষণ ভাবে ছড়িয়ে পড়বে। আজকে মানুষ অসুস্থ হলে তারা ব্লাড নিতে ভয় পাচ্ছে। এই বিষয়গুলি আপনাদের দেখা দরকার। কিছুদিন আগে হাওড়া জেলায় একটা আলট্রাসোনিক মেশিন কেনা হয়েছিল, সেই মেশিনটা ৪ বছর ধরে অকেজো হয়ে পড়ে আছে, ছোট্ট একটি জেলা হাসপাতাল, সেই হাসপাতালের এই মেশিনটির সামান্য মেরামতির টাকার জন্য সেটা পড়ে আছে। আপনাকে তাই অনুরোধ করছি, এইগুলি একটু দেখুন।

[3-55 – 4-05 p.m.]

সেখানে আপনি আল্টাসোনোগ্রাফি মেশিন রিপেয়ারের ব্যবস্থা করলেন না। তাই মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আপনি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে এড-হক ভিত্তিতে কিছু টাকা দিন। উনি হাসপাতালে আল্টাসোনোগ্রাফি মেশিন রিপেয়ারের ব্যবস্থা না করে, ঐ জায়গা পেরিয়ে ব্যাটরা, যেটা কোরাপশনের জায়গা, সেখানে উনি গিয়ে আল্টাসোনোগ্রাফিক মেশিন বসালেন। হাসপাতালে মেশিনটা রিপেয়ারের ব্যবস্থা করলে সাধারণ মানুষ ফ্রিতে ট্রিটমেন্ট করতে পারত, আর যেখানে আপনি উদ্বোধন করলেন সেখানে লোককে টাকা দিয়ে করতে হবে। আপনি ভাল ভাল ডাক্তাদের কাজ করার সুযোগ দিন এবং কাজ করতে দিন। আমরা চাই স্বাস্থ্য দপ্তরের জন্য টাকা বাড়ুক এবং টাকাটা যেন সদ্ব্যবহার হয় এবং স্বাস্থ্য মন্ত্রী মানুষের সঙ্গে যেন ভাল ব্যবহার করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট পড়লে আপনি দেখবেন — আমি খেলাধূলার মানুষ, গত ১২ বছর ধরে প্রতি বাজেটের আমি বলি — আমাদের রাজ্যে স্পোর্টস ডিপার্টমেন্ট বলে একটা ডিপার্টমেন্ট আছে, তার একজন মন্ত্রী আছেন, একজন সেক্রেটারি আছেন, একজন অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি আছেন, একজন ডিরেক্টর আছেন, একটা স্পোর্টস কাউন্সিল আছে — যার সদস্য উনি এবং আমিও — সেখানে এই বাজেটে এই স্পোর্টস ডিপার্টমেন্ট সম্বন্ধে কোনও কথা লেখা নেই। তাহলে ডিপার্টমেন্টটা কি উঠে গেল। যে শিল্পের কথা বলা হচ্ছে, যে শিল্পের জোয়ার পশ্চিমবাংলায় বয়ে যাবার কথা বলা হচ্ছে আমরা তাকে অভিনন্দন জানাচ্ছি। শিল্প নিশ্চয় হোক, কিন্তু হাইটেক শিল্পগুলির জন্য সল্টলেকে যে ব্যবস্থা আছে তা কি সাফিসিয়েন্ট, সেখানে হাইটেক শিল্প কি করে হবে, আপনি একটু খোঁজ নিয়ে দেখবেন। সেখানে রাস্তাঘাটগুলো তৈরি হল না, যাওবা তৈরি হল সেগুলো গাছপালাই ভরে গেল, সেখানে ছিনতাই হচ্ছে, সেখানে ট্রান্সপোর্টের কোনও ব্যবস্থা নেই, কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। এসবের জন্য আপনারা কোনও টাকা দেন না। পশ্চিমবাংলায় আজকে ৬০টা ইন্ডাস্ট্রি বন্ধ হতে যাচ্ছে। এদিকটা আপনি দেখুন। আরও অনেক লোককে এমপ্লয়মেন্ট দেওয়া যাবে এমন শিল্পের যদি ব্যবস্থা না করেন তাহলে কি করে হবে। এই

কথা বলে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী এই সভায় আগামী আর্থিক বছরের যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য হচ্ছে পশ্চিমবাংলা। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি তার মধ্যে দাঁড়িয়েই পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রীকে তার বাজেট বরাদ্দ পেশ করতে হয়েছে। স্বাভাবিক ভাবেই ভারত সরকারের অর্থনীতির যে বাধা, প্রতিবন্ধকতা সেগুলি তার সামনে এসেছে এবং তাকে কাটিয়ে উঠে পশ্চিমবাংলার স্বার্থে একটি বিকল্প বাজেট মাননীয় অর্থমন্ত্রী এখানে উপস্থিত করার চেষ্টা করেছেন। স্যার, গত তিন/চার বছর ধরেই আমরা লক্ষ্য করছি যে কেন্দ্রীয় সরকারের যে নয়া অর্থনীতি তার পটভূমিকা হচ্ছে আন্তর্জাতিক অর্থভান্ডার থেকে ঋণ নেওয়া এবং গ্যাট চুক্তি যা সই হয়েছে ১৫ই এপ্রিল, ১লা বৈশাখ তার মধ্যে আবদ্ধ থাকা। এই অবস্থায় পশ্চিমবাংলার স্বার্থে আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে একটি বিকল্প অর্থনীতি নিয়ে বাজেট পেশ করতে হয়েছে। স্যার, আমরা জানি যে আন্তর্জাতিক অর্থভান্ডার থেকে ঋণ নেওয়ার যে শর্তবলী ছিল সেটা দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বের বিরোধী। আজকে ২৩শে মার্চ, এই রকম একটা ২৩শে মার্চে দেশের স্বাধীনতার জন্য আমরা জানি ভগৎ সিং, সুখদেব, রাজগুরু ফাঁসির মঞ্চে আত্ম বলিদান দিয়ে শহিদ হয়েছিলেন। আর এই ২৩শে মার্চে কেন্দ্রীয় সরকার দেশের সার্বভৌমত্ব, স্বাধীনতা বিদেশের কাছে বিকিয়ে দিতে চাইছেন। দেশের এক শ্রেণীর সুযোগ সন্ধানী ব্যবসায়ী, নেতা, তারা পশ্চিমী দুনিয়ার সাম্রাজ্যবাদী শক্তির কাছে দেশের স্বাধীনতা বিকিয়ে দিচ্ছেন। স্যার, আমরা তাই দেখছি, কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি ঘোষিত হওয়ার পর জাতীয় উৎপাদন বৃদ্ধির হার যেখানে ছিল ৬.৭ শতাংশ সেখানে সেটা কমে দাঁড়িয়েছে ৩.৭ শতাংশে। কংগ্রেসিরা তো নয়া অর্থনীতির অনেক সাফাই গান, অনেক প্রশংসা করেন, কিন্তু তারা দেখতে পেয়েছেন যে এই নয়া অর্থনীতির ফলে অন্ধ্র, কর্নাটক, মহারাষ্ট্র, গুজরাট তাদের হাত থেকে চলে গেল। সেখানে কংগ্রেস মুছে যাবার মতন অবস্থায় এসে দাঁড়িয়েছে। আর আমাদের পশ্চিমবাংলায় যে সব কংগ্রেসি আজও কেন্দ্রের দালালি করছেন তারা ভবিষ্যতে দেখবেন এই দালালি করতে করতে একদিন ঐ সামনের বেঞ্চ থেকে তারা মুছে যাবেন। তারপর স্যার, আরও কয়েকটি পরিসংখ্যান দেব যাতে দেখা যাবে যে এই নয়া অর্থনীতির ফলে কংগ্রেসিরা দেশকে কোথায় নিয়ে যাচ্ছেন। খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধির বার্ষিক গড় বৃদ্ধির হার যেখানে ছিল ৫.৭ শতাংশ এই নয়া অর্থনীতি এবং গ্যাট চুক্তির ফলে তা কমে দাঁড়িয়েছে ১.৭ শতাংশে। শিল্পের বার্ষিক বৃদ্ধির হার যেখানে ছিল ৮.৫ শতাংশ সেটা কমে হয়েছে ৩.০ শতাংশে। এর একটা উদাহরণ আমাদের রাজ্যেও আছে। স্যার, আমরা ছোট বেলাতে ভুগোল বই-তে যা পড়েছি এখন কেন্দ্রীয় সরকারের নয়া শিল্প নীতি এবং অর্থনীতির পরিপ্রেক্ষিতে দেখছি সেই ভুগোলও পাল্টাতে হবে। আমরা জানতাম যে চিত্তরঞ্জন হচ্ছে রেল

ইঞ্জিন তৈরির কারখানার জন্য বিখ্যাত। কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, শিল্পনীতির ফলে এবং তার সঙ্গে সঙ্গে আমদানির ক্ষেত্রে শুল্ক কমিয়ে দেওয়ার ফলে সেই চিত্তরঞ্জন রেল ইঞ্জিন তৈরির কারখানা বন্ধ হবার মুখে। সেখানকার ১।। লক্ষ শ্রমিক কর্মচারি কর্মচ্যুত হয়ে যাবে — এই আশঙ্কার সৃষ্টি হয়েছে।

[4-05 – 4-15 p.m.]

এই হচ্ছে কংগ্রেসের নয়া অর্থনীতি, নয়া শিল্প নীতি। অর্থাৎ আমদানি শুল্ক কমিয়ে দেবার ফলে দেশীয় যে ব্যবসা, দেশীয় যে শিল্প এর সাথে বিদেশি শিল্প, বিদেশি ব্যবসার যে অসম প্রতিযোগিতা, তার ফলে দেশীয় শিল্পে এবং বাণিজ্য আজকে ধ্বংসের মুখোমুখি হতে বসেছে। আজকে যার জন্য চিত্তরঞ্জন কারখানা অর্ডার না পাবার ফলে সেখানকার দেড় লক্ষ শ্রমিক আজকে ছাঁটাই এর মুখে। আজকে বেকার সমস্যা সারা দেশে ভয়াবহ রূপ ধারণ করছে। যখন নির্বাচন আসে তখন কংগ্রেসিরা আশ্বাস দেয়, প্রতিশ্রুতি দেয়, দু টাকা কেজি চাল খাওয়াব, ভারতবর্ষের প্রতিটি পরিবারের একজনকে চাকরি দেব, কিন্তু নির্বাচনের পর তা পালন করা হয় না। গত নির্বাচনে এই কথা বলে নির্বাচন করেছিলেন। তারপর এম.পি. কেনাবেচা করে কংগ্রেস সরকারে এল। এই হচ্ছে কংগ্রেসের ইতিহাস। আজকে প্রতিটি নিত্য প্রয়োজনীয় সামগ্রীর দাম মানুষের নাগালের বাইরে চলে গেল। গোটা দেশে আজকে একটা ভয়াবহ বেকার সমস্যার সৃষ্টি হয়েছে, গোটা দেশের যুব সমাজ আজকে অন্ধকারের দিকে এগিয়ে যাচ্ছে। এর থেকে পরিত্রাণের পথ হচ্ছে কংগ্রেসকে গোটা ভারতবর্ষ থেকে মুছে দাও এবং সাম্প্রতিক উপনির্বাচন এবং নির্বাচনগুলোতে তার প্রতিফলন ঘটেছে। গণ বন্টন ব্যবস্থার মধ্যে খাদ্য শস্য সরবরাহের পরিমাণ আগে ছিল ২,০০৮ লক্ষ টন। কিন্তু এই নয়া নীতির ফলে ১৪১ টনে এসে দাঁড়িয়েছে। এই যে গণ বন্টন ব্যবস্থা মধ্যে দিয়ে খাদ্য শস্য সরবরাহ করা হয়, তা এরা বাড়িয়ে দিয়েছেন। বাজার দরের মতই প্রায় গণ বন্টন ব্যবস্থার মাধ্যমে খাদ্য শস্য সরবরাহ করা হচ্ছে। ওরা বলেছেন কেন্দ্রীয় ভান্ডার খাদ্য শস্য সংগ্রহ বেড়েছে। খাদ্য শস্য সংগ্রহ বেড়েছে তার কারণ হচ্ছে খাদ্য বাজারে ছাড়া হচ্ছে না। খাদ্যের দাম বাড়িয়ে দিয়ে আজকে গণ বন্টন ব্যবস্থাকে অকেজো করে দেবার চেষ্টা হচ্ছে। এছাড়াও আজকে শেয়ার কেলেঙ্কারির মতো বিষয়গুলো রয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির ফলে বাইরে থেকে সমস্ত বিনিয়োগ করতে আসছে তার পরিমাণ ০.৩ শতাংশ। আর কালো টাকা, যে কালো টাকা সারা দেশের অর্থনীতিকে পঙ্গু করে দিচ্ছে, দেশের উন্নয়ন স্তব্ধ হয়ে যাচ্ছে, সেই কালো টাকার পরিমাণ হচ্ছে ৫০ হাজার কোটি টাকার উপর দাঁড়িয়ে গেছে। এই কালো টাকার মধ্যে দিয়ে এক শ্রেণীর মুনাফাখোর ব্যবসায়ী তৈরি হয়েছে, যাদের কাছে কেন্দ্রীয় সরকার আত্ম সমর্পণ করে বসে আছে। এই অবস্থার মুখোমুখি দাঁড়িয়ে রাজ্যের ক্ষেত্রে আমাদের পরিকল্পনা গ্রহণ করতে হচ্ছে, যে পরিকল্পনার মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় গত ১৮ বছর মানুষ আমাদের সঙ্গে রয়েছে, আমাদের সহযোগিতা করছে, এটার একটা মূল বিষয়

আছে, সেটা হচ্ছে জনগণের স্বার্থের কথা চিন্তা করে এখানে অসীম কর্মসূচি গ্রহণ করছেন এবং সেটা কুচবিহার, জলপাইগুড়ি, দিনহাটায় কার্যকর হচ্ছে তা নয়। গ্রামের মানুষ তারা নিজেরাই পরিকল্পনা তৈরি করছে এবং তাকে কার্যকর করছে এবং তার জন্য ৫০ শতাংশ টাকা বরাদ্দ করা হয়েছে। এই যে বিকল্প উপায়, এটা কিন্তু গান্ধীজীরই নীতি, যা স্বাধীনতার পর কার্যকর করা হয়নি। যা আজকে পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা কার্যকর করেছি। কংগ্রেস এই সব বোঝে না।, কংগ্রেস এই সব কার্যকর করে না। যার জন্য পশ্চিমবাংলায় একমাত্র আইন শৃঙ্খলার ক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী শারদ পাওয়ারের কাছে তফসিলি জাতি উপজাতিরা তাদের দাবি দাওয়া নিয়ে স্মারকলিপি পেশ করতে মিছিল করে গিয়েছিল, সেই মিছিলের শত শত মানুষকে গুলি চালিয়ে হত্যা করেছিল শারদ পাওয়ার।

আজকে এই অবস্থা। আর সেই অবস্থা কংগ্রেসের এরা আবার কথা বলছে। সামনের বার আর এই কয়টাও থাকবে না। এই যে ৪০-৪২টা আছে এই কয়টাও আর থাকবে না। ক্ষুদ্র প্রান্তিক চাষীর হাতে জমি দেওয়ার কথা বলছে। ক্ষুদ্র প্রান্তিক চাষীর ক্ষেত্রে। গোটা ভারতবর্ষে ক্ষুদ্র প্রান্তিক চাষীর রেকর্ড কি বলছে? গোটা ভারতবর্ষের রেকর্ড হচ্ছে ২৯ ভাগ জমি গোটা ভারতবর্ষের ক্ষেত্রে ক্ষুদ্র প্রান্তিক চাষীর হাতে আছে, আর আমাদের রাজ্যে ৮০ ভাগ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর হাতে পৌঁছে দেওয়া হয়েছে। ৫০ ভাগ জমিতে সেচ পৌঁছে গেছে। আরও দরকার তিস্তার বাঁহাতি খালের যে পরিকল্পনা, যা নিয়ে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার প্রতি বঞ্চনার সৃষ্টি করছে। বারে বারে এখান থেকে সর্বদলীয় কমিটি গেছে। কমিটি যাওয়ার পর ঠাট্টা বিদ্রুপের মতো আমাদের ২০ কোটি টাকা দিয়েছে। আগের ৫ কোটি টাকা নিয়ে ২৫ কোটি টাকা তিস্তা সেচ প্রকল্পের জন্য। অথচ এই সেচের অসুবিধা থাকা সত্ত্বেও খাদ্য শস্যের উৎপাদনের ক্ষেত্রে আমরা ১৩২ লক্ষ টনে পৌঁছে গেছি। প্রয়োজন ১৪০ লক্ষ টন। এই তিস্তা সেচ প্রকল্প যদি কার্যকর হত, যদি মাঠে মাঠে সেচের জল পৌঁছে দেওয়া যেত, পাঞ্জাব হরিয়ানাকে ছাড়িয়ে যেত বাংলার মানুষ কারণ বাংলার মানুষ মাটির সাথে লড়তে জানে। এটা প্রমাণ হয়ে গেছে। অর্থনৈতিক সমীক্ষার রেকর্ড থেকে। ওই মানস ভূঁইয়া বলছিলেন। আমি এখানে দেখতে পাচ্ছি ওই যে উৎপাদনশীলতার বৃদ্ধির যে হার এখানে দেওয়া হয়েছে। ২-৩টি রাজ্যে তামিলনাড়ু, পাঞ্জাব, হরিয়ানা। এছাড়া সমস্ত রাজ্যের থেকে পশ্চিমবাংলা উৎপাদনশীলতায় ১৯১৪ হেক্টর প্রতি কেজি উৎপাদনশীল। যেটা পাঞ্জাব হরিয়ানা তামিলনাড়ু ছাড়া আর কোনও রাজ্যের নেই। তো পাঞ্জাবের ক্ষেত্রে, ভাকরা নাঙ্গাল সেচ প্রকল্প, কর্নাটকের ক্ষেত্রে নাগার্জুন সেচ প্রকল্প। কেন্দ্রীয় সরকার তার অর্থনৈতিক দায় দায়িত্ব এর মধ্যে দিয়ে সম্পন্ন করেছিলেন। পাঞ্জাবের কৃষির ক্ষেত্রে পরিবর্তন ঘটেছে। অথচ আমাদের রাজ্যে স্বাধীনতার ৪৮ বছর চলে গেলে কেন্দ্রীয় সরকার ওই তিস্তা সেচ প্রকল্পকে জাতীয় সেচ প্রকল্প হিসাবে ঘোষণা করল না। তার আর্থিক দায় দায়িত্ব বহন করল না। এই অবস্থায় দাঁড়িয়েও বাংলার মানুষ, মাটির সাথে জমির সাথে প্রকৃতির সাথে লড়াই করে

উৎপাদনশীলতায় পাঞ্জাবের কাছাকাছি পৌঁছে গেছে। কংগ্রেসের এই যে বাংলার প্রতি বঞ্চনা এর বিরুদ্ধে বাংলার মানুষ বারবার জেহাদ ঘোষণা করছে। এখানে যে ১০-১৪ জন আছেন, সামনের বার সেটাও থাকবে না। আপনারা ভাববেন। খাদ্য শস্যের বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার এই রাজ্যে ৫.৯ শতাংশ। সেচ প্রকল্প অনুমোদন না হওয়া সত্ত্বেও। আর সর্ব ভারতীয় রেকর্ড ২.৮ শতাংশ। হেক্টর প্রতি উৎপাদনশীলতা ৫.৫ শতাংশ। সর্ব ভারতীয় ৩.২ শতাংশ খাদ্য শস্য উৎপাদন ১৩২ লক্ষ টন। চাহিদা ১৪০ লক্ষ টন। আর আলুর উৎপাদন ৫১ লক্ষ টন। কত হয় অঙ্কের হিসাব। তৈলবীজের উৎপাদন ১২.২ পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আর ভারতবর্ষের ক্ষেত্রে ৩৬.৮ শতাংশ। ফুল ফল সব্জির ক্ষেত্রে ও উৎপাদন উল্লেখযোগ্য ভাবে বেড়েছে। ৪১ ভাগ বেড়েছে। সকলেই জানে মৎস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ আট বার প্রথম পুরস্কার পেয়েছে। আট বার প্রথম পুরস্কার পাওয়া শুধু নয়। আজকে ৮৪ ভাগ মৎস্যের চাহিদা, আভ্যন্তরীণ বাজার থেকে মেটানো সম্ভব নয়। বাকি ১৬ ভাগ বাইরের উপর নির্ভরশীল। আর সমাজ ভিত্তিক বন সৃজন প্রকল্পে ৮০ দশকে ১৩.৮ শতাংশ জমি এই প্রকল্পের আওতায় ছিল। আজকে সেটা ১৯.৯৩ শতাংশ জমির আওতায় এসে গেছে। ক্ষেত মজুরদের মজুরি বৃদ্ধি হয়েছে। ১৮ টাকা ছিল ২৮ কে ছাড়িয়ে গেছেন। তার কারণ ক্ষেত মজুররা গ্রামে কাজ পাচ্ছে। কাজে অংশ নিচ্ছেন। কংগ্রেসের আমলে যেটা ছিল। গ্রাম থেকে শহরে মানুষ ধেয়ে আসত, একটু খাবার দাও, [illegible] দাও, আজকে সেই অবস্থা নেই।

[4-15 – 4-25 p.m.]

গাঁয়ের মানুষ গাঁয়েই কাজ জোগাড় করে নিচ্ছে এবং ২৮ টাকা করে মজুরি পাচ্ছে।

এরপরে সব চেয়ে বড় কথা হচ্ছে শিল্প। শিল্প ক্ষেত্রে সূচক বৃদ্ধির হার ৮.২%। ১৯৯৪-৯৫ সালে এটা সম্ভব হয়েছে। শিল্প প্রসার সম্বন্ধে আমাদের সরকার অত্যন্ত সজাগ এবং যত্নবান। যার ফলে একটা বিরাট পরিবর্তনের সম্ভাবনা আমাদের সামনে দেখা দিয়েছে। এমন কি বাইরে থেকে যে সমস্ত শিল্পপতিরা আসছেন তাঁরা স্বীকার করতে বাধ্য হয়েছেন যে, পশ্চিমবাংলার শ্রমিকদের মধ্যে কাজ করবার মানসিকতা আছে এবং শিল্প গড়ে তোলার জন্য যে পরিবেশ দরকার তা পশ্চিমবাংলায় আছে। যে ব্রিটিশদের বিরুদ্ধে দীর্ঘদিন লড়াই করে আমরা দেশ স্বাধীন করতে পেরেছি সেই ব্রিটিশরা পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্প প্রসারের সম্ভাবনার কথা স্বীকার করেছে। আজকে পশ্চিমবঙ্গে শিল্পের যে পরিবেশ সৃষ্টি করা হচ্ছে এবং শিল্প প্রসারের যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে তাকে বাধা দেবার চেষ্টা করা হচ্ছে। পেছন থেকে নানা রকম প্রতিবন্ধকতা সৃষ্টির চেষ্টা চলছে। আমরা জানি কংগ্রেসের জন্যই শিল্প ক্ষেত্রে পশ্চিমবাংলা পিছিয়ে গেছিল এবং সেটা ভুলে গেলে চলবে না। কংগ্রেসের গৃহীত নীতি — মাসুল সমীকরণ নীতি এবং শিল্প লাইসেন্স নীতির ফলেই পশ্চিমবাংলা ভারতবর্ষের শিল্প মানচিত্রে পিছিয়ে পড়েছিল। আমরা বার বার এই দুই নীতি প্রত্যাহারের দাবি জানিয়েছি। তবে আমাদের দাবির ফলে কিন্তু কংগ্রেস মাসুল সমীকরণ নীতি এবং শিল্প লাইসেন্স নীতি

প্রত্যাহার করেনি। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের কাছ থেকে ঋণ গ্রহণের শর্তের চাপে, পশ্চিমী দুনিয়ার নির্দেশে মাসূল সমীকরণ নীতি প্রত্যাহার করতে কংগ্রেস বাধ্য হয়েছে, নরসীমা রাও এর সরকার বাধ্য হয়েছে। তাদের নির্দেশেই আজকে কেন্দ্রীয় সরকার চলছে।

এই পরিবর্তিত পরিস্থিতিতে আমাদের সামনে শিল্পায়নের যে সুযোগ এসেছে — স্থানীয় শিল্পকে রক্ষা করে, স্থানীয় শিল্পের আরও সম্প্রসারণ ঘটিয়ে — নতুন নতুন শিল্প স্থাপনের কর্মসূচি গ্রহণ করা হচ্ছে। আমরা আমাদের শিল্পায়নের কর্মসূচিকে সব রকম প্রতিবন্ধকতা কাটিয়ে নিশ্চয়ই এগিয়ে নিয়ে যাব। তবে এই প্রসঙ্গে আমার একটা কথা বলবার আছে, আর্থিক সমীক্ষার ৫০ পাতায় আমরা লক্ষ্য করছি একটা তালিকা দেওয়া হয়েছে। ১ থেকে ১৬৯টি প্রকল্পের তালিকা প্রকাশ করা হয়েছে এবং তাতে প্রতিটি প্রকল্পের ঠিকানা দেওয়া আছে। আমি অত্যন্ত ক্ষোভের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি কুচবিহার, মালদা এবং দার্জিলিং জেলায় কোনও প্রকল্প গড়ার কোনও প্রস্তাব এর মধ্যে নেই। ১৬৯টি প্রকল্পের মধ্যে একটা প্রকল্পও কুচবিহার, মালদা, দার্জিলিং জেলায় নেই। আমি অত্যন্ত বিনীত ভাবে মন্ত্রী সভার কাছে অনুরোধ করব যে, উত্তর বাংলার অগ্রগতির স্বার্থে চা, কয়লা, লেবু পাট, তামাক, ডলোমাইটকে কেন্দ্র করে কৃষি ভিত্তিক শিল্প স্থাপন করার পরিকল্পনা গ্রহণ করা হোক। এ ক্ষেত্রে আমি অবহেলিত উত্তরবঙ্গের প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কৃষি ভিত্তিক শিল্প স্থাপনের উত্তরবঙ্গে যে পূর্ণ পরিবেশ রয়েছে তার সদ্ব্যবহার করা হোক।

শিল্প বিকাশের ন্যূনতম প্রয়োজনীয় বিষয় হচ্ছে পরিবহন তথা সড়ক ব্যবস্থা। আমরা কুচবিহারের মানুষরা দীর্ঘ ১০ বছর ধরে তোর্সার দ্বিতীয় সড়ক সেতুর দাবিতে আন্দোলন করছি। আমাদের সেই আন্দোলনের সঙ্গে সহমত পোষণ করে প্রয়াত পূর্ত মন্ত্রী মতীশ রায় কুচবিহারে তোর্সার দ্বিতীয় সেতুর শিলান্যাস করেছিলেন। প্রয়াত পূর্ত মন্ত্রী মতীশ রায় কুচবিহারে গিয়ে ঘোষণা করেছিলেন ১০ই ফেব্রুয়ারি ১৯৯৫ তারিখ থেকে সেতুর কাজ শুরু হবে। সেই সেতুর কাজ আজও শুরু হয়নি। আমলারা, অফিসাররা সেই সেতুর কাজে প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। এই কাজে যদি বছরে মাত্র ৩০ টাকা করে অনুমোদন করা হয় তাহলে এই কাজ শেষ করতে ১০ বছর কেটে যাবে। কুচবিহারের মানুষের স্বার্থে অবিলম্বে তোর্সার দ্বিতীয় সেতু নির্মাণের কাজ শুরু করার জন্য আমি দাবি জানাচ্ছি এবং যথাযথ টাকা বরাদ্দ করার জন্য বলছি।

এই কয়টি কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে, কংগ্রেসের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৫-৯৬ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটে সংখ্যাতত্ত্বের অসংখ্য অসত্য তত্ত্ব দিয়ে এই পবিত্র সভাকে বিভ্রান্ত করেছেন। সেইজন্য আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। যেমন,

মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেটে ১.২ অনুচ্ছেদে গ্যাট চুক্তি এবং আন্তর্জাতিক ঋণ-এর ব্যাপারে তীব্র বিরোধিতা করেছেন। আমি দেখছি — আমার অভিজ্ঞতা কম, আমি ৪ বছর হল এই হাউসে আছি — অসীম বাবু প্রতি বছরই যখন বাজেট ভাষণ দেন তখন একটা প্রবণতা লক্ষ্য করি, উনি কেন্দ্রীয় সরকারকে জ্ঞান দেবার চেষ্টা করেন এবং জ্ঞান দেবার চেষ্টা করে বলেন উনি গ্যাটের বিরোধিতা করছেন। আবার এদিকে এই রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী এবং সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায় — বিদেশি শিল্পপতিদের এখানে নিয়ে এসে দেখাতে চাইছেন, পশ্চিমবঙ্গে শিল্পায়নের জোয়ার আসছে। একদিকে ইনি গ্যাট চুক্তির বিরোধিতা করছেন, কেন্দ্রের অর্থনীতির বিরোধিতা করছেন আবার অন্যদিকে বারে বারে বলছেন আমরা বিদেশি শিল্পপতিদের নিয়ে এসে পশ্চিমবঙ্গে শিল্পের জোয়ার বইয়ে দেব। কোনওটা সত্য কোনওটা মিথ্যা, নাকি সবটাই ধাপ্পা — এটা আমার কাছে অদ্ভুত লাগছে। পশ্চিমবঙ্গে রাষ্ট্রায়ত্ত শিল্পের সংখ্যা হচ্ছে ৬৫টি। প্রত্যেকটি লোকসানে চলছে এবং প্রায় ২০০ কোটি টাকার লোকসান হয়েছে। আমরা কি দেখছি? পশ্চিমবঙ্গে শিল্পায়নের বিরাট ফিরিস্তি দিয়ে বলছেন আজকে এম.ও.ইউ. — ১৭টি চুক্তি হয়েছে এবং এই চুক্তির ফলে ৩ হাজার ২৫১ কোটি টাকা আনতে পেরেছেন বলে বলছেন। পশ্চিমবঙ্গে বড়াই করে সি.আই.আই. কনফারেন্স করলেন, সিঙ্গাপুরের প্রাইম মিনিস্টারকে নিয়ে আসলেন, অনেককেই আসলেন। কাগজে-কলমে ফলাও করে বললেন পশ্চিমবাংলায় শিল্পের জোয়ার আসছে। কিন্তু আমরা বাস্তবে কি দেখলাম? এতগুলি চুক্তি স্বাক্ষরিত হল, টি.ভি. এবং কাগজে ফলাও করে সংবাদ বেরুল যে পশ্চিমবাংলায় শিল্পপতিরা আসছেন এবং এসে চুক্তি স্বাক্ষর করছেন। কিন্তু এখন পর্যন্ত একটাও শিল্প বাস্তবে রূপায়িত হয়নি। গত ১৮ বছর ধরে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বহুবার বিদেশ সফরে গেছেন। বিদেশ সফরে যাবার আগে পশ্চিমবাংলার মানুষকে বলে গেছেন, আমরা বিদেশি বিনিয়োগকারীদের নিয়ে আসব। বিদেশি বিনিয়োগকারীরা পশ্চিমবাংলায় এসে তাদের অর্থলগ্নি করে পশ্চিমবাংলায় শিল্পের জোয়ার বইয়ে দেব। কিন্তু ১৮ বছর ধরে গঙ্গার উপর দিয়ে অনেক জল বয়ে গেছে। আমরা দেখছি, মাননীয় জ্যোতি বসুর নেতৃত্বে পশ্চিমবাংলায় এখন পর্যন্ত একটাও শিল্প হয়নি। এই হচ্ছে পশ্চিমবাংলার বাস্তব পরিস্থিতি। অথচ বলা হচ্ছে ঢাক-ঢোল পিটিয়ে, যে ১১ হাজার ৬৫০ কোটি টাকা শিল্প করব পশ্চিমবাংলায় অথচ মহারাষ্ট্রে কেন্দ্রীয় সরকারের সহায়তা নিয়ে এরই মধ্যে ৬২ হাজার কোটি টাকা লগ্নি হয়েছে! গুজরাটে ৭২ হাজার কোটি টাকা লগ্নি হয়েছে। অথচ এখানে ঢাক ঢোল বাজিয়ে লম্বা লম্বা কথা বলে, মানুষকে বিভ্রান্ত করে প্রচার করা হচ্ছে শিল্পের জোয়ার বইবে। আমি বলতে চাই, পশ্চিমবাংলায় যেটা হচ্ছে সেটা শুধুই প্রচার। এই প্রচার সর্বস্ব ধাপ্পাবাজ পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবাংলায় শিল্পায়নের নামে ধাপ্পা দিয়ে মানুষকে ভুল বুঝিয়ে যে কথা বলতে চাইছেন সেকথা সমর্থন করতে পারছি না। যদি পশ্চিমবাংলায় শিল্প হত তাহলে আমি কংগ্রেস দলের হয়ে আপনাদের সমর্থন করতে পারতাম। কিন্তু দুর্ভাগ্য, আপনারা খালি বড় বড় কথা বলছেন এই ১৮ বছর ধরে। আসলে একটাও শিল্প করতে পারেননি, উন্নয়নমূলক কাজ

করতে পারেননি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১.৫ অনুচ্ছেদে বলেছেন, বিদেশি পুঁজি নির্বিচারে প্রবেশ করছে। আবার পরের প্যারার ১.৬ অনুচ্ছেদে বলেছেন, বহু প্রচারিত সরাসরি বিনিয়োগের পরিমাণ হয়েছে অতি সামান্য।

[4-25 – 4-35 p.m.]

১৯৯৩-৯৪ সালে জাতীয় আয় মাত্র ০.৩ শতাংশ। একবার বলছেন বিদেশি পুঁজি নির্বিচারে প্রবেশ করছে। আবার নিজেই বলছেন যে, বিদেশি বিনিয়োগের পরিমাণ হয়েছে অতি সামান্য — ১৯৯৩-৯৪ সালের জাতীয় আয়ের মাত্র ০.৩ শতাংশ। এগুলিকে নিয়ে আপশোষ করছেন। উনি ঠিক কি বলতে চেয়েছেন সেটা বুঝতে পারছি না। উনি বিদেশি পুঁজি বিনিয়োগ করতে চান না বন্ধ করতে চান তার কোনও তথ্য উনি দেননি। আজকে খাদ্য শস্য ব্যবহারের ক্ষেত্রে দেখছি — ভারতের শতকরা ৯৯ শতাংশ মানুষ আজও যে সমস্ত খাদ্য শস্য, ঔষুধ, বস্ত্র, চর্মজাত দ্রব্য ব্যবহার করেন এগুলি সমস্তই ভারত সরকারের কারখানায় তৈরি হয় এবং আমরা বলতে পারি ইউরোপ আমেরিকা সহ পশ্চিমী দেশগুলিতে আমাদের দেশে প্রস্তুত সামগ্রী অনেক গুণ বেশি বিক্রি হয় এবং গত ১৮ বছরে আমরা কি দেখলাম — দেখলাম পশ্চিমবঙ্গে বাম জমানায় সব কিছু উৎপাদন বন্ধ হয়ে গেছে কিন্তু ভারতের মাটিতে অনেক উচ্চ মানের টেক্সটাইল উৎপন্ন হয়, চর্মজ জিনিসপত্রের উৎপাদন হয়। আর খাদ্য শস্যে তো ভারত স্বয়ং সম্পূর্ণ। আজকে আপনাদের নিজের গায়ে হাজার ছিদ্র অথচ আপনারা কেন্দ্রীয় সরকারের ছিদ্র খুঁজে বেড়াচ্ছেন। আজকে একটা অনুচ্ছেদে কালো টাকা উদ্ধারের কথা বলছেন। এটা ভাল কথা। কালো টাকা উদ্ধারের নামে ওনারা বিকল্প পথের কথা বলছেন কিন্তু আজকে মাননীয় মন্ত্রী জবাব দেবেন কি আজকে পশ্চিমবাংলার বাম জমানায় সি.পি.এম. পার্টি কমরেডরা কি করে লক্ষ লক্ষ টাকার মালিক হলেন? আজকে সি.পি.এম. পার্টির কোনও ব্যবসা নেই, ব্যবসা না করেই টাটা বিড়লার মতো মিলিত সম্পদের যে পরিমাণ সেই পরিমাণ সম্পদের মালিক সি.পি.এম. পার্টি কি ভাবে হলেন? আজকে সর্ষের মধ্যে ভূত। আপনি কালো টাকা পেলে লোককে চোর বলছেন আর আপনারা নিজেরাই ডাকাতি করছেন, আর তা ঢাকার চেষ্টা করছেন। আজকে অর্থমন্ত্রী তাঁর ভাষণে ৩.৩ অনুচ্ছেদে সেচের প্রসঙ্গে যে কথা বলেছেন সেই প্রসঙ্গে আসছি। পশ্চিমবঙ্গে ৯ কোটি মানুষের জন্য জমি আছে ৪০ লক্ষ হেক্টর এবং আজকে যদি আমরা ভাগ করে দিই তাহলে আমরা দেখব যে আমাদের মাথা পিছু জমির পরিমাণ .১৩ একর। আজকে পশ্চিমবঙ্গের যে জনসংখ্যা, সেই জনসংখ্যার তুলনায় জমির পরিমাণ এমনিতেই কম। পশাপাশি আজকে আমাদের বাংলাদেশ সীমান্ত দিয়ে বহু মানুষ মানবিক কারণে ওপার বাংলায় থাকতে না পেরে এখানে চলে আসছে। যার জন্য আজকে পশ্চিমবঙ্গে জমির পরিমাণ কমে যাচ্ছে এবং সঙ্কুচিত হচ্ছে এবং প্রায় সবাই প্রান্তিক চাষীতে পরিণত হয়েছে। এই প্রান্তিক চাষীর জমিগুলি সেচের আওতায় আজ পর্যন্ত আনা হয়নি এবং পশ্চিমবঙ্গ সরকারের গতবারের যে আর্থিক সমীক্ষা — সেই

সমীক্ষার ৫.১৩ নম্বর টেবিলে বলছেন যে ১৯৮০-৮১ সালে জলসেচ ছিল ১০ লক্ষ ১৭ হাজার হেক্টর আর ১৯৯২-৯৩ সালে জলসেচের পরিমাণ দাঁড়িয়েছে ৯ লক্ষ ৮১ হাজার হেক্টরে।

গত ১৪ বছরে জলসেচের পরিমাণ কমে গেছে। ১৯৮০-৮১তে ছিল ১৭ হাজার হেক্টর ১৯৯২-৯৩তে কমে যাচ্ছে ৯ লক্ষ ৮১ হাজার। গত ১৪ বছরে এই সরকারের জমানায় জলসেচের পরিমাণ কমে ৩৬ হাজার হেক্টর হয়েছে। রাজ্য সরকার ১৯৯১-৯২ সাল পর্যন্ত ভারতবর্ষের যে সমস্ত অন্যান্য রাজ্য আছে সেই সব রাজ্যের তুলনায় জলসেচের তুলনা করার জন্য যে টেবিল করতেন — টেবিল নং ১৬, ১৯৯১ পর্যন্ত দেখেছি, টেবিল ১৬এ বলতেন অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের অবস্থা কি? আমরা কি দেখছি অন্যান্য রাজ্যের তুলনায় আগে মাননীয় বিধায়ক মানস ভূঁইয়া স্ট্যাটিসটিক্স দিয়ে যা বললেন পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়ছে। এটা না দেখানোর জন্য মন্ত্রী মহাশয় টেবিল তুলে দিয়েছেন। দেখানো হয়েছে পশ্চিমবঙ্গে ১৯৮৭-৮৮ পর্যন্ত গ্রস এরিয়া ইরিগেটেড ২২.৮১ পারসেন্ট পশ্চিমবঙ্গে ছিল এখন ২৮.৮৬ পারসেন্ট পশ্চিমবঙ্গে ৪৫ লক্ষ হেক্টর ২২ পারসেন্ট অর্থাৎ ১০.৩৫ লক্ষ জলসেচ দেওয়া হয়। আজকে ১৯৯৫ সালে রাজ্যপাল মহাশয়ের ভাষণে ১৪ এবং ১৫ অনুচ্ছেদে আছে, উনি বলেছেন যে মোট ২৭.৯৪ লক্ষ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। উনি আরও বলেছেন ক্ষুদ্র সেচের আওতায় আনা হয়েছে আরও জমিকে। আগেই বলেছি টোট্যাল জমি ৪৫ লক্ষ হেক্টর, এর মধ্যে মাননীয় রাজ্যপালের যে বক্তব্য ১৩ এবং ১৪ তাতে উনি বলছেন টোট্যাল জমি ৪০.৮৮ লক্ষ হেক্টর, অর্থাৎ আমাদের যে জমি আছে তার ৯০ পারসেন্ট জমি সেচের আওতায় আনা হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে — দুটো মিলে যেটা হচ্ছে ২৭.৯৪ এবং ১২.৯৪ লক্ষ অর্থাৎ ৪০.৮৮ এসেছে সেচের আওতায়। এ বছর গত ৭ই মার্চ ১৯৯৫ পশ্চিমবঙ্গে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন দুটো মিলে ৪০.৮৮ লক্ষ হেক্টর জমি সেচের আওতায় এসেছে। আর মাননীয় অর্থমন্ত্রী তাঁর ভাষণের ৩.৩ অনুচ্ছেদে বলছেন পশ্চিমবঙ্গে কৃষি জমির ৫০ পারসেন্ট সেচের আওতায় আনা হয়েছে, এখন কার কথা সঠিক? গত ৭ই মার্চ রাজ্যপাল মহাশয় যা বললেন তার ১৪ দিন বাদে সেই সরকারের মাননীয় অর্থমন্ত্রী যা বলছেন — এখন রাজ্যপাল মহাশয়ের বক্তব্যকে সঠিক বলব, না মাননীয় মন্ত্রীর বক্তব্যকে সঠিক বলব? আমরা জানি যে, এই বামপ্রন্ট সরকার অসত্য ভাষণে পটু, ওঁরা আগে বলতেন সোনার দেশের ওঁরা দেবদূত পরে সব ফাঁস হয়ে গেছে। আগে ওঁরা রাশিয়ার কথা বলতেন, তাদের রুবলকে ভারতের টাকার ৩ গুণ করে দেখানো হত, এখন তার দাম হয়ে গেছে ৫ পয়সা। এই বামফ্রন্ট সরকার কাগজে কলমে ৯০ শতাংশকে সেচের আওতায় এনে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে কি প্রমাণ করতে চেয়েছেন জানি না। ভারতবর্ষের মানুষকে ধাপ্পা দিয়ে কাগজে পরিসংখ্যান তৈরি করে পশ্চিমবঙ্গ সরকার টিকে থাকতে চায়। গত ৭ই মার্চ ১৯৯৫ রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সরকার কি বলতে চেয়েছেন ১২ নম্বরে বলেছেন পশ্চিমবঙ্গে মোট ১৮.১ মেট্রিক মিলিয়ন টন উৎপাদন হয়েছে, সমগ্র দেশের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম চাল উৎপাদনকারী রাজ্য।

[4-35 – 4-45 p.m.]

রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে ১৮.১ মিলিয়ন মেট্রিক টন অর্থাৎ ৮১ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে। এই পরিমাণ চাল যদি উৎপাদন করতে হয় তাহলে ধানের উৎপাদন ৩.২ অর্থাৎ ২৭০ লক্ষ টন হওয়া প্রয়োজন। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের ৩.৪ অনুচ্ছেদে বলা হয়েছে যে, মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, ভূমি সংস্কারকে ভিত্তি করে উৎপাদন ও উৎপাদনশীলতার এই বৃদ্ধির ফলে রাজ্যের মোট খাদ্য শস্যের উৎপাদন সর্বশেষ তথ্য অনুযায়ী বর্তমান বছরে (১৯৯৪-৯৫) পৌঁছাবে ১৩২ লক্ষ টনের কিছু বেশি। ৭ই মার্চ রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে ১৮.১ মিলিয়ন মেট্রিক টন চাল উৎপাদন হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী বলছেন যে বর্তমান বছরে ১৩২ লক্ষ টনে পৌঁছাবে — তাহলে কোনটা ঠিক? আবার এক জায়গায় বলছেন যে আমাদের যা উৎপাদন তাতে ৮ লক্ষ টন ঘাটতি হচ্ছে। ১৯৯৩-৯৪ সালে লোকসভায় প্রশ্নোত্তরে বলা হয়েছে যে, ভারতে মাথা পিছু একজন মানুষের সারা বছরে .১৭ টন খাদ্যের প্রয়োজন। তাহলে পশ্চিমবঙ্গে অ্যাভারেজে দেখা যাচ্ছে যে ৭ কোটি মানুষের জন্য .১৭ গুণনিত ৭ সমান ১.১৯ লক্ষ টন খাদ্যের প্রয়োজন। অর্থাৎ পশ্চিমবঙ্গে ১.১৯ লক্ষ টন থেকে ৮ লক্ষ টন বাদ দিলে ১.১১ লক্ষ টন খাদ্য লাগে। এখানে পরিসংখ্যানের কারচুপি করা হয়েছে। একই ফিনান্সিয়াল ইয়ারে রাজ্যপাল বলছেন যে ১৮.১ মিলিয়ন মেট্রিক টন খাদ্য উৎপাদন হয়েছে, অর্থমন্ত্রী বলছেন যে ১৩২ লক্ষ টন খাদ্য শস্য উৎপাদন হবে, আবার বলছেন যে ৮ লক্ষ টন ঘাটতি হবে। কাজেই এই দুটো তথ্য থেকে প্রমাণিত হচ্ছে যে, এই সরকার প্রবঞ্চনার সরকার, ধাপ্পাবাজের সরকার, জনমানসকে ভুল বোঝানোর সরকার, মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করার সরকার। আজকে এইভাবে তারা মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করছেন। গত বছর শিক্ষা বাজেটে অর্থমন্ত্রী বলেছিলেন যে আমরা শিক্ষার বিস্তার করব। গতবারে মাননীয় অর্থমন্ত্রীর প্লান বাজেটে ছিল ১৫৩.৭৩ কোটি টাকা। রিভাইজড বাজেটে হল ১২৪.৬৫ কোটি টাকা। ৩০ কোটি টাকার মতো কমে গেল। ওরা বলছেন যে আমরা শিক্ষার বিস্তার করব, গ্রামে গ্রামে প্রাথমিক স্কুল করব, প্রতিটি ব্লকে একটি করে স্কুল করব, শিক্ষকদের পেনশন দেব। এগুলি যদি করতে পারেন তাহলে নিশ্চয়ই আমরা সমর্থন করব। কিন্তু দেখা গেল যে গতবারে যা ছিল তার থেকে ৩০ কোটি টাকা কমে গেল শিক্ষা বাজেটে। স্বাস্থ্যের ব্যাপারে বড় বড় কথা বলা হয়েছে। স্বাস্থ্য খাতে প্ল্যান বাজেট কিছুটা ভাল হয়েছে। গতবার প্ল্যান বাজেটে ছিল ১০২.৬০ কোটি টাকা, খরচ করেছেন ১০১.৭৬ কোটি টাকা। অর্থাৎ ১ কোটি টাকার মতো কমে গেল। ওয়াটার সাপ্লাই এবং হাউসিং, আর্বান ডেভেলপমেন্ট প্রোজেক্ট, সেখানে প্ল্যান বাজেটে ছিল ১৮১.০১ কোটি টাকা আপনাকে ধন্যবাদ জানাই যে এখানে কিছু বেশি খরচ করেছেন। গতবারে এগ্রিকালচারের প্ল্যান বাজেটে ছিল ১৩৩.০৮ কোটি টাকা। আপনারা খরচ করেছেন ১১৮.৩৪ কোটি টাকা। এখানে ১৫ কোটি টাকা কমে গেল। রুর‍্যাল ডেভেলপমেন্টে কেন্দ্রীয় সরকার প্রচুর টাকা দিয়েছে জওহর রোজগার যোজনা ইত্যাদিতে। গত বছর এই

সরকারের রুর‍্যাল ডেভেলপমেন্টের প্ল্যান বাজেট ছিল ৭৭৫.৬৯ কোটি টাকা, খরচ করেছেন ৬২৪.৩৩ কোটি টাকা। অর্থাৎ যে বাজেট দিলেন তার থেকে প্রায় ১৫০ কোটি টাকা কমে গেল।

কেন্দ্রীয় সরকার টাকা পাঠাচ্ছে আপনারা খরচ করতে পারছেন না। গ্রামোন্নয়নের যে টাকা খরচ করবেন বলেছিলেন সেই টাকা আপনারা খরচ করতে পারেননি। সেই টাকা কমে ১৫০ কোটি টাকায় এসেছে। ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোলে আমরা কি দেখেছি? সেখানে প্ল্যান বাজেটে যা বলেছিলেন ১৮৭.৪৭ কোটি টাকা বাজেটে ছিল, কিন্তু খরচ করেছিলেন ১৫৩.২৮ কোটি টাকা। এখানে ৩০ কোটি টাকা কম। আজকে এই যে একের পর এক প্ল্যান বাজেটের কথা বলছেন, কিন্তু দেখা যাচ্ছে পরবর্তীকালে বাজেটটা বাস্তবে রূপায়িত হচ্ছে না। আপনারা ঠিকমতো তথ্য না দিয়ে মানুষকে বিভ্রান্ত করছেন। অন্তত পশ্চিমবঙ্গের মন্ত্রী হিসেবে নয়, একজন পণ্ডিত মানুষ হিসেবে ঠিক পরিসংখ্যান দিয়ে বলতে পারলে আপনাদের আমরা সমর্থন করব। কিন্তু আপনারা সেটা করছেন না। আপনি স্ট্যাটিসটিক্যাল জাগলারি দিচ্ছেন। শ্রীমতী অঞ্জু কর বলেছিলেন যে বর্ধমান জেলা পূর্ণ স্বাক্ষর হয়েছে। কিন্তু আমরা সেখানে গিয়ে দেখেছি যে অনেক গভর্নমেন্ট এমপ্লয়ি এখনও টিপ সই দিয়ে মাইনে নেন। বলা হয়েছিল যে ৪৯.০৪ শতাংশ সাক্ষর হয়েছে। এটা ভুল পরিসংখ্যান। আমি দেখেছি সেখানে বি. ডি. ও. এবং এস. ডি. ও. অফিসে বসে স্বাক্ষরতা সম্বন্ধে ভুল তথ্য দিয়েছেন। আপনারা বলেন যে আপনারা মানুষের সঙ্গে মেশেন, দল করেন। পশ্চিমবঙ্গের ম্যাক্সিমাম পঞ্চায়েত, পুরসভা, আপনাদের দখলে। আপনারা পঞ্চায়েত, পুরসভাকে বলে বাড়ি, বাড়ি ফর্মে সই করিয়ে হিসাব দিন যে পশ্চিমবঙ্গে কত শতাংশ সাক্ষর আছে। মৎস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ বরাবর শীর্ষ স্থানে আছে বলেন। কিন্তু পশ্চিমবঙ্গে বেশিরভাগ মাছ আছে অন্ধ্রপ্রদেশ কর্ণাটক, তামিলনাড়ু এবং ওড়িশা থেকে। একটা কথা আছে ঝড়ে বাঘ মরে, কিরণময়নন্দ কেরামতি করে। এই দক্ষিণের রাজ্যগুলো থেকে যদি মাছ না আসত তবে পশ্চিমবঙ্গের মানুষ মাছের নাগাল পেত না। বলা হয় ৮৪ শতাংশ মাছ পশ্চিমবঙ্গের। মনে হয় দক্ষিণ ভারত এবং পশ্চিমবঙ্গের মাছ মিলে ৮৪ শতাংশ। আপনারা পশ্চিমবঙ্গে আরও ১ হাজারটি প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন দিচ্ছেন। ১৯৭৭ সালের আগে পশ্চিমবঙ্গের অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত ছিল? ১৯৭৭ থেকে ১৯৯৪ সাল পর্যন্ত বামফ্রন্ট সরকার কত প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন দিয়েছে? তৃতীয়ত বামফ্রন্ট সরকারের আমলে প্রতি বছর স্কুল অ্যাপ্রুভালের ক্ষেত্রে যে কোটা ধার্য করা হয়েছে সেটা দেওয়া হচ্ছে কিনা? যদিনা দেওয়া হয় তবে কি কারণে দেওয়া হচ্ছে না? পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালের পূর্বে প্রাথমিক শিক্ষক কত ছিল? ১৯৭৭ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত বর্তমান শিক্ষক সংখ্যা কত? প্রতি ক্ষেত্রে পশ্চিমবঙ্গের মানুষকে অসত্য, তথ্য দিয়ে আপনারা যে পথে যাচ্ছেন এতে পশ্চিমবঙ্গের মানুষের মঙ্গল হবে না। দীর্ঘ ১৮ বছর ধরে পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করছেন, এতে পশ্চিমবঙ্গের মানুষ হতাশায় ভুগছে। আজকে যে অসত্য বাজেট ভাষণ এই সভায় পেশ করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-45 – 4-55 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন ২১শে মার্চ এই সভায় আমাদের মাননীয় অর্থমন্ত্রী আগামী বছরের বাজেট উত্থাপন করেছেন এবং ঠিক তার পরের দিন ২২শে মার্চ আমি বিভিন্ন খবরের কাগজে দেখছিলাম এই বাজেট সম্বন্ধে কার কেমন প্রতিক্রিয়া। সেখানে দেখলাম যে, আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল সাহেব তিনি তাঁর প্রতিক্রিয়া জানিয়েছেন এইভাবে যে, এই বাজেট জনবিরোধী, উন্নয়ন-বিমুখ, দরিদ্র এবং বেকারদের প্রতি অবহেলা এবং নির্বাচনী চমকের বাজেট। কিন্তু তার পরেই তিনি এই বাজেটকে মনমোহনমুখী বলেছেন। স্যার, আমি ভেবে পাইনা এসব পরস্পর-বিরোধী কথার অর্থ। আসলে তাঁদের মাথা ঘুরে গেছে, তাই এটা তাঁর প্রতিক্রিয়া নয়, এটা বিকারগ্রস্ত রোগীর প্রলাপ। তাঁরা আশা করেছিলেন রাজ্যের বুনিয়াদ, কাঠামো সব ভেঙ্গে পড়বে, কিন্তু সেটা বাস্তবে হয়নি। আমারও আশঙ্কা ছিল, কারণ বিগত কয়েক বছর আমরা যেভাবে কাটিয়েছি সেটা গোপন কিছু নয়। তাই এই আশঙ্কা ছিল যে, অসীমবাবু বাজেটে যে বরাদ্দ ধরেছেন সেটা পরে টিকবে তো? কারণ মাঝে মাঝেই দেখেছি, অনেক ক্ষেত্রেই তাঁকে এমবারগো জারি করতে হয়েছে এবং তার ফলে অনেক সময় অনেক অপরিহার্য উন্নয়নমূলক কাজও বন্ধ রাখতে হয়েছে। আমরা ভেবে পাইনি যে, এই অবস্থা আমরা কখন কিভাবে কাটিয়ে উঠব। কিন্তু আজকে এখানে দাঁড়িয়ে একথা বলতে পারি যে, আমরা সেই অবস্থাটা অনেকটাই অতিক্রম করতে পেরেছি। আজ আর কথায় কথায় তাঁকে এমবারগো জারি করতে হয় না, ফলে অপরিহার্য কাজগুলিও মাঝপথে বন্ধ রাখতে হচ্ছে না এবং সমস্ত উন্নয়নমূলক কাজগুলি অপ্রতিহত গতিতে এগিয়ে চলেছে। সেজন্যই আজকে পরিসংখ্যান খুলে দেখতে পাচ্ছি, বিভিন্ন ক্ষেত্রে আমাদের এই সরকার যে অগ্রগতি অর্জন করেছেন সেটা এই পরিসংখ্যানে তুলে ধরা হয়েছে। আজকে আমরা কৃষিজ উৎপাদনের ক্ষেত্রে, বনসৃজনের ক্ষেত্রে, ভূমি সংস্কারের ক্ষেত্রে সাফল্য অর্জন করেছি। গ্রামীণ সম্পদ সৃষ্টির ক্ষেত্রেও আমাদের সরকার সাফল্য অর্জন করেছেন। আর দীনমজুর, জনমজুর এবং হতদরিদ্র মানুষদের আর্থিক অবস্থার উন্নতির ক্ষেত্রে আমরা যে সাফল্য অর্জন করেছি নিশ্চয়ই সেটা উল্লেখের দাবি রাখে। এই ভাবে গ্রামের অর্থনীতিকে চাঙ্গা করা সম্ভব হয়েছে বলেই আজকে রাজ্যের শিল্পক্ষেত্রে একটা অনুকূল পরিবেশ গড়ে উঠেছে। বিরোধী দলের বন্ধুদের মনে কিছুটা ঈর্ষা হতে পারে, কিন্তু এটা বাস্তব যে আমাদের রাজ্যে বিদ্যুতের দুরাবস্থাটা আমরা অনেকটাই কাটিয়ে উঠেছি। এখন আর যখন-তখন ঘণ্টার পর ঘণ্টা লোডশেডিং হয় না। নতুন বিদ্যুৎ প্রকল্প যা করা হয়েছে তাতে উৎপাদন কিছুটা বেড়েছে। আগামী দিনে আরও কিছু নতুন বিদ্যুৎ কেন্দ্র রাজ্যে চালু হতে চলেছে। এসব দেখে আমরা লক্ষ্য করছি বিভিন্ন শিল্পপতিরা এখানে শিল্প গড়তে আগ্রহী হয়েছেন। তারা নতুন নতুন শিল্প স্থাপনের প্রস্তাব নিয়ে আসছেন, কারণ তারা দেখছেন যে, রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থা যথেষ্ট উন্নত অবস্থায় রয়েছে এবং এখানে দক্ষ কারিগরেরও অভাব নেই। এর উপর কেন্দ্রীয় সরকারও মাসুল সমীকরণ নীতি তুলে দিয়ে এবং অনেক ক্ষেত্রে লাইসেন্স প্রথা

বাতিল করে দিয়ে শিল্প গড়ার অনুকূল পরিবেশ সৃষ্টি করেছেন। সুতরাং এর সুবিধা অবশ্যই আমাদের নিতে হবে। আমরা দেখছি, দিল্লির সরকার, তাঁরাই এতদিন ধরে দেশ শাসন করছেন এবং তারাই অর্থনীতি, শিল্পনীতি, বৈদেশিক বাণিজ্যনীতি ইত্যাদি ঠিক করছেন। ৮টি পঞ্চবার্ষিকী পরিকল্পনা আমরা প্রায় শেষ করে এনেছি। পরিকল্পনা মাফিক লক্ষ লক্ষ কোটি টাকা আমরা খরচ করেছি। তারপরেও কিন্তু আজকে এসে দেখছি যে শিল্পের ক্ষেত্রে আমরা আর এগোতে পারছি না। আজকে আমাদের দেশীয় শিল্প, দেশীয় শিল্পপতিদের এবং দেশীয় পুঁজিপতিদের উপর ভরসা নেই। আমাদের নির্ভর করতে হচ্ছে বিদেশি শিল্প এবং বিদেশি পুঁজিপতিদের উপর, বহুজাতিক যে সমস্ত সংস্থা আছে তাদের উপর। তাদের আমরা আহ্বান করছি আমাদের দেশে শিল্প করার জন্য। তারা আমাদের দেশে শিল্প প্রকল্প তৈরি করে আমাদের দেশের বেকারদের কাজ দেবে, তারা আমাদের দেশের বেকার সমস্যার সমাধান করবে। তাদের এই উপগ্রহ আমরা গ্রহণ করেছি। স্বাভাবিক ভাবে আমাদের ভাবতে হচ্ছে এই পথে আমাদের দেশের প্রকৃত মঙ্গল হবে কিনা। আমাদের সরকারের পক্ষ থেকে আমরা একটা বিকল্প প্রস্তাব দিয়েছিলাম কেন্দ্রীয় সরকারকে। সেটা বেশি কথা কিছু নয়। আমরা এই ভাবে দেশটাকে মুক্তাঞ্চল করব কিনা, আমাদের দেশটাকে বিদেশিদের হাতে ছেড়ে দেব কিনা সেটা ভাবতে হবে। নাকি আমরা স্বনির্ভরতার দিকে এগিয়ে যাব, আমরা আমাদের নিজেদের পায়ে দাঁড়াতে পারি কিনা সেই চেষ্টা করতে হবে? আমাদের যা সহায় সম্বল তাই দিয়ে মাথা তুলে আমরা দাঁড়াতে পারি কিনা সেই চেষ্টা করতে হবে? শিল্প স্থাপনের বিরোধী আমরা নয়। শিল্পোন্নয়নের স্বার্থে যদি বিদেশি প্রযুক্তির দরকার হয়, যদি কোথায় আমাদের ঘাটতি থেকে থাকে তা গ্রহণ করতে আমাদের অসুবিধা নেই। কিন্তু আমাদের দেখতে হবে তাতে আমাদের স্বার্থহানি ঘটছে কিনা। আমাদের দেশবাসীদের স্বার্থ সুরক্ষিত থাকবে কিনা। প্রতিটি ক্ষেত্রে বিচার-বিশ্লেষণ করে দেখতে হবে কোন কোন ক্ষেত্রে আমরা এই সমস্ত বিদেশি পুঁজির আহ্বান করতে পারি, বিদেশি শিল্পপতিদের আহ্বান করতে পারি। কি শর্তে তাদের আমরা সাহায্য গ্রহণ করতে পারি সেটা দেখতে হবে। এই ক্ষেত্রে গভীর চিন্তা করার দরকার আছে। সেই শর্তগুলি নিয়ে চিন্তা ভাবনা করার দরকার আছে। আমরা কেউ চাইনা যে আগামী দিনে আমাদের এই রাজ্য কিংবা আমাদের এই দেশটা বিদেশিদের হাতে চলে যাক। স্বাভাবিক ভাবে আমাদের উল্লাসিত হওয়ার যথেষ্ট কারণ থাকলেও আমরা জোয়ারে গা ভাসিয়ে না দিই। সমস্ত ব্যাপারে অগ্র-পশ্চাদ বিচার বিবেচনা করার দরকার আছে। সুচিন্তিত পদক্ষেপ নিয়ে আমাদের আগামী দিনে এগিয়ে যেতে হবে। এটা ভুলে গেলে চলবে না যে বিদেশি শিল্পপতিরা বা বহুজাতিক সংস্থাগুলি আমাদের এখানে সেবার মনোভাব নিয়ে আসছে, আমাদের উদ্ধার করার পরিকল্পনা নিয়ে তারা আসছে। তারা আমাদের গভীর পংকে নিমজ্জিত করে দেবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিস্থিতি আজ আমাদের এখানে যেতে বাধ্য করেছে। আজ যদি আমরা এই ভাবে সমস্ত কিছু থেকে সরে আসি তাহলে আমরা তাদের থেকে পেছিয়ে পড়ব। সেখানে কিন্তু ওই সমস্ত পুঁজিপতিরা আমাদের গ্রাস করে ফেলবে, তাদের সেই ভীষণ দাপট থেকে আমরা রেহাই পাব না। আমাদের দেশের মধ্যে যে সমস্ত ছোট ছোট শিল্প কারখানা

আছে সেইগুলিকে নাভিশ্বাস তুলে দিয়ে মৃত্যু ঘন্টা বাজিয়ে দেবে। আমাদের দেখতে হবে স্বনির্ভর শিল্প যাতে আমাদের দেশে গড়ে ওঠে। ক্ষুদ্র শিল্পের গুরুত্ব যাতে যথাযথ ভাবে দেওয়া যায় সেটা দেখতে হবে। আজকে কৃষি ক্ষেত্রে আমরা নিশ্চিত আমাদের এখানে সাফল্য লাভ করেছি। আমাদের ভুলে গেলে চলবে না কৃষি সাফল্যের মূল জায়গা হচ্ছে সেচ ব্যবস্থা। আমাদের এই রাজ্যে ৫০ ভাগের বেশি জমিকে সেচ এলাকার মধ্যে আনা যায়নি। সেচের বাইরে যে সমস্ত জমি আছে সেখানে যদি আমরা সেচের জল পৌঁছে দিতে পারি তাহলে কৃষি উৎপাদন আরও কয়েক গুন বাড়াতে পারি।

[4-55 – 5-05 p.m.]

জনসংখ্যার অনুপাতেও আমাদের খাদ্যশস্যের উৎপাদনকে বাড়িয়ে নিয়ে যেতে হবে। কিন্তু আমরা দেখছি, মূল যে সমস্ত খাতে বাজেট বরাদ্দের পরিসংখ্যান এখানে দেওয়া আছে, সেখানে সেচের ক্ষেত্রে বরাদ্দ আনুপাতিক হারে অনেক কম বেড়েছে। যেখানে বৃহৎ সেচে ১২১ কোটি টাকা এবং ক্ষুদ্র সেচে ৬৫ কোটি টাকা, মোট ১৮৬ কোটি টাকা বর্তমান বছরে ছিল, আগামী বছরে সেটা মিলে হল ১৯৭ কোটি টাকা। অর্থাৎ ১১ কোটি টাকা এখানে বেড়েছে। তাই প্রকৃত বরাদ্দ কমে যাবে। কারণ, ১৮৬ কোটি টাকাতে এক বছরে যে কাজ করা সম্ভব, ১৯৭ কোটি টাকাতে পরের বছর ঐ কাজটুকু করা সম্ভব নয়। তাই, কৃষিকে যদি গুরুত্ব দিতে হয়, তাহলে সেচকেও সমান ভাবে গুরুত্ব দিতে হবে, নাহলে কৃষিজ উৎপাদন মাঝপথেই মারা পড়বে। আমাদের সৌভাগ্য, বিগত কয়েক বছরের মধ্যে আমাদের রাজ্যকে সেরকম খরার মুখোমুখি হতে হয়নি। যদিও বন্যার মুখোমুখি হতে হয়েছে এবং তার ফলে ক্ষয়ক্ষতিও হয়েছে। বন্যা প্রতিরোধের ক্ষেত্রে আমরা দেখছি যা বরাদ্দ সংস্থানে রাখা হয়েছে, তাতে আশানুরূপ কাজ করা সম্ভব হবে না। আগামী আর্থিক বছরে যে বরাদ্দ করা হয়েছে সেচ খাতে, তা বাড়ানো জরুরি। সেইরকম যদি আগামী দিনে এই কৃষিজ উৎপাদন ক্রমশ উর্ধ্বমুখী রাখতে চাই, তাহলে এটা অত্যন্ত জরুরি। আমি এই প্রসঙ্গে কয়েকটা প্রস্তাব রাখতে চাই—মাননীয় অর্থমন্ত্রী এখানে কর ব্যবস্থার ক্ষেত্রে কতগুলো যুক্তি সঙ্গত পদক্ষেপ নিয়েছেন। বেশিরভাগ করের হার তিনি কমিয়ে দিয়েছেন। স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে আমি আগেই উল্লেখ করেছিলাম, জমি রেজিস্ট্রেশনের ক্ষেত্রে আমরা দেখছি গ্রামাঞ্চলে জমির যে দাম, রেজিস্ট্রার সেই জমির দাম বহু গুণ দেখিয়ে দিচ্ছে। প্রকৃত দাম, যে দামে লেনদেন হচ্ছে, তার থেকে ঐ স্ট্যাম্প ডিউটিতেই বেশি লেগে যাচ্ছে। এটা যাতে ন্যায়সঙ্গত ও যুক্তিসঙ্গত ভাবে নির্ধারণ করা যায় সেটা দেখবেন। শুধুমাত্র রেজিস্ট্রারের হাতেই মূল্য নির্ধারণের অধিকার নয়, আরও অন্যান্য সংস্থা ও পঞ্চায়েতকে এর সঙ্গে যুক্ত করে যদি এই কাজ করা যায়, তারজন্য অনুরোধ রাখছি।

আজকে তিনি একটি সুখবর শুনিয়েছেন তার বাজেটের মধ্যে—পেনশনের ব্যাপারে। এখানেও শুনেছি, অনেক জায়গাতে অভিজ্ঞতাও আছে, এই পেনশন পেতে শিক্ষকদের অনেক

বছর অপেক্ষা করতে হচ্ছে। এমনকি জীবদ্দশাতেও অনেকে পেনশন পাচ্ছে না। সেইরকম অবস্থায় শিক্ষকরা পেনশন পেপারস রেডি না হওয়া পর্যন্ত মাসে এক হাজার টাকা পাবেন, তার সংস্থান রেখেছেন এই বাজেটের মধ্যে। আমার বক্তব্য এই যে, এক হাজার কেন রেখেছেন? যদি এড-হক পেনশন স্থিরীকৃত হয় দু হাজার টাকা, তাহলে কি আবার এক হাজার টাকায় নেমে আসবে? সেটা একটু দেখুন। সেই সঙ্গে বলছি, আজকে আমরা আগেকার দুঃসময় অবস্থা অনেকটা কাটিয়ে উঠেছি, কিন্তু এখনও শিক্ষকদের যে রিভাইসড স্কেল, সেটা এখনও দেওয়া যায়নি। সেটা যাতে এখন দেওয়া যায় এবং সরকার যে আইন পাস করেছেন, সেই আইন বলে শিক্ষকদের যে ট্রেজারীতে জমা আছে, সেইগুলো দেওয়ার কথা, যা এখনও দেওয়া হয়নি, সেইগুলো দেখুন। এবং, শিক্ষকরা অবসরের সময় পেনশন পাচ্ছে না, সেটাও দেখার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৫-৯৬ সালের যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। বিরোধিতা করার উদ্দেশ্য হল এটা যে, অসীমবাবু একজন পণ্ডিত লোক এবং ভাল অর্থনীতিবিদ বলে জানতাম, তিনি সত্যটা স্বীকার করেননি। তিনি যদি সত্যটা স্বীকার করতেন যে, কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীর আমি অনুকরণ করে এখানে বাজেট প্রস্তাব রাখছি, তাহলে না হয় আমরা বুঝতাম। কিন্তু সেই কথা না বলে তিনি বললেন, কেন্দ্রীয় অর্থমন্ত্রীর বাজেট প্রস্তাব থেকে এটি স্বতন্ত্র। তিনি সেই পুরনো রেকর্ড বাজিয়েছেন এবং বলেছেন যে, এটা তাঁর পক্ষে সম্ভব হয়েছে। পুরনো সেই ভাঙা রেকর্ড, পাঁচ বছর আগে যা বাজিয়েছেন, ভূমি-সংস্কার, এর মাধ্যমেই নাকি তিনি শিল্পের একটা বিকেন্দ্রীকরণ করবেন এবং জেলা থেকে পঞ্চায়েত পর্যন্ত শিল্পের একেবারে বন্যা বইয়ে দেবেন। তিনিই এটা ভাল জানেন যে, পাঁচ বছর আগে যে রেকর্ড বাজানো হয়েছিল ভূমিসংস্কারের, এখন এবারের বাজেটে সেই ভূমিসংস্কারের কথায় বলেছেন যে এর সংশোধন ঘটাবেন। এটা বোঝা যাচ্ছে না। ভূমিসংস্কারের প্রয়োজন হয়েছে এই কারণে যে, ভূমিসংস্কারের মাধ্যমে যে সমস্ত জমির পাট্টা বর্গাদারকে দেওয়ার জন্য, দরিদ্র শ্রেণীর মানুষকে দেবার জন্য। এখন আবার সেগুলোকে সংশোধন করে গ্রামের ঐ ঘুঘু যারা ধনী হয়েছে, তাদের মধ্যে বিলি বন্টন করার একটা ইচ্ছা তাঁর আছে। তা নাহলে ভূমিসংস্কারের আবার সংশোধন করার কি প্রয়োজন আছে? পাঁচ বছর আগেই তো এটা করেছিলেন। সোজা কথায়, উনি বলতে পারতেন যে, আমি মনমোহন সিংয়ের অর্থনীতিকে অনুকরণ করে পশ্চিমবাংলায় শিল্পায়ন করতে চাই এবং এখানে বেকার যুবক যারা আছে তাদের কর্মসংস্থানের জন্য এই বাজেট আমি রাখছি। কিন্তু তা নয়, তিনি বললেন যে, এটি আমাদের কেন্দ্রীয় সরকারের অর্থনীতি এবং মনমোহন সিংয়ের অর্থনীতির থেকে পৃথক এবং স্বতন্ত্র। এই হচ্ছে তাঁর কথা। তিনি রাজস্ব আদায় করছেন। বিদেশি বিনিয়োগ তিনি পছন্দ করেন না। কিন্তু তাঁর মুখ্যমন্ত্রী ভারত সরকারের অর্থনীতিকে অনুসরণ করে বিদেশি এবং স্বদেশি বিনিয়োগকারী যাঁরা আসছেন পশ্চিমবাংলায়—কি করে উন্নতি করা যায়

তারজন্য—তাঁদের গ্রাণ্ড হোটেলে, পার্ক হোটেলে কি করে খাওয়ানো যায় তার ব্যবস্থা করছেন এবং বলছেন যে, 'দয়া করে পশ্চিমবাংলায় আপনারা বিনিয়োগ করুন, এখানে শিল্পের পরিবেশ আছে।'

[5-05 – 5-15 p.m.]

এটাতে আপনারা তোষামোদ করছেন আর কর্ণধার করে বসিয়ে রেখেছেন সোমনাথ চট্টোপাধ্যায় মহাশয়কে। আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে যে, সত্যিকারে আপনারা পশ্চিমবাংলায় শিল্পায়ন আনতে চাইতেন বিদেশি বিনিয়োগ করতে চাইতেন তাহলে এইভাবে মাননীয় মুখ্যমন্ত্রী যেভাবে শুধু খানাপিনা করছেন বিদেশিদের সঙ্গে আর চুক্তি স্বাক্ষরিত করছেন তা করতেন না। মাননীয় মুখ্যমন্ত্রী অনাবাসীদের এখানে শিল্পে বিনিয়োগ করার নাম করে ওদের সঙ্গে কেবল খানাপিনা করছেন আর বলছেন যে পশ্চিমবঙ্গে শিল্পের বন্যা বইয়ে দিতে পারবেন। উনি কেবলই বলছেন এখানে র মেটিরিয়ালস আছে, পরিবেশ আছে, লেবার আছে, রাস্তাঘাট আছে এবং বিদ্যুৎ আছে সুতরাং শিল্প গড়ার কোনও অসুবিধা নেই। কিন্তু ওইসব শিল্পপতিদের বিদেশ থেকে নিয়ে আসছেন কিসে করে? তাদের আনা হচ্ছে সড়ক পথে নয়, আকাশ পথে। সুতরাং তোষামোদের পর তোষামোদ চলছে আর কাজের কাজ কিছু হচ্ছে না। শুধু মেরোরাণ্ডাম অফ এগ্রিমেন্টে সই হচ্ছে কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। আসলে অনাবাসীরা যে এখানে এসে শিল্প গড়বে তার পরিবেশ কোথায়? তার না আছে ইনফ্রাস্ট্রাকচার না আছে রাস্তা, না আছে বিদ্যুৎ, সুতরাং এইরকম পরিস্থিতিতে তাদের সঙ্গে যতই চুক্তি করুক না কেন তারা রাজি হবেন কেন? আমরা তো শুনছি এমন শিল্পায়ন হবে যে জেলান্তর থেকে পঞ্চায়েত পর্যন্ত ছড়িয়ে যাবে। কিন্তু আমাদের প্রশ্ন জায়গাটা পাবে কোথায়? জায়গা কোথা থেকে সংগ্রহ করবে—তাহলে কি বাংলাদেশ থেকে জায়গা সংগ্রহ করবেন? সুতরাং শুধু চুক্তি আর মেমোরাণ্ডাম এবং শিলান্যাস করে বৈতারণী পার হওয়া যাবে না। মাননীয় মুখ্যমন্ত্রী কেবল চুক্তি সই করে চলেছেন আর তার উপরে ভিত্তি করে বাজেট তৈরি করছেন আর বিদেশিরা এখানে এসে বলছে যে এখানে বিদ্যুৎ নেই, রাস্তাঘাটের অবস্থা খারাপ, ওয়ার্ক কালচার নেই অতএব এখানে এই ধরনের শিল্পায়ন করা সম্ভব কিনা চিন্তা করতে হবে। আর মাননীয় অর্থমন্ত্রী তার বাজেটে কেবল বলে বেড়াচ্ছেন যে এখানে শিল্পে বন্যা বইয়ে দেবেন। তারপরে নির্বাচনের আগে একটু মানুষকে বিভ্রান্ত এবং চমক দেওয়ার জন্যে এন্ট্রি ট্যাক্স তুলে দেওয়ার সিদ্ধান্ত নিলেন। এন্ট্রি ট্যাক্স তুলে দিয়ে সেল ট্যাক্সের উপরে ১০ পারসেন্ট সারচার্জ বসিয়ে দিলেন। এরফলে আপনি রাজস্ব সংগ্রহ করবেন কোথা থেকে? আপনি স্বল্প সঞ্চয়ের ব্যাপারে সেদিন বাজেট বক্তৃতার সময়ে খুব জোর গলায় বললেন যে আপনারা স্বল্প সঞ্চয়ে ভারতবর্ষের মধ্যে নাকি ফার্স্ট হয়েছেন। আপনারা বিদেশি ঋণ আনছেন না, ওভার ড্রাফ্ট তুলছেন না ইত্যাদি অনেক কথা বললেন। আমার প্রশ্ন হচ্ছে এই স্বল্প সঞ্চয় কাদের টাকা নিয়ে বলতে পারেন—সাধারণ মানুষ স্বল্প সঞ্চয়ে টাকা জমাচ্ছেন তবেই তো চিৎকার করতে পারছেন। দুবছর আগে তো আবার চিৎকার করছিলেন আর ডঃ

**মনমোহন সিংকে দোষারোপ করেছিলেন যে ওঁনার জন্য নাকি স্বল্প সঞ্চয় প্রকল্প আপনাদের বানচাল হতে চলেছিল। তখন তো খুব কেন্দ্রকে দোষারোপ করেছিলেন কিন্তু এবার তো স্বল্প সঞ্চয়ে বেড়েছে এর বেলা কিছু বলবেন না। এরবেলা আপনাদের কৃতিত্বই তো দেখাবেন।**

যখন না হবে তখন কেন্দ্রের দোষ আর গুন তা আপনাদের; এই জিনিস চলতে পারে না। কেন্দ্রীয় সরকারের যদি বিকল্প বিনিয়োগের একটা ব্যবস্থা হয় এবং সাধারণ মানুষ যদি সেই বিকল্প বিনিয়োগ থেকে বেশি লাভ পায় তখন আপনাদের স্বল্প সঞ্চয় কোথায় থাকবে। তার উপর বেস করে ১ বছরের বাজেট পেশ করেছেন। দয়া করে বিষয়টা নিয়ে একটু চিন্তা করবেন। কয়েক বছর দেখছি জিরো বাজেট, জিরো বাজেট করে দেশকে উচ্ছন্নে দিচ্ছেন। গত বছর ৫০ কোটি টাকার ঘাটতি দেখালেন। এবারে ৪৮ কোটি টাকা ঘাটতি দেখালেন। আপনি আশা করেছেন ৩০ কোটি টাকা পেয়ে যাবেন। অর্থাৎ ১৮ কোটি মূল ঘাটতি আপনি দেখাতে চাইছেন। পশ্চিমবাংলার গ্রাম-বাংলার অবস্থা আপনি দেখেছেন? আজকে পঞ্চায়েতের উপর নির্ভর করে আপনি চলছেন। আপনারা ভূমি সংস্কার করছেন। কিন্তু জানেন কি, আজকে ভূমি-সংস্কারের নামে পাট্টাদার ও বর্গাদারদের কিভাবে উচ্ছেদ করা হচ্ছে? আমার কাছে কিছু লিস্ট আছে, তা দেখতে পারেন। গরিব লোকেরা যা পাট্টা পাচ্ছে, সি. পি. এম.-এর লোকেরা, গুণ্ডারা তাদের উচ্ছেদ করে দিচ্ছে। গ্রাম-বাংলায় যদি আপনারা সমীক্ষা করেন তাহলে দেখতে পাবেন সেখানে কি অবস্থা চলছে। ভূমি-সংস্কারের মধ্যে দিয়ে আপনারা দেশের উন্নয়ন করবেন বলছেন। কিন্তু ভূমি-সংস্কারের ভূমি কাদের হাতে যাচ্ছে? সি. পি. এম.-এর ক্যাডারদের হাতে এবং তারা ছাড়া কেউ পাট্টা পাচ্ছে না। আমাদের ডাঃ মানস ভুঁইয়া জওহর রোজগার যোজনার টাকার হিসাব এখানে দিয়েছেন। সেই পরিসংখ্যানে দেখা যাচ্ছে, যে, আপনারা সেই টাকা খরচ করতে পারেননি। তা দিয়ে আপনারা কি সম্পদ করেছেন? সে সম্পদ সৃষ্টি হয়েছে তার একটা সমীক্ষা করা দরকার। শুধু কাগজে-কলমে হিসাব দিয়ে দিলাম এত রাস্তা-ঘাট হয়েছে, এত বন-সৃজন হয়েছে ইত্যাদি ইত্যাদি, তা হবে না। আজকে বিদ্যুতের অবস্থা কি? স্বাস্থ্যকেন্দ্রগুলোতে কি অবস্থা দেখতে পাচ্ছি? ৫১ হাজার স্বাস্থ্য কেন্দ্র আছে। কিন্তু সেখানে চিকিৎসক নেই, ঔষুধ নেই, সাধারণ মানুষ চিকিৎসা পায় না। আর হাউসে স্বাস্থ্য মন্ত্রীকে বলা হলে তিনি বলেন, টাকা কোথায়। আজকে প্রতিটি ডিপার্টমেন্টের বাজেট বরাদ্দ বাড়াতে হবে। তা না হলে এটার সমস্যা চলবে। বাজেট বাড়িয়ে সমস্ত বিষয়ের উপর তিক্ষ্ণ নজর রাখতে হবে। বাস বন্ধ হয়ে যাচ্ছে স্কুলের ছাত্র-ছাত্রীরা স্কুলে যেতে পারছে না। কারণ বাজেটে মেন্টেনেন্স এবং রিপেয়ারের জন্য কোনও টাকা বরাদ্দ নেই। আজকে পশ্চিমবাংলায় নতুন স্কুল হচ্ছে না কেন? যেসমস্ত শিলান্যাস হয়েছে সেগুলো বাস্তবে রূপ দিতে পারছি না কেন? অনেক বাড়ি পড়ে আছে, আজকে সেগুলো চিন্তা করতে হবে। কাগজ-কলমে পরিসংখ্যান দিয়ে এই হাউসকে বিভ্রান্ত করে মনমোহন সিং-এর সাথে লড়াই করা যাবে না। আপনি শিক্ষিত মানুষ আপনাকে আমি শ্রদ্ধা করি। কিন্তু অনুরোধ, দয়া করে আপনি বাস্তবকে স্বীকার করুন।

[5-15 – 5-25 p.m.]

আজকে কোথায় পশ্চিমবাংলার কৃষি উন্নয়ন হচ্ছে, কৃষি উন্নয়নের জন্য আপনাদের যে ২২১টি গভর্নমেন্ট ফার্ম আছে, তার জন্য কত কোটি টাকা খরচ আপনাকে করতে হয়, তাদের প্রোডাকশন কি আছে, ২২১টি ফার্ম এর মধ্যে কয়েক হাজার হেক্টর ল্যাণ্ড আছে, সেখানে ৭ হাজার এমপ্লয়িকে পুষতে হচ্ছে। সেখানে সরকারি অফিসার রয়েছে, সেখানে কোনও প্রোডাকশন হয়না। সেখানে কোনও হাইইল্ডিং ফসল তৈরি হয়না। সেখানে তাদের লাঙল নেই, ট্রাক্টার নেই, তাদের বসবার থাকার ঘর নেই, কোদাল নেই। আপনি কৃষির উন্নয়নের ব্যবস্থা করছেন, উন্নয়নশীল ফসল ফলাতে গেলে আপনি জানেন হাইইল্ডিং বীজ উৎপাদন করতে হবে। সেই বীজ সার্টিফাই করে কৃষকদের হাতে দিতে হবে। সেখানে আজকে দেখা যাচ্ছে বাইরে থেকে বীজ আনতে হচ্ছে। এই বীজ কৃষকরা আনছে, এবং নিজেরা তারা প্রোডাকশন করছে, আর আপনি এখানে লিখে দিচ্ছেন আমাদের ১৩২ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছে। আপনি এখানে সমীক্ষা দিলেন যে কৃষির উন্নতি হয়েছে। আপনাদের আমলে শিক্ষা ব্যবস্থার কি হয়েছে, পশ্চিমবাংলায় প্রাইমারি স্কুল গুলির অনেক জায়গায় ঘর নেই, অনেক জায়গায় মাস্টার নেই, কোথাও স্কুল বাড়ি নেই, এরা যায় আর ফিরে আসে। ক্লাস ফোর পর্যন্ত কোনও পরীক্ষা নেই বলে অনেক জায়গা থেকে মাস্টার পর্যন্ত তুলে নিয়েছেন। শিক্ষক নিয়োগ হয়না, গাছতলায় বসে তাদের পড়াশুনা করতে হয়। আপনি বলেছেন এবারে প্রাইমারি স্কুল ১ হাজারটি হবে, প্রতিশ্রুতি দিয়েছেন আপনার বাজেটে পুরনো স্কুলগুলির সংস্কারের জন্য রিপেয়ারের জন্য কোনও টাকা নেই, বিদ্যুৎ ব্যবস্থা আজকে ভেঙ্গে পড়েছে গ্রামাঞ্চলে। বিদ্যুৎ এর জন্য আপনি যে টাকা বরাদ্দ করেছেন, সেটা বিদ্যুৎ এর জন্য নয়, শিল্পের দিকে তাকিয়ে শিল্পের উন্নয়নের জন্য। গ্রাম বাংলার বিদ্যুৎ এর উন্নয়নের জন্য যে সমস্ত জায়গায় ট্রান্সফরমারগুলি অকোজো হয়ে গেছে, সেইগুলির মেরামতি করা দরকার, সেইগুলির জন্য অর্থ বরাদ্দ করা দরকার। সমস্ত মন্ত্রীদের দপ্তরগুলি আজকে অচল অবস্থার সম্মুখীন হয়েছে। ট্রান্সফরমারগুলি যে রিপ্লেসমেন্ট করা দরকার সেটা আপনারা করছেন না। আপনি আফটার প্লেসিং ইয়োর বাজেট আপনি এটা সংখ্যাগরিষ্ঠতার জোরে পাশ করিয়ে নিয়ে যাচ্ছেন। আপনাকে আমি অনুরোধ করব, সব দিক লক্ষ্য রেখে মনমোহন সিং যে নীতি নিয়েছেন, সেটাকে স্বীকার করে, বাস্তবকে স্বীকার করে আপনি আপনার বাজেট প্লেস করুন, তাহলে ভেবে দেখব, নাহলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী. কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমার ঠিক আগের বক্তা কংগ্রেসের মাননীয় সদস্য ভূপেন বাবু বলছিলেন যে বিষয়ের উপর দাঁড়িয়ে এই বাজেট তৈরি হয়েছে আমি বলি পৃথিবীর সব দেশের, সব সরকারের বাজেট আশার উপর দাঁড়িয়েই তৈরি করা হয়, কিন্তু যদি আশা, যদি বাস্তবের দৃঢ় ভিত্তি ভূমির উপর দাঁড়িয়ে থাকে তখন তা হয় প্রত্যয়। আমাদের মাননীয় অর্থমন্ত্রী এতদসত্বেও আগামী বছরের জন্য যে বাজেট উপস্থাপন করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা

দেখেছি বর্তমান বছরের যে আর্থিক পরিমাণ তা কেন্দ্রীয় প্লানিং কমিশনের সঙ্গে আলোচনার সময় প্রথমে নির্ধারিত হয়েছিল ১৭৩৯ কোটি টাকা। কিন্তু প্ল্যানিং কমিশন কয়েকটি ক্ষেত্রে রাজ্যের স্বার্থ বিরোধী পদক্ষেপ নেওয়ার ফলে দ্বিতীয় পর্যায়ে এই পরিকল্পনার আয়তনকে কমিয়ে ১৪৭২ কোটি টাকায় নামিয়ে আনতে হয়। যে প্রত্যয়ের উপর দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী আগামী বছরের জন্য যে ব্যয়-বরাদ্দ উপস্থিত করেছেন, সেই প্রত্যয়ের সাথে আমরা দেখছি, কেন্দ্রীয় সরকারের আঘাত সত্ত্বেও আমাদের অভ্যন্তরীণ রাজস্বের সংগ্রহর পরিমাণ ৪১৫ কোটি টাকা অতিরিক্ত করার ফলে বর্তমান বছরের পরিকল্পনা ব্যয় ছাড়িয়ে গিয়ে ১৭৫৭ কোটি টাকা হয়েছে। এই দৃঢ় সাফল্য প্রমাণ করে আগামী বছরে আমাদের যা পরিকল্পনার প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত করেছেন এবং পশ্চিমবাংলার অগ্রগতির স্বার্থে যে প্রস্তাবগুলো এখানে এনেছেন, তার প্রতিটিই সাফল্যমণ্ডিত হবে। এই দৃঢ় বিশ্বাস আমাদের আছে। তাই আগামী বছরের জন্য তিনি ২২০৭ কোটি টাকার প্রস্তাব রেখেছেন। সেই পরিকল্পনার প্রস্তাবকে আমরা সমর্থন করি। আমার সময় অত্যন্ত কম, তাই আমি একটা বিষয়ের উপরই শুধু বলব। আপনার প্রস্তাবিত এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স সংক্রান্ত। স্যার, আমরা জানি ভূমিসংস্কারের উপর ভিত্তি করে পশ্চিমবাংলায় কৃষির যে ব্যাপক উন্নতি ঘটেছে তার ফলে পশ্চিমবাংলায় আজকে শিল্পায়নের একটা অবস্থা সৃষ্টি হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী সঠিকভাবেই এই বাজেটের মাধ্যমে আগামী দিনে শিল্পায়নের মাধ্যমে গ্রামাঞ্চলের উপরও সমধিক গুরুত্ব আরোপ করেছে। পশ্চিমবাংলার কৃষির অগ্রগতির মূল হচ্ছে প্রধানত গরিব, দরিদ্র, মানুষ প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী, যাদের দখলে সত্তর শতাংশের কিছু বেশি জমি এখনো আছে। কিন্তু বাকি ৩০ শতাংশ জমির মালিক এখন পর্যন্ত মাঝারি এবং ধনী চাষীর। আজকে একথা অস্বীকার করে কোনও লাভ নেই, পশ্চিমবাংলায় গত দেড় দশক ধরে ভূমিসংস্কার এবং পঞ্চায়েতের কারণে গ্রামাঞ্চলে যে প্রভূত উন্নতি ঘটেছে তাতে সাধারণ মানুষের জীবনে উন্নতি ঘটেছে এবং শুধু তাই নয় ধনী, কৃষকদেরও উন্নতি ঘটেছে। মাঝারি চাষী, প্রান্তিক কৃষক থেকে ধনী কৃষকদের যে উন্নতি হয়েছে তা চোখে লাগার মতো অবস্থা। এই অবস্থায় সমগ্র কৃষির উন্নতি ঘটেছে, পারচেজিং পাওয়ার বেড়েছে, ইণ্ডাস্ট্রিয়াল পোটেনশিয়ালিটি বেড়েছে, অ্যাগ্রোবেসড ইণ্ডাস্ট্রির সম্ভাবনা বেড়েছে। স্বাভাবিকভাবেই মাননীয় অর্থমন্ত্রী যেটা বলেছেন, এগ্রিকালচারাল ফার্মিং হর্টিকালচারাল, ফ্লোরিকালচার অনেক বেড়েছে, এগ্রিকালচারাল ফার্মিঙের স্কোপ অনেক বেড়েছে, ক্যাপিটাল ইনটেনসিভ আজকে বেড়েছে এবং লেবার ইনটেনসিভও বেড়েছে। এগ্রিকালচারাল ফার্মিঙের সুযোগ নেওয়ার ক্ষমতা গ্রামের ধনী চাষীদের সবচেয়ে বেশি। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের একটা সামান্য অংশ ধরা ছিল, কিন্তু সেটা তুলে দেওয়ার যে প্রস্তাব রাখা হয়েছে তাতে গ্রামের ধনী চাষীদেরই শুধু উৎসাহিত করবে তা নয়, আরও বড় পুঁজিকে লার্জ স্কেল এগ্রিকালচারাল ফার্মিং করার জন্য শিল্পমুখী এগ্রিকালচারাল ফার্মিং করার জন্য উৎসাহিত করবে। আজকে কেন্দ্রীয় সরকার গ্যাটচুক্তি করেছে এবং তার ফলও ওদের ভোগ করতে হচ্ছে। মহারাষ্ট্র ঘোষণা করেছে এগ্রিকালচার, পিসিকালচারের ৪ হাজার হেক্টর জমি তারা দিতে প্রস্তুত হয়েছে, ইতিমধ্যে অন্ধ্রে ২০ হাজার একর জমিতে ধান

চাষ বন্ধ হয়ে গেছে, যদিও আমাদের পশ্চিমবাংলায় সেটা এখনও শুরু হয়নি। আমাদের পশ্চিমবাংলায় ল্যাণ্ড ওনারশিপের ক্ষেত্রে সিলিং আছে, কিন্তু অপারেটিং ফার্ম হোল্ডিংগের ক্ষেত্রে কোনও সিলিং নেই। এখানেই লীজ আউট হওয়ার সম্ভাবনা। বোরো চাষের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি অবস্থাপন্ন কৃষকরা ছোট, মাঝারি চাষীদের জমি তিন, চার মাসের জন্য লীজ দিয়ে নিচ্ছে।

[5-25 – 5-35 p.m.]

গ্যাট চুক্তির আওতার মধ্যে আছে যে ভারতবর্ষের ল্যাণ্ড রিফরমস অ্যাক্ট পরিবর্তন না করেই এই লার্জ স্কেল এগ্রিকালচারাল ফার্মিং-এর মধ্যে এক হাজার একর পর্যন্ত জমি যারা এই ফারমিং-এর দিকে যাবেন তাদেরকে যাতে দেওয়া যায়। সেই সুযোগ সেখানে আছে। আমাদের যেটা আশঙ্কা, এটা অতি যৎসামান্য হলেও এই যে অগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সটা তুলে দেওয়ার প্রস্তাব হয়েছে এটা আগামীদিনে গ্রামবাংলার ধনী চাষী এবং এগ্রিকালচার-এর ক্ষেত্রে যে ক্যাপিটাল ইনফ্লো সেই ইনফ্লোকে আরও বেশি করে ভরসা দেবে, মদত দেবে। পশ্চিমবঙ্গের মতন রাজ্য, এখানেও এই লার্জস্কেল এগ্রিকালচারাল ফার্মিং-এর দিকে তারা যেতে পারবে। তার অনিবার্য ফল হবে মালিকানা হারিয়ে নয়, আসলে দখল হারিয়ে লিজ ব্যবস্থার মাধ্যমে পশ্চিমবঙ্গের অনেক গরিব চাষী, মাঝারি চাষী তারা ভূমি সংস্কারের সুফল থেকে বঞ্চিত হবে। এই একটা আশঙ্কা এখানে আমি দেখছি। আমি তাই মাননীয় অর্থমন্ত্রীকে বিষয়টা ভেবে দেখার জন্য বলছি। এই ১০/১৫ বছর ধরে গ্রামবাংলার ধনী চাষীরা অনেক বেশি লাভবান হয়েছে, উপকৃত হয়েছে। কেন তারা আজকে রাজকোষে টাকা দেবে না? তাদের দিতে বাধ্য করা হোক এবং এই এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আরও দৃঢ়ভাবে প্রয়োগ করা হোক। তারপর ওনারশিপের যে সিলিং আছে, ল্যাণ্ড সিলিং যেটা আছে, সেখানে অপারেশনাল হোল্ডিং-এর ক্ষেত্রে কোনও সিলিং নেই। এ বিষয়ে কোনও আইন করা যায় কিনা ভেবে দেখুন। অপারেশনাল হোল্ডিং-এর ক্ষেত্রে কোনও আইন করা যায় কিনা সেটা ভাবতে হবে। দ্বিতীয়ত লিজ আউট করা যাতে বন্ধ করা যায় তারজন্য আগাম আইন রচনা করা দরকার গ্যাট চুক্তির হামলা থেকে পশ্চিমবঙ্গকে বাঁচানোর জন্য। এর পর আমি যে বিষয়টির উল্লেখ করতে চাই সে বিষয়টি সরকারি বেঞ্চ থেকে আগেই উল্লেখ করা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী একটু ভেবে দেখবেন যে সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে বরাদ্দটা একটু বাড়ানো যায় কিনা। প্রতি বছর পরিকল্পনা খাতে যে ১০ পারসেন্ট করে ইনক্রিস করা হয় সেটা হলেও এবারে আমি হিসাব করে দেখছিলাম যে এই খাতে ২০৪/৫ কোটি টাকা হয় কিন্তু বরাদ্দ রাখা হয়েছে ১৯৭ কোটি টাকা। আমি জানি যে আগামী দিনে ইনটারনাল রিসোর্সেস মবিলাইজেশনের ক্ষেত্রে আপনি আরও বেশি সাফল্য লাভ করবেন, এই প্রসঙ্গে আপনার

কাছে আমার তাই অনুরোধ, এই সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে আগামীদিনে বরাদ্দটা আপনি বাড়াবেন। এখাতে অতিরিক্ত কিছু টাকা দেবার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি। এই প্রসঙ্গে আরও একটি বিষয় উল্লেখ করছি, সেচমন্ত্রী এখানে আছেন, মাননীয় অর্থমন্ত্রীও আছেন, তিনি প্ল্যানিং কমিশনের সঙ্গে যুক্ত কাজেই বিষয়টি ভালোই জানেন। দেখুন, এই গ্যাটের ভুত আমাদের মাথাতেও চেপে বসেছে। মাননীয় অর্থমন্ত্রীর নজরে আনছি যে আমাদের মেদিনীপুর জেলায় হলদী নদীতে একটি রিটায়ার্ড এমব্যাঙ্কমেন্ট আছে প্রায় ১০ কিঃ মিঃ-এর ঐ কেন্দুমারি ও সোনাচুড়ির মধ্যে, সেখানে প্ল্যানিং কমিশনের সুপারিশ হচ্ছে যে ঐ এমব্যাঙ্কমেন্টটির রিকনস্ট্রাকশনের কোনও প্রয়োজন নেই। ঐ এমব্যাঙ্কমেন্টটা উঠে গেলে জোয়ারের সময় লোনা জল এসে ঢুকবে এবং যেখানে ধান চাষ হয় সেখানে চিংড়ির চাষ হবে। সেখানে প্রায় ৫ হাজার একর জমি আছে। এইসব অদ্ভুত অদ্ভুত সুপারিশ হতে শুরু করেছে। এ নিয়ে ডিবেটও চলছে মৎস্য দপ্তর এবং সেচ দপ্তরের মধ্যে। নন্দীগ্রাম থানার ঐ এলাকার প্রায় ৩ টে গ্রাম পঞ্চায়েত আছে এবং সেখানে তার উপর কয়েক হাজার মানুষ নির্ভরশীল কারণ তাতে ধান চাষ হয়, পানের বরজ আছে। সেখানে সেচ দপ্তর চান বাঁধ হোক আবার মৎস্য দপ্তর চান মাছ চাষ হোক, রাজ্য পরিকল্পনাকে মিশনেরও তাতে মদত আছে এবং তারাও বলছেন যে, না, ওখানে বাঁধ রাখার কোনও প্রয়োজন নেই, ধান চাষ, পানের বরজ ইত্যাদি বন্ধ হয়ে যাক। তাঁরা বলছেন, সেখানে মাছ চাষ হোক। এ ধরনের নানান কীর্তিকলাপ সেখানে চলছে। এ বিষয়ে নজর দেওয়ার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। স্যার, কংগ্রেসের সমস্ত সমালোচনাকে নস্যাৎ করে দিয়ে আমি তাদের বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের বাজেট এবং আমাদের রাজ্যসরকারের বাজেটের মধ্যে একটা মৌলিক পার্থক্য আছে এবং সেটা তাদের জানা উচিত। পরিশেষে আমি বলব, আমরা জানি, ফ্রি ইকনমির মধ্যে আমরা পড়ে গিয়েছি। ফ্রি ইকনমি এফিসিয়েন্সী বোঝে সেটাও আমরা জানি। কিন্তু শুধু এফিসিয়েন্সী দিয়ে একটা দেশকে চালানো যায়না, তার সঙ্গে আর নানান সমস্যা থাকে। মাননীয় অর্থমন্ত্রী ভালোভাবেই জানেন যে সেইসব প্রবলেমগুলি কি কি। সেখানে ফাইন্ড আউট করার জন্য এবারের কেন্দ্রীয় বাজেটে কোনও ভূমিকা আমরা দেখিনি অথচ সেই সমস্ত স্ট্রাকচারাল প্রবলেমকে ফাইন্ড আউট করার জন্য এবং অন্যান্য সোশ্যাল প্রবলেমকে ফাইন্ড আউট করার জন্য আমাদের অর্থমন্ত্রী তার বাজেটে প্রতিটি বিভাগে অর্থ বরাদ্দ বাড়িয়েছেন। আমি তাই মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। এই বলে পুনরায় মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা সম্পূর্ণ রূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ

করেছেন, সেই ব্যায় বরাদ্দকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাইছি। এই বাজেটের উপর কংগ্রেসিরা এখানে আলোচনা এবং সমালোচনা করলেন এবং তাতে আমার একটা কথা মনে হয়েছে যে কেন্দ্রীয় সরকারের পক্ষে ওরা মায়া কান্না কাঁদতে শুরু করেছেন এবং দু তিন দিন আগে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখে থাকবেন যে রাজস্থানে একটা সম্প্রদায় আছে, সেই সম্প্রদায়ের নাম হচ্ছে রুদালি, সেই রুদালি সম্প্রদায়কে যাদের বাড়িতে যদি কোনও শোকের ব্যাপারে কেউ শোক করার না থাকে তাহলে এই রুদালি সম্প্রদায়ের লোককে ভাড়া করে নিয়ে যায় কান্না কাটি করার জন্য এবং শোক করার জন্য। এখানে মনে হচ্ছে মান্নান সাহেব এবং ভুপেন বাবু এর কেন্দ্রের পক্ষে মায়া কান্না কাঁদতে শুরু করেছেন এবং শোক প্রকাশ করতে শুরু করেছেন। শোকটা হচ্ছে এটা যেখানে আমাদের পশ্চিমবাংলায় পাঁচ কোটি ক্ষেত মজুর আছে, তাদের জন্য যখন জীবন জীবিকার কোনও গ্যারান্টি ছিল না, আমাদের যে সমাজ ব্যবস্থা তার মধ্যে দিয়ে আপনি জানেন তাদের সমস্ত জীবন লোকের বাড়িতে কাজ করে অতিবাহিত করতে হত এবং শেষ জীবনে ভিক্ষা করার জন্য একখানা কানা থাল্া এবং এক খানা লাঠি শেষ সম্বল ছিল এবং বাড়ির ছেলেরা তাদের বাড়ি থেকে বার করে দিত। আজকে মাননীয় অর্থমন্ত্রীর পরিকল্পনায় এই ক্ষেত মজুরদের জন্য প্রভিডেন্ট ফাণ্ডের ব্যবস্থা করা হয়েছে। তাদের জীবন জীবিকার ব্যবস্থা করা হয়েছে, তাদের ভবিষ্যতের জন্য চিন্তা ভাবনা তিনি করেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। আমি কংগ্রেসি বন্ধুদের উদ্দেশ্যে বলতে চাই, আমরা কাগজে দেখলাম পশ্চিমবাংলার বিকল্প অর্থনীতির দিকে কেন্দ্রের আজকে নজর পড়েছে। কারণ এটা সফল হয়েছে। এই বিকেন্দ্রীকরণ পশ্চিমবাংলার বর্তমানে যা আদর্শ তা এখন অন্যান্য রাজ্যও ভাবতে শুরু করেছে। এই কথা ডঃ ভবতোষ দত্ত বলেছেন। তিনি অনেক কথা বলেছেন, তিনি বলেছেন পশ্চিমবাংলার অর্থমন্ত্রী, তিনি একটা রাস্তা খুঁজে পেয়েছেন এবং সেই নির্দিষ্ট লক্ষ্যে তিনি পৌছবেন। মানস বাবু চলে গেলেন, এই যে উনি বলতে শুরু করলেন পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালের পর থেকে তিন লক্ষ একর নাকি জমি বিতরণ করা হয়েছিল। ১৯৭৭ সালের আগে নাকি ওরা সব পাট্টা বর্গাদারদের দিয়ে দিয়েছিল এবং পশ্চিমবাংলার সমস্ত মৌজায় নাকি বিদ্যুৎ দেওয়া হয়েছিল।

[5-35 – 5-45 p.m.]

কিন্তু কত মৌজায় খুঁটি পোঁতা হয়েছে জানেন? এরা বলতে চাইছেন যে কোনও লোককে, কারোকে পাট্টা দেওয়া হয়নি এবং যে লোককে পাট্টা দেওয়া হয়েছে ফিজিক্যালি পাট্টা দেওয়া হয়েছে, ৭৮ সালের পর বামফ্রন্ট সরকার এখানে আসার সেইসমস্ত বর্গাদারদের, ক্ষেত মজুরদের জমি চিহ্নিতকরণ করে তাদের দখল দেওয়া হয়েছে। এটা কিন্তু বামফ্রন্ট সরকার করেছে, অসংখ্য জনগণের সিদ্ধান্ত নিয়ে। আপনি জানেন ওরা বলছেন যে পাঁচ

হাজার গ্রামে ইস্কুল নেই। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, আমাদের ৪০ হাজার গ্রাম আছে। এমন কোনও মৌজা দেখাতে পারবেন না যে মৌজাতে ৩টি প্রাইমারী স্কুল নেই। হ্যাঁ, এটা হতে পারে। কোনও মৌজাতে হয় তো ঘর তোলা আছে বা ৭-৮টি করে ঘর আছে, কিন্তু এই যে বলে দিচ্ছে এতগুলো গ্রামে স্কুল নেই, ৫ হাজার গ্রামে স্কুল নেই, এটা সম্পূর্ণ অসত্য কথা বলছে এবং এই সভাকে বিভ্রান্ত করার জন্য পরিকল্পনা করছে। এত ভাল বাজেটকে সাইডে মোড় ঘোরাবার জন্য তারা চিন্তাভাবনা শুরু করেছেন এবং সবচেয়ে যেটা অভিনন্দন যোগ্য যে প্রবেশ কর তুলে দিয়েছেন। ওরা ঐটা নিয়ে অনেক কিছু আলোচনা করলেন ১৯৭১-৭২ সালে এই প্রবেশ কর চালু হয়েছিল তখন সম্ভবত মুখ্যমন্ত্রী ছিলেন সিদ্ধার্থশঙ্কর রায়। তিনি তখন সাফাই গেয়েছিলেন এবং বলেছিলেন যে তার জন্য কিছু টাকা আদায় হবে। সরকারকে চালাবার জন্য যখন টাকা পাচ্ছিলেন না, যখন আবর্জনা পরিষ্কার হচ্ছিল না, তখন একটা নতুন ধরনের ট্যাক্স বসালেন যে বাইরে থেকে উৎপাদিত যে সমস্ত মাল এই শহরের মধ্যে আসবে তাদের জন্য একটা ট্যাক্স রাখা হবে। এইটা চালু করেছিলেন সেই ১৯৭১-৭২ সালে। এই যে আজকে এটাকে তুলে দিলেন, আমাদের মতো জেলাতে, পুরুলিয়া বাঁকুড়া বীরভূমের মতো জেলাতে। যেখানে প্রচণ্ড খনিজ সম্পদ আছে, যে সমস্ত সম্পদের সদ্ব্যবহার এখনও পর্যন্ত করা চেষ্টা চলছে কিন্তু সরকারি আমলাদের একাংশের গাফিলতির জন্য কাজগুলো ত্বরান্বিত হচ্ছে না। আমার মনে হয় এই প্রবেশ কর তুলে দিয়ে তাতে শুধু কলকাতামুখী বা কলকাতার উপরে যে সমস্ত কলকারখানা হচ্ছে এবং গ্রামাঞ্চলের কৃষকদের একটা ক্ষোভ আছে। সেটার জন্য এই যে আন্তর্জাতিক চ্যারিটেবল সংস্থাগুলো আছে, সে আপনার আনন্দমার্গী বলুন, রামকৃষ্ণ মিশন বলুন যারা এই কল্যাণমূলক সংস্থাগুলো পরিচালনা করেন, তাদের মাধ্যমে এরা গ্রামোন্নয়নের কাজ, গ্রামের জন্য লোন দেবার চেষ্টা করছেন। কৃষকদের কিছুটা রিলিফ দেবার চিন্তা ভাবনা করছেন, জনসাধারণকে সংগঠিত করে নিয়ে। যে কথা শুনলাম মহারাষ্ট্রে প্রবেশ করার জন্য নাকি মহারাষ্ট্র সরকারের একটা অনুমতি নিতে হবে। এই প্রতিধ্বনি আমরা শুনতে পাচিছ আমাদের পুরুলিয়া জেলাতে ঝাড়খণ্ডীদের মুখে, আনন্দমার্গীদের মুখে। একটা সম্প্রদায়কে দিয়ে এরা বলবার চেষ্টা করছে যে, কলকারখানা বা উন্নয়ন যা কিছু হচ্ছে সব কলকাতায় হচ্ছে, আর গ্রামের মানুষ আছে শুধু লড়াই করার জন্য। পঞ্চায়েত জেতার জন্য। এই রকম একটা অপ প্রচার চালাবার চেষ্টা করছে। এই সমস্ত চ্যারিটেবল সংস্থাগুলোক দিয়ে বলাবার চেষ্টা করছে। এই যে আপনারা প্রবেশ কর তুলে দিলেন। এরপর আশাকরি জেলায়, জেলায় শিল্প গড়ে তোলার জন্য প্রচেষ্টা আপনারা নেবেন এবং প্রচেষ্টা নিয়ে অন্তত গ্রামের মানুষ যাতে কিছু কাজ পায় তার জন্য নিশ্চয়ই বিশেষ করে নজর দেবেন। এই প্রস্তাবটুকু আমরা রাখছি এবং যে ভূমি সংস্কারের জন্য আমাদের

পশ্চিমবাংলার একটা সাফল্য, যেটার জন্য অন্যান্য রাজ্য আমাদের দিকে তাকিয়ে আছে, সেই ভূমি সংস্কার এর একটা স্তর পর্যন্ত আমরা করেছি। এর পরের চিন্তাভাবনাটা করার জন্য আপনাকে অনুরোধ করবেন। প্রান্তিক চাষী, বর্গাদার, পাট্টাদার এদের নিয়ে কো অপারেটিভ করে চাষের পদ্ধতি নিয়ে একটু চিন্তা ভাবনা করে, সেটাকে প্রয়োগ করে একটা মডেলকে সামনে রেখে নিয়েও তাদের জন্য যদি যান্ত্রিক বা আর্থিক সাহায্য করা যায়, এই ধরনের একটা ইঙ্গিত যদি আপনার বাজেটে থাকে, তাহলে চাষীদের মধ্যে একটা আশা জাগে যে এটা ভূমিসংস্কারের পরবর্তী রূপ এবং সরকারি পদ্ধতিতেও আমরা কৃষকদের এগিয়ে নিয়ে যাবার জন্য চিন্তা ভাবনা করছি। আমরা আমাদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখতে পাচ্ছি যে, জমির জোত ছোট হলে উৎপাদন কম হয়। সুতরাং ছোট ছোট জোতগুলোকে আর্থিক সাহায্য দিয়ে কো-অপারেটিভ সিস্টেমের মধ্যে আনার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে চিন্তা ভাবনা করতে অনুরোধ করছি।

এখানে আমি আর একটা বিষয়ে বলতে চাই। যদিও বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন নয়, তথাপি যেহেতু রাজ্যের বেশ কিছু সংখ্যক মানুষের স্বার্থে জড়িত সেহেতু আমি উল্লেখ করতে বাধ্য হচ্ছি। আমাদের রাজ্যে বিড়ি শিল্পের সঙ্গে বহু শ্রমিক যুক্ত। আমরা লক্ষ্য করে দেখছি বড় বড় বিড়ি শিল্পের মালিকরা প্রায় নিয়মিতভাবে এক্সাইজ ডিউটি ফাঁকি দিচ্ছে—দৈনিক ১ লক্ষ উৎপাদন দেখিয়ে  কোটি পর্যন্ত বিড়ি উৎপাদন করছে। বিষয়টা চেক-আপ করার দায়িত্ব সেন্ট্রাল গভর্নমেন্টের, কিন্তু তাঁদের অফিসাররা এদিকে বিশেষ নজর দেয় না। বরঞ্চ ঐসব অসাধু বড় বিড়ি শিল্পের মালিকরা ছোট ছোট বিড়ি শিল্প মালিকদের—যারা দিনে ১ হাজার, ২ হাজার করে বিড়ি বাঁধে—বিরুদ্ধে অফিসারদের লেলিয়ে দেয়। তাদের ধরে জেলে পর্যন্ত নিয়ে যায়। প্রকৃত পক্ষে যারা সেন্ট্রাল গভর্নমেন্টের ট্যাক্স ফাঁকি দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার দরকার আছে। অন্য দিকে যারা ছোট মালিক, যারা অল্প সংখ্যক বিড়ি বাঁধে তাদের কেন্দ্রীয় সরকারকে দেয় ট্যাক্সটা রাজ্য সরকারের পক্ষ থেকে যদি ভরতুকী হিসাবে দিয়ে দেওয়া হয় তাহলে তারা উৎসাহিত হবে। বিড়ি শ্রমিক এবং বিড়ি শিল্পের ছোট ছোট মালিকদের এই ভাবে আমরা উৎসাহিত করতে পারি কিনা তা আমি মাননীয় অর্থমন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করছি। এটা যদি করা সম্ভব হয় তাহলে আমাদের গ্রামীণ অর্থনীতি আর সচল হয়ে উঠবে। গ্রামাঞ্চলের মানুষদের ক্রয় ক্ষমতা আর বাড়বে। গ্রামাঞ্চলের বহু পুরুষ এবং মহিলা বিড়ি শিল্পের সঙ্গে যুক্ত।

মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে ২৫ টাকা পর্যন্ত প্রমোদ কর তুলে দেবার কথা বলেছেন। এই প্রস্তাবকে আমি অভিনন্দন জানাচ্ছি। কিন্তু আমি এই প্রসঙ্গে জানাচ্ছি যে,

আমাদের গ্রাম-বাংলার প্রাচীনতম লোক-সংস্কৃতি 'যাত্রা'-র ক্ষেত্রে এখন শো ট্যাক্স চালু আছে এবং এ বিষয়ে তিনি কোন নতুন প্রস্তাব করেননি। যদিও খুবই কম, শো প্রতি মাত্র ২০০ টাকা ট্যাক্স দিতে হয়। তথাপি এই ট্যাক্স-এর বিষয়ে মানুষকে বার বার যাতায়াত করতে হয় এবং নানা রকম হয়রানি ভোগ করতে হয়। ফলে বিভিন্ন ভাবে অনেক টাকা পয়সাই খরচ করতে হয়। পারমিশনের জন্য যে শো ট্যাক্স নেওয়া হয় সেটা তুলে দেওয়া যায় কিনা তা আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে একটু ভেবে দেখতে অনুরোধ করছি। এটা যদি তুলে দেওয়া যায় তাহলে আমাদের রাজ্যে যাত্রার সঙ্গে যে ৩০/৪০ হাজার মানুষ জড়িত আছেন তাঁদের খুবই সুবিধা হবে।

এবারের বাজেটে অনেক জিনিসের ওপর থেকে ট্যাক্স তুলে নেওয়া হয়েছে এবং অনেক জিনিসের ট্যাক্স হার কমান হয়েছে। কিন্তু সরষের তেলের ট্যাক্সের হারের কোনও পরিবর্তন করা হয়নি। বর্তমানে গ্রামাঞ্চলে সব চেয়ে খারাপ মানের সরষের তেলও প্রতি কে. জি. ৪২/৪৩ টাকা দরে বিক্রি হচ্ছে। ফলে এবিষয়ে সাধারণ মানুষের খুবই অসুবিধা হচ্ছে। সরষের তেলের বিষয়টা আমি মাননীয় অর্থমন্ত্রীকে চিন্তা করতে অনুরোধ করছি। এটা একটু কমানো যায় কিনা, আপনি ভেবে দেখুন। আমি রিফাইণ্ড তেলের কথা বলছি না; র' মাস্টার্ড অয়েলের কথা বলছি। এটা আমি আপনাকে আর একবার ভেবে দেখতে অনুরোধ করছি।

পরিশেষে আমি এখানে বলতে চাই যে, ১৯৮২ সালে যখন আমি প্রথম এই সভার সদস্য হয়ে আসি তখন আমি শুনেছিলাম মানসবাবু বলেছিলেন,—যিনি আজকে এই বিতর্কের উদ্বোধন করলেন—"আমি এখানে নতুন এসেছি, আপনারা আমার ভুল ধরিয়ে দেবেন। আপনারা যদি কোন কন্সট্রাকটিভ ওয়েতে বাজেট পেশ করেন তাহলে আমি তাকে সমর্থন করব এবং অন্য কিছু হলে আমি বিরোধিতা করব।" সুব্রতবাবুও সেদিন এখানে অনেক কথা বলেছিলেন। সেদিন আমাদের পক্ষে থেকে যে কথা বলা হয়েছিল সেকথা আবার আমি তাঁদের স্মরণ করিয়ে দিয়ে বলি,—এই বাজেটের সাহায্যে আগামী দিনে গ্রাম বাংলার মানুষ আনন্দের সঙ্গে জীবনানন্দ দাশের ধানসিড়ি নদীর তীরে বসে "রূপসী বাংলা"-কে দেখতে পাবে। সেদিন বাজেট পেশ করার সময়ে ওঁরা অনেক ক্রিটিসাইস করেছিলেন। কিন্তু এখন আমরা আনন্দের সঙ্গে এবং দৃঢ়তার সঙ্গে এ-কথা বলতে চাই যে, গ্রাম বাংলার মানুষের আর্থিক অবস্থার অনেক পরিবর্তন হয়েছে। ১৯৭৭ সালের আগের বিধান সভার রেকর্ডে আমি দেখলাম—পুরুলিয়া জেলায় ২৭ জন লোক না খেয়ে মারা গিয়েছিলেন। সেকথা এখানে উল্লেখ করা হয়েছিল। অন্যান্য জেলায়ও অনেক মানুষ না খেয়ে মারা গিয়েছিল। এখন আমরা দেখছি গ্রামবাংলার মানুষদের পোষাক জুটছে, না খেয়ে কেউ মরছে না। আজকে

বাংলার কৃষক রবীন্দ্রনাথের "সোনার বাংলা"-কে, জীবনানন্দ দাশের "রূপসী বাংলা"-কে দেখতে চলেছে। তাই তারা আমাদের বার বার আশীর্বাদ করছে। আগামী দিনে আর আশীর্বাদ করবে এবং ওঁদের সংখ্যা শূন্য করে দেবে। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-45 – 5-55 p.m.]

**শ্রী বিশ্বনাথ মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২১ তারিখে এই সভায় আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯৫-৯৬ সালের জন্য যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে গোটা ভারতবর্ষ একটা টাল-মাটাল অবস্থার মধ্য দিয়ে, একটা সঙ্কটের মধ্য দিয়ে চলেছে। বিশেষ করে গ্যাট চুক্তি স্বাক্ষরিত হয়েছে, বিশেষ করে বৈদেশিক ঋণের বোঝা ভারতবর্ষের উপর প্রতিদিন পড়ছে। বিভিন্ন শর্তাধীনে ভারতসরকার লোন নিয়ে দেশকে বিক্রি করার চেষ্টা করছেন। ভারতবর্ষের সার্বভৌমত্বকে নষ্ট করার চেষ্টা করছেন। সেই জায়গায় দাঁড়িয়ে দৃঢ়তার সঙ্গে, বলিষ্ঠতার সঙ্গে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, বিশেষ করে খেটে-খাওয়া মানুষের স্বার্থে, বিভিন্ন প্রকার কর্মসংস্থানের উদ্দেশ্যে বহুমুখী প্রকল্পের যে বাজেট তিনি এখানে পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমরা দেখছি, পশ্চিমবাংলায় আজকে সার্বিকভাবে এবং ধারাবাহিকভাবে অর্থনৈতিক পুনরুজ্জীবন করা গেছে। আমরা দেখেছি, আমাদের সরকার আসার আগে পশ্চিমবাংলায় অর্থনীতি মূলত নির্ভর করত শহরাঞ্চলের মানুষের আর স্বাচ্ছন্দ্য কি করে বাড়ানো যায়। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর দেখা গেল, বেশিরভাগ লোক যারা গ্রাম বাংলায় বাস করেন, যারা চিরকাল অবহেলিত থেকেছেন, যারা বঞ্চিত থেকেছেন সেই সমস্ত মানুষের প্রতি লক্ষ্য রেখে পর পর প্রত্যেক বছর গ্রাম বাংলার উন্নয়নের জন্য, গ্রামীণ পুনর্গঠনের উদ্দেশ্য নিয়ে বাজেট পেশ করা হয়েছে। আজকে ১৯৯৫-৯৬ সালে দাঁড়িয়ে লক্ষ্য করছি, বিশাল কর্মযোগ্য সারা পশ্চিমবাংলা জুড়ে তৈরি হয়েছে। বিশেষ করে পশ্চিমবাংলায় যারা অবহেলিত, শোষিত মানুষ যারা গ্রাম বাংলার লোক, যারা কোনও দিন ভাবনা-চিন্তা করতে পারতেন না, আজকে সেই সমস্ত মানুষ যাতে মর্যাদার সঙ্গে দাঁড়ায়, মাথা উঁচু করে দাঁড়ায়, জীবন-জীবিকার পথ যাতে খুঁজে পায় যেটা আগে কোনও দিন পেত না সেই বাজেট পর পর রাখা হচ্ছে। আজকে এই বাজেটের মধ্য দিয়ে সেই সমস্ত লোকেরা আলোর পথ খুঁজে পাচ্ছেন, বেঁচে থাকার জন্য চিন্তা-ভাবনা করার সুযোগ পাচ্ছেন। আমরা দেখছি, অর্থনীতির বিরাট কর্মকাণ্ড এই বাজেটের মধ্য দিয়ে রাখা হয়েছে। আজকে বিরোধীদলের সদস্যরা এমন সব তথ্য হাজির করলেন যাতে মনে হল ওরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। আর্থিক সমীক্ষা আমরাও দেখেছি।

ওনারা কোথা থেকে এইসব তথ্য হাজির করলেন তা আমি জানি না। কিন্তু ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণ শেঠ যে কথা বলেছেন সেটাই বাস্তব দিক। কংগ্রেসিরা শতাংশ হার যেটা ধরলেন তাতে লক্ষ্য করে দেখা যাচ্ছে সারা ভারতবর্ষের এই যে অবস্থা তাতে এই জায়গায় আমরা দাঁড়িয়ে আছি, দেশে মজুত ভাণ্ডার যেটা বেড়েছে বলা হচ্ছে তা কিন্তু বাড়েনি। অন্যদিকে বৈদেশিক ঋণের বোঝা বেড়েছে। ভারতবর্ষে কালো টাকা ঘুরে বেড়াচ্ছে যেটা ধরার চেষ্টা হচ্ছে না। অন্যদিকে প্রত্যেক বছর কেন্দ্রীয় সরকারের ঘাটতি বাজেট হচ্ছে, এবারেও সেই ঘাটতি বাজেট। এই ঘাটতি বাজেট পূরণ করার চেষ্টা করা হচ্ছে, গরিব মানুষের উপর ট্যাক্স চাপিয়ে অথবা নোট ছাপিয়ে অথবা বৈদেশিক ঋণ নিয়ে। এইসব করতে গিয়ে আমরা দেখতে পাচ্ছি, দেশে মুদ্রাস্ফীতি হচ্ছে, বৈদেশিক ঋণের বোঝা বাড়ছে এবং জিনিসপত্রের দাম সাংঘাতিকভাবে বেড়ে যাচ্ছে। অন্যদিকে পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা কি দেখতে পাচ্ছি, প্রতি বছর শতকরা উৎপাদন বৃদ্ধির হার বেড়ে যাচ্ছে। সমস্ত দপ্তরের যে ব্যায়-বরাদ্দ রয়েছে তার শতকরা পরিবর্তনের হার বাড়াতে চেষ্টা করছেন।

আমাদের কর্মকান্ড থেকে দেখছি যে খাদ্য উৎপাদনে পশ্চিমবঙ্গ ভারতে প্রথম স্থান অধিকার করেছে। যার শতাংশ ৫.৯ শতাংশ, সর্ব ভারতীয় গড় হচ্ছে ২.৮ শতাংশ। এখানে যে আর্থিক ব্যয় বরাদ্দ রাখা হয়েছে তার সঠিক কারণ লক্ষ্য করতে পারছি। এখানে বলা হয়েছে যে তৈলবীজ থেকে শুরু করে শাকসব্জি সমস্ত কিছুই অধিক পরিমাণে উৎপন্ন হয়েছে। এই তৈলবীজ এক সময় পশ্চিমবঙ্গে মাত্র ০.৯ শতাংশ উৎপন্ন হত। সে জায়গায় বর্তমান বছরে এটা ৫.৬১ শতাংশে পৌছবে। এখানে একটা সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়েই আমরা এগোতে পেরেছি এবং তা আমাদের বাজেটের মধ্য দিয়ে করতে পেরেছি। মাছ উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য প্রথম স্থানে আছে, বন সৃজনের ক্ষেত্রেও প্রথম স্থান অধিকার করে আছে। অথচ একবারও বলছেন না যে এটা কেন্দ্রীয় সরকারেরই আর্থিক সীমা থেকে স্থিরকৃত। অন্য জায়গায় পারসেন্টেজের কথা বলছেন এবং বলছেন এটা পশ্চিমবাংলায় হয়নি। স্বল্প সঞ্চয়ের ব্যাপারে মাননীয় সদস্য ভুপেন শেঠ মহাশয় বলছেন — কার টাকা। টাকা তো জনগণের টাকা। টাকা তো কারোর পৈত্রিক সম্পত্তি নয়। যেমন মনমোহন সিং এর পৈত্রিক সম্পত্তি নয় তেমনি অর্থমন্ত্রীরও পৈত্রিক সম্পত্তি নয়। আজকে দেখছি পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষ স্বল্প সঞ্চয় যা করছেন তা তাদের উদ্বৃত্ত থেকেই করছেন। আজকে শ্রম দিবস আর্থিক স্বচ্ছলতা বজায় রাখার জন্যই তৈরি হয়েছে। আজকে মানুষের মধ্যে সঞ্চয়ের প্রবণতা লক্ষ করছি এবং আমরা মনে করি পশ্চিমবঙ্গে প্রায় ৮২৫ কোটি টাকা এই ভাবে সংগৃহীত হয়েছে। এখানে আলু উৎপাদনের কথা বলা হয়েছে। আমরা রেকর্ড পরিমাণে আলু উৎপাদন করতে পেরেছি। আলু উৎপাদনে আমরা দ্বিতীয় স্থানে আছি। আর একটা কথা বলতে চাই

যে, পশ্চিমবাংলার মানুষকে অজ্ঞতার অন্ধকার থেকে আলোর দিকে নিয়ে আসার জন্য আমাদের সরকার একটা নির্দিষ্ট কর্মসূচি গ্রহণ করেছে — সাক্ষরতা প্রকল্প কর্মসূচি। আমরা দেখেছি ১৯৮১ সালে সাক্ষরতার হাল ছিল ৪৮.৬৫ শতাংশ। ১৯৯১ সালে সেটা বেড়ে হয়েছে ৫৭.৭০ শতাংশ। আবার বর্তমান বছরে ৬৯.৪০ শতাংশ হয়েছে। সাক্ষরতার হার বেড়েছে। পশ্চিমবঙ্গ সরকারের এই যে কর্মসূচি, নিরক্ষর মানুষকে সাক্ষর করে তোলার যে পরিকল্পনা এটা অভিনন্দন যোগ্য। এই পরিকল্পনার মধ্য দিয়েই এই ৩ বছরে এত বেশি সংখ্যক মানুষকে আমরা স্বাক্ষর করতে পেরেছি। ভূমি সংস্কারের কথা নতুন করে বলতে চাই না।

[5-55 – 6-05 p.m.]

যেখানে এখনও হাজার হাজার বিঘা জমির মালিক আছে, ভূমি সংস্কারের কোনও কর্মসূচি কেন্দ্রীয় সরকার গ্রহণ করতে পারেননি, তার একমাত্র কারণ হল আজকে তাদের যারা অনুগামী বিশেষ করে পশ্চিমবঙ্গের বাইরে বিহার, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ এই সব জায়গায় সেই সব সামন্তরা এদেরকে টিকিয়ে রাখার চেষ্টা করছে। এখানে ইচ্ছা করলেও কোনও উপায় নেই, পশ্চিমবঙ্গে সেরকম করতে পারবেন না। আমরা জানি এটা পশ্চিমবঙ্গে বিকল্প পথ হিসাবে ভূমি সংস্কার করতে পেরেছেন এবং বিশেষ করে ২২ লক্ষ কৃষকের মধ্যে এই জমি বিলি বন্টন করেছেন, শতকরা বললে ৪৯ শতাংশ তফসিলি এবং উপজাতিদের মধ্যে। আমি একটা প্রস্তাব রাখতে চাই মাননীয় অর্থমন্ত্রীর কাছে। মুর্শিদাবাদ জেলার ক্ষেত্রে আমার একটা প্রস্তাব আছে। পশ্চিমবঙ্গে এত বহুমুখী কর্মকান্ড শুরু হচ্ছে শিল্পের ব্যাপারে কিন্তু মুর্শিদাবাদ শিল্প বিহীন জেলা, ওখানে কৃষি ভিত্তিক একটা — ওখানে ধান, আম, লিচু এই সব জিনিস যে পরিমাণে উৎপাদন হয় — সেই সব দিয়ে একটা কৃষি ভিত্তিক শিল্প করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি, কারণ এই বাজেট বইটিতে প্রস্তাব পেশ করতে গিয়ে তিনি যে ভাবে বাজেট পেশের জন্য যুক্তি সহকারে কেন্দ্রীয় সরকারের যে বাজেট, যে অর্থনীতি তার বিকল্প প্রস্তাব পেশ করেছেন বিভিন্ন তথ্য সহযোগে আমি মনে করি তাতে না বোঝার কিছু নেই। কিন্তু আমার বিরোধী বন্ধুরা অনেক কথা বললেন, ওঁদের সম্পর্কে একটা কথা বলতে পারি। মা বলতেন —

'অবুঝে বুঝাব কত বুঝ নাহি মানে, ঢেঁকিরে বুঝাব কত শুধু ধান ভাণে।
অজ্ঞানী যে পাপ করে নাহি জানে মনে, জ্ঞান পাপী পাপ করে সব কিছু জেনে'।।

ওঁরা জ্ঞানপাপী। এখানে যেটা বলা হয়েছে, বাজেট করতে গিয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে যে বিশেষ পরিস্থিতির মধ্যে পড়তে হয়েছে এবং যেটা সমস্যা সেই সমস্যা হচ্ছে সাংগঠনিক সমস্যা। যে সমস্যা হচ্ছে একটা রাষ্ট্র কাঠামোর মধ্যে সংবিধানকে মেনে এই সরকার কে স্বীকার করে সেখানে আমাদের বাজেট করতে হবে। কেন্দ্রীয় সরকার সাধারণ মানুষের বিপক্ষে বাজেট করেছেন, এখানকার রাজ্য সরকারকে বঞ্চিত করবার জন্য সর্ব প্রকারে চেষ্টা করেছেন। এঁদের সীমিত আর্থিক অধিকার, জনকল্যাণ মূলক কাজে যদি নিয়োজিত না করা যায় সেখানেই আমাদের নিজেদের সংস্থান বাড়াতে কর বসাতে হবে। গরিব এবং সাধারণ মানুষের উপর কর বসানো একটা সমস্যা, এই সমস্যার মধ্যে কেন্দ্রীয় সরকার দিতে অনিচ্ছুক এবং সাধারণ মানুষের কাছ থেকে কর আদায় করে যাচ্ছে। কাজেই সীমিত ক্ষমতার মধ্যে যে বাজেট উপস্থাপিত হয়েছে মাত্র ১৮ কোটি টাকা সাময়িক ভাবে ঘাটতি নিয়ে আমি মনে করি এটা শ্রেষ্ঠ বাজেট। এর উপর বাজেট হতে পারে না। আমরা যদি দেখি যে বাজেট নীতিটা কি, একটা খুব সহজ কথা একদিকে আয়, একদিকে ব্যয়, আয়ের এবং ব্যয়ের জিনিসগুলি ঠিক আয় ব্যয়ের একটা সামঞ্জস্য করে যে বাজেট নীতি সেই নীতি করতে গিয়ে আমাদের কেন্দ্রীয় সরকার কি করলেন সেটা বাজেট বইয়ে রয়ে গেছে। খাদ্য শস্য, শিল্প এতে জাতীয় বার্ষিক গড় আয় কমে গেছে। গড় আয়ের যে বৃদ্ধির হার সেটা কমে গেছে। জিনিসের দাম ক্রমশ বেড়ে চলেছে, খাদ্য সরবরাহ, সঞ্চয়ের হার কমে যাচ্ছে। স্বনির্ভরতার যে বৃত্তিগুলি ছিল সেগুলি ক্ষতিগ্রস্থ হচ্ছে। করটা কি কর, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তব্যে সুন্দর ভাবে বলেছেন।

স্বনির্ভরতার প্রয়াসের কথায় তিনি বলেছেন, স্বনির্ভরতার অর্থ এই যে, দেশের সংখ্যা গরিষ্ঠ সাধারণ মানুষের যা মূল প্রয়োজন তা দেশের বিশাল প্রাকৃতিক সম্পদ, জন ও মেধা সম্পদকে দক্ষতার সঙ্গে ব্যবহার করে দেশের অভ্যন্তরীণ উৎপাদন দিয়েই কত দূর পূর্ণ করা যায়, তা প্রথমে দেখা। 'সুজলা সুফলা শষ্য শ্যামলা এই ভারত'। এই ভারতে যেখানে প্রকৃতিক সম্পদের অভাব নেই, আর ৯০ কোটির উপরে লোক সংখ্যা হয়ে গেছে, কাজেই জন সম্পদেরও অভাব নেই, সেখানে ভিক্ষার ঝুলি নিয়ে অন্য জায়গায় যেতে হচ্ছে, বিদেশি প্রভু যারা আছে তাদের নির্দেশে কেন্দ্রীয় সরকারকে তৈরি করতে হচ্ছে। পশ্চিমবঙ্গে গত কয়েক বছর ধরে কি হয়েছে? ১৯৭৭ সালের পর থেকে ভূমি সংস্কার করা হয়েছে। আজকে কৃষকদের হাতে জমি গেছে। কৃষি সম্পদের জন্য সাধারণ মানুষের হাতে টাকা গেছে। গ্রামের সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। এগুলি হচ্ছে আজকের চিত্র। তাছাড়া ক্ষুদ্র শিল্পে নিয়োগ বেড়ে গেছে। বৃহৎ শিল্পের ক্ষেত্রে ২।৩টি বিশেষ অসুবিধা ছিল। সেটা হচ্ছে, মাসুল সমীকরণ নীতি, লাইসেন্সিং প্রথা। এই লাইসেন্সিং প্রথার জন্য এগুলি বন্ধ ছিল। সেখানে

আমাদের জোর দিতে হয়েছিল ক্ষুদ্র শিল্পের উপরে। এই ক্ষুদ্র শিল্প বৃদ্ধির হার উল্লেখযোগ্য ভাবে বেড়ে গেছে। পশ্চিমবঙ্গে সেচ আজকে ৫০ ভাগের উপরে কৃষি জমিতে সেচ যাচ্ছে। খাদ্য শস্যে পশ্চিমবঙ্গ দেশের মধ্যে সর্ব শ্রেষ্ঠ। মৎস্য উৎপাদনে আমরা একটা বিশেষ জায়গায় এসেছি অর্থাৎ প্রথম হয়েছি। কৃষি মজুরি বৃদ্ধির ক্ষেত্রে কেবলমাত্র উপর তলায় নয়, নিচের তলায়ও কৃষি মজুরি বৃদ্ধি হয়েছে উল্লেখযোগ্য ভাবে। সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা বেড়ে গেছে। এবারে বলি নীতির ভিত্তি কি? অনেকে কেন্দ্র কেন্দ্র বলে চেঁচাচ্ছেন। কেন্দ্র এবং পশ্চিমবঙ্গের মধ্যে মূলতঃ প্রভেদটা কোথায়? কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন, তাতে যেখানে যেখানে কর বাড়ানো হয়েছে সেটা হচ্ছে, সাধারণ মানুষের উপরে পরোক্ষ কর বেড়েছে। রেলের মাশুল বেড়ে গেছে। নিত্য প্রয়োজনীয় জিনিস-পত্রের উপরে কর বেড়েছে। কোথায় তারা ছাড় দিয়েছেন? আয়করের উপরে ছাড় দেওয়া হয়েছে। আমদানি শুল্ক — বিদেশে মহাপ্রভুরা যে সমস্ত জিনিস উৎপাদন করে সেগুলি এখানে আনার জন্য আমদানি শুল্কের উপরে ছাড় দেওয়া হয়েছে। বিলাস দ্রব্যের উপরে ছাড় দেওয়া হয়েছে, যেগুলি সমাজের উচ্চ স্থানীয় লোকেরা ব্যবহার করে। আর পশ্চিমবাংলার অর্থনীতি কি বলছে? আমাদের মন্ত্রী মহাশয় কিসের উপরে কর বসিয়েছে? বিদেশ থেকে আমদানি করা মদের উপরে কর বসানো হয়েছে। এতে আপনাদের হয়ত একটু অসুবিধা হবে। বিলাস দ্রব্য, যেগুলি ধনী এবং বিত্তশালী লোকেরা ব্যবহার করে সেই সমস্ত জিনিস যেগুলি ৫ শত টাকার উপরে দাম, তার উপরে কর বসানো হয়েছে। আর কম করা হয়েছে অর্থাৎ ছাড় দেওয়া হয়েছে সাধারণ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিসে, কৃষি উৎপাদন সামগ্রীতে, কৃষি উৎপাদন উপকরণে প্রদত্ত কর তুলে দেওয়া, টার্নওভার কর তুলে দেওয়া হয়েছে। ক্ষুদ্র শিল্পে ভরতুকি দেবার ব্যবস্থা হয়েছে। সব চেয়ে বড় কথা হচ্ছে কৃষি শ্রমিকদের জন্য ব্যবস্থা করা হয়েছে, ইন্সিওরেন্সের ব্যবস্থা করা হয়েছে, পি.এফ.-এর ব্যবস্থা করা হয়েছে, এতে মাস্টার মহাশয়দের সুবিধা হয়েছে। গ্রামীণ অর্থনীতিতে জোয়ার আনার ব্যবস্থা করা হয়েছে। কাজেই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-05 – 6-16 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় মাননীয় অর্থমন্ত্রী ডাঃ অসীমকুমার দাশগুপ্ত ১৯৯৫-৯৬ সালের যে বাজেট বিবৃতি ২১ শে মার্চ পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি। এই বাজেট পুস্তিকা অর্থ সমীক্ষার যেটুকু খুটিয়ে তুলেছে তাতে একটা কথা বলতে পারি যে এই বাজেট সর্বজনগ্রাহ্য হওয়া উচিত। কারণ আমাদের দেশের ৮০ থেকে ৯০ ভাগ মানুষ যেখানে কৃষির উপর নির্ভরশীল এবং গ্রামের দিকে কেন্দ্রীয় সরকার যেটা

করেননি, রাজ্য সরকার সেটা করতে পেরেছে। সেই দিকে তাকিয়ে বাজেট পেশ করতে পেরেছেন এটা কৃতিত্বের ব্যাপার। আমরা জানি আমাদের একটা শ্লোক আছে — সত্যং বদ, ধর্মং চর, সত্যাম প্রণোদিতব্যম, ধর্মাত্মন প্রণোদিতব্যম। অর্থাৎ সত্য কথা বল, সত্য আচরণ কর, মানব ধর্ম পালন কর। আজকে যারা বিরোধী পক্ষে আছেন তাঁরা এর কোনওটাই করেন না। তাঁরা সত্য কথা বলেন না, মানব ধর্মের ধারপাশ দিয়ে যান না। বিবদমান গোষ্ঠীর ঝগড়াতে মত্ত। তাঁদের কাছ থেকে মানব কল্যাণ আশা করা যায় না। গান্ধীজী যখন ছিলেন তখন কংগ্রেসের প্রধান কথা ছিল মাদকতা বর্জন, সেই সময় কংগ্রেসে যাঁরা ছিলেন তাঁরা সকলেই সাধক ছিলেন, তাঁরা ভাল কাজ করতে চেয়েছিলেন। তারপর কংগ্রেসের এল মদ্যপায়ীর দল, তারা কেউ ভাল কাজ করতে চাইলে তাকে বাধা দিতে লাগল। বাংলার বিভিন্ন পরিকল্পনা নিয়ে বার বার বিভিন্ন মুখ্যমন্ত্রী দিল্লি গেছেন। তাঁদের মধ্যে বিধান রায় কিছু আনতে পেরেছেন কিন্তু অন্য কোনও মুখ্যমন্ত্রী সেটুকু করতে পারছেন না দিল্লির জন্য। আপনারা জানেন ওয়াগান শিল্পে আমাদের ন্যায্য পাওনা অর্ডার অন্য রাজ্যকে কেন্দ্র দিয়ে দিচ্ছে। গঙ্গার যে অববাহিকা আছে সেই অববাহিকা অঞ্চলে গঙ্গার জল প্রবাহিত হয়। কিন্তু পশ্চিমবঙ্গের কিছু কিছু অঞ্চলে সেই জল স্টোর করার সুব্যবস্থা নেই। নদী বাঁধের প্রিপেয়ার করার টাকা দিতে হবে। নদী ভাঙ্গবে তারপর টাকা দেবে, এটা বঞ্চনা।

সূর্য পৃথিবী থেকে যে রস টেনে নেয় তার ৪ গুণ রস পৃথিবীকে ফিরিয়ে দেয়। কেন্দ্রীয় সরকার যে কর নেয় তার কতটুকু দেয় রাজ্যকে? এটা বিমাতৃসুলভ ভাব। এই পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে সুচিন্তিত মনোভাবের পরিচয় দিয়েছেন প্রতি ক্ষেত্রে — শিক্ষার ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে, মৎস্য শিল্পের ক্ষেত্রে, সারের ক্ষেত্রে, বিভিন্ন তৈলবীজের ক্ষেত্রে যতগুলি কথা বলেছেন তার মধ্যে অসত্য নেই। কারণ আমরা সত্যি কথা বলি। সত্য আচরণ করি। যারা করে না তারা ওরকম কথা বলে। আরেকটি কথা — উদ্বাস্তু সমস্যা নিয়ে প্রধানমন্ত্রীর দপ্তরে চিঠি লেখা হয়েছে, এখান থেকে শ্রী প্রশান্ত শূর মহাশয় দিল্লি গিয়ে এ ব্যাপারে আলোচনা করেছেন, কিন্তু কেন্দ্র বলেছে যে উদ্বাস্তু সমস্যা ৬০ এর দশকে মিটে গেছে। এভাবে উদ্বাস্তু সমস্যার সমাধান হয়নি। পরে এ ব্যাপারে প্রধানমন্ত্রীর কাছে দরবার করার পর কেন্দ্র এই কথা ফিরিয়ে নিয়েছে। এই তো অবস্থা, না করেও করেছি বলে বলা। এটাই মনমোহন সিং এর চাতুর্য। আমাদের মাননীয় অর্থমন্ত্রী কুটির শিল্পের কথা এই বাজেটে বলেছেন। আজকে বড় বড় শিল্প নিশ্চয়ই হবে, কিন্তু তার সঙ্গে কুটির শিল্পকেও অগ্রাধিকার দিতে হবে। কারণ বিভিন্ন ক্ষুদ্র শিল্পের মধ্যে বাঁকুড়া এবং অন্যান্য জেলার শাঁখ শিল্প আজকে মার খাচ্ছে। ঐ শিল্পের কারিগর যারা তারাও নানা প্রকার অসুবিধার মধ্যে রয়েছেন। কিন্তু বাংলার শাঁখা শিল্প একটা সুন্দর শিল্প, কাজেই এই শিল্পকে যাতে রক্ষা করা যায় তার চেষ্টা করতে হবে। স্বর্ণ-

শিল্পও আজকে নানা অসুবিধার সম্মুখীন, কিন্তু এক সময় মেদিনীপুর জেলার তমলুক, কাঁথি এবং ঘাটাল অঞ্চলের গয়নাভরী শিল্প দেখে তার প্রশংসা করে রবীন্দ্রনাথ, অবনীন্দ্রনাথ, নন্দলাল — এরা চেয়েছিলেন এই গয়নাভরী শিল্পের উপর বই লেখা হোক। আজকে বাংলার ডোগরা শিল্পকেও রক্ষা করা দরকার। ক্ষুদ্র শিল্পের মধ্যে কাঁসা, পিতল ইত্যাদি শিল্পও এর মধ্যে পড়ে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কংগ্রেসি বন্ধুরা স্বাক্ষরতার বিষয় নিয়ে কটাক্ষ করেছেন। কিন্তু তাঁরা গ্রামেগঞ্জে যান না, চার দেয়ালের মধ্যে বসে থেকে আকাশবাণী বা দূরদর্শনে সংবাদ পাঠান। অবস্থাটাকে বুঝতে হলে গ্রামে ঘুরে দেখতে হবে, কিন্তু সেটা দেখবার মতো তাদের ধৈর্য নেই। আর সেই ধৈর্য যদি না থাকে তাহলে এসব কথাও বলা যায় না যে, এক্ষেত্রে কিছু হয়নি। ওদের স্বাক্ষরতা আন্দোলনের সঙ্গে কোনও যোগাযোগ নেই, কিন্তু আমরা গ্রামের মানুষকে শিক্ষার সুযোগ দিতে চাই। ওরা অন্ধকারে চলন্ত ট্রেনের মতো। ট্রেনের ভেতরে আলো জ্বলে, কিন্তু ট্রেনের বাইরে ঘনঘোর অন্ধকার। এদিকটা ওদের দেখবার আগ্রহ নেই, কাজেই স্বাক্ষরতা নিয়ে বলার অধিকারও ওদের নেই। এক্ষেত্রে কোনও কাজ ওরা করেননি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই বাজেটকে সমর্থন করবার কারণ হল, সাধারণ মানুষের দিকে তাকিয়ে এই বাজেট করা হয়েছে। কিন্তু পেপারে দেখছিলাম, বিরোধী দলের নেতা কাগজে একটি বিবৃতি দিয়ে বলেছেন যে, এই বাজেট আগামী নির্বাচনে চমক লাগাবার জন্য তৈরি ওরা ১৮ বছর নির্বাচন করেননি, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর প্রতি বছর নির্বাচনের প্রবাহ চলছে। নির্বাচনকে ওরা ভয় পান, কিন্তু আমরা ভয় পাব কেন? আজকে কংগ্রেস তো যাবার মুখে, কিন্তু কংগ্রেস থাকা দরকার, তাতে গণতন্ত্র রক্ষিত হবে। কিন্তু আমরা দেখছি, বিভিন্ন রাজ্যে ওদের কি অবস্থা! ওদের স্থান আজকে পূরণ করছে সাম্প্রদায়িক সব শক্তি। কাজেই ওদের থাকা উচিত, থাকতে হবে। অবশ্য আমাদের রজতজয়ন্তী বা সুবর্ণজয়ন্তী দেখা পর্যন্ত ওরা টিকে থাকবেন কিনা জানি না। সেই সময় হয়ত ওরা থাকবেন না, তাই ওদের বিকল্প হিসাবে সারা ভারতবর্ষে বাম ও গণতান্ত্রিক শক্তি তৈরি করতে হবে। আপনি জানেন, জলে এক ফোঁটা ঘি পড়লে সেটা একই জায়গায় জমে থাকে, কিন্তু জলে এক ফোঁটা তেল পড়লে সেটা চতুর্দিকে ছড়িয়ে পড়ে, বিস্তার লাভ করে। আজকে কংগ্রেসের অবস্থা ঘি-এর মত, আর আমাদের অবস্থা তেলের মতো, এবং তারই জন্য সারা ভারতবর্ষের মানুষ এই রাজ্যের দিকে তাকিয়ে রয়েছেন। তবুও আমরা চাই, বিরোধী দল হিসাবে কংগ্রেস এখানে থাকুক। আজকে শিল্প ক্ষেত্রে একটা নতুন সম্ভাবনা যা দেখা দিয়েছে তার বড় কারণ

হচ্ছে, আমাদের রাজ্যে ভূমি সংস্কারের সাফল্য এবং তার ফলে কৃষি ক্ষেত্রে লক্ষ্যণীয় অগ্রগতি। ওরা ১৯৬৭ সালের আগে এক ছটাক জমিও বিলি করেননি, সুতরাং এক্ষেত্রে কোনও কথা বলবার অধিকারও ওদের নেই। ওরা জমিদার এবং জোতদারদের তাঁবেদারি করেছেন, নানা উপায়ে জমি লুকিয়ে রেখেছেন, কিন্তু এক ছটাক জমিও কাউকে বিলি করেননি। ১৯৬৭ সালের পর সব জমি বিলি হয়েছে। সুতরাং এক্ষেত্রে কোনও কৃতিত্ব ওদের নেই। তাতে আমরা দেখেছি ভূমি সংস্কারের সঙ্গে সঙ্গে খাদ্য শস্যের উৎপাদন বেড়েছে। যার ফলে রাজ্যের অগ্রগতি ঘটেছে। সেই দিক থেকে বিচার করতে গেলে দেখা যাবে মাননীয় অর্থমন্ত্রী একজন পন্ডিত ব্যক্তি, সত্যি তাঁর অনুভব শক্তি আছে। যার জন্য তিনি এই রকম একটা বাজেট তৈরি করেছেন। সাধারণ মানুষের কথা চিন্তা করে এই বাজেট রচনা করা হয়েছে। উনি বিলাসবহুল দ্রব্যের উপর কর বাড়িয়েছেন, আরও বাড়ান, তাতে অসুবিধা নেই। উনি বিদেশি মদের উপর কর বাড়িয়েছেন, আরও বাড়ান, ৩-৪ গুণ বাড়ান যাতে ওঁরা মদ ছাড়তে পারে। সর্বশেষে আমি মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6.16 p.m. till 11 a.m. on Friday, the 24th March, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 24th March, 1995 at 11.00 a.m.

**PRESENT**

Deputy Speaker (Shri Anil Mukherjee.) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 112 Members.

[11-00 – 11-10 a.m.]

### Held Over Starred Questions (to which oral answers were given)

**বিবেকানন্দ-সেতুর সংস্কার**

***১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭) শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গঙ্গার উপর বিবেকানন্দ-সেতুটির অবস্থা বর্তমানে খুবই বিপজ্জনক;

(খ) সত্যি হলে,

(১) সেতুটির মেরামতির কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করছেন কি না;

(২) এ বাবদ কত ব্যয় হবে; এবং

(৩) কবে নাগাদ উক্ত মেরামতির কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) সত্য।

(খ) ১। করেছেন।

২। সেতুটির মেরামতি বাবদ ১০,২০,৮২,৫৭৪ টাকা (দশ কোটি কুড়ি লক্ষ বিরাশি হাজার পাঁচশত চুয়াত্তর টাকা) মাত্র ধার্য্য করা হয়েছে।

৩। সেতুটির মেরামতির কাজ শীঘ্রই শুরু হবার কথা আছে। কাজ শুরু হলে শেষ হতে আনুমানিক তিন বছর সময় লাগবে বলে আশা করা যায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ধন্যবাদ মন্ত্রী মহাশয়কে। তিনি আজকে প্রথম যে উত্তর দিয়েছেন, ভালোই দিয়েছেন। এখন অতিরিক্ত প্রশ্ন করছি—এই বিবেকানন্দ সেতুটি কতদিন ধরে বিপজ্জনক অবস্থায় আছে এবং শেষ কবে এর মেজর রিপেয়ারিংয়ের কাজ হয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** সেতুটি ভূতল পরিবহন দপ্তর, কেন্দ্রীয় সরকারের পরিচালিত, তারাই মূলত এর দেখাশোনা করে। সেতুটি দীর্ঘদিন ধরেই খারাপ হয়ে আছে এবং ইদানীং কালে যথেষ্ট খারাপ থাকার ফলে রাজ্যসরকারের পক্ষ থেকে ১০,২০,৮২,৫৭৪ টাকা দিয়েছে। সেই টাকার একটা অংশ ভূতল পরিবহন দপ্তরের হাতে তুলে দেওয়া হবে। তারা একটা সমীক্ষা চালাচ্ছে। আগামী কিছু দিনের মধ্যেই কাজ শুরু করবে বলে জানিয়েছে। শেষ কবে কাজ শুরু হয়েছিল তা নোটিশ দিলে জানানো হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** দীর্ঘদিন ধরে সেতুটি খারাপ অবস্থায়, বিপজ্জনক অবস্থায় আছে বলছেন। প্রয়াত মন্ত্রীকেও এই ব্যাপারে প্রশ্ন করা হয়েছিল, তিনি বলেছিলেন ৯ কোটি টাকার মতো লাগবে এবং কেন্দ্র কত দেবে, তারা কত দেবেন তাও বলেছিলেন। বিবেকানন্দ ব্রিজ, যা বালী ব্রিজ নামে পরিচিত তা দক্ষিণেশ্বরের কাছে। যদিও কলকাতায় দ্বিতীয় হুগলি সেতু হয়েছে, তবুও এই ব্রিজের উপর থেকে চাপ কমেনি। কখনও একদিক দিয়ে গাড়ি চলছে, কখনও দুদিক দিয়ে চলেছে। শুধু যে গাড়ি চলাচলের পক্ষেই বিপজ্জনক হয়েছে তাই নয়, ফুটপাথগুলো নষ্ট হওয়ার ফলে পথচারীদেরও চলাচল বিপজ্জনক হয়ে পড়েছে। বর্তমানে যান চলাচল এবং মানুষ চলাচল বন্ধ করে দিয়ে কোন দুর্ঘটনা এড়াবার চেষ্টা রাজ্যসরকার করছেন? ইমিডিয়েট এটা সারাবার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, এখন বিপজ্জনক অবস্থার মধ্য দিয়েই যানবাহন চলছে, পথচারীদের যাতায়াতও বিপজ্জনক হয়ে পড়েছে। সেই সম্বন্ধে আমাদের সঙ্গে ভূতল পরিবহন দপ্তরের কথা হয়েছে। এখনই সম্পূর্ণ ব্রিজটা বন্ধ করে দেওয়া হচ্ছে না। পথচারী, স্কুল-কলেজে পড়াশোনা করে যেসব ছাত্রছাত্রী, তাদের পক্ষে এপার ওপার করা খুব কঠিন হয়ে যাবে—যদি পুরো ব্রিজটা বন্ধ করা হয়। সেইজন্য একটা অংশ খোলা রেখে অপর অংশের কাজ হবে। একদিকের কাজ শেষ হয়ে গেলে সেই দিকটি খুলে দিয়ে অন্য দিকের কাজ হবে। নির্দিষ্ট দিন বলা যাচ্ছে না। ভূতল পরিবহন দপ্তর বলেছে, তাদের সমীক্ষণ সমাপ্ত হয়েছে, টেণ্ডার প্রসেস কমপ্লিট হয়েছে। বর্ষার আগেই কাজে হাত দেবেন বলে ওঁরা আমাকে জানিয়েছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি স্পেসিফিক ডেটটা জানতে চেয়েছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন না কোন তারিখে কাজটি শুরু হবে। যাইহোক, আমি আর একটি প্রশ্ন করতে চাইছি। আপনি বললেন, এই যে ১০ কোটি ২০ লক্ষ ৮২ হাজার ৫৭৪ হাজার টাকা, এটার সবটাই কি কেন্দ্রীয় সরকারের, না কি রাজ্য সরকারের সার্ফেস ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট দিয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমি আগেই বলেছি, এই ১০ কোটি ২০ লক্ষ ৮২ হাজার ৫৭৪ হাজার টাকার মত অলরেডি আমরা পূর্ব রেলকে দিয়ে দিয়েছি। এই টাকা এখন পর্যন্ত আমাদের রাজ্য সরকারের তহবিল থেকে দেওয়া হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** ভূতল বিভাগ, এটা তো কেন্দ্রীয় সরকারের। এই যে বিভিন্ন নদীর উপরে যেসব সেতু আছে, যে সমস্ত মেইন ব্রিজ আছে, আক্ষরিক অর্থে, আপনি যা বললেন তাতে সেন্ট্রাল গভর্নমেন্টের একটা দায়-দায়িত্ব আছে এটা বোঝা যায়। কিন্তু হাওড়া ব্রিজ ইত্যাদি যে সমস্ত ইম্পর্ট্যান্ট ব্রিজ আছে, যেগুলোর কোনও ভৌগোলিক সীমারেখা নেই গুরুত্বের বিচারে, যেগুলো একটা রাজ্যের মধ্যে সীমাবদ্ধ নয়, এইসব বিষয়গুলো ন্যাশনাল ইম্পর্ট্যান্সের মধ্যে পড়ে। এইসব ব্রিজগুলোর রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কোনও দায় দায়িত্ব আছে কিনা, এটা আমি আপনার মাধ্যমে জানতে চাইছি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এটি খুবই স্বাভাবিক যে, এই ধরনের জাতীয় গুরুত্বপূর্ণ ব্রিজ যেগুলো আছে, সেগুলোর জন্য স্বভাবতই কেন্দ্রীয় সরকারের দায় দায়িত্ব আছে। এই ক্ষেত্রে আমাদেরও কিছু যৌথ দায়িত্ব থেকে যায়। যেগুলো আমাদের রাজ্যে অবস্থিত অথচ এই ধরনের, যেগুলো জাতীয় গুরুত্বপূর্ণ ব্রিজেস, সেগুলোতে যখন এমার্জেন্সি এক্সিজেন্সী তৈরি হয়ে যায়, তখন আমাদের রাজ্য সরকারকেই মিট করতে হয়। পরে আমরা যে ব্যয়ভার বহন করি তা কেন্দ্রীয় সরকারের কাছে বলা হয় রিইমবার্সমেন্টের জন্য। তবে আপনি ঠিকই বলেছেন, এটি দুঃখজনক, বিভিন্ন জায়গায় এই রকম ন্যাশনাল ইম্পর্ট্যান্ট যে সমস্ত রাস্তা এবং ব্রিজের কাজকর্ম আমরা করেছি, এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আমরা পাইনি। এই রকম প্রায় ৩০ কোটি টাকা তাঁদের কাছে পাওনা হয়েছে। আমি দিল্লিতে গিয়েছিলাম, কথাবার্তা বলেছি। ওঁরা অস্বীকার করতে পারেননি। তবে এখনও পর্যন্ত টাকা দেননি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** এই যে বিবেকানন্দ সেতু নতুন করে মেরামত করতে হবে, এরজন্য আশেপাশের কোনও জমি অধিগ্রহণ করার প্রয়োজন আছে কিনা, থাকলে এই ব্যাপারে ভাবনা-চিন্তা করছেন কিনা?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** না, এখন যে ব্রিজটি নিয়ে আলোচনা করছি, সেটি রিপেয়ারের ব্যাপারে জমি অধিগ্রহণের প্রয়োজন নেই। আপনি যেটি বলছেন, সেটি বিকল্প সেতু তৈরির ব্যাপারে।

### সমবায়-সংস্থায় মনোনীত বোর্ড/প্রশাসকের সংখ্যা

***১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩) **শ্রী জ্যোতি চৌধুরি** এবং **শ্রী আব্দুল মান্নান ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি সমবায়-সংস্থায় মনোনীত বোর্ড/প্রশাসক রয়েছেন; এবং

(খ) শেওড়াফুলি কো-অপারেটিভ ব্যাঙ্কে বর্তমানে নির্বাচিত বোর্ড কাজ করছেন কি না?

**শ্রী সরল দেব ঃ**

(ক) মোট ৩২৯টি সমবায় সংস্থায় মনোনীত বোর্ড, প্রশাসক রয়েছেন।

(খ) শেওড়াফুলি কো-অপারেটিভ ব্যাঙ্ক নামে কোন সংস্থা নেই। ঐ অঞ্চলে বৈদ্যবাটি শেওড়াফুলি কো-অপারেটিভ ব্যাঙ্ক নামে একটি সংস্থা রয়েছে। উক্ত ব্যাঙ্কে বর্তমানে কোনও নির্বাচিত বোর্ড কাজ করছে না।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রশ্নের উত্তর দিলেন তাতে (খ) প্রশ্নে আমার যতদূর মনে হয় বৈদ্যবাটি, শেওড়াফুলি লিখেছিলাম, যাইহোক হয়ত আমারও ভুল হতে পারে বা আপনিও অমিট করতে পারেন বৈদ্যবাটির ব্যাপারটা। আমার প্রশ্ন হচ্ছে যে, কো-অপারেটিভ ব্যাঙ্কে নির্বাচিত বোর্ড কাজ করছে না, কতদিন ধরে এই বোর্ডের নির্বাচিত সদস্যরা কাজ করছেন না এবং লাস্ট কবে নাগাদ এর নির্বাচন হয়েছিল জানাবেন কি?

**শ্রী সরল দেব ঃ** বিষয়টি বৈদ্যবাটি শেওড়াফুলি ব্যাঙ্ক সংক্রান্ত। ১৯৮৮ সালে ১২ জন সদস্য এই কো-অপারেটিভ ব্যাঙ্কের বোর্ডের ডিরেক্টর হিসাবে মনোনীত হয়েছিলেন। এ আর সি এসের কো-অপারেটিভ অ্যাক্ট অনুযায়ী ৩ বছরের উপরে কোনও বোর্ডে নির্বাচন না করে থাকতে পারে না। সেখানে এ.জি.এম করে পুনর্নির্বাচন করতে হয়। সেখানে এই বোর্ডের ব্যাপারে ২২শে জুন পর্যন্ত আমরা মেয়াদ বাড়াই। গত ১৩.৬.৯৪ তারিখে ২৩.৬৬ নং আদেশ অনুসারে ৬ জনকে আমরা মনোনীত করেছি। তবে তাদের ১ বছরের মধ্যে নির্বাচন করতে হবে এই অর্ডার দিয়েছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি প্রশ্নটা এড়িয়ে গেলেন, আমার প্রশ্ন হচ্ছে যে, কতদিন ধরে আপনাদের মনোনীত বোর্ড কাজ করছে। ১৯৮৮ সালে নির্বাচিত সদস্যরা কাজ করতে পারেননি। যেহেতু ওই ১২ জন সদস্য, ওই বোর্ডের ডাইরেক্টর্সরা ফরচুনেটলি বলুন বা আনফরচুনেটলি বলুন কংগ্রেস পক্ষের, ফরোয়ার্ড ব্লকের কেউ ছিলেন না, নির্বাচিত হতে পারেননি সেই কারণেই কি আপনাদের দলের সমীর চ্যাটার্জিকে কমিশনার করে দিয়ে, তাকে দিয়ে কাজ করতে দিলেন?

**(ভয়েস ঃ এটা কি প্রশ্ন হচ্ছে?)**

**প্রশ্নটি খুবই গুরুত্বপূর্ণ। ফরোয়ার্ড ব্লকের সমীর চ্যাটার্জিকে কমিশনার করে দিলেন** আর খাদ্যমন্ত্রীর সি এ নরেন চ্যাটার্জিকে চেয়ারম্যান করে দিলেন, ১২ জন ডিরেক্টর নির্বাচিত হওয়ার পরেও আজ পর্যন্ত তাদের ক্ষমতায় না বসিয়ে আপনার দলের লোককে দিয়ে

মনোনীত বোর্ড করেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, আপনারা কি এটাতে কংগ্রেসিরা বোর্ডে জিতেছিল বলে তাদের না করে ফরোয়ার্ড ব্লকের লোক দিয়ে করাচ্ছেন? কি কারণে বা কিসের ভিত্তিতে, কি ক্রাইটেরিয়ার ভিত্তিতে আপনি নির্বাচন না করে আপনার দলের লোকেদের কমিশনার এবং চেয়ারম্যান করে দিলেন?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই যে, বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা এই ধরনের কোনও ব্যক্তিগত ইচ্ছায় কিছু করেন না। প্রথম যে বোর্ড ছিল সেই বোর্ডের শেয়ার হোল্ডাররা বোর্ডটাকে স্টল্ড করে দিলেন। সেখানে সরকার কি করবে? একটা ফিনান্সিয়াল ইন্সটিটিউশন তো বন্ধ রাখা চলে না। দেয়ার ওয়াজ এ হাইকোর্ট কেস নট ইনিশিয়েটেড বাই দি গভর্নমেন্ট। সেখানে শেয়ার হোল্ডাররাই কেস করলেন তখন সরকারকে মনোনীত বোর্ড করতে হল। সেই মনোনীত বোর্ডই কাজ চালিয়ে যাচ্ছে। তবে আমরা অর্ডার দিয়েছি পুনরায় নির্বাচন করার জন্যে। এই বোর্ডের ব্যাপারে ফরোয়ার্ড ব্লক বা সি. পি. এমের কোনও ব্যাপার নেই। এ আর সি এস অফিস থেকে যেভাবে রেকমেণ্ডেশন এসেছিল সেই ভিত্তিতেই কাজ হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে শেয়ার হোল্ডাররা মামলা করেছেন, কিন্তু আমি যে প্রশ্ন করলাম তার উত্তর যদি পেয়ে যেতাম তাহলে এত প্রশ্ন করতে হত না। আমি জানতে চাইছি যে, মনোনীত বোর্ডে যারা নির্বাচিত হয়েছিলেন তারাই কোর্টে শেয়ার হোল্ডারের মামলা করেছিলেন সেইক্ষেত্রে আপনার ডিপার্টমেন্ট কি ট্রাইব্যুনালের ব্যবস্থা নিয়েছেন? আমি যে প্রশ্ন আগে করেছি তার আগে উত্তর দিন। কোর্টে মামলা আছে, তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন। এবং কিসের ভিত্তিতে তাদের মনোনয়ন করেছেন? মনোনয়ন দেওয়ার ক্রাইটেরিয়াটা কি?

**শ্রী সরল দেব ঃ** কোর্টের উপর রাজ্য সরকারের কোনও এক্তিয়ার থাকে না, আমাদের সরকারের পক্ষ থেকে যা করার ছিল তাই করা হয়েছে।

**শ্রী নির্মল দাস ঃ** শেওড়াফুলি কো-অপারেটিভ ব্যাঙ্ক সহ বেশ কিছু ব্যাঙ্কে যারা নতুন শেয়ার হোল্ডার আছে তাদের মেম্বার করে নির্বাচন সংক্রান্ত প্রক্রিয়া আপনি চেয়েছেন। কিন্তু দেখা যাচ্ছে বহু জায়গায় বাধা হচ্ছে। একদল কর্মচারি এবং কংগ্রেস পক্ষ থেকে এ ব্যাপারে বাধা দেওয়া হচ্ছে। রাজ্য সরকার সেখানে নির্বাচন প্রক্রিয়া দ্রুত করার জন্য কি প্রক্রিয়া নিয়েছেন?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্য নির্মলবাবু জানেন, আপনার ওখানে ঐ রকম একটা বোর্ড করা হয়েছিল। সেখানে যে অফিসার দুর্নীতির সঙ্গে যুক্ত ছিল, ভিজিলেন্স বসিয়ে তাঁকে সেখান থেকে সরানো হয়েছিল এবং তার বিরুদ্ধে সাসপেনশন প্রসিডিং চলছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন, রাজ্যের ৩২৯-টি সমবায় সংস্থায়

মনোনীত বোর্ড অথবা প্রশাসন রয়েছে। এটা একটা সাইজএবল নম্বর। কিন্তু বেশির ভাগ ক্ষেত্রে কি কি কারণে আপনি বাধ্য হয়েছিলেন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ কবতে?

**শ্রী সরল দেব ঃ** আমাদের কো-অপারেটিভ অ্যাক্টে আছে, যদি ৩ বছরের মধ্যে নির্বাচন না হয় তাহলে সরকার পক্ষ থেকে মনোনীত বোর্ড করতে হয়। এবং ৬ মাস থেকে ১ বছরের মধ্যে এটা করতে হয়, এটাই প্রসিডিওর।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** ৩২৯-টিই কি এই কেস?

**শ্রী সরল দেব ঃ** সবগুলো নয়। কতকগুলো ক্ষেত্রে তিন বছর পেরিয়ে গেছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** এই রকম কতকগুলো বোর্ড ক্যান্সেল করা হয়েছে। এবং কতগুলো জায়গায় অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্য-এর অবগতির জন্য জানাচ্ছি, ৩২১-টার মধ্যে মনোনীত বোর্ডের সংখ্যা—১৭১ এবং অ্যাডমিনিস্ট্রেটর আছে—১৫০। তাদের অর্ডার ইসু করার সময় বলা হয়, ১ বছরের মধ্যে নির্বাচিত বোর্ড করার দায়িত্ব দেওয়া হল।

**শ্রী তপন হোড় ঃ** এই রাজ্যের সমবায় সংস্থায় প্রচুর কর্মচারী কাজ করে। এই কর্মচারিদের বেতনক্রম খুব কম। সেই ব্যাপারে আপনি কিছু বলুন।

**শ্রী সরল দেব ঃ** প্রশ্নটা আমাদের আলোচনার সঙ্গে রিলেটেড নয়।

## Held Over Starred Questions
## (To which written Answers were laid on the Table)

### মুরারই-এ বাইপাস নির্মাণ

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯১) **শ্রী মোতাহার হোসেন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার মুরারই-এ বোলপুর-রাজগ্রাম রাস্তার 'বাইপাস' নির্মাণ প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনাটি প্রাথমিক স্তরে বিবেচনাধীন আছে।

(খ) যথাযথ প্রশাসনিক বিষয়গুলির নিষ্পত্তি হলে প্রকৃত নির্মাণ কাজ শুরু করা যেতে পারে।

## পুরুলিয়া শহর-সন্নিকটে বাঁকা পুল সংস্কার

***২০। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৪) শ্রী নটবর বাগদী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া শহর-সন্নিকটে পুরুলিয়া-বাঁকুড়া রোডের উপর বাঁকা পুলটি সোজা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, আছে।

## বর্ধমানের সদরঘাট কৃষক-সেতুতে টোল ট্যাক্স আদায়

***২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫১১) শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমানের সদরঘাট কৃষক-সেতুতে প্রতিদিন গড়ে কি পরিমাণ টোল ট্যাক্স আদায় করা হয়; এবং

(খ) উক্ত ট্যাক্স আদায়ে বর্তমান পদ্ধতি পরিবর্তনের কথা সরকার ভাবছেন কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমানের সদরঘাট কৃষক সেতুতে প্রতিদিন গড়ে প্রায় ৪০০০ (চার হাজার টাকা) টোল ট্যাক্স আদায় করা হয়।

(খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন রয়েছে।

## Starred Questions
## (To which oral Answers were given)

## রাজ্যে চাল সংগ্রহ

***১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮) শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২, ১৯৯৩ এবং ১৯৯৪ বছরগুলিতে রাজ্যে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(খ) উক্ত বছরগুলিতে কত পরিমাণ চাল সংগৃহীত হয়েছিল?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১০৯৪-৯৫ খরিফ মরশুমে রাজ্য সরকারের চাল সংগ্রহের লক্ষ্য মাত্রা ছিল যথাক্রমে ৩ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন, ৩ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন এবং ৩ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন।

(খ) উক্ত বছরগুলিতে যথাক্রমে ১ লক্ষ ৭২ হাজার, ১ লক্ষ ৬৩ হাজার এবং ২২-২-৯৫ পর্যন্ত ১ লক্ষ ১১ হাজার ৬৬৬ মেট্রিক টন চাল সংগৃহীত হয়েছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, উনি যে কয়টি ইয়ার বললেন, ৯২-৯৩, ৯৩-৯৪, ৯৪-৯৫ এই তিন বছরের যে লক্ষ্যমাত্রা ছিল ৩ লক্ষ ৪০ হাজার, এর জায়গায় ১ লক্ষ ৭২ হাজার মেট্রিক টন হয়েছে, সাড়ে তিন লক্ষের জায়গায় ১ লক্ষ ৬৩ হাজার মেট্রিক টন হয়েছে, সাড়ে তিন লক্ষের জায়গায় ১ লক্ষ ১১ হাজার ৬৬৬ মেট্রিক টন হয়েছে, এই তিন বছরে তো কোনও রকম প্রাকৃতিক দুর্যোগ হয়নি, ফসল উৎপাদনের ব্যাপারে আমরা কৃষিমন্ত্রীর বক্তব্য থেকে জানতে পারছি, প্রতি বছরে কৃষি উৎপাদন বাড়ছে, যেখানে রাজ্যের মন্ত্রিসভা দাবি করছেন, কৃষি উৎপাদন বাড়ছে, সেখানে লক্ষ্যমাত্রা কেন পূরণ হচ্ছে না, যে টার্গেট নিচ্ছেন সেটা কেন ফেল করছে, যেখানে উৎপাদন বাড়ছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের টার্গেট নির্দ্ধারণের ক্ষেত্রে দুই ধরনের চালকলের কাছ থেকে, চাল সংগ্রহ করে থাকি। একটা হচ্ছে বড় চালকল আর একটা হচ্ছে মিনি চালকল। এদের কাছ থেকে ১ লক্ষ টন চাল সংগ্রহ করার সিদ্ধান্ত আমরা করি, কিন্তু হাইকোর্টের ইনজাংশন থাকার ফলে ১ লক্ষ টন চাল সংগ্রহ করার ক্ষেত্রে অনেক অসুবিধা দেখা দেয়। কার্যত আমরা সেখান থেকে ২ শতাংশ, ৩ শতাংশের বেশি আদায় করতে পারিনি, হাইকোর্টের ইনজাংশন থাকার ফলে। আমাদের যে চাল আদায় হয়েছে সেটা মূলত বড় চালকল থেকে হয়েছে, সেখানে আমাদের লক্ষ্যমাত্রা ছিল ২ লক্ষ ৪০ হাজার, ২ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন, এই রকম। দ্বিতীয়ত হচ্ছে, আমাদের এখানে মার্কেট প্রাইস এবং সেন্ট্রাল গভর্নমেন্টের যে প্রকিওরমেন্ট প্রাইস সেটার তফাৎ থাকে, এখানের মার্কেট প্রাইস বেশি থাকে ফলে চাল সংগ্রহের ক্ষেত্রে অসুবিধা হয়। আমাদের এখানে ভূমিসংস্কারের কাজ করার ফলে রুর্যাল ইকনমি কিছুটা ভাল হয়েছে। ডিসট্রেস সেল যেটা, সেটা এখন কার্যত নেই। ফলে এটা হচ্ছে একটা অসুবিধার কারণ। তৃতীয়ত হচ্ছে, আমরা তুলনামূলক ভাবে দেখি পাঞ্জাবে এবং অন্ধ্রে চাল সংগ্রহ বেশি হচ্ছে, কিন্তু আমাদের প্রকিওরমেন্ট প্রাইস, আমরা যেখানে টন প্রতি ৫৩১ টাকায় চাল কল থেকে পাচ্ছি, পাঞ্জাবে সেটা ৫৮২ টাকায় কেনা হচ্ছে, মানে সেন্ট্রাল গভর্নমেন্ট যে চাল পশ্চিমবাংলা থেকে কেনে তার জন্য দর দিচ্ছে ৫৩১ টাকা, সেটা পাঞ্জাব

থেকে যখন কেনে তখন দর দিচ্ছে ৫৮২ টাকা। হরিয়ানায় কেনা হচ্ছে ৫৭৯.৮০ টাকায়। এই বিষয়ে আমরা জানতে চেয়েছি। সেখানে লোকাল ট্যাক্সের প্রশ্নটা ওরা তুলেছেন। এই কয়েকটি কারণে আমরা লক্ষ্যমাত্রা পূরণ করতে পারছি না। যদিও এবারে চাল সংগ্রহর পরিমাণ আমরা দেখছি অনেক ভাল।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে তথ্য দিলেন এটা কোনও নতুন নিয়ম নয়। আমরা এর আগেও দেখেছি, আগে যারা খাদ্যমন্ত্রী ছিলেন তারা কিন্তু লক্ষ্যমাত্রা পূরণ করত, যদিও তখন উৎপাদন অনেক কম হত। এখন কৃষিগত প্রযুক্তির কিন্তু অনেক উন্নতি হয়েছে। কিন্তু তখন লক্ষ্যমাত্রা যা থাকত তা ফিলআপ করা হত। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করছি, যখন দেখা যাচ্ছে আপনি লক্ষ্যমাত্রা পূরণ করতে পারছেন না তখন পরবর্তী ক্ষেত্রে আবার লক্ষ্যমাত্রা বাড়িয়ে দিচ্ছেন কেন? ১৯৯২-৯৩ সালে উৎপাদিত হয়েছিল ৩ লক্ষ ৪০ হাজার টন আর সেখানে সংগ্রহ হয়েছিল ১ লক্ষ ৭২ হাজার টন, ১৯৯৩-৯৪ সালে উৎপাদিত হয়েছিল ৩ লক্ষ ৫০ হাজার টন, কিন্তু সেখানে সংগ্রহ হয়েছিল ১ লক্ষ ৬৩ হাজার টন। প্রতিবছরই লক্ষ্যমাত্রা পূরণ করতে পারছেন না, অথচ লক্ষ্যমাত্রা পরের বছর বাড়িয়ে দিচ্ছেন এটা বাড়াবার কারণটা কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন তাতে উনি একটা বিষয় ধরে নিচ্ছেন, আমরা যে লক্ষ্যমাত্রা নির্ধারণ করেছি তা বাস্তব সম্মত নয়। এই ধরে নেওয়াতেই আমার আপত্তি আছে। আর কেন করছি না এটা আরেকটা প্রশ্ন এসে যায়। আমরা একটা সময় ১০ হাজার টনও বাড়িয়েছি। আর কেন নয় এটা পরের প্রশ্ন। আমরা প্রতি মুহূর্তে আশা করছি হাইকোর্টের ইনজাংশন উঠে গিয়ে আমরা যদি ক্লিয়ারেন্স পাই তাহলে আমাদের লক্ষ্যমাত্রা অনেক বেড়ে যাবে। আমরা আশা করছি ফুড কর্পোরেশন অফ ইণ্ডিয়া যদি আমাদের সঙ্গে যথেষ্টভাবে কো-অপারেট করে তাহলে লক্ষ্যমাত্রা অনেক বেড়ে যাবে। বাস্তব সম্মত নয় এটাতেই আমাদের আপত্তি এবং কেন বাস্তব সম্মত নয় সেই প্রশ্ন ওঠেই না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, পাঞ্জাবে যে সংগ্রহ মূল্য, তার থেকে পশ্চিমবাংলার সংগ্রহ মূল্য অনেক কম। এর কারণটা কি এবং এই পার্থক্যটা দূর করার জন্য আপনি কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব দিয়েছেন কি?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে জানাচ্ছি, আমি বলেছি পাঞ্জাবে কেন্দ্রীয় সরকার যখন চাল সংগ্রহ করছে, তার জন্য যে দাম দিচ্ছে, পশ্চিমবাংলায় যখন সংগ্রহ করে তখন তার থেকে ৫০ টাকা কম দেয়। এখানে যে চালটা উৎপন্ন হয় সেটা সেদ্ধ চাল, আর পাঞ্জাবে আতপ চাল হয়। এই চাল সিদ্ধ করতে বাড়তি খরচ দেওয়া দূরে থাক তারা আবার ৫০ টাকা কম দেয়। আমি এ বিষয়ে দিল্লিতে চিঠি লিখেছিলাম, সেই চিঠিটি

এখন আমার সঙ্গে নেই। তাদের যেটা যুক্তি সেটা হচ্ছে, ওখানে লোক্যাল ট্যাক্স দিতে হয়—কোথাও ১০ পারসেন্ট, কোথাও ৮ পারসেন্ট। পাঞ্জাব, হরিয়ানায় সেই ট্যাক্সটা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়ে দেন। অর্থাৎ ওখানে একজন কৃষক যদি চাল বিক্রি করেন তাহলে তাকে যে টাকাটা দিতে হয় স্টেট গভর্নমেন্টকে ট্যাক্স হিসাবে-সেলস ট্যাক্স বা অন্য ট্যাক্স যাই হোক না কেন সেই টাকাটা সেন্ট্রাল গভর্নমেন্ট ঐভাবে দিয়ে দেন।

**শ্রী সুভাষ গোস্বামী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, লেভি ফাঁকি দেওয়ার জন্য বা নির্ধারিত লেভি না দেওয়ার জন্য কোন চালকল মালিকের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা, হয়ে থাকলে কখন কতজনের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে** ঃ আপনার প্রথম প্রশ্নের উত্তরটা এখনই আমি দিতে পারি কিন্তু দ্বিতীয় প্রশ্নের উত্তরটা এখনই আমার কাছে রেডি নেই। প্রথম প্রশ্নের উত্তর হচ্ছে, হ্যাঁ, বিভিন্ন বছর কয়েকজন চালকল মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। ব্যবস্থাটা হচ্ছে এই রকম—আমাদের নিয়ম আছে যে লেভি না দিলে সে ওপেন মার্কেটে চাল বিক্রি করতে পারবে না। আমরা পুলিশ পোস্টিং করিয়ে সে যাতে চাল বিক্রি করতে না পারে সে ব্যবস্থা করেছি। তবে কতজনের বিরুদ্ধে কখন কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেই তথ্যটা এখনই আমার কাছে নেই।

**শ্রী সৌগত রায়** ঃ গত তিন বছর ধরে দেখা যাচ্ছে যে লক্ষ্যমাত্রার চেয়ে কম আদায় হয়েছে বা বলতে পারা যায় অর্ধেকের কম আদায় হয়েছে। গত বছর মাত্র ১ লক্ষ ১১ হাজার টন আদায় হয়েছে। আমাদের রাজ্য ক্লেম করছে যে কারেন্ট ইয়ারে আমাদের রাজ্যে চালের উৎপাদনে নাকি বিশ্ব রেকর্ড হয়েছে—১৪০ লক্ষ টন উৎপাদন হয়েছে। সেই জায়গায় সংগ্রহ হয়েছে মাত্র ১ লক্ষ ১১ হাজার টন। প্রফুল্ল সেন আজ থেকে ৩০ বছর আগে ৪ লক্ষ টন লেভি আদায় করেছিলেন। রাজ্যের পলিসি হচ্ছে আপনারা জোতদার, মিল মালিকদের গায়ে হাত দেবেন না। এক দিকে আপনারা দাবি করছেন চালের রেকর্ড উৎপাদন হয়েছে অপর দিকে দেখছি ঠিকমতো লেভি আদায় হচ্ছে না। সেন্ট্রাল পুল থেকে প্রায় ১০ লক্ষ টন চাল প্রতি বছর নেবেন অথচ রেকর্ড উৎপাদন হওয়া সত্বেও সেন্ট্রাল পুলে কিছু দেবেন না—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানবেন, এই নীতির ভিত্তি কি, কেন এটা অনুসরণ করছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে** ঃ মাননীয় সদস্য সৌগত বাবু ১ লক্ষ ১১ হাজার টনের যে তথ্যটা তুলে ধরলেন সেটা অসম্পূর্ণ। আমি উত্তর দেবার সময়ই বলেছি যে এটা হচ্ছে ২২ তারিখ পর্যন্ত। এখনও খারিফ মরশুমের বাকি আছে, এখনও অনেক আদায় হবে। দু নং কথা হল, আমাদের যে লক্ষ্যমাত্রা ৩।। লক্ষ টন, আমরা এখানে মিনি রাইস মিল থেকে এক লক্ষ টন ধরেছি যেটা হাইকোর্টের ইনজাংশনের জন্য তার ২/৩ পারসেন্টের বেশি হচ্ছে না। মূলত আমাদের ২।। লক্ষ টন টার্গেট থেকে যাচ্ছে, আপনার নজরে এটা আনছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন যে আমাদের সংগ্রহ মূল্য কম, পাঞ্জাব, হরিয়ানায় বেশি এবং সেখানে লোক্যাল ট্যাক্সটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া দিয়ে দেয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখানেও এই ধরনের পদ্ধতি গ্রহণের কথা আপনি ভাবছেন কিনা যার ফলে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে লোক্যাল ট্যাক্স ইত্যাদিটা পাওয়া যেতে পারে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এখন এই ব্যাপারটা ভাববার আগে কেন্দ্রীয় সরকারকে অ্যাসিয়োর করতে হবে, এখানে তারা লোক্যাল ট্যাক্সটা দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খুব সিরিয়াস প্রশ্ন, অ্যাকচুয়ালি পশ্চিমবাংলা গোটা ভারতবর্ষের মধ্যে সব থেকে বেশি চাল উৎপাদন করছে, এখানে যাতে সুলভে মানুষ সেই চাল পায়, অর্থাৎ গণ বন্টন ব্যবস্থা যাতে ঠিক ভাবে চলে সেই ব্যবস্থা করতে হবে, আমার জিজ্ঞাস্য, এত উৎপাদন বাড়ছে, অথচ আপনার লক্ষ্যমাত্রায় পৌঁছতে পারছেন না, গত তিন বছর বারবার ফেল করছেন, বলছেন হাইকোর্টে ইনজাংশন আছে ইত্যাদি। এই পরিপ্রেক্ষিতে আমার স্পেসিফিক প্রশ্ন এই রকম উৎপাদনের রেট যেখানে আছে, সেখানে যাতে যথাযথ ভাবে তার সদ্ব্যবহার হয়, লক্ষ্যমাত্রা যাতে বাড়ানো যায়, তার জন্য কোনও নুতন চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের লক্ষ্যমাত্রা পূরণের ব্যাপারে আমাদের যে একটা প্রতিবন্ধকতা রয়েছে, সেইগুলো যাতে না থাকে তার জন্য সরকার উদ্যোগ নিচ্ছেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন, যে সমস্ত মিল মালিকরা লেভি দেন না, তাদের চাল বাজারে বিক্রি করতে দেওয়া হবে না পুলিশের সহায়তায়। আপনি জানেন পুলিশের একটা অংশ কি ভাবে কাজ করছে, আপনার কাছে অনুরোধ যে এই আইনটা আরও কঠোর করে মিল মালিকদের কাছ থেকে চাল আদায় করা যায় কি না লেভি হিসাবে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** যে ব্যবস্থাটা আছে, সেই ব্যবস্থা ঠিকমতো প্রয়োগের জন্য আমাদের অফিসাররা তো আছেনই, তা ছাড়া পুলিশের সাহায্য আমরা নিই।

### রাজ্যে ম্যালেরিয়ার প্রকোপ

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ছয় মাসে এই রাজ্যে সাধারণ ও ম্যালিগন্যান্ট ম্যলেরিয়ায় আক্রান্তের মোট সংখ্যা কত এবং তার মধ্যে মৃত্যুর সংখ্যা কত;

(খ) রাজ্যে ম্যালেরিয়ার প্রকোপ লক্ষ্য করে ডাঃ বি. এন. নাগের নেতৃত্বে বিশেষজ্ঞ চিকিৎসকদের নিয়ে যে ম্যালেরিয়া কমিটি গঠন করা হয়েছিল তার রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে কি না; এবং

(গ) জমা পড়ে থাকলে, উক্ত কমিটির সুপারিশ কার্যকর করার জন্য সরকার কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) এই রাজ্যে ১৯৯৪ সালের জুলাই থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সাধারণ ম্যালেরিয়া রোগে মোট আক্রান্তের সংখ্যা — ৪৩,৪৯৯ এবং ম্যালিগন্যান্ট ম্যালিরিয়ায় আক্রান্তের মোট সংখ্যা ৮,৮৭৯। উক্ত সময়ে ম্যালেরিয়া রোগে মৃতের মোট সংখ্যা ২৭ জন।

(খ) হ্যাঁ।

(গ) রাজ্য সরকার উক্ত কমিটির সুপারিশ সাময়িক ভাবে গ্রহণ করলেও তা কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। কেন্দ্রীয় সরকারের মতামত কিছুদিন আগে জানা গেছে। রাজ্য সরকার বিষয়টি খতিয়ে দেখছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে দেখা যাচ্ছে যে সমস্যাটা কি ভয়াবহ, ম্যালেরিয়ায় আক্রান্তের সংখ্যা এবং মৃত্যুর সংখ্যা দেখে। আমার জিজ্ঞাস্য, আপনার এই বিশেষজ্ঞ কমিটি গত ১৪ নভেম্বর এই সরকারের কাছে তার রিপোর্ট পেশ করেছে, এই রিপোর্টগুলোতে সুনির্দিষ্ট কি সুপারিশ ছিল দয়া করে বলবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনাকে বলার আগে সমস্যাটার কথাটা একটু বলি, আপনাদের বোঝার সুবিধার জন্য।

[11-40 – 11-50 a.m.]

আমাদের চিকিৎসার ব্যাপারে ভারত সরকারের নির্দেশ এক রকম ছিল। আর বিশ্ব স্বাস্থ্য নির্দেশ দিয়েছিল অন্য রকম। এই দুটো নির্দেশ এর মধ্যে কিছু ফারাক ছিল। যেমন ভারত সরকার বলেছিলেন যে প্রথম দিন থেকে ৬শো মিলিগ্রাম ক্লোরোকুইন দিতে হবে এবং তার সাথে পনেরো মিলিগ্রাম প্রাইমাকুইন দিতে হবে দ্বিতীয় দিন থেকে পঞ্চম দিন পর্যন্ত পনেরো মিলিগ্রাম প্রাইমাকুইন দিতে হবে। আর বিশ্ব স্বাস্থ্য সংস্থা, তারা বলেছিলেন প্রথম দিন ৯শো মিলিগ্রাম, দ্বিতীয় দিন ৩শো মিলিগ্রাম, তৃতীয় দিন ২শো মিলিগ্রাম করে দেবেন। তার পরে চার থেকে সতেরো দিন পর্যন্ত প্রাইমাকুইন পনেরো মিলিগ্রাম করে দেবেন।

সুতরাং এর মধ্যে একটা গ্যাপ থেকে যাচ্ছে বিটুইন দি টু রেকমেন্ডেশন্স। এই জন্যই আসলে আমরা চিকিৎসার ক্ষেত্রে অসুবিধায় পড়েছিলাম। আরেকটা জিনিস হচ্ছে আমাদের

সাধারণ চিকিৎসকরা বিভিন্ন মাত্রায় এই ক্লোরোকুইন বা প্রাইমাকুইন দিয়ে থাকেন। তাতে অনেক সময়ে দেখা যাচ্ছে রেজিস্ট্যান্স হয়ে পড়ছে। তাছাড়া আপনারা জানেন ৫৮ সালে ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম নেওয়া হয়েছিল। যাতে ম্যালেরিয়া কম হতে পারে এর আগে ৫৩ সালে ম্যালেরিয়া কন্ট্রোল প্রোগ্রাম নেওয়া হয়েছিল, যেখানে আমরা দেখেছি সারা পৃথিবীতে বিশেষ করে ভারতবর্ষে প্রায় ৭৫ মিলিয়ন কেস হত।

( **ভয়েস ঃ** ইতিহাস কে শুনতে চেয়েছে?)

আমি তাহলে রেকমেন্ডেশনটা পড়ে শুনিয়ে দিচ্ছি।

In the light of the above situation, the recommendations of the Committee are as follows : (A) When a patient presents with fever and suspected to have malaria, peripheral blood smear (both thick and thin) should be sent for detection of malaria parasite and the patient should be examined thoroughly for complications of malaria. At the outset however, if found uncomplicated, a presumptive treatment with oral Chloroquine should be given a does of 600 mg. of base (4 Tabs) immediately & then 300 mg. of base (2 Tabs) after 6 hours & then 300 mg. of base (2 Tabs) daily for two days. (B) If the condition of the patient does not improve within 48 hours or there is further deterioration of clinical condition and blood report shows p. falciparum strain, then oral quinine should be started in a day with a dose 600 mg. 8 hourly daily for 7 days. In addition, Tetracycline should be given in the dose of 250 mg. 6 hourly for 7 days. If quinine is found to be contraindicated or not available or the patient cannot tolerate Quinins, then a combined preparation of Sulphadoxine (500 mg.) and Pyrimethamine (25 mg.) can be given in single does of 3 tablets. (C) If the patient has any features of complications of malaria, he should be hospitalised immediataly and treated with intravenous Quinine 600 mg. 8 hourly given with slo dextrose drip infusion till the patient regains consciousness when the patient can be managed with oral Quinine plus oral tetracycline.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ওটাকে টেবিলে টেবিলে সার্কুলেট করে দিন।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাদের বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট এবং কেন্দ্রীয় সরকারের বক্তব্যের মধ্যে কিছু পার্থক্য দেখা দিয়েছিল। ফলে ইম্পলিমেন্ট করতে দেরি হয়েছিল। এখন বললেন, ও বিষয়ে একটা নিষ্পত্তি হয়েছে। সেটা কিভাবে কি হয়েছে একটু বলবেন। রাজ্যের হাসপাতালগুলোয় এবং ঔষধের দোকানে কুইনাইন পাওয়া যাচ্ছে না। কুইনাইন যাতে পর্যাপ্ত

পরিমাণে সাপ্লাই হয় তার জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছে? এবং সুপারিশ আছে মশার উপদ্রব বন্ধ করার জন্য ব্যবস্থা নেওয়ার — সে ব্যাপারেই বা কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সাধারণ ভাবে ক্লোরো-কুইনাইন বাজারে আছে এবং বেশি পরিমাণে বাজারে যাতে থাকে তার জন্য আমরা চেষ্টা করছি। যেখানে উৎপাদন হয় সেখানকার সঙ্গে যোগাযোগ রাখছি। প্রাইমা-কুইনাইন গভর্নমেন্ট অফ ইন্ডিয়া সরবরাহ করে। যখনই দরকার তখনই আমরা তাদের কাছে চেয়ে পাঠাই, তারা আমাদের পাঠিয়ে দেয়। আর একটা হচ্ছে, মশার উৎপাত — স্প্রে অপারেশনের ব্যবস্থা করেছি। জলপাইগুড়ি, কুচবিহার সব চেয়ে বেশি আক্রান্ত এলাকা এবং সেখানে সব চেয়ে বেশি স্প্রে অপারেশন করা হচ্ছে। কিন্তু এ সত্ত্বেও মশার উপদ্রব কমছে না, এটা স্বীকার করতেই হবে এবং ম্যালেরিয়া বৃদ্ধির হারও অনেক বেড়েছে। যেভাবে বিশ্ব স্বাস্থ্য সংস্থা এবং ভারত সরকার আমাদের বলছেন সেভাবে আমরা ব্যবস্থা গ্রহণ করছি। সাধারণ ভাবে বলা হয় — স্বাস্থ্য রাজ্য সরকারের ব্যাপার। কিন্তু বাস্তবে তা নয়। এ ক্ষেত্রে সমস্ত কাজই কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে করতে হয়। ডি.ডি.টি. স্প্রে কোথায়, কি ভাবে এবং কতটা করতে হবে তাও ওঁরা বলে দেন। অর্থাৎ ওঁরা যেভাবে ডিরেকশন দেন সেভাবে আমরা করি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনার রিপোর্টের মধ্যেই আমরা দেখছি যে, গত ৬ মাসে ম্যালেরিয়া মারাত্মক ভাবে বেড়েছে। এর মোকাবিলায় আপনি হাসপাতালগুলোয় ম্যালেরিয়ার চিকিৎসার জন্য গোটা পশ্চিমবাংলায় কোনও বিশেষ ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ব্যাপারটা হাসপাতালের ব্যাপার নয়। আমাদের গোটা পশ্চিমবাংলায় স্যাম্পেল নিয়ে টেস্ট করতে হয়। আমি আপনাদের এখানে তথ্য দিয়ে দেখাতে পারি যে, ১৯৯৩ সালে ২০ লক্ষ ৭৮ হাজার স্যাম্পেল নেওয়া হয়েছিল এবং ১৯৯৪ সালে ২০ লক্ষ ৮২ হাজার ৭৯০ জনের স্যাম্পেল নেওয়া হয়েছিল। রোগ ধরা পড়েছিল ১৯৯৩ সালে ৪৬,১৩৮ জনের এবং ১৯৯৪ সালে ৬৮,৪৯৮ জনের।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জলপাইগুড়ি, কুচবিহার, পুরুলিয়া এবং বিশেষ করে জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চল সব চেয়ে বেশি ম্যালেরিয়ায় আক্রান্ত। আপনি বলছেন ডি.ডি.টি. স্প্রে করা হয়, কিন্তু আমাদের অভিজ্ঞতা বলছে ঐসব এলাকায় নিয়মিত ডি.ডি.টি. স্প্রে করা হয় না। অতীতে আমরা শুনতাম ভারত সরকার এবং ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন — বিশেষ করে ভারত সরকার ম্যালেরিয়া নিবারণের জন্য অর্থ বরাদ্দ করতেন। এখনও অর্থ বরাদ্দ করা হচ্ছে কি? ম্যালেরিয়া নিবারণের জন্য কেন্দ্রীয় ভাবে গবেষণাগার আছে। যে অঞ্চলে সব চেয়ে বেশি ম্যালেরিয়া রোগ দেখা দিচ্ছে, সেই ডুয়ার্স এলাকায় কোনও গবেষণাগার করার সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

[11-50 – 12-00 (Noon)]

দ্বিতীয় হচ্ছে, যেটা ব্যাক-লগ থেকে গেছে, গবেষণাগারে ম্যালেরিয়া ধরা পড়ল কিনা সেটার দ্রুত নিষ্পত্তির কোনও ব্যবস্থা করেছেন কিনা এবং ম্যালেরিয়াকে প্রতিহত করার ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** গবেষণা কনস্ট্যান্ট হচ্ছে, স্প্রে কনস্ট্যান্ট হচ্ছে। উত্তরবঙ্গের জলপাইগুড়ি এবং কোচবিহারে বিশেষ করে জলপাইগুড়িতে ম্যালেরিয়ার উপদ্রব যেমন আছে, কেস যেমন বেশি আছে, তেমনি স্প্রে করা হচ্ছে, ট্রিটমেন্টও হচ্ছে। ম্যালেরিয়া শুধু ভারতবর্ষে নয়, গোটা বিশ্বে। ১৯৫৩ সালের যে রেকর্ড তাতে ৪০ পারসেন্ট অফ দি পিপল ওয়্যার অফেক্টেড বাই দিজ ম্যালেরিয়া ইন দি ওয়ার্ল্ড। সুতরাং শুধু পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষের কথা বলব না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, আপনি নিজেও সংবাদপত্রে বলেছেন এবং আপনার দপ্তর থেকেও গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে। কয়েক হাজার মানুষ আক্রান্ত হয়েছে এবং বেশ কিছু মানুষ মারা গেছে ম্যালেরিয়াতে। এই পরিপ্রেক্ষিতে গ্রামাঞ্চলে — কলকাতা শহর এনডেমিক হিসাবে চিহ্নিত হয়ে গেছে, ইভেন এম.এল.এ. হোস্টেলেও যার জ্বর হচ্ছে তারই ম্যালেরিয়া ধরা পড়ছে — ভীষণ প্রকোপ দেখা দিয়েছে। কিন্তু আপনি যেসব পদক্ষেপের কথা বললেন তার সঙ্গে বাস্তবে মিল হচ্ছে না। এই বিষয়ে উত্তরবঙ্গ সমেত দক্ষিণবঙ্গের ম্যালেরিয়া প্রোণ যে জায়গাগুলি আছে সেই জায়গাগুলিতে যুদ্ধকালীন ভিত্তিতে আপনার দপ্তর কোনও স্পেশ্যাল প্রোগ্রাম নেবেন কিনা? কারণ কেন্দ্রীয় সরকার ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রামের জন্য ফান্ড দেয়। এ বছর বাজেটে আরও বেশি অ্যালোকেশন অফ ফান্ড হয়েছে। এই রাজ্যের বর্ডার রিজিওনে শুধু ম্যালেরিয়া নয়, কালাজ্বর, তার সঙ্গে ডেঙ্গু জ্বরও হচ্ছে। সুতরাং আগেকার মতন যুদ্ধকালীন ভিত্তিতে কি ধরনের পরিকল্পনা আপনার দপ্তর গ্রহণ করেছেন ম্যালেরিয়ার মোকাবিলা করার জন্য?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় বিধায়ক নিজে একজন চিকিৎসক। আপনি জানেন। তবে ভারত সরকার যদি এইসব বিষয়ে উদ্যোগী হন যেটা আপনি বললেন, বেশি টাকা দিচ্ছে, সেটা খুবই ভাল। তবে আমরা সব সময় ভারত সরকারের সঙ্গে কথাবার্তা বলি, আলোচনা করি। আমাদের কত ডি.ডি.টি., কত প্রাইমাকুইনাইন, কত আমাদের স্প্রে ওয়ার্কারের দরকার আছে এইসব একসঙ্গে আলোচনা করে এই ধরনের প্রোগ্রাম নিই। কারণ আমাদের পক্ষে একক ভাবে এর মোকাবিলা করা সম্ভব নয়। ভারত সরকার এইরকম প্রোগ্রাম নিয়েছে গোটা ভারতবর্ষব্যাপী। আমরাও তাদের সঙ্গে আছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** গ্রামের ব্যাপারে বলুন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সারা ভারতবর্ষই তো গ্রাম। ২৫ পারসেন্ট অনলি আরবান

এরিয়াতে বসবাস করেন। আর পশ্চিমবঙ্গ তো আলাদা নয়। মশা ঘুরে বেড়ায়। বিহার এবং উড়িষ্যাতেও যায়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, ম্যালেরিয়া নির্মূল পরিকল্পনা কার্যকর করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের যে পরিকল্পনা উপস্থাপন করা হয়েছিল, তার জন্য কেন্দ্রীয় সরকার এই বাবদে আজ পর্যন্ত কত অর্থ বরাদ্দ করেছেন এবং প্রতিশ্রুত অর্থের মধ্যে কত অর্থ দেয়নি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কত অর্থ দিয়েছেন তা এখনই বলতে পারব না। তবে ঔষধের যখন দরকার হয় তা তারা দিয়ে থাকেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, মশা ছাড়াও সাংঘাতিক একটা উপদ্রব আরম্ভ হয়েছে। ফরেন ব্লাড অর্থাৎ অন্যের রক্ত নিলেই ম্যালেরিয়া হচ্ছে এবং এটা রুটিন ম্যাটার হয়ে দাঁড়িয়েছে।

ব্লাড ব্যাঙ্ক থেকে অন্য জায়গায় যাচ্ছে এবং রক্ষণাবেক্ষণ হচ্ছে না। অবধারিত ভাবে ম্যালেরিয়া হচ্ছে এবং কোনও কোনও ম্যালেরিয়া সিরিয়াস টাইপের হচ্ছে। রক্ত থেকে যে ম্যালেরিয়ার জার্মগুলো আসছে সে সম্পর্কে কি কিছু ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই খবরটা যে আপনি দিলেন জানি না আপনি হাউসকে বিভ্রান্ত করার জন্যই এটা করছেন কিনা। আমি আপনার বক্তব্য গ্রহণ করতে পারছি না।

**শ্রী মনোহর তিরকী ঃ** আমি একটা অতিরিক্ত প্রশ্ন জানতে চাইছি। মাননীয় মন্ত্রী আপনি বললেন যে জলপাইগুড়িতে ম্যালেরিয়ার প্রকোপ বেশি। আমি দেখে এসেছি যে ওখানে ম্যালেরিয়া নির্মূল করার জন্য ডি.ডি.টি. স্প্রে করা হয়। গ্রামে ডি.ডি.টি. স্প্রে ছাড়া অন্য কিছু করা হয় না কিন্তু শহরে মশা মারার জন্য কামান দাগা হয়, তেল দেওয়া হয়। এই ব্যাপারে কি কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো বললামই যে, ডি.ডি.টি. যদি ইমিউন হয়ে যায় তখন ডি.ডি.টি.-র বদলে অন্য কিছু আবিষ্কার হলে তা আমরা স্প্রে করব। আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার সাথে কথাবার্তা বলেই কাজ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী বোধ হয় সুব্রত বাবুর প্রশ্নটা সঠিক ভাবে বুঝতে পারেননি। যেটা উনি বলেছেন সেটা হচ্ছে যে, ম্যালেরিয়া সবচেয়ে বেশি ট্রান্সমিটেড হচ্ছে থ্রু ব্লাড ট্রান্সফিউশন। আমার নিজের বাবার ক্যান্সার হয়েছিল। তাঁকে ব্লাড দিতে হয়েছিল। তাঁর দুবার ম্যালেরিয়া হল। ডাক্তার বললেন যে এটা ব্লাডে ম্যালেরিয়ার জার্ম ছিল বলেই হয়েছে। ম্যালেরিয়ার প্যারাসাইট একমাত্র হাই ফিভারে ব্লাড টেস্ট করলেই ধরা পড়ে। নর্মাল টেম্পারেচারে

এই প্যারাসাইট ধরা পড়ে না। এই ব্যাপারে আপনি কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন কি? তারই সঙ্গে আর একটা প্রশ্ন করছি সাধারণ ম্যালেরিয়ায় কোমোকুইন দুটো ডোজ খেলেই কমে যায় কিন্তু নতুন যে ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া এসেছে তাতে লোক মারা যাচ্ছে এবং প্রচন্ড মাথায় যন্ত্রণা হচ্ছে এর জন্য কি কোনও আলাদা ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই নিয়ে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার সাথে এবং ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন এর কথা বলেছি। এই চিকিৎসার ব্যাপারে তাদের মধ্যে মতপার্থক্য আছে। এই মতপার্থক্য থাকার দরুন আমরা এই কমিটি করেছি।

(ভয়েস ঃ হচ্ছে না।)

হচ্ছে না এটা স্বীকার করতে আমি রাজি নই। আমরা যে ব্লাড নিচ্ছি সেই ব্লাড স্যাম্পেল টেস্ট করেই নিচ্ছি।

## Starred Questions
## (To which written Answers were laid on the Table)

### কর্ম-বিনিয়োগ কেন্দ্র

***১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৫) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে কর্ম-বিনিয়োগ কেন্দ্রের মোট সংখ্যা কত; এবং

(খ) ১৯৯৪ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত উক্ত কেন্দ্রগুলিতে কত জন বেকার নাম নথিভুক্ত করিয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭০টি।

(খ) উক্ত সময়ের মধ্যে পাঁচ লক্ষ দশ হাজার তিনশো তেষট্টি জন কর্মপ্রার্থীর নাম নথিভুক্ত হয়েছে।

### বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর নদীর উপর সেতু নির্মাণ

***১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর নদীর উপর সেতু করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত সেতুর কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**লেভি-ধান সংগ্রহ**

***১২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৯) **শ্রী সুকুমার দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আর্থিক বছরে রাজ্যে লেভি-ধান সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(খ) উক্ত বছরে কত পরিমাণ ধান সংগৃহীত হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত অর্থাৎ ১৯৯৩-৯৪ খারিফ মরশুমে এ রাজ্যে লেভি-ধান সংগ্রহের লক্ষ্যমাত্রা ছিল ৩ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন।

(খ) উক্ত খরিফ মরশুমে ১ লক্ষ ৬৩ হাজার মেট্রিক টন ধান সংগৃহীত হয়েছে।

**স্বাক্ষরতা কর্মসূচির সফলতা**

***১২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৮) **শ্রী নটবর বাগদী ঃ** শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কয়টি জেলায় সার্বিক স্বাক্ষরতা কর্মসূচি সফল হয়েছে; এবং

(খ) ঐ জেলাগুলিতে স্বাক্ষরতা-উত্তর কি কি কর্মসূচি গ্রহণ করা হয়েছে?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট ১১টি জেলায় (৫টি জেলায় আংশিক ভাবে) জাতীয় সাক্ষরতা মিশনের মানের নিরিখে সাক্ষরতা কর্মসূচি সফল হয়েছে।

(খ) জেলাগুলিতে নিম্নলিখিত সাক্ষরতা উত্তর কর্মসূচিগুলি গ্রহণ করা হয়েছে।

(১) ৯-১৪ বছর বয়সী নব সাক্ষরদের জন্য ৩টি চক্রের একটি পৃথক বিধিমুক্ত শিক্ষা কর্মসূচি চালু করা হয়েছে।

(২) ১৫ বছর ও তদুর্ধ্ব বয়সী নব সাক্ষরদের জন্য ২টি চক্রের অপর একটি পাঠ্যক্রমও চালু হয়েছে। এই পাঠ্যক্রমের সঙ্গেই পেশাগত দক্ষতার বিকাশ সাধন, অভিজ্ঞতা বিনিময়, আলোচনা চক্র সংগঠন এবং সুগঠনের সুযোগ সৃষ্টি করার ব্যবস্থাও করা হয়েছে।

(৩) এইগুলি ছাড়াও ধারাবাহিক শিক্ষার জন্য জনশিক্ষা নিলয় স্থাপন কার্যসূচিও গ্রহণ করা হয়েছে।

(৪) বয়স্ক উচ্চ বিদ্যালয় পরিচালনা করাও ধারাবাহিক শিক্ষা কর্মসূচির অঙ্গ।

**রাজগ্রাম ও ভীমপুরে বন্ধ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র**

***১২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯২) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বীরভূম জেলার রাজগ্রাম ও ভীমপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র দুটির বন্ধ হয়ে যাওয়া অন্তর্বিভাগ পুনরায় কবে চালু হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজগ্রাম প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের অন্তর্বিভাগ চালু আছে।

ভীমপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের অন্তর্বিভাগ বর্তমানে চালু নেই। তবে খুব শীঘ্রই চালু করার ব্যবস্থা করা হচ্ছে।

**'মিনিমাম ওয়েজ' আইনের আওতায় শিল্প-শ্রমিক**

***১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত রাজ্যের মোট কতগুলি শিল্প সংস্থার শ্রমিকদের 'মিনিমাম ওয়েজ' আইনের আওতায় আনা হয়েছে; এবং

(খ) রাজ্য সরকার 'মিনিমাম ওয়েজ' সংশোধন করছেন কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত মোট ৫৬টি শিল্প সংস্থার শ্রমিকদের ন্যূনতম বেতন (মিনিমাম ওয়েজ) আইনের আওতায় আনা হয়েছে।

(খ) হ্যাঁ। ২১টি শিল্প সংস্থার শ্রমিকদের ন্যূনতম বেতন (মিনিমাম ওয়েজ) সংশোধন করা হয়েছে।

**'শান্তিপুর বাইপাস' রাস্তা নির্মাণ**

***১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১১) **শ্রী অজয় দে ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রা
মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার 'শান্তিপুর বাইপাস' রাস্তাটির কাজ অনুমোদন হওয়া সত্ত্বেও শুরু হ
বিলম্ব হচ্ছে কেন; এবং

(খ) উক্ত কাজটি শুরু করতে এ পর্যন্ত কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'শান্তিপুর বাইপাসের' মাটির কাজ ও কালভার্ট নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে
অবশিষ্ট কাজ দুটি ভাগে করা হচ্ছে; (১) পেইভমেন্টের কাজ (২) রানাঘাট শান্তিপু
রেল লাইনের উপর উড়াল পুল, অ্যাপ্রোচ রোড, ভায়াডাক্টের কাজ। কেন্দ্রীয় সরকারে
ভূতল পরিবহন দপ্তর অনুমোদন দেওয়ার সময় সংশোধিত এস্টিমেট যথাযথ সংশোধ
করে পাঠাননি। প্রয়োজনীয় কিছু 'স্পেসিফিকেশন' পরে পরিবর্তন করতে হয়েছে
পরবর্তী স্তরে টেন্ডার ডাকা ও চূড়ান্তকরণ যাহা যথেষ্ট সময় সাপেক্ষ। এই কারণগুলি
কাজ আরম্ভ করাকে বিলম্বিত করেছে। অনতিবিলম্বে কাজ শুরু হবে।

(খ) কেন্দ্রীয় ভূতল পরিবহন দপ্তরের কাছ থেকে যথাযথ অনুমোদন নেওয়া হয়েছে। প্রথ
ভাগের কাজের জন্য টেন্ডার ডাকা ও চূড়ান্তকরণ ইতিমধ্যে সমাপ্ত হয়েছে। ফ্লাইওভা
তৈরির ব্যয় যেহেতু পূর্ব রেলওয়ে করবে; রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে যোগাযো
করা হয়েছে। টেন্ডার ডাকা ও চূড়ান্তকরণের কাজ চলছে।

**কর্ম-বিনিয়োগ কেন্দ্রে উপদেষ্টা কমিটি গঠন**

***১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮) **শ্রী ইউনুস সরকার এবং শিশির সরকার ঃ** শ্র
বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কর্ম-বিনিয়োগ কেন্দ্রগুলি সঠিক ভাবে পরিচালনার জন্য উপদেষ্ট
কমিটি গঠন করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত কমিটির সভা করার কোনও নির্দিষ্ট নিয়ম আছে কি না; এবং

(গ) ঐ সভা পরিদর্শনের কোনও পদ্ধতি আপনার দপ্তরের আছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উপদেষ্টা কমিটির সভা কমপক্ষে দশ দিনের বিজ্ঞপ্তি দিয়ে প্রতি মাসে একটি করে সভা আহ্বান করার নিয়ম আছে।

(গ) একমাত্র সভ্যরাই সভায় উপস্থিত থেকে সভার কাজ সম্বন্ধে তাঁদের সুচিন্তিত মতামত দিতে পারেন।

**এল.পি.জি. গ্যাস বটলিং ও রিফিলিং সেন্টার**

***১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮১) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন কোন জেলায় বে-সরকারি এল.পি.জি. গ্যাস বটলিং এবং রিফিলিং সেন্টার খোলা হয়েছে; এবং

(খ) আর কোন কোন জেলায় ঐ প্রকার সেন্টার খোলার অনুমতি দেওয়া হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও জেলাতেই বে-সরকারি এল.পি.জি. গ্যাস বটলিং এবং রিফিলিং সেন্টার খোলা হয়েছে কিনা জানা নেই। কেবল হুগলি জেলার ডানকুনিতে মেসার্স বেঙ্গল পেট্রো গ্যাস অ্যান্ড অয়েল প্রাইভেট লিমিটেড কর্তৃক একটি বটলিং প্ল্যান্ট খোলার প্রস্তাব আছে।

(খ) অনুমতি দেওয়ার প্রয়োজন হয় না। যেহেতু এল.পি.জি. (রেগুলেশন অফ সাপ্লাই অ্যান্ড ডিস্ট্রিবিউশন) আদেশনামা ১৯৯৩ এর ১০(ক) ধারা অনুযায়ী বিষয়টি ভারত সরকারের এক্তিয়ারভুক্ত।

**বোলপুর-রাজগ্রাম রোডে দ্বারকা নদীর উপর নির্মীয়মাণ সেতু**

***১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৮) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত বোলপুর-রাজগ্রাম রোডে অবস্থিত দ্বারকা নদীর উপর নির্মীয়মান সেতুর জন্য ৩১-১-৯৫ পর্যন্ত কত পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে;

(খ) বর্তমানে উক্ত সেতুর নির্মাণকার্য স্থগিত থাকার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ ঐ সেতুর নির্মাণকার্য শেষ হবে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ৩০ লক্ষ টাকা।

(খ) অসন্তোষজনক কাজের পরিপ্রেক্ষিতে ঠিকাদারী বাতিল করায় সংশ্লিষ্ট ঠিকাদার সরকারী আদেশের বিরুদ্ধে আদালতে মামলা দায়ের করেছেন। ফলে সেতুর কাজ আপাতত স্থগিত আছে।

(গ) এখনই বলা সম্ভব হচ্ছে না।

## Plague Epidemic

***128.** (Admitted Question No. *530) **Shri Chowdhury Abdul Karim** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that —

(a) If it is a fact that West Bengal was affected with the Plague Epidemic last year;

(b) If so, (i) number of people affected and (ii) number of people died; and

(c) What steps have been taken by the State Government to tackle the situation?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) No.

(b) Does Not arise.

(c) The following steps were taken to prevent a possible outbreak of the disease in West Bengal.

(i) Special control rooms were opened at the Writers Buildings and the District Head Quarters to function round the clock.

(ii) Medical booths were opened at important Railway Stations such as Howrah, Sealdah, Kharagpur, Asansol, Burdwan, Dalkhola, New Coochbehar etc. and Calcutta Airport for screening the people coming from the plague affected areas.

(iii) Arrangements were made for admission and treatment of suspected cases at the I.D.Hospital, Calcutta and all the district and sub-divisional hospitals. A Plague monitering Cell under the Chairmanship of the Director, Health Services, West Bengal was set up to keep a watch on the over all situation in the State, monitor the programme of Surveillance diagonosis and treatment of suspected cases of Plague and co-ordinate the activities of the different functionaries.

(iv) Arrangements were made to examine the samples of blood, sputum, throat swab and aspirated materials from glands from the suspected patients. In none of the cases however presence of plague bacteria could be found.

(v) The existing Plague Control Unit of Calcutta was activated to conduct survey and examine the rats and take control measures.

(vi) Special programmes were undertaken on an emergent footing for regular cleaning of garbages and spray insecticides.

(vii) Special guidelines regarding prophylactic measures and precautionery steps to be taken had been circulated widely through pamphlets, leaflets, newspaper insertion, T.V., Radio and Public Address system as a measure of public awareness campaign.

(viii) State Government had ensured sufficient stock of Tetra Cycline and other Anti Plague drugs both at the hospitals and the health institutions and the medicinal shops.

Because of the timely action taken there had not been a single incidence of Plague in this State.

### শিল্প শ্রমিকদের পি.এফ. ও ই.এস.আই.-এর টাকা

***১২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪০) **শ্রী শক্তি বল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কোন কোন শিল্পে শ্রমিকদের পি.এফ. ও ই.এস.আই.-এর টাকা আত্মসাৎ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, সেই সকল শিল্প-মালিকদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কোন কোন শিল্পে শ্রমিকদের পি.এফ. ও ই.এস.আই.-এর টাকা সাময়িক ভাবে আত্মসাৎ করা হয়েছে।

(খ) পি.এফ. ঃ—

ই পি এফ এবং এম পি অ্যাক্ট, ১৯৫২ অনুসারে বকেয়া টাকা আদায় করার জন্য ৮১টি মামলা দায়ের করা হয়েছে এবং ভারতীয় দন্ডবিধির ৪০৬ এবং ৪০৯ ধারা মতে দায়ের করা মামলায় ২০ জন শিল্প পরিচালককে গ্রেপ্তার করা হয়েছে। এছাড় ৪৬৯টি সার্টিফিকেট কেস দায়ের করা হয়েছে।

ই.এস.আই. ঃ—

বিশ্বাসভঙ্গকারী মালিকদের বিরুদ্ধে ভারতীয় দন্ডবিধির ৪০৬ এবং ৪০৯ ধারায় অভিযোগ দায়ের করা হয়েছে। গত এক বৎসরে ১৭ জন মালিকের বিরুদ্ধে ৪০৬ ধারা মতে মুখ্য মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটের কোর্টে মামলা দায়ের করা হয়েছে এবং ১১ জনের বিরুদ্ধে ৪০৬ ধারা মতে পুলিশের কাছে এফ.আই.আর. করা হয়েছে।

## Construction work of the flyovers at Lake Gardens and Bondel Gate

***130.** (Admitted Question No. *532) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the P.W. (Roads) Department be pleased to state that—

(a) When the construction work of the flyovers at Lake Gardens and Bondel Gate will be started; and

(b) when the work on the flyovers is expected to be completed?

**Minister-in-charge of the P.W. (Roads) Department :**

(a) Works of these two Flyovers will start in the financial year 1995-96.

(b) Expected date of completion :-

Flyover at Lake Gardens—March 1999

Flyover at Bondel Gate—March 1998.

**কুলটি পৌরসভা এলাকায় এম. আর. শপগুলিকে এ. আর. শপ করার পরিকল্পনা**

***১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৪) **শ্রী মানিকলাল আচার্য ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কুলটি পৌরসভার অন্তর্গত নিয়ামতপুর, সীতারামপুর, ডিসেরগড়, শাঁকতোড়িয়া, বরাকর, চীনাকুড়ি, রাধানগর, সোদপুর, বেজডি, মিঠানী আলডি প্রভৃতি এলাকার এম. আর. শপগুলিকে এ আর. শপ করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, বর্তমানে রাজ্য সরকারের এইরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**কান্দী ব্লকে ভগ্নপ্রায় পুরন্দরপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

***১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৯) **শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকের অন্তর্গত পুরন্দরপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির ভগ্নপ্রায় অবস্থা সম্বন্ধে সরকার অবগত আছেন কি না; এবং

(খ) থাকলে, ঐ কেন্দ্রটি মেরামতের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্বাস্থ্যকেন্দ্রটির মেরামতের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**ফরাক্কায় শ্রমিকদের জন্য হলি-ডে হোম স্থাপন**

***১৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০৯) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফরাক্কায় শ্রমিকদের জন্য একটি 'হলি-ডে হোম' স্থাপনের পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে,

(১) এই পরিকল্পনা রূপায়ণের জন্য কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে; এবং

(২) কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ)

(১) 'হলিডে হোম' নির্মাণের উদ্দেশ্যে ফরাক্কা বাঁধ প্রকল্পের জন্য অধিকৃত ৪.২৩ একর জমি এই বিভাগের অন্তর্গত শ্রমিক কল্যাণ পর্ষদের নামে হস্তান্তরিত করার প্রক্রিয়া চলছে এবং এই উদ্দেশ্যে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রাখা হচ্ছে।

(২) জমি হস্তান্তরের কাজ সম্পূর্ণ হলেই পরিকল্পনাটি বাস্তবায়িত করার ব্যবস্থা গ্রহণ করা হবে।

**উলুবেড়িয়া থেকে ধূলাসিমলা পর্যন্ত রাস্তার সংস্কার**

***১৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৫) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া থেকে ধূলাসিমলা পর্যন্ত রাস্তাটি সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে, উক্ত পরিকল্পনায় কত পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে; এবং

(গ) সংস্কারের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) ৫,৯১,৪৫২ টাকা।

(গ) এই মরশুমে কাজ শুরু করার পরিকল্পনা আছে।

**অন্য রাজ্য থেকে লবণ আমদানি**

***১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২০) **শ্রী মোজাম্মেল হক ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে আমদানিকারকদের দ্বারা অন্য রাজ্য থেকে লবণ নিয়ে আসা হয়; এবং

(খ) সত্যি হলে,

(১) কোন কোন জেলায় কত জন লাইসেন্সপ্রাপ্ত আমদানিকারক আছেন; এবং

(২) ১৯৯৩-৯৪ থেকে ১৯৯৪-৯৫-এর (জানুয়ারি পর্যন্ত আর্থিক বছরে বাৎসরিক গড়ে কত পরিমাণ লবণ আনা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একথা সত্য।

(খ) জেলাওয়ারী আমদানিকারকদের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| দার্জিলিং | — | ৪৭ জন |
| মালদহ | — | ৪০ জন |
| জলপাইগুড়ি | — | ৩৩ জন |
| কোচবিহার | — | ২৮ জন |
| দক্ষিণদিনাজপুর | — | ৩৪ জন |
| উত্তরদিনাজপুর | — | ৪৮ জন |
| পুরুলিয়া | — | ১১ জন |
| বাঁকুড়া | — | ১৬ জন |
| বর্ধমান | — | ২৭ জন |
| বীরভূম | — | ২৪ জন |
| মুর্শিদাবাদ | — | ৩১ জন |
| মেদিনীপুর | — | ২০ জন |

চিৎপুর অঞ্চল (কলকাতা, উত্তর চব্বিশ পরগনা, দক্ষিণ চব্বিশ পরগনা, হাওড়া, হুগলি, নদীয়া জেলা সম্মিলিত)—১২ জন, মোট সংখ্যা ৪৫১ জন

(খ) (২) ১৯৯৩-৯৪ সালে আমদানিকৃত লবণের পরিমাণ—৪,৯৯,৩২০ মেট্রিক টন। ১৯৯৪-৯৫ (জানুয়ারি পর্যন্ত) আমদানিকৃত লবণের পরিমাণ ৪,০৮,১২০ মেট্রিক টন।

**মুর্শিদাবাদ জেলার কানুপুর-বহুতালী রাস্তার নির্মাণকাজ**

***১৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৩) **শ্রী শীশ মহম্মদ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কানুপুর-বহুতালী রাস্তার কাজের অগ্রগতি কিরূপ;

(খ) উক্ত রাস্তার অন্তর্গত হারোয়া ব্রিজটির নির্মাণকার্য বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(গ) ঐ রাস্তার আর কোনও স্থানে ব্রিজ নির্মাণের প্রয়োজন আছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাস্তার কাজের প্রায় ৬৫ শতাংশ শেষ হয়েছে এবং বাকি কাজ যথারীতি চলছে।

(খ) দরপত্র আহ্বান করার পর ঠিকাদার নির্বাচনের বিষয়টি সংশ্লিষ্ট কমিটির কাছে পাঠানো হয়েছে।

(গ) পাগলা (২নং) এবং বাঁশলই নদীর উপর ব্রিজ নির্মাণের প্রয়োজন আছে।

**দক্ষিণ দিনাজপুর জেলায় নবাবনগর মৌজায় উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৫) **শ্রী খারা সোরেন ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ দিনাজপুর জেলার তপন থানার নবাবনগর মৌজায় উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, ঐ কাজের জন্য কত অর্থ মঞ্জুর করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of the reported killing of four persons due to continuous clashes between two political parties in Arambagh P.S. of Hooghly district.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The member will get ample opportunity to raise the matter during the general discussion on Budget.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely,—

Four persons were killed and four persons injured, all of them CPI supporters and East Kestopur village of Arambagh P.S. This is a continuation of the dispute between CPI and CPM in the area. Earlier two supporters of CPI were killed in an attack by CPM workers at Tajpur village, one of them a Madhyamik examinee. Another CPM worker was killed while preparing bombs. The Clashes have created panic in the area and many people have left their homes. Immediate steps must be taken to stop the clashes, so that peace returns and affected people can return to their homes.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Deputy Speaker :** I have received six notices of Calling Attention, on the following subjects, namely :

| | Subject | Name |
|---|---|---|
| i) | Reported death of some persons following explosion of bomb at Krishnapur under Arambagh P.S. of Hooghly district. | Shri Lakshman Chandra Seth, Shri Ambica Banerjee, Shri Nirmal Das and Shri Abdul Mannan. |
| ii) | Reported clash between employees of C.T.C. and auto drivers near Tollygunge Metro Station. | Shri Saugata Roy. |
| (iii) | Non-payment of wages to the workmen of the National Textile Corporation for the month of February, 1995. | Shri Santasri Chatterjee |
| iv) | Alleged kidnapping of one Gopal Mandi from the Martala Bazar on 18.3.95. | Shri Jahangir Karim. |
| v) | Appointment of any of the family members in place of a retired primary teacher. | Shri Satya Ranjan Bapuli. |

vi) Grant of financial aid of the Government to the film 'Pather Panchali' by Late Satyajit Ray. — Shri Kamalendu Sanyal.

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported clash between the employees of C.T.C. and auto drivers near Tollygunj Metro Station.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th March, 1995.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now, the Minister-in-Charge of Food and Supplies Department will make a statement on the subject of reported acute crisis in supply of H.S.D. and Kerosene by I.B.P. Company in West Bengal.

**(Attention called by Dr. Manas Bhunia and Shri Abdul Mannan on the 15th March, 1995.**

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১০.৩.৯৫ তারিখে আই. বি. পির বজবজ কেন্দ্রের (ইনস্টলেশন) কর্মচারীদের একাংশ যাঁরা পেট্রোলিয়াম এমপ্লয়িজ ইউনিয়নের সঙ্গে যুক্ত আছেন তাঁরা ঐদিন বিকেল ৪-৩০মিনিট থেকে হঠাৎ কর্মবিরতি (স্ট্রাইক) শুরু করেন। বজবজ ছাড়া মৌরীগ্রাম, হলদিয়া, রাজবাঁদ, মালদহ ও নিউ জলপাইগুড়ি এই সমস্ত জায়গায় আই. বি. পি. কোম্পানির পেট্রোল, ডিজেল এবং কেরোসিন সরবরাহের যে ব্যবস্থা ছিল সেখানেও ১১ই মার্চ থেকে সরবরাহ বিঘ্নিত হয়। পূর্বোক্ত কর্মচারী সংগঠনের আই. ও. সি. এর সমস্ত সরবরাহ কেন্দ্রগুলিতে যথেষ্ট সংখ্যক প্রতিনিধি আছেন। তাঁরা আই. বি. পির সমস্ত সরবরাহ বন্ধ করেছেন। এই কর্মবিরতি ১১ই মার্চ থেকে ১৪ই মার্চ অবধি চলে। ইউনিয়নের নেতাদের সঙ্গে দীর্ঘ আলোচনার পর গত ১৫ই মার্চ রাত ১০-৩০ টার পর কর্মবিরতি তুলে নেওয়া হয় এবং সমস্ত সরবরাহ কেন্দ্রগুলি থেকে সরবরাহ চালু করা হয়। কর্মবিরতির দিনগুলিতে বিভিন্ন সরবরাহ কেন্দ্রে যে সমস্ত বকেয়া ইনডেন্ট ছিল, সব ঐদিনই সরবরাহ করা হয়। বর্তমানে আই. বি. পির সমস্ত ডিলার এবং এজেন্টগণ তাঁদের বরাদ্দ পেট্রোল, ডিজেল এবং কেরোসিন ঠিকঠিক মতো পাচ্ছেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now, the Minister-in-Charge of the Health and Family Welfare Department to make a statement on the subject of alleged wastage of corneas in the Calcutta Medical College's Regional Institute of Opthalmology.

**(Attention called by Shri Ambica Banerjee on the 20th March, 1995)**

**Shri Prasanta Kumar Sur :** There has not been any wastage of cornea at the Regional Institute of Ophthalmology, Calcutta till date. Corneas which are not found suitable for Optical Keratoplasty (visual purpose) are preserved in the eye banks throughout the World. These corneas are used later on for Tectonic Grafting (in cases where the integrity of the eye-ball has to be maintained). These are not used for cosmetic purposes. This method of utilisation of cornea can never be considered as wastage. These preserved corneas are supplied to different eye departments on requisition.

The number of eye donated and collected per year is much less than the number of persons registered for Grafting Operation. This will be clear from the following table :

| Year | No. of eyes collected | No. of cases registered |
|---|---|---|
| 1989 | 63 | 218 |
| 1990 | 62 | 300 |
| 1991 | 89 | 258 |
| 1992 | 104 | 293 |
| 1993 | 156 | 212 |
| 1994 | 102 | 141 |
| 1995 (Upto 21.3.95) | 29 | 42 |

The present infrastructure for cornea collection is quite satisfactory. There is a direct telephone line at the eye bank and doctors remain on duty for collection of eyes round the clock. Request for eye collection is always complied with the promptness it deserved. The eye surgeons of the Regional Institute of Ophthalmology are competent enough to

take care of cornea grafting operation. The Keratoplasty operations are performed round the clock on an emergent basis.

In the above circumstances, it is not correct to state that corneas are being wasted by the R.I.O. and insfrastructure for cornea collection is weak.

[12-10 – 1-00 p.m.] (including adjournment)

## LAYING OF REPORT

### Reports of the Comptroller and Auditor General of India Finance Accounts and Appropriation Accounts

**Shri Probodh Chandra Sinha :** Mr. Deputy, Speaker, Sir, with your kind permission, I beg to lay—

(a) Report of the Comptroller and Auditor General of India for the year 1992-93 No. 3 (Civil);

(b) Report of the Comptroller and Auditor General of India for the year 1992-93 No. 4 (civil);

(c) Finance Accounts for the year 1992-93, and;

(d) Appropriation Accounts for the year 1992-93.

**Mr. Deputy Speaker :** Mr. Rabin Deb, what is your point of information?

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের গর্ব বিশ্বনাথন আনন্দ দাবা কমপিটিশনের ফাইনাল সিরিজে আমেরিকার গ্র্যাণ্ড মাস্টার গাতামস্কিকে হারিয়ে বিশ্ব খেতাব অর্জনের পথে এগিয়েছেন এবং আগামী সেপ্টেম্বর মাসে বিশ্বনাথন আনন্দ গ্যারি কাসপারভের মুখোমুখি হবেন। এই জন্য আজকে এই সভা থেকে তাঁকে অভিনন্দন জানাই এবং সাথে সাথে আমরা এটাও চাই যে আগামী সেপ্টেম্বরে যে চূড়ান্ত প্রতিযোগিতার মুখোমুখি হচ্ছে ২৫ বছরের বিশ্বনাথন আনন্দ সেই প্রতিযোগিতায় আমরা তার সাফল্য আশা করি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, এই মাত্র মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিবৃতি দিলেন সেই বিবৃতি হাসপাতাল থেকে দেওয়া বিবৃতি। আমি মনে করি এর উপর যথেষ্ট ইনভেস্টিগেশন হয়েছে—খবরের কাগজে বড় বড় ভাবে বেরিয়েছে। কর্ণিয়া ৪ (চার) ঘন্টার মধ্যে কালেক্ট করতে হয়। ৪ ঘন্টার ভিতর কালেক্ট করতে না পারলে কর্ণিয়া নষ্ট হয়ে যায়।

কিন্তু এখানে ৪ ঘন্টার ভিতর কর্ণিয়া কালেক্ট করার কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। ফলে ডাক্তাররা কর্ণিয়া ট্রান্সপ্ল্যান্ট করতে পারেন না। কর্ণিয়া প্রিজারভের মতো অবস্থা তাদের নেই। এছাড়া কর্ণিয়া আনতে ডাক্তাররা না গিয়ে ক্লাস ফোর স্টাফদের পাঠানো হয়। সেজন্য কর্ণিয়া আনার পর দেখা যায় যে সেই কর্ণিয়া কাজে লাগছে না।

**(At this stage the House was adjourned till 1 p.m.)**

[1-00 – 1-10 p.m.(After Adjournment)]

## MENTION CASES

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। এই হাউসে একটা নিয়ম আছে যে, মেনশন আওয়ারে মন্ত্রীদের থাকতে হবে। এর আগে মিঃ স্পিকারও বলে দিয়েছেন যে, এক্ষেত্রে অন্ততঃ ছয়জন মন্ত্রীকে থাকতে হবে, কিন্তু তাকিয়ে দেখুন, মাত্র দুজন মন্ত্রী সভায় রয়েছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নট অলয়েজ, সব সময় সেটা দরকার হয় না। এখন দুজন মন্ত্রীতেই কাজ হবে।

(... গোলমাল ....)

এখন মেনশন আওয়ার, মিঃ ননী কর, আপনি বলুন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পৌরমন্ত্রী এবং আইন-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে, আগামী মে মাসে যে পৌর নির্বাচন হতে চলেছে তাতে গোবরডাঙ্গাতেও নির্বাচন হবে, কিন্তু গোবরডাঙ্গা পৌরসভায় গতবার যে নির্বাচন হয়েছিল তাতে গোবরডাঙ্গার দুই নম্বর ওয়ার্ডে সি. পি. এম. প্রার্থী লোকালী যে কাউন্টিং হয় তাতে জিতে যান, কিন্তু তারপর হঠাৎ অদৃশ্য কি কারণে এস. ডি. ও. অফিসে রিকাউন্টিং করে কংগ্রেস প্রার্থীকে জয়ী বলে ঘোষণা করা হয়। গত চার বছর ধরে এই বিষয়টা নিয়ে সেখানে বিক্ষোভ হচ্ছে, কিন্তু এখনও তার কোনও ফয়শালা হয়নি। এবারে যে নির্বাচন হতে চলেছে তাতে গোবরডাঙ্গা দুই নম্বর ওয়ার্ডটিকে মহিলাদের জন্য সংরক্ষিত করা হয়েছে এবং তার ফলে পূর্বের ঐ প্রার্থী ইচ্ছা করলেও আর ঐ সিটে কনটেস্ট করতে পারবেন না। সেজন্য আসন্ন নির্বাচনের আগেই কোর্ট যাতে তাঁকে জয়ী বলে ঘোষণা করেন, নির্বাচনের আগেই যাতে মামলাটির নিষ্পত্তি হয়, সেটা দেখবার জন্য পৌরমন্ত্রী এবং আইন মন্ত্রীকে আমি অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রবোধবাবু, ভাল উকিল দিয়ে এক্সপিডাইট করে দ্রুত যাতে মামলাটির নিষ্পত্তি হয় সেটা দেখবার জন্য মন্ত্রীদের একটু বলুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও বহুবার বলেছি, কিন্তু কোন প্রতিকার হয়নি। বিষয়টা হল, রাজ্যের গ্রামাঞ্চল থেকে বহু লোক কলকাতার মেডিক্যাল কলেজগুলোতে ভর্তি হতে আসেন, কিন্তু সবাই ভর্তি হতে পারেন না। এম. এল. এ., এম. পি. বা মন্ত্রীরা হসপিটাল সুপারিনটেণ্ডেন্টকে চিঠি লিখে দেওয়ার পরও বাইরে দালালদের টাকা দিয়ে সেখানে ভর্তি হতে হয়। শুধু আমাদের এম. এল. এ.রাই নন আপনাদের সি. পি. এম. এম. এল. এরাও চিঠি দিচ্ছেন, কিন্তু দালালদের টাকা না দিয়ে সেখানে ভর্তি হওয়া যাচ্ছে না। চিঠি দেবার পর ভর্তি করা সম্ভব না হলে তাদের জানিয়ে দেওয়া হোক যে, এই কারণে ভর্তি করা যাচ্ছে না। কিন্তু বর্তমানে যা চলছে তাতে গ্রাম থেকে আসা দুস্থ রোগীদের সর্বস্বান্ত হতে হচ্ছে। কাজেই বিষয়টা দেখবার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রশ্ন-উত্তর পর্বে মাননীয় সমবায় মন্ত্রী সমবায় কর্মচারিদের বেতনের ব্যাপারে তার পুনর্বিন্যাস সম্পর্কে যা বললেন সেটা ঠিকমতো পরিষ্কার হয়নি। রাজ্যে সমবায় আন্দোলন চলছে। তার সঙ্গে যারা সরাসরি যুক্ত সেই সমবায় কর্মচারিদের বেতনক্রম এত নিম্ন যে বলাই বাহুল্য। তাদের সম্পর্কে কমিশন যে সুপারিশগুলি করেছেন সেই সম্পর্কে তিনি কি ভাবছেন সেটা তিনি যদি বলেন ভাল হয়। উনি এখানে উপস্থিত আছেন, তিনি যদি এটা বলেন তাহলে ভাল হয়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মলবাবুও এই প্রশ্ন রেখেছিলেন। সারা পৃথিবীতে সমবায় কর্মচারিদের রাজ্য সরকারি কর্মচারিদের সমতুল্য বেতন পান না। সোসাইটি তাদের টাকা-পয়সা দেয়। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শ্রমিক দরদী সরকার। এই সরকার তার দৃষ্টিভঙ্গি দিয়ে এই সিদ্ধান্ত গ্রহণ করেছে যে ১৯৯৪ সালের ১লা এপ্রিল থেকে ২ বছরের জন্য যারা সোসাইটির কর্মচারী তাদের ৩৫০ টাকা অ্যাডহক দেবে। ১৯৯৪ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৫ সালের ১লা এপ্রিল এবং ১৯৯৬ সালের ১লা এপ্রিল পর্যন্ত এই ২ বছরের জন্য ৩৫০ টাকা অ্যাড-হক দেওয়া হবে। যে সমস্ত সোসাইটির আপ টু ডেট অডিট হয়েছে, যাদের নির্বাচিত বোর্ড আছে তাদের এই টাকা দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ইতিমধ্যে মার্চ-এ ৩৫০ টাকা বাবদ যে বরাদ্দ দাঁড়ায় সেই অর্থ আমরা মঞ্জুর করেছি। এপ্রিল মাসে তাঁরা পাবেন। আর একটা ব্যাপার হল ভক্তিবাবুর নেতৃত্বে যে পে কমিটি হয়েছিল সেই পে কমিটির সুপারিশের ব্যাপার নিয়ে ট্রাইব্যুনালে মামলা চলছে। এই ব্যাপারটা এখন সাবজুডিস। যাঁরা আন্দোলনের পথ নিয়েছেন তাদের সঙ্গে আমরা আলোচনা চালাচ্ছি, সাবজুডিস ম্যাটার সত্ত্বেও আমরা আলোচনা চালাচ্ছি। পে-কমিটি যে সুপারিশগুলি দেন ভারত সরকার সহ অন্য যে কোনও রাজ্য সরকার সেই সুপারিশগুলি ইন টোটো মেনে নেন এই রকম ব্যবস্থা কোথাও নেই। কতকগুলি কথা সেখানে বলা হয়েছে,—কমার্শিয়াল ব্যাঙ্কের মতো লোকসান হলেও সেই সেই পয়েন্টে ডি. এ দিতে হবে। এই সব নিয়ে

মালোচনা চলছে। সেখানে সাজেশন আছে পর পর ২ বছর যদি লস হয় সেই ক্ষেত্রে ডি. এ. ফ্রিজ করা যাবে কিনা। পে-কমিটির সুপারিশগুলির ব্যাপার নিয়ে রাজ্য সরকার আন্দোলনকারী শ্রমিক সংস্থাগুলির সঙ্গে আলোচনা চালাচ্ছে। ইতিমধ্যে পে-কমিটির ব্যাপারটা ট্রাইব্যুনালে গেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানব অধিকার নিয়ে সারা বিশ্বে তালপাড় শুরু হয়েছে। মানব অধিকারের প্রশ্নে আমাদের পশ্চিমবাংলায় কিভাবে মানব অধিকার লঙ্ঘিত হয়েছে সেই ব্যাপারে আমরা বিধানসভায় বলেছি। আমি আপনার মাধ্যমে একটা বিষয় রাখতে চাই। পশ্চিমবাংলায় গণতন্ত্রের রক্ষক হিসাবে টি. এন. সেশান পশ্চিমবাংলায় এসেছেন। গণতন্ত্রের সব চেয়ে বড় কথা হল নির্বাচন। আজকে বিধানসভায় সব দলের মাননীয় সদস্যরা উপস্থিত আছেন, আমরা দলমত নির্বিশেষে একটা রেজলিউশন নিই টি. এন. সেশানকে ধন্যবাদ জানাবার ব্যাপারে। মানব অধিকারের রক্ষা কবজ এবং গণতন্ত্রে এসেন্স হচ্ছে নির্বাচন। তাই গণতন্ত্রের রক্ষাকবজ হিসাবে আমরা সকলে টি. এন. সেশানকে ধন্যবাদ জানাতে চাই। আজকে তিনি কলকাতায় আছেন, তাঁকে বিধানসভায় একদিন নিয়ে আসুন আগামী কাল শনিবার হাউস বসছে—কাল তাঁকে বিধানসভায় ডেকে ধন্যবাদ জানান। তিনি যে পদ্ধতি নিয়েছেন তাতে পশ্চিমবাংলায় গণতন্ত্র রক্ষা হবে।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এই বিষয়ে, ৩১শে মার্চ আসন্ন, ঐদিন আর্থিক বছর শেষ হবে। আমরা লক্ষ্য করেছি প্রতি বছরের শেষ মুহূর্তে কিছু টাকা আসে, সেই টাকা থেকে বিভিন্ন দপ্তরকে উন্নয়নমূলক কাজের জন্য দেওয়া হয়। অথচ এর থেকে উত্তরবঙ্গের মানুষ বঞ্চিত হয়, কেননা, তারা অনেক দূরে থাকে। সেখানকার স্কুল-কলেজগুলো যাতে সেই টাকা পায়, সেটা নিশ্চিত করা দরকার। আমাদের মাননীয় অর্থমন্ত্রী সেখানে বন্যার সময় ঘুরে এসে বলেছিলেন, প্রয়োজনে আমি আলিপুরদুয়ার কলেজে পড়াব। বন্যায় ওখানকার স্কুল-কলেজের ল্যাবরেটরি নষ্ট হয়েছে, সেই টাকা মাননীয় অর্থমন্ত্রী এখনও দেননি। আমি গত দুদিন ধরে ওনাকে বলছি, উনি বলছেন—দেখছি, দেখব। আজ ২৪ তারিখ, ৩১ তারিখের মধ্যে টাকা দিতে হবে। আলিপুরদুয়ার কলেজের যে ল্যাবরেটরি বিধ্বস্ত হয়ে গেছে, অবিলম্বে তার জন্য টাকা বরাদ্দ করা হোক। তুফানগঞ্জ কলেজ, আলিপুরদুয়ারের পাশে বিবেকানন্দ কলেজ, তাদেরও টাকা দেওয়া হোক এবং বিভিন্ন স্কুল-হোস্টেলের জন্য টাকা বরাদ্দ করা হোক। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলেছি, আরও কলেজ আছে, কালচিনি, কুমারগঞ্জ ইত্যাদি। হিন্দি ভাষাভাষি, নেপালি ভাষাভাষীদের জন্যও শিক্ষার ব্যবস্থা হোক। আমি জানি আপনি আপনার প্রভাব বিস্তার করবেন, যাতে উত্তরবঙ্গ বঞ্চিত না হয় এবং স্কুল-কলেজের গ্রান্ট অবিলম্বে দেওয়া হয়।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভায় উপস্থিত মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কয়েক বছর ধরে আমাদের সাধারণ মানুষের দাবি-দাওয়ার পরিপ্রেক্ষিতে আমার বিধানসভা সবংয়ে একটা গ্রামীণ হাসপাতাল মঞ্জুর হয়েছে এবং বেশ কিছু দিন হল সেখানে গ্রামীণ হাসপাতালের বিল্ডিং সম্পূর্ণ হয়ে গেছে। কিন্তু দূর্ভাগ্যের বিষয়, স্বাস্থ্য দপ্তর পূর্ত দপ্তরের সঙ্গে যোগাযোগ করে সেই বিল্ডিংটা অফিসিয়ালি হ্যাণ্ডওভার করছেন না। ফলে, দীর্ঘদিন বাড়ি সম্পূর্ণ হওয়া সত্ত্বেও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, রুরাল হাসপাতালটি চালু করা যাচ্ছে না। আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে দুই দপ্তরের মধ্যে সমন্বয় সাধন করে পূর্ত দপ্তরের কনস্ট্রাকশন ডিপার্টমেন্ট থেকে স্বাস্থ্য দপ্তর এই বিল্ডিংয়ের অধিকার গ্রহণ করুন এবং অবিলম্বে যে অংশটা বাকি পড়ে আছে, ডাক্তার-নার্স-কর্মচারিদের বাড়ির অংশ অসম্পূর্ণ অবস্থায় পড়ে আছে সেইগুলো সম্পূর্ণ করার ব্যবস্থা করুন। প্রায় ১ কোটি টাকা খরচ করে এটা হচ্ছে, কিন্তু দুর্ভাগ্যের বিষয় এখনও সেটা চালু করা গেল না। মাননীয় পূর্তমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি, সবং গ্রামীণ হাসপাতালে অবিলম্বে সেখানকার সাধারণ মানুষের চিকিৎসার সুযোগ দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই—আমার বিধানসভা কেন্দ্রে ব্যাপক আলু চাষ হয়। সেখানকার ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা স্টোরে আলু রাখতে গিয়ে অত্যন্ত অসুবিধার সম্মুখীন হচ্ছে। স্টোর মালিক এবং ব্যবসায়ীদের মধ্যে আঁতাত আছে। চাষীরা বাজারে আলু বিক্রি করতে গেলেই দেখে দাম কমে গেছে। মাননীয় কৃষি বিপনন মন্ত্রীকে আমি অনুরোধ করছি, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা যাতে স্টোরে আলু রাখতে পারে, সেজন্য "বেনফেড'-এর মাধ্যমে ব্যবস্থা করুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের কলকাতায় যে মেট্রোরেল, এখানে কনস্ট্রাকশন ওয়ার্কাররা প্রায় ২৫ বছর ধরে কাজ করছে। ইতিমধ্যে তাদের মধ্যে অনেকে মারা গেছে এবং টানেলে কাজ করতে গিয়ে অনেকে বিকলাঙ্গ হয়ে গেছে। আমরা ইউনিয়নের পক্ষ থেকে দাবি করেছি যে এই কনস্ট্রাকশনের কাজে যে সমস্ত ওয়ার্কার নিযুক্ত ছিল, মেট্রোরেলের কাজে তাদের নিযুক্তির ব্যাপারে অগ্রাধিকার দেওয়া হোক। কিন্তু কর্তৃপক্ষ তা দিচ্ছে না। বরং আমরা দেখছি, প্রদেশ কংগ্রেসের সভাপতি তিনি লিখিত ভাবে জানাচ্ছেন, এই লোককে নিতে হবে। তাদের কাজে নেওয়া হচ্ছে। এরফলে সেখানে হাজার হাজার মানুষ যারা এতদিন ধরে মেট্রোরেলে কাজ করেছে, তারা কাজ থেকে বঞ্চিত হচ্ছেন। এর প্রতিবাদে আগামী ৩০ তারিখে হরতালের ডাক দেওয়া হয়েছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য লক্ষ্মণচন্দ্র শেঠ যেটা বললেন, এই মেট্রোরেলের কনস্ট্রাকশন ওয়ার্কারদের সম্বন্ধে, আমরা অলরেডি বিষয়টি টেক আপ করেছি। এর আগে

একটি মেডিক্যাল টীম আমরা করে দিয়েছিলাম ওদের স্বাস্থ্য পরীক্ষার জন্য। কর্তৃপক্ষের গাফিলতির ফলে মেডিক্যাল টীমের কাজে একটু অসুবিধা হয়েছিল। এছাড়া, এমপ্লয়মেন্টের ক্ষেত্রে যে নিয়ম আছে, যে চুক্তি হয়েছিল ওয়ার্কারদের সঙ্গে, সেই চুক্তি কর্তৃপক্ষ মেনে নেয়নি। দুটি ব্যাপারে আমাদের লেবার সেক্রেটারিকে আমি বলেছি অবিলম্বে সম্ভবত আগামী সোমবার—দু'পক্ষকে ডাকতে এবং আলোচনা করতে।

**শ্রী সৌগত রায় ঃ** ওদের কাজে নেবার ব্যাপারে নীতিগত ভাবে কর্তৃপক্ষ মেনে নিয়েছেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** শুনুন সৌগত বাবু। প্রশ্ন হচ্ছে, যেটা সমস্যা, ওদের কিছু সারপ্লাস হয়েছে। আগে যারা কাজ করত, তাদের সারপ্লাস হয়েছে। এছাড়া কিছু নতুন লোক নিচ্ছেন, কিছু নতুন পোস্ট ক্রিয়েট করেছেন। এছাড়া অভিযোগ হচ্ছে, ওদের সঙ্গে যে চুক্তি হয়েছিল, সেটা ওঁরা মানেননি।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** If you dont co-operate, I am undone because time is limited. I have to finish it within the time.

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে দাসনগর, সেখানে থানার পঞ্চাশ হাত দূরে একটি বস্তি আছে। সেখানে সাধারণ মানুষ বাস করেন। তাঁদের বাচ্চা ছেলেমেয়েরা খেলা করে, বস্তিবাসীরা পূজা অর্চনা করেন। কয়েকদিন আগে সেখানে তুলসী, নব এবং সুজিত, এই তিনজন সি. পি. এমের নামকরা গুণ্ডা। তারা আরও ২৫/৩০ জন লোক নিয়ে রাত্রি ১২-১টার সময়ে তাণ্ডব চালায় এবং ঐ বস্তি দখল করে। এলাকার মানুষ তারপর থানায় গিয়ে ডায়রি করে। পুলিশকে বারবার বলা সত্ত্বেও পুলিশ সেখানে আসেনি। পরের দিন দেখা যায়, সেখানে লালঝাণ্ডা লাগানো হয় এবং সাক্ষরতার বোর্ড লাগানো হয়। স্যার, সাক্ষরতা একটি পবিত্র জিনিস। সাক্ষরতার নাম করে সি. পি. এম'এর গুণ্ডারা জায়গা দখল করছে। স্যার, আপনি জানেন যে, হাওড়া জেলায় ইতিমধ্যে দেড় কোটি টাকা নষ্ট হয়েছে। সেখানে সাক্ষরতার কিছু হচ্ছে না। যেখানে গরিব মানুষ পূজা অর্চনা করে, ছোট ছোট ছেলেমেয়েদের যেটা খেলার জায়গা, সাক্ষরতার নাম করে সেই জায়গা দখল করা হচ্ছে আমরা পুলিশের কাছে বার বলা সত্ত্বেও পুলিশ কোনও ব্যবস্থা নেয়নি। পুলিশ আইনি ব্যবস্থাকে প্রহসনে পরিণত করেছে।

[1-20 – 1-30 p.m.]

স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে বারে বারে আবেদন করেছি এবং করছি যে ওই দাশনগর থানাকে

নির্দেশ যেন দেন, যাতে করে সেখানে যে অন্যায়ভাবে বাঁশের স্ট্রাকচার করা হয়েছে এবং মানুষের ব্যবহারের অসুবিধা হচ্ছে তাদের জায়গা দখল করা হয়েছে, অবিলম্বে সেটা যেন তুলে নেওয়া হয় এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী আবুল হাসনাৎ খান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রীর এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের এখানে ৫ লক্ষ বিড়ি শ্রমিক আছে, তারা পি. এফ থেকে বঞ্চিত হচ্ছে। বিড়ি মালিকরা তাদের নিয়োগপত্র দেয় না। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে ওই বিড়ি শ্রমিকরা পি. এফের আওতায় আসতে পারে এবং তাদের সুযোগ সুবিধা পেতে পারে ব্যবস্থা করুন। বহু বিড়ি শ্রমিক আছে যারা হোম ওয়ার্কার, বাড়িতে বসে বিড়ি বাঁধে, তারা যাতে সুযোগ সুবিধা পায় তার ব্যবস্থা করুন। এই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে পি. এফ.-এর ব্যাপারে বিধি নিষেধ পরিবর্তন করার দরকার হলে করতে পারেন। এই ব্যাপারে যাতে সত্বর ব্যবস্থা নেওয়া হয় তার দাবি আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার সদর হাসপাতালের করুণ চিত্র আমি তুলে ধরতে চাই। এই হাসপাতালের এমন অবস্থা যে সেখানে ওষুধ নেই, সেখানে একটাও ব্যাণ্ডেজ নেই, ডাক্তার নেই। এই হাসপাতালে এত বেশি রোগী আসছে তাদের চিকিৎসা ঠিকমতো হচ্ছে না। এমন কি তাদের ভর্তি করার মতো ব্যবস্থা নেই, অনেক সময়ে মেঝেতে পর্যন্ত শুতে হয়। আরেকটি বিষয়ে জানাচ্ছি যে, এখানে একটি আল্টাসোনিক মেশিন আছে, দুবছর আগে কেনা হয়েছিল। এতবড় মেশিনটি রক্ষণাবেক্ষণের অভাবে পড়ে রয়েছে। সেইকারণে আমি দাবি জানাচ্ছি যে, যাতে অবিলম্বে এই মেশিনটি চালু করা হয় তাহলে বহু লোক দূর দূর থেকে আসে তাদের চিকিৎসার সুবিধা হয়।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে গোবিন্দ সারদা বাউড়িয়া কটন মিলটি না সরকারকে না ইউনিয়নকে কারুকেই কোনও ইনফরমেশন না দিয়ে লক আউট করে দিয়েছেন। গোবিন্দ সারদা বাঙ্গুর ব্রাদার্সের কাছ থেকে মিলটি কিনেছিলেন তখন এর শ্রমিক সংখ্যা ছিল ৫ হাজার। ১৯৮৯ সাল থেকে নেবার পরে আজ পর্যন্ত ৪ বার মিলটিতে লক আউট ঘোষণা করলেন। এগ্রিমেন্ট হয়েছে কিন্তু কার্যকর কিছু করেনি। শ্রমিক ছাঁটাই করছেন, ওয়ার্কার লোড বাড়ছে, অথচ শ্রমিক সংখ্যা কমে এখন ৩ হাজারে দাঁড়িয়েছে। শ্রমিকরা তাদের পাওনা টাকা আজ অবধি পায়নি। গ্রাচুইটি বাবদ ৪ কোটি টাকা এবং পি. এফেও ৪ কোটি টাকা পাওনা। এইসব না দিয়ে মিলটি বন্ধ করে দিয়েছেন। সুতরাং অবিলম্বে এর ব্যবস্থা নেওয়া হোক। হাউসরেন্ট অ্যালাউন্স, ক্যাজুয়াল লিভ বাবদ ১ কোটি ২০ লক্ষ টাকা পাওনা আছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই মিল লক-আউটের সঙ্গে সঙ্গে ত্রিপাক্ষিক আলোচনা শুরু হয়ে গেছে। বাকি যে অভিযোগ আনা হয়েছে, সেগুলো আমাদের নজরে আছে। এছাড়া ২৫ হাজার বিড়ি শ্রমিককে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সামনেই উচ্চ-মাধ্যমিক পরীক্ষা। গ্রামাঞ্চলে প্রচণ্ড গরমের সঙ্গে সঙ্গে লোড-শেডিং শুরু হয়ে গেছে। কেরোসিন তেলও পাওয়া যাচ্ছে না। ফলে ছাত্র-ছাত্রীরা প্রচণ্ড অসুবিধার মধ্যে পড়েছে। যদিও লোড-শেডিং-র কোনও কারণ নেই। আমার আবেদন, উচ্চ-মাধ্যমিক পরীক্ষার সময় জেলা, মহকুমা ও ব্লকে তেল পাঠানোর ব্যবস্থা করা হোক এবং লোড-শেডিং যাতে না হয় সেটা দেখা হোক।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় হাওড়া-ঝিকিরা ভায়া আমতা যে 'এল' বাস চলছিল সেটা বন্ধ হয়ে গেছে। ৬ বছর ধরে ৫০/৬০ হাজার টাকা ট্যাক্স তাদের বাকি পড়ে আছে। ফলে সেখানে বাস বন্ধ হয়ে গেছে। কিন্তু সেখানে বিকল্প কোনও পরিবহনের ব্যবস্থা নেই। ফলে হাজার হাজার মানুষ প্রচণ্ড অসুবিধার মধ্যে পড়েছে। আমার আবেদন এই সমস্যার আশু সমাধান করা হোক।

**শ্রী আবু হেনা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভা এবং মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত বছর মুর্শিদাবাদে পদ্মার যে ভাঙ্গন হয়েছিল তাতে জলঙ্গি এবং আমার বিধানসভা এলাকার বিস্তীর্ণ এলাকা কবলিত হয়েছিল। এবং ব্যাপারটা ভি ডি. ও কভারেজ পেয়েছিল। গত বছর এ ব্যাপারে একটা সর্বদলীয় প্রতিনিধি দল বিষয়টি নিয়ে দিল্লিও গিয়েছিল। স্যার, দু'আড়াই মাসের মধ্যে বর্ষা আসছে। জলঙ্গির কাজ আরম্ভ হলেও শেখ-আলিপুরে যে কাজ হয়েছিল তার অধিকাংশই ভেঙ্গে গেছে। আবার তারাপুর এবং অন্যান্য কিছু জায়গায় কাজ আরম্ভ হয়নি। এ বিষয়ে অবিলম্বে চিন্তা-ভাবনা করার জন্য আমি সকলের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকায় বিহারী বলে একটা গ্রাম আছে। সেখানে পুলিশ চোর ধরতে গেলে গ্রামবাসীরা সকলে সমবেত হয়ে পুলিশকে আক্রমণ করে। তাদের নির্যাতন করে এবং সমস্ত আসামী ছাড়িয়ে নিয়ে যায়। অভিযুক্তদের নামে যে এফ. আই. আর. ছিল সেগুলো তারা ছিঁড়ে ফেলে। পরে ওখানকার বিরোধী নেতা এই কেস যাতে না হয় তার জন্য চাপ সৃষ্টি করছেন। এতে আইন-শৃঙ্খলার অবনতি হচ্ছে, এবং নৈতিক মানের অবনতি হচ্ছে। কেস যাতে চলে, প্রশাসন ভেঙ্গে না যায় তার জন্য আবেদন করছি।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী সুহৃদরঞ্জন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রতিবন্ধী যারা আছেন তাদেরকে মেডিক্যাল একজামিন করতে হয়, সেই মেডিক্যাল একজামিন করতে গিয়ে তাদেরকে সদর হাসপাতালে বা মহকুমা হাসপাতালে যেতে হয়, গ্রাম গ্রামান্তর থেকে তারা আসেন, মহকুমা হাসপাতালে যখন যান তখন তাদেরকে সঙ্গী নিয়ে যেতে হয়, সেখানে যে তারিখে মেডিক্যাল একজামিন হওয়ার কথা বলা হয়, সেই তারিখে হয়না, পরবর্তীকালে তারিখ পড়ে। যাতে এই হয়রানি না হয় এবং মেডিক্যাল একজামিন হয়ে যাওয়ার পরও আবার তাদেরকে হয়রানি হতে হয়, সেই হয়রানি থেকে রেহাই দেওয়ার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি বলতে চাই, এই বিষয়টি খুবই সিরিয়াস ব্যাপার। আজকে কলকাতায় মুখ্য নির্বাচন কমিশনার টি. এন. সেশান এসেছেন, আমরা তাকে হাউস থেকে স্বাগত জানিয়েছি। আমাদের দেশে গণতান্ত্রিক নির্বাচন ব্যবস্থাকে জোরদার করার জন্য টি. এন. সেশান যে পদক্ষেপগুলি নিয়েছেন আমরা তাকে সমর্থন করি। এবং রাজ্য সরকারের নির্বাচন প্রক্রিয়ার বিরুদ্ধে তিনি যে ফটো আইডেন্টিটি কার্ড চালু করেছেন, আমরা তাকেও সমর্থন করি। আমরা মনে করি ফটো আইডেন্টিটি কাজ ঠিক ভাবে চালু হলে রিগিং কমবে।

**(গোলমাল)**

এমন কি বিহারে সুস্থ নির্বাচন করার জন্য যে ব্যবস্থা নিয়েছেন তাকেও সমর্থন করি। কিন্তু আমার বিধাসভা কেন্দ্রের ব্যাপারে বলতে চাই, টি. এন. সেশান বলেছেন এক রকম, আর এখানকার মুখ্য নির্বাচন কমিশনারের অধীনে যে ব্যবস্থা আছে সেটা হচ্ছে আর এক রকমের। আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, ৯ মার্চ যে সমস্ত অ্যাডিশনাল লিস্ট বেরিয়ে যাওয়ার কথা, সেখানে আজকে ২৪ মার্চ পর্যন্ত আমার আলিপুর বিধানসভা কেন্দ্রের অ্যাডিশনাল লিস্ট পাইনি, ভোটের ছবি তোলার জন্য বলেছিলেন সেকেণ্ড ডেট অ্যানাউন্সমেন্ট করা হবে, কিন্তু সেই সেকেণ্ড ডেট লোকে আজ পর্যন্ত জানেনা। ৬ নম্বর ফর্মও বিভিন্ন ইলেকশন অফিসে পাওয়া যাচ্ছে না, ফলে নাম ইনক্লুড করার জন্য লোকে ঘোরাঘুরি করছে। আমি টি. এন. সেশানকে স্বাগত জানাচ্ছি সুষ্ঠুভাবে যাতে নির্বাচন চলে, তার জন্যও দাবি জানাচ্ছি।

**শ্রী পরেশচন্দ্র অধিকারি ঃ** আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, কুচবিহার জেলায় মেখলিগঞ্জে মহকুমা হাসপাতালের উদ্বোধন করার সময় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী উনি এখানে উপস্থিত আছেন, শুনলে আমি খুশি হব—সুষ্ঠুভাবে চিকিৎসার জন্য সাধারণ

মানুষের সামনে উনি যে আশার আলো জাগিয়েছিলেন এবং সাধারণ মানুষ ও জনগণ তাঁকে সাধুবাদ জানিয়েছিলেন, কিন্তু সেই সাধুবাদ আজকে জনরোষে পরিণত হয়েছে। সেই মহকুমা হাসপাতাল উদ্বোধন হওয়ার কিছুদিন পরে সেখানকার ডাক্তার ও সার্জেনকে তুলে আনা হয়েছে, কিন্তু তার পরিবর্তে সেখানে কোনও ডাক্তার দেওয়া হয়নি। সেখানে যে একজন গাইনোকলজিস্ট ডাক্তার রয়েছে তাঁকেও অন্য জায়গায় বদলির অর্ডার দেওয়া হয়েছে—বারাসাতে তাকে দেওয়া হয়েছে। তারও পরিবর্তে কোনও ডাক্তার সেখানে দেওয়া হয়নি। সেখানকার গর্ভবতী মায়েদের যে সামান্য সিজার অপারেশন দরকার, তার জন্যও তাদেরকে ৫২ কি. মি. দূরে জলপাইগুড়িতে যেতে হচ্ছে, আমি অনুরোধ করছি অবিলম্বে সেখানে গাইনোকলজিস্ট এবং সার্জেনের শূন্যপদ পূরণ করে দেওয়ার জন্য।

(গোলমাল)

**শ্রী সুর্নিমল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের পূর্তমন্ত্রী এবং প্ল্যানিং মিনিস্টার বিনয় চৌধুরি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র খেজুরি এস. সি. কন্সটিটিউয়েন্সি। That S.C. constituency is holding highest population in the district of Midnapore as per official assessment of D.M. Midnapore, Inspite of that the S.C. fund is not being spent by the executive of the State. It requires opinion of the DPCC, Midnapore. অত্যন্ত দুঃখের কথা বার বার একসিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলেছেন ডি. পি. সি. সি., কিন্তু তিনি বলছেন কোন অনুমোদন নেই। আমি এই ব্যাপারে প্ল্যানিং মিনিস্টারের হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী রনজিৎ পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের দিঘা থেকে নন্দকুমার পর্যন্ত গুরুত্বপূর্ণ একটি রাস্তা রয়েছে। সেই রাস্তাটি বোম্বে রোড থেকে হলদিয়া পর্যন্ত যে জাতীয় সড়ক আছে তার সঙ্গে যুক্ত। ঐ রাস্তা দিয়ে হাজার হাজার গাড়ি উড়িষ্যা এবং অন্ধ্রপ্রদেশে যায়। নন্দকুমার থেকে জলেশ্বর পর্যন্ত রাস্তাটাকে যাতে জাতীয় সড়ক করা যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বঁনগা মহকুমার এস. ডি. জে. এম যখন ২৭শে জানুয়ারি ট্রেনে চেপে যাচ্ছিলেন তখন একজন গভর্নমেন্ট এমপ্লয়ীর সঙ্গে তার ধাক্কা লাগে। তাকে জি. আর. পি থানায় নিয়ে গিয়ে অ্যারেস্ট করা হয়। তারপর কেসটা কোর্টে তোলা হয়। তার যাতে জামিন না দেওয়া হয় তা বলে এবং অ্যাডভোকেট জামিন দিলে তাকে অ্যারেস্ট করা হবে বলে ভয় দেখায়। এইভাবে বনগাঁ কোর্টে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে।

বনগাঁর সমস্ত অ্যাডভোকেট তারা এক হয়ে গেছে। আমি এই ব্যাপারে আইনমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুরুলিয়া শহর হাসপাতালের দুটি গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া সদর হাসপাতালে একটা মর্গ আছে, কিন্তু সেখানে কোনও এ. সি. নেই, সেখানে বডিগুলো পচে, গলে যাচ্ছে এবং দুর্গন্ধ বেরোচ্ছে। সেখানে অবিলম্বে এ. সি. মেশিনের ব্যবস্থা করা হোক।

[1-40 – 1-50 p.m.]

আরও একটি ব্যাপার আমি জরুরি ভিত্তিতে দেখার জন্য অনুরোধ রাখছি। ওখানে জলের যে ট্যাঙ্কটি আছে সেটি যে কোন সময় ভেঙ্গে পড়ে বড় ধরণের অ্যাক্সিডেন্ট ঘটাতে পারে। এর সামনেই হাসপাতালের অপারেশনের বিল্ডিং। অ্যাক্সিডেন্ট হলে অনেক মানুষ মারা যাবেন। এই ওয়াটার ট্যাঙ্কটি ভেঙ্গে অবিলম্বে সেখানে নতুন একটি ওয়াটার ট্যাঙ্ক করা হোক। এই দুটি বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী এখানে আছেন, অত্যন্ত বিনয়ের সঙ্গে তার কাছে একটি বিষয় উপস্থিত করে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি। ইতিপূর্বেও আমি বলেছি, আবারও বলছি, আমাদের রাজ্যে কেরোসিন তেলের দারুণ সঙ্কট চলেছে। এই সঙ্কটের সমাধান কবে হবে জানি না। ইতিমধ্যে আগামী ৩০ তারিখ থেকে যে উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে তাতে লক্ষ লক্ষ ছাত্রছাত্রী সেই পরীক্ষায় বসবে। জানি আগামী ৩০ তারিখের মধ্যে সঙ্কটের সমাধান হবে না তাই আমার দাবি, অবিলম্বে ছাত্র সংখ্যা অনুযায়ী পরীক্ষা কেন্দ্রগুলির জন্য কেরোসিন তেলের অ্যালটমেন্ট দেওয়া হোক। তা না হলে মফস্বলের ছাত্রছাত্রীরা দারুণ সঙ্কটে পড়বে, তারা পরীক্ষা দিতে পারবে না।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ির বীরপাড়া ডুয়ার্সের একটি বড় কেন্দ্রস্থল। সেখানে ফায়ার বিগ্রেড স্টেশন না থাকার জন্য যে কোনও অগ্নিকাণ্ডে কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়। এর আশেপাশে ৪০/৪২টি চা বাগান আছে। ৪০/৫০ কিঃ মিঃ দূর থেকে দমকল গিয়ে আগুন নেভানোর আগেই সব পুড়ে শেষ হয়ে যায় কোনও অগ্নিকাণ্ডের ঘটনা ঘটলে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে বীরপাড়ায় একটি ফায়ার বিগ্রেড স্টেশন করা হোক।

**श्री सलीव टोप्पो :** मननीय डिप्टी स्पीकर सर, मै आपके माध्यम से विभागीय मंत्री का ध्यान अपने विधान सभा क्षेत्र कुमारग्राम मनोरप तथा वार्डर स्थान है। जिसपर

टेलीफोन योगायोग का कोई साधन नही है, जिससे कोई दुर्घटना के समय या अन्य कार्यो मे वहुत परेशानी होता है। एक तरफ असम के बोड़ो उग्रवादी और एक तरफ भुटान, का वोर्डर फिर भी टेलीफोन से योगायोग करने का कोई साधन नही है। यहां एक वी० डी० ओ० आफिस और थाना मे टेलीफोन है लेकिन वह भी विड़िक्षय है। अत: मै आपके माध्यम से एवं आपसे कि योगायोग करने के लिए टेलीफोन की व्यवस्था हो तथा सुचारु रुप से चले इसकी व्यवस्था किया जाए।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র গাজোলে পর্যাপ্ত পরিমাণে গভীর নলকূপ বসানোর জন্য মাননীয় সেচ মন্ত্রীর কাছে আমি অনুরোধ জানাচ্ছি। গাজোল হচ্ছে বারিন্দা অঞ্চল। এখানে গত বছর বৃষ্টি হয়নি ফলে খরার জন্য ফসলও হয়নি। এবারেও এখনও পর্যন্ত বৃষ্টি হয়নি। চাষীরা বৃষ্টি না হওয়ায় এবারেও সেখানে খরার আশঙ্কা করছেন। কৃষকরা জলের অভাবে সেখানে ফসল উৎপাদন করতে পারছেন না। সেখানকার পুকুর, খালবিলগুলি শুকিয়ে খা খা করছে। বৃষ্টি ছাড়া সেখানে সেচের কোনও ব্যবস্থা নেই। অবিলম্বে সেখানে পর্যাপ্ত পরিমাণে গভীর নলকূপ খনন করে সেচের ব্যবস্থা করার জন্য আমি সেচ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে আমার তেহট্ট এক নং ব্লকে দুটি মাধ্যমিক বিদ্যালয়হীন গ্রাম পঞ্চায়েত আছে। বেতাই (২) ও পাথরঘাটা (১)। বেতাই (২) এর সাধু বাজার এবং পাথরঘাটা গ্রামে দুটি মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের দাবি জানাচ্ছি। এর আগে আমি এই সম্পর্কে উল্লেখ করেছি।

**শ্রী দেবেন্দ্রনাথ বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর একটি জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য খাদ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন, আমাদের কুচবিহার জেলার তুফানগঞ্জ মহকুমায় ভোজ্য লবণের অত্যন্ত অভাব দেখা দিয়েছে। আসাম থেকে আয়োডিন বিহীন লবণ আনা হচ্ছে কিছু কিছু, তার দাম অত্যন্ত বেশি। সুতরাং আয়োডিন যুক্ত ভোজ্য লবণ সরবরাহ করার জন্য আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এছাড়াও সেখানে রেশনে চাল, গম, চিনি, পাওয়া যাচ্ছে না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, গতকাল টি.এন. সেশন বলেছেন যে ভোটের পরিচয় পত্র নাগরিক পরিচয় পত্র হিসাবে ব্যবহার হতে পারে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। কারণ অনেক নাগরিক আছেন যারা ভোটার হতে পারেননি। বিশেষ করে ১৯৭১ সালের পর যারা বাংলাদেশ থেকে এসেছেন তাদের ভোটার করা হচ্ছে না। সুতরাং এই ভোটের পরিচয় পত্র, এটা যদি নাগরিক পরিচয় পত্র হিসাবে ব্যবহার করা হয় তাহলে লক্ষ লক্ষ মানুষ যারা আজকে এখানে মূল স্রোতে মিশে গেছে, তাদেরকে পুলিশ, বি.এস.এফ.

এবং সমাজ বিরোধীরা অত্যাচার করবে এবং হয়রান করবে। তাই টি.এন. সেশনের এই পরিচয় পত্র সম্পর্কে কোনও কথা বলার অধিকার আছে কি না যে ভোটের পরিচয় পত্র নাগরিক পরিচয় পত্র হিসাবে ব্যবহার করা যাবে। এটা যেন এক সঙ্গে না করা হয় এই সম্পর্কে দাবি জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। কমল বাবু যেটা বললেন, এটা ঝগড়ার প্রশ্ন নয়, সাধারণ ভাবে এটা বিচার করার প্রশ্ন। সচিত্র পরিচয় পত্র দেখিয়ে ভোট দেওয়া হচ্ছে অথচ এটা নাগরিক পরিচয় পত্র হবে না কেন? এই ধরনের কথা উনি কোথা থেকে কিসের ভিত্তিতে বললেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা উনার মতো উনি জানিয়েছেন, আপনার মত আপনি জানাবেন। যার যার নিজের নিজের মত বলতে পারেন।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ দিনাজপুর জেলাতে কুশমুন্ডি থানায় দেবীপুরে তুলাই নদীর উপর একটা ওয়েস্ট ওয়্যার অ্যান্ড ফুট ব্রিজ তৈরি করার পরিকল্পনা দীর্ঘদিন ধরে সেখানকার মানুষের আকাঙ্খিত হয়ে আছে। আজ পর্যন্ত সেই পরিকল্পনা রূপায়ন করা গেল না। গত ১৯৯২ সালে এই স্কীমে পরিকল্পনা ব্যয় ধরা হয়েছিল ১৩ লক্ষ টাকা, এবারে সেটা ১৪ লক্ষ ৯৬ হাজার টাকায় দাঁড়িয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে ঐ ফুট ব্রিজ যাতে অবিলম্বে তৈরি করা হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় পূর্বস্থলী এক নং ব্লকের নসরৎপুর অঞ্চলের সিদ্ধে পাড়ায় গঙ্গার ভাঙ্গনে ওখানকার মানুষ বিপদমুখী হয়ে পড়েছে। সেখানকার পোর্ট কমিশনারের অফিস সহ অসংখ্য বাড়ি ঘর গঙ্গার গর্ভে বিলীন হয়ে যাচ্ছে, কৃষি জমি গঙ্গা গর্ভে চলে যাচ্ছে, হাজার হাজার মানুষ সেখানে বাস্তুহীন এবং ভূমিহীন হয়ে পড়ছে। সুতরাং অবিলম্বে সেই সমস্ত ক্ষতিগ্রস্থ লোকেদের সাহায্যের ব্যবস্থা করা হোক এবং গঙ্গার ভাঙ্গন রোধ করার জন্য ব্যবস্থা নেওয়া হোক।

[1-50 – 2-00 p.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে যে মেনশন বলছি, বছর তিনেক আগেও বলেছি। আমার নির্বাচনী কেন্দ্র ফালাকাটা থেকে মাদারি পর্যন্ত পাকা রাস্তায় বহু প্রাচীন কিছু গাছ আছে সেই গাছগুলো কাটবার জন্য আমি আবেদন করেছিলাম। কিন্তু গাছগুলো কে কাটবে পূর্ত দপ্তর, না বন বিভাগ, এই নিয়ে একটা সংশয় আছে। কেন না বন মাফিয়ারা গোটা ডুয়ার্সের বনাঞ্চল শেষ করছে। এখন রাস্তার গাছগুলো কাটা শুরু করেছে এবং সেই সঙ্গে সঙ্গে সোশ্যাল ফরেস্ট্রির মাধ্যমে যে সুন্দর সুন্দর গাছ তৈরি হয়েছে

সেগুলোকে নস্যাৎ করছে। থানার পুলিশ এই ব্যাপারে খুব একটা তৎপর বলে মনে হয় না। কাজেই আমি অনুরোধ করছি, — মাননীয় পূর্তমন্ত্রী এখানে আছেন — এ ব্যাপারে হস্তক্ষেপ করতে। এই গাছগুলো থেকে একটা আর্থিক তহবিল হতে পারে এবং উন্নয়নের কাজে লাগানো যেতে পারে এই গাছ ব্যবহার করে জনসাধারণের মঙ্গল হবে। কেন না রাজ্য সরকার একটা সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে চলছে।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলার সদর হাসপাতালে দীর্ঘ দিন ধরে, দীর্ঘ ১২ বছর ধরে এক্স-রে মেশিনের টেকনিশিয়ানের পদ খালি পড়ে রয়েছে এবং সেই এক্স-রে মেশিনটি দীর্ঘদিন ধরে সারানো হচ্ছে না। এখানে মেসার্স ইন্ডিয়া লিমিটেড ১৯৯০-৯১ সালে দেখার জন্য গিয়েছিলেন এবং নির্দেশ দিয়েছেন মেশিনটি সারানোর জন্য, কিন্তু আজ অবধি সেই মেশিনটি সারানো হয়নি, কবে হবে তারও কোনও নিশ্চয়তা নেই। বারবার বিধানসভায় বলা সত্ত্বেও ওই মেশিনটি সারানো হয়নি এবং টেকনিশিয়ানের পদটিও পূরণ করা হয়ে ওঠেনি। ওই এলাকার যারা মানুষ, যারা টি.বি. পেসেন্ট তাদের যথাযথ চিকিৎসা হচ্ছে না। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রের একটি গ্রাম পঞ্চায়েত মাধ্যমিক বিদ্যালয় বিহীন — নাম, ভগবানপুর। ১৪ হাজারের বেশি ছাত্র ছাত্রী আছে। এখান থেকে ৮ কিলোমিটার দূরে পঞ্চম শ্রেণীর ছাত্রদেরও যেতে হচ্ছে। এই গ্রাম পঞ্চায়েতটির অবস্থা এমন যে এখানে অন্ততঃ দুটি মাধ্যমিক বিদ্যালয় স্থাপন না করলে ছেলে মেয়েরা যাতায়াত করতে পারবে না। স্যার, আজকেও শুনেছি এখানে একজন বিধায়ক তিনি বললেন তাঁদের গ্রাম পঞ্চায়েতে কোনও মাধ্যমিক বিদ্যালয় নেই। আমি শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব যে পশ্চিমবাংলায় এই রকম মাধ্যমিক বিদ্যালয় বিহীন গ্রাম পঞ্চায়েতের জন্য বাজেট বরাদ্দ থেকে মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের চেষ্টা করা হোক।

**শ্রী অতুলচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা সমস্যা সমাধানের আবেদন জানাচ্ছি। আমাদের মেদিনীপুর জেলায় পিছিয়ে পড়া অনগ্রসর ও আদিবাসী অধ্যুষিত এলাকা ১৯৮৮ সালে কলেজের অনুমোদন পেয়েছিল। সেই সময় থেকেই সেখানে বি.কম. পাশ কোর্সে পড়াশুনা হচ্ছে। মাত্র ৬ জন পূর্ণ সময়ের অধ্যাপক আছেন। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় থেকে টিচিং পারমিশন নিয়ে বি.এ., বি.এস.সি পড়ানো হচ্ছে। ১৯৯০-৯১ সাল থেকে অনার্স পড়ানো হচ্ছে। ৯১ পারসেন্ট ছাত্র ছাত্রী পাশ করেছে, কিন্তু এখনও পর্যন্ত সরকারি অনুমোদন পায়নি, পার্ট টাইম লেকচারার দিয়ে কাজ চালানো হচ্ছে। এ ব্যাপারে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাঁকুড়া জেলার ছাতনা

এবং শালতোড়া পাশাপাশি ব্লক। সেখানে ৫টি হায়ার সেকেন্ডারি স্কুল সহ ২৫টি হাইস্কুল আছে। প্রতি বছর সেই সমস্ত স্কুল থেকে চারশো ছেলে মেয়ে মাধ্যমিক এবং দুশো ছেলে উচ্চ মাধ্যমিক পাশ করে। কিন্তু দুঃখের বিষয় এই সমস্ত পাশ করা ছেলে মেয়েরা বাঁকুড়া শহরের কলেজগুলোতে পড়ার সুযোগ পাচ্ছে না। বাধ্য হয়ে উচ্চ শিক্ষা লাভের জন্য বাঁকুড়ার বাইরে পুরুলিয়া, লালপুর, রঘুনাথপুর এবং বর্ধমানের রাণীগঞ্জ কলেজে পড়তে যেতে হচ্ছে। আমার দাবি উচ্চ শিক্ষা মন্ত্রী অবিলম্বে একটা সিরিয়াস ব্যবস্থা গ্রহণ করুন, যাতে ছাতনা থানায় একটা ডিগ্রি কলেজ স্থাপন করা যায় এবং সেখানে ঐ কলেজটি হলে ছাত্র ছাত্রীরা উপকৃত হবে। দুর্ভাগ্যের বিষয় পাশ করা ছেলে মেয়েরা বাঁকুড়ার কলেজে ভর্তির সুযোগ পাচ্ছে না। বাধ্য হয়ে তাদের উচ্চ শিক্ষার জন্য বাঁকুড়ার বাইরে পুরুলিয়া জেলার লালপুর, রঘুনাথপুর এবং বর্ধমানের রাণীগঞ্জের কলেজে গিয়ে ভর্তি হতে হচ্ছে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আমার দাবি, তিনি অবিলম্বে এ বিষয়ে সিরিয়াসলি চিন্তা ভাবনা করে বাঁকুড়া জেলার ছাতনা থানায় একটা ডিগ্রি কলেজ স্থাপনের ব্যবস্থা করুন। তা যদি করেন তাহলে বাঁকুড়া জেলার সব জায়গার ছেলেমেয়েদেরই সুবিধা হবে।

**শ্রী মনোহর তিরকী ঃ** ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। ভারত-ভূটান সীমান্তে ডুয়ার্সের 'জয়গাঁ'-তে প্রায় ৬৫ হাজার মানুষের বাস। অথচ জয়গাঁ-তে কোনও হাসপাতাল না থাকার ফলে এতদিন তারা ভূটানের ওপর নির্ভরশীল ছিল। এখন ভূটান সরকার কিছু কড়াকড়ি করার ফলে তারা সে সুযোগটুকুও হারিয়েছে। উত্তর ওদলাবাড়ির একজিসটিং প্রাইমারি হেলথ সেন্টারটি ওখান থেকে ৩০ কিলোমিটার দূরে অবস্থিত। আমরা ওখানে হেলথ সেন্টার করার জন্য এনক্রোচমেন্ট পরিষ্কার করে জায়গা যোগাড় করে দিয়েছি। সেখানে অবিলম্বে হেলথ সেন্টার নির্মাণের জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি। ঐ দূরবর্তী এলাকাটি সম্পূর্ণ ভাবে আদিবাসী অধ্যুষিত এলাকা। ওখানে চিকিৎসার কোনও সুযোগ সুবিধা নেই। ওখানে অবিলম্বে একটা হাসপাতাল নির্মাণের জন্য অনুরোধ করছি এবং সঙ্গে সঙ্গে আরও অনুরোধ করছি — জয়ন্তীতে হেলথ সেন্টার করার জন্য জায়গা দেওয়া আছে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তা দেখেও এসেছেন, সেখানেও অবিলম্বে একটা হেলথ সেন্টার স্থাপন করা হোক।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি, ভূমি-রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলা উদ্বাস্তু প্রধান জেলা, সেখানকার সমস্ত অকৃষি জমি জনবসতিতে ভরে গেছে। কৃষি জমির ওপর এখন ওখানে এক নতুন উপদ্রব শুরু হয়েছে। ওখানে ব্যাপক ভাবে অবৈধ চা-বাগান এবং ইঁট ভাটা তৈরি হচ্ছে। অকৃষি জমিতে এখন আর সঙ্কুলান হচ্ছে না, ফলে কৃষি জমি নিয়ে টানাটানি চলছে। বিশেষ করে আদিবাসী সম্প্রদায়ের — মেচ, মুন্ডা, সাঁওতাল, টোটো, গাড়ো, এমন কি রাজবংশী সম্প্রদায়ের মানুষদের কৃষি জমি দালালরা, ব্যবসায়ীরা টাকা দিয়ে কিনে

আন-অথরাইজড চা-বাগান তৈরি করছে। এই অবস্থায় আমার মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে বক্তব্য হচ্ছে, উপজাতির মানুষদের জন্য আইনে যে সংরক্ষণের ব্যবস্থা আছে তাকে কার্যকর করা হোক। আজকে ওখানে যেভাবে কৃষি জমির ওপর টান পড়েছে তাতে আমাদের যে তিস্তা প্রকল্প তৈরি করা হয়েছে, সেই তিস্তা প্রকল্পের জল আমরা কাদের ফসলে দেব? ঐ সমস্ত শিল্পপতিদের চা-বাগানে, না সত্যিকারের তিন-পুরুষ, চার-পুরুষ ধরে যারা কৃষক এবং রাজবংশী সম্প্রদায়ের মানুষ, তাদের জমিতে জল দেব? এই অবস্থায় রাজবংশী সম্প্রদায়ের সমস্ত জমি জায়গা নিশ্চিহ্ন হতে চলেছে। সমস্ত কিছু চা শিল্পের মালিকদের কুক্ষিগত হতে চলেছে। এমতাবস্থায় আগামী দিনে তিস্তা প্রকল্প কাদের কাজে লাগবে? তাই আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুতর বিষয় এখানে উপস্থাপিত করতে চাইছি। বাংলাদেশ থেকে পাশপোর্ট নিয়ে যারা পশ্চিমবঙ্গে বা ভারতে আসছে, তাদের কলকাতার ভারতীয় ভিসা অফিসে এক-দল দালাল প্রচন্ড হয়রানি করছে। সরকারি সীলমোহর চুরি করে বাংলাদেশের পাশপোর্টধারী মানুষদের ঠকিয়ে বহু টাকা পয়সা নিচ্ছে। ঐ ভিসা অফিসের সামনে অবিলম্বে পুলিশি তৎপরতা বাড়ানো হোক। দালালদের খপ্পরে পড়ে বাংলাদেশের পাশপোর্টধারী মানুষদের যাতে হয়রানি হতে না হয় তা দেখার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী নরেন দে মহাশয়, আপনি যদি মাননীয় সদস্য শক্তি বলের বক্তব্যের উত্তর দিতে চান তাহলে তা দিতে পারেন।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শক্তি বল এই সভায় কেরসিন তেলের অভাবের কথা উল্লেখ করেছেন। আমাদের রাজ্যে কেরসিন তেলের যা প্রয়োজন তা আমরা কেন্দ্রের কাছ থেকে অ্যালোটমেন্ট পাই না। তা ছাড়া এখানে জনসংখ্যা বাড়ছে, প্রয়োজনও বাড়ছে, কিন্তু অ্যালোটমেন্ট একই জায়গায় দাঁড়িয়ে আছে।

[2-00 – 2-10 p.m.]

এ বিষয়ে আমি কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলার চেষ্টা করেছি। চিঠিও দিয়েছি। মিটিং ডাকার জন্য তাঁকে অনুরোধ করেছি এবং সেই চিঠির কপি অন্য রাজ্যের খাদ্য মন্ত্রীদের কাছে দিয়েছি যাতে একই দাবি বিভিন্ন রাজ্য থেকে যায়। কিন্তু কেন্দ্রীয় মন্ত্রী মিটিং ডাকেননি। যে তেল দেওয়া হয় সেই তেল বিভিন্ন জেলায় ভাগ করে দিই। কার্যত যা হয় — কম পড়ে। গত পরশু — মেদিনীপুর জেলা বড জেলা — ১৯ হাজার লিটার তেল মেদিনীপুর জেলার জন্য বাড়তি অ্যালট করেছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ইতিমধ্যে সংবাদ বেরিয়ে গেছে ইলেকশন কমিশনার মিঃ সেশন সপরিবারে কলকাতায় এসেছেন। পিপলস রিপ্রেজেনটেটিভ অ্যাক্ট —

এটা শুধু উনি কার্যকর করছেন না, তার ব্যাখ্যাও দিয়েছেন এখানে এসে তিনি বলেছেন, ৬ নম্বর ফর্মে ভোটার হওয়ার জন্য আরও দরখাস্ত করা যাবে। কিন্তু যারা ৬ নম্বর ফর্মে আগে দরখাস্ত করেছিলেন কিন্তু ফাইনাল লিস্টে নাম ওঠেনি তারা দরখাস্ত করতে পারবে না। পিপলস রিপ্রেজেনটেটিভ অ্যাক্টে কোথাও এই জিনিস নেই। কিন্তু উনি তার ব্যাখ্যা করেছেন। কথা হচ্ছে, যারা ভোটার হওয়ার উপযুক্ত তাদের নাম যদি বাদ যায় তাহলে দরখাস্ত করতে পারে। মিঃ সেশনের এই বক্তব্যকে এই সেশনপন্থী কংগ্রেসিরা সমর্থন করছেন। রতনে রতন চেনে। তাই বলছি, ওদের ছুটি দিন, তাঁর গলায় মালা দিয়ে আসুক। উনি বিহারে গন্ডগোল পাকিয়েছেন, এখানেও গন্ডগোল করার চেষ্টা করে যাচ্ছেন। আমি এই বিষয়টি বিশেষ ভাবে দেখতে অনুরোধ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা ভারতবর্ষে জটিল এবং অস্থির রাজনৈতিক পরিবেশে সময়োচিত আহ্বান ঃ—

''অর্জুনের বান,
কুরুক্ষেত্রে শত্রুব্যুহ করে খান খান।
অর্জুন বিষন্ন হলে, নারায়ণ তাঁকে উদ্বুদ্ধ করেছেন যুদ্ধের
নানাবিধ বাঁকে'। অর্জুন - সিং - কিনা, সেই মহাভারতে
'নারায়ণ' - 'দত্ত তেওয়ারি' কিনা সন্দেহ তাহাতে। ভ্রাতৃদ্বন্দে কুরুক্ষেত্রে
অর্জুনের বান, শেষমেশ এনেছিল শান্তির শ্মশান।
পাঞ্জাবের শহীদ রক্ত ছুঁয়ে
অর্জুন - নারায়ণ - দুইয়ে হাঁকছেন, ডাঙ্কেলি পন্থা আর ছাড়ো
কেলেঙ্কারি, চিহ্নিত করে, চতুর্থ অবতারে। সুনিশ্চিত অরি।
সাধু সাবধান।
এখানেও প্রস্তুত হচ্ছে অর্জুনের বান,
ঠিক করো, বন্ধুরা আজ, কোথা কার টান।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁয় একটি বিরাট থানা ছিল। তাকে ভাগ করে গোপালনগর থানা করল ১৯৮৪ সালে। একজনের বাড়িতে ২টি ঘর ভাড়া নিয়ে ৫ জন অফিসার, ৯ জন কনস্টেবল এবং কয়েদীরা আছে। এই দুটি ঘরে কয়েদী এবং অফিসাররা সবাই একসাথে বসবাস করছে। সাধারণ মানুষের সেখানে যাওয়ার কোনও জায়গা নেই। সেখানে পানীয় জলের ব্যবস্থা নেই, বাওরের জল খাচ্ছে। বাথরুমের ব্যবস্থা নেই। আমি তাই মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে ঐ থানাটিকে ওখান থেকে স্থানান্তরিত করে যেখানে জায়গা আছে সেখানে থানা বিল্ডিং করে নিয়ে যাওয়া হোক। এতে করে প্রশাসন [illegible] [illegible] হচ্ছে, সেখানে সাধারণ মানুষ যেতে পারছে না, পুলিশের কাছে গিয়ে কোনও

আবেদন-নিবেদন করতে পারছে না, কারণ তাদের বসার জায়গা নেই, টিউবওয়েল নেই, বাতি নেই, তাই অনুরোধ করছি, অবিলম্বে গোপালনগর থানাকে ঐ ভাড়াটে বাড়ি থেকে তুলে এনে যে জায়গায় আছে সেখানে নিজস্ব বিল্ডিং করে থানা যেভাবে চলা দরকার সেইরকম পরিবেশ সৃষ্টি করা হোক। প্রায় ৩ লক্ষ মানুষ এর উপর নির্ভর করে। অবিলম্বে থানা বিল্ডিং এর ব্যবস্থা করুন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** স্যার, আমার এলাকা ফালাকাটা শালগ্রাম অঞ্চলে প্রতিবারই হাতির আক্রমণ হয় এবং এবারও মাতাল হাতি এসে মানুষের ফসল কেটে নষ্ট করে দিয়েছে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে, এই হাতি ফসল নষ্ট করলে ৩০০ টাকা করে দেয় এবং প্রাণহানী ঘটলে সাড়ে ৭ হাজার টাকা দেওয়া হয়। আমার মনে হচ্ছে এটা ব্রিটিশ আমলের নিয়মকানুন। এখন পরিবর্তিত পরিস্থিতিতে এই টাকার পরিমাণ বাড়ানো দরকার নতুবা হাতি যাতে এলাকায় না ঢুকতে পারে তার জন্য প্রোটেকশন দেওয়ার ব্যবস্থা করা দরকার। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানস ভূঁইয়া ঃ** (অনুপস্থিত।)

**শ্রী সৌগত রায় ঃ** গতকালও এই হাউসে উল্লেখিত হয়েছে এবং আজকে সমস্ত কাগজে বেরিয়েছে এমন একটি ঘটনা যা কলকাতার নাম এবং পশ্চিমবাংলার নাম ডুবিয়ে দিয়েছে। নারকেলডাঙ্গায় ১৭ বছরের একজন রমনীকে তার স্বামীর প্ররোচনায় ৩ জন লোক তার উপর গণধর্ষণ করে এবং পরে সে থানায় ডায়রি করার জন্য যায়। কিন্তু থানার ও.সি. ডায়রি নিতে অস্বীকার করে এবং তাকে ৫ হাজার টাকা দিয়ে বলে যে তুমি চলে যাও, কেস হবে না,। তারপর সেখানকার সি.পি.এম. পার্টির পক্ষ থেকে ডেমনেস্ট্রেশন করা হয়, প্রদর্শন করা হয় এবং তারপর ও.সি. ডায়রি নেয়। আমরা প্রতিদিনই এই হাউসে বলছি যে, এই রাজ্যে খুন, ধর্ষণ বেড়েছে এবং যারা শাসক দলের প্রতিনিধি তাঁদেরকেই থানায় বিক্ষোভ দেখাতে হচ্ছে ডায়রি নেবার জন্য। আজকে এই রাজ্যের মা, বোনেদের ইজ্জত এই ভাবে নষ্ট হতে বসেছে। পশ্চিমবঙ্গে কি কেউ নিরাপদে থাকবে না? আমি এই হাউস থেকে এই ঘটনাকে নিন্দা করার জন্য আপনার কাছে অনুরোধ করছি এবং মুখ্যমন্ত্রী এই ব্যাপারে কি ব্যবস্থা নিলেন তা জানতে চাইছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় গরম পড়ার সাথে সাথেই সুন্দরবনে প্রচণ্ড জলকষ্ট দেখা দেয়। পাথরপ্রতিমা, কুলপি, কুলতলি, নামখানা, হাসনাবাদ, হিঙ্গলগঞ্জ প্রভৃতি এই যে সুন্দরবনের রেঞ্জ, এই এলাকায় পানীয় জলের এত অভাব যে এখানকার লোকজনকে ২-৩ মাইল দুর থেকে জল আনতে হয়। এখানকার অধিকাংশ টিউবওয়েল চোকড হয়ে গেছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুন্দরবন এলাকায় যাতে মাস্টার প্ল্যান তৈরি করা হয় সে ব্যাপারে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা এবং তার পার্শ্ববর্তী এলাকায় জল সরবরাহের সু-ব্যবস্থা আছে, অথচ গ্রামবাংলায় বিশেষ

করে সুন্দরবন এলাকায় পানীয় জলের প্রচণ্ড অভাব। এই ব্যাপারে অবিলম্বে যাতে প্রতিটি ব্লকে পানীয় জলের সু-ব্যবস্থা করা হয় এবং এই বিষয়টাকে বিশেষ বিষয় হিসাবে গ্রহণ করা হয় তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, কবি শক্তি চট্টোপাধ্যায় কয়েকদিন আগে আমাকে দুঃখ করে বলেছিলেন যে, বোলপুর শান্তিনিকেতনে রবীন্দ্রভবন নেই। সাংস্কৃতিক চর্চার কোনও সুযোগ নেই। এটা শুধু বোলপুরেরই লজ্জা নয়, এটা সারা পশ্চিমবঙ্গের লজ্জা। কারণ রবীন্দ্রনাথের নাম করে ফোক সং, বাউল, অন্যান্য সংস্কৃতির যে মিলিত স্রোত, সেই স্রোতকে ঠিকমতো এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সুযোগের নিতান্তই অভাব আছে এখানে। এটা আমাদের ওখানকার সংস্কৃতি প্রেমিক মানুষদের দীর্ঘদিনের দাবি। আমি আপনার মাধ্যমে মাননীয় সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলছি যে বোলপুরে রবীন্দ্র ভবন খোলার ব্যবস্থা করা হোক।

[2-10 – 2-20 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** (মাননীয় সদস্য সভায় উপস্থিত ছিলেন না।)

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত কাল একটা দুঃখজনক ঘটনা ঘটেছে মালদায় কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেসে, একজন মানুষ মারা গেছেন। তার কারণ হচ্ছে ঐ মান্ধাতার আমলের ট্রাক দিয়ে সুপারফাস্ট ট্রেন চালাবার ব্যবস্থা হচ্ছে। হাওড়া-গৌহাটী ট্রেন চলবে। আমার আশঙ্কা এবার আরও ঘন ঘন দুর্ঘটনা ঘটবে। মাননীয় সুব্রত বাবু আছেন, আমরা তো মাঝে মাঝে সর্বদলীয় টীম যাই এবারে ওঁরা একটু গিয়ে ঐ মাননীয় জাফরশরীফকে বলুন এনি রিজন উত্তর সীমান্তে ৭টি রাজ্যের মানুষকে কি উনি মারতে চান? আমাদের দাবি অবিলম্বে ঐ এম. এফ. রেলওয়ের সমস্ত ট্রাক বাতিল করে নূতন ট্রাক দেওয়া হোক। ডবল লাইনের ব্যবস্থা করা হোক। সুপার ফাস্ট ট্রেন বিশেষ করে হাওড়া-গৌহাটী যেটা সম্প্রতি ঘোষণা করা হয়েছে তার একটা স্টপেজ নিউআলিপুরে দেওয়া হোক। আর একটা ব্যাপার হল রাজধানী যেটা গৌহাটী থেকে নিউ দিল্লি যাচ্ছে তারও একটা স্টপেজ ঐ নিউআলিপুর ষ্টেশনে দেবার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, ইতিপূর্বে এই হাউসে বিষয়টি উল্লিখিত হয়েছে, মাননীয় সদস্য সৌগত বাবু বলেছেন। কলকাতার বুকের উপর নারিকেলডাঙ্গা থানায় যে ঘটনা ঘটেছে ১৭ বছরের গৃহবধুর উপর ধর্ষণ করা হয়েছে, নারী নির্যাতন, এতবড় ঘটনা ঘটেছে। এ ব্যাপারে ও. সি. প্রথমে কেস নিতে চাননি। পরে ওখানকার সি. পি. এমের মহিলা সংগঠনের পক্ষ থেকে প্রতিবাদ করায়—প্রথমে ঘুষ দিয়ে পাঠিয়ে দেয়, পরে ওঁরা কেস নিতে বাধ্য করেন। এই নারী নির্যাতন, গণধর্ষণ সভ্য জগতে হয় না। অসভ্য, বর্বর, চিন্তা করা যায় না। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সংশ্লিষ্ট অফিসার এবং অপরাধীদের যাতে দৃষ্টান্ত মূলক শাস্তি হয় রাজ্য সরকার সেই রকম ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার, আমি গতকাল এই হাউসে রেফার করেছিলাম সীমান্ত এলাকায় যে কাঁটাতারের বেড়া দিয়ে গেট তৈরি করা হচ্ছে তাতে গোটা সীমান্ত এলাকাতে খুবই উত্তেজনার সৃষ্টি হয়েছে। গতকাল রাত্রেই আমি খবর পেয়েছি যে সীতাইয়ের একটি সীমান্তে বি. এস. এফ. গুলি চালিয়েছে এবং একজন মারা গেছে। সেজন্য গতকাল সীতাই বন্ধ হয়েছিল গোটা সীমান্ত এলাকাতেই সর্বত্র আগামী দিনে ঘন ঘন গুলি চলবে। তার জন্য আপনার মাধ্যমে অনুরোধ করেছিলাম এবং বিধানসভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে রাজ্য প্রশাসন এ ব্যাপারে হস্তক্ষেপ করুন। এলাকার মানুষদের প্রয়োজন অনুসারে সীমান্তে গেট করার ব্যবস্থা করতে হবে। নতুবা গোটা সীমান্ত এলাকার বিভিন্ন জায়গায় গুলি চলবে। গতকাল দুপুরে যে উল্লেখ করেছি সন্ধ্যায় সেই আশঙ্কা সত্যে পরিণত হয়েছে। এ বার দেখা যাবে ৭ দিন ধরে বি. এস. এফ. অত্যাচার চালাবে। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

## POINT OF ORDER

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি একটা পয়েন্ট অফ অর্ডার তুলতে চেয়েছিলাম। সেই পয়েন্ট অফ অর্ডারের বিষয়টি হাউসের প্রসিডিংসে চলে গেছে। এখন কথা হচ্ছে, কোনও সদস্য যদি পয়েন্ট অফ অর্ডার তোলা দরকার মনে করেন তাহলে সেটা তিনি তোলেন এবং তখনই সেটা ডিসকাশ হওয়া দরকার। আমি এখন থেকে প্রায় ১৫/২০ মিনিট আগে পয়েন্ট অফ অর্ডার তুলতে চেয়েছিলাম। সেই বিষয়টা দুই তিন বার রেকর্ড হয়ে গেছে। ঘটনা যা ঘটবার সেটা ঘটে গেছে। যাই হোক আপনি অনুমতি দিয়েছেন, আমি বলছি। বিষয়টি হচ্ছে শেসনকে নিয়ে। শেসন ভারতবর্ষের একজন বিতর্কিত ব্যক্তি হিসাবে পরিণত হয়েছেন। তাকে হেইল করার বিষয় এখানে আসে কি না? আজকে কেউ কেউ তাকে হেইল করছেন। আজকে শেসন সাহেবকে নিয়ে আলোচনার জায়গা আমাদের এই বিধান সভায় আছে কি নেই? ইলেকশন কমিশনের যে বডি আছে, তার সম্পর্কে আলোচনার জায়গা অন্যত্র রয়েছে। বিধান সভায় তার যে কাজ সেই সম্পর্কে আলোচনা করা যেতে পারে যেটা এই রাজ্যের পক্ষে ক্ষতিকারক হচ্ছে, যেটা বিহারে হয়েছে। কিন্তু যে মানুষের বয়স ইতিমধ্যে প্রমাণ করেছে যে তিনি ৪৯ ডিগ্রিতে চলেছেন, সেই লোকটি এখানে এসে দুই রকম কথা বলেছেন। একবার তিনি বলছেন যে, কাশ্মীরে ভোট হবে কিনা সেটা কেন্দ্রীয় সরকার ঠিক করবেন যে সেখানে শান্তি-শৃঙ্খলা আছে কি নেই। সেই মানুষ আবার বিহারের ক্ষেত্রে অন্য কথা বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি কি এখানে চিফ জাস্টিসের সম্পর্কে আলোচনা করতে দেবেন, রাষ্ট্রপতিকে নিয়ে আলোচনা করতে দেবেন? ইলেকশন কমিশন এটা একটা সংস্থা, তার সম্পর্কে আলোচনা, সমালোচনা কোনওটাই এখানে হওয়া উচিত নয়, সেটা অন্য জায়গায় হতে পারে। এটাই আমার পয়েন্ট অফ অর্ডার ছিল। আপনি যদি মনে করেন যে এর জাস্টিফিকেশন আছে, তাহলে আজকে হাউসে শেসন সম্পর্কে যে মন্তব্য করা হয়েছে সেটা এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কথা হচ্ছে, রাজ্যের নির্বাচন সংক্রান্ত যে সব বিষয় আছে, মাননীয় সদস্যদের স্বাধীনতা আছে এই হাউসে সেগুলি নিয়ে আলোচনা করার। কিন্তু ইলেকশন কমিশনকে সমালোচনা করা বা তার সম্পর্কে বিরূপ মন্তব্য করার এক্তিয়ার এখানে নেই।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় বিধায়ক জটু লাহিড়ী মহাশয় আমার দৃষ্টি আকর্ষণ করে সাক্ষরতা কর্মসূচিতে কিছু হচ্ছে না বলে অভিযোগ করেছেন, আমি সেই অভিযোগ ভিত্তিহীন বলে মনে করি। কারণ হাওড়া, জেলায় আমরা যে সাক্ষরতা কর্মসূচি শুরু করেছিলাম, সেখানে ৪ লক্ষ ৬৪ হাজার নিরক্ষর মানুষকে আমরা মূল্যায়নে বসিয়েছিলাম, জাতীয় সাক্ষরতা মিশনের যে টিম তার নেতৃত্বে। সেই মূল্যায়নের মধ্যে দিয়ে আমরা দেখেছি যে ১ লক্ষ ৬৪ হাজার মানুষ, তারা সাক্ষরোত্তর হয়েছে। সেই জন্য একটা সাক্ষরোত্তর কর্মসূচিতে কেন্দ্রীয় সরকারের সম্প্রতি অনুমোদন পেয়েছি। কাজেই উনি যে অভিযোগ করেছেন কিছু হচ্ছে না বলে, তার কোনও ভিত্তি নেই। দ্বিতীয় যে কথা বলেছেন যে, ভলিন্টিয়ার হিসাবে শুধু সি. পি. এম-এর ছেলেরাই অংশ গ্রহণ করছেন, এই অভিযোগও ঠিক নয়। সাক্ষরোত্তর কর্মসূচিতে সব মানুষকে অংশ গ্রহণ করার জন্য আমরা আহ্বান জানিয়েছি। আমরা কোনও বিশেষ রাজনৈতিক দলকে অংশ গ্রহণ করার জন্য বলিনি। দলমতনির্বিশেষে সকল মানুষকে অংশ গ্রহণ করার জন্য আহ্বান করেছি। সি. পি. এম-এর পক্ষ থেকে যদি অংশ গ্রহণ করে থাকে তাহলে তাদের সকলকে আমি অভিনন্দন জানাব। আমি সেজন্য মাননীয় সদস্য জটু লাহিড়ী মহাশয়কে আহ্বান জানাব যে, অভিযোগ না করে, আপনাদের দলের পক্ষ থেকে সকলকে অংশ গ্রহণ করান। আমি মনে করি যে সাক্ষরতার কাজে সকলকে এগিয়ে আসা উচিত। নিরক্ষতা হচ্ছে আমাদের সকলের লজ্জা। সেই লজ্জাকে দূর করার জন্য আপনার কাছে এবং সকলের কাছে সহযোগিতার জন্য আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

[2-20 – 2-30 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি বলতে চাই যে শিক্ষা একটা পবিত্র কর্তব্য। কিন্তু সি. পি. এম. শিক্ষার নাম করে একটা জায়গা দখল করে রাতের অন্ধকারে সেখানে বাঁশ পুঁতে, হোগলা দিয়ে ঘর করে লাল ঝাণ্ডা লাগানো হল। একটা বোর্ড লাগানো হল। এরকম কোনও নিয়ম নেই যে রাতের অন্ধকারে জমি জবরদখল করে সেখানে বাঁশ পুঁতে ঘর তৈরি করে সাক্ষরতার ব্যানার লাগিয়ে শিক্ষার প্রসার করতে হবে।

(গোলমাল)

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় শ্রী জটু লাহিড়ী তাঁর বক্তব্য লিখিত ভাবে আমাকে জানালে এবং শিক্ষার কর্মসূচি নিয়ে কোনও নির্দিষ্ট অভিযোগ থাকলে তা আমাকে লিখিত ভাবে জানালে এবং আমাকে নোটিশ দিলে আমি নিশ্চয় তা দেখব।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এখানে অসীম বাবু উপস্থিত আছেন অর্থমন্ত্রী হিসেবে। উনি ১৯৯৫-৯৬ সালের যে বাজেট বিবৃতি দিয়েছেন, যা বরাদ্দ করেছেন আজকে আমি তার সবটাই যে বিরোধিতা করতে চাই, তা চাই না। আমি শুধু মাত্র কতকগুলো নেতিবাচক কথা বলার অথবা শুধু কেন্দ্রীয় সরকারের প্রশংসা করার এটাও আমার মূলত উদ্দেশ্য নয়। আমি যে উদ্দেশ্যে বলবার সুযোগ নিয়েছি সেটা মূলত একটা কারণে যে উনি খুব সাকসেসফুলি যে উদ্দেশ্যে এই জনপ্রিয় বাজেট বাক্স পপুলিস্ট বাজেট করতে চেয়েছেন যাতে সংবাদপত্র বুঝতে পারবে না এবং প্রশংসা করবে, যাতে বণিক সভা প্রশংসা করবে, সাধারণ লোক বুঝতে পারবে না তারা প্রশংসা করবে। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে যতগুলি কারণ প্রয়োগ করা যায় আমি দেখিয়ে দিতে চাই উনি তার সবটাই প্রয়োগ করেছেন। নিছক যদি এই বিবৃতিটা পাঠ করা হয় এবং তার উপর ভিত্তি করে যদি কোনও আলোচনা হয়, কোনও আলেখ্য তৈরি করবার চেষ্টা করা হয় তাহলে সেটা বোঝা খুবই মুশকিল। প্রকৃতপক্ষে এর ভেতর একটা টর্পেডো রয়েছে, একেবারে কৌশলে অর্থনীতিকে খুব হাল্কাচালে রেখে বাংলার বিদ্ধস্ত অর্থনীতিকে ধামাচাপা দেওয়া হয়েছে এবং এখানেই তাঁর সাফল্য। জনগণের পক্ষে এটা বোঝা তো দূরের কথা, এমনভাবে কেমোফ্লেজ করেছেন যার দ্বারা তিনি প্রমাণ করেছেন যে, উনি নিজে একটা নতুন প্রক্রিয়ার পরিচয় রেখেছেন। আমি ভাষণের প্রথম থেকে লাইনের পর লাইন পড়েছি এবং সেখান থেকেই সংক্ষেপে আমি বলব। উনি প্রথমে দুটি জিরো-ডেফিসিট বাজেট করেছিলেন, কিন্তু পরবর্তীকালে তিনি বুঝেছেন এটা করা ঠিক হয়নি। আমরাও বলতাম, জিরো-ডেফিসিট কোন বাজেট হয় না। তিনি জিরো-ডেফিসিট বাজেট করেছিলেন, কিন্তু তারপর আবার ছয়-সাতশ কোটি টাকার সাপ্লিমেন্টারী বাজেট এনেছিলেন সত্য যা তাকে সত্য বলে মেনে নেওয়াটা অনেক বেশি সত্য।—এটা অর্থনীতিবিদরা বলে থাকেন। আমি ডি. সি. কুরিয়ানের একটি বই পড়েছিলাম। তাতে তিনি বলেছেন যে, ঘাটতি বাজেট হয়, ইভন ন্যাশনাল ক্যালামিটির কারণেও ঘাটতি বাজেট হয়, কিন্তু নির্বাচনের পরের বাজেট, না আগের বাজেট সেটা বিচার না করে বাজেট ঘাটতিকে স্বীকার করে নেওয়াই ভাল এবং তারপর তার মোকাবিলা করা ভাল। প্রথমে উনি জিরো-ডেফিসিট বাজেট করলেন এবং তার পরে ৪ কোটি টাকার ঘাটতি নিয়ে এসেছিলেন। একটি সাপ্লিমেন্টারী বাজেট নিয়ে আসতে হয়েছিল। এটা প্রথম বছর হয়েছে। এবারে ১৮ কোটি টাকার ঘাটতি বাজেট নিয়ে এসেছেন। ১৮ কোটি টাকার ঘাটতি যা এনেছেন সেখানেও 'যদি' রেখেছেন, কিন্তু অর্থনীতির ক্ষেত্রে ইফস অ্যাণ্ড বাটস রাখা যায় না। বলেছেন ৩০ কোটি টাকা যদি এই খাতে তোলা যায় তাহলে ঘাটতি ১৮ কোটি টাকা হবে। এরপর আবার দেখা যাবে যে, পাঁচ-ছয়শ কোটি টাকার সাপ্লিমেন্টারী বাজেট আসবে। সুতরাং তাঁর বক্তৃতায় বলা উচিত ছিল—এবারের বাজেট ঘাটতি ৪৮ কোটি টাকা। কারণ গতবারে যে যে ক্ষেত্র থেকে টাকা তুলবার চেষ্টা করেছিলেন সেখানে একটি ক্ষেত্রে হয়ত তুলবার লক্ষ্য ছিল ৪০ কোটি

টাকা, কিন্তু সেখানে মাত্র ১০ কোটি টাকা তুলতে পেরেছেন। তার মধ্যে উল্লেখযোগ্য হল সিগারেটের উপর ট্যাক্স। পরে বলেছেন যে, বিক্রয়-করের ক্ষেত্রে মনিটরিং করে উনি বিশাল বিক্রয়-কর আদায় করবেন। কিন্তু আমি দেখিয়ে দেব যে, কিভাবে বড় বড় কোম্পানিগুলো বিক্রয়-কর মেরে দিয়েছে। স্বভাবতই এই ভাবের ঘরে চুরি—জিরো থেকে ৪ কোটি, পরে ১৮ কোটি ঘাটতি দেখানো এবং তারপর সাপ্লিমেন্টারী বাজেট আনা—এর আমি তীব্র প্রতিবাদ করছি। পুনরাবৃত্তি করে বলছি যে, এবারের বাজেটে ১৮ কোটি টাকা ঘাটতি দেখাতে গিয়ে ৩০ কোটি তুলবার কথা যা বলেছেন সেই টাকাটা তুলতে পারবেন না, তাই বাজেট ঘাটতি ৪১ কোটি টাকাই বলবেন।

[2-30 – 2-40 p.m.]

এরপর আমি বলছি যে, আপনি বাজেট বক্তৃতায় সরাসরি নীতির কথা যা বলেছেন তার আমি তীব্র প্রতিবাদ করছি। আপনি প্রথম লাইনে বলেছেন যে, একটি বিকল্প অর্থনীতি আপনি উপহার দেবেন। ইদানিংকালে কথাটা আপনারা প্রায়ই বলে থাকেন, কিন্তু কোথা থেকে দেবেন বা কি দেবেন সেটা বলেন না। আর যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় কেন্দ্রীয় অর্থনীতি থেকে বিচ্ছিন্ন কোনও অর্থনীতি কোনও অঙ্গরাজ্যের হতে পারে না যেখানে সারা পৃথিবীর অর্থনীতির সঙ্গে আমাদের দেশের অর্থনীতি যুক্ত হয়ে গেছে। বিশ্ব যুদ্ধের পরবর্তীকালে আই. এম. এফ., ওয়াল্ড ব্যাঙ্ক, এদের নিয়ন্ত্রণ যত বাড়ছে এবং সম্প্রতি বিশ্ব রাজনীতিতে যে অভ্যুথান হয়েছে, জার্মানীর ইউনিফিকেশন হয়েছে, সমস্ত বলকান দেশগুলি ছড়িয়ে পড়েছে, যার ফলে তৃতীয় বিশ্বের দেশগুলোর শক্তি কমে গেছে এবং সর্বপরি ইকনমিক্যালি ব্লকেড তৈরি হয়েছে—একটা আমেরিকা তৈরি করেছে, ইউরোপ, ইউরো ইকনমি থাকা সত্ত্বেও তৈরি করেছে এবং তৃতীয় বিশ্বের কিছু লোক তৈরি করেছে—এই অভ্যুথান হবার পরেও আপনি কি অর্থনীতি আমদানি করবেন? দুটি কথা আপনি বাজারে চালাবার চেষ্টা করছেন। আপনার রাজ্য সরকার একটা বিকল্প অর্থনীতি তৈরি করেছে এবং তারপরে যেটা বলেছেন তা হল এই বাজেট কার্যত বিকল্প অর্থনীতির অঙ্গ। একটা স্টেট কি বিকল্প অর্থনীতি দেবে? এই কথা তো মুখ্যমন্ত্রীর সঙ্গে সরাসরি পার্থক্য হয়ে যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী সরাসরি বলছেন কেন্দ্রীয় সরকারের অর্থনীতির সুবিধাগুলি আমাদের নিতে হবে। আপনি তো মুখ্যমন্ত্রীর নীতিকে মেনে চলবেন। আপনার কথা তো মুখ্যমন্ত্রীর কথার সঙ্গে একেবারে নীতিগত সংঘাতে পর্যবশিত হয়েছে। আপনি যেটা বলেছেন সেটা আপনি কার্যে পরিণত করতে পারেননি। আপনি সিগারেটের চোরাচালান বন্ধ করতে পারেননি। আপনি যে পারবেন না সেটা আমরা বারে বারে বলেছি। আপনারা বলছেন বিকল্প অর্থনীতি করবেন। কি করে করবেন? আপনারা বলছেন বিকল্প শিল্পনীতি করবেন। সেটা কি করে হয়? শিল্পনীতিটা কেন্দ্রীয় সরকারের আওতায়, শ্রম নীতিটা আপনাদের আওতায়। আপনারা শ্রমনীতি তৈরি করতে পারেন। কেন্দ্রীয় সরকার যে শিল্পনীতি তৈরি করবেন, সে ভাল হোক খারাপ হোক, আপনারা তার সমালোচনা করতে পারেন কিন্তু কেন্দ্রীয় সরকারের সেই শিল্পনীতির বাইরে যেতে পারবেন না একটা অঙ্গ রাজ্য হিসাবে।

আমি ট্রেড ইউনিয়ান করি, আমি একমত নই। এই যে ধার, আই. এম. এফ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে বেপরোয়া ঋণের পক্ষে আমি নই। প্রোডাকটিভ মানি দিয়ে আমাদের বাঁচতে হবে। এই এন. আর. আই সর্বনাশ করেছে, এই সব কথা আমি বলেছি। এন. আর. আই-এর কাছ থেকে টাকা নিয়ে ব্যাঙ্কে ভর্তি করা হয়েছে এবং দেখানো হয়েছে বৈদেশিক মুদ্রা প্রচুর হয়েছে। কিন্তু সেই অর্থের বিনিয়োগ করতে পারছি না। আগে টুরিস্টরা যেত বিদেশে, সেই ক্ষেত্রে দেশের লোকেরা ৩ বছরে ৫০০ ডলার পেত। এখন প্রতি বছর ২০০০ ডলার নিয়ে গেলেও আটকাবে না। তার কারণ হচ্ছে বিনিয়োগ না করার পরিণতি হচ্ছে মানুষকে দিয়ে দেওয়া। গরিবদের ধার করা আর বড় লোকদের ধার করার মধ্যে একটা মৌলিক পার্থক্য আছে। আজকে টাটা-বিড়লা ধার করলে তারা ৪টি পার্টি দিয়ে দেবে। আর গরিব লোকেরা ১০০০ টাকা ধার নিলে সে খেয়ে-দেয়ে সমস্ত ফুটিয়ে দেবে, তারপর তার দিনে-রাতে ঘুম নষ্ট হয়ে যাবে। আজকে ব্রাজিলের কি অবস্থা হয়েছে? সেখানে স্টারভেশনে ডেথ বেড়ে গেছে। আমাদের বেশি তাত্ত্বিক হওয়ার দরকার নেই। আমি শুধু একটা কথা বলি যে আমাকে দেখিয়ে দাও যে কোন গরিব দেশ ধার করে সে বড় হয়েছে। এটা বোঝার জন্য বড় তাত্ত্বিক হওয়ার দরকার নেই, বড় বড় অর্থনীতির বই পড়ার দরকার নেই। আসল কথা হচ্ছে নিজের পায়ে দাঁড়াতে হবে। আমি একটা উদাহরণ দিচ্ছি। আমি একটা বই নিজে পড়ে এসেছি। প্রোডাকটিভিটির উপর বলতে গিয়ে ডঃ জোসেফ প্রোকোপেনকো বার বার বলেছেন—আমি পাতায় পাতায় দেখিয়ে দেব—প্রোডাকটিভ মানি প্রথমে করতে হবে। সম্পদ না হলে সম্পদ বাড়বে না। কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে ধার নিচ্ছেন, আপনারাও বিদেশ থেকে ধার নিচ্ছেন। আপনারা দেখুন কিভাবে ধার নিয়েছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কিভাবে ধার নিয়েছেন, ইণ্ডিয়া অ্যাণ্ড পাবলিক ইনটারেস্ট রিসার্চ গ্রুপ একটা পুস্তিকা বার করেছে, একেবারে পাতা থেকে পাতায় দেখিয়ে দেব কিভাবে ধার নিয়েছেন। পেজ নাম্বার ৭৫, সিরিয়াল নাম্বার ১০, সেখানে দেখতে পাচ্ছি—এইগুলো নোট করুন—আপনাদের আমলের কথা বলছি—'৮০ সালে ক্যালকাটা আরবান ট্রান্সপোর্ট প্রজেক্টে ৫৬ মিলিয়ন ইউ. এস. ডলার বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে নিয়েছেন। ৭৯ পাতা, সিরিয়াল নাম্বার ৩২, সেখানে আছে, সুবর্ণরেখা ইরিগেশনের জন্য '৮২ তে ধার নিয়েছেন ১২৭ মিলিয়ন ইউ. এস. ডলার। ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে ধারের ক্ষেত্রে যদি প্রতিবাদ করেন, তাহলে এখানেও সমান ভাবে প্রতিবাদ করা উচিৎ। ৮০ পাতা, সিরিয়াল নাম্বার ৪৬, সেখানে দেখতে পাচ্ছি ওয়েষ্ট বেঙ্গল মাইনর ইরিগেশনের জন্য '৮৫ সালে নেওয়া হয়েছে ৯৯ মিলিয়ন ইউ. এস. ডলার। পাতা ৮১/৮২, ২৯ ক্লজ, ৫২,৫৭,৮৩, সেখানে দেখা যাচ্ছে, আপনারা ধার নিয়েছেন ওয়েস্ট বেঙ্গল সোশ্যাল ফরেস্ট্রি, বনসৃজনের জন্য ২৯ মিলিয়ন ইউ. এস. ডলার। তারপর আবার নিয়েছেন ঐ একই খাতে '৯২তে। এই ভাবে আপনারা বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ধার নিচ্ছেন। ওখানকার অর্থনীতি যদি ধারেই চলে, তাহলে ধারে আপনার অর্থনীতিও চলছে। বনসৃজন থেকে মাইনর ইরিগেশন, সব ক্ষেত্রেই মিলিয়ন ডলার বিশ্ব ব্যাঙ্ক থেকে ধার নিচ্ছেন। তাহলে আলাদা নতুন অর্থনীতি কোথায় হচ্ছে আপনার? বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ধার নিয়ে কি বিপদ করেছেন দেখুন—১৯৯২-

৯৩ সালে ২০০ কোটি টাকা আপনাকে সরিয়ে রাখতে হয়েছিল বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে নেওয়া ঋণের সুদ বাবদ। এই সুদের টাকা আপনাকে যোগাড় করতে হয়েছে শিক্ষা, স্বাস্থ্য, গ্রামীণ ক্ষুদ্র সেচ প্রকল্প, শহরের নিকাশি ব্যবস্থা, ইত্যাদি পরিষেবামূলক এবং জনকল্যাণমূলক খাতে খরচ কমিয়ে। সি. এ. জি. রিপোর্ট '৯৪ থেকে বলছি এটা নেওয়া হয়েছে ১১টি প্রকল্প থেকে, যার ফলে সেইগুলো ভীষণ ভাবে এফেকটেড হয়েছে। তাহলে, কি আলাদা অর্থনীতি আপনি আমদানি করলেন? বিদেশি বিনিয়োগের যে বিপদ, সোমনাথ বাবুকে দিয়ে নতুন করে যেটা করাতে যাচ্ছেন, না বুঝেই সেই বিপদকে আনছেন। যে মুহূর্তে বলছেন নতুন বাজেট দিয়েছি, কেন্দ্র থেকে আলাদা, সেই মুহূর্তেই দেখছি শিল্পমন্ত্রী বিদ্যুৎ বাবু বিদেশে বসে আছেন বিনিয়োগকারীদের ধরবার জন্য। জ্যোতি বাবুও আগামী মাসে আমেরিকায় যাচ্ছে বিদেশি মাল্টি-ন্যাশনালদের ধরবার জন্য। এন. আর. আই. তো পচে গেছে, তার সঙ্গে যুক্ত করেছেন 'মৌ' (এম. ও. ইউ.), তার একটা কথাও বাজেট বক্তৃতায় লেখা নেই। মেমোরাণ্ডাম অফ আণ্ডারস্ট্যাণ্ডিংয়ে যে পরিমাণ বিনিয়োগের কথা ঘোষণা করেছেন এবং করবেন বলে চিন্তা করেছেন,—কোনও প্রতিবাদ আমরা করব না। কিন্তু বলি, এর জন্য একটা সাধারণ নির্বাচন হবে, তার গ্যারান্টি দিতে পারেন?

[2-40 – 2-50 p.m.]

আগামী দিনের নির্বাচনে আমাদের দলের পক্ষ থেকে আমরা বলব। এখানে ৬০ লক্ষ বেকার আছে। এইসব মাল্টি ন্যাশনাল, ট্রান্স ন্যাশনাল এদের আমদানি করে আপনি অ্যাট লিস্ট ২০ লক্ষ বেকার কমিয়ে দেবেন। তা যদি পারেন, জনগণকে এটা তাহলে বলতে হবে। তাঁরা সবাই আপনাদের ভোট দেবেন। আর যদি না পারেন তাহলে আপনাদের বলতে হবে, আমরা পারিনি, আমরা ব্যর্থ হয়েছি। এটা যদি করতে পারেন, তাহলে চ্যালেঞ্জ গ্রহণ করুন। আপনারা ব্যর্থ হয়েছেন। আমাদের এখানে দুটো পোর্ট আছে, দুটোই ড্রাই হয়ে গেছে। কলকাতা পোর্টের নাব্যতা ফিরিয়ে আনতে হলে চল্লিশ হাজার কিউসেক জল দরকার। এক্সপার্টরা অভিমত দিয়েছেন, যদি এগার হাজার কিউসেক জল আসে তাহলে রাইটার্স বিল্ডিংসে জ্যোতিবাবুর চেয়ার জলে ভেসে যাবে। লক্ষ্মণ শেঠ সেদিন বক্তৃতা করে বলছিলেন, আমাদের এখানে পোর্ট আছে, দক্ষ শ্রমিক আছে। কোথায় পোর্ট? তাঁর নিজের এলাকায় হলদিয়া পোর্ট, সেটি ড্রাই হয়ে গেছে। ডাচ কোম্পানি দুটো মেশিন বসিয়ে দিয়েছে ড্রেজিং করার জন্য। আমি কম্পিউটারওয়ালাদের জিজ্ঞাসা করছিলাম, এটি এক বছরের মধ্যে সম্ভব কিনা? তারা বলল না। তাদের সঙ্গে একজন এসেছিলেন, মিঃ বিল জর্ডন, তিনি একজন এক্সপার্ট। তিনি বললেন একটা পোর্টের জায়গা ঠিক করবার জন্য—যদি ন্যাচরাল পোর্ট না হয় তাহলে দেশি ও বিদেশি ইঞ্জিনিয়ারদের মিনিমাম দু'বছর টাইম লাগবে। শুধু জায়গা ঠিক করবার জন্য এই সময় লাগবে। আমি একদিন জিজ্ঞাসা করেছিলাম, কোথায় আপনার পোর্ট? বললেন, ফলতা। ফলতায় বড়জোর একটি জেঠি হতে পারে। খুব বেশি হলে ফলতায় একটি বড় ধরনের জেটি হতে পারে। এটি বলেছেন। এর পরেও আজকে সেই জিনিস আমাদের বরদাস্ত করতে

হচ্ছে আমি নাম করে বলতে পারি, এই শিল্পনীতি নিয়ে, অর্থনীতি নিয়ে কি রকম অসত্য কথা বলছেন। আপনারা সোমনাথবাবুকে সিঙ্গাপুরে পাঠিয়ে দিলেন। তিনি সেখানে যাবার পরে একটি বড় হোটেল থেকে ঘোষণা করলেন, আটশো কোটি টাকা, বারশো কোটি টাকার সই হয়েছে। যুগল কাটারিয়া, আমি নাম করে বলছি, সরকারের স্নেহধন্য একজন, তাকে দুটো পার্ক দিয়ে দিলেন। একটি সত্য নারায়ণ পার্ক, আর একটি গোর্কী সদনের কাছে, নাম জানি না। সেখানে একটি একোরিয়াম করছেন। লোকটির ছেলেকে নিয়ে গেলেন সিঙ্গাপুরে। আপনারা হাতি ছেড়ে দিয়েছেন বাজারে, পোষা শিল্পপতিদের বাজারে ছেড়ে দিয়েছেন। তাদের বলছেন, কর না কর, সই তো কর। আমি একজনের নাম জানি, তাঁকে দিয়ে একশো কোটি টাকার সই করিয়েছেন। সে আমার বিধানসভা কেন্দ্রের লোক। তাঁর ছেলে একদিন এসে আমাকে বলছেন, আমাকে বাঁচান। আমার বাবাকে পুলিশ ধরে নিয়ে গেছে 'কফে পোসা'তে। আমি বললাম, কেন, তোমার বাবা তো দুশো কোটি টাকার সই করেছেন। তাঁদের কাছে চলে যাও। আমি সোমনাথবাবুকে একটি চিঠি লিখে পাঠিয়ে দিয়েছিলাম। আমি নাম করে বলি, সিঙ্গাপুরে আছে রবীন্দ্র চামারিয়া। এখানে ব্লাক লিষ্টেড হয়ে পালিয়ে গিয়ে ওখানকার নাগরিকত্ব নিয়েছে। তাকে দিয়ে পনেরশো কোটি টাকার মৌ সই করালেন। সে এখানে ব্যাঙ্ক থেকে লোন নিয়ে শোধ করেনি, শোধ না করে ওখানে পালিয়ে গেছে। সে এখানে এলে পুলিশ তাকে গ্রেপ্তার করবে। সে ব্যাঙ্কে ফাঁকি দিয়েছে। এইভাবে আপনারা ধাপ্পা দিচ্ছেন। ছ'মাস এক বছর পরে আমাদের, আপনাদের সবাইকে নির্বাচনে চলে যেতে হবে। আপনারা এখন চিৎকার করে বলছেন, আমরা বার হাজার কোটি, চৌদ্দ হাজার কোটি টাকা সই করিয়েছি। এটা হচ্ছে নির্বাচনের প্রাক্কালের হাওয়া, এইভাবে আপনারা নির্বাচনী হাওয়া ছড়াচ্ছেন। তারজন্য কি রকম কায়দা করছেন—১৯৯৫-৯৬ আর্থিক বছরের জন্য রাজ্য বজেটে কৃষি এবং শিল্পোৎপাদনের দিকে লক্ষ্য রেখে অনেকগুলো প্রস্তাব এনেছেন।

৬০ লক্ষ বেকারের কর্মসংস্থানের কোনও আলোকপাত করেননি। কেন্দ্রীয় সরকারের দশম অর্থ কমিশনে গতবার ১৭৫ কোটি টাকা দেখান হয়েছিল এবার বাড়িয়ে সেটা বলা হয়েছে ২ হাজার ২৬০ কোটি টাকা। অর্থাৎ প্রায় ২৫ শতাংশ বেড়েছে। কোনও কোনও সংবাদপত্র আবার লিখেছে ২৭ শতাংশ বেড়ছে। সুতরাং ৪৫০ কোটি টাকা বেড়েছে। এই যে ২৫ পয়েন্ট সামথিং হবে এর পরিমাণ এবং আয়তন বৃদ্ধি পেলেও তার প্রতিফলন কিন্তু সর্বত্র দেখাতে পারেননি। আপনাকে আমি দৃষ্টান্ত দিয়ে দেখিয়ে দিচ্ছি কিভাবে তার প্রতিফলন দেখাতে পারেননি। আপনারা বিদ্যুতে ডবল করেছেন এটা আমরা মানছি কিন্তু বাকিগুলোতে খুব মাইনর উন্নতি করেছেন। সেগুলো এমন কিছু ধর্তব্যের মধ্যে পড়ে না। বিদ্যুতে যে ডবল করেছেন এটা আমরা স্বীকার করছি। কিন্তু বিদ্যুতে যে শুধু টাকা বাড়ালেই হবে না। আমি এই ব্যাপারে অতীতের হিসাব দিয়ে বলতে পারি যে, গত ১৮ বছরে বিদ্যুতের তার চুরি এবং গ্রামীণ বৈদ্যুতিকরণ সেই পরিমাণে করতে পারেননি। অনেক সময়ে আপনাদের সদস্যরা এই বিদ্যুতের ব্যাপারে মেনশন করেছেন। তারা যখন গ্রামে গিয়ে থাকেন তখন দেখেন যে

২-৩ ঘন্টার বেশি ওখানে বিদ্যুতই থাকে না। মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে বলতে গেলে তিনি বলেন যে এত তার চুরি হচ্ছে যে বিদ্যুৎ সরবরাহ করা যাচ্ছে না। সুতরাং শুধু বিদ্যুতে টাকা বাড়ালেই তো হবে না, এইসব জিনিস বন্ধ করতে হবে। এক সময়ে তো আপনারা শিক্ষা ক্ষেত্রেও অনেক টাকা বাড়িয়েছিলেন, শিক্ষার কি উন্নতি করতে পেরেছেন? একটা জিনিসের কিছু উন্নতি হলে তার খবর আশেপাশের থেকেই এসে যায়। সেইরকম বিদ্যুতের যদি সেই ধরনের উন্নতি হত তাহলে তার প্রকাশ নানাভাবে ফুটে উঠত। তবুও বলব আপনারা বিদ্যুতে উন্নতি কিছুটা করেছেন এবং এটা ঠিকই করেছেন। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যে, আমরা একটা সংবাদ পেয়েছি যে এস.ই.বি.-কে নিয়ে আপনারা চিন্তা ভাবনা করছেন যে ওটাকে প্রাইভেটাইজেশনে দিয়ে দেবেন। প্রাইভেটাইজেশনের মানসিকতাই যদি থাকে তাহলে এর জন্য এত ডবল ইনভেস্টমেন্ট করছেন কেন? যদি প্রাইভেটাইজেশন না করেন তাহলে আলাদা কথা। এই প্রসঙ্গে বলি যে গ্রেট ইস্টার্ন হোটেল এবং তার ম্যানেজমেন্ট একটি লাভজনক সংস্থা থাকা সত্ত্বেও আপনারা তাকে ফরাসী সংস্থার হাতে দিয়ে দিলেন। আপনার তো প্রত্যেক মন্ত্রীর উপরে অর্থনৈতিক দিক থেকে টোট্যাল কন্ট্রোল আছে। এই ব্যাপারে আপনার কি অনুমতি নিয়েছেন? এই যে সব বিদেশি সংস্থাকে দিয়ে দিচ্ছেন এটা কেন করলেন? আমাদের দেশে তো অনেক দেশীয় সংস্থা যেমন ওয়েলকাম গ্রুপ, তাজগ্রুপ আছে, তাদেরকে না দিয়ে ফরাসী সংস্থাকে দিয়ে দিলেন, তাদের হাতে তুলে দেবার পরিকল্পনা নিলেন। এই লাভজনক প্রতিষ্ঠানের উপরে বিদেশি সংস্থা এরা হোটেল এবং ম্যানেজমেন্টের উপরে কর্তৃত্ব করবেন ভাবা যায়। শুধু তাই নয়, এই হোটেলটি যেখানে ২০০০ কোটি টাকার প্রপার্টি তাকে মাত্র ১২০০ কোটি টাকাতে ফরাসী কোম্পানির কাছে দিয়ে দিলেন। আপনারা তো কেন্দ্রীয় সরকারের সমালোচনা করেন, তারা নাকি দেশে বিদেশি ঋণে ভরিয়ে দিচ্ছে। আপনারা কি করলেন — আপনারা তো দেশের সার্বভৌমত্ব নষ্ট করে দিচ্ছেন। দেওয়ালের লিখনটা পড়তে পারেন তো পড়ুন। এখন তো আবার আরেকটা কাজ করছেন মাছের যে ডিম হচ্ছে সেটাও নাকি আপনারা জাপানকে দিয়ে দেবেন বলছেন। আপনারা বক্রেশ্বরকে তো জাপানের হাতে দিয়ে দিয়েছেন। বক্রেশ্বরের অর্দ্ধেক তো জাপানকে দিয়ে দিয়েছেন। তারপরে জার্মানকেও দেবার পরিকল্পনা করেছেন আর গ্রেট ইস্টার্ন হোটেল তো ফরাসী কোম্পানির হাতে দিয়েই দিয়েছেন। এইভাবে দেশীয় সম্পদ বিদেশিদের হাতে দিয়ে আপনারা কেন্দ্রের সমালোচনা করছেন। কেন্দ্রের বিরুদ্ধে গালিগালাজ করছেন যে তারা নাকি বিদেশি ব্যবস্থায় দেশ ভরিয়ে দিয়েছে। আপনারা তো সব কিছুতেই বিদেশি সংস্থার কাছে বিক্রি হয়ে যাচ্ছেন। দেশে কি দেশিয় সংস্থা ছিল না? বিদেশি সংস্থাকে সব ব্যাপারে জড়িত করার কোনও দরকার তো ছিল না। তারপরে আপনি আরেকটা হাস্যকর কাজ করেছেন সেই ব্যাপারে বলছি।

[2-50 – 3-00 p.m.]

আপনি বলছেন যে, প্রবেশকর তুলে দিয়েছেন, এতে শিল্পের উন্নতি হবে। ফলে ২১৫ কোটি টাকার ঘাটতি হবে। কিন্তু পরের গুরুত্বপূর্ণ কথাটা চেপে যাওয়া হল। সেটা হচ্ছে,

আপনারা পাবলিকের কাছ থেকে ২২০ কোটি টাকা তুলবেন। তাহলে ব্যাপারটা কি দাঁড়াল, ছাড় দিয়েও ৫ কোটি আপনারা পকেটে পুরলেন। এতে জিনিস-পত্রের দাম বাড়বে সেটা আপনারা গুরুত্ব দিলেন না। সংবাদ-পত্রে বিরাট করে বেরুল, আপনারা এন্ট্রি-ট্যাক্স তুলে দিয়েছেন, একটা বিপ্লব করে দিয়েছেন। কিন্তু আসলে এই ভাবে আপনারা এসেনসিয়াল কমোডিটিস-এর দাম বাড়ালেন এবং শিল্প যাতে না হয় তার ব্যবস্থা করলেন। এই ভাবে আপনারা 'হ্যাভ' এবং হ্যাভ নট' দু' পক্ষকেই খুশি করলেন। এই ভাবে সমস্ত বণিক সভাকেই আপনি খুশি করার চেষ্টা করছেন। ১০ পারসেন্ট এন্ট্রি-ট্যাক্স তুলে দিয়ে আপনি তাদের খুশি করতে চেয়েছেন। আবার একটা মজার কাজ আপনি করেছেন। অর্থ সংগ্রহের উদ্দেশ্যে ৪১ কোটি টাকার বন্ড শিল্প ও বাণিজ্য দপ্তরকে বাজারে ছাড়ার ব্যবস্থা করে দিয়েছেন। বন্ড মানে কি? সাধারণ মানুষ সেটা কিনবে। অর্থাৎ সাধারণ মানুষের টাকায় শিল্প এলাকার উন্নয়ন, যোগাযোগ ব্যবস্থা, রাস্তা-ঘাট প্রভৃতি হবে। এবং শিল্পপতিরা সেখানে শিল্প করবেন। কেন এই বন্ড, কেন এই চাপ। এটা একটা বিরাট ধাপ্পা। আবার, আরেকটা ধাপ্পা হচ্ছে স্কুলের ব্যাপারে। বলা হচ্ছে, ১ হাজার প্রাইমারি স্কুল করা হবে। কিন্তু শুধু মুর্শিদাবাদে সাইট ফর স্কুল রয়েছে ৬০০। তার জন্য নাকি হোল-টাইমার কমরেডরা মাস্টার হিসাবে নিযুক্ত রয়েছে। ১৯৯৪ সালের প্রথম ৯ মাসে শিল্প স্থাপনের সংখ্যা ১০৯টি। তাদের মোট বিনিয়োগের পরিমাণ ১,০৪৫ কোটি টাকা। কিন্তু তাতে একটা ছেলেরও চাকরি হল না। কর্মসংস্থানের কথা কিছু বলা হোল না। এভিনিউ অফ এমপ্লয়মেন্ট-এর কথা কিছু বলা হল না। যেখানে ৬০ লক্ষ রেজিস্টার্ড বেকার, সেখানে বাজেটে তাদের জন্য কিছু বলা হল না। উই আর হেডিং টু ওয়ার্ডস এনারসিজম। এই মারাত্মক জিনিসটা বাজেটে বাদ দিয়ে দেওয়া হল। স্টেট গভর্নমেন্টে কোনও লোক নেওয়া হচ্ছে না। স্টেট গভর্নমেন্টের পুরোনো লোক, যারা অবসর নিয়েছে, প্রয়োজনে তাদের ডাকা হচ্ছে। শিক্ষকদেরও আপনারা ধাপ্পা দিচ্ছেন। বলেছেন, কাগজ-পত্র ঠিক না হওয়া পর্যন্ত শিক্ষকদের ১০০০ টাকা করে দেবেন। এটা নতুন কিছু নয়, এটা ছিল। কিন্তু আপনারা তার রূপায়ন করতে পারেননি। মাস্টাররা আবেদনও করেছিল, এটা করার জন্য তাহলে বলুন, আপনারা নতুন কি করেছেন? আমি আপনাকে গ্যারান্টি দিয়ে বলছি, শিক্ষকরা সেটা পাচ্ছে না।

প্রথমে বললেন কাগজপত্র পাচ্ছি না, আপনার নিজেরও তো তিক্ত অভিজ্ঞতা আছে, আমি একদিন এক শিক্ষিকাকে আপনার কাছে নিয়ে গিয়েছিলাম, আপনি এখানে বলেছিলেন কোনও শিক্ষক শিক্ষিকা বঞ্চিত হবে না, আমার কাছে নোটিশে আনবেন, আমি একজন শিক্ষিকাকে আপনার কাছে নিয়ে গিয়েছিলাম, আপনি বোধহয় এখন বুদ্ধদেব বাবুর পরে, ২ নম্বর জায়গায় আছেন, সেই শিক্ষিকা মারা গেলেন, আপনি ভদ্রলোক তো, তাই তাঁর বাড়িতে গিয়ে আপনি স্বান্ত্বনা জানিয়েছেন, কিন্তু তার মৃত্যুকে ঠেকাতে পারেননি। মৃত্যুর আগে সে টাকা পেল না। আমরা দেখছি কি, আপনার ঘোষণার সঙ্গে বাস্তবের কোনও সম্পর্ক নেই। এন্ট্রি ট্যাক্স এর জায়গায় আপনি কি সাংঘাতিক কাজ করছেন, আপনি নিজেও জানেন,

জ্যোতি বসুকে নিয়ে একটা কমিটি তৈরি হয়েছিল ন্যাশনাল লেবেলে, সেখানে জ্যোতি বাবু যে রিপোর্ট দিয়েছিলেন, সেই রিপোর্টে কি বলছে —

"Octroi collection is covered under entry No. 52 of the Constitution and. therefore, there is no question of its abolition. Its replacement by way of additional sales tax cannot be considered. Imposition and the collection of sales tax is also covered by an entry of the Consitution. As a result, one entry of the Constitution cannot be replaced by another".

আইনের প্রশ্ন তো আছে, আপনি নিজেও বলেছেন। তার আগে বলি, আনন্দবাজার পত্রিকায় ১৫.৭.৯৩ তে বলেছেন চুঙ্গি ও পথকর খতিয়ে দেখতে হবে, জ্যোতি বসুর নেতৃত্বে তা বাতিল করা হল বাতিল করে দিলেন, জাতীয় পর্যায়ের কমিটির চেয়ারম্যান মুখ্যমন্ত্রী হলেন, আমার কাছেও এর কাগজপত্র আছে, তাকে সাপোর্ট করে বিভিন্ন সময়ে পথ কর নিয়ে বললেন, মেয়রও বললেন, চুঙ্গি করের দায়িত্ব দেওয়া উচিত পৌরসভার হাতে। মেয়রকে স্বাগত জানিয়ে আর্টিকেল বেরুল, এডিটোরিয়াল বেরুল সংবাদপত্রে। যখন লরি ধর্মঘট হল, তখন আপনি একটা বিশাল সংবাদাকারে এতবড় একটা বিজ্ঞাপন দিলেন, পথ করের উপর — ট্রাক মালিক এবং ট্রান্সপোর্ট এজেন্টদের একাংশের ধর্মঘট ব্যর্থ করুন। পশ্চিমবঙ্গ রাজ্য সরকার কর্তৃক প্রচারিত। আমরা কি দেখছি, মহারাষ্ট্র ৯২৮ কোটি টাকা পায়, গুজরাট ৩০০ কোটি টাকা পায়, উড়িষ্যা ৩০০ কোটি টাকা পায়, পশ্চিমবঙ্গ ৬০ কোটি টাকা পায়, হরিয়ানা ৫০ কোটি টাকা পায়, এখানে দেখলেন কি, চেক পোস্টের আংশিক সত্যতা রয়েছে, তারপরে বললেন, পশ্চিমবঙ্গে পথ কর ছাড়া আর কিছু নেই। তারপর বললেন, ট্রাক মালিকরা ভেবে দেখুন। তার মানে আল্টিমেটলি বললেন, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে কমিটি গঠিত হয়েছে তার জন্য আমাদের অপেক্ষা করা উচিত। এটাই ছিল আপনাদের অ্যাডভার্টাইজমেন্ট, সরকারের আবেদন। এর সমস্ত কাগজপত্র আমার কাছে আছে। পরবর্তীকালে আপনারা সেইগুলি না ভেবে তুলে নিলেন, সেই ভাবলেন, আবার বিপ্লবও করলেন, কিছুই হল না, হল কি, ২ হাজার কর্মী আর ১ লক্ষ যে এজেন্ট আছে, তাদের ভবিষ্যৎ চূড়ান্ত অনিশ্চয়তার মধ্যে চলে গেল। আপনি এই ২ হাজার লোককে কোথায় নিয়ে যাবেন? কোনও ডিপার্টমেন্টে নিয়ে যাবেন? কোন ডিপার্টমেন্টে আপনার সারপ্লাস স্টাফ আছে? এই টেকনিক্যাল লোকগুলি কোথায় যাবে? আপনি জানেন অন্য জায়গায় নিয়ে গেলে সার্ভিস অ্যানামলি হয়, আপনি কি ম্যাজিক কিছু করবেন ওদের তো সার্ভিস অ্যানামলি হতে পারে, প্রমোশন অ্যানামলি হবে, তার সঙ্গে একটা চূড়ান্ত নূতন করে বেকার সমস্যা সৃষ্টি হবে।

[3-00 – 3-10 p.m.]

আপনারা এক সময় বলেছিলেন বহুজাতিক কোম্পানিগুলো এখানে আনবেন না, কিন্তু

আপনারা ব্যাপক ভাবে মাল্টি-ন্যাশনালিস্টদের আনছেন। আজকে মাল্টিন্যাশনালিস্টরা কি করছেন। আপনি দেখুন, লুফ থানামা বলে একটা কোম্পানি আছে তাদের হেড কোয়ার্টার বনে, কিন্তু তাদের অফিস তারা কলকাতায় নয়, বোম্বেতে তারা অফিস করেছে। হলান্ডের বহুজাতিক কোম্পানি ফিলিপস, তাদের হেড কোয়ার্টর তাইপেইতে, তারা অফিস করেছে বোম্বাইতে। কারণ তারা জানে বোম্বে থেকে ফ্রাঙ্কফুট, বন, ফিলিপিন্স এবং তাইপেই যেতে একই সময় লাগবে। কম লোক দিয়ে, একজন সুপারভাইজার দিয়ে তারা কাজ চালাতে পারছে। তারা বিশাল নেট ওয়ার্ক করেছে। আজকে যে শ্রমিক কর্মচারিরা ডিপ্রাইভড হচ্ছে তাতে আমাদের লোকও আছে, আপনাদের লোকও আছে। ভারতবর্ষের শ্রমিক কর্মচারিরা আজকে ডিপ্রাইভড হচ্ছে ঐ বহুজাতিক সংস্থাগুলোর কাছে, আর আপনারা তাদের স্বাগত জানাচ্ছেন। পশ্চিমবঙ্গে আজকে বাজার হল ফুড প্রসেসিং, আজকে তাদের জন্য পুরো এগ্রিকালচারাল বেল্টটা উন্মুক্ত করে দিয়েছেন। আপনারা তাদের সেখানে যাবার রাস্তা করে দিয়েছেন। আপনি আপনার নিজের কনস্টিটিউয়েন্সিতে যান কিনা জানি না, যদিও আপনি হেলিকপ্টারে যান না। আজকে বি.টি.রোডের অবস্থাটা কি? আজকে বজবজে একটা ৫০০ মেগাওয়াট বিদ্যুৎ স্টেশন হচ্ছে। ১৮ বছরে আপনারা সেখানে একটুও কাজ করেননি। সেখান দিয়ে লরির পর লরি যাচ্ছে, ট্রাক যাচ্ছে। ঐ কারখানার মালিক, যার আট-নয়টা জুট মিল আছে তিনি মাঝে মাঝে মিল পরিদর্শন করতে যান। রাস্তার অবস্থা খারাপ বলে তিনি সুইডেন থেকে একটা মোটর বোট আনিয়েছেন, সেটা বাবুঘাটে বাঁধা থাকে। জ্যোতি বাবু অস্ট্রেলিয়ান ডেলিগেটদের নিয়ে ফলতায় গেলেন হেলিকপ্টারে করে। কারণ রাস্তার অবস্থা খুবই চরম। সেই রাস্তার জন্য আপনি কি বাজেট বাড়িয়েছেন? আমরা বার বার বলে এসেছি এখানে রাস্তা নেই, ইনফ্রাস্ট্রাকচার নেই আপনারা কি করে এখানে শিল্প করবেন। সোমনাথ বাবু বলেছেন আমরা ৮০০ কিলোমিটার রাস্তা তৈরি করব এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আপনারা ৯০০ কোটি টাকা পাচ্ছেন বলে আমরা খবর পেয়েছি। আপনারা বললেন ফলতা থেকে শিলিগুড়ি পর্যন্ত রাস্তা করবেন। যে সরকার ১৮ বছর ধরে হাওড়া অ্যাপ্রোচ রোড, দ্বিতীয় হুগলি সেতুর অ্যাপ্রোচ রোড করতে পারে না তারা ফলতা থেকে শিলিগুড়ি পর্যন্ত রাস্তা তৈরি করবে। হয়ত, আমাদের প্রজন্মে আমরা তা দেখে যেতে পারব না। তবুও আমাদের বলতে হবে এটা জনমুখী বাজেট? বাজেটে কোথায় আপনার নতুনত্ব? আরও বেশি করে ভাবের ঘরে চুরি করার কথা বলা হচ্ছে। আপনি আপনার বাজেট রুগ্ন শিল্পের কথা একটুও লেখেননি। আপনারা ভাবেননি, রুগ্ন শিল্প বলে কিছু আবার আছে কিনা। সারা ভারতবর্ষে ৫৭ হাজার রুগ্ন শিল্প আছে তার মধ্যে পশ্চিমবঙ্গেও অনেক আছে। কিন্তু এই ব্যাপারে আপনি একটা কথাও লেখেননি। আমি আপনাকে শুধু একটা উদাহরণ দেব, মেটাল বক্সে ৯৪ জন শ্রমিক আত্মহত্যা করেছে, তাতে আমাদেরও লোক আছে, আপনাদেরও লোক আছে। রিজার্ভ ব্যাঙ্ক বলেছে সারা দেশে যে কয়টি রুগ্ন শিল্প বা বন্ধ কারখানা আছে, সেখানে কারখানা বন্ধ হওয়ার জন্য শ্রমিকরা দায়ী টু পারসেন্ট। টেক্সমেকো পশ্চিমবঙ্গের প্রথম শিল্প, সেখানকার শ্রমিকরা দু-তিন মাস ধরে বেতন পাচ্ছে না।

আজকে সে সম্পর্কে কি কিছু বলেছেন যে হাউ টু রিভাইভ দিস ইন্ডাস্ট্রিজ? সর্বোপরি বলি, আপনারা বারবার বলেন যে মনিটারিং করব কিন্তু কি মনিটারিং করেছেন? খোদ রাইটার্স বিল্ডিং-এ কি ওয়ার্ক কালচার ফিরিয়ে আনতে পেরেছেন? ১৮ টা বছর টানা পেয়েছেন, আরও দু বছর পাবেন, আর জ্যোতি বসু নিজেই বলছেন, রাইটার্স বিল্ডিং-এ কাকে নিয়ে কাজ করবে — চেয়ার, টেবিলকে নিয়ে? এটা আমাদের কথা নয়, জ্যোতি বসুই বলেছেন। আপনারা অতীতকে দেখান, বর্তমানকে দেখান এবং ভবিষ্যতের দিকে আঙ্গুল দেখিয়ে বলেন আমরা এই করবার প্রস্তাব করেছি, ঐ করবার প্রস্তাব করেছি ইত্যাদি। আমি আপনাদের বলব, আগে বিশ্বাসযোগ্যতা তৈরি করুন। এই বিশ্বাসযোগ্যতা যদি ৩০০ জনের মধ্যেই তৈরি করতে না পারেন তাহলে ৯ কোটি মানুষের মধ্যে সেই বিশ্বাসযোগ্যতা তৈরি করবেন কি করে? সুতরাং শিল্প, বেকার, মুদ্রাস্ফীতি, মাল্টি ন্যাশনাল — কোন জায়গাতে আপনার বাজেটকে সমর্থন করব? এন্ট্রি ট্যাক্সের নামে আরও ৫ কোটি টাকা আমদানি করা, শিক্ষকদের মিথ্যা প্রতিশ্রুতি দেওয়া, ভাঁওতা দেওয়া, স্বল্প সঞ্চয়ের নামে ভাঁওতা দেওয়া — কোনটা সমর্থন করব? স্যার, এই স্বল্প সঞ্চয়ের নামে যা চলছে তা বললে আপনি শিউরে উঠবেন। একেবারে মিলিটারি কায়দায় জবরদস্তি করে গরিব প্রাথমিক শিক্ষকদের পি.এফ.-এর টাকা স্বল্প সঞ্চয়ে রাখা হচ্ছে। পি.এফ.-এর ব্যাপারে — He is a Trustee, he is not the owner. অথচ শিক্ষকদের সেই হার্ড আন্ড ম্যানি বাধ্যতামূলক ভাবে জমা দিতে হচ্ছে স্বল্প সঞ্চয়ে। কেন এটা হবে? আপনি তো ট্রাস্টি। তারা যদি বলেন এই টাকা আমাদের ফেরৎ দিন তাহলে তা দিতে আপনি বাধ্য। এই অবস্থায় উনি বলছেন, স্বল্প সঞ্চয়ের ব্যাপারে উনি নাকি বিরাট কিছু করে ফেলেছেন। সুতরাং এই ভাবের ঘরে চুরি, অর্থনীতির ক্ষেত্রে নতুন কথা বলার নাম করে শুধুমাত্র চমক সৃষ্টি করা — এর আমি তীব্র প্রতিবাদ করছি। ওর সম্পর্কে আমার ধারণা একটু অন্য রকম ছিল কিন্তু এখন দেখছি আমাকে সে ধারণা পরিবর্তন করতে হবে। এই আপনার ডিপার্টমেন্টের ছাপ মারা বই আমি এনেছি এবং এর থেকে সমস্ত তথ্য আপনাকে দিচ্ছি। ঐ ম্যাকনামারা সম্পর্কে জ্যোতি বাবুরা কি বলেছিলেন? সেদিন ১৪টা ট্রাম লাইন করে পুড়িয়ে দিয়েছিলেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের চিফ এসেছিলেন বলে আর এখন তাকেই আপনারা পদলেহন করে নিয়ে আসছেন যাতে আপনারা সেখান থেকে কিছু টাকা পেতে পারেন। দুটো জিনিস এক সঙ্গে হয় না অসীম বাবু। আপনারা পুলিশের স্যালুটও নেবেন আবার জনসাধারণের হাততালিও কুড়োবেন বিপ্লবী হয়ে — এ দুটোর সমন্বয় করে দীর্ঘ দিন ধরে রাজনীতি হয় না। সত্য একদিন প্রকাশিত হবেই এবং রামমোহনের কথায় বলি, 'শেষের সেদিন বড়ই ভয়ঙ্কর'। এর জন্য আপনারা তৈরি হোন, দেওয়ালের লিখন পড়ার চেষ্টা করুন। অর্থনীতিটা রাজনীতি নয়। অর্থনীতি আমার, আপনার — সকলের। গ্রামীণ অর্থনীতি সম্পর্কে অনেক কথা বলার আছে। গ্রামীণ অর্থনীতি গ্রামেই তৈরি করার কথা এখানে বলা হয়নি। বাইরে থেকে শিল্প করার কথা বলছেন, আরবান অর্থনীতিকে গ্রামীণ অর্থনীতি হিসাবে করার কথা বলছেন কিন্তু অথ-রা সে কথা বলছেন না। তারা বলছেন, গ্রামীণ অর্থনীতি গ্রামের ভেতর থেকেই করতে হবে এবং গ্রামের লোকের পারচেসিং

ক্যাপাসিটি বাড়াতে হবে। আজকে সেসব আপনারা ধ্বংস করে দিচ্ছেন। অর্থনীতি সাবজেক্টটা হল পিপলের আর রাজনীতি আপনার, আমার। সুতরাং একে নিয়ে ছেলেখেলা করা মানে আগুন নিয়ে খেলা করা। আমি এর তীব্র প্রতিবাদ করছি। আপনি কিছু উত্তর দেন, আমি আশা করব, ভাবের ঘরে চুরি না করে আপনি আমার কথার কিছু উত্তর দেবেন। এই বলে আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৫/৯৬ সালের যে বাজেট প্রস্তাব মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় বিধান সভায় পেশ করেছেন তা সমর্থন করে এবং মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। স্যার, গত তিন বছর ধরে রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে কখনও কখনও মনে হয়েছিল কিছু সঙ্কটের ছাপ আছে, এবারের ইকনমিক রিভিউ পড়ে আমরা আশ্বস্ত যে সেই আশঙ্কার জায়গা থেকে অর্থমন্ত্রী যোগ্য নেতৃত্ব দিয়ে রাজ্যকে বার করে আনতে পেরেছেন। এরজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। তাকে আরও অভিনন্দন জানাচ্ছি, অগ্রগতির যে ধারা ছিল তাকে আরও জোরদার করতে পেরেছেন বলে। তাকে আমার অভিনন্দন জানানোর তিন নং কারণ হচ্ছে, আমাদের দেশের অর্থনীতির দর্শন ঠিক করার জন্য এখনও অসীম দাশগুপ্তের মতন দু/একজন ভারতীয় অর্থনীতিবিদ আছেন, সবাই মনমোহন সিং-এর মতন ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে বিকিয়ে যাননি — এটা প্রমাণ করতে পেরেছেন বলে।

[3-10 – 3-20 p.m.]

আর সুব্রত বাবুকে একটা অভিনন্দন জানানোর ব্যাপার আছে, উনি যদি কথা দেন আমাদের যে এই রকমই ওয়ার্ল্ড ব্যাঙ্কের বিরুদ্ধে কথা বলবেন, এই রকমই মাল্টি ন্যাশনালের বিরুদ্ধে কথা বলবেন এবং মনমোহন সিং এর সামনে দাঁড়িয়েও বলতে উনার পা কাঁপবে না, সামনে রাজ্যসভার নির্বাচনে যদি আবেদন করেন, ভেবে দেখতে পারি আমাদের লেফট ইউনাইটেড ক্যান্ডিডেট করে দেওয়া যায় কি না। আর দ্বিতীয় একটা আশঙ্কা হচ্ছে যে কংগ্রেস ডুবছে, এই সব বুঝে বক্তৃতা দিয়েছেন কি না, এটা একটু আমাকে বুঝে নিতে হবে যে কংগ্রেসের ভবিষ্যৎ নেই, সেই ভেবে এই সব বক্তৃতা দিচ্ছেন কি না। এখন রাজ্যের অগ্রগতি অব্যাহত আছে, ৫.৫ পারসেন্ট স্টেট ডোমেস্টিক গ্রোথ আমাদের হয়েছে, সর্ব ভারতীয় ক্ষেত্রে ৫.৩, আমরা ৫.৭ পারসেন্টে আছি। এখন আমাদের কংগ্রেসি বন্ধুরা কেউ কেউ বলছেন যে মনমোহন সিং এর যে অর্থনৈতিক নীতি সেই নীতি নিয়ে আমরা চলছি। এখন মনমোহন সিং এর অর্থনৈতিক নীতি নিয়ে আমরা চলছি কি চলছি না, এই বিতর্কে যাবার আগে আপনাকে প্রথম স্বীকার করতে হয় যে অর্থনীতি পরিচালনের ক্ষেত্রে অন্তত মনমোহন সিং-এর তুলনায় যোগ্যতা আমাদের বেশি। দিল্লিতে দেশের গ্রোথ রেট হচ্ছে পর পর তিন বছরে — এই বছর ৫.৩, আমাদের ৫.৭, গত বছর দেশে ছিল ৪.৩, আমাদের ছিল ৪.৭, তার আগের বছর গোটা দেশে ছিল ৪.১ আমাদের ছিল ৪.৩। অন্তত মনমোহন সিং এর তুলনায় দু পারসেন্ট আমাদের রাজ্যে আমরা বেশি রাখতে পেরেছি। এখন অনেকেই

বলছেন এটা মনমোহন সিং এর অর্থনীতি এবং আমাদের অর্থনীতি এক, এটা বলে যে কংগ্রেসের কি বাড়তি আত্মপ্রসাদ লাভ হবে সেটা আমি বুঝিনি, কিন্তু উনারা সেটা বলছেন। আমি যেটা একটু বোঝবার জন্য অনুরোধ করব উনাদের, যে না, দুটোর মধ্যে মৌলিক পার্থক্য আছে এবং খুব গর্বের সঙ্গে আমরা বলছি যে মনমোহন সিং এর দেখানো পথে আমরা হাঁটছি না। বিকল্প পথটা ধরেই আমরা হাঁটছি। ধরুন গ্রোথ রেট তো নম্বর, সংখ্যা, আমাদের হচ্ছে ৫.৭, গোটা দেশের হচ্ছে ৫.৩। উল্টোটাও হতে পারত, কেন্দ্রের গ্রোথ রেট আমাদের থেকে বেশিও হতে পারত। কিন্তু এই সংখ্যা দিয়ে কি প্রমাণ করা যায়? প্রশ্ন হচ্ছে দেশের অর্থনীতির অগ্রগতির ফলে লাভবান হচ্ছে কারা? মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমাদের বিরোধী দলের যারা আছেন, আমি তাদের ধৈর্যের উপর চাপ ফেলব না, এই রাজ্যের কৃষির ক্ষেত্রে আমরা কি কি অগ্রগতি ঘটাতে পেরেছি তার দীর্ঘ তালিকা দিয়ে উনাদের ব্যস্ত করব না। উপরন্তু জানেন প্রাইভেট টকে স্বীকার করেন, কৃষির ক্ষেত্রে একটা ডেভেলপমেন্ট এই রাজ্যে ঘটেছে। আমাদের জাতীয় আয় বৃদ্ধির ক্ষেত্রে, জাতীয় উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে সৌগত বাবু জানেন, যে এগ্রিকালচার হচ্ছে ৩০ পারসেন্ট কন্ট্রিবিউশন করে। আমাদের দেশের জাতীয় উৎপাদনের ৩০ পারসেন্ট আসে কৃষি থেকে। এর থেকে গুরুত্বপূর্ণ বিষয় যেটা, দেশের ২/৩ অংশ জনসংখ্যা, অর্থাৎ ৬৭ পারসেন্ট দেশের মানুষ কৃষির উপর নির্ভরশীল। আপনার ওভার অল অ্যানুয়্যাল গ্রোথ রেট ৫.৩ পারসেন্ট। কিন্তু দেশের ২/৩ জনসংখ্যা যে সেক্টারের সঙ্গে যুক্ত, কৃষি, সেখানে গ্রোথ মাত্র ২.২ পারসেন্ট। আর আমাদের রাজ্যে গত ১০ বছর ধরে অ্যাভারেজ ৫.৯ পারসেন্ট টাকা আপনার হাতেও আছে, আমার হাতেও আছে। কে কি রকম ভাবে ডিস্ট্রিবিউট করব, মোট টাকার হিসাব দিয়ে লাভ কি? অর্থাৎ এই যে গ্রোথের কথাটা বলা হচ্ছে, এই গ্রোথের সঙ্গে দেশের ৭০ পারসেন্ট মানুষের ইনভলভমেন্ট নেই এবং সবচেয়ে অ্যালার্মিং হচ্ছে যেটা, আমাদের দেশে খাদ্য শস্য উৎপাদন ডিফ্যাক্টো গত তিন বছরে বাড়েনি। কে জায়গায় দাঁড়িয়ে আছে। গত বছরের তুলনায় এই বছর খাদ্য শস্য উৎপাদন বেড়েছে ১.৬ পারসেন্ট। মাননীয় বিরোধী দলের সদস্যরা নিশ্চয়ই একমত হবেন, যে দেশে প্রতি বছরে জনসংখ্যা বাড়ে শতকরা ২.৪ পারসেন্ট হারে। সেই দেশে যদি খাদ্য শস্য উৎপাদন বাড়ে ১.৬ পারসেন্ট হারে, অবভিয়াসলি যেটা হয়, অর্থনীতির ভাষায় বলে পার ক্যাপিটা ফুড গ্রেন্সের কনজাম্পশন কমে আর বাংলা ভাষায় বলে খিদে বাড়ছে। দেশের মানুষ কম খেতে পাচ্ছে।

আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের একটু দৃষ্টি আকর্ষণ করছি, ১৯৬১ সালে একজন ভারতীয়র মাথা পিছু খাদ্য শস্য বরাদ্দ ছিল ৪৬৯ গ্রাম প্রতিদিনে। নেহেরু তখন প্রধানমন্ত্রী। ১৯৭১ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী, তখন মাথা পিছু দৈনিক খাদ্য শস্য বরাদ্দ ছিল সেই একই ৪৬৯ গ্রাম। ৪৬৯ গ্রাম থেকে সর্বোচ্চ জায়গায় উঠেছিল ১৯৯১ সালে।

৪৬৯ থেকে সর্বোচ্চ জায়গায় উঠল ১৯৯১ সালে যার নাম শুনলে ওনাদের গাত্রদাহ

সেই ভি.পি.সিং-এর আমলে। তিনি যখন প্রধানমন্ত্রী সেই সময়ে ৪৬৯ গ্রাম থেকে মাথা পিছু দৈনিক খাদ্য শস্যের বরাদ্দ দাঁড়ায় ৫১০ গ্রামে। সৌগত বাবু নিশ্চয় কালকে বলবেন। এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের বক্তব্য ওনার মুখ থেকে জানতে পারলে সুবিধা হবে। ৫১০ গ্রাম ভি.পি.সিং-এর আমলে পার ডে, পার ক্যাপিটা ফুড গ্রেন্স। ১৯৯৩ সালে ৫১০ থেকে নেমে এসেছে ৪৬৬ গ্রামে। ১৯৬১-তে নেহেরুর আমলে একজন ভারতীয়র মাথা পিছু যে দৈনিক খাদ্য শস্য পেত, মনমোহন সিং এর স্বর্গ রাজ্যে উঠে তা থেকে কম পাচ্ছে। ১৯৬১-তে ৪৬৯ গ্রাম আর ১৯৯৩ সালে ৪৬৬ গ্রাম। তিরিশ বছরের অগ্রগতির রথ মাথা পিছু ৩ গ্রাম। আমাদের খাদ্য শস্যের বরাদ্দ কমেছে। মানুষ কম খাবার পাচ্ছে। এর প্রতিফলনও হচ্ছে। যদি গত বছরের প্রথম ৬ মাসের হিসাব করি, স্যার, এপ্রিল থেকে সেপ্টেম্বর। যে পরিমাণ খাদ্য শস্য আমরা আমদানি করেছি তার থেকে ৪ গুণ বেশি খাদ্য শস্য আমদানি করতে হয়েছে ১৯৯৪-৯৫ সালে। আগের বছর ছিল ২১২ কোটি। এ বছর সেটা হয়েছে ৮২৪ কোটি টাকা। আমাদের বিদেশি মুদ্রা খরচ করে খাদ্য শস্য আনতে হয়েছে। কারণ দেশে খাদ্য শস্যের যোগান এবং জনসংখ্যার বৃদ্ধির মধ্যে কোনও ফাঁক থাকছে না। এটা কি নিছক অ্যাক্সিডেন্ট। আপনাদের ইকনমিক সার্ভেতে দেখুন পরপর ৭ বছর ভারতবর্ষের ইতিহাসে কোনও দিন হয়নি পরপর ৭ বছর এক্সেলেন্ট মনসুন কখনও হয়নি। ৭ বছর ধরে লাগাতার বর্ষা হয়েছে। উৎপাদন বাড়াতে পারছেন না কেন? ১.৬৫ পারসেন্ট বেড়েছে খাদ্য শস্য উৎপাদন আর জনসংখ্যা বেড়েছে ২.৪। খাদ্য শস্য বাড়াতে গেলে, কৃষি উৎপাদন বাড়াতে গেলে প্রথমেই কৃষির ইম্প্রুভের দরকার হবে। সেচের ক্ষেত্রেও ওয়ার্ল্ড ব্যাঙ্কের ফরমুলেশন অ্যাক্সেপ্ট করে নিয়েছেন। এবারে বাজেটে মনমোহন সিং-এর বক্তৃতায় তাই বলে। সেচের ক্ষেত্রে সরকারি উদ্যোগ থাকবে না। অঞ্চলের বড় লোক কৃষক, জোতদার বা বড় জমির মালিক তিনি ব্যাঙ্ক থেকে সহজ কিস্তিতে ঋণ পাবেন। সেই ঋণে ডিপ টিউবওয়েল বসবে এবং সেই জল বিক্রি হবে। এটা হচ্ছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ফরমুলেশন। এবারের বাজেটে মনমোহন সিং যে কাজটা করেছেন, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে ৫ কোটি টাকা এনে ফেলেন। এখন থেকে সেচের জন্য এইখান থেকে টাকা ধার দেব। কে টাকা ধার নেবে? ক্ষেত মজুর টাকা ধার নেবে? গরিব চাষী টাকা ধার নেবে? রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে পাঁচশো কোটি টাকা জড়ো করেছেন। জোতদার এবং বড় জমির মালিকের হাতে টাকা দিয়ে ইরিগেশনটাকে প্রাইভেটাইজেশন করতে চাইছেন। আপনি জেনে রাখুন ৪.৩ মিলিয়ন হেক্টর নতুন সেচের আওতায় এসেছে। আর মনমোহন সিং এর মনমোহনকারী অর্থনীতিতে ১৯৯৪-৯৫ সালে সেটা কমে দাঁড়িয়েছে, টার্গেট নট অ্যাচিভমেন্ট। ২.২ মিলিয়ন হেক্টার। সেচের জল হবে না অথচ কৃষি উৎপাদন বাড়বে এত হয় না। এত বক্তৃতা দিচ্ছে। আপনি ভাবতে পারেন যারা বড় বড় খবরের কাগজে হেড লাইন করে। এবারের নজর হচ্ছে গ্রামোন্নয়নের দিকে। কেন্দ্রীয় সরকারের বাজেটের নজর নাকি গ্রামোন্নয়ন। আপনার মাইনর ইরিগেশন প্ল্যান খাতে বরাদ্দ কত ছিল। ছিল ৬৫ কোটি এবার হয়ে গেছে ৫৯ কোটি। আপনি ইরিগেশন ফ্যাকশন বাদ দিন। ইন রিয়েল মাইনর ইরিগেশন। কেন্দ্রীয় বাজেটে টাকা কমানো হয়েছে। গরিবের বন্ধু। আর আমাদের

সেচের ক্ষেত্রে বৃদ্ধির হার একশো সত্তর থেকে একশো পাঁচাশি কোটি।

[3-20 – 3-30 p.m.]

১৯৫১-৫২ সালে ছিল ১২.৭ মিলিয়ন টন, ১৯৯৩-৯৪ সালে কমে দাঁড়িয়েছে ১২.৪ মিলিয়ন টনে। অর্থাৎ ভারতবর্ষে সারের ব্যবহার কমেছে। ওঁরা ওঁদের ইকনমিক সার্ভেতেই বলছেন, — সারের ব্যবহার কম হবার কারণ সারের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি। গত এক বছরে ইউরিয়ার দাম বেড়েছে ওঁদের হিসেব অনুযায়ী ২১.৪ পারসেন্ট। তাহলে কি করে ভারতবর্ষের গরিব চাষী ক্ষেতে সার দেবে! আর সবচেয়ে বড় কথা ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশ মানতে মনমোহন সিং বাধ্য। ভারতবর্ষে সারের ক্ষেত্রে সাবসিডি কমানো হয়েছে। ১৯৯২-৯৩ সালে বিভিন্ন খাতে সাবসিডি ছিল ৬,১৩৬ কোটি টাকা; এ বছর তা কমে দাঁড়িয়েছে ৫,৪০০ কোটি টাকায়। প্রতি বছর অন অ্যান অ্যাভারেজ ১০ পারসেন্ট ইনফ্লেশন হচ্ছে। অথচ গত ৪ বছরে সারে ভরতুকি কমেছে ২৮০০ কোটি টাকা। ওয়ার্ল্ড ব্যাঙ্কের শর্ত মেনে মনমোহন সিং কমাতে বাধ্য হয়েছেন। কিন্তু কৌশল করে ভরতুকির বিভিন্ন হেডকে ভাগ করে দিয়ে বাজেট পেপারে সারকে সেপারেট হেডে দেখাচ্ছেন। আমরা পরিষ্কার দেখতে পাচ্ছি ৪ বছর ধরে সাবসিডি কন্সস্ট্যান্টলি কমে গেছে। উচ্চ ফলনশীল বীজের ক্ষেত্রে ভরতুকি কমছে।

ইরিগেশন প্রাইভেটাইজ করে দেব, ওয়ার্ল্ড ব্যাঙ্ক, ডাব্লু.টি.ও.-র সব নির্দেশ মানব; আর কৃষি উৎপাদন বাড়বে; এ জিনিস হয় না। আপনারা যে গ্রোথের কথা বলছেন, ওটা বড় লোকদের গ্রোথ। আমাকে ক্ষমা করবেন — এই গ্রোথ হচ্ছে ফাইলেরিয়ান গ্রোথ। আমরা পা-এর গ্রোথ দেখছি, আসলে ওটা শরীরের গ্রোথ নয়, ফাইলেরিয়ান গ্রোথ। ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ কত, না, ৮ পারসেন্ট আমাদের রাজ্যে কন্সস্ট্যান্টলি এটাকে আমরা ৫ পারসেন্ট-এ ধরে রেখেছি। ওঁরা বলছেন, ওঁরা ৮ পারসেন্ট পাড়িয়েছেন। মানস ভূঁইয়া থাকলে সুবিধা হত। উনি ভি.পি.সিং সম্বন্ধে ব্যাপক উষ্মা প্রকাশ করলেন। অথচ আপনাদের ৮ পারসেন্ট গ্রোথ হলেও আপনারা ভি.পি.সিং-এর সময়ের গ্রোথে যেতে পারেন নি। ভি.পি.সিং-এর সময়ে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ছিল ৮.৩ পারসেন্ট। তারপর আপনাদের সময়ে গ্রোথ সেখান থেকে অনেক নেমে গেল এবং এবারে অনেক চেষ্টা করে ৮ পারসেন্ট-এ উঠেছেন। তাহলে এটা ভাঁওতাবাজি ছাড়া আর কি — এরকম ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ নাকি আর কখনও হয়নি!

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত ১০ বছরের মধ্যে ৭ বছরই আমাদের দেশের ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ছিল ৮ পারসেন্ট-এর বেশি। নয়ের দশকে মনমোহন সিং-এর আমলে এ বছরই প্রথম ৮ পারসেন্ট-এ পৌঁছেছে। আটের দশকের ৯ পারসেন্ট গ্রোথকে ওঁরা ধরে রাখতে পারেননি। আমাদের দেশের ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট ইমব্যালান্স হয়ে গেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেক্টরওয়াইজ ইন্ডাস্ট্রিগুলোর দিকে যদি আমরা দেখি তাহলে দেখব যে, টোট্যাল ইন্ডাস্ট্রি আউটপুটের ৩০ পারসেন্ট আসে টেক্সটাইল থেকে। আমাদের

দেশের ২ কোটি মানুষ টেক্সটাইল ইন্ডাস্ট্রির সঙ্গে যুক্ত। যেখানে ওভার-অল ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ৮ পারসেন্ট, সেখানে কটন টেক্সটাইলে কোনও গ্রোথ নেই — মাইনাস ১.৬ পারসেন্ট। টোট্যাল টেক্সটাইল সেক্টরে গত বছরের তুলনায় এক সুতোও বাড়তি উৎপাদন হয়নি। অথচ দু কোটি মানুষ এর সঙ্গে যুক্ত। কোথায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হচ্ছে, আলু-ভাজায়, বেভেরেজে!

স্যার, আমি মাননীয় সৌগত বাবুকে জিজ্ঞাসা করতে চাই রিয়েলিটিতে আমরা কোথায় দাঁড়িয়ে আছি? ভারতবর্ষে কি দরিদ্র কমছে? ১৯৮৭-৮৮ সালের হিসেব অনুযায়ী আমাদের দেশের মোট জনসংখ্যার ২৯.৯ পারসেন্ট বিলো দি প্রভার্টি লাইন আছে। দারিদ্র সীমার নিচে আছে ২৯.৯ পারসেন্ট মানুষ। আমি মাননীয় সৌগত বাবুকে জিজ্ঞাসা করি—দিল্লিতে ওঁর যাতায়াত বেশি, আমার তুলনায় ডকুমেন্টে অ্যাক্সেস ওঁর বেশি—এটা কি সত্য ন্যাশনাল স্যাম্পেল সার্ভের ১৯৯২ সালের একটা সার্ভেতে দেখা যাচ্ছে; এন.এস.এস. বলছে যে, বিলো দি প্রভার্টি লাইন পপুলেশন আন্ডার-লে করানো আছে। অ্যাকচ্যুয়ালি বিলো দি প্রভার্টি লাইন পপুলেশন হচ্ছে ৪০ পারসেন্ট। আর আরবান এরিয়ায় ৩৭.৭ পারসেন্ট এবং রুর‍্যাল এরিয়ায় ৪১.৭ পারসেন্ট। টোটালিটি ৪০ পারসেন্ট। ১৯৮৭ সালে ছিল ২৯.৯ পারসেন্ট আর ১৯৯২ সালে সেখানে দাঁড় করিয়ে দিয়েছেন ৪০ পারসেন্ট। বিলো প্রর্ভাটি লাইন।

(এ ভয়েজ ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ- বাজে কথা)

হ্যাঁ, বাজে কথা? ন্যাশনাল স্যাম্পেল সার্ভের (এন. এস. এস) রিপোর্ট তুলে দিয়ে আমাদের হাজি মহম্মদ মহসিন স্কোয়ারের তথ্য নিয়ে বুঝতে হবে। এটা হয় না। আমি ন্যাশনাল স্যাম্পেল সার্ভে থেকে নিতে বলছি। রুর‍্যাল ডেভেলপমেন্টে টাকার ডিফারেন্স কমেছে। টাকার উন্নয়ন এইভাবে হয় না। কংগ্রেসিরা বলছেন, গ্রামীণ উন্নয়নের জন্য এই রকম বাজেট হয় না। মানসবাবু বক্তৃতা দিয়ে গেলেন, ৭ হাজার ৭০০ কোটি টাকার বরাদ্দ করেছেন। গতবারে রিভাইসড এসটিমেট ছিল ৭ হাজার ৪০০ কোটি টাকা। সেটা এখন বেড়ে হয়েছে ৭ হাজার ৭০০ কোটি টাকা। বৃদ্ধির হার ৫ পারসেন্ট। আর ইনফ্লেশন কত? ১১.৫ পারসেন্ট। ইন রিয়েল টার্ম আপনার অ্যালটমেন্ট কমছে। জওহর রোজগার যোজনায় এক পয়সাও বাড়েনি। জওহর রোজগার যোজনায় গত বছর যা বরাদ্দ ছিল তার থেকে এক পয়সাও নতুন করে বরাদ্দ বাড়েনি। অথচ জনসংখ্যা বেড়েছে ২.৪ পারসেন্ট আর ইনফ্লেশন হয়েছে ১১.৫ পারসেন্ট। কংগ্রেসিরা আবার টরপেডো-ফরপেডো বলে কি সব বলে গেলেন। আমার কথা হচ্ছে, সাহস থাকলে দিল্লিতে গিয়ে বলুন না? একজন অসৎ মানুষকে তো অর্থমন্ত্রী করেছেন যিনি গোটা দেশকে স্টাটিসটিক্যাল জাগলারি দিয়ে ভাঁওতা দিচ্ছেন। রুর‍্যাল ডেভেলপমেন্টের টাকার বরাদ্দ কমেছে আর দেশের মানুষের তা দিয়ে উন্নতি হয়ে যাবে? প্রশ্ন গ্রোথের না, প্রশ্ন ডিরেকশনের। ইণ্ডাস্ট্রি নিয়ে ওনারা বললেন। এই ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ নিয়ে পশ্চিমবাংলায় আমাদের আনন্দিত হওয়ার কিছু নেই। কারণ, যে ইণ্ডাস্ট্রি সবচেয়ে বেশি ডিক্লাইন করছে, ফল করেছে সেটা হচ্ছে ওয়াগন। ২৮.৮ পারসেন্ট ডিক্লাইন করেছে—আমাদের

রাজ্যে সেকেণ্ড ইন দি লিস্ট জুট—১২.৯ পারসেন্ট আমাদের রাজ্যে। আপনি দেখবেন স্যার, যে ইণ্ডাস্ট্রিগুলিতে প্রডাকশন কমেছে সেই ইণ্ডাস্ট্রিগুলি এমনই ইণ্ডাস্ট্রি যেখানে প্রধানত নিম্নবিত্ত, মধ্যবিত্ত মানুষ ব্যবহার করেন। থার্ড হচ্ছে, সুপার—৬.৯ পারসেন্ট। এটাতে ৮ পারসেন্ট গ্রোথ বিলো হচ্ছে। সেই ৮ পারসেন্ট গ্রোথ হচ্ছে কনজিউমার ইণ্ডাস্ট্রিগুলিকে কেন্দ্র করে। বেসিক ইণ্ডাস্ট্রির জায়গাগুলি নেই। কাজেই এই গ্রোথ যে সুস্থ একথা কোনও অবস্থাতেই বলতে পারছি না। ইনভেস্টমেন্ট নিয়ে সৌগতবাবুরা খুবই উল্লাসিত। গত ৪ বছরে ১৭ হাজার ১৮৮ কোটি টাকা ডিস-ইনভেস্টমেন্ট হয়েছে। আপনি নিশ্চয়ই খুশি সৌগতবাবু? আপনি তাহলে বক্তৃতা যখন দেবেন তখন আমাদের দাবির সাথে একমত হয়ে যান। আমাদের রাষ্ট্রীয় মালিকানার কারখানা আমরা বাজারে বিক্রি করছি। আপনারা ধূর্তামি করে এইসব করছেন। যদি সাহস থাকে তাহলে আর একভাবে টাকা তুলুন তো? আপনার রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক একগাদা প্রাইভেট ইণ্ডাস্ট্রির ইকুইটি শেয়ার কিনে আসছে। সাহস থাকলে সেগুলি বিক্রি করুন তো বাজারে? তাহলে টাকা-বিড়লা কান ধরে থাপড়াবে প্রধানমন্ত্রীকে। প্রাইভেট সেক্টরের যেমন রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক যে যে ইক্যুইটি শেয়ার নিচ্ছে সেগুলি বাজারে বিক্রি করুন। প্রাইভেট সেক্টরে আমাদের যে পাবলিক ইনভেস্টমেন্ট সিকিউরিটি বিক্রি হয় তাতে আমাদের ১০০ পারসেন্ট মালিকানা আছে। তুমি যদি টাকা তুলতে চাও, যত প্রাইভেট ইণ্ডাস্ট্রি, তোমার স্টেটে আছে সেগুলি আগে বাজারে বিক্রি করে দিয়ে এস, তারপর তোমার দেশের মানুষের টাকায় তৈরি ইণ্ডাস্ট্রি বিক্রি করতে আসবে। আসল কথা তা নয়। টাকা তোলা নয়। আই. এম. এফ বলেছে, যে এইরকম গ্রোথ ফর্মূলা নিলে রাষ্ট্রায়ত্ত সেক্টরে থাকতে পারবে না। দুরাত্মার ছলের অভাব হয় না। যদি ডিস-ইনভেস্টমেন্ট এবং টাকা তোলাটাই উদ্দেশ্য থাকতো তাহলে সবার আগে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং প্রাইভেট সেক্টরে তার যে ইক্যুইটি মালিকানা আছে সেটা আগে বাজারে ছেড়ে দিত। না, এই কাজ ওরা করবেন না। কাজেই স্যার, এই গ্রোথ ইনভেস্টমেন্টের কোনও চিত্র নেই, কোনও চেহারা নেই। ইনভেস্টমেন্টের ব্যাপারে সৌগতবাবু নিশ্চয়ই ইকনমিক সার্ভে দেখেছেন। গ্রস ডোমেস্টিক ইনভেস্টমেন্ট পারসেনটেজ অফ জি. ডি. পি কমেছে ১৯৯০-৯১ সালে ছিল ২৭ পারসেন্ট। ১৯৯৩-৯৪ সালে সেটা ২০ পারসেন্টে নেমে এসেছে। সুতরাং খুশি হওয়ার কথা নয়। আপনাদের নয়, আমাদের নয়। কাজেই ইনভেস্টমেন্ট সম্পর্কে বক্তৃতার সাথে রিয়েলিটিটা মিলছে না এবং সবচেয়ে বড় কথা যেটা সেটা হচ্ছে, ফরেণ ইনভেস্টমেন্ট বাড়ছে। তাতে আমাদের বিন্দুমাত্র আপত্তি নেই। দেশে যদি ফরেন ইনভেস্টমেন্ট বাড়ে তাতে আমাদের এবং আপনাদের আপত্তি করার কি আছে? ভাল কথা, দেশে ইনভেস্টমেন্ট বাড়ছে। কিন্তু সবচেয়ে বিপজ্জনক যেটা, সেটা হচ্ছে, আমাদের দেশে যদি ১০০ টাকা ফরেন ইনভেস্টমেন্ট হয়—আমার কাছে গত বছরের হিসাব হচ্ছে—তার ৮৫ টাকা বিনিয়োগ হয় শেয়ার মার্কেটে, ফাটকাবাজির জন্য থাকে, যাকে বলে হট ম্যানি। ফরেন ইনভেস্টমেন্ট হচ্ছে মাত্র ১৫ পারসেন্ট আর ৮৫ পারসেন্ট টাকা (ফরেন ইনভেস্টমেন্টের) খেলা করে বেড়াচ্ছে বোম্বের শেয়ার বাজারে।

[3-30 – 3-40 p.m.]

ডাইরেক্ট ফরেন ইনভেস্টমেন্ট হচ্ছে মোট ফরেণ ইনভেস্টমেন্টের মাত্র ১৫ পারসেন্ট। আর ৮৫ পারসেন্ট ফরেন ইনভেস্টমেন্ট খেলা করে বেড়াচ্ছে বোম্বাই শেয়ার মার্কেটে এবং আজকে মেক্সিকোর কথাটা বারবারই চলে আসছে। এটা এত গুরুত্বপূর্ণ যে মানস বাবুও বললেন। সচরাচর মানস ভূঁইয়া সবং এবং নারী ধর্ষণ এর উর্ধ্বে ওঠেন না। উনি পর্যন্ত মেক্সিকোর কথা বললেন। কাজেই বুঝতে পারছেন মেকসিকো নিয়ে কত উত্তেজনা সৃষ্টি হয়েছে। আমি সৌগত বাবুর কাছ থেকে সহমত এক্সপেক্ট করব। আপনি আমার কথা সমর্থন করবেন। এই মুহূর্তে আমাদের দেশ মেকসিকো হওয়ার কথা নয়। আমাদের ফরেন ইনভেস্টমেন্ট যেটা আছে, হট মানি যেটা—হঠাৎ কিছু মনে হল উঠে চলে গেল। মেকসিকোতে যা হয়েছে, একসাথে হুড় হুড় করে সব টাকাটা উঠে গেছে। যা ফরেন্স রিজার্ভ ছিল তার থেকে বেশি ইকনমি কোলাপস করেছে, কারেন্সি কোলাপস করেছে, স্টক মার্কেট কোলাপস করেছে। আমাদের দেশে বিদেশি মুদ্রার সঞ্চয় বেড়েছে, ১৯.৫ মিলিয়ন ডলার—আপত্তি নেই কোন। এটা ভাল কথা। ফরেন ইনভেস্টমেন্ট—সেখানে ওই হট মানি, যাকে বলে শেয়ার, বাজারে এসেছে ৩ মিলিয়ন ডলার। ৩ মিলিয়ন ডলার যদি চলেও যেতে চায় তাতে কিছু যায় আসে না, আমাদের স্টক আছে। সুব্রতবাবু কথাটা উল্লেখ করে গেছেন। আমার আর একটি বিপদ এর দিক আছে। আমার দেশে আর একটি বড় অ্যামাউন্ট বিদেশি মুদ্রা আছে, যেটাকে আমি নিয়ন্ত্রণ করি। বিদেশি মুদ্রা আসতেই পারে, তার মধ্যে কোনও অংশ আমরা নিয়ন্ত্রণ করি, কোনও অংশ আমরা নিয়ন্ত্রণ করতে পারি না। যেটা ডাইরেক্ট ইনভেস্টেড হল কারখানা তৈরি করার জন্য, চাইলেই সেটা তুলে নিয়ে যেতে পারেন না। কিন্তু যেটা শেয়ার বাজারে আসল, চাইলেই সেটা মালিকরা তুলে নিতে পারেন। আমার কাছে বৈদেশিক ঋণ দিয়েছে, চাইলেই তুলে নিয়ে যেতে পারি? আমি বললাম যে টাকাটা শোধ দিতে পারব না। কিছু করার নেই। কিন্তু আর একটি জায়গা আছে, যেটা আমার নিয়ন্ত্রণে নেই, সেটা হচ্ছে এন আর আই ডিপোজিট। লেটেস্ট হিসাব হচ্ছে, আমাদের দেশের এন আর আই ডিপোজিট হচ্ছে ১৭.২ মিলিয়ন ডলার। হট মানি ৩ মিলিয়ন ডলার শেয়ার বাজারে খাটছে, ধরতে পারব না। ১৭ মিলিয়ন ডলার যেটা এন আর আই ডিপোজিট আছে, ওরা চাইলেই তুলে নিয়ে যেতে পারে, আমি ধরতে পারব না। দুটো যোগ করে ২০ মিলিয়ন ডলার, জাস্ট আমার ফোরেন রিজার্ভের সমান সমান। বিপদটা এখানেই। আমরা যেটা বলছি যে ফরেন রিজার্ভ এখনই আমাদের হাতে যা আছে এটা যথেষ্ট নয়। ভবিষ্যতে মেকসিকো হওয়ার সম্ভাবনা আছে। যেকোন ভাবেই হতে পারে। কালকে গোটা দেশ জুড়ে যদি একটা বড় দাঙ্গা হয়—বোম্বেতে চলে গেছে একটা শিবসেনা এবং বি জে পি অপদার্থ সরকার। সেন্ট্রাল গভর্নমেন্টের যদি মেজর ইনস্টেবিলিটি যুক্ত হয়—এই হট মানি এবং এন আর আই ডিপোজিট মুহূর্তের মধ্যে হাওয়া হয়ে যাবে এবং যদি এই ঘটনাটা ঘটে একসাথে এন আর আই ডিপোজিট এবং আমার শেয়ার বাজারে—গোটা বিদেশি মুদ্রা একসাথে যদি আমার দেশ থেকে উঠে চলে যায় তাহলে মেক্সিকোতে যা হয়েছে তার থেকেও ভয়াবহ অবস্থা হবে। আমাদের এই ব্যাপারে

কেন্দ্রীয় সরকারকে সতর্ক করা উচিত। ২০ কোটি মিলিয়ন ডলার টাকা এই দেশের মাটিতে আছে, যার গতি আমি নিয়ন্ত্রণ করতে পারি না। কারণ, ফেরা তুলে দিয়েছি। অথচ আমার ফোরেন রিজার্ভ মাত্র ১৯ মিলিয়ন ডলার। আর ৯০ মিলিয়ন ডলারের জন্য প্রতিবছর ইন্টারেস্ট দিতে হয় ৩.৭৫ মিলিয়ন ডলার। প্রতিবছর পুরানো ধার শোধ করতে হয় ৪.৫৭ মিলিয়ন ডলার। আমি না হয় সেসব কথা বাদই দিলাম। কিন্তু আমার নিয়ন্ত্রণের বাইরে ২০ মিলিয়ন ডলার দেশের মাটিতে রয়ে গেছে। অথচ আমার স্টক আছে মাত্র ১৯ মিলিয়ন ডলার। সবাই যদি এসে বলে টাকা আছে ফেরত দাও তাহলে মেকসিকোতে যা হয়েছে আমাদেরও তাই হবে। এই আশঙ্কাটা আছে। আমরা বলছি না মেকসিকো হোক। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সতর্ক হওয়া উচিত এবং ১৯ মিলিয়ন ডলার জমা পড়েছে বলে এই যে অর্থমন্ত্রী বক্তৃতা দিচ্ছেন—সামনে নির্বাচন, ঠিক আছে, কিন্তু এইসব বক্তৃতা দেওয়া উচিত নয়। এটা দেশের পক্ষে একটা সমস্যা। সুব্রতবাবু কয়েকটি কথা বলছিলেন যে, আজ ১৮ কোটি টাকা ডেফিসিট দেখিয়েছে, আসলে তো ওটা ৪৮ কোটি টাকার ডেফিসিট। ঠিকই আছে। সেই কারণে ট্যাক্স ও প্রোপোজাল বাজেট তো সবসময় সদিচ্ছা—পৃথিবীর যে কোনও বাজেটই তো সদিচ্ছা—আমি মনে করি এটা আনতে পারব। আর আজকে যদি এই ভিত্তিতে সুব্রতবাবু সমালোচনা করেন আমাদের রাজ্য সরকারের—বাজেট প্রোপোজাল অনুসারে ট্যাক্সটা আদায় নাও হতে পারে—আমি যদি এখন জিজ্ঞাসা করি মনমোহন সিং এর বাজেটে বিদেশ থেকে এবং দেশের ভিতর থেকে যে লোন তিনি নেবেন বলেছেন—ক্যাপিটাল অ্যাকাউন্টসে যা আসবে সেটা বাদ দিলে তার অ্যাকচুয়াল ডেফিসিট দাঁড়ায় ৫৭ হাজার কোটি টাকা। আমাদের তো ৩০ কোটি টাকা কমবে, ১৮ কোটি টাকা থেকে ৪৮ কোটি টাকা ডেফিসিট হবে, আর ওনার ক্ষেত্রে ৫ হাজার থেকে ৫৭ হাজার কোটি টাকা হবে। আসলে সমস্যাটার জায়গাটা, একটা দেশের সরকারের এক টাকার ২৬ পয়সা যায় শুধু সুদ দিতে। ইনফ্লেশন আপনি কি করে ঠেকাবেন বলুন তো? ইনফ্লেশনের মধ্যেও একটা অদ্ভুত গতি আছে, ইনফ্লেশন বেড়েছে, এটা নয়, মাননীয় চেয়ারম্যান মহাশয় নিশ্চয়ই এটা জানেন যে একটা দেশের ইনফ্লেশন বাড়বে কি বাড়বে না সেটা অনেক জিনিসের উপর নির্ভর করে, অনেক কারণে হতে পারে, এও হতে পারে যে বড় লোকেরা ব্যবহার করে এই রকম জিনিসের দাম অনেক বেড়ে গেছে, তার জন্য ওভার অল ইনফ্লেশন রেট বেড়ে গেল। মাননীয় চেয়ারম্যান স্যার, বিপরীত ঘটনাটা ঘটেছে এটা আমরা ৭.৬ পারসেন্ট থেকে উঠে গেলাম ১১.৫ পারসেন্টে, মেজর কনট্রিবিউটর কারা জানেন? অ্যাডভান্স গ্রোথ ইনফ্লেশন রেট হচ্ছে ১১.৪ পারসেন্ট, তার প্রাইমারী আর্টিকল হচ্ছে ১৫.৪ পারসেন্ট ফুড আর্টিকল, দেশের মুদ্রাস্ফিতির ১১ পারসেন্ট, খাদ্যশস্যের দাম বেড়েছে কত, এক বছরে ১৪ পারসেন্ট, দুধের দাম ১১.৪ পারসেন্ট, ডিম এবং মাছের দাম ২৯ পারসেন্ট বেড়েছে, মশলার দাম বেড়েছে ৩৪ পারসেন্ট, অন্য খাবারের দাম বেড়েছে ২৪ পারসেন্ট, ভোজ্য তেলের দাম বেড়েছে ২০ পারসেন্ট, সরষের তেলের দাম বেড়েছে ১৯ পারসেন্ট, বাদাম তেলের ৩১ পারসেন্ট। অর্থাৎ সাধারণ মানুষের ব্যবহার করার জিনিসগুলির কমোডিটিওয়াইজ মূল্যবৃদ্ধির হার সাধারণ মানুষ যে

জিনিসগুলি ব্যবহার করে তার থেকে বেশি। কেনা জানে, মাননীয় মনোমোহন সিং, উনি বলেন গত ৪ বছরে মারুতি গাড়ির দাম কি হয়েছে, কালার টি. ভি. ৩ হাজার টাকা কম দামে পাওয়া যায়, পার্সোনাল কম্পুটার, মধ্যবিত্তরা কিনতে পারে, দাম নেমে গেছে। ভোজ্য তেলের দাম বছরে ৩১ পারসেন্ট বাড়ুক না কেন, কালার টি. ভির দাম তো কমেছে। ভি. সি. আরের দাম কমেছে। বিভিন্ন কোম্পানিগুলির রেফ্রিজারেটরের দাম ইনফ্লেশনের ১১ পারসেন্ট কাট অফার করেছে, দারিদ্র মানুষের ইনফ্লেশন রেট অ্যাকচুয়াল ২০ টু ২৫ পারসেন্ট। দেশের সর্বনাশ হচ্ছে, স্যার, যে নীতিতে ওঁরা চলছেন তাতে দেশের বিন্দুমাত্র লাভ হচ্ছে না, দেশের সর্বনাশ হচ্ছে। ঐ যে বলছেন ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ—মাননীয় সৌগত বাবু উনি ট্রেড ইউনিয়ন করেন, ওনাকে জিজ্ঞাসা করুন আর ইউ স্যাটিসফাই? আপনাদের কেন্দ্রীয় সরকারের নিজস্ব ভূমিকা আমাদের দেশের অগ্রগতিকে সাহায্য করবে বলে আপনার অভিমত। বাজেট প্রোপোজালের দিকে তাকান। ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট গত বছরের বাজেট এস্টিমেটে ছিল ৭৭৭ কোটি টাকা, কেন্দ্রীয় সরকারের, এবারে সেটা কমে দাঁড়িয়েছে ৪৩০ কোটি টাকা, ৪৪ পারসেন্ট কাট হয়েছে শুধু ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টে, এ দেশের শিল্প বিকাশ হবে? হেভি ইণ্ডাস্ট্রিতে গত বছরে রিভাইজড এস্টিমেটে ছিল ৪৯৬ কোটি টাকা, এবারে অ্যালটমেন্ট হচ্ছে ৩৯৬ কোটি টাকা, হেভী ইণ্ডাস্ট্রিতে ২০ পারসেন্ট বাজেট হ্লাস করা হয়েছে, এই দেশে শিল্প বিকাশ হবে? আপনি নিজে এক মত হচ্ছেন? ইনফ্রাস্ট্রাকচারের ক্লাইমেটটা ভাল নয়, জি. ডি. পি. পারসেন্ট কমে যাচ্ছে, ইকনমিক সার্ভে তাতে আমি কি আশা করব? আপনি লক্ষ্য করে দেখুন যে পাবলিক ইণ্ডাস্ট্রির ক্যাপিটাল ইনফরমেশনের গতি প্রাইভেট ইণ্ডাস্ট্রির ক্যাপিটাল ফরমেশনের গতির থেকে বেশি, অর্থাৎ প্রাইভেট ক্যাপিটাল রেট বাড়ার গতিটা আমাদের দেশে অনেক বেশি নয়, সেখানে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার যদি শিল্প খাতে টাকা না দেয়—ওনার বক্তব্যে বলেছেন যে ইনফ্রাস্ট্রাকচারে আমাদের দেশের সরকার কিছু করেননি, মাননীয় সুব্রত বাবু বজবজের রাস্তার গল্প বললেন, আপনি বলুন যে সরকার দাবি করছেন আমরা পৃথিবীর মধ্যে প্রথম সারির দেশ হব সেই সরকার পাওয়ার—অন্য কিছু নয়—বিদ্যুৎ খাতে বাজেটে বরাদ্দ কমায়। গত বছরে বাজেট এস্টিমেটস ছিল ৭১৬৩ কোটি টাকা, এবারে বাজেট এস্টিমেট হচ্ছে ৬৯২৪ কোটি টাকা, এক পয়সাও বাড়েনি ৪ পারসেন্ট পাওয়ার খাতে বরাদ্দ কমেছে। মোট বাজেটে না কি হেড লাইনে বলা হয়েছে অগ্রগতিমুখী, উন্নয়নমুখী। যে দেশ দাবি করে, যে দেশের মাননীয় প্রধান মন্ত্রী বক্তৃতা করেন লাল কেল্লায় দাঁড়িয়ে পৃথিবীর মধ্যে আমরা প্রথম সারির ইণ্ডাস্ট্রিয়াল কান্ট্রি হব, সেই দেশের বাজেটে পাওয়ার খাতে কমানো হয়। ওনারা বক্তৃতা করেছেন ১৯৯৬ সালে ইণ্ডাস্ট্রি এবং আমাদের রাজ্যের রাস্তার কথা নিয়ে বক্তৃতা করেছেন। ওনাদের জিজ্ঞাসা করুন তো সারফেস ট্রান্সপোর্টে কেন্দ্রীয় সরকারের ক পারসেন্ট টাকা বেড়েছে। আজকে এক জায়গায় দাঁড়িয়ে আছেন। স্টিলের ক্ষেত্রে রিয়েলটার্ম ইনভেস্টমেন্ট হয় না, বাড়ে, আপনাদের পাওয়ারের ক্ষেত্রে ইনভেস্টমেন্ট কমে যায়। ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টে ৪০ পারসেন্ট হ্লাস হয়। গ্যাট নিয়ে দাঁড়িয়ে আপনি এই দেশের অর্থনৈতিক অগ্রগতি ঘটাবেন? গ্যাট রেজিমে আমরা তো ঢুকলাম, মাননীয় সৌগত বাবুর সঙ্গে এই

অ্যাসেম্বলিতে এবং অন্য জায়গায় অসংখ্য তর্ক হয়েছে মানে আমাকে উনি অনেক জায়গায় নিয়ে যেতেন এবং একটা কথা মাননীয় সৌগত বাবু জোরের সঙ্গে বলতেন, আমি তর্কের খাতিরে বিরোধিতা করলেও মনে মনে যে অস্বীকার করতাম তা নয়।

[3-40 – 3-50 p.m.]

যাই হোক দেখবেন ইনটেলেকচুয়াল প্রপার্টি যাই হোক না কেন, আমরা ঠিক গবেষণা করে দাঁড়িয়ে যাব—আপনি বলতেন একথা, এখনও বলেন, এবারে বাজেট পেশ কালে কি করে আপনি দাঁড়াবেন, হায়ার এডুকেশনে যদি টাকা কমানো হয়? ইনটেলেকচুয়াল প্রপার্টিতে তো বেসিক ইনভেস্টমেন্ট হায়ার এডুকেশনে। হায়ার এডুকেশনের দিকে তাকান, ৬৩৮ কোটি টাকা থেকে ৬০৯ কোটি টাকায় নেমে এসেছে, ১১ পারসেন্ট ইনফ্লেশন। তাতে আপনার ফল হয়েছে মাইনাস ৪.৫ পারসেন্ট। আমি প্ল্যান বলছি না, প্ল্যানের দিকে তাকান, নন-প্ল্যান ছেড়ে দিন, সায়েন্স অ্যাণ্ড টেকনোলজিতে গ্রোথ মাত্র ৫.৬ পারসেন্ট, ইনফ্লেশন ১১ পারসেন্ট। সাইনটিফিক অ্যাণ্ড ইণ্ডাস্ট্রিয়াল রিসার্চে গ্রোথ মাত্র ৮.২ পারসেন্ট, বায়োটেকনোলজিতে গ্রোথ মাত্র ৭ পারসেন্ট, ইনফ্লেশন ১১ পারসেন্ট। আপনি গ্যাটে ঢুকছেন, আপনি বলছেন যে ইনটেলেকচুয়াল প্রপার্টি রাইটের ক্ষেত্রে ভারতীয় বিজ্ঞানীদের এখন প্রথম সারিতে দাঁড় করিয়ে দেব। যে গ্যাটের সুযোগ আমরা নেব তাতে আমাদের কোনও আপত্তি নেই। আজকে যদি ভারতবর্ষের বিজ্ঞানীরা গ্যাটের সুযোগ নিয়ে ওয়ার্ল্ড পেটেন্টগুলো আমাদের ঘরে নিয়ে আসেন তবে আমরা লাভবান হব। কিন্তু এটা কি করে হবে? হায়ার এডুকেশনে টাকা কমিয়ে রিসার্চের ক্ষেত্রে টাকা এক জায়গায় দাঁড় করিয়ে রেখে ইনটেলেকচুয়াল প্রপার্টিতে ইনভেস্টমেন্ট না করে আপনি কি করে মোকাবিলা করবেন? তা সত্ত্বেও আপনি বলছেন আসল সমস্যা হল এই যে সুব্রত বাবু বলে গেলেন মাল্টিন্যাশনালদের ক্ষেত্রে বিপদ হবে, আমাদের কোনও অসুবিধা নেই। আমরা জানি আমরা কাদের ডিল করছি। মাল্টিন্যাশনাল কোথায় খারাপ এটা কংগ্রেসিদের থেকে আমাদের শিখতে হবে না, বহুদিন আগে থেকে জানি মাল্টিন্যাশনালরা কোথায় খারাপ। ফরেন ইনভেস্টমেন্টের কোথায় খারাপ দিক এটাও আমরা জানি। মোদ্দা কথাটা হচ্ছে যে আমরা জানি কোথায়, কাদের সাথে ডিল করছি, আর ওনারা তাদের সার্টিফিকেট দিচ্ছেন। মাননীয় চেয়ারম্যান স্যার ওনাদের সাথে আমাদের নীতির ফারাক এইখানে—ওনারা লিবারালাইজেশন করেন। মাননীয় সৌগত বাবুকে আমি জিজ্ঞাসা করছি শুধু লিবারালাইজেশন এর দ্বারা ইণ্ডাস্ট্রির গ্রোথ হয়? পৃথিবীর ইতিহাস কি বলছে? এতে কি গ্রোথ হয়? আজকে আপনি জাপানের দিকে তাকান, তাইওয়ানের দিকে তাকান, সাউথ-কোরিয়ার দিকে তাকান, চায়নার দিকে তাকানোর দরকার নেই, যেগুলো আমাদের পাশ থেকে উঠে আসল ইণ্ডাস্ট্রিয়ালি অ্যাডভান্সড কান্ট্রি হিসেবে। প্রত্যেকটা দেশই ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথের দিক দিয়ে এক নম্বর কণ্ডিশনে রয়েছে। ভূমি সংস্কার—জাপান, সাউথ কোরিয়াতে ভূমি সংস্কার না হলে এই ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ হত না। এটা গোটা পৃথিবীর অর্থনীতিবিদদের অভিমত। যদি ইউনিভারসাল এডুকেশন না হয় তবে ইণ্ডাস্ট্রিয়ালি অ্যাডভান্সড কান্ট্রি কখনই হয় না।

মনে করছেন যে আই. এম. এফের ফরমুলা মেনে, প্রেসক্রিপশন মেনে আপনি এক নম্বর হবেন, এটা কখনই হয় না। পৃথিবীর সব দেশকে এক প্রেসক্রিপশন দিচ্ছে আই. এম. এফ.—যে আমার ওষুধ খাও, তবে এক নম্বর হবে। হওয়া যায় না, সবাই মিলে এক নম্বর হওয়া যায় না। প্রশ্ন হচ্ছে সেটা. আপনাদের নীতির সাথে আমাদের নীতির মৌলিক পার্থক্য এখানে, এই জায়গায়। আপনারা বলছেন, দরজা খুলে দিয়েছেন, আসুন। আমরা বলছি আমাদের রাজ্যে সেই শিল্পকে আমরা আমন্ত্রণ জানাতে চাই যেটা উভয়ের পক্ষে বেনিফিসিয়াল, মিউচুয়ালি বেনিফিসিয়াল। আমাদের টেবিলের উল্টো দিকে যে মাল্টিন্যাশনালদের প্রতিনিধিরা বসে, আমাদের কোনও অসুবিধা হবে না সেই প্রতিনিধিদের পায়ের ক্ষুরে এবং চুলে ঢাকা শিঙের মধ্যে সেই শয়তানের ছাপ দেখতে। আমরা চিনি তো ওদের বহুদিন থেকে—ওরা কি করতে এসেছে? ওরা খয়রাতি করতে আসেনি এটা আমরা জানি। সুতরাং সীমেন্সকে দেখে আমাদের পা কাঁপার দরকার নেই। কাজেই আমরা সে ক্ষেত্রে ডাকব সেটাই, যেটা আমাদের পক্ষে লাভজনক হবে। পাওয়ার ইনভেস্টমেন্ট দরকার,। এতে কারও আপত্তি নেই, এতে জেনারেশন বাড়বে দেশের। আপনি বলুন তো কোকোকলা কিসের জন্য আসবে। আপনি ইলেক্ট্রনিক্সে ফরেন ইনভেস্টমেন্ট করেছেন, করুন, আপত্তি নেই। আপনি বলুন তো আলু ভাজাতে কেন ফরেন ইনভেস্টমেন্ট আসবে? মাঝে মাঝে আপনারা চিনের কথা বলতেন, চিনের যে অগ্রগতি, চিন লিবারালাইজড করছে উইথ এ প্ল্যানিং-এ। আমাদের মত অ্যাক্রস দি বোর্ট, সমস্ত দরজা খুলে দিয়ে লিবারালাইজড— পৃথিবীর কোন দেশে আছে? সাউথ কোরিয়া করেনি, জাপান করেনি, ইউ. এস. এ. করেনি, চায়না করেনি। পৃথিবীর যে কোনও দেশ লিবারালাইজড করলে একটা প্ল্যানিং এর ভিত্তিতে করে, আর আপনারা বলছেন সব খুলে দিন, যে কোনও ক্ষেত্রে এস, সার্ভিস সেক্টরে যাও, ইণ্ডাস্ট্রিতে যাও, আমার সরকারের পরিকল্পনা নেই, সরকারের কাজ শুধু হাতে গোলাপ ফুল নিয়ে আসলে অভ্যর্থনা জানানো। আর আমাদের নীতিতে প্ল্যানিং আছে। আমরা ১১টি ইণ্ডাস্ট্রিকে স্পেসিফাই করেছি যেগুলিকে আমরা এখানে এনকারেজ করব। কারণ এতে মিউচ্যুয়ালি বেনিফসিয়ারি হবে। আপনাদের কোনও পরিকল্পনা নেই। আমরা বুঝতে পারি যে কোথায় আমাদের ক্ষতি হবে, আর কোথায় লাভ হবে। আপনারা সেই বিচার করেন না। এখানেই আপনাদের সঙ্গে আমাদের মৌলিক পার্থক্য, এখানেই হচ্ছে বিকল্প নীতি। আমরা বুঝতে পারি যে কোনটা আমাদের পক্ষে আরও বেশি বেনিফিট হবে। কথা হচ্ছে, কারখানা কে করবে, টাকা কে দেবে? কেন্দ্রীয় সরকার না দিলে দেশের ভিতরেই বলুন, আর বাইরেই বলুন প্রাইভেটলি করতে হবে। টাকা দেবার লোকের সংখ্যা খুব কম। যদি বলেন যে টাকা কি সিমেন্স দেবে—হ্যাঁ, দেবে। সিমেন্স বোম্বেতে করুক, আর কলকাতায় করুক, কিন্তু প্রশ্ন হচ্ছে কি শর্তে করছে, কিসের জন্য করছে? এখানেই আপনাদের সঙ্গে আমাদের পার্থক্য। একটা উদাহরণ দিই। কলকাতায় ওয়ার্নার ব্রাদার্স এল। আমরা একটা কাগজে দেখলাম যে এখানে ১০টি সিনেমা হলের একটা কমপ্লেক্স হবে। দিল্লিতে হয়েছে, বোম্বেতে হয়েছে। আমাদের এখানে হবে, ব্যাঙ্গালোরে হবে, মাদ্রাজে হবে। ওয়ার্নার্স ব্রাদার্সের সঙ্গে কি কথা হয়েছিল সেটা আমরা কাগজে দেখেছিলাম। ওয়ার্নার

ব্রাদার্সের প্রতিনিধিরা যখন এখানে আসেন তখন আমাদের তথ্য ও সংস্কৃত মন্ত্রী তাদের সঙ্গে কথা বলেন এবং তিনি কিছু শর্ত দেন। তিনি বলেন যে, কলকাতায় ১০টি সিনেমা হলের কমপ্লেকস হতে পারে তবে তার মধ্যে একটি সিনেমা হলে এক্সক্লুসিভলি বাংলা সিনেমা দেখাতে হবে এবং সেটা ডাব করা বাংলা বই নয়, ভারতবর্ষের তৈরি করা বাংলা বই। আর একটা হলে লোকাল কালচারাল প্রোগ্রাম দেখাতে হবে। এই শর্তে ওয়ার্নার ব্রাদার্স রাজি হলনা। দিল্লিতে, বোম্বেতে যখন ওয়ার্নার ব্রাদার্স তৈরি করেন তখন সেখানে ক্যাসিনো তৈরি হয়, বার তৈরি হয়। আর ওয়েস্ট বেঙ্গলে লেফ্ট ফ্রন্ট গভর্নমেন্টের সঙ্গে চুক্তি হয় যে কালচারাল প্রোগ্রামের জন্য হল থাকতে হবে, বাংলা সিনেমার জন্য হল থাকতে হবে। এখানেই আপনাদের সঙ্গে আমাদের মৌলিক পার্থক্য। আমরা সিমেন্সকে জানি, ওয়ার্নার ব্রাদার্সকেও জানি। আমরা মাল্টিন্যাশনালদের জানি এবং তাদের দালালদেরও জানি। আমরা জানি তাদের সঙ্গে নিলে কি হয়। আমরা জানি যে, উই আর ডিলিং উইথ দি এনিমি। আর আপনারা ভাবেন যে উই আর ডিলিং উইথ দি ফ্রেণ্ডস। কাজেই আপনারা তাদের কাছে আত্মসমর্পণ করে বসে আছেন। এখানেই আপনাদের সঙ্গে আমাদের মৌলিক পার্থক্য। আমি সৌগতবাবুকে একটা কথা জিজ্ঞাসা করছি, আপনি বলবেন। পাওয়ারের ক্ষেত্রে যে ফরেন ইনভেস্টমেন্ট হচ্ছে সেটা নিয়ে প্রায়ই হৈ চৈ হয় পার্টিকুলারলি এনরনকে নিয়ে। এটা একটু আমাদের এনলাইটেন করবেন। ১৬ পারসেন্ট গ্যারান্টি দিয়ে দিল্লি করে দিয়েছে। আমাদের বক্রেশ্বরের ক্ষেত্রেও ১৬ পারসেন্ট দিতে হবে, দাভোলেও ১৬ পারসেন্ট দিতে হবে। আর একটা কথা বলি, ইন্দোরে এনরন বলল যে ওরা ৯০ পারসেন্ট প্ল্যাট লোড ফ্যাক্টর গ্যারান্টি করবে, আর ৬৮.৫ পারসেন্ট প্ল্যান্ট লোড ফ্যাক্টরের থেকে এক পারসেন্ট বাড়লে ওদের ইকুইটি ইনটেনসিভ দিতে হবে ৪ পারসেন্ট। ওরা এমনিতে বলছে যে ৯০ পারসেন্ট গ্যারান্টি করব, আর ৬৮.৫ পারসেন্টের বেশি হলে প্রতি এক শতাংশের জন্য ৪ পারসেন্ট ইনটেনসিভ দিতে হবে। এটা হিসাব করলে দেখা যাবে যে ২৬.৮ পারসেন্ট ওদের প্রফিট হচ্ছে। এটা আমরা বলছিনা, এটা আই. ডি. বি. আই বলছে যে, ২০১৬ সালে অ্যাকচ্যুয়ালি ৫৯ পারসেন্ট প্রফিট নিয়ে চলে যাবে এনরন। মহারাষ্ট্রের কংগ্রেস সরকারের সঙ্গে আমাদের কি পার্থক্য জানেন? আমরা বলেছি যে, ১৬ পারসেন্ট দিল্লিতে যেটা ঠিক হয়েছে সেটা ওরা পান। কিন্তু তার বেশি আধ পয়সাও আমরা দেবনা। বক্রেশ্বরে আমরা যখন ১৬ পারসেন্ট করছি তখন মহারাষ্ট্রের দাভোলে এনরন আসবে, আর ওরা ২৬ পারসেন্ট নিয়ে যাবে। আর একটা কথা হচ্ছে, আমরা বিস্মিত হয়ে যাই যে ভেলকে কনটেস্ট করতে দেওয়া হয়নি। আমাদের এখানে ভেল কনটেস্ট করবে কিন্তু তাকে ঢুকতে দেওয়া হয়নি। আপনাদের ইণ্ডিয়া গভর্নমেন্ট এনরনকে ১০ বিলিয়ন ডলার কাউন্টার গ্যারান্টি দিয়েছে। আর আমাদের এখানে বক্রেশ্বরের জন্য কুলজিয়াম কর্পোরেশন আসছে বা অন্য যেগুলি আসছে, আমরা এক পয়সাও কাউন্টার গ্যারান্টি দেইনি। ভেল আমাদের এখানে কনটেস্ট করবে। ভেল আমাদের ম্যাক্সিমাম মেশিনারি দেয়। দিল্লিতে ওরা কান কেটে লিখে দিয়েছে ১৬ পারসেন্ট। এখন আমাদের তো ঐ সংবিধান মানতে হয়, আমরা ঐ সংবিধান মানতে বাধ্য থাকব এবং ১৬ পারসেন্টের এক

পয়সাও বেশি দেবনা। মহারাষ্ট্রে ১৬ পারসেন্টের জায়গায় ২৬ পারসেন্ট হয়, দাভোলে ১০ বিলিয়ন কাউন্টার গ্যারান্টি দেওয়া হয়, কিন্তু দেশি কোম্পানি ভেলকে ঢুকতে দেওয়া হয়না। আজকে এই হচ্ছে অবস্থা। আমাদের সঙ্গে আপনাদের মৌলিক পার্থক্য হচ্ছে এই জায়গায়। রাজনৈতিক ভাবে মাথা বিকিয়ে দিয়ে অর্থনৈতিক বাজারে দর কষাকষি করা যায় না। আমরা জানি যে উই আর ডিলিং উইথ দি এনিমি।

[3-50 – 4-00 p.m.]

আমরা এখানে ডিলিং উইথ দি এনিমি। যা কিছু করব সেটা নিজেদের মাথা উঁচু করে তুলে ধরে নিজেদের স্বার্থ বিক্রি না করে করব। আপনারা নিজেদের বিক্রি করবেন, কিন্তু দেশের অগ্রগতি ঘটাতে পারবেন না। দুঃখজনক ঘটনা হচ্ছে এটাই। আপনারা কারখানার পর কারখানা বন্ধ করছেন। ব্রেথওয়েট, জেশপের মতো কারখানাগুলোকে আপনারা বন্ধ করেছেন, কিন্তু সেখানে আপনারা পাঁচটি নতুন কারখানাগুলোকে আপনারা বন্ধ করেছেন, কিন্তু সেখানে আমরা পাঁচটি নতুন কারখানা রাজ্যে খুলব। এবং যে হাতে নতুন কারখানা খুলব সেই হাতে পুরানো কারখানা বন্ধ করবার আপনাদের চক্রাত রুখব। আমাদের মুভমেন্ট অফ দি অ্যাজেণ্ডা হচ্ছে এটাই। সেই দৃষ্টিভঙ্গি, সেই বিকল্প নীতির প্রতিফলন যেহেতু এই বাজেট বক্তৃতায় আছে তারজন্য একে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আমাদের সামনে ১৯৯৫-৯৬ সালের যে ১৮ কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যেসব কাটমোশন দেওয়া হয়েছে তাকে সমর্থন করছি।

মিঃ চেয়ারম্যান স্যার, আমি মানববাবুর বক্তৃতা খুব মন দিয়ে শুনেছি, কিন্তু দেখলাম যে, তিনি তাঁর বক্তৃতার মধ্যে পশ্চিমবঙ্গে বর্তমানে যেসব চূড়ান্ত সমস্যা—বেকার সমস্যা, স্বাস্থ্যের সমস্যা, শিক্ষার সমস্যা, পঞ্চায়েতে অব্যবস্থার সমস্যা, বিভিন্ন জায়গায় বিদ্যুতের যে সমস্যা সেসব সম্পর্কে কিছু বললেন না যে, ঐসব সমস্যার সমাধান কি করে করা হবে। তিনি তাঁর বক্তৃতা জুড়ে শুধু কেন্দ্রীয় বাজেটের সমালোচনা করে গেলেন। আমার মনে হয় বিধানসভা ওনার পক্ষে উপযুক্ত জায়গা নয়, তাই আপনাদের সি. পি. এম. দলের কাছে অনুরোধ, ওঁকে লোকসভার সদস্য করে পাঠিয়ে দিন এবং তাহলে আপনাদের দলের উপকার হবে এবং উনিও যোগ্য জায়গায় সমালোচনা করে রাজ্যের জন্য কিছু সুবিধা অর্জন করতে পারবেন। এটা করলে আমরা আনন্দিতই হব। কিন্তু একটি কথা এখানে সবিনয়ে আপনাদের স্মরণ করিয়ে দিই যে, আপনারা বিকল্প নীতির ব্যাপারে অনেক কথা বলছেন, কিন্তু আমরা জানি, আপনারা মার্কসিস্ট, মার্কসীয় নীতিতে আপনাদের বিশ্বাস, যদিও বলেন না যে, মার্কসীয় নীতি, নাকি ক্যাপিটালিজম—কোন নীতিতে আপনাদের বিশ্বাস। আর কোন নীতিকে আপনারা বিশ্বাস করবেন সেটা নিয়ে আপনাদের দলের মধ্যে তো বর্তমানে বিতর্ক চলছে। আপনারা

যদি সোস্যালিজমই চান তাহলে রাজ্যে টাটা, বিড়লা এবং মাল্টি-ন্যাশনালদের আহ্বান জানাচ্ছেন কিভাবে? দেখছি যে, আপনারা জাপান থেকে, জার্মানী থেকে ওদের টাকা নিয়ে পশ্চিমবঙ্গে আসতে বলছেন, অন্যদিকে সেই আপনারাই আই. এম. এফ. থেকে কেন্দ্রীয় সরকার টাকা ঋণ নেওয়ায় দেশের সার্বভৌমত্ব চলে যাচ্ছে, দেশকে বিকিয়ে দেওয়া হচ্ছে বলে বলছেন। আবার যে আই. এম. এফের টাকা ঋণ নেওয়ায় কেন্দ্রীয় সরকারের নিন্দা করছেন সেই আই. এম. এফের টাকাতেই আপনারা ডিপ-টিউবওয়েল বসাচ্ছেন, বাস কিনছেন, এবং তখন বলছেন যে, টাকাটা মানুষের উপকারে লাগাতে পেরেছি। এই যে দুমুখো নীতি আপনারা গ্রহণ করেছেন, এই নীতির আমরা তীব্র বিরোধিতা করছি। আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, বর্তমান বিশ্বে মার্কসবাদ ভ্রান্ত বলে প্রতিপন্ন হয়েছে এবং যার ফলে সোভিয়েত রাশিয়া বিধ্বস্ত হয়েছে। বর্তমানে ইউ. এস. এস. আর.-এর কোন অস্তিত্বই নেই। পূর্ব ইউরোপের সমস্ত কমিউনিস্ট সরকারেরও পতন হয়েছে। কমিউনিস্টদের নীতি যদি অভ্রান্তই হত তাহলে জবাব দেবেন যে কেন আজকে সোভিয়েত রাশিয়া ভিখারিতে পরিণত হয়েছে। চায়নায় এখনও কমিউনিজম রয়েছে বলে বলছেন, কিন্তু সেখানে ইনফ্লেশন রেট হচ্ছে ১৯ পারসেন্ট, কিন্তু ভারতবর্ষে ১১ পারসেন্ট। সেখানে তো কমিউনিস্ট শাসন রয়েছে, তাহলে সেখানে ইনফ্লেশন রেট ১৯ পারসেন্ট হচ্ছে কি করে তার জবাব দেবেন কি? ২৫ পারসেন্ট সেখানে ইনফ্লেশন হচ্ছে। কয়েক মাস আগে পর্যন্ত আপনারা 'গ্যাট' চুক্তির চূড়ান্ত বিরোধিতা করেছেন। এই বিধানসভায় আপনারা এই চুক্তির বিরুদ্ধে জোরালো বক্তব্য রেখেছেন। আপনারা বলেছেন 'গ্যাট' চুক্তি বাতিল কর, 'গ্যাট' চুক্তি মানছিনা মানব না। পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে এই কথা দেওয়ালে দেওয়ালে লিখে লিখে দেওয়াল আর বাকি রাখেননি। আজকে আপনারা সেই প্রস্তাবকে গ্রহণ করে নিয়েছেন, গ্যাট চুক্তি মেনে নিয়েছেন। আপনাদের মনে করিয়ে দিই আপনাদের দোসর চিন এই 'গ্যাট' চুক্তিতে অন্তর্ভুক্তির জন্য আবেদন করেছিল এবং শেষ পর্যন্ত তাকে 'গ্যাট' চুক্তির অন্তর্ভুক্ত করা হয়েছে। আপনারা কি চান, আপনাদের কি নীতি সেটা আমরা পরিষ্কার ভাবে বুঝতে পারছি না। আপনারা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন আবার কেন্দ্রীয় সরকারের নীতি মেনে নিচ্ছেন, এটা আমাদের কাছে মনে হয়েছে। আপনারা কেন্দ্রীয় সরকারের সমস্ত কিছু মেনে নিয়েছেন, তার শিল্প নীতি তার অর্থনীতি সব মেনে নিয়েছেন এবং তার সাহায্যের সমস্ত কিছু গ্রহণ করছেন। পশ্চিমবাংলায় যে কোটি কোটি টাকার কাজ হচ্ছে গ্রামাঞ্চলের উন্নতির জন্য, শহরাঞ্চলের উন্নতির জন্য তার শতকরা ৯০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসছে। জওহর রোজগার যোজনা, নেহেরু রোজগার যোজনা, আই. আর. ডি. পি, আর. পি. ডি. এস প্রকল্প এবং এই রকম প্রকল্প যত কিছু আছে সমস্ত কেন্দ্রীয় সরকারের টাকা থেকে হচ্ছে। আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি সেই টাকা থেকে আপনারা গ্রামের মানুষকে বঞ্চিত করছেন। আমি এই ব্যাপারে একটা উদাহরণ দিচ্ছি, মাননীয় মন্ত্রী মহাশয় যাচাই করে উত্তর দেবেন। আমার নিজের কেন্দ্রে এবং মুর্শিদাবাদ জেলায় একটা অ্যানুয়াল প্ল্যান করা হয়। যাঁরা এখানে গ্রাম থেকে এসেছেন তাঁরা জানেন যে একটা অ্যানুয়াল প্ল্যান করা হয়। গত বছরের যে প্ল্যান ছিল তার উপর সার্টেন

পারসেনটেজ, অর্থাৎ ১০ পারসেন্ট বাড়িয়ে বর্তমান বছরের অ্যানুয়াল প্ল্যান করা হয়। এক-একটা ছোট ছোট গ্রামের জন্য ৩ লক্ষ টাকা মিনিমাম প্ল্যান করা হয়েছিল, একটা গ্রাম পঞ্চায়েতের জন্য ৩ লক্ষ টাকার অ্যানুয়াল প্ল্যান পাঠানো হয়েছিল। আজকে মার্চ মাস শেষ হতে চলল, আর ৭ দিন বাদে মার্চ মাস শেষ হয়ে যাবে দেড় লক্ষ টাকার বেশি আসেনি। এই টাকা কি কেন্দ্রীয় সরকার দেয়নি বলে আপনারা দিতে পারেননি, নাকি সেই টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন কিন্তু আপনারা অন্য খাতে খরচা করেছেন? এই টাকা থেকে কি সরকারি কর্মচারি, বেসরকারি কর্মচারি এবং আধা সরকারি কর্মচারিদের বেতন দিতে চলে গেছে? গ্রামাঞ্চলের উন্নতির কথা মানববাবু বললেন। কেন্দ্রীয় সরকার যদি গ্রামাঞ্চলের উন্নতির জন্য টাকা না দেন, জওহর রোজগার যোজনার টাকা না দেন তাহলে গ্রামাঞ্চলের উন্নতির কথা বলবেন কি করে? আপনারা সমালোচনা করছেন যে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমদানি শুল্ক হ্রাস করার ফলে আমাদের দেশে বাইরের পণ্যে ছেয়ে যাবে, স্থানীয় শিল্পপতিদের কল-কারখানা আর চলবে না। বাস্তবটা কি? বাস্তবটা তা নয়। কেন্দ্রীয় অর্থমন্ত্রীর যে বাজেট বক্তৃতা, তার থেকে আমি কিছুটা পড়ে শোনাচ্ছি।

The fears that were voiced in some quarters that our trade policy would generate a disruptive flood of imports and weaken the economy have been shown to be completely unfounded, the liberalization and openness have actually increased our self-reliance

যে কথাটা আপনারা বারে বারে বলতে চাইছেন যে আমরা স্বনির্ভরতা থেকে দূরে সরে যাচ্ছি এই শিল্প নীতি এবং এই অর্থনীতির ফলে, এই কথাটা ঠিক নয়। সেই জন্য অর্থমন্ত্রী বলেছেন যে আমরা আমাদের সেলফ রিলায়েন্স বাড়িয়েছি। সেখানে বলছেন

Exports now financed over 90% of imports compared to only 60% in the latter half of 80's... The external deficit on current account was over 3% in GDP in 1991-92. It is expected to be less than in 1994-95...

এর ফলে আমরা দেখতে পাচ্ছি আগে যে এক্সপোর্ট এবং ইমপোর্টের মধ্যে তফাৎ ছিল সেটা কমে এসেছে। ইমপোর্ট কম হচ্ছে। তার ফলে ট্রেড ডেফিসিট ক্রমশ কমে আসছে। বাইরে থেকে যেটা আমদানি হত তার ৯০ পারসেন্ট কভার করে এখন এক্সপোর্ট করি। ট্রেড ডেফিসিট অনেক কমে গেছে। আমরা এই ভাবে যদি চলতে থাকি তাহলে আগামী দিনে আমরা সারপ্লাস স্টেটে পৌঁছাতে পারব। বাইরে থেকে যেটা আমরা আমদানি করি তার চেয়ে বেশি যদি আমরা এক্সপোর্ট করতে পারি তাহলে তার থেকে বেশি আনন্দের আর কিছু থাকতে পারে না। আপনারা এক্সটারনাল ডেক্ট-এর কথা বলছেন, এক্সটারনাল ডেক্টে ভারতবর্ষকে একটা দেউলিয়া সরকারে পরিণত করে দিলেন। ভারতবর্ষের এমন অবস্থা হয়েছিল, এক্সটারনাল ডেক্টে, সত্যিই যেগুলো ফেরত দেওয়ার কথা সেইগুলো ফেরত দেওয়ার অবস্থার মধ্যে ভারতবর্ষ

ছিল না। ১৯৯১-৯২ সালে আমাদের ফলেন এক্সচেঞ্জ রিজার্ভ ছিল ১ বিলিয়ন ডলার। এখন সেটা বেড়ে ২০ বিলিয়ন ডলারে পরিণত হয়েছে, প্রায় ৬১ হাজার কোটি বেশি টাকাতে পরিণত হয়েছে। এটা কি ভাল হচ্ছে না? এটা অহেতুক ভয় আপনারা করছেন যে এন. আর. আই.রা যে টাকা জমা দিয়েছে তারা যদি সেই টাকা তুলে নেয়, তাহলে আমাদের সর্বস্ব চলে যাবে; এসব কাল্পনিক কথা বলে কেন্দ্রীয় সরকারের সাফল্যকে ছোট করে দেখবার চেষ্টা করবেন না, এটাই অনুরোধ রাখছি।

ফুডগ্রেইন সম্বন্ধে বলেছেন, ভারতবর্ষের উন্নতি হয়নি। এখানে বলছি, ১৯৯১-৯২ সালে ভারতবর্ষে কৃষি-উৎপাদন ছিল ১৬৮ মিলিয়ন টন, ১৯৯৪-৯৫ সালে হয়েছে ১৮০ মিলিয়ন টন। অনেক বেড়েছে নিশ্চয়। আরও বাড়া উচিৎ। আপনাদের পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বাড়ার কথা যা বলছেন, তার আসল কথা আমি ফাঁস করব একটু পরে। আপনারা বলছেন আপনারা পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন করেছেন ১৩২ লক্ষ টন। যদিও রাজ্যপালের ভাষণে ভুল করে বলা হয়েছিল ১৮০ লক্ষ টন, আমরা সেটা পয়েন্টআউট করেছিলাম এবং কৃষিমন্ত্রী সেটা স্বীকারও করে নিয়েছেন। খাদ্য উৎপাদনের যে পরিসংখ্যান আপনারা দিয়েছেন তা থেকে দেখতে পাচ্ছি ইল্ড রেটের কথা। কিন্তু ইল্ড রেটের ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ধারে কাছেও আপনারা যেতে পারেননি। আপনারা বলছেন সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি চাল উৎপাদন করছে। কিন্তু পশ্চিমবঙ্গ সব সময়েই বেশি চাল উৎপাদন করে অন্যান্য রাজ্যের তুলনায় কারণ বাঙালি ভাত প্রিয়। এতে আপনাদের হাততালি পাওয়ার যোগ্যতা আছে বলে আমি মনে করি না। ইল্ড রেটের কথা বলছেন, চালে ইল্ড রেট ১৯৮০-৮১ সালে পশ্চিমবাংলায় ছিল ১৪৪২ কেজি পার হেক্টর, আর ভারতবর্ষে ছিল ১৩৩৬ কেজি পার হেক্টর। ১৯৯০-৯১ সালে সেটা হল—পশ্চিমবঙ্গে ১৭৯৫ এবং ভারতবর্ষে ১৭৪০। চালে যদিও সর্বভারতীয় গড়ের তুলনায় বেশি আছেন, কিন্তু অন্যান্য শস্যের ক্ষেত্রে অনেক কম আছে অন্যান্য রাজ্যের থেকে। যদিও এবারে পরিসংখ্যান দেননি, ১৯৯২-৯৩ সালের ইকনমিক রিভিউতে আছে। গমের ক্ষেত্রে দেখছি সর্বভারতীয় গড় উৎপাদনের চেয়ে অনেক নিচে নেমে এসেছে। শুধু চালের উৎপাদন বাড়ালেই হবে না, গমের উৎপাদনও বাড়াতে হবে। ১৯৮০-৮১ সালে গমে পশ্চিমবঙ্গ বেশি ছিল। যেখানে সর্বভারতীয় গড় ছিল ১৬৩০ কেজি পার হেক্টর, সেখানে পশ্চিমবঙ্গে হেক্টর প্রতি গড় উৎপাদন ছিল ১৬৭২ কেজি।

[4-00 – 4-10 p.m.]

আর, ১৯৯০-৯১তে দেখছি—যেখানে সর্বভারতীয় গড় ২২৮১ কেজি পার হেক্টর, সেখানে পশ্চিমবঙ্গ নেমে হয়েছে ১৯৭০ কেজি পার হেক্টর। এতে আনন্দ পাওয়ার কিছু নেই। চালে হয়ত বেশি আছেন, কিন্তু সর্বভারতীয় গড়ে গমে ক্রমশ নেমে যাচ্ছেন পার হেক্টর উৎপাদনে। গমের উৎপাদন যাতে আরও বাড়তে পারে, সেদিকে নজর দিতে হবে। অন্য রাজ্যের তুলনায় ইল্ড রেট কত, তা পরিসংখ্যানে দেওয়া হয়নি। আমি মাননীয় অর্থমন্ত্রীকে

বলব এই পরিসংখ্যানগুলো দেবেন। ১৯৯২-৯৩ ইকনমিক রিভিউ থেকে বলছি, চালের ক্ষেত্রে ইল্ড রেট ১৯৯০-৯১ সালে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের স্থান ছিল পঞ্চম। যদিও এই ফিগারটা এইবারের ফিগারের সঙ্গে মিলছে না। এ অদ্ভুত ব্যাপার। মাননীয় অর্থমন্ত্রীকে বলব, আপনি ফিগারগুলো দেখুন। আপনি এবারে যা দিয়েছেন তাতে, চালের ব্যাপারে বলেছেন, ইল্ড রেট কেজি. পার হেক্টর, ১৯৯২-৯৩ সালে, ইকনোমিক রিভিউতে বলছে ১৭৯৫। আর ১৯৯০-৯১ সালে চালের ক্ষেত্রে ইল্ড রেট ২,০৯০। এই পার্থক্য কেন? আপনার ইকনোমিক রিভিউতে দুটো বছরে আলাদা আলাদা ফিগার। যদিও বাজেট বক্তৃতায় ঐ বছরে, ১৯৯২-৯৩ সালের বাজেট বক্তৃতায় বলেছেন ২,০৯০ নয়, ১৯৩৫। কিন্তু দু হাজার নব্বুই হোক বা উনিশশো পঁয়ত্রিশ হোক, এই বছরে যেটা দিয়েছেন, তাতে বলেছেন ১৭৯৫। আমি বড় ফিগারটি যদি ধরে নিই, অর্থাৎ ২ হাজার ৯০, তাহলেও দেখছি যে পশ্চিমবঙ্গের তুলনায় অন্যান্য রাজ্যে বেশি আছে। অন্ধ্রপ্রদেশে বেশি আছে, হরিয়ানাতে বেশি আছে, পাঞ্জাব, তামিলনাড়ুতে বেশি আছে। চালের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ, ইল্ড রেট কেজি. পার হেক্টর, অনেক কম—ফিফথ পজিশনে আছে। আর হুইটের ক্ষেত্রে পজিশন হচ্ছে ফোর্থ। হরিয়ানায় বেশি আছে, পাঞ্জাবে, রাজস্থানে বেশি আছে ১৯৯০-৯১ সালে। ১৯৯২-৯৩ সালে ইকনোমিক রিভিউতে আপনি বলেছেন যে ২,২৫০। আপনি এবারে বলেছেন, ইল্ড রেট ১৯৭০। এই যে তফাৎ, কোন ফিগারটি কারেক্ট তা আপনি বলবেন। আপনার সমস্ত ফিগার যে ফার্স নয়, সেটি আমরা বুঝব কি করে। আমাদের যে সন্দেহ তা থেকে মাননীয় অসীমবাবু, আপনি যখন জবাবি ভাষণ দেবেন, তখন নিশ্চয়ই নিরসন করবেন, আপনি তখন বলবেন। আমি আর একটি জিনিস আপনাদের সামনে তুলে ধরতে চাই, সেটি হচ্ছে পারসেন্টেজ অব ডেভেলপমেন্ট এক্সপেণ্ডিচার অব দি রেভেনিউ। আপনার ইকনোমিক রিভিউ থেকে বলছি, আমাদের পশ্চিমবাংলায়, পারসেন্টেজ অব ডেভেলপমেন্ট এক্সপেণ্ডিচার টু রেভেনিউ রিসিটস ইন সাম মেজর স্টেটস ইন ইণ্ডিয়াতে যে রেভেনিউ রিসিটস হচ্ছে তা থেকে কত খরচ হচ্ছে ডেভেলপমেন্টের জন্য। সেখানে আমরা দেখছি, ১৯৯২-৯৩ সালে পশ্চিমবাংলার পজিশন হচ্ছে সিকস্থ। আপনাদের থেকে ডেভেলপমেন্টের জন্য খরচ বেশি করেছে অন্ধ্র, গুজরাট, পাঞ্জাব এবং তামিলনাড়ু। এমনকি ওড়িষ্যার মতো রাজ্য, তারাও আপনাদের থেকে বেশি খরচ করেছে ডেভেলপমেন্টের জন্য। আর আপনাদের পজিশন হচ্ছে সিকস্থ। ডেভেলপমেন্ট খাতে যে রেভেনিউ হচ্ছে, তাতে পশ্চিমবাংলা অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বেশি পিছিয়ে আছে। আমি আপনাদের কাছে একটি তথ্য দিতে চাই। আমার কাছে খুবই আশ্চর্য লেগেছে, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে বলেছেন যে, খাদ্য সরবরাহের ক্ষেত্রে নাকি ক্রমশ অ্যামাউন্টটা কমে যাচ্ছে আগে ছিল প্রায় দুশো লক্ষ মেট্রিক টনের মতো, সেটি পরে ২০৮ লক্ষ মেট্রিক টন হয়েছে ১৯৯১ সালে। সেটি ১৯৯৪ সালে এসে দাঁড়িয়েছে ১৪১ লক্ষ মেট্রিক টনে। কোথা থেকে পেলেন এই ফিগার তা আমি জানি না। ১৯৯৪-৯৫ সালে কেন্দ্রীয় সরকারের যে ইকনোমিক সার্ভে বেরিয়েছিল, আমি তা থেকে আপনার কাছে পরিসংখ্যান দিচ্ছি। ইকনোমিক সার্ভে অব ইণ্ডিয়া, টেবল ৪.৮ পেজ ৭৮। সেখানে বলছে, ১৯৯১-৯২ সালে অ্যালোকেশন হয়েছে ২১৭.২ লক্ষ টন। ১৯৯২-৯৩ সালে হয়েছে ২০৭.২ লক্ষ টন, ১৯৯৩-৯৪ সালে হয়েছে ২১৯.৭ লক্ষ টন, আর ১৯৯৪-৯৫ সালে ৯ মাসে, এপ্রিল টু ডিসেম্বরের মধ্যে

হয়েছে ১৭৮.১ লক্ষ টন। তিনমাস পরে তা নিশ্চয়ই ২০০ লক্ষ টনে এসে যাবে। এই চার বছরের ইকনোমিক রিভিউতে যা দেখছি তা প্রায় সমানই আছে।

[4-10 – 4-20 p.m.]

অথচ এখানে মাননীয় অর্থমন্ত্রী বলে দিলেন যে ১৯৯১ সালে ২০৮ লক্ষ টন থেকে কমে ১৯৯৪ সালে ১৪১ লক্ষ টনে দাঁড়িয়েছে, এই জিনিসটা আমার বোধগম্য হল না। সুতরাং এই ব্যবস্থাতে কেন্দ্রীয় সরকারের যে গণ বন্টন ব্যবস্থা চালু আছে সেটা জোরদার হয়েছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। তারপরে ১৯৯২ সালে পুনরায় সরকারি ব্যবস্থার মধ্যে দিয়ে অনেক এলাকাতে নতুন দোকান খোলা হয়েছে। সেখানে ইকোনমিক রিভিউ থেকে দেখা যাচ্ছে যে, ১৩ হাজার ৪৭৯টি নতুন দোকান খোলা হয়েছে এবং অতিরিক্ত অনেক রেশন কার্ড দেওয়া হয়েছে। এইগুলোর থেকে কি কম বরাদ্দের কারণ প্রকাশ পায়? তারপরে রি ভ্যাম্প পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে গান্ধী জন্ম জয়ন্তী উপলক্ষে ১২৫টি ব্লক নেওয়া হয়েছিল, তার মধ্যে পশ্চিমবঙ্গের ৬টি ব্লক নেওয়া হয়েছিল। সেখানে বরাদ্দের পরিমাণ বাড়িয়ে ৪০ লক্ষ করা হয়েছিল এবং পণ্যমূল্য কুইণ্টাল প্রতি ৫০ পয়সা কমানো হয়েছিল। কেন্দ্রীয় সরকারের এই গণ বন্টন ব্যবস্থার মাধ্যমে আর যাতে মানুষ বেশি করে খানাপিনা পেতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। ইস্যু প্রাইস বাড়ছে কেন এইকথা বলতে গেলে বলতে হবে যে এরা দুটি পরস্পর বিরোধী ব্যবস্থা। আজকে ইস্যু বাড়ছে তার কারণ হচ্ছে ১১ পারসেন্ট ইনফ্লেশন হয়েছে। এখন ইনফ্লেশনের কথা বলতে গেলে প্রথমেই বলতে হয় এর অন্যতম প্রধান কারণ হচ্ছে প্রেকিওরমেন্ট প্রাইস বাড়ানো হচ্ছে। সমস্ত ইনগ্রেভিয়েন্স যেসব জিনিস আছে, খাদ্য উৎপাদন করতে যেসব জিনিস লাগে যেমন জল, বিদ্যুৎ বীজ ইত্যাদির দাম বাড়ছে। ফলে ভারতবর্ষের চাষীরা যে চাল, ডাল, গম এবং খাদ্যশস্য উৎপাদন করছে তারা তার ন্যায্য দাম বা বেশি করে দাম চাইছে। ফলে স্বাভাবিক কারণেই কেন্দ্রীয় সরকারকে ইস্যু প্রাইস বাড়াতে হচ্ছে। এবং এটাই হচ্ছে ইনফ্লেশন বাড়ার অন্যতম কারণ। এই ইনফ্লেশন কমাতে হলে কেন্দ্রীয় সরকারকে ভরতুকির পরিমাণ অনেক অনেক পরিমাণে বাড়াতে হবে। এইবার পশ্চিমবঙ্গ সরকার আশঙ্কা করেছিলেন যে, এইবার বোধ হয় গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাবের ফলে সারের ভরতুকি তুলে দেবেন, কিন্তু তা হয়নি। খাদ্যশস্য এবং সারের ভরতুকি তুলে দেওয়া তো দূরের কথা বরং তার পরিমাণ বাড়িয়েছেন। খাদ্যে ৫ হাজার ২৫০ কোটি টাকা ভরতুকি বাড়ান হয়েছে আর সারের ক্ষেত্রে ৫ হাজার ৯৮০ কোটি টাকা বাড়ানো হয়েছে। ফসফেটিক সারের ক্ষেত্রে ৫ হাজার ৯৮০ কোটি টাকা বাড়ান হয়েছে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে রুর‍্যাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে ৩০ হাজার কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। যার জন্য আপনারাই বলেন এখন গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে ৫-৬ লক্ষ টাকা পাওয়া যাচ্ছে। আগে একটা গ্রাম পঞ্চায়ের জন্য কত টাকা বরাদ্দ হত বলুন তো? এন আর ই. পি এইসব কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা ছিল তাতে গ্রামপঞ্চায়েত বাবদ ৫০ হাজার থেকে ১ লক্ষ

টাকা বরাদ্দ আসত। সেখানে এখন গ্রামগুলো ৩-৪ লক্ষ টাকা পাচ্ছেন। এই যে সাহায্য এতে কেন্দ্রীয় সরকার ৮০ পারসেন্ট সাহায্য দেয় আর রাজ্য সরকার ২০ পারসেন্ট দেওয়ার কথা। সেটা রাজ্য সরকার দেয় কিনা এবং কতটা দেয় তা আমাদের জানার দরকার। সত্যিকারে ওই টাকা রাজ্য সরকার দেয় কিনা সন্দেহ আছে। সুতরাং এই যে ৩-৪ লক্ষ টাকা জওহর রোজগার যোজনা বাবদ কেন্দ্রীয় সরকার দিচ্ছে তার কত পরিমাণ আপনারা দিচ্ছেন সেটা আপনার কাছ থেকে জানতে চাই। ওই ৫০ হাজার টাকার থেকে বাড়তে বাড়তে আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে দেখুন। এখন প্রশ্ন হচ্ছে কেন্দ্রীয় সরকার এই টাকা কোথা থেকে জোগাড় করলেন? অন্য জায়গার থেকে টাকা সেভ করে বা শেয়ার বিক্রি করে এই টাকা বাড়ানো হয়েছে। তা বলে ভরতুকি বাড়ানো হয়নি সর্বক্ষেত্রে, যেখানে তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে রেলের বাজেটারী সাপোর্ট ছিল ৭০ পারসেন্ট সেখানে এই সাপোর্ট কমিয়ে দিয়ে ১৮ পারসেন্ট করা হয়েছে। অর্থাৎ ভরতুকির পরিমাণ কমানো হয়েছে। সুতরাং এই যে গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে ৩-৪ লক্ষ টাকা বাড়ানো হল আমরা জনসাধারণের প্রতিনিধি হিসাবে কেন্দ্রের কাছে এবং রাজ্যের কাছে এর জবাব চাইব। এখানে মাননীয় মন্ত্রী ওয়াগন শিল্পের কথা বলেছেন, তিনি বলেছেন যে ওয়াগন শিল্পে বরাদ্দ ঠিকমতো পাওয়া যাচ্ছে না। আজকে ওয়াগন শিল্পের অর্ডার না পাওয়ার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার তো রেলের ক্ষেত্রে বাজেটারি সাপোর্ট কমিয়ে দিয়েছেন। যদি বাড়ানো যেত তাহলে ওয়াগানের অর্ডার পাওয়া যেত, নতুন লাইন হত, বৈদ্যুতীকরণ হত। কেন্দ্রীয় সরকার রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য অন্য জায়গা থেকে সঙ্কোচন করেও তার ব্যবস্থা করছেন। কিন্তু আমাদের এখানে তার ফল খুব একটা ফলেছে বলে আমার মনে হয় না। গ্রাম-গঞ্জের মানুষের জন্য জওহর রোজগার যোজনা, নেহেরু রোজগার যোজনা, আই. আর. ডি. পি.-এর ক্ষেত্রে টাকার পরিমাণ বাড়ানো গেছে। আপনাদের সেটা হৃদয়ঙ্গম করার কথা বলব। কিন্তু এত টাকা দেবার পরও আপনারা পঞ্চায়েতে দুর্নীতি বন্ধ করতে পারছেন না। গ্রাম-পঞ্চায়েতকে ১ বছরে ৩ লক্ষ টাকা দেওয়া হয়। যদি ঠিক ভাবে উন্নয়ন হত, তাহলে গ্রামে খাদ্যের অভাব, পানীয় জলের অভাব, রাস্তা-ঘাট ইত্যাদির অভাব থাকত না। গ্রামগুলোকে সুন্দর করে গড়ে তোলা যেত। কিন্তু আজকে গ্রামগুলোর দিকে দেখলে দেখা যাবে সেই ২০ বছর আগের অবস্থা বর্তমান রয়েছে। দেখা যাচ্ছে, মোরাম দিচেছ, মাটি দিচ্ছে, কিন্তু পরের বছরই সব ধুয়ে-মুছে যাচ্ছে। গ্রামে টিউবওয়েল হচ্ছে না, পানীয় জলের জন্য মানুষ অসুবিধায় পড়ছে। বোর ধানের চাষে অপরিকল্পিত ভাবে জল দেওয়ার ফলে খাবার জলে আর্সেনিক এসে যাচ্ছে। কিন্তু এর জন্য কোনও পরিকল্পনা নেওয়া হচ্ছে না। আজকে যে জন্য পশ্চিমবঙ্গে উৎপাদন বেশি হচ্ছে, তাতে আপনাদের কৃতিত্ব বেশি নেই। ভূমি-সংস্কার এবং খাদ্য-উৎপাদনে আপনাদের কোনও অবদান নেই। আজকে চাষীরা বুঝতে পেরেছেন যে, যদি বছরে ২/৩ বার ফসল উৎপাদন না করা যায় তাহলে তারা তাদের পরিবারকে খাওয়াতে পারবে না, বাঁচাতে পারবে না। তারা টেকনিক্যাল

নলেজ, উন্নত ধরনের বীজ পেয়ে যাচ্ছে। টাকা দিয়ে শ্যালো-টিউবওয়েল, ডিপ-টিউবওয়েল বসানো যাচ্ছে। এগুলো করার ফলে আজকে চাষীরা উৎসাহ-উদ্দিপনার সঙ্গে বোরো ধানের চাষ করছে। তবে এটা পাঞ্জাব, হরিয়ানায় ৫/১০ বছর আগেই হয়ে গেছে। আপনারা তাদের থেকে ৫/১০ বছর পেছিয়ে আছেন। সুতরাং একটা কোয়াণ্টাম জাম্পের দরকার। আমাদের লোক সংখ্যা প্রতি বছর ২.৪ শতকার হারে বাড়ছে। এই বিপুল পরিমাণ জনগণকে যদি খাওয়াতে-পরাতে হয়, তাহলে উৎপাদন বাড়াতে হবে। স্বাভাবিক ভাবে যদি নতুন নতুন ধরনের বীজ আমদানী করতে পারি, হাই-ব্রিড বীজের প্রচলন করতে পারি তাহলে কোয়াণ্টাম জাম্প সম্ভব হবে। সেই হাই-ইল্ডিং অফ সিড আমাদের গমের ক্ষেত্রে, ধানের ক্ষেত্রে ইন্ট্রোডিউস করতে হবে। কিন্তু এটা হতে হতে ১ বিঘায় ১০ থেকে ১৫ মন পাওয়া যাচ্ছে, তার বেশি পাওয়া যাচ্ছে না। ফলে টেপারিং অ্যাফেক্ট হচ্ছে। এবিষয়ে যাতে ব্যবস্থা নেওয়া যায় সেজন্য আপনাদের অবিলম্বে ভাবতে হবে। এজন্য কেন্দ্রীয় সরকার যথেষ্ট উদ্যোগ নিয়েছেন।

[4-20 – 4-30 p.m.]

এর জন্য কেন্দ্রীয় সরকার যথেষ্ট উদ্যোগ নিচ্ছেন, সেই বিষয়ে সন্দেহ নেই। গ্রামীণ উন্নয়নের জন্য গত বছরের বাজেটে ছিল ৭ হাজার ১০ কোটি টাকা। এই বছরে সেটা করা হয়েছে ৭ হাজার ৭০০ কোটি টাকা। ৯২-৯৩ সালে ছিল ৩ হাজার ১০০ কোটি টাকা। গ্রামীণ উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কিছু করছেন না, সেটা ঠিক নয় এর জন্য কেন্দ্রীয় সরকার বহু জায়গা থেকে অর্থ বাঁচিয়ে গ্রামীণ উন্নয়নের জন্য খরচ করছেন। এটা অত্যন্ত আনন্দের বিষয়। এটা আপনাদের স্বীকার করা উচিত। আমি এবারে ভূমি সংস্কারের কয়েকটি তথ্য আপনাদের কাছে তুলে ধরতে চাই। কালকে মানস বাবু বলছিলেন, এই যে একটা কমিটি আপনারা করেছিলেন মিঃ মুখার্জি এবং মিঃ ব্যানার্জির তত্ত্বাবধানে তাদের বক্তব্য এবং রিপোর্ট তিনি এখানে শুনিয়েছেন। আপনারা যেটুকু ভূমিসংস্কার করেছেন, সেটা একেবারে প্রথম প্রথম, ৭৭ সালে আসার পর, প্রথম দিকে ভূমি সংস্কার করেছিলেন। সেই সময় কিছু জমি ভেস্ট করেছেন, বর্গা রেকর্ড করেছেন, আপনাদের পার্টির জন্য। এখন ৫/৭ বছর ধরে দেখছি, ভূমিসংস্কার কিছু হচ্ছে না। আমি এখানে তথ্য দিয়ে বলছি, '৭৯ সালে, আপনারা আসার দেড় বছর পরে তখন জমি খাস হয়েছিল ১২.৪৫ লক্ষ একর, '৯০ সালে ১১ বছর পরে কত খাস হল—১২.৪৫ থেকে ১২.৬১ লক্ষ একর। কত হাজার জমি খাস হল? মাত্র ১৬ হাজার একর জমি খাস হল, গত ১৪ বছরে। এটা কি আপনাদের কোন ভূমিসংস্কার বলবেন? এটা বলার সাহস কি আপনাদের আছে? গতবারে ৯১ সালের ডিসেম্বরে ১২.৬১ লক্ষ একর থেকে বেড়ে ১২.৬৭ লক্ষ একর হয়েছে অর্থাৎ ১ বছরে ৬ হাজার একর জমি ন্যস্ত হল। ৯২ সালের সেপ্টেম্বর পর্যন্ত ১২.৬৭ লক্ষ একর থেকে বেড়ে ১২.৬৯ লক্ষ একর হল, অর্থাৎ ২ হাজার একর হল। এটাকে কি বলবেন আমূল ভূমিসংস্কার? আপনারা বছরের

পর বছর বলছেন, খাদ্য সমস্যা থেকে আরম্ভ করে সব কিছুতেই যে উন্নতি হয়েছে, সবই হচ্ছে ভূমিসংস্কারের জন্য হয়েছে, কি ভূমিসংস্কার হয়েছে, ১ বছরে ১ হাজার, ২ হাজার একর ভূমিসংস্কার হয়েছে। সেটা বিলি করেছেন। '৯৩ জুনে আপনারা ৯.৪০ যেটা ভেস্ট হয়েছিল, সেটা আপনারা রাজ্যপালের ভাষণে ভুল বলেছেন, যা ভেস্ট করেছেন, সবটা বিলি করেছেন, এটা একটু কারেক্ট করে নেবেন। ৯৩ সালের জুনে ৯.৪০ বিলি করেছেন, ২০.৫৬ লক্ষ লোকের মধ্যে। এত বেশি যে ১ বছর পরে ৯.৬১ এটা বিলি করেছেন ২০.৭৮ লক্ষ লোকের মধ্যে, অর্থাৎ ১ বছরের মধ্যে আমরা দেখছি ২০ হাজার একর জমি বিলি করতে সক্ষম হলেন। কত লোকের মধ্যে বিলি করতে সক্ষম হলেন—মাত্র ২২ লক্ষ লোকের মধ্যে। আপনারা বর্গা রেকর্ড করেছেন এই সময়ে ১০ হাজার, ১১ হাজার, ১২ হাজার। এই যদি আপনাদের ভূমিসংস্কারের রেকর্ড হয় তাহলে আপনারা কি করে ক্লেম করছেন, আমূল ভূমিসংস্কারের ফলে পশ্চিমবাংলার বিপ্লব সাধন করবেন? এখানে তো মাননীয় মন্ত্রী মহাশয়, লিখে দিয়েছেন, পশ্চিমবাংলায় যে জমি আছে, তার ৭০ ভাগ জমি ছোট এবং মাঝারি চাষীর মধ্যে বন্টন করা হয়েছে। তার মানে আপনারা ভূমি সংস্কারের শেষ পর্যায়ে এসে গিয়েছেন ভূমিসংস্কার আর কিছু নেই। এখানে আপনারা সেকেণ্ড ও থার্ড অ্যামেণ্ডমেন্ট করে পুকুর ভেস্ট করবেন বাগানকে ভেস্ট করবেন, যার জমি আছে, বাড়ী আছে, সেখানেও ভেস্ট করাবেন। সুতরাং সেকেণ্ড ও থার্ড অ্যামেণ্ডমেন্ট করে কিছু জমি আপনারা আর দখলে আনার চেষ্টা করছেন। এতে আপনাদের আসলে কার্যত কিছু উন্নতি হবে না। এইসব কথা কিন্তু আপনাদের বাজেটের মধ্যে লুকিয়ে গিয়েছে। এটা সত্য যে আসল তথ্যটা লুকিয়ে গিয়েছে। আপনারা এখানে কেন্দ্রীয় সরকারের সমালোচনা করেছেন, কেন্দ্রীয় সরকারকে আক্রমণ করেছেন, তবে কেন্দ্রীয় সরকারের নীতিগুলিকে তাদের বিভিন্ন প্রকল্পগুলিকে যেমন জওহর রোজগার যোজনা নেহেরু রোজগার যোজনা, আই. আর. ডি. পি., আই. টি. ডি. পি. ইত্যাদির মধ্যে দিয়ে, যার মাধ্যম দিয়ে সমস্ত মানুষ উপকার পাচ্ছেন, সবই কেন্দ্রীয় সরকারের টাকা থেকে, তা সত্ত্বেও আপনারা তাদেরকে গালিগালাজ দিয়ে ক্ষান্ত হননা। আপনারা নিজেরা কি করতে পারেন সেই দিকে দৃষ্টি না দিয়ে আপনারা সেই টাটা, বিড়লাদের ডাকছেন, সেই কাজোরিয়া, বাজোরিয়াদের ডাকছেন। আপনারা বিদেশী সাহায্য নিলে কোনও দোষ হয়না, কেন্দ্রীয় সরকার নিলেই দোষ হয়। পশ্চিমবাংলার জ্বলন্ত যে সমস্যা, সেই বেকার সমস্যা সম্বন্ধে আপনি একটা কথাও বাজেটের মধ্যে বলেননি। ১৮ বছরে আপনারা হলদিয়া পেট্রোকেমিকেলস করতে পারলেন না, বক্রেশ্বর করতে পারলেন না, আর এদিকে আপনারা শুধু এম. ও. ইউ সাইন করছেন, ভাবছেন শিল্প হবে। আপনাদের এই আশা করা বৃথা। আবার আমি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৫-৯৬ সালের জন্য যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা

বলছি। গতকাল থেকে বিরোধীদলের মাননীয় সদস্যরা বিশেষ করে মানসবাবু, সুব্রতবাবু এবং অতীশবাবু এখানে যে বক্তব্য তুলে ধরেছেন তা আমি শুনেছি। অতীশবাবু বক্তব্য শুরু করার আগে, সরকারি পক্ষের সদস্য মানববাবু তার বক্তব্য রাখতে গিয়ে যে তথ্য তুলে ধরেছেন, আমাদের রাজ্য সরকারের যে বাজেট এবং বিকল্প অর্থনীতির ক্ষেত্রে যে তথ্যসমৃদ্ধ বক্তব্য রাখলেন তার বিরোধিতা করতে গিয়ে তিনি বললেন, মাননীয় সদস্যর এই সভায় না থেকে লোকসভায় যাওয়া উচিত ছিল। আমি মাননীয় অতীশবাবুকে আমার বক্তব্য শোনার জন্য অনুরোধ করব। সর্বভারতীয় প্রেক্ষাপটে এবং তথ্যের মধ্যে না গিয়ে আমাদের রাজ্য সরকারের যে ব্যয়-বরাদ্দ এবং কাজ তার মধ্যেই আমি সীমাবদ্ধ থেকে অল্প সময়ের মধ্যেই আমার বক্তব্য উপস্থিত করব। বিকল্প অর্থনীতি এবং বিকল্প পথের কথায় আমি বলার চেষ্টা করব। মাননীয় অতীশবাবু বললেন, কেন্দ্রীয় সরকার সবক্ষেত্রেই আমাদের টাকা দিচ্ছে। তারা তো দেবেনই, এটাই তো স্বাভাবিক। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। যুক্তরাষ্ট্রীয় কাঠামোই রাজ্যগুলির উন্নতির ক্ষেত্রে টাকাতো দিতেই হবে, তারা তো পশ্চিমবঙ্গ সরকারকে দান করছে না। কিন্তু ঘটনা হল এই, এই কেন্দ্রীয় সরকার প্রতি ক্ষেত্রেই রাজ্য সরকারকে বঞ্চিত করছেন। তিনি হলদিয়ার কথা বললেন, বক্রেশ্বরের কথা বললেন, সেখানে যদি আমরা দৃষ্টিপাত করি তাহলে দেখতে পাব বঞ্চনার ইতিহাস তো দীর্ঘ থেকে দীর্ঘতর হচ্ছে। কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা সেই ভূমিকা আরও বেশি করে নিতে হবে। কেন্দ্রীয় সরকারের গৃহীত যে আর্থিক নীতি তার সুদুরপ্রসারী ফল আমাদের দেশের মানুষের মধ্যে পড়তে শুরু হয়েছে। এর মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কিন্তু ১৭ বছর আমাদের এই সাফল্যকে ধরে রেখেছে এবং তাকে সম্প্রসারিত করার চেষ্টা করছে। এটাতো স্বাভাবিক, তারা এটা স্বীকারও করলেন, কেন্দ্রীয় সরকারের তথ্য, পশ্চিমবঙ্গ খাদ্য উৎপাদনে আজকে প্রথম স্থান পেয়েছে। বিভিন্ন খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে, যেমন ধান, আলু সহ পশ্চিমবঙ্গের স্থান একটা বিশেষ জায়গায় গিয়েছে।

[4-30 – 4-40 p.m.]

এবং এটা নাকি কৃষকদেরই সাফল্য ও এটা নাকি কৃষকদেরই জন্য হয়েছে। আমরা বলি, হ্যাঁ, কৃষকদের জন্যই হয়েছে কিন্তু কৃষকদের মানসিকতা তৈরি করা, তাদের মধ্যে উদ্যোগ সৃষ্টি করার ক্ষেত্রে ও সচেতন করার ক্ষেত্রে বামফ্রন্টের যে ভূমিকা সেটা নিশ্চয় অস্বীকার করা যায় না। এ৲টা রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে যদি রাজনৈতিক সদিচ্ছা না থাকে তাহলে সেই রাজ্যের উন্নয়ন হতে পারে না। সেই রাজনৈতিক সদিচ্ছাকে সামনে রেখেই আমরা কাজ করেছি এবং সেইজন্যই আমরা আমাদের কাজকে সফল করতে পেরেছি। এই প্রসঙ্গে ভূমি সংস্কারের কথা তাই স্বাভাবিকভাবেই এসে যায়। সার্থক ভূমি সংস্কারের মধ্যে দিয়ে আমরা রাজ্যের অর্থনীতিকে একটা বিশেষ জায়গায় নিয়ে যেতে ে ারেছি। তার সঙ্গে

সঙ্গে সেচ ব্যবস্থার সম্প্রসারণ ও উন্নতিবিধান করে, কৃষকদের উন্নত মানের বীজ সরবরাহ করে, সার সরবরাহ করে ও নতুন প্রযুক্তি দিয়ে সাহায্য করে আমরা আমাদের রাজ্যের কৃষি উৎপাদনকে একটা বিশেষ জায়গায় নিয়ে যেতে পেরেছি এবং এ ক্ষেত্রে বামফ্রন্ট সরকার সঠিকভাবেই তাদের ভূমিকা পালন করে চলেছেন। চাল উৎপাদনের ক্ষেত্রে আমরা প্রথম স্থানে আছি। অন্যান্য জিনিসের উৎপাদনের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গ একটি বিশেষ স্থানে আছে। আমাদের দেশের খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হারের যে সর্বশেষ তথা সেই পরিপ্রেক্ষিতে আমরা যদি ১৯৮০-৮৩ এবং ১৯৯০-৯৩ এই সময়সীমার মধ্যেকার হিসাবটা পর্যালোচনা করে দেখি তাহলে দেখব আমাদের পশ্চিমবঙ্গের স্থান সর্বোচ্চ—৫.৯ শতাংশ। এ ক্ষেত্রে সর্বভারতীয় গড় হচ্ছে ২.৮ শতাংশ। হেক্টর প্রতি উৎপাদনশীলতার ক্ষেত্রেও পশ্চিমবঙ্গের স্থান প্রথম। ১৯৮২/৮৩ ও ১৯৯২/৯৩ সালের তথ্যে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গের হার হচ্ছে ৫.৫ শতাংশ, এ ক্ষেত্রে সর্বভারতীয় গড় বৃদ্ধির হার হচ্ছে ৩.২ শতাংশ। চালের উৎপাদন বৃদ্ধির হার এবং হেক্টর প্রতি উৎপাদনশীলতা বৃদ্ধির হারে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম। ১৯৯৩/৯৪ সালের প্রাথমিক হিসাব যদি নিই তাহলে দেখব আমাদের রাজ্যে উৎপাদন হয়েছে ১২১ লক্ষ ১০ হাজার ৯১ টন। হেক্টর প্রতি উৎপাদন হচ্ছে ২ হাজার ৬১ কে. জি.। সুতরাং এই মুহূর্তে আমাদের রাজ্যের মানুষের জন্য যা প্রয়োজন আমরা তার কাছাকাছি গিয়ে পৌঁছাতে পেরেছি। এরকম সম্ভাবনা চালের ক্ষেত্রে যেমন আমরা করতে পেরেছি তেমনি আলু, তৈলবীজ ইত্যাদি উৎপাদনের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গ একটি বিশেষ স্থান অধিকার করেছে। এই প্রসঙ্গে মৎস্য উৎপাদনের কথাটা একটু বলা দরকার। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে এ বছরও আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছি। তারপর পরিবেশ রক্ষার জন্য যে বনসৃজনের প্রয়োজন সেই বনসৃজনের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গ একটি বিশেষ স্থান অধিকার করে আছে। স্বাভাবিক ভাবেই এটা সম্ভব হয়েছে আমাদের রাজনৈতিক সদিচ্ছা থাকার জন্য এবং সঠিক পরিকল্পনা করার জন্য। তারপর আমাদের যে সীমিত ক্ষমতা আছে সেই সীমিত ক্ষমতাকে বিকেন্দ্রীকরণের মাধ্যমে সঠিক ভাবে ব্যবহার করে এবং আমাদের দেশের সবচেয়ে বড় যে সম্পদ, মানব সম্পদ, সেই মানব সম্পদকে সঠিকভাবে ব্যবহার করে আমরা আমাদের রাজ্যের উন্নতিকে তরান্বিত করেছি। এ ক্ষেত্রে পৌরসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে আমরা আমাদের রাজ্যকে একটি বিশেষ জায়গায় নিয়ে যেতে পেরেছি। মাননীয় সদস্য অতীশবাবু বললেন, হ্যাঁ, অস্বীকার করতে পারি না, পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে কিছু দুর্নীতি, ত্রুটিবিচ্যুতি হচ্ছে। সরকারি ক্ষেত্রে নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া হচ্ছে কিন্তু এই ব্যবস্থার মধ্যে দিয়ে আজকে পশ্চিমবঙ্গকে একটা সঠিক জায়গায় নিয়ে যাওয়া হয়েছে। এই ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে সরকারি টাকা সঠিক ভাবে ব্যয় করতে পারছে, তাদের উন্নয়নের কাজে বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে, বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে। তার ফলে আজকে বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে গ্রামের উন্নয়ন হচ্ছে, রাজ্যের উন্নয়ন হচেছ। তার মধ্যে দিয়েও আমরা নিশ্চয়ই

ভুলে যাব না, আজকে আমাদের দেশটাকে যারা বিকিয়ে দেবার চেষ্টা করছে, আমাদের দেশের সার্বভৌমত্বকে যারা বিকিয়ে দেবার চেষ্টা করছে, গরিব মানুষ, ক্ষেত মজুর, তাদের যারা ক্ষতি সাধন করছে, সেই সব লোক আজকে কেন্দ্রে বসে আছে। তারা আজকে যে ক্ষতি সাধন করেছে, সেই রকম লোক আজকে আমাদের পঞ্চায়েত ব্যবস্থার মধ্যেও আছে। সুতরাং আমাদের দেশের ব্যবস্থাটাকে, আমাদের দেশের শান্তিপূর্ণ অবস্থানটাকে, আমাদের দেশের পরিবেশটাকে তারা নষ্ট করে দেবার চেষ্টায় আছে। সেদিকে সকলকে দৃষ্টি দিতে হবে এবং বিশেষ করে সরকারকে এই বিষয়ে দৃষ্টি দিতে হবে। দুর্নীতি যদি কোথাও হয়ে যাকে তাহলে তাকে সমূলে উৎপাটন করতে হবে। আমরা যদি পরীক্ষা করে বুঝতে পারি যে দুর্নীতি হচ্ছে তাহলে সেই ক্ষেত্রে দৃঢ় ভাবে ব্যবস্থা গ্রহণ করতে হবে। যদি আমরা তা না করতে পারি তাহলে আমাদের যে সাফল্য এসেছে সেই সাফল্যটা নষ্ট হয়ে যাবে। তাই এই ব্যাপারে মাননীয় বিরোধী সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেইগুলোকে সমর্থন না করে বলতে চাই, এই ব্যাপারে সজাগ হওয়া দরকার। কারণ পঞ্চায়েতি ব্যবস্থায় যে স্তরগুলো আছে, তার মধ্যে দিয়ে রাজ্যের গোটা পরিকল্পনাকে আমরা এগিয়ে নিয়ে যেতে চাইছি। কেন্দ্রীয় যোজনা বরাদ্দের বাইরে রাজস্ব আদায়ের ক্ষেত্রে আমাদের সজাগ থাকতে হবে। তার বাইরেও স্বল্প সঞ্চয়ের বিষয়টার উপর জোর দিয়ে আমাদের রাজ্যের সংস্থানটাকে দৃঢ় করতে চাইছি। কারণ ভূমি সংস্কার আজকে সম্ভব হয়েছে পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে, পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে মৎস্য উৎপাদন সম্ভব হয়েছে, বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে আমরা শিক্ষার উন্নয়ন ঘটাতে পেরেছি। আমরা সাক্ষরতা কর্মসূচির মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষার হারটাকে একটা উন্নত স্তরে পৌঁছে দিতে পেরেছি। এই সাফল্যকে ধরে রাখার ক্ষেত্রে আরও দায়িত্বশীল হতে হবে। এই সাক্ষরতার মধ্যে দিয়ে শিক্ষার হার যখন বাড়ছে, তখন স্কুলে যাবার ছাত্রছাত্রীর সংখ্যাও বাড়ছে। এদিকটা আমাদের দেখতে হবে। সরকারি তথ্যে বলা হয়েছে গত চার বছর ধরে আমাদের ইচ্ছা থাকলেও আমাদের বাজেটে সংস্থান রাখা যাচ্ছে না। ফলে আমরা একটাও প্রাথমিক বিদ্যালয় বাড়াতে পারছি না। তবুও শিক্ষা মন্ত্রী বলেছেন আমাদের আরও এক হাজার প্রাথমিক বিদ্যালয় বাড়াতে হবে। যদিও আর্থিক অভাব রয়েছে। আশা করি আগামী দিনে আমাদের যে সদিচ্ছা সেটাকে কার্যকর করা সম্ভব হবে। কারণ সাক্ষরতা আন্দোলনের সঙ্গে সঙ্গে যদি প্রাথমিক শিক্ষার ব্যবস্থা ঠিকমতো না করা যায় তাহলে শিক্ষাকে আমরা ঠিক জায়গায় পৌঁছে দিতে পারব না। ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত শিক্ষার যে পরিবেশ ছিল তা থেকে আজকে আমরা বেরিয়ে এসেছি। আজকে সারা রাজ্যে শান্তিপূর্ণ পরিবেশের মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থাটাকে চালানোর ব্যবস্থা করা হচ্ছে।

[4-40 – 4-50 p.m.]

সেখানে বিশেষ বিশেষ সময়ে বিশেষ বিশেষ ক্ষেত্রে কিছু কথা কিছু কাজ কিছু সিদ্ধান্ত

আমাদের বিভ্রান্ত করেছে। আমাদের কিছুটা প্রশ্নের সম্মুখীন করেছে। আজকে শিক্ষকদের পেনশন এর ক্ষেত্রে মন্ত্রী উল্লেখ করেছেন সমস্ত সমালোচনাকে স্বীকার করে নিয়েই আমরা একে আরও সরলীকরণ করব। আমি মাননীয় মন্ত্রীর কাছে, সরকারের কাছে অনুরোধ করব যে আমাদের এক্ষেত্রে যদি সামান্যতম ঢিলেমী হয়ে যায় তাহলে এটা একটি দৃষ্টান্ত হয়ে যাবে। এবং যাকে সামনে রেখে আমাদের রাজ্যের যারা বিরোধী শক্তি, যারা আমাদের রাজ্যের মঙ্গল চাইছেন না, রাজনীতি করার চেষ্টা করছেন। স্বাভাবিকভাবে এই প্রশ্নে আমাদের সতর্ক থাকা দরকার। তেমনিভাবে বারবার দেখি আমরা আজকে জানি যে, আমাদের দেশের যে ইতিহাস আমাদের দেশের যে স্বাধীনতা আন্দোলনকে তাকে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার, আমাদের দেশের কোন কোন অংশের ইতিহাসকে চিহ্নিত না করার চেষ্টা করছেন। তেমনিভাবেই একটা বিষয় আমরা বেশ কিছুদিন ধরে দেখছি সংবাদপত্রের মাধ্যমে বিবৃতি পাল্টা বিবৃতি দেওয়া হচ্ছে। আমাদের দেশের পঠন পাঠন থেকে, পাঠ্যসূচি থেকে যেটা সরকারের পক্ষ থেকে হয়নি, আরেকটি নিয়োজিত সংস্থা যারা এটা করেন সেই পাঠ্যসূচির ক্ষেত্রেও কিছুটা প্রশ্নের সম্মুখীন করা হচ্ছে, যে আমাদের দেশের মাধ্যমিক স্তরের পাঠ্যক্রমে নেতাজী সুভাষ বোসের যে বক্তব্য ছিল তাকে আজকে কিছুটা ছোট করার চেষ্টা করা হচ্ছে। কিছুটা বাদ দেওয়ার চেষ্টা করা হচ্ছে আমি আজকে বক্তব্যে এই কথাটা উপস্থাপন করতে চাইছি। এই কারণে যে যেখানে একটা সুন্দর পরিবেশের একটা সুন্দর পরিবেশের মধ্যে দিয়ে আমরা আমাদের রাজ্যের মানুষকে সঠিক কথাটা বলতে চাইছি, সেক্ষেত্রে এই ধরনের প্রচেষ্টাগুলো আমাদের মনে যেন কোনও প্রশ্ন না তোলে আমাদের বিরোধী শক্তির হাতকে শক্ত না করে, সে ব্যাপারে আমাদের সতর্ক থাকা দরকার। কারণ সার্বিক শিক্ষা প্রসারের ক্ষেত্রে শিক্ষার পরিকাঠামো, শিক্ষার ব্যবস্থাপনা, শিক্ষা পদ্ধতি সব যদি সুন্দর হয় এবং যেটা আমরা আমাদের রাজ্যে করতে চাইছি, সেটা যেন সঠিকভাবে করা যায়। এই শিক্ষার ক্ষেত্রে যে সাফল্য সেই সাফল্যের সঠিক পথকে যাতে আমরা ধরে রাখতে পারি, সে বিষয়ে আমাদের উদ্যোগটাকেও আরও বেশি সঠিক করা দরকার। তেমনি পাশাপাশিভাবে আমরা এটাও জানি যে, আমাদের রাজ্যের সাফল্যের অনেকগুলো দিক আছে। শিক্ষা, স্বাস্থ্য পরিবহন সবক্ষেত্রেই সমস্যা নিশ্চিতভাবে আছে। সমস্যা থেকে আমরা একেবারে মুক্ত হয়ে গেছি তা নয়। পরিবহনের মতো সমস্যা, স্বাস্থ্যের মতো সমস্যা, আজকে নিশ্চয়ই আছে আমাদের রাজ্যে স্বাস্থ্যের ক্ষেত্রে এমন এক একটা ঘটনা ঘটছে কোনও কোনও ক্ষেত্রে। তখন আমরা দেখি স্বাস্থ্য দপ্তরের ভূমিকা কি? তারা কেমনভাবে কাজ করছেন। তেমনি ভাবে আমরা জানি আমাদের রাজ্যের অরেকটা বিষয় আমরা কৃষকের উন্নতি করেছি। সেখানে সমবায়ের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। সমবায় ব্যবস্থার মধ্য দিয়ে আমরা যদি দেশের মানুষের উন্নতি করতে না পারি তাহলে আমাদের কিন্তু ব্যাপক ক্ষতি হয়ে যাবে। এই সমবায়ের ক্ষেত্রে আমাদের বাজেট বক্তব্য আরও বেশি তথ্য সমৃদ্ধ হলে ভাল হত, কারণ আমরা জানি আজকে সমবায় ব্যবস্থার মধ্য দিয়ে মহিলাদের

যেমন সমাজের সব ক্ষেত্রে যুক্ত করার চেষ্টা করা হচ্ছে, তেমনি সমবায়ের মধ্য দিয়ে আমরা ১৮টি জেলার মধ্যে ১৫টি জেলায় ১৮টি মহিলা ব্যাঙ্ক করেছি এবং এর মধ্য দিয়ে প্রায় ৬০ হাজার মহিলাকে সদস্য করতে পেরেছি। ১০০ হাজার মহিলাকে নানাভাবে সুযোগ দিয়ে তাদের জীবনকে একটা উন্নত স্তরে নিয়ে যাওয়ার চেষ্টা করেছি। তাই এ বিষয়গুলো যাতে আমরা সঠিকভাবে করতে পারি সেটা আমাদের দেখা দরকার। এই কারণে আজকে কেন্দ্রীয় সরকারের যে নীতি, যে নীতির ফলে আজকে মানুষের সমস্যা দিন দিন তীব্র থেকে তীব্রতর হচ্ছে। যার বিরুদ্ধে আমাদের লড়াই, আমাদের সংগ্রামকে আরও বেশি সংগঠিত করা দরকার। আমরা এই রাজ্যে সেই লড়াই, সেই সংগ্রামকে আরও বেশি তীব্রতর করে একটা বিকল্প পথের মধ্যে দিয়ে আমাদের রাজ্যের নিজস্ব সম্পদ সৃষ্টি করে, আমাদের রাজ্যের মানুষকে আরও সচেতন করতে, আমরা একটা বিকল্প অর্থনীতির কথা বলেছি। কারণ আমরা চাই আমাদের দেশের সব মানুষের উপকার করতে। আমরা পারব না কিন্তু আমরা বেশিরভাগ মানুষের যা প্রয়োজন আমরা সেখানে কর বসাই না, সেটা চাই বলে মানুষকে রিলিফ দিয়ে আমরা আমাদের ক্ষমতার মধ্যে দিয়ে চেষ্টা করি। কিন্তু কেন্দ্রীয় সরকার কম মানুষের উপকার করতে চান। আমরা দেখি কম মানুষ যা ব্যবহার করেন সেখানে ট্যাক্স কমান, আর বেশি মানুষ যা ব্যবহার করেন সেখানে ট্যাক্স বাড়ান। তাই সেই বিকল্প অর্থনীতিকে তুলে ধরে আমরা আমাদের রাজ্যকে গড়ে তুলতে চাইছি। পরিশেষে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব এখানে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ২১শে মার্চ '৯৫ তারিখে এই সভায় যে বাজেট উপস্থিত করেছেন সেই বাজেটের ওপর গতকাল থেকে বিতর্ক শুরু হয়েছে। আজ বিতর্কের দ্বিতীয় দিন। আজকে এই বিতর্কের প্রথম অবতারণা করেছেন মাননীয় সুব্রত মুখার্জি। আমি এই বিতর্কে অংশ গ্রহণ করে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করে কয়েকটা বিষয়ের ওপর আলোকপাত করতে চাই। আজকে বিতর্কে অংশ গ্রহণ করে বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রতবাবু এবং অতীশ সিনহা যেসব কথা বললেন সেসব কথার প্রসঙ্গে আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, এ বছর ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার যে বাজেট লোকসভায় পেশ করেছেন সেই বাজেট কেন্দ্রীয় সরকারের গৃহীত নয়া অর্থনীতি, শিল্প নীতি এবং গ্যাট চুক্তির শর্ত সাপেক্ষে। নয়া শিল্প ও অর্থনীতির এবং গ্যাট চুক্তির ফলে ইতিমধ্যেই দেশে বেকারের সংখ্যা বেড়ে চলেছে। বিগত চার বছরের পরিসংখ্যানে আমরা দেখছি দেশে খাদ্য শস্যের উৎপাদনের হার কমে গেছে। সারা ভারতবর্ষে গ্যাট চুক্তি অনুযায়ী বিদেশি পুঁজি বিনিয়োগ করে শিল্প, কল-কারখানা বাড়াবার নামে কেন্দ্রীয় সরকার দেশের অর্থনীতিকে বিদেশিদের কাছে বিকিয়ে দিয়েছেন। এর ফলে কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে দিয়ে দেশের চাহিদা এবং যোগানের প্রকৃত পরিসংখ্যান উপস্থিত করতে পারেননি। সেই পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী ডঃ

অসীম দাশগুপ্ত মহাশয় খুবই সঙ্গত কারণে বিকল্প অর্থনীতির কথা বলেছেন। অথচ সুব্রতবাবু বললেন যে, বিকল্প অর্থনীতিটা কি তা তিনি বুঝতে পারছেন না। আমি ওঁকে পরিষ্কার করে জানিয়ে দিতে চাই যে, আমাদের দেশের শতকরা ৮০ ভাগ মানুষ-এর স্বার্থের দিকে তাকিয়ে মাননীয় অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্ত সঠিক ভাবে এই বাজেট এখানে পেশ করেছেন। মাননীয় অর্থমন্ত্রী পরিষ্কারভাবে তাঁর বাজেটের মধ্যে উল্লেখ করেছেন যে, একটা দেশের স্বনির্ভরতা আনতে গেলে দেশের বৃহৎ অংশের উল্লেখ করেছেন যে, একটা দেশের স্বনির্ভরতা আনতে গেলে দেশের বৃহৎ অংশের মানুষের স্বার্থের দিকে তাকিয়ে প্রাকৃতিক সম্পদকে, মানবিক সম্পদকে এবং মেধা শক্তিকে উৎপাদন বৃদ্ধির কাজে লাগাতে হবে। সঙ্গে সঙ্গে ক্ষুদ্র ও মাঝারি শিল্পের প্রসার ঘটিয়ে কর্মসংস্থনের সুযোগ সৃষ্টি করতে হবে। এটা যতক্ষণ না করা যাবে ততক্ষণ গোটা দেশে স্বয়ম্ভরতা আনা সম্ভব নয়। আজকে নয়া অর্থনীতি এবং শিল্প নীতির মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার বিদেশি পুঁজি বিনিয়োগের সুযোগ দিচ্ছেন, শর্ত সাপেক্ষে বহুজাতিক সংস্থাগুলোকে আমাদের দেশে এনে শিল্প স্থাপনের চেষ্টা করছেন এবং এটাই আজকে সুব্রতবাবুরা জোরের সঙ্গে এখানে বলবার চেষ্টা করছেন। কিন্তু আমরা জানি বিদেশি কোটিপতি বা পুঁজিপতিরা এখানে ভারী শিল্প স্থাপন করবে, তারা কখনোই ছোট শিল্প স্থাপনের জন্য এখানে পুঁজি বিনিয়োগ করবে না। কাজেই বহুজাতিক সংস্থাগুলি ভারী শিল্প গড়ার স্বার্থে শিল্প স্থাপন করবার জন্য আসবেন।

[4-50 – 5-00 p.m.]

আমাদের নীতিগত পার্থক্য হচ্ছে, আমাদের দেশে শিল্পের বিকাশ ঘটাতে গেলে যে উদ্যোগ নেওয়া দরকার সেটা হচ্ছে, ক্ষুদ্র ও মাঝারি শিল্পকে বেশি গুরুত্ব দিয়ে তার বিকাশ ঘটানো। আজকে যারা অর্থ বিনিয়োগ করে শিল্প স্থাপন করবেন। তাদের সঙ্গে প্রতিযোগিতায় আমাদের দেশের শিল্প কলকারখানা মার খাবে। এরফলে বেকারি বাড়বে, দারিদ্র বাড়বে। এরফলে কৃষকের ক্রয় ক্ষমতা নাগালের বাইরে চলে যাবে। সেইজন্য খুব স্বাভাবিক কারণেই শিল্প প্রসারের ক্ষেত্রে বলা হয়েছে, বিদেশি পুঁজি বিনিয়োগ করে বিদেশিদের হাতে আমাদের দেশের অর্থনীতি এবং সার্বভৌমত্ব বিকিয়ে দেওয়া যাবে না। যেটা কেন্দ্রীয় সরকার করেছেন, গ্যাট চুক্তি শর্ত-সাপেক্ষে কোটি কোটি টাকা ঋণ করে নিয়ে এসে যে বিনিয়োগ করছে তার ফলে জিনিসপত্রের দাম বাড়ছে। আজকে তারই বিকল্প অর্থনীতি হিসাবে প্রাকৃতিক সম্পদকে কাজে লাগিয়ে এবং দেশের মেধাস্বত্বকে কাজে লাগিয়ে সম্পদ সৃষ্টি করা। আজকে কেন্দ্রের যে ইনকাম ট্যাক্স—প্রতি বছর ৫০ হাজার কোটি কালো টাকা জমা হচ্ছে। এই টাকার সামান্য অংশ যদি উদ্ধার করা যায় তাহলে সেই টাকা দিয়ে বুনিয়াদি শিল্পের ক্ষেত্রে, বিদ্যুতের ক্ষেত্রে বিনিয়োগ করে সেখান থেকে প্রচুর অর্থ পাওয়া সম্ভব যা দিয়ে শিল্পের বিকাশ ঘটানো যায়। আমাদের পশ্চিমবঙ্গ স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। এরফলে মানুষের ক্রয়-ক্ষমতা বেড়ে গেছে দেশের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছে। ফলে আজকে ক্ষুদ্র সঞ্চয়

প্রকল্প পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি প্রসার লাভ করেছে। এই স্বল্প সঞ্চয়ের টাকা দিয়ে প্রাকৃতিক সম্পদকে কাজে লাগিয়ে দেশের শিল্প বিকাশ করা সম্ভব। কাজেই এর উপর বেশি করে জোর দেওয়া দরকার বিকল্প অর্থনীতির ক্ষেত্রে। আজকে একথা ঠিকই, পশ্চিমবাংলায় শিল্প বিকাশের পরিবেশ সৃষ্টি হয়েছে। কৃষি ক্ষেত্রে উন্নতি হয়েছে। ফলে পশ্চিমবাংলার কৃষকের অর্থের যে অভাব জনিত জ্বালা তা দূর হয়েছে কিছুটা। আজকে অনেক বেশি জমিতে সেচ দেওয়া সম্ভব হয়েছে। এরফলে উৎপাদন বেশিমাত্রায় বেড়েছে। ফলে কৃষকদের অবস্থার পরিবর্তন ঘটেছে। ক্ষেত-মজুরদের মজুরি বৃদ্ধি হয়েছে এই যে পরিবেশ পশ্চিমবাংলায় তৈরি হয়েছে এরফলে বিদেশি সংস্থাগুলি শিল্প গড়ার জন্য উদ্যোগী হয়েছে। সেই জন্য শিল্পায়নের ক্ষেত্রে ক্ষুদ্র শিল্প এবং মাঝারি, ছোট শিল্পের উপর জোর দেওয়ার কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন। এটা সঙ্গত হয়েছে। কিন্তু বৃহৎ শিল্প করার ক্ষেত্রে, বিদেশি পুঁজি বিনিয়োগ করার ক্ষেত্রে তাদের শর্ত স্বাপেক্ষে যে অনুমতি দেওয়া হয়েছে সেটার নির্দিষ্টকরণ করে বলা দরকার। আজকে আমরা কেন্দ্রীয় শিল্পনীতির বিরোধিতা করছি, কারণ বড় বড় শিল্পপতিরা এই দেশে শিল্প স্থাপন করার জন্য মাঝারি ও ছোট শিল্পের ক্ষেত্রে মূলধন বিনিয়োগ করতে চাইবে না।

তারা সবসময় ভারি ধরনের শিল্প এখানে চাইবে। পশ্চিমবাংলায় কোথাও কোথাও বড় বড় শিল্প গড়ার ক্ষেত্রে বিদেশি পুঁজি বিনিয়োগ করা হচ্ছে এবং বহুজাতিক সংস্থাগুলি কি কি শর্তসাপেক্ষে এখানে শিল্প প্রতিষ্ঠা করবার জন্য আসছে এটা নির্দিষ্ট করে বলা দরকার। আজকে মাননীয় অর্থমন্ত্রী প্রবেশ কর তুলে দিয়ে খুবই ভাল কাজ করেছেন। এতদিন লক্ষ্য করে এসেছি যে, সমস্ত শহরমুখী উন্নয়ন হয়েছে। গ্রামের দিকে তাকিয়ে নয়। বেশিরভাগই খরচ হয়েছে শহরের দিকে তাকিয়ে। প্রবেশ কর তুলে দিয়ে উনি খুব ভাল কাজ করেছেন। উনি কলকাতা বা তার পাশাপাশি অঞ্চল, এর বাইরে গ্রামাঞ্চলে শিল্পের দিকে সমভাবে বিকাশ ঘটাবার কথা উনি উল্লেখ করেছেন। এটা অভিনন্দন যোগ্য। বিশেষ করে আমি বলব উত্তরবঙ্গের যে ৫টি জেলা অবহেলিত এবং পিছিয়ে পড়া জেলা এবং সেখানে কোনও রকম শিল্প গড়ে ওঠেনি, কৃষি নির্ভরশীল, দীর্ঘ প্রত্যাশিত যে তিস্তা প্রকল্প সেটাও কেন্দ্রের বঞ্চনার শিকার হয়ে আছে, সেই এলাকার মানুষ তিস্তার জল পাচ্ছে না। এখানে শুধু রায়গঞ্জে স্পিনিং মিল আছে। এখানে ফুড প্রসেসিং সেন্টার হতে পারে। শিল্প কলকারখানা গড়ার ক্ষেত্রে যে পরিকাঠামো আছে তার উপর গুরুত্ব দিয়ে এখানে যদি বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করা যায় এবং এই পিছিয়ে পড়া অবহেলিত জেলাগুলিতে যদি অর্থনৈতিক দিক থেকে স্বয়ংম্ভরশীল করতে হয় তাহলে শিল্পের ক্ষেত্রে সমভাবে গুরুত্ব দেওয়ার কথা আমি বলছি। এটা খুবই আনন্দের কথা যে তিনি বলেছেন যে, শুধু শহরমুখী শিল্প নয়, তার বিকল্প হিসাবে আজকে শহর এবং গ্রাম উভয় দিকেই তিনি সমভাবে বিকাশ ঘটাবেন। এখানে উনি বিকেন্দ্রীকরণের কথা উল্লেখ করেছেন। পশ্চিমবাংলার ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে সুদুর

গ্রাম থেকে পরিকল্পনা গ্রহণ করে পঞ্চায়েত সমিতিতে, পঞ্চায়েত সমিতি থেকে জেলা পরিকল্পনায় এবং জেলা থেকে সার্বিক দৃষ্টিভঙ্গির উপর দাঁড়িয়ে যে জেলা পরিকল্পনা গ্রহণ করেছেন, জনমুখী পরিকল্পনা গ্রহণ করেছেন এক্ষেত্রে আমি বলব যে ক্ষমতাকে কেন্দ্রীভুত করা হচ্ছে না। আজকে জেলায় যতগুলি বিভাগীয় কমিটি আছে—প্রায় ৫০-১০০টি, এর সমস্ত কমিটির চেয়ারম্যান হচ্ছে জেলা সভাধিপতি। জেলা পরিষদের যে স্থায়ী সমিতিগুলি আছে তাদের ক্ষমতার দিক থেকে গুরুত্ব দিয়ে আর্থিক ক্ষমতা বাড়িয়ে দেওয়া হয়েছে। অর্থাৎ ব্লক প্ল্যানিং কমিটি যে ব্লক প্ল্যান করে সেই ব্লক প্ল্যান জেলা প্ল্যান কমিটিতে গুরুত্ব পায় না। যে জেলা পরিকল্পনা কমিটি গঠিত হয়েছে, সেই কমিটিতে এম এল এদের যুক্ত করা দরকার। ডেভেলপমেন্টের ক্ষেত্রে এদের যুক্ত করে পঞ্চায়েত সমিতি সমস্ত স্থায়ী সমিতিগুলির আর্থিক ক্ষমতা বাড়িয়ে, এখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণের যে মূল অর্থ যার উপর দাঁড়িয়ে আর্থিক ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা ভাবছি, এটা নিশ্চয় গ্রাম বাংলার স্বার্থেই করা হয়েছে। আজকে আমি বলব যে মাননীয় অর্থমন্ত্রী এই দিকটা বিশেষ ভাবে গুরুত্ব দেবেন। পাশাপাশি আর একটা বিষয়—পেনশনের ব্যাপারে বলছি। স্কুল শিক্ষকের রিটায়ার্ডের সঙ্গে সঙ্গে তাঁদের পেনশন বা গ্র্যাচুইটি ব্যবস্থা করা হয় তাহলে এই ১ হাজার টাকা প্রতি মাসে বাড়িয়ে দেওয়ার চাইতে অনেক ভাল হত। আমার নিজের অভিজ্ঞতা থেকে বলছি, আমার বাবা হচ্ছেন স্কুলের শিক্ষক, ৯২ সালে রিটায়ার্ড করেছেন। ৯৩-৯৪-৯৫ হয়ে গেল আজ পর্যন্ত তাঁর পেনশনের কোনও ব্যবস্থা হল না। তাহলে একজন সাধারণ শিক্ষকের কি অবস্থা হতে পারে। এই ক্ষেত্রে আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে তাঁদের রিটায়ারের সঙ্গে সঙ্গে যাতে ঐ এক হাজার টাকার পরিবর্তে গ্র্যাচুইটি, পেনশন ইত্যাদির ব্যবস্থাটা করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী তাঁর যে বাজেট পেশ করেছেন সেই বাজেটে মুখে বিকল্প আর্থিক ও শিল্পনীতির কথা বললেও তাঁর বাজেট প্রস্তাবগুলি যদি আপনি বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখা যাবে যে, বাজারী অর্থনীতি এবং উদার অর্থনীতি অনুসরণ করার ক্ষেত্রে আমাদের মাননীয় অর্থমন্ত্রী অসীম বাবু কেন্দ্রের মাননীয় মনোমোহন সিংহ মহাশয়কে ছাড়িয়ে গেছেন। আজকে তাঁর এই বাজেট প্রস্তাবে তিনি শিল্পপতি এবং ধনী চাষীদের ঢালাও কর ছাড় দেওয়ার ব্যবস্থা করেছেন। যেমন, এন্ট্রি ট্যাক্স এবং টার্ণওভার ট্যাক্স সম্পূর্ণভাবে প্রত্যাহার করে নিয়েছেন, যেটা শিল্পপতিদের কাছে আশাতীত ছিল এবং চা বাগিচা বাদে কৃষির সম্পূর্ণ ক্ষেত্রে আয় কর তুলে দিয়েছেন। আর এক দিকে আবার নির্বাচনের দিকে খেয়াল রেখে নির্বাচনের প্রাক্কালে ছিটেফোঁটা বাজেটকে একটু জনমুখী মোড়ক দেওয়ার জন্য ছিটেফোঁটা কিছু বরাদ্দ কৃষক শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ড এই জাতীয়

একটা প্রকল্প সার, কীটনাশকে যৎসামান্য বিক্রয় কর ছাড় এক শতাংশ ইত্যাদি বলে মাননীয় অর্থমন্ত্রী এই শিল্পনীতির বাজেট প্রস্তাব যারা উদার অর্থনীতির প্রবক্তা, বাজাবী অর্থনীতির প্রবক্তা অর্থাৎ শিল্পপতিরা তাঁদের যে হাউসগুলি চেম্বার অফ কমার্সগুলি তাঁরা রাজ্য সরকারের অর্থমন্ত্রীর পঞ্চমুখে প্রশংসা করছেন, এতখানি পঞ্চমুখে প্রশংসা বোধ হয় মাননীয় মনমোহন সিং তাঁর কেন্দ্রীয় বাজেট পেশ করে এত প্রশংসা কুড়োতে পারেননি। ফলে, আমি বামফ্রন্টের বন্ধুদের ভাবতে বলি যে, এই প্রশংসা কিসের ইঙ্গিত বহন করছে? আজকে বিকল্প শিল্পনীতির কথা বলছেন, কোথায় বিকল্প? এই উদার অর্থনীতির, এই নয়া শিল্পনীতির যে ইঙ্গিত বিশ্বব্যাঙ্কের লোন যা কেন্দ্র গ্রহণ করেছে বলে সমালোচনা করছেন আপনাদের সরকার কি সেই পথ অনুসরণ করছেন না? আজকে ১১টি প্রকল্প আপনাদের সরকার, রাজ্য সরকার বিশ্বব্যাঙ্ক সহ বিদেশি সংস্থা ২৬১৬ কোটি টাকা ঋণ নিয়েছেন এবং আবার নূতন করে বিশ্বব্যাঙ্ক সহ বিভিন্ন বিদেশি সংস্থা থেকে যে ২৬১৬ কোটি টাকার মধ্যে ১৫০০ কোটি খরচ করেছেন এবং এরপর নূতন করে ২ হাজার কোটি টাকা ঋণের—সবগুলি আমরা দেখেছিলাম—ফলে কোথায় পার্থক্য? আপনারা শিল্পায়নের বিষয়ে ব্যাঙ্ক শিল্প বেসরকারি—করণ তার সমালোচনা করছেন উদার অর্থনীতির, অথচ আপনারা কি করছেন? যৌথ উদ্যোগে বেসরকারি ব্যাঙ্ক শিল্প প্রতিষ্ঠা করার চিন্তা ভাবনা করছেন। রাজ্য সরকারের যে শিল্প নিগম পশ্চিমবঙ্গে তার চেয়ারম্যান মাননীয় সোমনাথ চ্যাটার্জি বলছেন ৫টি বেসরকারি সংস্থার কাছ থেকে প্রস্তাব এসেছে, প্রত্যেকটি প্রস্তাব তারা বিবেচনা করে দেখছেন। কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত মালহোত্রা কমিটির রিপোর্ট কার্যকর করবেন কিনা চিন্তাভাবনা করছেন জনসাধারণের সমালোচনার ভয়ে। এই রাজ্য সরকারও এত তৎপর যে বেসরকারি উদ্যোগে, যৌথ উদ্যোগে শিল্পে বিনিয়োগ করার কথা ভাবছেন। আপনারা রাষ্ট্রায়াত্ত শিল্প বেসরকারিকরণ করা নিয়ে, উদার নীতি নিয়ে অনেকে বলেছেন। কিন্তু আপনারা কি করছেন? আপনারাও পশ্চিমবঙ্গের অধীনে সরকারি শিল্পকে বেসরকারিকরণ করছেন। আজকে ওয়েবেল টেলিম্যাটিক-এর মতো একটা লাভজনক সংস্থাকে বিক্রয় করার জন্য বহুজাতিক জার্মান সংস্থা সিমেন্সের কাছে যাচ্ছেন। আজকে মৎস্য উন্নয়ন নিগম, পশ্চিমবঙ্গে তাদের ১১টি ভেড়ী টোডিদের হাতে তুলে দিচ্ছেন। মিনদ্বীপের বাগদা চিংড়ির প্রকল্প জাপানের মাল্টি ন্যাশনাল কোম্পানির হাতে তুলে দিয়েছেন। গ্রেট ইস্টার্ন হোটেলের মতো একটা লাভজনক সংস্থা, যার প্রচুর অ্যাসেট আছে, তার একটা নমিন্যাল ভ্যালু দেখিয়ে ফরাসী সংস্থার সঙ্গে যৌথ উদ্যোগে করতে যাচ্ছেন। এই যদি হয় তাহলে আপনাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের পার্থক্য কি? আজকে মুক্ত বাজারী নীতি, উদার নীতির নাম করে কেন্দ্রীয় সরকার যেমন সামাজিক পরিকাঠামো, জনকল্যাণমূলক কাজে বিনিয়োগ কমিয়ে দিয়েছে, পশ্চিম বাংলায় আপনারাও সেই একই জিনিস করছেন। আজকে পশ্চিমবঙ্গে রাস্তা-ঘাট, পরিবহন, হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র, প্রাথমিক বিদ্যালয়, এগুলি বেহাল অবস্থায় এসেছে। এতে প্রমাণ করে যে জনকল্যাণমূলক এখানে

কিভাবে বামফ্রন্ট সরকারের বরাদ্দ দিনের পর দিন কমে যাচ্ছে। আপনারাও একই পথ অনুসরণ করে চলেছেন। আপনারাও সমস্ত ক্ষেত্রে বিনিয়োগ কমিয়ে দিয়েছেন। কেন্দ্রীয় সরকার যখন দেশি, বিদেশি শিল্পপতিদের আমন্ত্রণ জানাচ্ছে, তাদের সমস্ত রকম সুবিধা দেবার কথা বলছে, তাদের তোয়াজ করছে, আপনারাও তেমনি বিদেশি ব্যবসায়ীদের কাছে নতজানু হয়ে আমন্ত্রণ জানাচ্ছেন। ভারতবর্ষের ঐতিহ্য, স্বাধীনতাকে, মানুষের আশা-আকাঙ্খাকে পদদলিত করে চলেছেন সাম্রাজ্যবাদীদের কাছে। তাহলে কোথায় আপনাদের বিকল্প দৃষ্টিভঙ্গি? কাজেই এই সব কথা বলার কোনও অর্থ বোঝা যায় না। আপনি বাজেটে ঋণের ফাঁদের কথা বলেছেন। আপনি বলেছেন যে, কেন্দ্রীয় সরকার আস্তে আস্তে দেশের অর্থনীতিকে যেভাবে ঋণের ফাঁদে জড়িয়ে দিয়েছেন সেটা উদ্বেগজনক। আমার প্রশ্ন হচ্ছে আপনিও যে রাজ্য অর্থনীতিকে ঋণের. ফাঁদে জড়িয়ে দিচ্ছেন, সেই সম্পর্কে আপনি কতখানি সজাগ এবং সতর্ক আছেন? আপনি ১৮ কোটি টাকার সীমিত ঘাটতি বাজেট দেখিয়েছেন। আপনি কখনও শূন্য বাজেটও দেখান। এগুলিতে কিসের কৃতিত্ব আছে? ঘাটতি সীমিত করে দেখাবার পিছনে কি রহস্য আছে? আপনি দাবি করেছেন যে স্বল্প সঞ্চয়ে এবারে ৫০০ কোটি টাকা বাড়তি সংগ্রহ করতে পেরেছেন। এই স্বল্প সঞ্চয়ের ৫০০ কোটি টাকা যা বাড়তি করেছেন, এটা রাজ্যের নিজস্ব কোনও সম্পদ নয়। কারণ এটা পরিশোধ করতে হবে। আপাতদৃষ্টিতে বাজেট করার ক্ষেত্রে এটাতে সুবিধা হবে। কিন্তু পরিণতি মারাত্মক, সেটা কি আপনি ভেবে দেখেছেন? আপনি বিভিন্ন ক্ষেত্রে সম্পদ সংগ্রহ করতে পারছেন না। আপনাকে উত্তরোত্তর ঋণের উপরে নির্ভরশীল হতে হচ্ছে। আমরা দেখছি যে গত বছর যে মার্কেট লোন ছিল, আপনার এস্টিমেট বাজেট ছিল ৩২৭.৭৭ কোটি টাকা। রিভাইজড বাজেটে সেটাকে বাড়িয়ে প্রায় ১০০ কোটি টাকার মত বাড়িয়ে করলেন ৪২১.৪২ কোটি টাকা।

[5-10 – 5-20 p.m.]

১৯৯৫-৯৬ সালে মার্কেট লোনের লক্ষ্যমাত্রা আরও অনেক বেশি। ক্রমাগত দেখা যাচ্ছে যে আপনারা ঋণের উপর নির্ভরশীল হচ্ছেন। ডেব্ট ট্রাপ অর্থনীতিতে জড়িয়ে যাচ্ছেন এবং সম্পদকে রোখবার কৃতিত্ব নিতে চেয়েছেন। সোশ্যাল সার্ভিস খাতে, সামাজিক খাতে, জনকল্যাণ খাতে নির্মম ভাবে বাজেট বরাদ্দ হ্রাস করা হয়েছে। চলতি আর্থিক বাজেটে সোশ্যাল সার্ভিস খাতে ১৯৪ কোটি টাকা কাঁটছাঁট করেছেন, ফলে সম্পদকে বাজেটের নেপথ্য রহস্যের মধ্যে রেখেছেন। এটা জনগণের জানা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই বাজেটে কৃষির সাফল্য, ভূমি সংস্কারের সাফল্যের কথা বলেছেন। ভূমিসংস্কারের ভিতর যে কতখানি আপনাদের কারচুপি আছে তা বার বার বলেছি। আপনারা পরিসংখ্যান দিয়ে বলেছেন যে কৃষি উৎপাদনে ভারতবর্ষের মধ্যে আপনারা প্রথম স্থান অধিকার করেছেন। এই পরিসংখ্যান সম্পর্কে আপনাদের সরকারের নিয়োজিত ব্যানার্জি-মুখার্জি কমিটি কৃষি উৎপাদন সম্পর্কে যে পরিসংখ্যান দিয়েছেন

সেটা নির্ভরযোগ্য নয়। আপনাদের বোধ হয় ক্রপ রেকর্ডিং সিস্টেম নেই। আপনাদের মরশুমি বা সিজনাল একর প্রতি উৎপাদন হার কত এটা বার করার সুনির্দিষ্ট কোনও নিয়ম নেই, সুনির্দিষ্ট মাপকাঠি নেই। ফলে সব সংখ্যাটাই বা তথ্য অনুমানের উপর নির্ভর করতে হয়। আর একটি কথা হচ্ছে কৃষি উৎপাদনের পরিসংখ্যান নির্ণয় করার দুটি সূত্র আছে। একটা হচ্ছে কৃষি দপ্তরের হিসেব, আরকেটা হচ্ছে ব্যুরো অফ অ্যপ্লাইড ইকোনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স এর হিসেব। অনেক সময় দেখা গেছে যে কৃষি দপ্তরের হিসেবে এবং ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকোনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্সের হিসেবে গরমিল হচ্ছে। এই দুটি সূত্রের উপর নির্ভর করে কৃষি উৎপাদনের পরিসংখ্যান নির্ভর করত। আটের দশকের মাঝামাঝি থেকে এই ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকোনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্যালকে নিষ্ক্রিয় করে রেখেছেন এবং একাধারে সরকার কৃষি দপ্তরের পরিসংখ্যান দিচ্ছে। তার ফলে কৃষি উৎপাদনে অগ্রগতি হচ্ছে বলা হচ্ছে। চাল উৎপাদনে সরকার দাবি করছে যে সর্বোচ্চ স্থান অধিকার করেছে। ১৯৭৭ সালে সর্বোচ্চ শস্য ভান্ডারে পশ্চিমবঙ্গ সপ্তম স্থানে ছিল আজ তার হার ৬.৯ শতাংশ হয়েছে কেন? দিনের পর দিন চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা কমছে কেন? ফলে কৃষির উৎপাদনের সাফল্য আপনারা কতটা দাবি করছেন সেটা বিচার্যের বিষয়। আপনারা বলছেন ঋণের যে টাকা সেই টাকার ৫৩ পারসেন্ট পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হচ্ছে এবং তার মাধ্যমে একাধারে বড় পরিকল্পনা রূপায়নের বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করছে গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গিতে। কিন্তু পঞ্চায়েতের হাতে ব্যয় করার জন্য যে টাকা তুলে দেওয়া হচ্ছে সেই টাকা যথাযথ ভাবে সদ্ব্যবহার করা হচ্ছে কিনা, সেই টাকা কোথায় যাচ্ছে, যথার্ত সম্পদ সৃষ্টি হচ্ছে কিনা, নাকি অপচয় হচ্ছে, মনিটরিং বা মূল্যায়ন হচ্ছে কিনা সেটা দেখা হচ্ছে না। পঞ্চায়েতের দুর্নীতি একটা ভয়াবহ রূপ ধারণ করেছে।

এই পঞ্চায়েতের মাধ্যমে কাজকর্ম রূপায়নের নামে দেখতে পাচ্ছি, গ্রামাঞ্চলে আর একটা সুবিধাভোগী শ্রেণী গড়ে উঠেছে জনগণের জন্য বরাদ্দকৃত টাকা আত্মসাৎ করে। ফলে এই দাবিগুলি এখানে বিচার্য বিষয়। আজকে এই বাজেটের মধ্যে অনেক কথা বলা হয়েছে, কিন্তু দেখুন, রাজ্যের শিক্ষা, স্বাস্থ্য, পরিবহন — এসব ক্ষেত্রে কি দূরবস্থা! কিন্তু আজকে একটা উন্নয়নের জিগির তোলা হয়েছে; মনে হচ্ছে যেন রাজ্যে কত কলকারখানা সৃষ্টি হয়েছে। এই শিল্পায়নের জিগির তোলার উদ্দেশ্য হল, এটা বলে রাজ্যের বেকার যুব সমাজকে প্রলুব্ধ করতে একটা মিথ্যা আবহাওয়া সৃষ্টি করা। প্রশ্ন হচ্ছে, শিল্পায়নের জন্য এত যে মেমোরেন্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিংয়ের সই হচ্ছে তাতে প্রকৃতপক্ষে কত লোকের কর্মসংস্থান হবে, কত টাকা রাজ্যে ইনভেস্ট হচ্ছে — এসব কথা স্পষ্ট করে বলতে হবে। বলেছেন, দেশের স্বনির্ভরতা নির্ভর করে দেশের প্রাকৃতিক সম্পদ এবং মেধা শক্তি ব্যবহার করার উপর। প্রশ্ন হল, আপনারা কি সেই পথ অনুসরণ করছেন? আপনারা রাজ্যের প্রাকৃতিক এবং অন্যান্য সম্পদকে যথাযথ সদ্ব্যবহার করবার কথা কি চিন্তা করেছেন? শিল্পায়নে যেসব

শিল্প গড়ে উঠবে অর্থ বিনিয়োগ করে সেসব শিল্প কি রাজ্যের শ্রম সম্পদকে কাজে লাগাবার উপযোগী; সেগুলো কি শ্রম নির্ভর শিল্প, সেগুলো কি লেবার ইনটেনসিভ ইন্ডাস্ট্রি, নাকি বেশির ভাগই ক্যাপিটাল ইনটেনসিভ যাতে রাজ্যের জনসম্পদের সদ্ব্যবহার হবে না? স্বনির্ভরতার দাবি — এটা অর্থনীতিতে থাকতে পারে না। এটা তাই টল ক্লেম, এটা বাস্তব অবস্থার কথা বলে না। সত্যিই যদি আমাদের রাজ্যটা স্বনির্ভরতার দিকে যেত তাহলে এত জমি কেন পড়ে রয়েছে জল নিষ্কাষণের অভাবে? প্রতি বছর খরা বন্যাতেই বা তাহলে এত ফসলের ক্ষতি হবে কেন যখন আমরা বিংশ শতাব্দীর শেষ প্রান্তে এসে দাঁড়িয়েছি এবং একবিংশ শতাব্দীতে পদার্পণ করতে যাচ্ছি? আজকে ঐসব জমিতে সেচের জল দিয়ে তার সদ্ব্যবহার করবার উদ্দেশ্যে কোনও পরিকল্পনা রূপায়িত করছেন কি? সুতরাং আপনাদের স্বনির্ভরতার দাবিটা টল ক্লেম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্যের কি অবস্থা পশ্চিমবঙ্গে? আজকে স্বাস্থ্য কেন্দ্রগুলি দেখলেই বোঝা যাবে যে, জনকল্যাণমূলক খাত কিভাবে অবহেলিত হচ্ছে পশ্চিমবঙ্গে। বিগত পাঁচ-দশ-পনেরো বছরের মধ্যে রাজ্যের হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলি যে অবস্থায় দাঁড়িয়েছে অর্থ বরাদ্দের অভাবে তার ফলে সাধারণ মানুষ চিকিৎসার কোনও সুযোগ পাচ্ছেন না। সেখানে ঔষুধের অভাব, ডাক্তারের অভাব, তাই সেখানে চিকিৎসার কোনও সুযোগ নেই। সেখানে সাপের কামড়ের বা কুকুরের কামড়ের কোনও ঔষুধ নেই, তাই গ্রামের মানুষ চিকিৎসার কোনও সুযোগ পাচ্ছেন না। আজকে রাজ্যের অর্থনীতিকে এরকম একটা হতাশাব্যঞ্জক অবস্থায় আপনারা দাঁড় করিয়েছেন, তাই এই বাজেটের বিরোধিতা করে উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সর্বোতভাবে সমর্থন করছি এবং বাজেটের কয়েকটি সম্পর্কে আলোচনা করতে চাই। আমি ২ দিন ধরে মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনলাম। তাঁরা বারে বারে রাজ্য বাজেটের সঙ্গে কেন্দ্রীয় বাজেটের অন্তত একটা সাযুজ্য খুঁজে পাওয়ার চেষ্টা করছেন। কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি, শিল্পনীতি গ্রহণ করেছেন তার প্রভাব রাজ্যে রাজ্যে পড়তে শুরু করেছে। তার ফলশ্রুতি হিসাবে অন্ধ্রপ্রদেশ, কর্নাটক এবং সম্প্রতি গুজরাট, মহারাষ্ট্র তাদের হাত ছাড়া হয়ে গেছে। প্রগতিশীল বাজেট হিসাবে এই ধরনের মিল তাঁরা খুঁজে পাচ্ছেন না। নিজেদের দলের মধ্যে ঐক্য বা মিল খুঁজে পাওয়ার জন্য তারা সভা করেন। দিল্লিতে আসলাম সের খাঁ একটা সভা ডেকে ছিলেন, সেটা ছিল মিলনের সভা। সেই সভায় অ্যাজেন্ডা হিসাবে প্রকাশিত হয়েছিল, কংগ্রেস দলের সভাপতির পদত্যাগ চাই। সেই সভায় লাথি, কিল, চড়, ঘুসি এবং শেষ পর্যন্ত থুতু দিয়ে শেষ হয়েছে। এই ৫ ঘন্টা ধরে তাঁরা যে মিল খুঁজে পেয়েছিলেন সেই রকম ভাবে ওঁরা কেন্দ্রীয় বাজেটের সঙ্গে রাজ্য

বাজেটের মিল খুঁজে পাওয়ার চেষ্টা করছেন। যাই হোক কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি, যেটা দীর্ঘ দিন ধরে চলছে তার ফল হিসাবে আজকে সারা ভারতবর্ষে প্রায় ৩৬ কোটি মানুষ দরিদ্র সীমার নিচে বাস করছে। যেটা ১৯৫১ সালের জানুয়ারি মাসের জনসংখ্যার সমরূপ। এখানে ৪৩ কোটি মানুষ নিরক্ষর, ২০ কোটি মানুষের মাথার উপর ছাদ নেই। সারা দেশে আশির দশকে ৫৪ হাজার কলকারখানা বন্ধ ছিল, আজকে সেটা বাড়তে বাড়তে ৪ কোটিতে পৌছেছে। প্রথম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ৫৩ লক্ষ বেকার ছিল, সেই বেকার বাড়তে বাড়তে আজকে ৪ কোটিতে এসে পৌছেছে। বর্তমানে এই বেকারের সংখ্যা এমন জায়গাতে পৌছেছে যাতে এবারের ইকনমিক রিভিউতে তার সংখ্যা বার করতে পর্যন্ত সাহস পায়নি। আজকে আমাদের আরও ভাবতে হবে। ১৯৮১ সালে যখন সারা দেশে বিদেশি ঋণের পরিমাণ ছিল ১৮ হাজার কোটি টাকা সেখানে আজকে বিদেশি ঋণ দাঁড়িয়েছে ২ লক্ষ ৯০ হাজার কোটি টাকাতে। যার জন্য সুদ গুনতে টোট্যাল বাজেটের ৩৬ শতাংশ ব্যয় করতে হচ্ছে। যেটা সারা দেশে পরিকল্পনা বরাদ্দের চেয়ে অনেক বেশি। এই রকম একটা অর্থনৈতিক অবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। তার উপর আছে আমাদের রাজ্যের প্রতি বঞ্চনা এবং সীমাহীন বঞ্চনা, অর্থনৈতিক অবরোধ। প্রয়াত প্রধানমন্ত্রী আমাদের এই রাজ্যের জন্য ১০০৭ কোটি টাকা দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু তা দেওয়া হয়নি। তারপর ৩২৫ কোটি টাকা থেকে আমাদের বঞ্চিত করা হয়েছে। সর্বশেষ, দশম অর্থ কমিশন ইনকাম ট্যাক্স থেকে ৫ পারসেন্ট যেটা রাজ্যের পাওনা সেটা থেকে রাজ্যকে বঞ্চিত করার প্রস্তাব রেখেছে। আগামী আর্থিক বছরের জন্য কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন — এমনিতে ইনকাম ট্যাক্স আদায় করা হয় নি, ধার্য করা হয় না — তাতে ৯০০ কোটি টাকার ইনকাম ট্যাক্স ছাড় দিয়েছেন। সুতরাং এই ৭০০ কোটি টাকার বোঝা রাজ্যগুলির উপর এসে পড়বে। রাজ্যের প্রতি এই সীমাহীন বঞ্চনা, এই অবস্থার উপর দাঁড়িয়ে রাজ্য সরকারকে বাজেট তৈরি করতে হয়েছে। কেন্দ্রের যে বাজেট তাতে বলা হচ্ছে ৫,৪০০ কোটি টাকা সারে ভরতুকি দেওয়া হচ্ছে। এবং আরও ১৪০০ কোটি টাকা নাকি বাড়তি ভরতুকি দেবে। এই সার শিল্প পুনরুজ্জীবনের জন্য কেন্দ্রীয় সরকার কোনও অর্থ বরাদ্দ করেনি। যার ফলে সার কারখানাগুলি বন্ধ হয়ে যাওয়ার মুখে। এই ৫৪০০ কোটি টাকার মধ্যে যদি ১৬৫০ কোটি টাকা সার আমদানির জন্য খরচা হবে। তার সুফল কিন্তু সাধারণ মানুষ এবং কৃষকের কাছে গিয়ে পৌছাবে না। কৃষি ক্ষেত্রে সারের একটা বিশেষ ভূমিকা আছে। সারের ব্যবহার পশ্চিমবাংলায় বৃদ্ধি পেয়েছে। আমাদের সারা ভারতবর্ষের গড় হচ্ছে, একর প্রতি সারের ব্যবহার হয় ২৮ কে.জি. সেখানে পশ্চিমবাংলায় হয় ৩৭ কে.জি.। বিদেশ থেকে আনা সারের উপর আমাদের নির্ভর করতে হচ্ছে। যার ফলে সারের দাম বেড়ে গেছে। তার ফলে আমাদের দেশে সারের ব্যবহার কমছে। ১৯৯১ সালের পর থেকে ক্রমান্বয়ে সার থেকে ভরতুকি তুলে নেওয়া হচ্ছে। যার ফলে সারের মূল্য বৃদ্ধি পাচ্ছে। ১৯৯১ সালে যেখানে পটাশ সারের দাম ছিল ১৩০

টাকা প্যাকেট সেখানে আজকে সেটা ৩৪৪ টাকা হয়েছে। ইউরিয়ার দাম ছিল ১৯৯১ সালে ২৩৬ টাকা পার প্যাকেট, এখন সেটা হয়েছে ৩৫০ টাকা।

ডি.এ.পি.-র দাম ছিল ৩৭০, এখন ৮৬০ টাকা। অপর দিকে ধানের সংগ্রহ মূল্য ১৯৯১ সালে ছিল ২৫০ টাকা, এখন মাত্র ৩৪০ টাকা। গমের সংগ্রহ মূল্য ছিল ২৭৩ টাকা, এখন হয়েছে ৪০২ টাকা। ফলে কৃষক ক্ষতিগ্রস্থ হচ্ছে, এর প্রভাব কৃষি ক্ষেত্রে পড়ছে। এরকম একটা পরিস্থিতিতে কৃষির অগ্রগতির সাফল্য আজকে স্বীকার করতেই হবে। এই রাজ্যে ভূমি সংস্কার হয়েছে। সারা দেশে যে কৃষি জমি, তার ৩.৪ শতাংশ এই রাজ্যে। অথচ সারা দেশের বন্টিত জমির প্রায় ২০ শতাংশ হয়েছে এই পশ্চিমবঙ্গে। প্রায় ১০ লক্ষ একর জমি ভূমিহীন ও গরিব মানুষের মধ্যে বন্টন করা হয়েছে।

কিছুক্ষণ আগে অতীশ বাবু বলে গেলেন জমি বন্টন হচ্ছে না। এছাড়াও ১ লক্ষ ৮১ হাজার একর জমি হাইকোর্টের ইনজাংশনে আটকে আছে বলে করা যাচ্ছে না। সিলিং বহির্ভূত উদ্বৃত্ত জমি হাইকোর্টের ইনজাংশনে যা আটকে আছে তা মিটে গেলে ক্ষেত মজুর, গরিব কৃষকদের মধ্যে বন্টিত হবে। তার আর্থিক প্রভাব পড়েছে বহু ক্ষেত্রে। ক্ষেত মজুরদের শ্রম দিবস সৃষ্টির ক্ষেত্রে প্রভাব পড়েছে, সেচের ক্ষেত্রে পড়েছে। ক্ষেত মজুরদের মজুরি বৃদ্ধি — ওদের আমলে ১৯৭৬ সালে ছিল দৈনিক ৬.৬০ টাকা। এখন সেটা বেড়ে হয়েছে ২৮.৩৬ টাকা, কোনও কোনও ক্ষেত্রে ৩৫ টাকাও অতিক্রম করে গেছে। ওদের সময় ক্ষেত মজুরদের কাজের কোনও সময় নির্দিষ্ট ছিল না, গ্রামাঞ্চলে কাজ করতে হত সূর্যোদয় থেকে সূর্যাস্ত। এখন তারা ৮ ঘন্টা কাজের স্বীকৃতি পেয়েছে। কৃষি উৎপাদনের ক্ষেত্রে ওরা যখন সরকারে ছিল ১৯৭৬-৭৭ সালে, তখন মাত্র ৭৪ লক্ষ টন ফুড গ্রেইন্স উৎপাদন হত। এখন সেখানে ১ কোটি ৩১ লক্ষ টন ছাড়িয়ে গেছে। এছাড়া ফুড গ্রেইন্স ব্যবহারের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গের মানুষের হারটা বেশি। ১৯৮২ সালে সারা দেশে যখন মাসিক মাথা পিছু খাদ্য সংগ্রহ করত ১৪.৮০ কে.জি., সেখানে পশ্চিমবঙ্গে ১৪.০০ কে.জি.। অর্থাৎ, .৮ কে.জি. কম। পশ্চিমবঙ্গে ১৯৮৯-তে ১৪.২৮ কে.জি., সেখানে ভারতের ক্ষেত্রে ১৫.৪৪ কে.জি.। অর্থাৎ মাথা পিছু খাদ্য সংগ্রহ পশ্চিমবঙ্গে বৃদ্ধি পেয়েছে। আর, ওরা যে খাদ্যে ভরতুকির কথা বলছে, এই ভরতুকিটা বিদেশ থেকে খাদ্য আমদানি করতেই খরচ হবে।

ওরা যে খাদ্যে ভরতুকির কথা বলছেন, এই ভরতুকি তো বিদেশ থেকে খাদ্য আমদানি করতেই খরচ হবে। ঐ যে গ্যাট চুক্তিতে সই করেছে, তার ফলে বিদেশ থেকে বিপুল পরিমাণে আমদানি করতে যে অর্থ লাগবে, সেই অর্থ আমাদের কৃষক পায় না তার চেয়ে বেশি দামে ভরতুকি দিয়ে আনতে হবে। মাছ চাষেও আমাদের অগ্রগতি লক্ষণীয়। গত ১০ বছরে তা ৩ গুণ বৃদ্ধি পেয়েছে, তা ৮ লক্ষ টন ছাড়িয়ে গেছে। কেন্দ্রীয় যে বাজেট, তাতে বিদেশ থেকে কৃত্রিম তন্তুজ ও অন্যান্য ফাইবার আনার ক্ষেত্রে তারা আমদানি শুল্ক ছাড়

দিয়েছে, তার ফলে আমাদের দেশের চট শিল্প এবং বস্ত্র শিল্প ক্ষতিগ্রস্থ হবে। পাটের ক্ষেত্রে, সুতো তৈরির ক্ষেত্রে আমাদের রাজ্য উল্লেখযোগ্য সফলতা অর্জন করেছে। ওরা যেভাবে বিদেশ থেকে সিন্থেটিক আনছে, আমদানি শুল্ক কমিয়ে দিয়ে, তাতে এই দেশের পাট চাষী ও পাট শ্রমিকরা বিপদে পড়বে, 'চট শিল্প এবং বস্ত্র শিল্প ক্ষতিগ্রস্থ হবে'। ওরা ফলাও করে বলছে, ওরা নাকি ১২ শতাংশ উন্নয়নের বাজেট বৃদ্ধি করেছে। কিন্তু ১১ শতাংশ মূল্য বৃদ্ধি হয়েছে। কত শতাংশ বেড়েছে? অথচ এই রাজ্যে ২৫.৬ শতাংশ উন্নয়ন বৃদ্ধি করা হয়েছে। শুধু তাই নয়, এই রাজ্যে উন্নয়ন এবং পরিকল্পনার টাকার ৫০ ভাগ বিভিন্ন স্বায়ত্ব শাসন মূলক সংস্থা, পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির মধ্যে দিয়ে খরচ করা হবে।

[5-30 – 5-40 p.m.]

এইজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। এই যে পঞ্চায়েতি ব্যবস্থা, ওরা ১৮ বছর ধরে পঞ্চায়েতে নির্বাচন করে নি। ওরা মিউনিসিপ্যালিটিগুলোর নির্বাচন করেনি। আজকে পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে পরিকল্পনা রচনার ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ এবং পরিকল্পনার রূপায়ন ঘটছে। তার ফলে রাজস্ব সংগ্রহ এবং সম্পদ সৃষ্টিতে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। ওরা ৭৩তম সংবিধান সংশোধনের জন্য গর্ব করে। অপর দিকে ওরা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলছে — ওরা এম.পি.-দের এক কোটি করে টাকা দিচ্ছে উন্নয়নের জন্য। অর্থাৎ আটশো কোটি টাকার বেশি পরিকল্পনা রূপায়ন করবে এম.পি.-দের এই ভাবে টাকা প্রদানের মধ্যে দিয়ে। কিন্তু এটি ক্ষমতা বিকেন্দ্রীকরণের পরিপন্থী । এই রাজ্যে উন্নয়নমূলক কাজের জন্য প্ল্যানিং কমিটি হয়েছে বিভিন্ন স্তরে — জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে উন্নয়নমূলক কাজ করা হচ্ছে। এইভাবে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলে গ্রামের মানুষ উন্নয়নমূলক পরিকল্পনায় নিজেরা অংশগ্রহণ করতে পারে। এবং সেজন্য গ্রাম পঞ্চায়েতে উন্নয়নী সভা করা হয়েছে। এইভাবে গ্রামোন্নয়ন ঘটছে। আমাদের রাজ্যে বন সৃজনের ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। সাক্ষরতার ক্ষেত্রে তিন পারসেন্ট সাক্ষরতার হার বৃদ্ধি পেয়েছে। দারিদ্র্য দূরীকরণ কর্মসূচি গ্রহণের ফলে আমাদের এখানে অগ্রগতি ঘটেছে। তাই এই যে বাজেট, এই বাজেট হচ্ছে উন্নয়নের বাজেট, এই রাজ্যের অগ্রগতির বাজেট, বিকেন্দ্রীকৃত পরিকল্পনার বাজেট। সেজন্য এই বাজেটকে সর্বতো—ভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। নমস্কার।

**শ্রী রনজিৎকুমার পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এই সভায় পেশ করেছেন, আমি তা পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সারা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার নয়া অর্থনীতির নাম করে যে দেউলিয়া অর্থনীতি গ্রহণ করেছে, যার অনিবার্য পরিণতিতে আজকে বেশির ভাগ মানুষকে অর্থনৈতিক দিক থেকে দুর্বল থেকে দুর্বলতর করে তুলেছে। সেই নীতির বিরুদ্ধে একটি বিকল্প অর্থনৈতিক প্রস্তাব পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার

কেন্দ্রীয় সরকারের কাছে দিয়ে এসেছে। কেন্দ্রীয় সরকার তাদের নিজেদের স্বার্থে এবং বিদেশিদের চাপে সেই নীতি রূপায়ন করতে বা গ্রহণ করতে — যদিও উচিত গ্রহণ করা বা স্বীকার করা — তা তারা করছেন না। এই বাজেট. এই বিকল্প নীতির যে বিষয়গুলো পশ্চিমবাংলার ক্ষেত্রে প্রাসঙ্গিক এবং রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে যা সম্ভব, মাননীয় অর্থমন্ত্রী সেই বাজেটেই এই সভায় পেশ করেছেন। তাঁর বাজেট বক্তৃতায় এই বিষয়টি পরিলক্ষিত হয়েছে। তাই আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন করি। এই বাজেটে বিভিন্ন ক্ষেত্রে, কৃষি, শিল্প অথবা অন্যান্য ক্ষেত্রে উন্নতি ঘটিয়ে যাতে বেকার সমস্যার সমাধান করা যায়, শ্রম দিবস সৃষ্টি করা যায়, সেই কথা বলা হয়েছে। সে দিকে লক্ষ্য রেখে বামফ্রন্ট সরকার উৎপাদন বৃদ্ধির মাধ্যমে — এই কাজকে আরও দ্রুততর করবার চেষ্টা চালিয়ে যাচ্ছে। যা প্রাসঙ্গিক, সেইসব ক্ষেত্রে পরিকল্পনা রচনা এবং রূপায়নে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে যা করা দরকার, পঞ্চায়েত এবং পৌরসভাগুলোর মধ্যে দিয়ে সেই কাজ পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার করছেন।

যার ফলে আমাদের অগ্রগতি আরও ত্বরান্বিত হয়েছে। এই যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ নীতি বা প্রস্তাব এতে লাগাতার ভাবে বিকেন্দ্রীকরণের দিকে নজর রেখেছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে যে বিকল্প অর্থনীতির কথা বলেছেন সেই বিকল্প অর্থনীতির ফলে প্রকৃত মাত্রা বামফ্রন্ট সরকারের সার্থক ভূমি সংস্কার হয়েছে। সেখানে যে যাত্রা সে যাত্রার মধ্যে দিয়ে অগণিত মানুষের হাতে আজকে বিপুল পরিমাণ জমি এসেছে। এতে মুষ্টিমেয় ধনিক শ্রেণীর হাতে যে সম্পত্তি পুঞ্জিভূত ছিল সেই কংগ্রেসি আমলে আজকে সেই সিলিং বহির্ভূত জমি গরিব মানুষদের হাতে বিলি করে দেওয়া হচ্ছে। এর দ্বারা ২২ লক্ষ মানুষ উপকৃত হয়েছে এবং লক্ষ লক্ষ বর্গাদার যারা কংগ্রেস সময়ে একটার পর একটা ভাগ চাষীকে উচ্ছেদ করতেন এবং সেখানে অন্য চাষীরা প্রতিরোধ করতে গেলে তাদের উপরে অত্যাচার করতেন আজকে তাদের সেই ক্ষমতা লোপ পেয়েছে। তারাই আজকে এখানে এসে বাজেটের সমালোচনা করছেন। তারা কংগ্রেসি আমলে প্রশাসনকে কাজে লাগিয়ে পুলিশকে দিয়ে, বাড়তি ক্যাম্প করে তাদের টাকা খাইয়ে জোর করে ভাগ চাষীদের জমি কেড়ে নিতেন। ওই ভাগ চাষীরা তাদের অর্জিত ফসল ফেলে দিয়ে নিঃস্ব হয়ে যেত। আজকে সেখানে ন্যায় সঙ্গত ভাবে লক্ষ লক্ষ কৃষকদের নাম নথিভুক্ত করা হয়েছে। তাদের জমিতে সত্ত্ব দেওয়া হয়েছে। আজকে সার্থক ভূমি সংস্কারের ফলেই এটা করা সম্ভব হয়েছে। আজকে স্মল এবং ম্যার্জিনাল ফার্মারদের হাতে বেশি পরিমাণে জমি চলে এসেছে। মানুষ যাতে বেশি করে এবং উপযুক্ত পরিমাণে বীজ, কৃষির উপকরণ সার পেতে পারে তার ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার করেছেন। খাদ্য শস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটা বিশেষ স্থান দখল করতে পরেছে। আজকে সারা ভারতবর্ষের খাদ্য শস্য উৎপাদনের ক্ষেত্রে যে হার সেই তুলনায় অনেক বেশি। আজকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা অনেক বেশি করে চাষের কাজে

